ঘ) ১৯৮৫-৮৬ সালে মেশিন সারানো বাবদ ১ লক্ষ টাকা বাজেটে বরাদ্দ করা হয়েছিল। সে টাকা খরচ করা হয়েছে।

ঙ) নিয়োগ বিধি অনুসারে শূণ্যপদ পূরণের চেষ্টা চলছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার** : মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই প্রেসে শূণ্য পদের সংখ্যা কত, এই পদগুলি কতদিন যাবত শূণ্য আছে?

**শ্রী নির্মলকুমার বোস** : শূণ্য পদ বিভিন্ন বিভাগে আছে, যেমন কোম্পোজিং বিভাগ, বাইন্ডিং বিভাগ, তবে সব মিলিয়ে কত হবে সেটা এখন বলতে পারব না। যদি আলাদা করে নোটিশ দেন তাহলে কোনো বিভাগে কত পদ শূণ্য আছে জানিয়ে দেব এবং কত বছর ধরে শূণ্য আছে জানিয়ে দেব।

**শ্রী দেবপ্রসাদ সরকার** : মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার জানা আছে কি, এই প্রেসে গুরুত্বপূর্ণ কাজ করে কলকাতা পৌরসভার নির্বাচনের সময় ব্যালট পেপার ছাপানোর মতো গুরুত্বপূর্ণ কাজ অপেক্ষাকৃত কম রেট দেওয়া সত্ত্বেও এই প্রেস থেকে বেসরকারি 'শিল্প বার্তা'তে ২২ লক্ষ টাকা অধিক ব্যয় করে ব্যালট পেপার ছাপানো হয়েছে, এই রকম সংবাদ জানা আছে কি?

**শ্রী নির্মলকুমার বোস** : মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে রাজ্য সরকারের প্রেস কেবল মাত্র আলিপুর বি. জি. প্রেস নয়। আমাদের সরকারি মুদ্রণ আরও অনেক আছে। যেমন কাদাপাড়ায় আছে, দার্জিলিং-এ আছে, কুচবিহার প্রভৃতি জায়গায় আছে। প্রয়োজন মতো আমরা বিভিন্ন কাজ এই সব বিভিন্ন প্রেসকে দিয়ে করাই। শিল্প বার্তা প্রেসে ছাপানো হয়েছে, কারণ এটা আমাদের সরকারের ক্ষুদ্র ও কুটির শিল্পের অধীনে। সুতরাং কাজের সুবিধার জন্য আমরা এই সব জায়গা থেকে করিয়ে থাকি।

**শ্রী অনুপকুমার চন্দ্র** : মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, বি. জি. প্রেস এর কাজ অন্য জায়গায় দিয়েছেন। এটা কোন যুক্তিতে দিলেন, সেটা একটু বুঝিয়ে বলবেন? বললেন, একটা সরকারি সংস্থা যে কম রেট দিয়েছে, তা সত্ত্বেও তাকে কম রেটের যে চুক্তি, সেই চুক্তি সম্পাদন না করে যেখানে বেশি রেট সেখানে দেওয়া হল, এটা কার স্বার্থে দেওয়া হল?

**Mr. Speaker** : The question does not arise.

**Dr. Zainal Abedin** : Will the Honourable Minister-in-charge of Commerce and Industries be pleased to state as to whether the government have any plan for modernisation of these presses and the cost involved there to, even if any project reports have already been prepared ?

**Shri Nirmal Kumar Bose** : Yes, we have decided that some of the printing machines will be replaced and some modernisation will be implemented. At present, we are examining the whole thing.

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ** : মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি, এই প্রেসে ট্রেনি হিসাবে

যারা কাজ করছে, তাদের নেবার কোনো পরিকল্পনা আছে কি?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** হ্যাঁ নেওয়া হবে। প্রথমে একটা অসুবিধা দেখা দিয়েছিল। যারা ট্রেনিং নিয়েছিলেন তাদের আগের নিয়ম অনুযায়ী ৮ম শ্রেণী পর্যন্ত কোয়ালিফিকেশন হলেই চলত, তারপর পে কমিশনের রিপোর্টে এদের নুন্যতম যোগ্যতা এস. এফ. করা হয়েছে। সম্প্রতি মন্ত্রিসভা থেকে স্থির করা হয়েছে এই রকম যারা ট্রেনিং নিয়েছে, পে কমিশনের রিপোর্ট বের হবার আগে, সেই সব ট্রেনিদের মধ্যে অনেককে কাজ দেওয়া হবে।

[1-50-2-00 P. M.]

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, আধুনিকীকরণের জন্য যে ব্যবস্থা গ্রহণ করছেন তাতে বর্তমানে কি কি যন্ত্রপাতি আমদানি করছেন?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় সদস্য বোধ হয় আমার উত্তরটা ঠিক শোনেন নি। আমি এই কথা বলেছি যে, আধুনিকীকরণ করা হবে এবং কিছু কিছু পুরানো যন্ত্রপাতি নষ্ট হয়ে গিয়েছে, সেগুলির পরিবর্তন করা হবে। কিভাবে সমস্ত কিছু করা যায় তার জন্য আমরা পর্যালোচনা করছি এবং তারপরে আমরা সিদ্ধান্ত গ্রহণ করব।

### সংবাদপত্রে বিজ্ঞাপন বাবদ ব্যয়

***২১১।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৩) **শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৩-৮৪ সালে এ রাজ্য থেকে প্রচারিত সংবাদপত্রগুলোকে বিজ্ঞাপন বাবদ মোট কত টাকা দেওয়া হয়েছে ; এবং

(খ) ঐ সময়ে আনন্দবাজার, সত্যযুগ এবং স্টেটসম্যান পত্রিকাকে যথাক্রমে কত টাকা দেওয়া হয়েছে?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ**

(ক) ১৯৮৩-৮৪ সালে এ রাজ্য থেকে প্রচারিত সংবাদপত্রগুলোকে বিজ্ঞাপন বাবদ মোট—১,৪১,৭৪,৪৭৬.০০ টাকা দেওয়া হয়েছে।

(খ) ঐ সময়ে অর্থাৎ ১৯৮৩-৮৪ সালে আনন্দবাজার পত্রিকাকে—১৬,৬০,০৫০.০০ টাকা, সত্যযুগকে—৪,২০,৭৫৫.০০ টাকা এবং স্টেটসম্যানকে—৯,৬১,৪৬৮.০০ টাকা দেওয়া হয়েছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, আপনি যে, হিসাব দিলেন তাতে দেখা যাচ্ছে যে, বিজ্ঞাপন বাবদ আনন্দবাজার পত্রিকাকে সব চেয়ে বেশি অর্থ দেওয়া হয়েছে। অথচ আমরা ঐ পত্রিকাকে প্রতিক্রিয়াশীল বলে থাকি। অতএব আমি জানতে চাইছি সেই আনন্দবাজার পত্রিকার সঙ্গে বামফ্রন্ট সরকারের এই অম্লমধুর সম্পর্কের কারণ কি?

**মিঃ স্পিকার ঃ** No, No, Not allowed. That is a matter of opinion. How do you propose that question?

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** সরকার পরিচালিত মুমূর্ষু বসুমতী পত্রিকাকে বেশি বিজ্ঞাপন দেওয়া হয় না। এই অবস্থায় বসুমতি পত্রিকাকে বিজ্ঞাপনের অক্সিজেন দিয়ে বাঁচানোর চেষ্টা করবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার :** কোনো পত্রিকাকে বিজ্ঞাপন অক্সিজেন দিয়ে বাঁচানো যায় না।

**শ্রী লক্ষ্মণ শেঠ :** আনন্দবাজার, সত্যযুগ এবং স্টেটসম্যান পত্রিকার বিজ্ঞাপনের রেট কি?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার :** স্টেটসম্যান (ক্যালকাটা)—অ্যাপ্রুভড রেট পার স্কোয়ার মিটার ৭৬ টাকা, আনন্দবাজার পত্রিকা—পার স্কোয়ার মিটার অ্যাপ্রুভড রেট ১১০ টাকা, সত্যযুগ—পার স্কোয়ার মিটার অ্যাপ্রুভড রেট—২৫ টাকা। ২-৬-৮৫ তারিখ এই রেটগুলি অ্যাপ্রুভড হয়েছে।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ১৯৮৩-৮৪ সালে গণশক্তি পত্রিকাকে কত টাকার বিজ্ঞাপন দেওয়া হয়েছে?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার :** ১৯৮৩-৮৪ সালের আর্থিক বছরে গণশক্তিকে ৬,৮৩,৯৪০ টাকার বিজ্ঞাপন দেওয়া হয়েছে।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, বসুমতী পত্রিকাকে যদি আপনি অক্সিজেন নাও দেন তাহলেও অন্যান্য পত্রিকাকে যেরকম আপনি ফার্টিলাইজার সরবরাহ করছেন সে রকম বসুমতীর ক্ষেত্রেও সরবরাহ করবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার :** আমাদের দেওয়ার যে পদ্ধতি আছে সে পদ্ধতি অনুসারে আমরা প্রত্যেক পত্রিকাকে বিজ্ঞাপন দিচ্ছি। প্রচার সংখ্যা এবং অ্যাপ্রুভড রেটের ভিত্তিতেই এটা ঠিক করা হয়।

**Dr Zainal Abedin :** Will the Hon'ble Minister of state-in-charge of Information and Cultural Affairs Department be pleased to state as to whether the circulation of Ananda Bazar Patrika happens to be the largest as such the object of advertisement is better fulfilled in helping and inserting advertisement in Ananda Bazar Patrika?

**Mr. Speaker :** No, No, this question is not allowed. Who decid-d that?

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে কতকগুলি নীতির ভিত্তিতে জ্ঞাপন দিয়ে থাকেন। সেগুলি কি কি আমাদের বলবেন কি এবং কোন নীতির ভিত্তিতে র্বোচ্চ বিজ্ঞাপন পাওয়া যায়?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার :** প্রচার সংখ্যা একটা ভিত্তি, কত পাঠকের কাছে যাচ্ছে এটা কটা উদ্দেশ্য এবং পত্রিকাগুলির অ্যাপ্রুভড রেট এটা একটা ভিত্তি ধরা যেতে পারে।

### বাঁকুড়া জেলার বড়জোড়া স্পিনিং মিল

***২১২।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৫৩) **শ্রী সাধন পান্ডে এবং শ্রী কাশীনাথ মিশ্র :**

কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৩-৮৪, ১৯৮৪-৮৫ ও ১৯৮৫-৮৬ সালের (জানুয়ারি মাস পর্যন্ত) বাঁকুড়া জেলার বড়জোড়া স্পিনিং মিলটির জন্য কি কি বাবদ কত টাকা ব্যয় করা হয়েছে ;

(খ) ঐ মিলে প্রয়োজনীয় জল সরবরাহের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ;

(গ) ঐ মিলের প্রজেক্ট রিপোর্ট অনুযায়ী কাজ আরম্ভ হয়েছে কিনা ; এবং

(ঘ) না হলে তার কারণ কি?

**শ্রী প্রলয় তালুকদার ঃ**

(ক) (লক্ষ টাকা হিসাবে) (বর্ষ—৩০শে জুন অবধি)

| | | '৮৩-৮৪' | '৮৪-৮৫' | '৮৫-৮৬ (জানুয়ারি মাস পর্যন্ত) |
|---|---|---|---|---|
| (১) | জমি উন্নয়ন ও নির্মাণ কার্য | ২.৯২ | ১১.৬১ | ১২.২৯ |
| (২) | আসবাবপত্র ও অফিসের প্রয়োজনীয় দ্রব্য | ০.৩২ | ০.০২ | × |
| (৩) | গাড়ি | ০.৯৫ | × | × |
| (৪) | চালু রাখার প্রস্তুতি-মূলক খরচ | ২.৪৫ | ৩.৫৩ | ২.৩৩ |
| | | ৬.৬৪ | ১৫.১৬ | ১৪.৬২ |

(খ) জল সরবরাহের জন্য পরীক্ষামূলকভাবে প্রথম পর্যায়ে তিনটি নলকূপ বসানো হয়েছিল কিন্তু পর্যাপ্ত পরিমাণে জল পাওয়ার সম্ভাবনা না থাকার জন্য বিকল্প ব্যবস্থা হিসাবে দামোদর নদী থেকে জল সরবরাহের জন্য পাইপ লাইন বসাবার পরিকল্পনা সরকার করছেন।

(গ) হ্যাঁ।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, ডি. ভি. সি. থেকে জল নেবার জন্য বর্তমানে যে চিন্তাভাবনা করছেন তারজন্য কেন্দ্রীয় সরকারের জলসেচ দপ্তরের কাছে এবং জল কমিশনের কাছে কত পরিমাণ জল নেবার জন্য নির্দিষ্টভাবে চিঠি লিখেছেন বা জানিয়েছেন?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** আমি মাননীয় সদস্যকে অনুরোধ করব আমার উত্তরটা ভালো

করে শুনতে। আমি বলিনি যে ডি. ভি. সি. থেকে জল নেওয়া হবে। আমি বলেছি দামোদর নদী থেকে জল সরবরাহ করা হবে। ডি. ভি. সি. থেকে জল সরবরাহ করা হবে না। দামোদর নদী থেকে জল সরবরাহ করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে যেতে হয় না। এটা রাজ্য সরকারের এক্তিয়ারভুক্ত। সেই অনুযায়ী ইরিগেশন দপ্তর, মাইনর ইরিগেশন দপ্তর কাজ করছে। কেন্দ্রীয় সরকারের কাছে যেতে হচ্ছে না।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, এই স্পিনিং মিল স্কীমের জন্য যে টাকা মঞ্জুর করা হয়েছে অর্থাৎ ১৯৮৩-৮৪ সাল থেকে যে টাকা মঞ্জুর করা হয়েছে এখন এটা করতে দেরি হওয়ার দরুন মঞ্জুরিকৃত অর্থের চেয়ে বেশি অর্থ লাগবে কি না?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** এটা এখনই বলা যাবে না। তবে কিছুটা দেরি হলে যে আর্থিক খরচ বাড়ে সেটা সকলেই জানেন। এই যে মেট্রো রেল হচ্ছে এই মেট্রো রেলের কাজ দেরি হওয়ার জন্য খরচ বেড়ে গেছে। আমি এর আগের সেশনে বলেছিলাম আমাদের কিছু সময় লাগবে।

**মিঃ স্পিকার ঃ** The question hour is over.

## Starred Questions

(to which written answers were given laid on the table)

### সুবর্ণরেখা নদী সেচ প্রকল্প

***২১৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৩) **শ্রী প্রবোধচন্দ্র সিংহ ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সুবর্ণরেখা নদী সেচ প্রকল্প রূপায়ণে সরকার যে পরিকল্পনা রচনা করেছেন তার রূপরেখা কী ;

(খ) ঐ প্রকল্পে মেদিনীপুর জেলার কোন কোন থানার এলাকাধীন মৌজা সেচের জলের সুযোগ পাবে ; এবং

(গ) প্রকল্পটি সম্পূর্ণ রূপায়িত হলে, ঐ জেলার মোট কত একর জমি সেচের জল পাবে?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী ঃ**

ক) প্রস্তাবিত সুবর্ণরেখা বাঁধ প্রকল্পে মেদিনীপুর জেলার কেশীয়ারী থানার অন্তর্গত ভাসরাঘাটে একটি ব্যারেজ নির্মাণ করা হবে এবং এভাবে সুবর্ণরেখা নদীর জলকে একটি হেড রেগুলেটর ও সংযোগকারী খালের সাহায্যে পরিবাহিত করে উক্ত নদীর বাম তীরে সেচের ব্যবস্থা করা হবে।

খ) ঐ প্রকল্পে মেদিনীপুর জেলার অন্তর্গত দাঁতন, এগরা, ভগবানপুর, কনটাই, পটাশপুর, নারায়ণগড় এবং বেলদা থানা সেচের জলের সুযোগ পাবে;

গ) ২,৪২,৪০০ একর।

### ২৪-পরগনা জেলার মুনি নদীর উপর সেতু নির্মাণ

***২১৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৩১৪) **শ্রী প্রবোধ পুরকাইত ঃ** উন্নয়ন ও পরিকল্পনা

(সুন্দরবন এলাকা) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ২৪ পরগনা জেলার নলগোড়াধাম বৈকুণ্ঠপুর হাইস্কুলের নিকট মুনি নদীর উপর একটি সেতু আই এফ এ ডি প্রকল্পের মাধ্যমে সম্প্রতি নির্মিত হইবে ; এবং

(খ) সত্য হইলে, ঐ সেতুটির নির্মাণের কাজ কবে নাগাদ শুরু করা হইবে বলিয়া আশা করা যায়?

**উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন এলাকা) বিভাগের মন্ত্রী ঃ**

ক) না

খ) প্রশ্ন ওঠে না।

**একাধিক জে এল আর ও বিশিষ্ট ব্লকের সংখ্যা**

***২১৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১০২৮) **শ্রী হিমাংশু কুঙর ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে কয়টি ব্লকে একাধিক জে এল আর ও রয়েছেন ; এবং

(খ) যে সমস্ত গ্রাম পঞ্চায়েত একটি জে এল আর ও-এর অধীনে রয়েছে সেই গ্রাম পঞ্চায়েতগুলির ভৌগলিক অবস্থান, যোগাযোগ এবং দূরত্বের সমস্যার কথা বিবেচনা করা হয়েছে কি?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী ঃ**

ক) কোনো ব্লকে একাধিক জে এল. আর. ও. নাই।

খ) জে. এল. আর. ও. অফিসগুলি সাধারণত সমষ্টি উন্নয়ন ব্লকের সহিত একই সীমানা বিশিষ্ট। ঐ অফিস স্থাপনের ক্ষেত্রে আর কিছু বিবেচনা করা হয়নি।

**যৌথ উদ্যোগে সমাজতান্ত্রিক দেশের সহযোগিতায় শিল্প স্থাপন**

***২১৬।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩০) **শ্রী অনুপকুমার চন্দ্র** এবং **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) যৌথ উদ্যোগে সমাজতান্ত্রিক দেশগুলির সহযোগিতায় এ পর্যন্ত কি কি প্রকল্পের ব্লু-প্রিন্ট করা হয়েছে ;

(খ) উক্ত প্রকল্পগুলির স্থান নির্বাচন হয়েছে কিনা ;

(গ) হলে কি কি প্রকল্পের জন্য স্থান নির্দিষ্ট হয়েছে ;

(ঘ) এই রাজ্যে এ পর্যন্ত কতগুলি বিদেশি সংস্থাকে কেন্দ্রীয় সরকার শিল্প স্থাপন করার জন্য অনুমতি দিয়েছেন ;

(ঙ) সম্প্রতি শিল্পবিহীন বাঁকুড়া, পুরুলিয়া ও উত্তরবঙ্গের জেলাগুলিতে বিদেশি সংস্থা ও যৌথ উদ্যোগে কি কি শিল্প গড়ার সম্ভাবনা আছে ; এবং

(চ) ১৯৮৪-৮৫/১৯৮৫-৮৬ সালে জানুয়ারি মাস পর্যন্ত রাজ্যে নতুন শিল্প বিনিয়োগের পরিমাণ কত?

**শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী ঃ**

(ক) কোনো প্রকল্পের চূড়ান্ত ব্লুপ্রিন্ট এখনো হয় নাই ; তবে ইলেকট্রনিকস, এক্স-রে ফিল্ম, সুগার বিট থেকে অ্যালকোহল, আলু থেকে স্টার্চ ও অ্যালকোহল, ফল সংরক্ষণ, ওষুধ উৎপাদন, প্রভৃতি বিষয়ে সমাজতান্ত্রিক দেশগুলির সঙ্গে কথাবার্তা চলছে।

(খ) প্রশ্ন ওঠে না;

(গ) প্রশ্ন ওঠে না;

(ঘ) এই রাজ্যে গত তিন বৎসরে (১৯৮৩, ৮৪, ৮৫) বহুজাতিক সংস্থাগুলিকে শিল্প প্রকল্পের নিমিত্ত কেন্দ্রীয় সরকার ১০টি লেটার অব ইনটেন্ট এবং ১০টি ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স দিয়েছেন।

(ঙ) যৌথ উদ্যোগে নিম্নে বর্ণিত শিল্প গড়ার সম্ভাবনা আছে : বাঁকুড়া জেলায় নাইলন-প্রকল্প ; পুরুলিয়ার মধুকুন্ডায় একটি সিমেন্ট গ্রাইন্ডিং প্ল্যান্ট। এছাড়া বাঁকুড়া জেলায় হিনিং ইলেকট্রনিক্স প্রকল্প, জলপাইগুড়ি জেলায় একটি টিভি কেবিনেট প্রস্তুত কারখানা এবং একটি Phytochemical Complex স্থাপনের পরিকল্পনা এবং দার্জিলিং জেলায় একটি ইলেকট্রনিক ক্লক এবং ওয়াচ প্রস্তুত কারখানার পরিকল্পনা বিবেচনাধীন আছে

(চ) ১৯৮৪ এবং ১৯৮৫ সালে বিনিয়োগের পরিমাণ যথাক্রমে ৪৯.৭৩ কোটি এবং ১০৫.০০ কোটি টাকা।

## ক্ষুদ্র শিল্প কারখানা স্থাপন

***২১৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৫) **শ্রী নীরোদ রায়চৌধুরী ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫-৮৬ (জানুয়ারি মাস পর্যন্ত) বছরে এ রাজ্যে কতগুলো ক্ষুদ্র শিল্প কারখানা স্থাপিত হয়েছে ;

(খ) তাতে লক্ষ্যমাত্রার শতকরা কত ভাগ পূরণে সমর্থ হয়েছে ; এবং

(গ) এ বাবদ সরকারের মোট কত টাকা ব্যয় হয়েছে?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিক্ষা বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ৭,১৬৩টি

(খ) শতকরা ৬০ ভাগ।

(গ) উক্ত সময়ে ক্ষুদ্রশিল্প স্থাপনের প্রয়োজনে ২৭ লক্ষ টাকা প্রান্তিক অর্থ সাহায্য

(Margin Money assistance) ও ১০২.৭৬ লক্ষ টাকা ভরতুকি (Subsidy/Incentive) বাবদ ব্যয়িত হয়েছে।

**সুন্দরবনে বাঘের সংখ্যা**

***২১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৬২) **শ্রী অম্বিকা ব্যানার্জি :** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সুন্দরবনে বর্তমানে বাঘের সংখ্যা কত ; এবং

(খ) বাঘের বংশবৃদ্ধিতে সরকার কি কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন/করিতেছেন?

**বন বিভাগের মন্ত্রী :**

(ক) সম্পূর্ণ সুন্দরবন অঞ্চলে ১৯৮৪ সালের গণনা অনুযায়ী বাঘের সংখ্যা হল—

১) সুন্দরবন ব্যাঘ্র প্রকল্প অঞ্চলে মোট— ২৬৮ টি

২) চব্বিশ পরগণা বনভূক্তি অঞ্চলে মোট—২৩ টি

সর্বমোট— ২৮৭ টি

(খ) (১) ১৫৮৫ বর্গ কিলোমিটার বনাঞ্চল সুন্দরবন ব্যাঘ্র প্রকল্পের অধীনে রেখে বাঘের নিশ্চিন্তে বসবাস করার পরিবেশ সৃষ্টি এবং তাদের বংশ বৃদ্ধির সহায়তা করা হচ্ছে।

(২) বাঘকে রক্ষা করার জন্য উপযুক্ত প্রহরার ব্যবস্থা করা হয়। প্রহরার জন্য প্রহরীদের উপযুক্ত আগ্নেয়াস্ত্র, বেতারযন্ত্র, দ্রুত জলযান ইত্যাদির ব্যবস্থা করা হয়েছে।

(৩) বাঘের খাদ্যের জন্য হরিণ ও শূকর বৃদ্ধির দিকে বিশেষ নজর দেওয়া হয়। প্রয়োজনে বাঘের খাদ্যের জন্য প্রয়োজনীয় স্থানে শূকর ছাড়া হয়।

**সরকারি কাজে বাংলা ভাষার প্রচলন**

***২১৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৭) **শ্রী ব্রজগোপাল নিয়োগী :** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারি কাজে বাংলা ভাষা প্রচলনের জন্য সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন ; এবং

(খ) এই কাজ ত্বরান্বিত করার জন্যে এ পর্যন্ত কি কি উদ্যোগ নেওয়া হয়েছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী :**

ক) ১। দ্য ওয়েস্ট বেঙ্গল অফিসিয়াল ল্যাঙ্গুয়েজ অ্যাক্ট, ১৯৬১ চালু হওয়ার পর তথ্য ও সংস্কৃতি বিভাগের অধীনে একটি "ভাষা সেল" গঠিত হয়েছে।

২। পূর্বে প্রকাশিত ছয়খন্ড পরিভাষা পুস্তক পুনর্মুদ্রণের ব্যবস্থা গৃহীত হয়েছে।

৩। জেলাতে ও কলিকাতাস্থিত সরকারি দপ্তরগুলিতে কর্মরত ইংরাজী মুদ্রালেখকদের বাংলা মুদ্রালেখন প্রশিক্ষণদানের ব্যবস্থা হয়েছে। তাছাড়া জেলাস্থিত অফিসগুলিতে (কলিকাতা বাদে) কর্মরত অবরবর্গীয় করণিক তথা মুদ্রালেখকদের (ইংরাজী) বাংলা মুদ্রালেখন প্রশিক্ষণ দানের ব্যবস্থাও হয়েছে।

৪। সমস্ত ব্লক অফিসগুলিতে পর্যায়ক্রমে অন্ততপক্ষে একটি করে বাংলা মুদ্রালেখন যন্ত্র সরবরাহের সিদ্ধান্ত গৃহীত হয়েছে এবং সেই হিসাবে কাজ চলছে।

৫। প্রাত্যহিক সরকারি কাজ যাতে সকল স্তরে বাংলায় নির্বাহ হয়, সে বিষয়ে নির্দেশ দেওয়া হয়েছে।

খ) ১। এ পর্যন্ত বিভিন্ন ব্লক অফিসে মোট ১৩১টি বাংলা মুদ্রালেখন যন্ত্র সরবরাহ করা হয়েছে এবং আরও ২৪টি যন্ত্র সরবরাহের ব্যবস্থা হচ্ছে। তাছাড়া ইতিপূর্বে বিভিন্ন সরকারি দপ্তরে (কলিকাতা সহ) মোট ২০০টি বাংলা মুদ্রালেখন যন্ত্র সরবরাহ করা হয়েছে।

২। ছয় খণ্ড পরিভাষা পুস্তকের (একসঙ্গে বাঁধাই) পুনর্মুদ্রণের চূড়ান্ত পর্যায়ের কাজ চলছে।

৩। এ পর্যন্ত তথ্য ও সংস্কৃতি বিভাগ কর্তৃক পরিচালিত মহাকরণ ও বালিগঞ্জ প্রশিক্ষণ কেন্দ্র দুটি থেকে কলিকাতাস্থিত ৩৩০ জন ইংরাজি মুদ্রালেখক সাফল্যের সঙ্গে বাংলা মুদ্রালেখন প্রশিক্ষণ সমাপ্ত করেছেন।

৪। বাংলা মুদ্রালেখনে উৎসাহ দেওয়ার জন্য জেলাস্থিত অফিসগুলিতে কর্মরত ইংরাজি মুদ্রালেখক এবং অবরবর্গীয় করণিক তথা মুদ্রালেখকদের (ইংরাজি) সাফল্যের সঙ্গে সরকার অনুমোদিত প্রশিক্ষণ কেন্দ্র থেকে প্রশিক্ষণান্তে ইংরাজি ও বাংলা উভয় প্রকার মুদ্রালেখ হিসাবে কাজ করার সাপেক্ষে দুটি অগ্রিম বেতন বৃদ্ধি মঞ্জুরের ব্যবস্থা চালু করা হয়েছে। কলিকাতাস্থিত ইংরাজি মুদ্রালেখকদের ক্ষেত্রে অনুরূপ আর্থিক সুবিধাদানের প্রস্তাব বিবেচনাধীন আছে।

৫। প্রতিটি অধিকারে, জেলা শাসকের দপ্তরে এবং কমিশনারের দপ্তরে একটি করে বঙ্গানুবাদক পদ সৃষ্টির ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**বন্ধ কারখানা খোলার জন্য উদ্যোগ**

***২২০।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬৩) **শ্রী সুব্রত মুখার্জি, শ্রী কাশীনাথ মিশ্র ও শ্রী অনুপকুমার চন্দ্র ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৫-৮৬ (জানুয়ারি মাস পর্যন্ত) বর্ষে রাজ্যের বন্ধ কারখানাগুলি খোলার জন্য কি কি উদ্যোগ নেওয়া হয়েছে ;

(খ) উক্ত সময়ে রাজ্যের কতগুলি বন্ধ কারখানা চালু হয়েছে ; এবং

(গ) রাণীগঞ্জের নিকট বল্লভপুরে বেঙ্গল পেপার মিলটি চালু করার জন্য সরকারের তরফ থেকে কি কি উদ্যোগ নেওয়া হয়েছে?

**শিল্প পুনর্গঠন বিভাগের মন্ত্রী ঃ**

ক) শ্রম অধিকর্তার অধীনস্থ Conciliation machinary-র মাধ্যমে দ্বিপাক্ষিক ও ত্রিপাক্ষিক চুক্তি দ্বারা বিভিন্ন কারখানা খোলার চেষ্টা করা হয়েছে।

খ) ১৩ টি।

গ) বিভিন্ন অর্থলগ্নি সংস্থা, ব্যাঙ্ক, ভারত এবং রাজ্য সরকারের সম্মিলিত উদ্যোগে 'Package' of Assistance-র মাধ্যমে মিলটি খোলার চেষ্টা চলছে।

**বৃহৎ ব্লক এলাকা বিভক্তিকরণ**

***২২১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭৭) **শ্রী সৈয়দ মোয়াজ্জম হোসেন ঃ** স্বরাষ্ট্র (সাধারণ প্রশাসন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বৃহৎ এলাকাগুলিকে ভাগ করার কোনো পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি ; এবং

(খ) থাকিলে, এই ধরনের ব্লকের সংখ্যা কত?

**স্বরাষ্ট্র (সাধারন প্রশাসন) বিভাগের মন্ত্রী ঃ**

ক) হ্যাঁ।

খ) বিষয়টি এখনও পরীক্ষাধীন আছে।

**হাওড়া জেলার উলুঘাটার স্লুইস মেরামত**

***২২২।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৯) **শ্রী রবীন্দ্রনাথ ঘোষ ঃ** সেচ জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলায় উলুঘাটা ৫৮ নং গেটের স্লুইসটি মেরামত করিবার কোনো পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, উক্ত কাজ কবে নাগাদ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী ঃ**

ক) উলুঘাটার ৫৮ নং গেটের স্লুইসটির কপাট মেরামত করিবার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে।

খ) উক্ত মেরামতির কাজ আগামী ১৯৮৬-৮৭ আর্থিক বছরে শুরু করা যাইবে বলিয়া আশা করা যায়।

## ক্ষুদ্রায়তন শিল্প ইউনিটগুলির জন্য ইস্পাত বরাদ্দ

*২২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬০৬) **শ্রী বিভূতি ভূষণ দে ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮০-৮৪ সালে রাজ্যের ক্ষুদ্রায়ত শিল্প ইউনিটগুলির জন্য কেন্দ্র কর্তৃক ইস্পাত সরবরাহের পরিমাণ কত (বছরওয়ারি হিসাব) ;

(খ) ১৯৮৪-৮৫ সালে কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের ক্ষুদ্রশিল্প ইউনিটগুলির জন্য কত পরিমাণ ইস্পাত বরাদ্দ করেছিলেন ; এবং

(গ) ঐ সময়ে ইস্পাত সরবরাহের পরিমাণ কত?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী ঃ**

(ক) উক্ত সময়ে কেন্দ্র কর্তৃক ইস্পাত সরবরাহের পরিমাণ নিম্নরূপ ছিল।

১৯৮০-৮১ ........................................ ১৬,৯১৪ মে: টন

১৯৮১-৮২ ........................................ ১৬,১৬২ মে: টন

১৯৮২-৮৩ ........................................ ৫,৭০৭ মে: টন

১৯৮৩-৮৪ ........................................ ২,০১৯ মে: টন

১৯৮৪-৮৫ ........................................ ৬,৪৬৮ মে: টন

(খ) ৩০,০০০ মে: টন

(গ) ৫৪৬৮ মে: টন

## ভগবানপুর-নন্দীগ্রাম মাস্টার প্ল্যান

*২২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯৪১) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** গত ২০শে সেপ্টেম্বর, ১৯৮৫ তারিখে প্রশ্ন নং ১১২ (অনুমোদিত প্রশ্ন নং ৬৭৩) এর উত্তর উল্লেখপূর্বক সেচ জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ভগবানপুর-নন্দীগ্রাম মাস্টার প্ল্যানের কাজ কবে নাগাদ শুরু হইতে পারে;

(খ) উক্ত প্রকল্পের মধ্যে মেদিনীপুর জেলার কোন কোন খাল অন্তর্ভূক্ত আছে?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী ঃ**

ক) এই পরিকল্পনাটি অনুমোদনের জন্য (জি. এফ. সি. সি.) গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ কমিশনের অনুমোদনের জন্য তাদের কাছে পাঠিয়েছেন। এখন যোজনা কমিশনের অনুমোদন এবং অর্থের সংস্থান হলে সপ্তম যোজনায় কাজ শুরু করা যাবে বলে আশা করা যায়।

খ) উক্ত প্রকল্পের জন্য ২.৩৫ কোটি টাকা ধার্য হয়েছে।

গ) উক্ত প্রকল্পে ধলাবেড়িয়া খাল, দুনিয়া খাল, শশীগঞ্জ খাল, কুমীরমারি খাল, পরাণ খাল, মগরাজপুর খাল, ররুদ্দা খাল ও মুরাদপুর খাল, অন্তর্ভুক্ত আছে।

### জঙ্গল সংলগ্ন বসবাসকারীদের বিনামূল্যে কাঠ সরবরাহ

***২২৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৫৫) **শ্রী রামপদ মান্ডি ঃ** বন বিভাগের মন্ত্রি মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, জঙ্গল সংলগ্ন স্থানে বসবাসকারী আদিবাসী ও তফসিলি অধিবাসীদের বিনামূল্যে গৃহনির্মাণ, কৃষি সরঞ্জাম ও জ্বালানীর জন্য কাঠ সরবরাহের কোনো পরিকল্পনা সরকারের আছে কি?

**বন বিভাগের মন্ত্রী ঃ**

হ্যাঁ।

### বামফ্রন্ট সরকারের 'অষ্টম বর্ষ' পূর্তি উৎসব উদযাপন

***২২৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৪৩) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের বাহিরে কোন কোন শহরে এ পর্যন্ত বামফ্রন্ট সরকারের 'অষ্টম বর্ষ' পূর্তি উৎসব উদযাপিত হইয়াছে ; এবং

(খ) উক্ত উৎসব অনুষ্ঠান বাবদ রাজ্য সরকারের কি পরিমাণ অর্থ ব্যয় হইয়াছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী ঃ**

ক) এ পর্যন্ত মাদ্রাজ, হায়দ্রাবাদ, বাঙ্গালোর ও ভুবনেশ্বরে বামফ্রন্ট সরকারের ''অষ্টম বর্ষপূর্তি'' উৎসব অনুষ্ঠান হয়েছে।

খ) উৎসবগুলিতে ২,৬০,৬০০ (আনুমানিক) টাকার বন্টননামা দেওয়া হয়েছে। চূড়ান্ত হিসাব এখনো সম্পূর্ণ হয় নি।

### নদীয়া জেলার শিল্প সংস্থান ঋণ দান

***২২৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৭০) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুন মাস হইতে এ পর্যন্ত নদীয়া জেলায় কোন কোন শিল্প সংস্থায়/প্রতিষ্ঠানে ওয়েস্ট বেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন (ডব্লিউ বি আই ডি সি) কত পরিমাণ ঋণ দান/লগ্নি করিয়াছেন ;

(খ) উক্ত ঋণ গ্রহণকারী শিল্প সংস্থা/প্রতিষ্ঠানসমূহ চুক্তিমতো ঋণ পরিশোধ করিয়াছেন/করিতেছেন কি ;

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'না' হইলে, উক্ত চুক্তিভঙ্গকারী সংস্থা/প্রতিষ্ঠানসমূহের নাম কি ; এবং

(ঘ) উক্ত চুক্তিভঙ্গকারী সংস্থা/প্রতিষ্ঠানসমূহের ব্যাপারে কী ব্যবস্থা লওয়া হইয়াছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী ঃ**

ক) সংলগ্ন বিবরণী (১ নং এবং ২ নং) দ্রষ্টব্য।

খ) অধিকাংশ শিল্পসংস্থা চুক্তি মতো ঋণ শোধ করিতেছেন।

গ) সংলগ্ন ১ নং বিবরণীর তারকা চিহ্নিত সংস্থাগুলি চুক্তি অনুযায়ী ঋণ পরিশোধ করিতেছেন না।

ঘ) পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন কর্পোরেশন উক্ত চুক্তি ভঙ্গকারী সংস্থা। প্রতিষ্ঠানের নিকট আদায়কারি 'দল' পাঠাইতেছেন। একটি প্রতিষ্ঠানের বিরুদ্ধে আইনানুগ নোটিশ জারি করা হইয়াছে। অন্যান্য চুক্তিভঙ্গকারী সংস্থাগুলির বিরুদ্ধেও আইনগত উপায় অবলম্বনের বিষয় বিবেচিত হইতেছে।

Statement referred to in reply to Clause (Ka) of question No ***229** (Admitted Question No.-990)

**দীর্ঘমেয়াদী ঋণ গ্রহীতার তালিকা**

বিবরণী নং-১

| | সংস্থার নাম | দীর্ঘমেয়াদী ঋণের পরিমাণ (লক্ষ টাকায়) |
|---|---|---|
| (১) | ভোলার স্টীল প্রাঃ লিমিটেড | ৪৬ ৩৮ |
| * (২) | চেইনস ইন্ডিয়া লিঃ | ৬.৫০ |
| * (৩) | কনকাস্ট প্রোডাকটস লিঃ | ২৫.০০ |
| (৪) | দীপিজে লিঃ | ৬৪.৩০ |
| (৫) | ডাইট্রন ইন্ডিয়া লিঃ | ৩২.০০ |
| * (৬) | ফারমেন্টেশন ইন্ডাস্ট্রিজ লিঃ | ৬৫.০০ |
| * (৭) | গ্লোরিয়া কেমিক্যালস্ লিঃ | ৬০ ০০ |
| (৮) | কনোরিয়া উইস্কলসিন | ২৫.০০ |
| * (৯) | কিষাণ স্ট্রবোর্ড অ্যান্ড পেপার মিলস প্রাঃ লিঃ | ৩.০০ |
| * (১০) | মোদক এন্টারপ্রাইজ | ৪২.০০ |
| (১১) | নদীয়া ফিড অ্যান্ড ফডার | ৪.৮৬ |
| (১২) | রামস্বরূপ ইঞ্জিনিয়ারিং | ২১.০০ |
| (১৩) | রূপনারায়ণ পেপার | ২৫.০০ |

| | | |
|---|---|---|
| (১৪) | রামনগর কেন অ্যান্ড সুগার | ৪৬.০০ |
| (১৫) | সুপ্রীম পেপার | ১৮.৭৮ |
| (১৬) | স্টেন্‌হোস লিমিটেড | ১৫.০০ |
| * (১৭) | সেবার টুলস্‌ লিঃ | ৬৮.২৫ |
| * (১৮) | উমা বোরোক্লিন্ট অ্যান্ড গ্লাস প্রাঃ লিঃ | ১৩.৯০ |
| * (১৯) | ওয়েস্ট বেঙ্গল সিমেন্টস্‌ | ১৩৯.২৬ |
| (২০) | ওয়েস্ট বেঙ্গল ফার্মাসিউটিক্যাল অ্যান্ড ফাইটো কেমিক্যাল ডেভেলপমেন্ট কর্পোরেশন | ২৩.৩৮ |
| (২১) | জেনিথ অ্যালায়েড অ্যান্ড স্টিলস্‌ | ২০.০০ |
| (২২) | ওয়েস্ট বেঙ্গল ফিলামেন্ট অ্যান্ড ল্যাম্পস্‌ | ১০.০০ |
| | | ৭৭৪.৬১ |

**স্বল্পমেয়াদী ঋণ গ্রহীতার তালিকা**

বিবরণী নং-২

| | সংস্থার নাম | স্বল্পমেয়াদী ঋণের পরিমাণ (লক্ষ টাকায়) |
|---|---|---|
| (১) | অ্যালায়েড অ্যারোমেটিকস্‌ লিঃ | ২৫.০০ |
| (২) | ভোলার স্টিল প্রাঃ লিঃ | ১০.০০ |
| (৩) | চেইনস ইন্ডিয়া লিঃ | ২২.০০ |
| (৪) | কন্‌কাস্ট প্রোডাক্টস লিঃ | ১৯.০০ |
| (৫) | হিমালয়া রাবার | ১৫.০০ |
| (৬) | সোমানী ফেরো অ্যালায়েড | ১০.০০ |
| (৭) | প্যাপাইরাস পেপার | ১৫.০০ |
| (৮) | ওয়েস্ট বেঙ্গল সিমেন্টস | ৩১.৬৩ |
| (৯) | ওয়েস্ট বেঙ্গল ফিলামেন্টস অ্যান্ড ল্যাম্পস্‌ | ১৪.০০ |
| (১০) | ওয়েস্ট বেঙ্গল ইলেকট্রো সিরামিকস্‌ | ১০.২৫ |
| (১১) | ওয়েস্ট বেঙ্গল ফার্মাসিউটিক্যাল অ্যান্ড ফাইটোকেমিক্যাল ডেভেলপমেন্ট কর্পোরেশন | ৫.০০ |
| | | ১৭৬.৮৮ |

**২৪-পরগনা জেলা শিল্পকেন্দ্র কলিকাতা হইতে বারাসাতে স্থানান্তর**

*২২৯। (অনুমোদিত প্রশ্ন নং *১০১২) **শ্রী সরল দেব ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনা জেলা স্থাপনের পরিপ্রেক্ষিতে ২৪-পরগনা জেলা শিল্প কেন্দ্র কলিকাতা থেকে বারাসাতে স্থানান্তরিত করবার কোনো পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী ঃ**

ক) উত্তর ২৪-পরগনা জেলা গঠনের পরিপ্রেক্ষিতে উক্ত জেলার হেড কোয়ার্টর বারাসাতে একটি জেলা শিল্পকেন্দ্র স্থাপনের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে এবং ঐ প্রস্তাবটি ভারত সরকারের অনুমোদনের অপেক্ষায় আছে।

খ) ভারত সরকারের অনুমোদনের পরেই বারাসাতে জেলা শিল্পকেন্দ্র স্থাপিত হবে।

**রামপুরহাট শহরে দর্শকালয় নির্মাণ**

*২৩১। (অনুমোদিত প্রশ্ন নং *১৮০৪) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, রামপুরহাট শহরে সংস্কৃতি চর্চার জন্য দর্শকালয় (অডিটোরিয়াম) নির্মাণের কোনো পরিকল্পনা সরকারের আছে কি?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী ঃ**

'না'।

**পুরুলিয়া জেলায় সিমেন্ট, স্যানিটারি ওয়্যার ও চায়না ক্লে-র কারখানা**

*২৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *১২১২) **শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় সিমেন্ট, স্যানিটারি ওয়্যার ও চায়না ক্লে-র কারখানা স্থাপনের কোনো পরিকল্পনা সরকারের আছে কিনা ;

(খ) থাকিলে, উক্ত বাবদ কোনো অর্থ মঞ্জুর করা হইয়াছে কি না ;

(গ) হইলে, উক্ত অর্থের পরিমাণ কত ; এবং

(ঘ) উহার কাজ কবে নাগাদ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী ঃ**

(ক) পুরুলিয়া জেলায় সিমেন্ট কারখানা স্থাপনের কাজ চলিতেছে, স্যানিটারি ওয়্যার কারখানার জন্য একটি পরিকল্পনা প্রস্তুত করা হইয়াছে এবং চায়না ক্লে-র কারখানার ব্যাপারে কোনো পরিকল্পনা এখন নাই।

(খ) সিমেন্ট কারখানার ব্যাপারে অর্থ মঞ্জুর করা হইয়াছে।

(গ) ২০.৯২ কোটি টাকা।

(ঘ) ইতিমধ্যেই নির্মাণকার্য শুরু হইয়াছে।

**মুর্শিদাবাদ থানার আখেরীঘাটা মৌজায় সেরিকালচার ফার্ম**

*২৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১১) **শ্রীমতী ছায়া ঘোষ :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ থানার অধীন আখেরীঘাটা মৌজার সেরিকালচার ফার্ম-এর জন্য মোট কত একর জমি অধিগ্রহণ করা হয়েছে ;

(খ) ঐ ফার্ম কবে চালু হয়েছে ;

(গ) ঐ ফার্মের জন্যে অধিগৃহীত সমস্ত জমিতে বর্তমানে চাষ হচ্ছে কিনা ; এবং

(ঘ) না হলে, তার কারণ কি?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী :**

(ক) ৪৫ একর জমি।

(খ) ১৯৭৮ সালে।

(গ) চাষ এবং আনুষঙ্গিক কাজের জন্য সমস্ত জমিই ব্যবহৃত হচ্ছে।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**কোলাঘাটের নিকট রূপনারায়ণ নদীর পলি অপসারণ**

*২৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১২৬৭) **শ্রী গোপাল মন্ডল :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জাইনাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার কোলাঘাটের নিকট রূপনারায়ণ নদীতে দীর্ঘদিন যাবত পলি জমিতে আরম্ভ করিয়াছে এই মর্মে সরকারের নিকট কোনো তথ্য আছে কি ; এবং

(খ) থাকিলে, পলি সরাইবার কোনো পরিকল্পনা সরকারের আছে কি না?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী :**

ক) হ্যাঁ, রূপনারায়ণ নদীতে দীর্ঘদিন ধরিয়া পলি পড়িতেছে।

খ) পলি সরাইবার কোনো ব্যবস্থা সরকারের আশু কার্যাবলীতে নাই। তবে, নিম্ন দামোদর জল নিষ্কাশন পরিকল্পনায় রূপনারায়ণ নদী হইতে ৩.৫০ লক্ষ ঘন মিটার মাটি সরাইবার সংস্থান রাখা হইয়াছে।

### বৃহৎ শিল্পবিহীন জেলা

*২৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪৪) **শ্রী শৈলেন চ্যাটার্জি :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে বৃহৎ শিল্পবিহীন জেলার সংখ্যা কত ; এবং

(খ) উক্ত জেলাগুলিতে নতুন বৃহৎ শিল্প স্থাপনের কোনো পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী :**

ক) পাঁচটি।

খ) হ্যাঁ।

### কুটির ও ক্ষুদ্রায়তন শিল্পে ব্যয়িত অর্থ

*২৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১৬) **শ্রী শ্রীধর মালিক :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫ সালে কুটির ও ক্ষুদ্রায়তন শিল্পে কত টাকা ব্যয় করা হয়েছে ;

(খ) বর্তমানে এইসব শিল্পে রাজ্যের কত জন নিযুক্ত রয়েছে ; এবং

(গ) এই শিল্পের আওতায় কোন কোন প্রকল্পকে বর্তমানে বিশেষ গুরুত্ব দেওয়া হচ্ছে?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী :**

(ক) ১৯৮৪-৮৫ আর্থিক বছরে কুটির ও ক্ষুদ্রায়তন শিল্পে ৯৬৮.১৮ লক্ষ টাকা ব্যয় হয়েছে। ১৯৮৫-৮৬ সালের ব্যয়ের হিসাব চলতি আর্থিক বছর শেষ হলে জানানো হবে।

(খ) এই পর্যন্ত, এইসব শিল্পে ১৯,৪১,০০০ জন নিযুক্ত রয়েছেন। ১৯৮৪-৮৫ সালে ১,১৭,০০০ লোকের কর্মসংস্থান করা হয়েছিল।

### রুগ্ন ও বন্ধ কারখানা জাতীয়করণ

*২৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৫৮) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** শিল্প পুনর্গঠন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে রাজ্যের কোনো রুগ্ন ও বন্ধ কারখানা জাতীয়করণের জন্য কেন্দ্রীয় সরকারের নিকট সুপারিশ/অনুরোধ জানানো হইয়াছে কি ; এবং

(খ) হইলে, কোন কোন কারখানার জন্য উক্ত সুপারিশ/অনুরোধ জানানো হইয়াছে?

**শিল্প পুনর্গঠন বিভাগের মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) ১। হিন্দুস্তান পিলকিংটন গ্লাস ওয়ার্কস লিমিটেড।

২। ব্রেন্টকোর্ট ইলেকট্রিক্যাল লিঃ।

৩। বেঙ্গল পটারিজ লিঃ।

৪। শ্রীদুর্গা কটন, স্পিনিং অ্যান্ড উইভিং মিলস্ লিঃ।

৫। ইন্ডিয়া মেশিনারী লিঃ।

**করিমপুর ১ নং ব্লকের অন্তর্গত নবাবদাঁড়া খাল সংস্কার**

*২৪০। (অনুমোদিত প্রশ্ন নং *১৭০৬) **শ্রী মাধবেন্দু মোহান্ত :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গত ১৯৭৮ সালে করিমপুর ১ নং ব্লকের অন্তর্গত নবাবদাঁড়া খাল সংস্কার এবং খালের মুখে স্লুইস গেট নির্মাণের প্রকল্প মঞ্জুর হয়েছিল ; এবং

(খ) সত্য হলে, এই প্রকল্পের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী :**

ক) হ্যাঁ।

খ) প্রকল্পটি কবে নাগাদ শেষ হবে সেটা এখনই বলা সম্ভব নয়।

**বাঁকুড়া জেলার সোনামুখী ডিভিশনে সেচ বিভাগের এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ার**

*২৪১। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৮২) **শ্রী সুখেন্দু খান :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে বাঁকুড়া জেলার সোনামুখী ডিভিশনে সেচ বিভাগে কোনো এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ার আছেন কিনা ;

(খ) না থাকিলে, তাহার কারণ কি ; এবং

(গ) উক্ত ডিভিশনে কবে নাগাদ এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ার নিয়োগ করা হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী :**

ক) বাঁকুড়া জেলার সোনামুখীতে সেচ বিভাগের রাইট দামোদর হেড ওয়ার্কস ডিভিশন অবস্থিত। দামোদর হেড ওয়ার্কস ডিভিশনের ভারপ্রাপ্ত একজিকিউটিভ ইঞ্জিনিয়ার তাঁর নিজস্ব ডিভিশনের সঙ্গে রাইট ব্যাঙ্ক ইরিগেশন ডিভিশনের কাজও দেখাশুনা করেন।

খ) প্রশাসনিক কারণে ঐ ডিভিশনে পৃথক একজিকিউটিভ ইঞ্জিনিয়ার নিযুক্ত করা এখনও সম্ভবপর হয়নি।

গ) আশা করা যায় আগামী ২-১ মাসের মধ্যেই ঐ বিভাগে একজন পৃথক নির্বাহী বাস্তুকার নিয়োগ করা যাইবে।

[2-00-2-10 P.M.]

**Mr. Speaker** : Yes, Dr. Zainal Abedin, what is your point of privilege?

**Dr. Zainal Abedin** : Mr. Speaker, Sir, you have not possibly forgotten and the House has not possibly forgotten that of the 10th March, 1986, I drew your attention to the fact that I being an ex-officio Member of West Dinajpore Zilla Parishad Sahitya Samity, I have been called to attend its meeting to be held on the 12th March, at 1 P.M. On the same date, the Chief Minister and Finance Minister was due to present the Budget Estimates for the year 1986-87. How is it possible for us to be present here and simultaneously attend the proceedings of the meeting there? It is not possible. Sir, this not a new question. In the last House as also in the House before the last session it has been decided and directed by you that as far as practicable the meetings of the Zilla Parishads and their subordinate bodies should be held on Saturdays generally when the Assembly is not in session. Sir, the Minister of State for Panchayats and the Minister of State for Parliamentary Affairs were present and you directed them and you also elicited their assurance that they would communicate the message and would be sending radiogram message that the said meeting would not be held. So, Sir, it had been a statutory advice and instruction to the Zilla Parishad and the Panchayat Raj that no meeting should be held on Saturday. Sir, to my utter dismay and I do not know why the meeting has already been held. Again, Sir, 21st March, 1986 happens to be the day when the Assembly will meet in the session to discuss the Supplementary Budget Grants and etc. The same Zilla Parishad has again circulated a notice requesting me, inviting me to attend the meeting to be held on the 21st March, 1986, at 1 P. M. exactly. Sir, you have observed earlier that what the House does shall prevail. You announced it and the Minister of State in charge Panchayat and the Parliamentary Affairs Minister declared that the meeting would not be held. My contention is that if the meeting has been held let it be taken as cancelled and let a fresh meeting be convened. Next, Sir, as for the meeting on the 21st March, 1986, it should also be cancelled and an appropriate and sutiable date fixed, and Sir, for such flagrant violation of the direction of the House if any meeting has been held, the Chairman and the Executive Officers be summoned to the dock of the House to explain their conduct. As such, I think, it is a fit case to be referred to the Committee on Privileges and I crave your indulgence to that extent.

**Mr. Speaker** : Dr. Abedin, Zilla Parishad is a democratically elected body. It is an autonomous body and it functions according to its own laws and own guidelines. Whatever the House could do in this respect is to request the Minister to give certain recommendation to the Zilla Parishads to held their meetings on certain particular dates when the House is in session.

**Dr. Zainal Abedin** : Sir, the House is supreme. Sir, the other day you were pleased to observe that whatever may be the rules what is decided in the House shall prevail. Now you speak in contradiction to what you have said earlier.

**Mr. Speaker** : There is no question of my speaking in contradiction. I am only putting a pertinent question to you as to whether this House which is a democratically elected body can pass directions on another democratically elected body. My plain and simple question is this.

**Dr. Zainal Abedin** : Sir, while there is a possibility of adjustment, this House being the supreme in the State it has got the authority to direct any subordinate Office, i.e., the Zilla Parishad.

**Mr. Speaker** : Can you direct or request another elected body?

**Dr. Zainal Abedin** : I say, "not request"-the House can "direct".

**Mr. Speaker** : It connot direct. How can you say to "direct" an elected body? On the one hand you are speaking about democracy, but on the other hand you are speaking about "direct". How can you say so?

**Dr. Zainal Abedin** : It has got the authority. If there is nothing contained in the Constitution this House has got the authority to "direct".

**Mr. Speaker** : This House is run by certain limitations according to its statutes. Exactly in the same way the Zilla Parishad statutes have been framed. How does the Zilla Parishad follow what the House shall direct or how this House or how can I direct or speak from the Chair? So the assurance given by any Minister is tantamounting to the order and decision of the House.

**Dr. Zainal Abedin** : It is just a convention that non-implementation of the assurance given by the Minister can be taken as a breach of privilege.

**Mr. Speaker :** Excuse me. In my conception the rules, not the Government decision or the conventions, are the index of maturity of democracy.

**Dr. Zainal Abedin :** Sir, in a democratic country the force of the convention is no less inferior to the force of the Statute. This is my contention about the democracy.

**Mr. Speaker :** Dr. Abedin, I am reading from Kaul and Shakdhar at page 237–"Non implementation of an assurance given by a Minister on the floor of the House is neither a breach of privilege nor a contempt of the House, for the process of implementation of a policy matter is conditional on a number of factors contributing to such policy". This is the rulling.

**Dr. Zainal Abedin :** I am not opposed to that. Sir, that day you had been pleased to observe that whatever may be in the rules, or the House declares and decides, it shall prevail. Once it has been declared in the House that the meeting will be held and you have been pleased to communicate us that the meeting will be held on Saturday, then it is final. I tell you, if I am sure, the democratic forces of the convention are no less stronger that the force of the Statute.

**Mr. Speaker :** What I will do Mr. Sunil Kumar Majumdar, Minister of State for the Department concerned, is present in the House. I have made a request to that he will see that when the House is in Session, the meetings of the other bodies are held on Saturday. But there are other factors. There are certain limitations i.e., the passing of the budget of the Zilla Parishad. They have issued notification. So, I can only request the Chief Minister.

**Dr. Zainal Abedin :** What was the harm? The meeting could conveniently be held on 22nd. Does it exceed 31st March? Their limitation is only there. What can I do? You have said and declared it earlier and same communications that no meeting will be held.

**Mr. Speaker :** Whatever was that he will convene meeting. I will see that they can arrange to convene a meetting on Saturday. This communication will be sent to the Zilla Parishad and Panchayat Committees that because the members of this House are busy, so the meeting should be held on Saturday, when the House is not in Session.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বললেন যে এটা রাইট অব প্রিভিলেজ নয় যেহেতু ওটা ইলেকটেড বডি। কিন্তু আমার প্রশ্ন, জেলা পরিষদের সদস্য যে

ক্ষেত্রে আমরাও হতে পারি এবং যেহেতু হাউস থেকেই স্ট্যাট্যুটটা পাস হয়ছে, এক্ষেত্রে সেই হাউসই যখন রায় দিয়েছে যে, হাউস চলাকালীন মিটিং ডাকা হবে না, সেক্ষেত্রে সেই রাইট থেকে ডিপ্রাভইড হচ্ছেন মেম্বাররা। সুতরাং এটা একটা কোয়েশ্চেন অব ব্রিচ অব প্রিভিলেজ।

**Mr. Speaker :** Mr. Sarkar, it is not the question of right. These are two elected bodies having their own statutes. A person can be member of these two bodies—one by election and the other by ex-officio capacity.

**Dr. Zainal Abedin :** I am elected member.

**Mr. Speaker :** You are also a member of the Zilla Parishad. The Zilla Parishad is an independent body. We do not control the Zilla Parishad body. We have passed resolution, we have framed rules and we gave them power to function independently like the Assembly. There is no corelation between these two bodies. They have got their own administration. They have got their own budgetary provisions to work independent of this House. They may have their own limitations. There is a time limit to pass the Zilla Parishad budget on a specified date. We can make no comment from here. As far as practicable I can request them that the meetings be held on Saturday. But, we cannot put any binding on them. It is undemocratic. You may just choose that you will attend the meeting on a particular day. They have their own functioning. We cannot make any request to the Minister concerned to hold meeting on a certain date.

**Dr. Zainal Abedin :** On the particular day I was given to believe by the assurance of the Minister in-charge and the Minister of State as well as from the Chair that you will send a radiogram. So, I was deprieved of my right.

**Mr. Speaker :** I will request the Minister of State to make a statement tomorrow whether the radiogram was sent to the Zilla Parishad.

**Dr. Zainal Abedin :** Sir, let the ruling be clear from the Chair, so that there will be no bungling. It will be my freedom to decide whether I will attend your meeting or the meeting called by some other body.

**Mr. Speaker :** All members are free to attend any meeting.

Attendance here is not compulsory. Many members attend or many do not attend. This is their discretion.

[2-10–2-20 P. M.]

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion, from Shri Kashinath Misra on the subject of alleged clash between the Police and the Home Guards on 18.3.86 during registration of names for Home Guards in Police Training School. The member will get opportunity to raise the matter during general discussion on budget which is continuing. Morever, the member may call the attention of the Minister concerned through Questions, Calling Attention, Mention etc., I, therefore, withhold my consent to the motions. The member may however read out the text of the motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার প্রস্তাবটি হ'ল জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হ'ল—

গত ১৮-৩-৮৬ তারিখে পুলিশ ট্রেনিং স্কুলে নতুন হোমগার্ড নিয়োগের জন্য নাম নথিভুক্ত করার কথা ছিল। কিন্তু পুলিশের সাথে হোমগার্ডের লড়াই প্রকাশ্য রাজপথে চলতে থাকায় রাজ্যের বেকার যুবকরা হোমগার্ডের ভর্তির জন্য নাম লেখাতে এসে আক্রান্ত হন। ঐ তারিখে পুলিশ ট্রেনিং স্কুলের সামনে দক্ষিণ এলাকার ডেপুটি কমিশনার সহ ছজন পুলিশ ও অসংখ্য হোমগার্ড আহত হয়। পুলিশ সংগঠনের একাংশ সরকারি মদতে সারা রাজ্যের পুলিশ বাহিনীকে উচ্ছৃঙ্খল করে তুলছে। এই ভয়াবহ অবস্থার প্রতিবিধানে পুলিশ প্রশাসনও ব্যর্থ।

## Calling Attention to Matters of Urgent Public Importance.

**Mr. Speaker :** I have received 9 notices of Calling Attention, namely–

| | |
|---|---|
| 1. Reported death of 9 children by Measles and chicken pox in North Howrah. | Shri Anil Mukherjee |
| 2. Circulation of two types of Question papers in final Madhyamik Examination on 17.3.86 in Midnapore and Hooghly District. | Shri Dhirendranath Sarkar |
| 3. Devastative fire in the market near Ramrajatola Mandir, Howrah | Shri Ashok Ghosh |
| 4... Movement launched by FAETO in West Bengal | Shri Bama Pada Mukherjee |

| | |
|---|---|
| 5. Supply of Naptha for Haldia Petro-Chemical Complex | Shri Sadhan Chattopadhya and Shri Lakshan Seth |
| 6. Clash between Police and Home Guard at Police Training School under Hastings Police Station on 18.3.86 | Shri Md. Abdul Karim Chowdhary, Shri Sk. Imajuddin & Dr. Manas Bhunia. |
| 7. Deterioration of law and order in Calcutta University | Shri Kashinath Misra |
| 8. Mismanagement in the reception of the Hon'ble Chief Minister at Berhampure on 5.2.1986 | Shri Bankim Tribedi |
| 9. Alleged illegal electric connection to residential houses from Anantapur Textile Limited. | Shri Gour Hari Adak |

**Mr. Speaker** : I have selected the notice of Shri Gour Hari Adak on the subject of 'Alleged illegal electric connection to residential houses from Anantapur Textile Limited.'

I request the Minister-in-charge to make a statement today, if possible or give a date.

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** ২ তারিখ।

**শ্রী রাধিকারঞ্জন প্রামাণিক ঃ** স্যার, অন এ পয়েন্ট অব ইনফরমেশন। আমি কিছুক্ষণ আগে সুরেন্দ্রনাথ কলেজ অথরিটির কাছ থেকে টেলিফোনে খবর পেয়েছি যে, কয়েকদিন আগে মধুমিতা মিত্র নামে একজন ছাত্রী ছাত্র পরিষদের গন্ডগোলে আহত হয়ে হাসপাতালে চিকিৎসাধীন ছিলেন, আজ তিনি মারা গেছেন। ঐ ঘটনাকে কেন্দ্র করে সুরেন্দ্রনাথ কলেজের পাশে গোলমাল চলছে। আমি এই ব্যাপারে আপনার, এই হাউসের এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, ছাত্র পরিষদের কর্মীরা ঐ গোলমালকে কেন্দ্র করে যেন নিরীহ মানুষের জীবন হানি আর না ঘটান এবং কোনো নিরীহ মানুষ যাতে মারা না যায়, সে ব্যাপারে যেন যথাবিহিত ব্যবস্থা গ্রহণ করেন।

(গোলমাল)

এই সময়ে একাধিক সদস্য নিজ নিজ আসনে একযোগে দাঁড়িয়ে বলতে থাকেন। কিন্তু কারও কথা বোঝা যায় না।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** বসুন, আপনারা বসুন।

(গোলমাল)

(At this stage the House was adjourned till half past two)

[2-30–2-40 P. M.]

## After adjournment

**Mr. Speaker :** I think members present here are all grieved for the death of the innocent child. A life is lost–we do not know for what reasons. It is unfortunate that a child going home from school became a victim of certain activities to which I do not want to divulge myself. But the question here is that we are all responsible people. We have to remain cool and calm. Responsibility of the State lies here. I think now we would settle down to more important business. Our grief is there with the family of the decesased and we should all strive that West Bengal should be a better place in future. What is the Security? A child returning home from school but suddenly disturbance took place and bombs were thrown and the life of the child was lost. It is a tragic incident. we should hang down our head in shame. What do we explain to the parents of the child? What do we explain to the Society? Bengal has got a traditional culture, it has its own heritage. It is incumbent upon us today to take the responsibility and see that these things should not seen in future. I am sure all the members here will agree with me and behave in a responsible manner and not lose their heads in view of the tragic incident. I know all are concerned about what has happened and we all feel that this should not happen. But while we express our grief we should take steps and see that this thing should not recur in future. I think all of us here will strive towards that end. If we remember this we can definitely make Calcutta and Bengal much better place. than what has happened to that innocent child who has lost life.

Now mention hour. I will not allow any further debate on it

**Shri Radhika Ranjan Pramanik :** Sir, on a point of privilege.

**Mr. Speaker :** No further debate on it. Please sit down Now Shri Deba Prasad Sarkar.

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমি আপনার মাধ্যমে শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন গত ১৭ই মার্চ সোমবার মাধ্যমিক পরীক্ষা চলছিল, এই মাধ্যমিক পরীক্ষায় ভৌত বিজ্ঞান বিষয়ে দুই রকম প্রশ্নপত্র বিলি করা হয়েছে এবং পরীক্ষার্থীদের দুই রকমের প্রশ্নের উত্তর দিতে হয়েছে। মেদিনীপুর, হুগলি জেলায় পরীক্ষার্থীগণের কাছ থেকে এই অভিযোগ এসেছে। এবং এর ফলে সেখানে স্বাভাবিকভাবে সংশ্লিষ্ট ছাত্র ও অভিভাবকদের মধ্যে নানা রকম বিভ্রান্তি এবং উদ্বেগ দেখা দিয়েছে। শিক্ষকদের মধ্যে প্রশ্ন যেখানে অধিকাংশ পরীক্ষার্থী একই প্রশ্নে উত্তর দিচ্ছেন আর কিছু সংখ্যক পরীক্ষার্থী আর

একটি প্রশ্ন অনুযায়ী উত্তর দিচ্ছেন, এমতাবস্থায় খাতা দেখা হবে, এবং নম্বরও দেওয়া হবে। এখন এই ব্যাপারে কোনো নির্দেশ মধ্যশিক্ষা পর্ষদ বা সরকার থেকে পাঠান নি। [***]

**Mr. Speaker :** No reference from newspaper.

**শ্রী দেবপ্রসাদ সরকার :** স্যার, আমি যেটা বলতে চাচ্ছি সেটা হচ্ছে এই প্রশ্নপত্র ছাপাবার ব্যাপারে সাধারণ মানুষের মধ্যে যে উদ্বেগ দেখা দিয়েছে এবং অভিভাবক ও ছাত্রদের মধ্যে তার শিক্ষামন্ত্রীকে একটা বিবৃতি দিতে বলছি। কেন এই রকম দুটি প্রশ্নপত্র হল? আশা করি তিনি এই ব্যাপারে নিশ্চয় একটা বিবৃতি দেবেন।

**শ্রী পতিতপাবন পাঠক :** স্যার, শিক্ষামন্ত্রী এই ব্যাপারে এই হাউসে আজকে একটা লিখিত বিবৃতি দেবেন এবং না হলে কালকে প্রথমেই বিবৃতি দেবেন।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে কুচবিহার জেলা একটা অনগ্রসর জেলা। এই জেলার সম্পর্কে আমি বারবার সরকারের দৃষ্টি আকর্ষণ করেছি। স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি কুচবিহারের হাসপাতালে যে ধরনের ঘটনা চলছে সেটা খুবই বাজে ব্যাপার। এক বছর হল এই হাসপাতালে কোনো ডি. এম. ও. নেই, সেখানে কোনো ক্যাডার পোস্ট নেই। ও. টি. অত্যন্ত খারাপ। এখানে যন্ত্রপাতি নেই। ক্যান্টিন বার্ণার নেই। একটি আশ্চর্যজনক কথা এতবড় হাসপাতালে বহু লোক আসছে বিভিন্ন জায়গা থেকে যেমন নেপাল থেকে আসাম থেকে—অথচ এখানে কোনো ক্যান্টিন বার্ণার নেই। জল পর্যন্ত গরম করা যায় না। পি. পি. ইউনিট চালাবার জন্য এখানে কোনো স্টাফ নেই। সেই পি. পি. ইউনিট অকেজো হয়ে রয়েছে। বহুবার আমি ব্লাড ব্যাঙ্ক সম্পর্কে বলেছি এখানে, এটা অকেজো হয়ে রয়েছে। জীবনদায়ী কোনো ওষুধ নেই। স্যার, আমি দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি সাধারণ মানুষ এখানে আসে অথচ এক্সরে মেশিন নষ্ট হয়ে যাচ্ছে, অ্যাম্বুলেন্স নেই, ১০৩ জন নার্সের মধ্যে ৭৭ জন রয়েছে। শিশু বিভাগ খোলা হয়েছিল সেটা বন্ধ হয়ে গেছে। পোস্টমর্টেম অত্যন্ত অবৈজ্ঞানিক ভাবে রয়েছে। তাই আমি এই ব্যাপারটা মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[2-40–2-50 P. M.]

**শ্রী শান্তিরাম মাহাতো :** স্যার, আমি একটা ভয়াবহ ঘটনার প্রতি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৯-১২-৮৬ তারিখে পুরুলিয়ার বিধানসভার সদস্য ডাঃ সুকুমার রায় বরাবাজার ব্লকে ডেপুটেশন দিতে গিয়েছিলেন। সেখানে তাঁকে খুন করার চেষ্টা করা হয়েছিল। সি. পি. এমের গুন্ডারা অস্ত্র নিয়ে তাঁর গাড়ির উপর আক্রমণ করে এবং তাঁকে খুন করার চেষ্টা করে। এখনও পর্যন্ত কাউকে গ্রেপ্তার করা হয়নি। তাঁর সঙ্গে বীরেন শর্মা বলে যিনি ছিলেন তাঁকে গুরুতর অবস্থায় হাসপাতালে ভর্তি করতে হয়েছে। তিনি নাম দিয়ে এফ. আই. আর করেছেন, কিন্তু কাউকে গ্রেপ্তার করা হয়নি। আমি এ বিষয়ে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

***Note Expanged as ordered by the Chair.

**Mr. Speaker :** I will request the Minister-in-charge of Parliamentary Affairs to communicate this mention to the Chief Minister and to make proper enquiry and if possible, a report may be given to me on it.

**শ্রী মনোহর তিরকে :** স্যার, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। উত্তর বঙ্গের জলপাইগুড়ি, দার্জিলিং এবং কুচবিহার জেলায় যেভাবে অনুপ্রবেশ ঘটছে তাতে সেখানকার অর্থনীতির উপর চাপ পড়ছে। সেখানকার সাধারণ মানুষের সঙ্গে সংঘর্ষ বাঁধছে। আমি স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করব অবস্থা খারপ হবার আগে এ সম্বন্ধে একটা ব্যবস্থা গ্রহণ করুন। নেপালে সাম্প্রদায়িকতার জন্য তারা চলে আসছে। সুতরাং আইনশৃঙ্খলা যাতে বিঘ্নিত না হয় এ বিষয়ে খোঁজ নিয়ে সঠিক ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

**শ্রী ফজলে আলি মোল্লা :** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮৪ সালের মার্চ মাসে আমার কেন্দ্রের দাঙ্গা হাঙ্গামার জন্য বহু লোকের ঘরবাড়ি জ্বালিয়ে দেওয়া হয়েছিল, বহু সম্পত্তি ক্ষতিগ্রস্ত হয়েছিল। প্রয়াত প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধী সমস্ত ক্ষতিগ্রস্ত মানুষদের মধ্যে বিতরনের জন্য ৫ লক্ষ টাকা দেন রামকৃষ্ণ মিশনের স্বামীজির হাতে। কিন্তু ২ বছর হয়ে গেল ঐ টাকা এখনও পর্যন্ত দুঃস্থ মানুষদের মধ্যে বিতরণ করা হয়নি। আমি অনুরোধ করছি অবিলম্বে এই টাকার বিলি ব্যবস্থা করা হোক, না হয় টাকা ইন্দিরা ফান্ডে দেওয়া হোক।

**শ্রী ননী মালাকার :** স্যার, চাকদা হরিণঘাটার একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রসুল্লাপুর, নিমতলা, পাঁচপাড়া, চৌগাছা ইত্যাদি জায়গায় কিছু লোক যাঁরা আগে কংগ্রেস করতেন তাঁরা এখন হিন্দু পরিষদ নাম দিয়ে সংখ্যালঘুদের বিরুদ্ধে স্লোগান দিচ্ছে। ফলে যে কোনো সময়ে সাম্প্রদায়িক দাঙ্গা হতে পারে এবং তাঁদের কার্যকলাপে সংখ্যালঘুরা আতঙ্কগ্রস্ত। তাঁরা দিনের বেলায় হিন্দু ফ্রন্ট, রাত্রিবেলায় কংগ্রেস করেন। প্রশাসনিক ভাবে তাঁদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেবার জন্য অনুরোধ করছি।

**Mr. Speaker :** Mr. Santi Mohan Roy, your Mention is not allowed because the matter is sub judice. I am sorry, I can't allow your Mention. there is a case pending in the High Court in this matter. So it cannot be discussed here.

**শ্রী বঙ্কিম ত্রিবেদি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুর্শিদাবাদ জেলার কাঁদি মহকুমা তথা কাঁদি ব্লক হাসপাতালগুলির অবস্থা সম্পর্কে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, এই ব্যাপারে হাউসে অনেক আলোচনা হয়েছে, আমরাও বার বার দাবি করেছি, স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি, এমনকি তাঁর কর্ণও আকর্ষণ করা হয়েছে, কিন্তু অবস্থা আয়ত্বের বাইরে চলে যাচ্ছে। কাঁদি হাসপাতালে দীর্ঘদিন ধরে কোনো সাব-ডিভিশনাল মেডিক্যাল অফিসার ছিলেন না, অন্তত ৩-৪ জন মেডিক্যাল অফিসার সেখানে এখনো নেই, ওষুধ নেই, হাসপাতালের চারিদিকে কোনো বাউন্ডারি ওয়াল নেই, গরু, কুকুর, শূকর এদের সংখ্যা এত বৃদ্ধি হয়েছে যে ওটা মানুষের হাসপাতাল না গরুর হাসপাতাল চেনা মুশকিল হয়ে যাচ্ছে। আমাদের ঐ এলাকার ভেতর অন্তত ৩টি স্বাস্থ্য কেন্দ্রে কোনো

ডাক্তার নেই। দীর্ঘদিন ধরে সি. এম. ও. এইচ., স্বাস্থ্যমন্ত্রীকে, ওখানকার আই. এম. এ. বার বার অনুরোধ করেছি, স্থানীয় কাগজে বেরিয়েছে, কিন্তু অবস্থা যে তিমিরে ছিল সেই তিমিরেই আছে। স্যার, প্রবাদ আছে বচনে এখন কাজ হয় না পাঁতন ধরতে হয়, সেই পাঁতন ধরবার অনুমতি আপনি আমাদের দেবেন।

**শ্রী তারকবন্ধু রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকে বর্ধমান জেলার হায়ার সেকেন্ডারি স্কুলের ৭৫০ জন শিক্ষক এবং জলপাইগুড়ি জেলার জুনিয়ার হাইস্কুলের বহু শিক্ষক এখনও বেতন পাননি। এইসব শিক্ষক পরিবার এর ফলে অসুবিধায় পড়েছেন এবং পঠন পাঠনের কাজ ব্যাহত হচ্ছে। আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অচিরে যাতে মাস্টার মহাশয়রা বেতন পান তার ব্যবস্থা করুন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে প্রশ্নটা উত্থাপন করতে চাই তা ইতিমধ্যে মাননীয় সদস্য দেবপ্রসাদ বাবু উত্থাপন করেছেন। আমার জেলার আমি গতকাল ঐ দুটি স্কুলে গিয়েছিলাম এবং প্রশ্নপত্র সংগ্রহ করে এনেছি। ঐ দুটি স্কুলের একটির নাম হচ্ছে ভগবানপুর স্কুল এবং আর একটির নাম মঙ্গলী অ্যাকাডেমিক স্কুল। এখানকার দুটি প্রশ্নপত্র এনেছি, আপনাকে আমি দেব। স্যার, আমার ভাবতে অবাক লাগে একই পেপারের দুটো করে সেট প্রশ্ন গেছে, তারা অ্যাপ্রিহেন্ড করেছে মধ্যশিক্ষা পর্যদের প্রশ্নপত্র ফাঁস হয়ে গেছে। স্যার, একই পেপারের একসঙ্গে একটা সেট পাঠান হয় একটা স্কুলে, আর একটা সেট পাঠাল আর একটা স্কুলে। এর ফলে ওখানকার শিক্ষক, ছাত্র, অভিভাবকরা অত্যন্ত উদ্বিগ্ন, সেখানে একটা ভয়ানক পরিস্থিতির সৃষ্টি হয়েছে। স্যার, আপনি শিক্ষামন্ত্রীকে বলুন শুধু বিবৃতি নয়, নৈতিক দায়িত্ব স্বীকার করে নিয়ে পদত্যাগ করতে এবং পরীক্ষা ভণ্ডুল করতে বলুন। পরীক্ষা চলছে, সারা পশ্চিমবঙ্গের ছাত্রছাত্রীরা উদ্বিগ্ন, অভিভাবকরা উদ্বিগ্ন, এই ধরনের নক্কারজনক ঘটনা শিক্ষার ভেতরে কি করে ঘটতে পারে এটাই আমার প্রশ্ন। আজকে আইনশৃঙ্খলা পরিস্থিতির অবনতি ঘটতে পারে এই রকম একটা অবস্থার সৃষ্টি হয়েছে। আপনি শিক্ষামন্ত্রীকে নৈতিক দায়িত্ব স্বীকার করে নিয়ে পদত্যাগ করতে এবং পরীক্ষা ভণ্ডুল করতে বলুন।

[2-50–3-00 P. M.]

**শ্রী শ্যামাপদ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র তথা পুলিশ মন্ত্রীর একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আসানসোল অঞ্চল হচ্ছে একটি শিল্পাঞ্চল। আগে এই জায়গাটির পরিবেশ ভালোই ছিল। কিন্তু বর্তমানে সেখানে সমাজবিরোধীদের দৌরাত্ম, এবং তাদের উপদ্রব খুব বেড়ে গেছে। গত এক মাসে সেখানে ৬টি খুন হয়েছে। সেখানে চুরি ছিনতাই দিনের পর দিন খুবই বেড়ে চলেছে। ভোরে লোকে যখন ট্রেন ধরতে যায় তখন তারা তাদের উপর হামলা করে, জিনিসপত্র টাকা পয়সা ছিনতাই করে। এই কিছু দিন অগে সি. সি. এল. সাইকেল কর্পোরেশন অব ইন্ডিয়া কারখানার চেয়ারম্যানের বাড়িতে একটা দুঃসাহসিক ডাকাতি হয়ে গেছে। কেন্দ্রীয় সরকার এই কারখানাটি বন্ধ করে দেবার চেষ্টা করছে বলেই কি সেই ষড়যন্ত্রে এই রকম ডাকাতি হল কিনা সেটা ভেবে দেখতে হবে। তারপর বরাকর নদীর ওপারে কিছু দিন আগে দুই রাত্রে ৭টি ডাকাতি হয়ে গেছে।

এই দিকে যদি বিশেষ নজর না দেওয়া যায় তাহলে ঐ জায়গা আজকে মানুষ বাসের অযোগ্য হয়ে উঠবে।

**শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় আইন মন্ত্রীর একটি বিশেষ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আজকে রেজেস্ট্রি দপ্তরে নানা রকম অব্যবস্থা ও বিশৃঙ্খলা চলছে। কিছু রেজেস্ট্রি করলে সেই দলিল চার পাঁচ বছর আগে পাওয়া যায় না। রেজেস্ট্রি হয়ে গেছে অথচ দলিল পায় নি. এই রকম ১৫ লক্ষ কেস আমার এলাকায় পড়ে আছে। যদি সার্টিফায়েড কপি কেউ পেতে চায়, তাতেও ৩-৪ মাস দেরি করছে। রেজেস্ট্রি করার পর লোকের দলিল না পাওয়ার জন্য নানা রকম অসুবিধার মধ্যে পড়ছে। ভলিউম অব ইনডেক্স এবং অন্যান্য সব কাজ ঠিক মতো হচ্ছে না। ভলিউম অব ইনডেক্স ঠিকমতো রাখা হচ্ছে না। এগুলি যদি ঠিকমতো রাখা না হয় তাহলে নষ্ট হয়ে যাবে। অনেক জায়গায় দেখা গেছে যে জায়গা না থাকার জন্য বা ব্যবস্থা না থাকার জন্য মেঝেতে এই সব ভ্যালুয়েবল ডকুমেন্ট রাখা হচ্ছে। এর ফলে এগুলি পরবর্তীকালে উই পোকায় নষ্ট করে দেবে। এই দপ্তরে প্রায় ৬০-৭০ কোটি টাকা আয় হচ্ছে। কিন্তু অব্যবস্থার ফলে সমস্ত কিছু ক্ষতিগ্রস্ত হচ্ছে। গত ১৯৮৪ সালের এপ্রিল মাসে একটা সিস্টেম চালু হয়েছে। কিন্তু এটা এখনও সব জায়গায় হয় নি। এর দিকে মন্ত্রী মহাশয়ের নজর দেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য দপ্তরের মন্ত্রী মহাশয়ের একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা শ্যামপুর থানার এক নং ব্লকে একটি স্বাস্থ্যকেন্দ্র আছে। সেখানে ৮টি বেড আছে, চারটি মহিলার জন্য। এবং এই স্বাস্থ্য কেন্দ্রে প্রতিদিন আউট ডোরে প্রায় ১০০ থেকে ১৫০ রোগী চিকিৎসার জন্য আসে। আমি স্বাস্থ্যমন্ত্রী এবং পূর্তমন্ত্রীকে জানিয়েছি—কিন্তু এখনও পর্যন্ত কোনো ব্যবস্থা হয় নি। এই হাসপাতালের ছাদটি একেবারে খারাপ হয়ে গেছে। বর্ষার সময় এমন কি যে বৃষ্টি হয় তখন ঐ ছাদ দিয়ে জল পড়ে, রোগীরা হাসপাতালের মধ্যে থাকতে পারে না। উলুবেড়িয়া সদর হাসপাতাল থেকে প্রায় ২০ কিলোমিটার দূরে নবগ্রামে এই স্বাস্থ্য কেন্দ্রটি অবস্থিত। ৮টি রোগীই সেখানে ভর্তি আছে। আমি আবার অনুরোধ জানাচ্ছি যে নবগ্রামের ঐ স্বাস্থ্য কেন্দ্রের ছাদটি সারানোর জন্য যেন অবিলম্বে ব্যবস্থা করা হয়।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি সাংঘাতিক অবস্থার কথার প্রতি পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা পশ্চিম দিনাজপুরের কুশমন্ডি অঞ্চলে ৫ জন কংগ্রেস কর্মীকে ঐ সি. পি. এম.-এর গুন্ডা বাহিনী খুন করেছে। তার পরিণতি হিসাবে গত ৭ই ফেব্রুয়ারি কংগ্রেস পক্ষের নির্বাচিত প্রধানকে খুন করা হয়েছে। গত সপ্তাহে আমাদের কংগ্রেস পার্টির সদস্য জয়ধর সরকারকে তার বাড়িতে গিয়ে নরেশ সরকার এবং গণেশ সরকার খুন করেছে। স্যার, এই মাসের ১০ তারিখে ঐ থানার করচা গ্রামের কংগ্রেস কর্মী নরেশ সরকার ও গণেশ সরকারকে খুন করবার জন্য সি. পি. এম. এর গুন্ডা বাহিনী রাত্রে হানা দিয়েছিল। এই অবস্থা ওখানে চলেছে। গত ১-২ বছরে কংগ্রেস কর্মীদের উপর হামলা, কংগ্রেস কর্মীদের খুন করবার চেষ্টা করা হয়েছে। থানার মধ্যে সি. পি. এম., আর. এস. পি.-র কমরেডরা স্লেটারের জন্য যাচ্ছে এবং তাদের

সহায়তায় জামিন পেয়ে যাচ্ছে খুন করে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই অবস্থা চলতে থাকলে সমস্ত পশ্চিম দিনাজপুর জেলায় বড় ধরনের কিছু ঘটে গেলে এর জন্য সরকারকে দায়ী থাকতে হবে।

**Mr. Speaker :** Mr. Sarkar. Please take your seat. I call upon Shri Subhas Goswami to speak.

(Shri Dhirendra Nath Sarkar continued speaking)

**Mr. Speaker :** Mr. Sarkar, please take your seat. Nothing would be recorded. I will not call you during mention hour in future.

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে প্রশ্নোত্তরের সময় বাঁকুড়া জেলার সেচ ও অসেচ এলাকার সেচ কর আদায় নিয়ে কিছু কথা বার্তা হয়েছে। কিন্তু বিষয়টি শুধু সেচ করের মধ্যেই সীমাবদ্ধ নেই। সেখানে ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্টের খাজনার প্রসঙ্গও জড়িত আছে। সম্প্রতি কালে বাঁকুড়া জেলার অতিরিক্ত জেলা শাসক মহাশয় একটি নির্দেশনামা জারি করে কৃষকদের জমির খাজনা পরিশোধ করার নির্দেশ দিয়েছেন। আপনি জানেন সেচ এলাকার খাজনার হার অসেচ এলাকার দেড় গুণ। তিনি সেই নির্দেশনামায় বলেছেন ছাতনা, মেজিয়া, গঙ্গাজলঘাটী ও শালতোড়া ব্যতীত বাঁকুড়া জেলার সর্বত্রই সেচ সেবিত এলাকা বলে ঘোষিত। স্যার, আপনি জানেন বাঁকুড়া সদর থানার মধ্যে ২-৩টি মৌজার কিয়দংশ ব্যতিত জলসেচের ব্যবস্থা নেই—এমনকি দৃশ্যমান দূরত্বের মধ্যে যেখানে সেচের নালা পর্যন্ত নেই অথচ সমগ্র থানাকেই সেচ সেবিত বলে ঘোষণা করা হয়েছে। কংসাবতী প্রকল্পে যেগুলি সেচ সেবিত এলাকা বলে চিহ্নিত আছে, তার অর্ধেকেরও বেশি জমি সেচের জল পায় না। বেশির ভাগ জমিই খরা এলাকা বলে চিহ্নিত। সুতরাং চাষীদের কাছ থেকে এইরূপ বর্ধিত হারে খাজনা আদায় বন্ধ করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী নিরঞ্জন মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি খুব গুরুত্বপূর্ণ ঘটনা হাউসের সামনে তুলে ধরছি। দক্ষিণ শহরতলি অঞ্চলের ডায়মন্ড হারবার রোডের বাই-পাশ রোড হচ্ছে জেমস লং সরণী। সেখানকার অধিবাসীদের একটা সমস্যা মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি গোচর আনার জন্য উল্লেখ করছি। স্যার, আপনি জানেন ১৯৭৬-৭৭ সালে ডায়মন্ড হারবার রোড ও জেমস লং সরণী সম্প্রসারিত হয়। সেই সম্প্রসারণের জন্য যাদের জমি অধিগ্রহণ করা হয়েছিল সেই সব দরিদ্র, মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত মানুষের জমির ভ্যালুয়েশনের টাকা আজ পর্যন্ত দেওয়া হয়নি। ঐ অঞ্চলের ২০০ বছরের বাড়ি ভেঙ্গে দেওয়া হয়েছে। যার যেটুকু জায়গা আছে সেখানে নিজের জন্য আর একটা বাড়ি করে নেবে সরকার থেকে টাকা না দেওয়ায় সেটুকু করাও সম্ভব হচ্ছে না। ১০ বছরের উপর হল এই কমপেনসেশনের টাকা না পাবার ফলে তারা অত্যন্ত দূরবস্থার মধ্য দিয়ে দিন কাটাচ্ছে এবং তারা দিনের পর দিন ল্যান্ড অ্যাকুইজিশন অফিসারের কাছে ধর্না দিচ্ছেন টাকার জন্য। তারা যাতে অবিলম্বে টাকা পায় সেই জন্য আমি ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[3-00–3-10 P. M.]

**ডাঃ হরমোহন সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা খবরের কাগজে দেখলাম যে

মাননীয় সদস্য শ্রী কাশীনাথ মিশ্র মহাশয় গতকাল বর্ধমান-কাটোয়া লাইনের যে পরিস্থিতি সে সম্পর্কে আলোচনা করেছেন। আমি স্যার, এরজন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। তবে এই প্রসঙ্গে একটা কথা আমি তাঁকে বলতে চাই যে, তিনি হয়ত জানেন না, এখানে অল পার্টি মিলে এ সম্পর্কে একটা নন অফিসিয়াল রেজলিউশন পাস করে থ্রু স্টেট গভর্নমেন্ট দিল্লির কাছে আমবা পাঠিয়েছি। এছাড়া মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয়, তিনি সমস্ত কাগজপত্র পাঠিয়েছেন বর্ধমান-কাটোয়া, আমেদপুর কাটোয়া লাইন সম্পর্কে। এ ছাড়া ব্যান্ডেল কাটোয়া লাইনকে ব্রডগেজ করার জন্য ও ইলেকট্রিফায়েড করার জন্যও লিখে পাঠিয়েছেন। স্যার, আমরা যদি সকলে মিলে সহযোগিতা করে এটা করার চেষ্টা করি তাহলে নিশ্চয় এটা হতে পারে। স্যার, গত ৯ই এবং ১০ই মার্চ বর্ধমান থেকে কাটোয়া এই ৫৪ কিলোমিটার রাস্তার যে অবস্থা ওরা করে রেখেছেন তারজন্য স্যার, সেখানে প্রায় তিন হাজার পদযাত্রী বর্ধমান থেকে বলগুনা এবং কাটোয়া থেকে বলগুনা পর্যন্ত সমস্ত রাস্তার ধারে ধারে পদযাত্রা করেছেন, মিটিং করেছেন এবং এ সম্পর্কে একটা মেমোরেন্ডাম প্লেস করেছেন। সিমিলারলি আমেদপুর থেকে কিন্নাহার এবং কাটোয়া থেকে কিন্নাহারে প্রায় তিন-চার হাজার লোক এটা করেছেন। স্যার, ২৪ তারিখে জেনারেল ম্যানেজারের কাছে আমরা এ সম্পর্কে ডেপুটেশন দিচ্ছি। এ ব্যাপারে যা করণীয় সকলের সহযোগিতা নিয়ে আমরা তা করতে পারবেন বলে আশা করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার ফুটবল দল জাতীয় প্রতিযোগিতা-সন্তোষ ট্রফিতে পর পর তিনবার পরাজিত হয়েছেন। এতে স্যার, বাংলার ফুটবলের গর্বই শুধু ক্ষুন্ন হয়েছে তাই নয় সঙ্গে প্রশ্ন উঠেছে সর্বভারতীয় ক্ষেত্রে বাংলাব ফুটবল দল শ্রেষ্ঠ কিনা। তিনটি সংবাদপত্রের সূত্র থেকে যা জানতে পেরেছি সেটা হচ্ছে, বাংলার বড় ফুটবল দলের যে সমস্ত ফুটবল প্লেয়ার ক্যাচার আছে তার ওখানে উপস্থিত হয়ে এমন পরিবেশের সৃষ্টি করেছিল—ছাড়পত্র স্বাক্ষরের দিন শীঘ্রই শুরু হবে—যার জন্য খোলোয়াড়দের মনের উপর মানসিক চাপ প্রচন্ডভাবে পড়েছিল। তা ছাড়া ঐ তিনটি বড় ক্লাবের সমর্থকরাও প্লেয়ারদের মনের উপর এক ধরনের মানসিক চাপ সৃষ্টি করেছিল। এর ফলেই নাকি তাদের মানসিক অবস্থার ঠিক ছিল না। স্যার, আই. এফ. এ. একটি স্বয়ংশাসিত সংস্থা, তাদের কাজে আমরা হস্তক্ষেপ করতে চাই না, তবে এ ক্ষেত্রে আমার প্রস্তাব হচ্ছে, বাংলার ফুটবল প্লেয়ারদের ছাড়পত্র স্বাক্ষরের সময় জাতীয় ফুটবলের অনেক আগে হোক। এ ব্যাপারে রাজ্য সরকারকে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়ার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী মহম্মদ নিজামুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে শিল্প নিয়ে এখন বলব সারা ভারতের মধ্যে সেই শিল্পে সবচেয়ে বেশি শ্রমিক নিযুক্ত আছেন। এই শিল্প হচ্ছে বিড়ি শিল্প। সারা ভারতে এই বিড়ি শিল্পে প্রায় ৪৫ লক্ষ শ্রমিক কাজ করেন। স্যার, স্বাধীনতার ৪ দশক পরেও এই শিল্পের শ্রমিকরা শ্রমিক হিসাবে কোনো মান্যতা পান নি। মালিকের পক্ষ থেকে তাদের কোনো নিয়োগপত্র দেওয়া হয়না, তাদের কোনো হাজিরা খাতাও নেই, মজুরির খাতাও নেই। তাদের পি. এফ., গ্র্যাচুইটি, বোনাস, ই. এস. আই. ইত্যাদির কোনোরকম ব্যবস্থা নেই। অনেক সংগ্রামের পর ১৯৬৬ সালে একটা আইন করা হয়েছিল। মালিকরা সেই আইনের বিরুদ্ধে সুপ্রীমকোর্টে যান। সুপ্রীম কোর্টে সেটা ১০ বছর আটকে থাকে। ১৯৭৬

সালে সেটা সুপ্রীম কোর্ট থেকে বেরিয়ে এসেছে, তারপর ১০ বছর চলে গিয়েছে কিন্তু সেই আইনটি দেশ জুড়ে প্রয়োগ করা যায় নি বা করা হয়নি। এটি একটি ত্রুটিপূর্ণ আইন। স্যার, আমাদের পশ্চিমবাংলার ৫ লক্ষ বিড়ি শ্রমিকের পক্ষ থেকে হাজার হাজার বিড়ি শ্রমিক কলকাতায় জমায়েত হয়ে মাননীয় শ্রমমন্ত্রীর কাছে স্মারকলিপি দিতে এসেছেন। তাদের দাবি ঐ দুটি কেন্দ্রীয় সরকারের আইন—বিড়ি অ্যান্ড সিগার (কন্ডিশন অব এমপ্লয়মেন্ট) অ্যাক্ট ১৯৬৬ এবং সেন্ট্রাল এক্সাইজ অ্যাক্ট '৭৫ এই দুটি আইন সংশোধন করে তারমধ্যে শ্রমিক বিরোধী অংশগুলি বাদ দিতে হবে এবং এতে মালিকদের যাতে বাধ্য করা যায় তারজন্য কিছু সংযোজন করতে হবে। মাননীয় শ্রমমন্ত্রীকে আমি অনুরোধ করছি, তিনি বিড়ি শ্রমিকদের কাছে যান এবং তাদের আশ্বাস দিন যে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা বলে তাদের দাবি যাতে আদায় হয় সেটা তিনি দেখবেন।

**শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত জরুরি বিষয়ের প্রতি মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং কার্যকর ব্যবস্থা গ্রহণ করার জন্য আবেদন জানাচ্ছি। বর্ধমান জেলার রায়না থানা এবং খন্ডকোষ থানার সাকুল্যে ৪ লক্ষ মতো লোকের বাস এবং ওখানে একটি মাত্র কলেজ শ্যামসুন্দর কলেজ। এই কলেজ ভবনটি কিছুদিন যাবত দেখা যাচ্ছে বিভিন্ন জায়গায় ফাটল সৃষ্টি হয়েছে, যে কোনো মুহূর্তে ভবনটি ধ্বসে যেতে পারে। সুতরাং আপনার মাধ্যমে উচ্চ শিক্ষামন্ত্রীর কাছে অনুরোধ তিনি এই কলেজ ভবনটি মেরামতের জন্য যেন বিশেষ ভাবে নির্দেশ দেন।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয় মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের এখানে মাননীয় সদস্যরা কয়েকজন বিশেষত লক্ষ্মী বাবু বিড়ি শ্রমিকদের দুরবস্থার কথা উল্লেখ করেছিলেন। আমি বাঁকুড়া জেলার বিড়ি শ্রমিকদের সম্পর্কে বলছি, ওখানকার বিড়ি শ্রমিকরা হচ্ছে সবচেয়ে আদি এবং পুরাতন এবং সেখানে কয়েক লক্ষ বিড়ি শ্রমিক আছে। ১৯৭৮ সাল থেকে সেখানকার যে সমস্ত বড় বড় বিড়ি কারখানা, সেইগুলো বন্ধ হয়ে গেছে। কিন্তু এইগুলো খোলার কোনো ব্যবস্থা হয়নি। যার ফলে বিড়ি শিল্পের প্রায় ১০০ জন শ্রমিক প্রাণ হারিয়েছে অনাহারে। বাঁকুড়ায় যে মোট বিড়ি শ্রমিক আছে লক্ষাধিক, তার ৯৯ ভাগ হচ্ছে তফসিলি শ্রেণীভুক্ত। এদের জন্য কোনো ব্যবস্থা হচ্ছে না। সুতরাং এই সব বিড়ি শ্রমিকদের নুন্যতম বেতন স্থির করে একটা কমপ্রিহেনসিভ আইন করা হোক যাতে এই সব বিড়ি শ্রমিকরা বাঁচতে পারে।

**শ্রী গৌরহরি আদক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকার শ্যামপুর থানায় একটি রাস্তা আছে, যেটা বাগনান শ্রীকোল রাস্তা, এটা ৬ কিলোমিটার রাস্তা, আর একটা রাস্তা আছে শ্যামপুর থেকে শিবগঞ্জ, এটাও ৬ কিলো মিটার রাস্তা, এই রাস্তা অত্যন্ত সংকীর্ণ, মাত্র আট ফুটের রাস্তা। আমার আবেদন এই আট ফুট রাস্তার পরিবর্তে দুপাশে আরও দু'ফুট বাড়িয়ে দেওয়া হোক। কারণ ঐ সংকীর্ণ রাস্তা দিয়ে বাস, মিনিবাস, এল বাস

চলাচল সঠিক ভাবে করতে পারে না, গাড়ি চলা তো দূরের কথা সাইকেল চালাতে গেলও অসুবিধা হয় এবং পাশে যে ডিচ আছে সেইগুলোতে পড়ে অ্যাক্সিডেন্ট হয়, বাস উল্টে খাদে পড়ে। সুতরাং এই রাস্তা সম্প্রসারণের অনুরোধ আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলায় যে সমস্ত প্রাথমিক হাসপাতাল আছে বা স্বাস্থ্য কেন্দ্র আছে, সেই সব স্বাস্থ্যকেন্দ্রে বিশেষ করে ওন্দা থানার কৃষ্ণনগর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, সায়র বাগড়া প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র এবং রাম সাগর প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র, এই সব স্বাস্থ্য কেন্দ্রের অবস্থা এমন পর্যায়ে এসে পৌঁছেছে, সেখানে কোনো বিছানা নেই, আসবাবপত্র নেই, মাটির উপর রোগীরা শুয়ে রয়েছে। কৃষ্ণনগর প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের বাড়ির অবস্থা এমন হয়েছে, যে কোনোও মুহূর্তে সেই বাড়ি ভেঙ্গে পড়তে পারে। এছাড়া এই সব স্বাস্থ্য কেন্দ্রের নার্স এবং ডাক্তারদের কোয়ার্টার এমন অবস্থায় এসে পৌঁছেছে, এমনই তার জীর্ণ অবস্থা যে ডাক্তার, নার্স সেই সব কোয়ার্টারে থাকতে চায় না। নার্স এলে বা ডাক্তার এলে ট্রান্সফার নিয়ে চলে যেতে চায় এই রকম একটা ভয়াবহ অবস্থায় এসে পৌঁছেছে। আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ, তিনি যেন অবিলম্বে এই সব প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলি সংস্কারের ব্যবস্থা করেন।

**শ্রী সুধন রাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় এবং মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। জলপাইগুড়ি এবং দার্জিলিং এর বনাঞ্চল সংলগ্ন গ্রামগুলিতে বন্য হাতির দল ঢুকে বাড়িঘর ধ্বংস করে দিচ্ছে।

[3-10–3-20 P. M.]

সেই সঙ্গে প্রাণহানী ঘটছে। বিগত এক বছরের মধ্যে মাল থানায় ১১০০ কৃষক বন্য হাতীর আক্রমণে প্রাণ হারিয়েছেন। বন দপ্তর থেকে প্রাণহানীর ক্ষেত্রে আগে ২০০০ টাকা ক্ষতিপূরণ দেওয়া হত, বর্তমানে ৫০০০ টাকা ক্ষতিপূরণ দেওয়া হয়। কিন্তু বন্য হাতীরা যে সমস্ত বাড়িঘর ভেঙে নষ্ট করে দিয়ে যাচ্ছে সে সমস্তর জন্য কোনো ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা নেই। স্বাভাবিক কারণেই আমাদের দাবি হচ্ছে বন্যা ইত্যাদির মতো এই বিষয়টিকে ন্যাচারাল ক্যালামিটির পারভিউতে নিয়ে এসে ক্ষতিগ্রস্তদের হাউস বিল্ডিং গ্র্যান্ট দেওয়ার ব্যবস্থা করা হোক। অর্থাৎ বন্য হাতী যেসমস্ত পরিবারের বাড়িঘর ভেঙে তছনছ করেছে তাদের হাউস বিল্ডিং গ্র্যান্ট দেওয়া হোক।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন বালি এবং দক্ষিণেশ্বরের মধ্যবর্তী বিবেকানন্দ ব্রিজটি দক্ষিণ বাংলার একটি গুরুত্বপূর্ণ যোগাযোগ ক্ষেত্র। কিন্তু দীর্ঘদিন ধরে ওখান দিয়ে যানবাহন চলাচলের ক্ষেত্রে একটা জটিল সমস্যার সৃষ্টি হচ্ছে। এখন মাননীয় মুখ্যমন্ত্রী হাউসে উপস্থিত আছেন, আমি বিষয়টির প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করে উল্লেখ করছি যে, ইতিপূর্বে আমি এ বিষয়ে ডি. জি. পুলিশের দৃষ্টি আকর্ষণ করেছিলাম এবং

ব্যবস্থা অবলম্বন করার জন্য অনুরোধ করেছিলাম। কিন্তু এখন পর্যন্ত কোনো প্রতিকার হয়নি। স্যার, আপনি ভুক্তভোগী কিনা জানি না, কিন্তু এখানে কয়েকজন মন্ত্রী আছেন যাঁরা ঐ বিবেকানন্দ ব্রিজ দিয়ে প্রত্যহ যাতায়াত করেন তাঁরা নিশ্চয়ই ভুক্তভোগী। ওখানে যদি একটা গাড়ি খারাপ হয়ে যায় তাহলে এক দিকে উত্তর কলকাতা, আর একদিকে ব্যারাকপুর এবং অপর একদিকে সালকিয়া পর্যন্ত বেশ কয়েক ঘন্টা সমস্ত যানবাহন স্ট্যান্ডেড হয়ে যায়। ফলে মানুষকে চরম দুর্ভোগ ভোগ করতে হয়। যদিও বিবেকানন্দ ব্রিজটি একটি গুরুত্বপূর্ণ সেতু তথাপি আমরা আজ পর্যন্ত জানি না যে, এটি কোনো থানার অধীনে, বালি থানা, না বেলঘরিয়া থানা, না বরাহনগর থানার অধীন? এটা আমরা জানি না। একটা গাড়ি ওখানে খারাপ হলে থানায় খবর দিলে, থানা থেকে লোক আসতে আসতে সারা দিন কেটে য়ায়। আমি জানি না আপনি ভুক্তভোগী কিনা, কিন্তু আমরা ভুক্তভোগী। অতএব আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অবিলম্বে ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ করছি।

**শ্রী হিমাংশু কুঙর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি খাদ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। পশ্চিমবাংলায় বিধিবদ্ধ রেশন দোকানের সংখ্যা ২,৮০০ এবং সংশোধিত এলাকায় রেশন দোকানের সংখ্যা প্রায় ১৬,০০০। এই দোকানগুলিতে মোট খাদ্য বিতরণ করা হয় প্রায় ২২ লক্ষ মেট্রিক টন। ভোজ্য তেল ১০৫ হাজার মেট্রিক টন, চিনি ৩ লক্ষ মেট্রিক টন। কিন্তু আমরা লক্ষ্য করছি অধিকাংশ দোকানেই এই জিনিসগুলি অত্যন্ত দুষ্প্রাপ্য। পঞ্চায়েতের কাছে এ বিষয়ে অভিযোগ করলেও তাদের পক্ষে এই সমস্যার সমাধান করা সম্ভব হয় না। কারণ তাদের হাতে এমন কোনো আইনগত ক্ষমতা নেই যার দ্বারা তারা ব্যবস্থা গ্রহণ করতে পারে। অতএব অবিলম্বে এ বিষয়ে আইন করে পঞ্চায়েতের হাতে ক্ষমতা দেওয়া হোক তদন্ত করার এবং ব্যবস্থা গ্রহণ করার।

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এবং তাঁর মাধ্যমে এফ. সি. আই. কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন মেদিনীপুর জেলার গড়বেতা থানার চন্দ্রকোনা রোডে এফ সি আই'র তিনটি ভাড়া করা গুদাম আছে, কিন্তু বিগত ৭-৮ মাস যাবত ঐ গোডাউনগুলি বন্ধ হয়ে আছে। এফ. সি. আই. কর্তৃপক্ষকে প্রতি মাসে হাজার হাজার টাকা গোডাউনগুলির জন্য ভাড়া দিতে হচ্ছে এবং কর্মচারিদের বেতন দিতে হচ্ছে। অথচ গত ৭-৮ মাস ধরে ওখানে কোনো কাজ হচ্ছে না। আমরা এ বিষয়ে জেলা কর্তৃপক্ষের কাছে জানতে চেয়েছিলাম, তাঁরা আমাদের বলেছিলেন, "আমরা রিজিওনাল অফিসে জানিয়েছি, ওয়াগনের অভাবে মাল সরবরাহ করা যাচ্ছে না।" এই অবস্থায় ওখানে হাজার হাজার টাকার মাল নষ্ট হচ্ছে। উপরন্তু বিগত ৭-৮ মাস ধরে প্রায় ১০০ শ্রমিক, যারা ওখানে মাল লোডিং আনলোডিং এর সঙ্গে যুক্ত তাদের কাজ বন্ধ রয়েছে। এই অবস্থায় আমি বিষয়টির প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে ওখানে ওয়াগন সরবরাহ করা হোক এবং সাথে সাথে হাজার হাজার টাকার মাল যাতে নষ্ট হয়ে না যায় তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কৃষ্ণনগরে অবস্থিত ৮০ হাজার বস্তা আলু সংরক্ষণের ক্ষমতা হেমন্ত হিমঘর যার মালিক মোদক এন্টারপ্রাইজ তাঁরা হিমঘরটি বন্ধ করার জন্য সচেষ্ট হয়েছেন। এ বছরের প্রথম থেকেই তাঁরা সেখানে আলু সংরক্ষণের নানা রকম টালবাহানা করছিলেন। তারপর ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট এবং জেলা পরিষদের হস্তক্ষেপে তাঁরা রাজি হন এবং সেখানে বুকিং শুরু হয়। কিন্তু যখন চাষীরা আলু নিয়ে যাচ্ছেন তখন তাঁদের জানিয়ে দিচ্ছেন যে আলু রাখব না। আমি জানতে পেরেছি, তাঁরা হাইটেনশন লাইন (ইলেকট্রিক লাইন) কাটিয়ে দিয়েছেন। ৪২ লক্ষ টাকা তাঁরা পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন নিগম (WBIDC) ঋণ নিয়েছেন কিন্তু পয়সাও দিচ্ছেন না। এই ঋণ ফাঁকি দেবার জন্য চক্রান্ত করে হিমঘর বন্ধ করছেন। আমি তাই আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, তিনি যেন অবিলম্বে এই বিষয়টিতে হস্তক্ষেপ করে যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন।

**Mr. Speaker :** Honourable Members, in accordance with rule 23 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I am to report that the following reply to the Address of Thanks has been received from the Governor :

"RAJ BHAVAN
Calcutta,
17th March, 1986

**GOVERNOR OF WEST BENGAL**

Dear Mr. Speaker,

I thank you for your letter of 13th-14th March, 1986. Kindly convey to the Members of the Legislative Assembly that I have received with satisfaction their message of thanks for the speech with which I opened the current session of the West Bengal Legislative Assembly.

Yours sincerely,

**(Sd.) U. S. DIKSHIT"**

## LAYING OF RULES

### The Members of West Bengal Legislative Assembly (Disqualification on Ground of Defection) Rules, 1986

**Mr. Speaker (Shri Hashim Abdul Halim) :** I am to lay the members of West Bengal Legislative Assembly (Disqualification on Ground of Defection) Rules, 1986 under paragraph 8(2) of the Tenth Schedule to the Constitution of India. If any member has got any comment or suggestion, he can submit it within thirty days.

## GOVERNMENT BUSINESS
## FINANCIAL

### Presentation of the Supplementary Estimate for the year 1985-86

**Shri Jyoti Basu :** Sir, in terms of Article 205 of the Constitution, I lay before the House a Statement Showing the Suplementary Expenditure for the year 1985-86 amounting to Rs. 612.36 Crores (Six hundred twelve Crores and thirty six lakhs) of which the voted items account for Rs. 204.11 Crores (Two hundred four Crores and eleven lakhs) and the charged item Rs. 408.25 Crores (Four hundred eight Crores and twenty five lakhs).

2. In the Booklet Demands for Supplementary Grants, 1985-86 circulated to the Hon'ble Members, details of the Supplementary Estimates and the reasons thereof have been given. Here I would mention only a few salient points with regard to the Demand for Supplementary Grants for the current year.

3. The Charged Expenditure amounting to Rs. 408.25 Crores includes Rs. 353.30 Crores for clearance of temporary ways and means advances taken from time to time from the Reserve Bank of India and Rs. 53.34 Crores towards repayment of ways and means advance from the Govt. of India during the current year. Under the gross voting system, these advance have to be exhibited in the accounts, although all these accounts are being cleared within the year and the net transaction during the year under this head is nil.

4. The voted items aggregate to Rs. 204.11 crores. Particulars of some of the voted items are–

| | | |
|---|---|---|
| 1. | Provision for Additional Dearness Allowance Sanctioned during the year 1985-86 | 40.00 crores |
| 2. | Pensionery and other Retirement benefit | 11.00 " |
| 3. | Maintenance of Govt. non-residential buildings | 4.47 " |
| 4. | Grants to Educational Institutions including Library Service | 25.00 " |
| 5. | Relief on account of nartural calamities | 8.59 " |
| 6. | Loans under incentive scheme for Industrial growth in West Bengal and for infrastructural facilities outside the E.P.Z. at Falta | 5.65 " |
| 7. | Rural electrification | 6.00 " |

| | | | |
|---|---|---|---|
| 8. | Power Project | 21.45 | " |
| 9. | Construction of second bridge over Hooghly River | 14.25 | " |
| 10. | Octroi grant to Calcutta Municipal Corpn. and Municipalities | 3.75 | " |
| 11. | Investment in D.P.L. | 11.36 | " |
| 12. | Urban Water Supply Schemes | 6.03 | " |
| 13. | Setting up of a Petro-chemical Complex at Haldia | 3.42 | " |

**Mr. Speaker :** Honourable Members, notice of motions for reduction of Demands for Grants to the Supplementary estimates for the year 1985-86 will be received in the Assembly Secretariat upto 12 noon on the 20th March, 1986 at the latest.

[3-20—4-00 P. M. including Adjournment]

**শ্রী প্রলয় তালুকদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গতকাল অ্যাসেম্বলিতে আসতে পারিনি। আজকে 'বর্তমান এবং আনন্দবাজর' এই দুটি খবরের কাগজে দেখলাম যে গতকাল একজন মাননীয় কংগ্রেস পক্ষের সদস্য শ্রী অশোক ঘোষ মহাশয়, আমার নামে, এবং বিধানসভার সদস্য নন একজন ব্যক্তির নামে এখানে কুৎসা করেছেন। তিনি বলেছেন যে হাওড়া লঞ্চ সার্ভিস নিয়ে আমি এবং বিধানসভার সদস্য নন এমন একজন ব্যক্তি দুটি প্যারালাল ইউনিয়ন করছি এবং নিজেদের মধ্যে মারামারি করছি। এটা সম্পূর্ণ **

**মিঃ স্পিকার :** দ্যাট ইজ নট পার্সোনাল এক্সপ্লানেশন। ঐ মিথ্যা কথাটা বাদ যাবে।

**শ্রী প্রলয় তালুকদার :** আচ্ছা মিথ্যা কথাটা আমি তুলে নিচ্ছি। ওটা সম্পূর্ণ এবং ডাহা অসত্য। আমরা কংগ্রেস দলের মতো নিজেদের মধ্যে মারামারি করি না। হাওড়ায় কংগ্রেসে প্রতিদিন নিজেদের মধ্যে মারামারি হচ্ছে, প্রতিদিন পুলিশ প্রোটেকশন দিতে হচ্ছে, প্রতিদিন তালা ভাঙ্গতে হচ্ছে। আমি আপনার কাছে আবেদন জানাব যে গতকাল অশোক ঘোষ মহাশয় আমার সম্বন্ধে যে অসত্য কুৎসা প্রচার করেছেন তার বয়ানটি আমাকে দেবেন, খবরের কাগজের সঙ্গে মিলিয়ে দেখে যদি দেখা যায় যে তিনি আমার সম্বন্ধে কোনো রকম অ্যাসপার্সন করেছেন অথবা খবরের কাগজে যা বেরিয়েছে তা সঠিক নয় তাহলে আমি সেই অনুযায়ী প্রিভিলেজ আনতে চাই।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি এই সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন পশ্চিমবঙ্গে তেল খোঁজার জন্য ভারত সরকার ৪৩৫ কোটি টাকা বরাদ্দ করেছেন। এবং যেখানে বঙ্গোপসাগর ড্রিলিংয়ের জন্য ১৮৫

** Note: Expanged as ordered by the Chair.

কোটি টাকা এবং উপকূলবর্তী এলাকার জন্য ২৫০ কোটি বরাদ্দ হয়েছিল। তেল খোঁজার ব্যাপারে ঠিক হয়েছিল যে প্রথমে সোভিয়েত ইউনিয়ন এই কাজ করবেন বলে প্রতিশ্রুতি দিলেন। পরবর্তীকালে রাজ্য সরকারের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জমি দেবেন বলেছেন। কিন্তু আজকে দেখা যাচ্ছে যে বক্রেশ্বরে তাপবিদ্যুৎ পরিকল্পনা হওয়ায় এই সোভিয়েত ইউনিয়ন সেই কাজকে ত্বরান্বিত করার জন্য কোনো ব্যবস্থা করছেন না। এই তেল খোঁজার কাজে সোভিয়েত ইউনিয়ন অনীহা প্রকাশ করেছেন। সেটা কার্যকর করা হচ্ছে না। রাজ্য সরকার তাঁদের চাপ দিন যাতে ঐ তেল খোঁজার কাজে যে ২৩৫ কোটি টাকা বরাদ্দ হয়েছে সেটা যাতে ব্যবহার করা হয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি আপনার মাধ্যমে প্রাথমিক শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন স্যার, পশ্চিমবাংলায় বাংলা মাধ্যম প্রাথমিক বিদ্যালয়গুলির ছাত্র সংখ্যা অস্বাভাবিক হারে যে ভাবে নেমে যাচ্ছে তার একটা চিত্র নমুনা হিসাবে আপনার কাছে উপস্থিত করছি। কলকাতার যাদবপুর এবং টালিগঞ্জে এই অবস্থা হয়েছে। যাদবপুরে, বিজয়গড় বাস্তুহারা বিদ্যামন্দির—এখানে ছাত্র মাত্র একজন এবং শিক্ষক ৫ জন। শ্রীশ্রী কাশীশ্বর আদর্শ শিশু বিদ্যালয়, এটা মাণিকতলায় অবস্থিত এখানে ছাত্র ৩ জন এবং শিক্ষক ৩ জন। দক্ষিণ কলকাতার, রাধানাথ প্রাথমিক বিদ্যালয়—ছাত্র ৪ জন, শিক্ষক দুজন। দক্ষিণী বিদ্যালয়, যাদবপুর—শিক্ষক ২ জন, ছাত্র ৭ জন। স্বামিজী প্রাথমিক স্কুল বিজয়গড়—শিক্ষক ৩ জন, ছাত্র ৭ জন। বিদ্যার্থী ভবন, বিজয়গড়—শিক্ষক ৪ জন, ছাত্র ৯ জন। ২ নং আদর্শ শিক্ষায়তন, ঝিল রোড—শিক্ষক ৬ জন, ছাত্র ৩১ জন। সুভাষ পল্লীর নিঃস্ব কলোনি স্কুল—শিক্ষক ৭ জন, ছাত্র ৩৬ জন। নবনগর স্কুল, যাদবপুর—শিক্ষক ৬ জন, ছাত্র ৩৮ জন। যাদবপুর পূর্বাঞ্চল স্কুল—শিক্ষক ৬ জন, ছাত্র ৩২ জন। যাদবপুর বাস্তুহারা বিদ্যালয়—শিক্ষক ৪ জন, ছাত্র ২৪ জন। বিবেকানন্দ স্কুল—শিক্ষক ৩ জন, ছাত্র ১৪ জন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই যে পরিস্থিতি, অ্যাবনর্মাল রোল স্ট্রেন্থ কেন ফল করল এর জবাব মাননীয় মন্ত্রী মহাশয়কে দিতে বলুন। ঐ স্কুলগুলিতে কয়েক বছর আগেও ছাত্রছাত্রী উপচে পড়তো। ইজ ইট নট্ দি রিজেকশন অব দি গভর্নমেন্ট এডুকেশন পলিসি? আজকে সেখানে ইংরাজি পড়ানো হচ্ছে না বলেই সেই সব স্কুলের ছাত্রসংখ্যা এইভাবে কমে গেছে। আমি বলছি........

(এই সময় মিঃ স্পিকার শ্রী শচীন সেনকে বলতে আহ্বান করেন।)

**শ্রী শচীন সেন :** মাননীয় স্পিকার স্যার, আমার বক্তব্য আর কিছুই নয়, আমাদের সভার দায়িত্বশীল মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয় এক, দুই, তিন করে যা পড়ে গেলেন, আমি বলছি—তিনি সম্পূর্ণ অসত্য ভাষণ দিয়েছেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** আমি চ্যালেঞ্জ করছি।

(At this stage, the House was Adjourned till 4-00 P.M.)

[4-00—4-10 P.M.] (after adjournment)

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** স্যার, আমার একটা পয়েন্ট অব ইনফরমেশন আছে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ অম্বিকা ব্যানার্জি বলুন আপনার কি পয়েন্ট অব ইনফরমেশন আছে? What is your information? I hope it is not a misinformation.

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মনে হয় এই সভার সকল মাননীয় সদস্যই এই ব্যাপারে ইন্টারেস্টেড হবেন। আমরা দেখতে পাচ্ছি যে কিছু দিন ধরে পশ্চিমবাংলায় খেলার মান ধূলায় লুটিয়ে দেওয়া হয়েছে, এই ব্যাপারে আমি কয়েকটা কথা বলতে চাই। আমরা দেখতে পাচ্ছি কিছু দিন ধরে লক্ষ লক্ষ টাকা খরচ করে যে সমস্ত প্লেয়ার নেওয়া হয়—যাদের কথা খবরের কাগজে বড় বড় করে ছাপা হয়, মাসের পর মাস নানা রকম স্টেটমেন্ট করা হচ্ছে—এই সব প্লেয়ার নিয়ে গঠিত পশ্চিম বাংলার একটি দল ফুটবল খেলায় পাঞ্জাবের কাছে হেরে গেছে।

**মিঃ স্পিকার ঃ** এই ব্যাপার নিয়ে জয়ন্তবাবু আগেই মেনশন করেছেন। That is nothing new. Mr. Jayanta Kumar Biswas has mentioned it. It is nothing new. Therefore it is disallowed.

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** যাই হোক এটার একটা বিহিত করা উচিত।

(At this stage the Hon'ble Minister Shri Kanti Chandra Biswas was preparing himself to make a statement)

**Dr. Zainal Abedin :** Sir, what is going on?

**Mr. Speaker :** The Hon'ble Minister is going to make a statement on a Mention of Mr. Deba Prasad Sarkar.

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে। কিছুক্ষণ পরে বাজেট ডিসকাশন আরম্ভ হবে, তার আগে মাননীয় মন্ত্রী মহাশয় একটা স্টেটমেন্ট দেবেন। মন্ত্রী মহাশয় যদি না আসেন, যদি বাড়িতে থাকেন, যদি তিনি ঘুমিয়ে থাকেন তাহলে আপনি কি অপেক্ষা করবেন, হাউস কি বসে থাকবে?

**Mr. Speaker :** I have been informed by the Minister concerned this morning. His speech is lying in my office. I have sent for it. Please have some patience.

**Dr. Zainal Abedin :** Sir, but it could have been avoided

**Mr. Speaker :** It could have been avoided I agree with you.

**Dr. Zainal Abedin :** Thank you, Sir, at least you have agreed.

**Mr. Speaker :** Thank You.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অব ইনফরমেশন আছে।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ আবেদিন বলুন আপনার কি বলার আছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে এম. এল. এ.-রা যদি আউটসাইডে কোনো সত্যাগ্রহ অনশন করতে গিয়ে যদি অ্যারেস্ট হয়ে থাকেন তাহলে

হাউসে ইনফর্মড করার কথা। কিন্তু আপনি যে বুলেটিন দিয়েছেন তাতে আমরা সেটা দেখতে পাচ্ছি না। আমাদের কাছে অসমর্থিত সংবাদ এসেছে যে গুরুতর কারণে, অন্যায় অবিচারের বিরুদ্ধে ওল্ড মালদহের মাননীয় সদস্য ফণী রায় মহাশয় অনশন করেছিলেন এবং বিগত কাল তিনি অ্যারেস্ট হয়েছেন Sir, let the howlers stop. He does not know the matter.

(Shri Rabin Mondal rose to speake)

(Noise)

**Dr. Zainal Abedin :** I say to please stop. You are a dacoit. You are a murderer.

(Noise)

**Mr. Speaker :** Mr. Mondal, please take your seat. Let him say.

**ডাঃ জয়নাল আবেদিন :** What right you have to obstruct me মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনাকে অনুরোধ করব, মাননীয় ফণী রায় সম্বন্ধে সংবাদ সংগ্রহ করে আমাদের জানান। আমরা বুলেটিনের মধ্যে কিছু পাইনি। সেজন্য অসমর্থিত সংবাদের ভিত্তিতে আমি এখানে বললাম।

**মিঃ স্পিকার :** আমাদের কাছে আজই সংবাদ এসেছে। কেউ যদি রিলিজড হয়ে যান, তাহলে তা বুলেটিনে আসে না।

**ডাঃ জয়নাল আবেদিন :** আপনার কাছে যে সংবাদ এসেছে, তা আমাদের কাছে তো অ্যানাউন্স করবেন।

**Mr. Speaker :** If he is released why should I announce?

**Dr. Zainal Abedin :** Sir, it is the custom if any M.L.A. is apprehended, the Speaker announces it.

**Mr. Speaker :** If he is not in custody and is released why should I announce?

**Dr. Zainal Abedin :** Then you do not want to go by rules.

**Mr. Speaker :** Now Shri Kanti Biswas, make your statement.

**Statement under rule 346**

পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষা পর্ষদের নিয়ন্ত্রিত মাধ্যমিক পরীক্ষার ভৌতবিজ্ঞানের পরীক্ষা গত ১৮ই মার্চ অনুষ্ঠিত হয়েছে। উক্ত একই পরীক্ষায় দুটি পৃথক প্রশ্ন পত্রে সংবাদে যে বিভ্রান্তি সৃষ্টি হয়েছে তা নিরসণের জন্য নিম্নলিখিত বিবৃতি দিচ্ছি—

উপরের উল্লিখিত প্রশ্ন মুদ্রিত হয়ে যখন পরীক্ষা কেন্দ্রগুলিতে পাঠানোর কাজ শেষ হয়—তার অব্যবহিত পরে পর্ষদ ভবনের স্ট্রং রুমে রক্ষিত অবশিষ্ট প্রশ্নপত্রের গোপনীয়তা

সম্পূর্ণ নিশ্ছিদ্র রাখার স্বার্থে কোনো ঝুঁকি গ্রহণ না করে পর্ষদ ঐ পত্র পুনরায় তৈরি করে মুদ্রিত করে—পূর্বঘোষিত কর্মসূচী অনুযায়ীই পরীক্ষা গ্রহণ করতে সিদ্ধান্ত গ্রহণ করে। ব্যবস্থাপনার সুবিধার জন্য এই প্রশ্নপত্র লাল কালিতে ছাপান হয়। অন্যান্য সমস্ত প্রশ্ন অবশ্য কাল কালিতেই ছাপা হয়েছিল। সমস্ত পরীক্ষা কেন্দ্রে অতিদ্রুত শেষোক্ত প্রশ্নপত্র পাঠিয়ে দেওয়া হয়—এবং পরীক্ষা কেন্দ্রের দায়িত্বপ্রাপ্ত সকল আধিকারিকদের লিখিতভাবে নির্দেশ দেওয়া হয়—যে প্রথমে প্রেরিত—উক্ত বিষয়ের প্রশ্নপত্র পরীক্ষায় ব্যবহার করা চলবে না—দ্বিতীয়বার পাঠানো প্রশ্নের উপরেই পরীক্ষা গৃহীত হবে। উল্লেখ করা যেতে পারে যে এই দ্বিতীয় বারের প্রশ্ন পত্রের বাক্স সম্পূর্ণ ভিন্ন মোড়কে পৃথক কালিতে ছাপানো লেবেল এঁটে দেওয়া হয় এবং তার উপরেও উপরে উল্লিখিত নির্দেশ মুদ্রিত করে দেওয়া হয়।

যতদূর সংবাদ সংগ্রহ করা গেছে সারা রাজ্যে মাত্র দুটি পরীক্ষা কেন্দ্রের ভারপ্রাপ্ত আধিকারিক নিতান্ত ভুল করে—প্রথম পাঠানো প্রশ্নপত্র কেন্দ্রে বিতরণ করেন। ভারপ্রাপ্ত আধিকারিক ত্রুটি স্বীকার করে এবং নিরতিশয় ভাবে—দুঃখ প্রকাশ করে লিখিত ভাবে পর্ষদকে এই ঘটনা জানিয়েছেন।

পর্ষদের পক্ষ থেকে বিজ্ঞপ্তি মারফত জানানো হয়েছে যে, যে প্রশ্নে পরীক্ষার্থীরা পরীক্ষা দিক না কেন—তাদের পরীক্ষা সম্পূর্ণ ভাবেই আইন গ্রাহ্য হবে। পরীক্ষার্থীদের কোনো অসুবিধার সম্মুখীন হতে হবে না—তাদের নতুন করে পরীক্ষা দেওয়ার কোনো প্রশ্নই ওঠে না। পরীক্ষার গোপনীয়তা রক্ষা ও পরিচালনায় এই রাজ্য গোটা দেশের মধ্যে যে অনবদ্য ঐতিহ্য ও উজ্জ্বল দৃষ্টান্ত স্থাপন করতে পেরেছে তাকে অক্ষুন্ন রাখতে—আমরা সংকল্প বদ্ধ এ বিষয়ে সকল শিক্ষানুরাগী মানুষের সহযোগিতা একান্ত ভাবে কামনা করি।

**মিঃ স্পিকার ঃ** Now, Shri Kamal Kanti Guha, make your statement.

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গতকাল মাননীয় সদস্য শ্রী জয়ন্ত বিশ্বাস এখানে একটি বিষয় উল্লেখ করে বলেছিলেন যে, বহু কৃষককে তাদের লোন শোধ করবার জন্য তাদের কাছে নোটিশ যাচ্ছে। এ বিষয়ে রাজ্য সরকারের নীতি এবং সিদ্ধান্তের কথা আমি মাননীয় সদস্যদের জানিয়ে দিতে চাই। ১৯৮০ সালের মার্চ মাস পর্যন্ত সেচ সেচিত এলাকায় ৪ একর এবং অসেচ এলাকায় ৬ একর জমির মালিক কৃষকরা সরকারের কাছ থেকে যে লোন নিয়েছিলেন, তাঁদের কোনো ঋণই পরিশোধ করতে হবে না। যদি ভুল করে কোনো জেলায় কৃষককে ঋণ শোধ করতে হবে বলে কোনো এই ধরনের নোটিশ যায়, তাহলে সংশ্লিষ্ট কৃষক ঋণ শোধ করবেন না। কয়েকদিনের মধ্যেই আমরা জেলা শাসকদের আবার বিষয়টি জানিয়ে দিচ্ছি।

[4-10–4-20 P.M.]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি শ্রী প্রশান্ত শূর মহাশয়ের। আমাদের রাজারহাট এলাকায় হাউস কানেকশন ফর ডোমেস্টিক পারপাস আন্ডার রাজারহাট ওয়াটার সাপ্লাই স্কীম আছে। ওখানে প্রথমে ২১-২-৮৬ তারিখে অফিসারদের সঙ্গে মিটিং করে ঠিক হয় যে পঞ্চায়েতের মাধ্যমে ফর্ম বিলি করা হবে। ১ হাজার কনজিউমার পিছু ২০০টি ফর্ম পঞ্চায়েতের মাধ্যমে বিলি

করার কথা। কিন্তু ওখানকার অফিসাররা প্লামবার অ্যান্ড কনট্রাক্টরস অ্যাসোসিয়েশনকে ফর্ম বিলি করছেন। সুতরাং আমি আপনার মাধ্যমে প্রশান্ত শূর মহাশয়ের কাছে যে ওই সমস্ত অফিসারের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হোক এবং যাতে পঞ্চায়েতের মাধ্যমে এই ফর্মগুলি বিলি হয় আর সাধারণ মানুষরা যাতে সোজা পথে ওই ফর্মগুলি পেতে পারে তার ব্যবস্থা করবেন।

## GENERAL DISCUSSION ON BUDGET

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুদিন যাবত বাজেট বিতর্ক হচ্ছে। সরকার এবং অমরা কেউ সমর্থন করছি আবার কেউ বিরোধিতা করছি। আমি কয়েকটি তথ্যের মাধ্যমে বাজেটের উক্তির ভুল ধরিয়ে দিতে চাই। আমি এই বাজেটটি খুব ভালো করে পড়েছি। আমি একটি ছোট কথা এখানে বলতে চাই এই বাজেট হচ্ছে একটি পঙ্গু সরকারের পরিচালনাহীন এবং উন্নয়ন বিমুখী বাজেট। আমি একথা বারে বারে বলছি যে সরকার বিমুখী এবং পরিচালনাহীন সরকারের জন্য যে বাজেট হওয়া উচিত সেই দিক থেকে এটা ঠিক বাজেট হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী তার ভাষণে তিনটি বিষয়ে রেখেছেন। আমরা ৩টি বিষয় মাথার উপর রাখতে পারি—এক হচ্ছে সাড়ে ৪০ কোটি টাকা ট্যাক্স, উদ্বৃত্ত সাড়ে ৫০ কোটি টাকা আর মাথায় রাখতে পারি ৪৬ লক্ষ বেকার—এই তিনটি হচ্ছে বাজেটের মূল ভিত্তি যা পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার আমাদের কাছে রেখেছেন। আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের জানাতে চাই যোগ-বিয়োগের হিসাব সব সরকার সব সময়ে করবেন। সরকার পক্ষ থেকে বলবেন ভালো হয়েছে আর বিরোধী পক্ষ থেকে বলবে ভালো হয় নি। কিন্তু বাজেটের যোগবিয়োগের হিসাবের উপর কোনো বাজেটের তার স্থিতিশীল সরকারের পরিকল্পনা নির্ভর করে না। এই সরকারের বাজেট একটা পঙ্গু রূপ নির্ণয় করেছে। সুষ্ঠু প্রশাসন যন্ত্রের মাধ্যমে এবং সুষ্ঠু প্রশাসনের মাধ্যমে সরকার কাজ করে, কিন্তু প্রশাসন যদি ভালো না থাকে, প্রশাসন যদি পক্ষাঘাতগ্রস্ত হয়/তাহলে সরকার যত ভালোই বাজেট করুক না কেন, যত টাকাই না বাজেটে বাড়ান তা দিয়ে সেই সরকার এগোতে পারবেন না। আপনাদের নিশ্চয় মনে আছে জ্যোতি বাবু এখানে বলেছিলেন আমরা রাইটার্স বিল্ডিংয়ে বসে রাজত্ব চালাবেন। গ্রাম বাংলায় চালাব। স্যার, এই যে সরকার বর্তমানে বাজেট রেখেছেন, গতবারে যিনি বাজেট পেশ রেখেছিলেন ডঃ অশোক মিত্র তিনি এখানে নেই। এবারে বাজেট পেশ করেছেন আমাদের মুখ্যমন্ত্রী যিনি নিজেই অর্থমন্ত্রী। তাই আজকে দুর্ভাগ্যের বিষয় তার বক্তৃতার মধ্যে সরকারের কোনো পরিকল্পনা, অর্থনীতির কোনো রূপ রেখা যা কিনা সরকারের অর্থনীতিকে বলীয়ান করে এই রকম কিছু নেই এবং ৪৬ লক্ষ বেকারের বেকারত্ব দূর করার কোনো পরিকল্পনা এই বাজেটের মধ্যে নেই। আমি খুবই দুঃখের সঙ্গে বলছি আমি নির্বচনী চমক টমক চাই না। আমি পরিষ্কারভাবে বলতে চাই ওনারা বলেন আপনাদের সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গি আলাদা। আমরা কংগ্রেসিরা অহিংসায় বিশ্বাস করি, আর সি. পি. এম. হিংসায় বিশ্বাসী। স্যার, আপনি এখানে বিধানসভায় অনেকদিন আছেন, অনেক সদস্যও আছেন, সদস্যরা প্রশাসনের কথা বলছেন, আপনাদের প্রশাসন ব্যর্থ, পঙ্গু, দূর্নীতিগ্রস্ত। সরকার পক্ষের বিধানসভার ছোটো দুটি শরীক দল যারা আজ পর্যন্ত বেশ কিছু অভিযোগ এনেছেন, এটা কি একটা সুস্থ সরকারের পরিচয়, দুর্নীতিমুক্ত সরকারের পরিচয়? অবশ্য ফরওয়ার্ড ব্লক ও আর. এস. পি.-র দুয়েরই এক কথা। দুএকজন সি. পি. এম.-র বক্তাও বলেছিলেন, কিন্তু আলিমুদ্দিন

স্ট্রিট থেকে চাবুক খাওয়ায় সোজা হয়ে গেছে, আর বলে না। আমাদের রাজীব গান্ধী জিনিসের দাম বাড়িয়েছিলেন, কিন্তু ওয়ার্কিং কমিটির প্রেসিডেন্ট যিনি, তিনি সঙ্গে সঙ্গে প্রতিবাদ করেছিলেন, প্রিয়রঞ্জন দাসমুন্সি আপত্তি করেছিলেন—সঙ্গে সঙ্গে দেখা গেল কেরোসিনের দাম কমল। আমরা বলতে পারি, আমরা বলেছি। আমাদের সঙ্গে ওদের তফাত আছে। আমরা ভিতর থেকে সংগ্রাম করি। আপনারাও তো মানুষ, না মানুষ নন। এখন সরকারে আছেন বড় বড় কথা বলেন। আজ বাদে কাল যখন গ্রামে ফিরে যাবেন তখন মানুষের কথা যদি বলতে না পারেন তখন এম. এল. এ-র ছাপা লাগিয়ে কি করবেন? যে সমস্ত শরীকরা অভিযোগ এনেছেন—বিদ্যুৎ, পুলিশ, প্রশাসন, জল, সেচ, কৃষি, স্বাস্থ্য বিভিন্ন বিষয়ে—আর বলে লাভ নেই তাদের ব্যাপারে কিছু চিন্তা করেছেন? সমস্ত মন্ত্রীরাই তো অস্বাস্থ্যকর। যারা অভিযোগ এনেছেন তাদের বলুন না কোন খাতে কত টাকা দেবেন, খাতের টাকা কি সঠিকভাবে পরিচালনা করা হয়? যদি দুর্নীতিগ্রস্ত সরকারি কর্মচারী থাকে তাহলে বলুন এই বাজেটের কোনো মানে হয় কি না? এখানে তো অনেক মন্ত্রী আছেন, ঐদিকে শম্ভু বাবুর সঙ্গে একজনের ঝগড়া, কমল গুহর সঙ্গে ঝগড়া মুখ্যমন্ত্রীর পাটের দাম নিয়ে। উনি পাট চাষ ভাল বোঝেন না, মুখ্যমন্ত্রীর কাছে ধমক খেয়েছেন দাম বাড়ানোর জন্য তারপরেই উনি পাটের দাম কমিয়ে দিয়েছেন। শিক্ষামন্ত্রী ধমক খাচ্ছেন টাকা খরচ করতে পারছেন না বলে মুখ্যমন্ত্রীর কাছ থেকে। আজকে আমরা জানি আপনাদের অবস্থা কোথায় দাঁড়িয়েছে, মুখ্যমন্ত্রী এক একটা মন্ত্রীকে ডেকে ধমক দিচ্ছেন। সেইজন্য বলছি বাজেট নীতি সম্পর্কে মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে প্রত্যেকটি মন্ত্রীর কাছে এটা সবচেয়ে বড় প্রশ্ন হবে, আমরা বাজেট বক্তৃতার স্বপক্ষে বিপক্ষে যাচ্ছি বলি না, মন্ত্রী যদি পরিষ্কার পরিচ্ছন্ন প্রশাসনের মধ্যে বাজেটের টাকা খরচ করতে না পারেন তাহলে কিছুই হবে না।

[4-20—4-30 P. M.]

মন্ত্রীদের মধ্যে যে ঝগড়া তার মধ্যে আমি যাচ্ছি না। কারণ সকলেই জানে। যতীনবাবুর হাত থেকে কেড়ে নিয়ে একটা জিনিস প্রশান্ত বাবুকে দিতে হবে, কারণ সি. এম. ডি. এ. বাড়ি তৈরি করবে। এতে যতীনবাবু বললেন তা চলে না। এটা তো বাপের বেটার কথা। পরিচ্ছন্ন প্রশাসন আছে কিনা এবং তা যদি না থাকে তাহলে বাজেটের মূল অঙ্ক যেখানে থাক না কেন তা কোনোদিন রূপায়িত হবে না। আপনাদের নেতা এবং মুখ্যমন্ত্রী একটা কথা বলেন টাকা খরচ করতে পারেন নি, ফেরত গেছে। এটা আমরা বললে আপনাদের রাগ হয়। কিন্তু বর্তমানের মুখ্যমন্ত্রী ডাঃ রায়ের আমলে বক্তৃতা দিচ্ছেন ১৯৬২ সালে—পেজ ৪৫—কিন্তু মুশকিলের কথা হচ্ছে কি জানেন আপনারা যে টাকা পাচ্ছেন তা খরচ করতে পারছেন না। আমরাও বলি আপনারা যে টাকা পান তা খরচ করতে পারেন না। এই জিনিস চলছে ঐ ভদ্রলোক তখন এদিকে ছিলেন। আবার বললেন বাজেট আলোচনা করে কি হবে? আমিও সে কথাই বলছি বাজেট আলোচনা করে কি হবে? সেজন্য আমরা বললে আপনাদের ভাল লাগবে না। আমি একটা ছোটো প্রশ্ন করব যে আপনারা সরকারে আসার পর ২১টি সংস্থা আপনারা গ্রহণ করলেন যার মধ্যে ৯১টাতে লোকসান। হলদিয়া পেট্রো-কেমিক্যাল সম্বন্ধে নির্মলবাবু বললেন এটা আর বোধ হয় হবেনা, কারণ এম. আর. টি. পি. বোধ হয় আমাদের বাধা দিচ্ছে। জ্যোতিবাবু তখন টাটা, বিড়লা, গোয়েঙ্কার কাছ থেকে টাকা নিয়ে তাদের

পদলেহন করছেন, পদসেবা করছেন। আমরা টাকা নিতাম কিন্তু পদলেহন করতাম না। ১৩ কোটি টাকা ভরতুকি দিয়ে স্টেট বাস চালাচ্ছেন। ৯৮৫ টি বাস চলে এবং তারজন্য এই ভরতুকি। আপনাদের সুস্থ, পরিচ্ছন্ন প্রশাসনের এই চিহ্ন। তাই আমরা যতই বাজেট করি না কেন, যত টাকা দিই না কেন, যদি পরিচ্ছন্ন প্রশাসন না থাকে, তার মাধ্যমে যদি খরচ না করতে পারেন, দুর্নীতিতে যদি ভর্তি থাকে, ট্রেড ইউনিয়নের মাধ্যমে যদি আখের গুছোবার চেষ্টা করেন তাহলে কিছু হবে না। জ্যোতিবাবু তাঁর বাজেটের মধ্যে আর্থিক সমস্যা সমাধানের একটা পথও দেখাতে পারেন নি। তাঁরা খালি বলেন সীমিত ক্ষমতার মধ্যে খুব বেশি কিছু করা যায় না। উড়িষ্যা, ত্রিপুরা, বিহার এই সীমিত ক্ষমতার মধ্যে করছে। কারণ তাঁদের সীমিত বুদ্ধি নেই। ত্রিপুরার মতো ছোটো রাজ্য দেখিয়ে দিয়েছে রাজ্যের উন্নতি করতে গেলে কি করতে হয়। আমাদের কংগ্রেসের সময় ১০০ টাকা যদি খরচ হত তাহলে তার ৩১ পয়সা আমরা খরচ করতাম ফর ডেভেলপমেন্ট অ্যান্ড প্ল্যানিং, ফর দি ডেভেলপমেন্ট অব দি স্টেট, আর আপনাদের জ্যোতি বাবুর কথা আপনারা ১৭ পয়সা খরচ করেন ফর দি ডেভেলপমেন্ট অব দি স্টেট। সুতরাং আমাদের সময় বেকারত্ব কমবে, আপনাদের সময় বেকারত্ব বাড়বে না তো কি হবে? আপনারা কি করে আশা করেন ১৬ লক্ষ বেকার থেকে ৪৬ লক্ষ হবে না, কমবে? আমরা পার্টি করি, আপনারাও পার্টি করেন। জ্যোতিবাবু বলেন আপনাদের সঙ্গে আমাদের তফাত আছে। হ্যাঁ, তফাত আছে। আমরা মানুষকে বাঁচাবার জন্য পার্টি করি, আর আপনারা পার্টিকে বাঁচাবার জন্য পার্টি করেন। এই অবস্থায় আপনাদের সঙ্গে আমাদের মৌলিক তফাত আছে এবং থাকবে। আজ বাদে কাল আপনারা যখন গ্রামে ফিরে যাবেন তখন মানুষকে কি বলবেন? পশ্চিমবঙ্গের বিধানসভায় ৯ বছর বসে বেকারত্ব দূর করতে পারেন নি, ৯ বছর গদিতে বসে কয়লার দাম বাড়িয়ে পশ্চিমবঙ্গকে আরো পিছনের দিকে টেনে নিয়ে গেছেন এই কথা আপনাদের বলতে হবে। আপনাদের জবাবদিহি করতে হবে পশ্চিমবঙ্গের মসনদে বসে ১০ বছর ধরে দিনের পর দিন বেকারত্ব বাড়ল কেন। আজকে যদি পরিসংখ্যান করে দেখা যায় তাহলে দেখা যাবে সারা ভারতবর্ষের পপুলেশনের অনলি ৮ পার্সেন্ট পপুলেশন হচ্ছে পশ্চিমবঙ্গে, আর আনএমপ্লয়েড সারা ভারতবর্ষের আন এমপ্লয়েডর এক পঞ্চমাংশ আপনাদের জ্যোতি বাবু বক্তৃতা দিয়ে বলেন মহাশয়, চলুন না বলবেন দিল্লিতে, আমরা দিল্লিতে বলি, কিন্তু আপনাদের এখানে জ্যোতি বাবুর কাছে বলবার সৎসাহস নেই, বললে চাবকাবেন। আমরা এমন একটা রাজনৈতিক দলে বিশ্বাস করি যে রাজনৈতিক দল মানুষকে বাঁচায়, মানুষের ভালোর জন্য কাজ করে। আপনারা রয়েছেন কমিউনিস্ট পার্টিতে, কখনও বলতেন চায়না থেকে, কখনও রাশিয়া থেকে, এখন রাশিয়ার কাছাকাছি হয়েছেন রাশিয়ায় চিকিৎসা করাতে যান, এখন চিন থেকে কিছু আসে না, অবস্থা এখন পাল্টে গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ৯ বছর ধরে এরা পশ্চিমবঙ্গকে অর্থনীতির দিক থেকে কোথায় নিয়ে গেছেন, এরা যেন একটা জায়গায় নিয়ে গেছে যে সারা ভারতবর্ষের লোক পশ্চিমবঙ্গের অর্থনীতিকে ঘৃণা করে। সেই কারণে আমরা এগোতে পারিনি। সেই কারণে আমাদের সঙ্গে ওদের মৌলিক তফাত আছে। রাজীব গান্ধীর সরকার গোয়েংকাকে ধরছে, টাটার জেনারেল ম্যানেজার গিয়ে হাজির হয়ে আগাম জামিন নিচ্ছে। আজকে মাল্টি ন্যাশনাল যারা তাদের গায়ে হাত দিয়েছে, মাল্টি ন্যাশনাল ব্যাঙ্ক ক্রোক করা হচ্ছে, মাল্টি ন্যাশনাল লকার ভেঙ্গে টাকা উদ্ধার করা হচ্ছে। আপনাদের সঙ্গে তফাত আছে বৈকি। ইন্দিরা

গান্ধী সরকারের পর রাজীব গান্ধীর সরকার জেহাদ ঘোষণা করেছেন, মাল্টি ন্যাশনাল, একচেটিয়া পুঁজিবাদের বিরুদ্ধে সংগ্রাম করছেন। আমরা যাদের বিরুদ্ধে সংগ্রাম করছি আপনারা তাদের হাত ধরে শিল্প করার কথা ভাবছেন। সত্যই তফাত আছে।

[4-30—4-40 P. M.]

জ্যোতিবাবু যে কথা বললেন আপনাদের সঙ্গে আমাদের তফাত আছে। আমরাও তো বলি নিশ্চয় তফাত আছে। আমাদের প্রধানমন্ত্রী এই সব বড় বড় গোষ্ঠীদের উপর হামলা করছে আর আপনারা তাদের পদলেহন করছেন, এই করে আপনারা পশ্চিমবাংলার উন্নতি করবেন? বাজেটের ব্যর্থতার কথা একটু ছোট্ট করে এখানে বলি। গত বারে অর্থমন্ত্রী অশোক মিত্র মহাশয় যে কথা বলেছিলেন, আজকে জ্যোতিবাবু যে বাজেট উদ্বোধন করলেন, সেই একই কথা। 'A Budget for the poor by the poor' আমরা বলি 'A Budget for the poor by the poor' নয়, A Budget by the worst for the poor' খুবই দুঃখের কথা এবং দুর্ভাগ্যের বিষয়ও বটে যে যেখানে ৪০ লক্ষ বেকার সেখানে এই বাজেট কি করে এ বাজেট ফর দি পুয়োর হতে পারে। আপনাদের এই রাজ্য সম্বন্ধে কোনো রকম যদি ধ্যান ধারণা থাকত তাহলে এই রকম কথা বলতেন না। এই বাজেট তৈরি হয়েছে by the worst people অশোক মিত্র মহাশয় সাইকেল স্কুটার মোটর যান এই সব জিনিসের উপর কর বসিয়েছিলেন। জ্যোতিবাবু আজকে সেগুলি ছাড় দিলেন। আমরা বলি কি এইভাবে আপনারা দেশের ক্ষতি করবেন না—ভালো করতে পারেন আর নাই পারেন। ভালো তো আপনারা কোনো দিনই করতে পারবেন না এটা আমরা জানি। এই যে বিধবা ভাতা, বৃদ্ধ ভাতা বেকার ভাতা এই সব করে আপনারা ১০০ কোটি টাকা প্রতি বছর অপচয় করেছেন টাকাগুলি জলাঞ্জলি দিয়েছেন। আমরা সেদিন দ্ব্যর্থহীন ভাষায় বলেছিলাম এইভাবে বেকার ভাতা দেবেন না—তার চেয়ে এই টাকায় শিল্প প্রতিষ্ঠিত করুন। কিন্তু সেদিন আপনারা চটকদারি কথায় বলেছিলেন আমরা নির্বাচনে প্রতিশ্রুতি দিয়েছি যে বেকার ভাতা দেব, আমরা সেই প্রতিশ্রুতি রক্ষা করলাম। এই প্রতিশ্রুতি দিয়ে আপনারা আজকে বিশ্বাসঘাতকতা করছেন না কি? রবীন্দ্রনাথ একটা কথা বলেছিলেন—আমরা যা আরম্ভ করি তা করি না, আমরা যা বিশ্বাস করি তা করি। তিনি হয়ত বুঝতে পেরেছিলেন যে এই রকম সব [**] একদিন পশ্চিমবাংলায় সরকার গঠন করবেন। আপনারা এই বাজেটকে সমর্থন করুন, এতে আমাদের কিছু যায় আসে না। আপনারা একটু তলিয়ে দেখেছেন কি এই বাজেটের মধ্যে কি আছে? বাজেটে কতকগুলি চটকদারি কথা ছাড়া আর কি আছে? Still you are laughing ! Still your faces are not black ! You should lament this speech is made by the Chief Minister as well as Minister of Finance. এই বাজেটে হিসাব মেলাবার জন্য কিছু যোগবিয়োগের অঙ্ক আছে যা একটা ১০০ টাকার কেরানী করতে পারে। অত্যন্ত দুঃখের কথা মুখ্যমন্ত্রী তাঁর বাজেটে বলেছেন ১ হাজার বেকারের স্বনির্ভর কর্মসূচীতে নিয়োগ করে তাদের বেকারত্ব দূর করেছেন এবং ৫ হাজারের আরও হবে, এটা আশা করেন। যেখানে ৪৬ লক্ষ বেকার সেখানে এই একটা ফিরিস্তি দিয়ে আত্মসন্তুষ্টি লাভ করেছেন।

** Note : Expanged as ordered by the Chair.

আমাদের আজকে এই বাজেটকে সমর্থন করতে হবে? কোথায় এসে দাঁড়িয়েছি আমরা? আমাদের যে বাজেট ১৯৭২ থেকে ৭৭ সালের সেটা পড়ে দেখবেন।

আমাদের. বাজেট পড়ে বলেছিলেন সিদ্ধার্থবাবু ১৭ হাজার ছেলেকে চাকরি দিয়েছেন। ১৭ হাজার নয়, ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত আমরা ১৬ লক্ষ বেকারকে চাকরি দিয়েছি। জ্যোতিবাবু বিধানসভায় বার বার বলেছেন যাদের চাকরি দেওয়া হয়েছে তারা কাজ করে না।

**মিঃ স্পিকার :** মিঃ বাপুলী যে 'কুপুত্র' বলেছেন সেটা বাদ যাবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকারের দৃষ্টিভঙ্গির তফাত আছে। সরকারের নীতি যদি জনস্বার্থ পরিপন্থী হয় তাহলে সেই সরকারের বাজেট যা হওয়া উচিত সেই বাজেট এবারে মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী আমাদের সামনে রেখেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিল্প স্থাপনের উদ্যোগের বিরোধিতা আমরা করি না। আর. এস. পি.-র একজন মাননীয় সদস্য বললেন আমাদের সঙ্গে আপনারা দিল্লি যাবেন? অত্যন্ত লজ্জার কথা, মুখ্যমন্ত্রীও মাঝে মাঝে আমাদের দিকে আঙুল নেড়ে বলেন, বলুন না, আপনারাও তো দেশের মানুষ'—আমরা তো বলি মানুষের কথা। আর আপনারা কার কথা বলেন? পার্টির কথা বলেন। পার্টি ছাড়া আর কিছু নয়। ১০ বছর পশ্চিমবাংলার মানুষ আপনাদের আশীর্বাদ করেছিল তার যোগ্য প্রতিদান আপনারা দিতে পারেন নি। আপনারা একসঙ্গে ১০ বছর থেকে পশ্চিমবাংলার অর্থনীতিকে একেবারে পঙ্গু করে দিয়েছেন। আজ সকালে এখানে একজন মাননীয় সদস্য বললেন মহিলার মাথায় বোমা মেরেছে। এটা লজ্জার কথা, অপরাধীর শাস্তি হওয়া উচিত। বজবজে ৪ জন কংগ্রেসিকে খুন করেছে, এটাও লজ্জার কথা। আমি একটি কথা বলে যাই, খুন যেই করুক, যারাই করুক—খুন হচ্ছে কেন? তাহলে কিসের জন্য প্রশাসন আছে? একটু আগেই বলেছি প্রশাসন যদি পঙ্গু হয়, ব্যর্থ হয় তাহলে কোটি কোটি টাকা খরচ করেও কিছু হবে না। আপনি কোটি কোটি টাকার উদ্বৃত্ত বাজেট দিতে পারেন তাতে কোনো কাজ হবে না। মুখ্যমন্ত্রীর লজ্জা হওয়া উচিত ছিল যে ৪৬ লক্ষ বেকার মাথায় নিয়ে উনি উদ্বৃত্ত বাজেট দেখালেন। গতবারে উদ্বৃত্ত বাজেটের শেষকালে ঘাটতি হল। উদ্বৃত্ত বাজেট দেখাচ্ছেন কাদের নিয়ে? ৪৬ লক্ষ বেকার মাথায় নিয়ে উদ্বৃত্ত বাজেট দেখাচ্ছেন, এটা আমরা ভাবতেও পারি না। কোনো অর্থমন্ত্রী দেশের এত বড় বেকারত্ব মাথায় নিয়ে তাদের জন্য কোনো পরিকল্পনা না রেখে এই ভাবে বাজেট করতে পারেন? আপনারা বলুন, বাজেটের মধ্যে কোথায় বেকারত্ব দূর করার পরিকল্পনা আছে? এই রাজ্যের ভবিষ্যত আছে কিনা, সেটা আপনারা বলুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওদের মধ্যে একটা ভ্রান্ত ধারণা আছে, কমিউনিস্ট পার্টি যা শেখায় সেটুকুই খালি বলে, এর বেশি আর কিছু জানে না। সরকারি চাকরি দিয়ে বেকারত্ব দূর হয় না। কেন্দ্রীয় সরকারের পরিকল্পনাটা আপনারা একবার দেখুন। তাদের একটা পরিকল্পনা হচ্ছে শিল্পের মাধ্যমে উৎপাদন বাড়িয়ে বেকারত্ব দূর করতে হবে, রেলওয়েতে চাকরি দিয়ে নয়। একজন মাননীয় সদস্য বললেন ৬ মাস কেন্দ্রীয় সরকারের চাকরি বন্ধ—নিশ্চয় বন্ধুর কাজ—যদি বন্ধ করে থাকেন তবে এই সমস্ত এম. এল. এ., মন্ত্রী বসে আছেন তাদের অবস্থাটা একটু দেখুন এক একটি মন্ত্রী এক এক জায়গায় ৪০০-৫০০ করে অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন, যারা কিছুই করে নি। [* * * * *]

**** Expunged as ordered by the Chair.

**Mr. Speaker :** Mr. Bapuli, you should not make any allegation against any member. If you want to do so, you will have to give notice before hand.

**Shri Satya Ranjan Bapuli :** No Sir, I did not make any allegation. That Portion will not be expunged

**Mr. Speaker :** That portion will be expunged.

মন্ত্রী চাকরি দিয়েছেন বলা যাবে না? কিন্তু আমি এটা তো বলতে পারি যে, কলকাতা কর্পোরেশনে এত লোককে চাকরি দেওয়া হয়েছে, সমস্ত ডিপার্টমেন্টে এত লোককে চাকরি দেওয়া হয়েছে। তার মধ্যে কি হচ্ছে? মুখ্যমন্ত্রী নিজেই বলেন আমার প্রশাসনযন্ত্র কাজ করছে উল্টো দিকে। আজকে মুখ্যমন্ত্রীর মতো লোককে পর্যন্ত বলতে হয় রাইটার্স বিল্ডিংসে বসে যে, কাকে ফরমাস করব, চেয়ারকে। তার মানে কি? প্রশাসনযন্ত্র সম্পূর্ণ ভাবে ভেঙ্গে পড়েছে। প্রশাসনযন্ত্র যদি ভেঙ্গে না পড়ত তাহলে আই. জি. বসে আছেন তার সামনে সরকারের সমালোচনা একজন কনস্টেবল করছে কি করে? আর সেইখানে মুখ্যমন্ত্রী বসে আছেন, লজ্জার কথা। এই অবস্থা এসে দাঁড়িয়েছে। উনি বক্তৃতা দেবার সময় বলেছেন আমরা গণতান্ত্রিক অধিকার দিয়েছি। বজেট বক্তৃতায় রাজনৈতিক বক্তব্যই সব চেয়ে বেশি। এতে উন্নয়নের বক্তৃতা যদি থাকত তাহলে আমি সমাদর গ্রহণ করে বলতাম হ্যাঁ, বাজেট দিয়েছেন।

[4-40—4-50 P. M.]

বলতাম ভালো বাজেট বক্তৃতা দিয়েছেন কিন্তু আজকে কি পেয়েছি? অত্যন্ত পরিতাপের বিষয় যে পশ্চিমবাংলার মানুষকে আরো একটা হতাশার মধ্যে রেখে দেওয়া হচ্ছে। স্যার, সরকারপক্ষকে আমি বলব, আমি বিরোধীপক্ষ থেকে যে সমস্ত কথাগুলি বলছি সেগুলি নিয়ে তাঁদের চিন্তা ভাবনা করা দরকার। ওঁদের জিজ্ঞাসা করি, ঐ যে ২১টি সংস্থা আপনারা হাতে নিয়েছেন লাভ করতে পেরেছেন কি সেগুলিতে? না, তা পারেন নি। কেন পারেন নি তার জবাব দেবেন কি? কাজেই এই অবস্থায় আপনারা যদি নতুন সংস্থা করেন তাহলে তার ভবিষ্যত কি সেটা আপনাদের ভাবা দরকার। শিল্পদ্যোগ করতে গেলে তারজন্য দরকার মিনিমাম ইনফ্রাস্ট্রাকচার, পরিবেশ এবং সুষ্ঠু আবহাওয়া। এসব আপনাদের এখানে আছে কি? 'চলছে না, চলবে না, দিতে হবে দিতে হবে নইলে গদি ছাড়তে হবে' এইসব স্লোগান দিয়ে এখানে ক্ষমতায় এসে বসেছেন এবং আজও একই স্লোগানের মাধ্যমে এগিয়ে যেতে চাইছেন। পশ্চিমবাংলার মানুষের দুর্ভাগ্য এবং এটা পরিতাপের বিষয় যে পশ্চিমবাংলার এই বামফ্রন্ট সরকার ৯টা বছর একই জায়গায় বসে থাকে পশ্চিমবাংলার অর্থনীতিকে আজ যেখানে নিয়ে গিয়েছেন তাতে এই সরকারকে বলা যায় 'ভরতুকির সরকার।' কেন্দ্র টাকা না দিলে এই সরকার খরচ করতে পারেন না। এঁদের কোনো উদ্যোগ নেই, নেই কাজ করার কোনো স্পৃহা, এদের রয়েছে কর্মবিমুখতা নেই কাজ করার কোনো মানসিকতা। এঁদের যদি কাজ করার মানসিকতা থাকত তাহলে আজকে পশ্চিমবাংলার চেহারা এই রকম হত না। পশ্চিমবাংলায় বেকার বাড়ত না, বরং কমত, বিদ্যুৎ উৎপাদন বাড়ত, প্রশাসন যন্ত্র ভালো হত। মাননীয় মুখ্যমন্ত্রীকে তাই আমি বিনয়ের সঙ্গে বলি, আপনার প্রশাসনযন্ত্র শুধু দুর্নীতিগ্রস্ত নয়, আপনার প্রশাসনযন্ত্র সম্পূর্ণ ভেঙ্গে পড়েছে, প্রশাসন বলে এখানে কিছু নেই। এই অবস্থায় যত টাকাই

বরাদ্দ করা হোক না কেন তাতে কোনো কাজই হবে না। আপনারা সেস থেকে যে টাকা পাবেন কে আদায় করবেন সেটা? সেলস ট্যাক্স থেকে যে টাকা আদায় হবার কথা সেটা ঠিক মতো আদায় হ'ত না যদি আদায় হত বরং তা দিয়ে প্রতি বছর হাজার হাজার বেকারের কর্মসংস্থান হতে পারত। কিন্তু স্যার, দুঃখের বিষয় ৯টা বছর এই সরকার একটা জায়গায় বসে কাটিয়ে দিলেন এবং তা করে পশ্চিমবাংলার অর্থনীতিকে একটা চরম বিপর্যয়ের মুখে ঠেলে দিলেন। আইনশৃঙ্খলার কথা বললেই জ্যোতিবাবু বলবেন এটা বাজেটের উপর আলোচনা, বাজেট সম্পর্কে বলুন, এসব তো নতুন মেম্বাররা বলবেন। আমি বলব, আমরা সব কিছু বলব, এটাই হচ্ছে আমাদের পুরানো মেম্বারদের প্রিভিলেজ। স্যার, পরিশেষে আমি বলব, এই বাজেট একটা কেরানির যোগ বিয়োগের হিসাবের বাজেট। এই বাজেট পরিকল্পনাহীন, অর্থহীন। একটা রাজ্যকে এগিয়ে নিয়ে যাবার জন্য যা থাকা উচিত এই সরকার তা দিতে পারেন নি। এই কথা বলে, এই বাজেটের সম্পূর্ণ বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ, বন্দেমাতরম।

**শ্রী কমল সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেট সম্বন্ধে আলোচনা করতে গিয়ে সাত্তার সাহেব যেটুকু তথ্য উপস্থিত করেছিলেন বা করতে পেরেছিলেন বাপুলী সাহেব সেখানে কাজটা সোজা করে দিয়ে একটা ভাঁড়ের বক্তৃতা উপস্থিত করলেন। তিনি যা বললেন তারমধ্যে কোনো সারবত্তা নেই কাজেই তাঁর কথার জবাব দেওয়ার তাগিদ আমার কম। সাত্তার সাহেব দুটি কথা বলেছেন—অর্থনীতি সম্পর্কে তিনি যা আলোচনা করলেন তাতে সমগ্র কংগ্রেস দল যে একটা দেউলিয়া রাজনীতি ও অর্থনীতির মধ্যে দিয়ে চলেছে সেটা তিনি সুস্পষ্ট করে দিলেন। কংগ্রেসের কাছে লক্ষ্য উদ্দেশ্য সব একাকার হয়ে গেছে এবং তাদের মধ্যে তারা কোথায় যেতে চায়, কি বলতে চায়, এই কথা তারা স্পষ্ট করে নিজেরাই জানে না। বিভিন্ন রাজ্যের সম্পর্কে যখন তারা তুলনা করেন তখন তারা এই কথা বলেন না একবার, এই ভারতবর্ষটা সব রাজ্য মিলিয়ে একটা। এর পুরো যে বাজেট, পুরো যে পরিকল্পনা, সেই পরিকল্পনা কেন্দ্র থেকে করে। আমরা যে বেকারের কথা বলি, বেকার সমস্যার সমাধানের কথা বলি, সেটা হচ্ছে যদি ভারতবর্ষের অন্যত্র না হয়, তাহলে এখানে কি করে হবে? বিহার থেকে যদি প্রতিদিন হাজার হাজার মানুষ এসে এখানকার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে তাদের নাম রেজিস্ট্রি করে এখানকার বেকার এর সংখ্যা বাড়িয়ে দেয়, তাহলে এখানকার বেকার সমস্যার সমাধান হবে কি করে? শুধু বিহার নয়, আসাম থেকে, উড়িষ্যা থেকে লক্ষ লক্ষ লোক আসছে। আমার পাশে আসানসোল থেকে নির্বাচিত প্রতিনিধি বসে আছেন, তিনি অনেকবার বলেছেন যে সেখানে রাফিয়ানস এবং অন্যরা এসে আসানসোলের সমস্ত কিছু এমন ভাবে গুলিয়ে দিচ্ছে, সেখানে খুন হচ্ছে, রাহাজানি হচ্ছে। বিহার হচ্ছে এমন একটা রাজ্য, সেখানে কংগ্রেসে কংগ্রেসে খুনোখুনি হওয়াটা একটা সাধারণ ব্যাপার। কংগ্রেসিদের নিজেদের মধ্যে ভাঙন নিজেদের মধ্যেই শুধু রাখছে না, সেটা মানুষের মধ্যেও ছড়িয়ে দিচ্ছে। সেই জন্য বহিরাগত যারা আসছে, তারা প্রধানত এই বিহারের ভেতর দিয়ে আমাদের রাজ্যে প্রবেশ করছে। ইদানিং কালে আসামে গোলমাল হচ্ছে, সেখানে কংগ্রেসিরা রয়েছে, তারা আটকে রাখতে পারছে না। আসামে বহুল পরিমাণে বেকার সংখ্যা বাড়ছে, সেখানকার মানুষ কাজ পায়না, তারা আমাদের রাজ্যে আসছে। আমাদের রাজ্যের মধ্যে জ্যোতি বাবুর যদি

কোনো দোষ হয়ে থাকে, তিনি কাউকে বলছেন না যে তুমি এই মুহূর্তে এই রাজ্য ছেড়ে চলে যাও। এই রকম কোনো আইনও তিনি করেন নি। যে কথা কংগ্রেসিরা ভাবছে, জার্মানীর মতো তারের বেড়া দিয়ে এক রাজ্য থেকে আর এক রাজ্যে যাওয়া বন্ধ করছে। এই রকম সমাধানের কথা আমাদের পার্টির পক্ষ থেকে আসেনি। বহিরাগত যারা এসেছে তাদের সমস্যা বোঝবার চেষ্টা করেছি, যতটুকু তাদের সাহায্য করা যায়, সেই চেষ্টা করেছি। এই রাজ্যে বহিরাগত যে মানুষরা রয়েছেন তারা আমাদের রাজ্যের বেকার সংখ্যাকে ক্রমশ বাড়িয়ে তুলেছে অথচ মজা দেখুন যখন সবে জ্যোতি বাবু বাজেট স্পিচ শেষ করলেন, তখনই ঐ সাত্তার সাহেব, বাপুলী সাহেব বলতে আরম্ভ করলেন, এটা তো ইলেকশনের মতো অত্যন্ত কঠিন লড়াই এরা তরিয়ে যাবে। এই যদি তাঁদের ধারণা হয়ে থাকে—আজকে দোষ খুঁজে পাচ্ছেন না বলে শুধুই সমালোচনা করলেন। কেন্দ্রের এত বিরূপ মনোভাব থাকা সত্ত্বেও এই বাজেট আমরা উপস্থিত করেছি। আমরা বলতে চেয়েছি ভারতবর্ষের কোনো কোনো রাজ্যের যে সমস্যার সমাধান করতে পারছেন না, আমরা সেই সমস্যাগুলো তুলে ধরেছি, এড়িয়ে যেতে চাইনি। আমরা জানি, আমাদের এখানে বেকার অত্যন্ত বেশি। উনি বলেছেন ৪৫ লক্ষ, আমি বলছি আরও বেশি। আমরা সকলকে এখান থেকে তাড়িয়ে আসাম, বিহার, উড়িষ্যায় যেতে বলব, তাদের ঘাড়ে বেকার চাপিয়ে দেব, তা নয়। আমরা বলছি, এই সমস্যা সমস্ত দেশের সমস্যা। সমস্ত রাজ্যের সমস্যা। এটা কেন্দ্রীয় সরকারের সমস্যা। কেন্দ্রীয় সরকারকে ওদের দায়িত্ব নিতে হবে। এই রাজ্যে কত সম্পদ আমাদের আছে, কয়লা আছে, খনির মধ্যে আছে, মাটির নিচে আছে, মাটির ওপরে আছে, সেই সম্পদ যখন আমরা বলি যথাযথ ভাবে বাঁটোয়ারা হোক তখন ওরা বাধা দেন।

[4-50–5-00 P. M.]

তাই তো ওঁদের উদ্দেশ্যে জ্যোতিবাবু বলেছিলেন, "রাজ্যটা তো আপনাদেরও, আপনারাও এই রাজ্যে বাস করেন, অতএব এই রাজ্যের মানুষের উন্নতির দিকে তাকিয়ে আপনাদেরও রাজীবের কাছে গিয়ে বলা উচিত, যাতে সে এই রাজ্যের মানুষের প্রাপ্য টাকা দেয়।" কিন্তু কৈ ওরা তো সে কথা বলেন না! কংগ্রেসি বন্ধুরা শুধু রাজনীতিই করতে জানেন, আর বাপুলীর মতো বাঁকা বাঁকা কথা বলতে জানেন। এর বেশি ওরা কিছুই জানেন না।

আমাদের রাজ্যে যে সমস্ত সম্পদগুলি আছে তার মধ্যে সব চেয়ে বড় সম্পদ হচ্ছে পাট এবং চা। অথচ এর থেকে আমাদের রাজ্যের যা পাওয়া উচিত তা আমরা মোটেই পাচ্ছি না। এই দুটি সম্পদ থেকে যে টাকা আয় হয় তার সমস্তটাই কেন্দ্র নিয়ে চলে যাচ্ছে। যদি আমাদের কিছু অন্তত দিত, তাহলে আমরা সেই টাকা রাজ্যের উন্নতির কাজে যথাযথভাবে ব্যবহার করতে পারতাম। আমরা দেখছি চট শিল্প থেকে কোটি কোটি টাকা মুনাফা হচ্ছে, অথচ সব চেয়ে দুঃখের কথা সেই মুনাফা আমাদের রাজ্যের কোনো মানুষ করছে না। এই শিল্পের মালিকানা আমাদের রাজ্যের কোনো মানুষের হাতে নেই, ভিন্ন রাজ্যের মানুষ চটকলগুলি দখল করে নিয়েছে। আগে ৪-৫টি অভারতীয় ইংরাজ এই চটকলগুলির মালিক ছিল, বর্তমানে কয়েকজন অন্য রাজ্যের মানুষ রাতারাতি এই চটকলগুলির মালিক হয়ে বসেছে। ফলে তাদের মধ্যে আমরা এই শিল্প সম্পর্কে কোনো উদ্বেগই দেখতে পাই না এ বিষয়ে আমাদের কংগ্রেসি বন্ধুদেরও কোনো উদ্বেগ আছে বলে আমাদের মনে হয় না। আমি আমাদের বিধানসভার

পাবলিক আন্ডার টেকিংস' কমিটির সদস্য হিসাবে গুজরাটে গিয়েছিলাম, সেখানে গুজরাটের মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে বিভিন্ন ব্যক্তির সঙ্গে আলোচনা করেছিলাম। ওরা আমাদের বলেছিলেন, "আমরা গুজরাটে নিয়ম করেছি মারওয়াড়ীদের এখানে ঢুকতে দেব না এবং অন্য রাজ্যের কাউকে এখানে ব্যবসা করতে দেব না। আমরা গুজরাট ইজ ফর গুজরাটীজ, এই নীতি নিয়ে চলেছি।" কিন্তু আমরা পশ্চিম বাংলার মানুষরা কখনই তা মনে করি না। আমরা নিজেদের ভারতবর্ষের মানুষ হিসাবেই মনে করি এবং অন্যান্য মানুষকেও আমাদের মতো ভারতবর্ষের মানুষ হিসাবেই মনে করি। আমরা এখানে বিভিন্ন সম্প্রদায়ের মানুষ এক সাথে বসবাস করি। এবং এই রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়েই রাজ্য পরচালনা করছি। রবীন্দ্রনাথ বলেছিলেন, "বিবিধের মাঝে দেখ মিলন মহান।" বিবিধের মধ্যেও যে ঐক্য লাভ করতে পারে তা পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার নিজেদের কাজের মধ্যে দিয়ে দেখিয়েছেন। সেটা করতে পেরেছেন বলেই আজকে কংগ্রেসি সদস্যদের এখানে গালাগাল করা ছাড়া আর কিছু বলার নেই। তাই তো আমরা যখন ভারতবর্ষের অন্যান্য রাজ্যে যাই তখন সেখানে আমাদের জন্য থরে থরে সম্মান সাজানো থাকে। তাই তো আমরা দ্ব্যর্থহীন ভাষায় বলতে চাই আমাদের রাজ্যের মানুষের উদ্দিপ্ত চেতনা সমগ্র জাতিকে অনুপ্রাণিত করুক, সমগ্র জাতির মধ্যে প্রাণের সঞ্চার হোক। সেই উদ্দেশ্য নিয়েই এখানকার ছেলেরা রাজ্যের এক প্রান্ত থেকে আর এক প্রান্ত পর্যন্ত ঐ স্টেডিয়াম থেকে যাত্রা করে ছুটে যাচ্ছে। আমরা বিশ্বাস করি ভবিষ্যতে আমাদের দেশে সুন্দর সুন্দর খেলোয়াড় তৈরি হবে, তারা খেলাধূলার মধ্য দিয়ে জাতিকে গড়ে তুলবে। তাইতো আমরা নতুন প্রজন্মের মধ্যে চেতনা ছড়িয়ে দেবার চেষ্টা করছি। সেই উদ্দেশ্য নিয়েই আমরা সমস্ত বিষয়েই সমান গুরুত্ব আরোপ করছি। অথচ আমরা দেখছি আমাদের বিরোধী বন্ধুরা শুধুমাত্র এই বাজেটের ক্ষেত্রেই নয়, সমস্ত ক্ষেত্রেই আমাদের কাজে বাধা সৃষ্টি করছেন। আমরা কিন্তু সব সময়ে ওঁদের আহ্বান জানাচ্ছি যে, আসুন অপনারাও আমাদের সঙ্গে হাত মেলান, আমাদের আজকে এগিয়ে নিয়ে চলুন। ওরা আমাদের আহ্বানে সাড়া দিচ্ছেন না। কংগ্রেস পক্ষ থেকে এ পর্যন্ত অনেকেই অনেক বাঁকা কথা বলেছেন। তবে জয়নাল সাহেব এখনো বক্তব্য রাখেননি, কিন্তু বাঁকা কথা বলতে উনিও খুব একটা কম যান না। ওঁদের ঐসব বাঁকা কথায় কিছু আসে যায় না। ওসব কথা কোনো আসল কথা নয়। আসল কথা হচ্ছে, ১৯৭১ সালে এবং তার পরবর্তী পর্যায়ে ৫-৬ বছর পশ্চিমবাংলার মানুষ কি দেখেছিল? তখনকার মুখ্যমন্ত্রী—সিদ্ধার্থ শংকর কি পরিবেশের সৃষ্টি করেছিলেন, কিভাবে রাজ্য চালিয়েছিলেন?

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, ঐ ভাবে সিদ্ধার্থ রায়, নাম করে কি কিছু বলা যায়?

**মিঃ স্পিকার :** চিফ মিনিস্টার, কথাটি বলা যাবে না কেন? উনি তো নাম করে কোনো অভিযোগ করছেন না। অতএব এতে আপত্তির কি আছে?

**শ্রী কমল সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মুখ্যমন্ত্রী বলেই উল্লেখ করছি। আমি তখনকার মুখ্যমন্ত্রীর কথা বলছি। সেই লোকটি এখনও জীবিত আছেন, যার ফল এখনও আমাদের ভোগ করতে হচ্ছে। যাইহোক, সেই ভদ্রলোক এই মঞ্চে দাঁড়িয়ে এমন

কতকগুলি কাজ করে গিয়েছিলেন যারজন্য আপনাদের পার্টির মধ্যে ভাঙন ধরেছে এবং তার রেশ এখনও চলেছে। প্রিয়, সুব্রত ঝগড়া বলে যেটা বলছেন সেটা আসলে তাদের মধ্যে ঝগড়া নয়, এটা ব্যক্তিগত ঝগড়া নয়, এই ঝগড়া হচ্ছে কতকগুলি কাজের সমস্যার সমাধানের পন্থা নিয়ে এবং কতকগুলি কাজের যোগফল নিয়ে। আজকে কংগ্রেসকে সেই পথ বদলাতে হবে। সেই পথ বদলাতে যদি না পারেন তাহলে অনেক বেশি খেসারত ভারতবর্ষকে দিতে হবে। আজকে ভারতবর্ষে ৬টি মাত্র পরিবার ব্যবসা চালিয়ে যাচ্ছেন। কি কারণ আছে? তাদের তোষামোদ করে বেড়াবার একমাত্র কারণ হচ্ছে এই চটকল মালিকরা নির্বাচনের সময়ে আপনাদের কিছু ক্যানডিডেটকে বেছে বেছে টাকা দিয়েছেন সেইজন্য তোষামোদ করছেন। এখানে বাপুলী সাহেব বললেন আমরা এই লাইনে যাই না। আপনাদের কাজের ভিতর দিয়েই তা প্রমাণ হবে। আমি একটি কথা বলতে চাই, যে কোনো সময়ে যদি আমাদের মিটিং ডাকা হয় এবং সেই মিটিংয়ে জ্যোতিবাবু যদি বক্তা হন তাহলে লক্ষ লক্ষ মানুষ সেই মিটিং-এ এসে জড়ো হয়। যে কোনো প্রান্তেই বলুন, আসামে হোক, বাংলায় হোক, উড়িষ্যাতে হোক, বিহারে হোক যে কোনো জায়গায় সেখানে মানুষের গর্জনে সমুদ্র পর্যন্ত কেঁপে উঠে। এই হচ্ছে আমাদের পার্টি। আমাদের পার্টির চেয়ে বড় আর কোনো পার্টি আছে, সে কংগ্রেসেই হোক আর যে কোনো পার্টি হোক এত বড় সমাবেশ করতে পারে? যে কোনো প্রোগ্রামে আমরা যদি জনসাধারণকে ডাকি সেই প্রোগ্রামের পিছনে লক্ষ লক্ষ মানুষ জড়ো হয়। তাই আজকে আন্তর্জাতিক ক্ষেত্রে সোশ্যালিস্ট দেশগুলি আমাদের বারবার ডাকছেন। সেই সমস্ত দেশের লোকেরা বলছেন যে দেশে বুর্জোয়া অর্থনৈতিক কাঠামো সেই কাঠামোর মধ্যে থেকে আপনারা গরিবের স্বার্থ রক্ষা করতে পারছেন, বিভিন্ন রাজনৈতিক দলের আপনারা সম্মেলন ঘটিয়েছেন, সে আর. এস. পি. হোক, ফরওয়ার্ড ব্লক হোক বা অন্য যে কোনো পার্টি হোক সকলকে একসঙ্গে আপনারা নিয়ে এসেছেন এবং একসঙ্গে নিয়ে কাজ করে যাচ্ছেন। সুতরাং এইসব কথাগুলি আজ আপনাদের ভাবতে বলছি। মানুষের প্রতি যে সম্মান বোধ সেই সম্মানবোধ আমরা দেখাতে চাই। আমরা বলছি, মানুষ তার নিজের পায়ের উপর দাঁড়িয়ে এগিয়ে যাবে—এটা আমরা গোড়া থেকেই বলেছিলাম। আমাদের যেদিন ১৩০০ কর্মীকে খুন করা হয়েছিল, রক্ত ঝরেছিল সারা শরীর দিয়ে তখন মনুমেন্ট ময়দানে মানুষের সামনে দাঁড়িয়ে জ্যোতিবাবু এইকথা ঘোষণা করেছিলেন এসব সত্ত্বেও আপনারা কখনও প্রতিশোধের দিকে যাবেন না অর্থাৎ প্রতিশোধ নেবেন না। পশ্চিমবাংলায় যাতে ঐক্য থাকে, সেই চেষ্টা করবেন। আমাদের মানুষের মধ্যে থেকে কাজ করতে হবে। আমাদের পার্টি ছিল ছোটো, একটু একটু করে বড় হয়েছে। আগে ছিল একটা বড় পার্টি যার নাম, কংগ্রেস, সেই কংগ্রেস থেকে ভালো লোকগুলিকে টানবার চেষ্টা করেছি। সুভাষবাবুর সঙ্গে সহযোগিতা করেছি, গান্ধীজীর সঙ্গে কাজ করেছি। তখনকার জাতীয় কংগ্রেসের ওয়েলিংটনে পি. সি. সি. মিটিং-এ দাঁড়িয়ে বঙ্কিম মুখার্জি যখন বক্তৃতা করতেন তখন দলমত নির্বিশেষে সমস্ত মানুষ বলতেন এর চেয়ে কৃষক সমস্যার কথা আর কেউ বোঝেন না। বাঁকুড়াতে যে সম্মেলন হয়েছিল সেই সম্মেলনের কথা আমার এখনও মনে আছে। সুভাষবাবু আমাকে ডেকে বলেছিলেন বঙ্কিমবাবুকে রাজি করাতে পারেন, তিনি কৃষক সম্মেলন সম্পর্কে যদি কিছু বলেন।

[5-00–5-10 P. M.]

তিনি কৃষক সমস্যার সমাধান সম্পর্কে কিছু বলুন। এই বিধানসভায় যখন বঙ্কিমবাবু বললেন তখন কিছু কিছু কংগ্রেসি তাঁকে ঠাট্টা, বিদ্রুপের মধ্য দিয়ে বলতে না দেওয়ার চেষ্টা করেছিলেন। তখন বিধানবাবু বলেছিলেন ওঁর পায়ের আঙুলের দিকে তাকিয়ে তোমরা কৃষক সমস্যার কথাটা বোঝার চেষ্টা কর, ঠাট্টা, বিদ্রুপ করলে কিছু বুঝতে পারবে না। কংগ্রেসিদের এই পরিণতি হয়েছে, ওরা আজকে ঈর্ষা করছেন, কারণ ঈর্ষা ছাড়া আর কিছু ওঁদের করার নেই। সেই জয়নাল আবেদিন সাহেব আজকে আর সেই জয়নাল নেই, তিনি ইতিমধ্যে ঘা খেয়েছেন নিজের পার্টির কাছে। ওঁকে বঞ্চনা করা হয়েছে, আজকে যে নেতৃত্ব পদে ওঁর থাকার কথা সে নেতৃত্ব তিনি পান নি, তা রাগটা আমাদের উপর কেন? আমরা বলছি আপনাদের নিজেদের পার্টির মধ্যে যদি ঝগড়া থাকে তাহলে সেটা মিটিয়ে নিন। নিজেদের পার্টির কাছে যদি বঞ্চিত হয়ে থাকেন সেই বঞ্চনা সেখানে তুলে ধরুন, সেখানে প্রতিকার চান। পার্টির মধ্যে যাঁরা আছেন তাঁরা আপনার বন্ধু নন। আপনি কৃষকদের সমস্যা কিছু বোঝেন, গ্রামের মধ্যে থাকেন। অন্যরা কেউ বোঝেন না, জোতদার জমিদারদের দল আজকে কংগ্রেসকে খেয়ে ফেলছে। যেমনভাবে চট এবং সুতার কল এবং ইঞ্জিনিয়ারিংয়ের মালিকরা আজকে কংগ্রেসের নেতা, উপনেতা হয়েছে তেমনি ভাবে আজকে জোতদার, জমিদাররা কংগ্রেসকে আক্রমণ করে গ্রাস করে ফেলছে, এই তো অবস্থা। এই অবস্থা থেকে কংগ্রেসকে নিজেদের দাঁড়াতে হবে, যদি দাঁড়াতে না পারেন তাহলে দেশের নেতৃত্ব করতে পারবেন না। আজকে দেশের সামনে একটাই প্রশ্ন দাঁড়িয়েছে, সেটা হচ্ছে কংগ্রেস আজকে দেশের কোনো ভাল করতে পারে না, এই সত্যটাকে স্বীকার করে নিয়ে, বুঝে নিয়ে পরবর্তী স্তরে যেতে হবে। আজকে পৃথিবীর সমস্ত সোশ্যালিস্ট দেশগুলি আস্তে আস্তে বুঝতে পারছে ভারতের মার্কসবাদী কমিউনিস্ট পার্টি একমাত্র পার্টি যারা গরিবের ভালো করবার চেষ্টা করছে। তারা বুঝতে পারছে এবং আজকে একমাত্র পার্টি হিসাবে সি. পি. এম. -কে স্বীকার করে নিচ্ছে। তখনই আপনাদের বলেছিলাম যে আমাদের স্বীকার করুন। রিয়্যালিটি জানেন না? কোনটা বাস্তব, সেই বাস্তব বলতে কি বোঝা যায়? বাস্তব হচ্ছে এই ভারতবর্ষের সাধারণ মানুষ তাঁরা একত্রিত হয়ে, সমবেত হয়ে পরিবর্তন চাইছে এবং সেই পরিবর্তন, আপনারা একটা নেতাকে বদলে আর একটা নেতা আনলেন সেই চেষ্টা করছেন, আপনারাই জানেন না যে কতবার বদলালেন। নির্বাচন করছেন না, গণতন্ত্র কি সেখানে প্রবেশ করতে পারছেন না, প্রবেশ করার বদলে বিক্ষুব্ধ আর এক দল তৈরি করছেন। সেজন্য আমি বলছি যে আমরা রাজী আছি। এখানে আমাদের দল যাঁরা এখানে বিধানসভার সদস্য হয়ে এসেছেন আমরা বলছি আপনাদের সঙ্গে এক হয়ে কাজ করার জন্য আমরা প্রস্তুত আছি। যদি দেশের এবং জনগণের স্বার্থে কোনো কাজ হয় তাহলে আমরা রাজি আছি।

(এই সময়ে শ্রী সত্যরঞ্জন বাপুলী তাঁহার আসনে কিছু মন্তব্য প্রকাশ করেন।)

বাপুলীর প্রশ্নের জবাব দিতে হবে। এমনই দুর্ভাগ্য, আমি অনেক বড় বড় নেতার সঙ্গে—গান্ধীজি, সুভাষ বাবু এঁদের সঙ্গে আমার আলোচনা বা তর্ক হয়েছে তা আজকে সত্য বাপুলীর প্রশাসনের জবাব দিতে হবে? যাইহোক, আমার শেষ কথা হল—যদি দেশের স্বার্থে আপনারা কোনো প্রস্তাব দিতে চান তাহলে নিশ্চয়ই আলোচনা করতে পারি। কিন্তু দেশের

ক্ষতি করে, মানুষের স্বার্থ বিঘ্নিত করে আপনারা দিল্লির মসনদে বসে থাকা লোকদের কোনো প্রস্তাব যদি দেন তাহলে কখনই তা গ্রহণ করব না। এই কয়টি কথা বলে এই বাজেটকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ Sir, on a point of order মিঃ স্পিকার স্যার, একটু আগে মাননীয় সদস্য শ্রী ফণীভূষণ রায় সম্বন্ধে হি হ্যাজ বিন অ্যারেস্টেড—এই কথা আপনি বলেছিলেন। It has been intimated that Shri Phani Bhushan Roy, Member of this House, has ben arrested. Sir, I invite your attention to rule 233. If the House is in Session there is a compulsion on the part of the Chair to announce it in the House. Possibly you have not properly looked into the provisions, and you have not communicated it to us. On the other hand you have contradicted the right of the Member to raise it in the House. A member has the right to know that a member has been arrested. It has been intimated to you and it is your responsibility to announce it in the House. You should have directed that it be published in the bulletin. This is the practice also-followed in the past.

**Mr. Speaker :** Dr. Abedin, you are a senior parliamentarian. I think, you have missed the last words. I do not understand how you can raise this issue. Read the last words of this rule. It says, "Provided that if the intimation of the release of a Member either on bail or by discharge on appeal is received before the House has been informed of the original arrest, the fact of his arrest, or his subsequent release or discharge may not be intimated to the House by the Speaker." I told you that the message has been received that he has been released on bail. But you repeatedly raised the same question. The information has been given about his release on bail. So the question does not arise. Now, I call upon Dr. Kiran Choudhuri.

**Dr. Kiran Choudhuri :** Mr. Speaker, Sir, I do not see my way to support the speech of the Hon'ble Finance Minister. I oppose it root and branch. It is a good vote catcher. But a bad budget because it militates against the principles of budgetary economics in as much as it includes the amount which should not have been included in it order to wipe out the deficit. The amount shown as surplus has been shown by adding public accounts fund which essentially is a liability of the government and not an asset.

[5-10–5-20 P. M.]

Sir, it is worse because there is no direction towards the development of the State. I find that it has been stated that corrective measures have been taken to remove the anomalies, imbalances and lacunae. It was striding the economic development of the State and the

Government had distributed 8.10 lakhs that means 8 lakhs 10,000 acres of land to the landless peasants. But this does not show the actual figure or the correct figure. It does not include 6 lakhs 50,000 acres of land which had been distributed by the Congress Government. Now if you subtract 6.5 lakh acres from the total amount shown. i.e., 10.10 lakhs, the figure comes only to 1.60 lakhs i.e., 1 lakh 60,000 acres. Sir, there is also another statement. This Government is very happy that it has been able to put in 13 lakh bargadars on record—so far as this number is concerned. But along with it there had been a considerable suffering to poor peasant proprietors., If an objective enquiry is held you will find that a considerable number of people, peasant proprietors, having a very small amount of land had lost it because the political despardoes had settled bargadars on their land. I myself had brought this issue to the Land and Land Revenue Minister on a number of cases. I do not know where the matter stands at the moment. I did it myself-you cannot deny. Perhaps it is not possible for the Land and Land Revenue Minister to enquire into every cases. If you will have an objective enquiry you will have innumerable cases where the small properties have been deprived of their Proprieties. They are prepared to till the soil by their ploughs, bought animals and the likes. But the bargas have been recorded on their land. There are so many cases like this. I would now like to know their is no mention here—that if the destribution of land have been done to the poor landless peasants what has been the quantum of additional produce from the land receipients. There is no indication in the statement about it. If you handover the land there must be some additional effort. But what is the additional benefit derived after giving the land? But there is no indication in the statement. Now Sir, one thing will have to be remembered that when you just give small portion of land to the landless, to the land poor there must be intensive fragmentation of holdings and these holdngs become uneconomic. And when these holdings become uneconomical they do not conduce to the economic growth of the country. They do not conduce to the agricultural development of the country. Nothing has been done to assess to what extent the fragmentation has been made as a result of this kind of distribution. You have said that your movement is a cooperative movement. But where is your cooperative department? It is almost defunct–cooperative department is almost defunct. It is only possible through cooperative system and if you give–I have no quarrel with the government–land to the landless people for the good use, for the benefit of the poor, I am prepared to support it. But you have not taken the correct steps, you have not motivated the people to form cooperative societies so that they can put the land to the best use

possible. The Land Cooperative Bank is full of mis-management. You cannot deny this. There can be no denial of the facts and facts cannot be changed by quoting striptures.

Now, I come to the large scale and medium scale industries. There is a little lamentation. In this case the Government of India did not respond to the appeal of the West Bengal Government. Assuming that the Government did not do it why did the Left Front Government take nine years to enter into the joint sector? Does it require nine Years ? No, why should it be? If the Central Government did not agree, why did you not do it long back. Why did you not enter into joint economy, mixed economy long before? You have decided not to do it and now what is the need for this conversion? If you could do this earlier, you could develop the country, you could change the picture of the state. You cannot deny it. What is your explanation to the people of West Bengal for this failure?

Now, I come to the registered unemployed scheme. The whole scheme has become a victim of that. The corruption starts with the registration authority. People go there, manipulate the dates and people who genuinely get themselves registered earlier, their names are not considered–people by manipulation get their names pushed up earlier. Then you get the middleman to process the whole system. Now, you have decided to give about rupees twenty five thousand to the unemployed youth through the commercial Banks. But in practice they are given only ten to fifteen thousand rupees. The people who get the money do not come back again to the Bank. I think the government should appoint a monitoring cell to monitor the whole scheme to find out who is taking the money. I find that one thousand people have been processessed and five thousand people are on the pipe line. If that is the case, let there be a monitoring cell who will look after the whole scheme as to who are taking the money how the money is being spent so that the money cannot be misspent, so that the money can go to the benefit of the society. You can spend twenty five thousand rupees and the people who get it believe that it is a gift of the God and they finish it up.

Now, I come to small scale units. Compared to 1984-85 when there were 12,781 new small scale industrial units in West Bengal, in 1985-86. The number suddenly and miraculously shot up to thirty three thousand. But it does not say many units have been closed. Many of these untis have been closed due to labour trouble or due to lock out. So the total number is plus and minus. There is no benefit, yes it is

a total Zero. It is, of course, heartening to find that the government has established a corporation for the development of the infrustructure and they are actually developing the infrastructure facilities. Very good. But how do you develop infrastructure facilities without developing electricity, water, road system. Look at the conditions of the roads. Find one single road in West Bengal which is usable. No industry is possible unless you get good roads. If you go home by car all the joints of your body will become loose. Look at the bumps. I do not know whether the bumps are substituted by roads or roads are substituted by bumps.

[5-20–5-30 P.M.]

But what for? Only to prevent the accidents? The result is, in between two bumps, cars certainly speed up. They at a terrific speed raising the possiblity of accidents, all the more. If you take the statistics, you will find that the rates of accident have not come down. The Ministers must have experienced the difficulty while running along the roads. You rectify the bumps, if you want the accidents to come down. Today, there is no road–usable road.

(At this satge, the blue light was lit)

Mr. Speaker, Sir, you have already lighted the lamp for me but you have not made any sound.

**Mr. Speaker :** Dr. Chowdhuri, from darkness I have shown you the light.

**Dr. Kiran Chowdhury :** But, still Sir, it is darkness, as the fate of the government is also in the dark. However, I will finish my speech after one more point only. The point is on education, which is very important. The Education Department is squandering away the public money by printing pamphlets after pamphlets and all these are full fo mistakes. Can you imagine that our Minister-in-charge of Primary and Secondary Education was printing the pamphlets at the public expense and with vital mistakes? Of course, in printing, when you print the Books, there are likely to be some printing mistakes. But when a Minister prints the pamphlets to be distributed among the Ministers, among the elites, he puts in the Kothari Commission in 1962-64, and repeatedly. This is what he has done. There he has made a statement–an absolute statement–at Page 12. Let me read it.

শিক্ষার জন্য পশ্চিমবঙ্গ সরকার যত টাকা ব্যয় করে, কেন্দ্রীয় সরকার ব্যয় করে তার থেকেও কম।

It is an absolute statement. People are likely to take this as true. The Bengal spent on Education, the Government of India spends less. Rather, he should be told that the government of India's Education Budget is next to the Defence Budget in G.N.P. Education Department's statement. So, this is something which is grossly wrong, irregular and the pamphlet must not be distributed among the people.

**Mr. Speaker :** Dr. Choudhuri, if you don't give the relevant document, how the mistakes will be verified? You are saying that the government of India's Education Budget is next to its Defence Budget. The papers have to be produced. You please give the papers tomorrow.

**Dr. Zainal Abedin :** Sir, is it necessary? If anybody can challenge it, then it becomes necessary. But the Chair cannot challenge it.

**Mr. Speaker :** If anyone wants to quote something, he has to produce the relevant documents. Without that document, he cannot challenge the Budget. So, Dr. Choudhuri, please give me the relevant documents tomorrow.

**Dr. Kiran Choudhuri :** Sir, I will give you the relevant documents and thank you.

[5-30–5-40 P.M]

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী যে বাজেট উপস্থাপন করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। কয়েকদিন ধরে যে আলোচনা চলছে তাতে বিরোধী দলের সদস্যদের আলোচনা শুনলাম—বিশেষ করে সত্য বাপুলী মহাশয়ের আলোচনা। আমরা তাঁদের কাছ থেকে গঠনমূলক সমালোচনা আশা করেছিলাম যেটা বিরোধীপক্ষ হিসেবে তাঁদের দায়িত্ব ছিল। একটা সরকার যখন বাজেট পেশ করেন তখন তার মধ্যে যদি কোনো ত্রুটিবিচ্যুতি থাকে তাহলে দেশের সামগ্রিক স্বার্থে বিরোধী দলের দায়িত্ব গঠনমূলক সমালোচনা করা এবং কিছু সাজেশন দেওয়া। কিন্তু সেটা তাঁরা করেন নি। এটা ঠিক কথা যে অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাতে কংগ্রেস দলের সঙ্গে তার পার্থক্য থাকবেই। ক্ষমতা হস্তান্তরের পর থেকে কেন্দ্রের ক্ষমতা আপনাদের হাতেই আছে। কেন্দ্রীয় সরকারের মাধ্যমে ৩৮ বছরে দেশের চেহারা কি হয়েছে? এটা ঠিক কথা যে একটা পুঁজিবাদি ধনতান্ত্রিক রাষ্ট্রের মধ্যে থেকে আমরা একটা বৈপ্লবিক চিন্তাধারা নিয়ে বাজেট পেশ করব তা সম্ভব নয়। কিন্তু তবুও গরিবদের স্বার্থের দিকে লক্ষ্য রেখে আমরা বাজেট প্রণয়ন করেছি। যেমন কিছু কিছু কর ছাড় দেওয়া হয়েছে এবং এটা সাধারণ মানুষের দিকে লক্ষ্য রেখেই করা হয়েছে। আবার কিছু কিছু কর বসান হয়েছে। একটা সরকার চালাতে গেলে তাদের তহবিলে টাকা দরকার। আপনারা বেকার সমস্যার কথা বলেন, সরকারের সমস্ত জায়গায় ব্যর্থতার কথা বলেন। বেকার সমস্যা ভয়াবহ। ৩ কোটির উপর বেকার ভারতবর্ষে এবং ৪০ লক্ষ পশ্চিম বাংলায়। এত রেজিস্ট্রিকৃত এবং এছাড়া অলিখিত কত আছে তার হিসেব নেই। ভারতবর্ষের আর্থিক অবস্থার ক্ষেত্রে

কেন্দ্রে যাঁরা ক্ষমতা দখল করে আছেন তাঁরা যেসব পঞ্চ বার্ষিক পরিকল্পনা করেছেন তার ব্যর্থতাই এর মূল কারণ। যাঁরা কংগ্রেসের কথা গর্ব করে বলেন তাঁদের আমি বলব কংগ্রেসের প্রেসিডেন্ট হিসেবে ১৯৩৮ সালে যখন নেতাজী ছিলেন তখন ভারতবর্ষের ভবিষ্যত পরিকল্পনা রচিত হয় এবং তাঁর প্রেসিডেন্সিতে ছিলেন জহরলাল। তার মধ্যে ছিল ভারতবর্ষ স্বাধীন হবার পর ৩টি জিনিস আগে দেখা উচিত—দারিদ্র, বেকারি এবং শিক্ষা। আমি প্রশ্ন করি ভারতবর্ষ স্বাধীন হবার পর এই ৩টির মধ্যে কোনো একটির সমাধান আপনারা করতে পেরেছেন? আপনারা করতে পারবেন না। কারণ আপনারা কাদের দিকে লক্ষ্য রেখে পরিকল্পনা রচনা করেন তা আমরা জানি। পরিকল্পনাগুলি রচনা করেন মুষ্টিমেয় ধনিক গোষ্ঠীর স্বার্থে এবং তাদের মুনাফা বাড়াবার চেষ্টা করছেন। আজকে যদি হিসাব নেওয়া যায় তাহলে দেখা যাবে ১৯৬০।১৯৬১।১৯৮৩।১৯৮৪ সালে ৫১টি বৃহত্তর কোম্পানির সম্পত্তির মোট মূল্য ১৯৬০ সালে ছিল ৯৯৯.৫ কোটি টাকা সেটা ১৯৮৪ সালে বেড়ে হল ১১ হাজার ৩৮২.০০ কোটি টাকা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সেই কথাটাই ওঁদের কাছে বলতে চাই। আপনারা সমালোচনা করছেন, আমাদের এখানে অনেক কথা অর্থমন্ত্রী মহাশয় বলেছেন—উদ্বাস্তু সমস্যার কথা বলেছেন, ভূমি সংস্কারের কথা বলেছেন, বেকারির কথা বলেছেন। কিন্তু দীর্ঘদিন ধরে আপনারা যে পরিকল্পনা রচনা করেছেন সেই পরিকল্পনা কাদের স্বার্থে রচনা করেছেন? আপনারা বলছেন দেশের স্বার্থে আপনারা খরচ করেছেন, তাহলে আজকে গরিব আরো গরিব হয়ে গেছে, ধনী আরে ধনী হয়ে গেছে কেন? ১৯৬৩-৬৪ সালে টাটার সম্পদ ছিল ৩৭৫ কোটি টাকা, ১৯৮৪ সালে সেটা হয়েছে ২ হাজার ৪৪৯.৩ কোটি টাকা। আর বিড়লার সম্পদ কত বেড়েছে—বিড়লার সম্পদ বেড়েছে ২৮২.৯ কোটি থেকে ২ হাজার ৫৫১.৬ কোটি টাকায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানেই হচ্ছে আমাদের সঙ্গে কংগ্রেসি সরকার বলুন আর কংগ্রেস দল বলুন তাদের দৃষ্টিভঙ্গির মৌলিক পার্থক্য। আমরা যে দৃষ্টিভঙ্গি নিয়ে চলি সেটা হচ্ছে সাধারণ মানুষের স্বার্থে বাজেট রচনা করতে চাই, দেশকে পরিচালনা করতে চাই তাদের স্বার্থে, শুধু গরিবকে আরো গরিব করে দেওয়া, ধনীকে আরো ধনী করে দেওয়া আমাদের দৃষ্টিভঙ্গি নয়। কই একবারও তো বললেন না স্বাধীনতার ৩৮ বছর পরে দরিদ্রদের সংখ্যা কত? আজকে দেশে শতকরা ৭০ ভাগ মানুষ দরিদ্র। এই স্বাধীন ভারতবর্ষে আজও আমরা দেখতে পাই মানুষ না খেয়ে পথে পথে ঘুরছে, মানুষ তার সন্তানকে বিক্রি করছে, মেয়ে তার দেহ বিক্রি করে জীবিকা অর্জন করছে। এইতো গোটা স্বাধীন ভারতবর্ষের অবস্থা। পরাধীন ভারতবর্ষে ইংরাজ সাম্রাজ্যবাদ শক্তি এখান থেকে ধন সম্পদ শোষণ করে নিয়ে গিয়ে তার দেশের ক্যাপিটাল বাড়িয়েছে, তার দেশকে সমৃদ্ধ করেছে। স্বাধীনতার ৩৮ বছর পরে দেশের প্রতিটি মানুষ মানুষের মর্যাদা নিয়ে বাঁচতে চেয়েছে। কিন্তু কই একবারও তো বেকারত্বের কথা ভাবলেন না? নেতাজী সুভাষচন্দ্র বসু যে সমস্যাগুলির কথা বলেছিলেন এটা হচ্ছে ভারতবর্ষের সবচেয়ে বড় সমস্যা—শিক্ষা, বেকারি এবং দারিদ্র। আমরা জিজ্ঞাসা করি শিক্ষার ক্ষেত্রে স্বাধীনতার ৩৮ বছর পরে কি উন্নতি হয়েছে? আমাদের শতকরা ৭০ ভাগ মানুষ এখনও নিরক্ষর রয়েছে, তাদের নিরক্ষরতা আপনারা দূর করতে পারেন নি। আমরা জানি আপনারা পারবেন না, আপনারা চান না আমাদের দেশের সাধারণ মানুষ, গরিব মানুষ গ্রাম বাংলায় যারা সারাদিন মাঠে মাথার ঘাম পায়ে ফেলে ফসল উৎপাদন করে ভারতবর্ষের মানুষকে বাঁচিয়ে রাখার চেষ্টা করে, শহরের মানুষকে বাঁচিয়ে রাখার চেষ্টা করে তাদের কাছে

শিক্ষার আলো পৌছে দিতে। শিক্ষা হচ্ছে চোখের আলো, শিক্ষা দেয় তার চোখকে ফুটিয়ে, সেই শিক্ষার জোরে মানুষ বুঝতে পারে কে তাদের শোষণ করছে, বিপথে পরিচালিত করছে, তাই আপনারা সুকৌশলে সুনিপুনভাবে ৩৮ বছর ধরে শিক্ষার আলো গ্রাম বাংলার সাধারণ মানুষের চোখ থেকে কেড়ে নিয়ে অন্ধকারে নিক্ষেপ করেছেন। আপনারা টাটা, বিড়লা গোয়েঙ্কাদের মতো ধনীদের জন্য সমস্ত আইন-কানুন তৈরি করেছেন এবং সেই আইন-কানুনের মাধ্যমে পরিকল্পনাগুলি গ্রহণ করেছেন, ফলে সেই পরিকল্পনার মধ্য দিয়ে সাধারণ মানুষ দরিদ্র হয়েছে, নিষ্পেষিত হয়েছে, আর ধনীরা আরো ধনী হয়েছে। গোটা ভারতবর্ষে কংগ্রেস সরকার নিয়ন্ত্রিত শাসন ব্যবস্থার মধ্যে একটা অঙ্গরাজ্য পশ্চিমবঙ্গ যেখানে বামফ্রন্ট সরকার আছে সেই অঙ্গরাজ্যে আমরা নিশ্চয়ই বৈপ্লবিক বাজেট পেশ করতে পারি না। আপনারা ঠাট্টা করে বলেছিলেন এটা একটা স্টান্ট বাজেট। দীর্ঘ ৩৮ বছর ধরে কংগ্রেস সরকার ভারতবর্ষে আছে, আপনারাই স্টান্ট দিয়ে এসেছেন গরিবি হঠাবেন, মানুষকে সুখ-সমৃদ্ধির দিকে এগিয়ে দেবেন বলে। দারিদ্রতা আজকে কোনো সীমায় নিয়ে গেছেন, কত বেকার সমস্যার সমাধান করেছেন পশ্চিমবঙ্গের মানুষ সেটা জানে। ব্রিটিশ যেভাবে পশ্চিমবঙ্গকে শোষণ করে এখান থেকে সম্পদ নিয়ে গেছে আমি মনে করি কংগ্রেসিরাও ঠিক একইভাবে পশ্চিমবঙ্গের পাট চাষী, চা-শিল্প থেকে সম্পদ শোষণ করে নিয়ে গিয়ে গোটা ভারতবর্ষকে সমৃদ্ধ করতে চাইছে এবং সেই শোষণের মধ্য দিয়ে পশ্চিমবঙ্গের মানুষকে ধ্বংসের পথে ঠেলে দিয়েছে।

[5-40–5-50 P. M.]

দ্বিজাতিক নীতির মাধ্যমে ভারতবর্ষকে যে দ্বিধা বিভক্ত করা হল এবং তার জন্য যে উদ্বাস্তু সমস্যার সৃষ্টি হল, পাকিস্তান থেকে যেসব উদ্বাস্তুরা এই ভারতবর্ষে এলো আর এই কংগ্রেস সরকার সেই উদ্বাস্তুদের সম্পর্কে পশ্চিমবাংলার প্রতি যে নীতি গ্রহণ করলেন এবং যেভাবে তাদের উপেক্ষিত করলেন তাতে আজও আমাদের সেই সমস্যা ঘাড়ে চেপে রয়েছে। পশ্চিমবাংলার মানুষ আজও তার জন্য জর্জরিত। এই দ্বিজাতি তত্বকে স্বীকার করতে গিয়ে ভারতবর্ষের ভেতর যে লক্ষ লক্ষ মানুষ আশ্রয় নিল তখন এই পশ্চিম বাংলাতেও লক্ষ লক্ষ মানুষ আশ্রয় নিয়েছিল। তাদের পুনর্বাসনের দায়িত্ব ছিল কেন্দ্রীয় সরকারের। কিন্তু পাঞ্জাবে যেভাবে তারা এই সমস্যার সমাধান করল পশ্চিমবাংলায় সেইভাবে করল না। এখন সেই সমস্যা আমাদের উপর এসে পড়েছে। আর একটা কথা বলি আজকে আমাদের অবস্থা খুবই সংকটময়। এই অবস্থার মধ্যে বেকারি হচ্ছে সবচেয়ে ভয়ঙ্কর। যেভাবে যুবশক্তিকে নিয়ে ছিনিমিনি খেলা করছে কেন্দ্রীয় সরকার তাতে ভারতবর্ষ আরও একটা ভয়ঙ্কর অবস্থার মধ্যে এসে পড়বে। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আনন্দমোহন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থ মন্ত্রী ১৯৮৬-৮৭ সালের যে ব্যয় বরাদ্দের প্রস্তাব উত্থাপন করেছেন, তার উপর আজকে দুদিন ধরে বিতর্কে অংশ গ্রহণ করেছেন অনেক মাননীয় সদস্য। সরকারি পক্ষে যাঁরা আছেন মাননীয় সদস্যরা তাঁরা অনেকে অনেক কথা বলেছেন। কেউ কেউ বলেছেন এই বাজেট গণমুখী, আবার কেউ কেউ এই বাজেটের মধ্য দিয়ে পশ্চিমবাংলার ৭ কোটি মানুষের একটা অর্থনৈতিক মুক্তির পথ খুঁজে পেয়েছেন। বিরোধী দলের সদস্য হিসাবে আমি একটু মন্তব্য করি যে এই বাজেট হচ্ছে একটা অভিনব বাজেট। এক কথা বলতে গেলে বলতে হয় একই

অঙ্গে এত রূপ। এই বাজেটের রূপ করলে আমরা দেখতে পাব এটা একটা উদ্বৃত বাজেট নয়, এই বাজেট হচ্ছে একটা ঘাটতি বাজেট। মুখ্যমন্ত্রী মহাশয় নিজে স্বীকার করেছেন এই সভা কক্ষে দাঁড়িয়ে যে যদিও এই বাজেট উদ্বৃত্ত বাজেট কি বছরের শেষে এই বাজেট উদ্বৃত্ত থাকবে না। মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থ মন্ত্রী নিজে পরস্পর বিরোধী কথা বলেছেন। আমরা জানি ৫০ কোটি টাকা উদ্বৃত্ত দেখানো হয়েছে—তার মধ্যে ২৭ কোটি টাকা হচ্ছে আমানতের টাকা। এই আমানতকে আয় হিসাবে গণ্য করা হয়েছে। এখানে অনেক অর্থনীতিবিদ আছেন। তাঁরা নিশ্চয় বলবেন যে আমানত কখনও আয় হিসাবে গণ্য হতে পারে না। এই আমানতকে বিনিয়োগ করে সুদ হিসাবে যেটা হবে, সেটা আয় হতে পারে—আমানত আয় হতে পারে না। আর মুখ্যমন্ত্রী নিজেই প্রকারান্তরে স্বীকার করেছেন ঘাটতি বাজেট। আজকে একটা জাতীয় কেন্দ্রীয় বাজেট পেশ করা হয়েছে। তার বিতর্ক হয়েছে এবং সেটা গৃহীত'ও হয়েছে। জাতীয় অর্তনীতির কথা চিন্তা করে জাতীয় বাজেটে দ্ব্যর্থহীন কণ্ঠে বলা হয়েছে এই বাজেটে ৩৬০০ কোটি টাকা ঘাটতি আছে ওখানে হাইড অ্যান্ড সিক পলিসি নেই। অনেকে অনেক রকম সমালোচনা করছেন। কেউ বলছেন ৩৬০০ কোটি টাকার জাতীয় ঘাটতি বাজেট। আবার কেউ কেউ বলছেন ডিভ্যালুয়েশন করতে হবে, মুদ্রাস্ফীতি হবে, জিনিসের দাম বাড়বে। কেউ কেউ মন্তব্য করছেন জাতীয় জীবনে উন্নয়নের ক্ষেত্রে হয়ত বিদেশি ঋণের উপর আমাদের নির্ভর করতে হবে। নানাভাবে এর নানা সমালোচনা হচ্ছে। একটা গণতান্ত্রিক কাঠামোয় ৭৭ কোটি মানুষের সামনে ৩৬০০ কোটি টাকার ঘাটতি বাজেট উপস্থাপন করা যায়। কিন্তু এই রাজ্যের ৭ কোটি মানুষের প্রতি যত দরদই থাকুক না কেন, আসলে যে ঘাটতি বাজেট সেই ঘাটতি বাজেট সভাকক্ষে কেন স্পষ্ট করা হয়নি? আপনাদের কাছ থেকে বিগত ৯ বছর ধরে আমরা শুনে আসছি, 'আমাদের সীমিত ক্ষমতা, সীমিত সম্পদ।' এই যেখানে অবস্থা সেখানে কি ভাবে উদ্বৃত্ত বাজেট হতে পারে? ব্যক্তিগত জীবন নিয়ে আলোচনা করলে দেখতে পাই, আমি যদি দিন আনি দিন খাই তাহলে আমার সংসারে কোনো উদ্বৃত্ত বাড়তি কিছু পয়সা থাকে না। আজকে এই যদি অবস্থা হয় তাহলে কি করে উদ্বৃত্ত বাজেট এখানে উত্থাপন করে দিলেন? আমরা জানি এই বাজেটকে সম্মুখে রেখে অনেকে ভাবছেন তারা পশ্চিমবাংলার নব রূপকার। আমি একটি প্রশ্ন আপনাদের কাছে রাখছি। বিগত বছরে যে বাজেট বরাদ্দ হয়েছিল ২৬৭ কোটি টাকা, আপনারা নিশ্চয় স্বীকার করবেন এর মধ্যে ১০০ কোটি টাকা খরচ করা সম্ভব হয়নি। অর্থাৎ সমগ্র বরাদ্দের এক তৃতীয়াংশ টাকা খরচ হয়নি। সরকার যদি এই এক তৃতীয়াংশ টাকা খরচ করতে না পারেন তাহলে আমরা কোনো আশা ভরসায় বলব এই সরকার অর্থনীতির ক্ষেত্রে ধীরে ধীরে সম্মুখের দিকে এগিয়ে চলেছেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থনৈতিক সমীক্ষায় আমরা দেখতে পাচ্ছি, সরকার পরিষ্কার ভাবে বলেছেন বিগত ১০ বছরে এই রাজ্যে ৩২৪ টি নতুন শিল্পোদ্যোগ স্থাপিত হয়েছে। অর্থনৈতিক সমীক্ষায় আমরা আরো দেখছি, আমাদের এই পশ্চিমবঙ্গে যত শ্রমিক সংখ্যা আছে তার থেকে ১৫ হাজার শ্রমিক কমে গেছে। রাজ্যের শিল্প যদি তরান্বিত হয়, শিল্পের অগ্রগতি যদি অব্যাহত থাকে তাহলে কোনো অঙ্ক শাস্ত্র বলে যে, সেই রাজ্যের ১৫ হাজার শ্রমিক কমে যায়? এখানে যৌথ উদ্যোগের কথা বলেছেন খুব বড়াই করে, ইংরাজিতে যাকে বলে জয়েন্ট ভেঞ্চার। মাননীয়া সদস্যা অপরাজিতা গোপ্পীর বক্তব্য শুনছিলাম। তিনি দেশ সম্বন্ধে চিন্তা করেন। তিনি ভারতবর্ষের সংকটের কথা উপলব্ধি করতে পেরেছেন। তিনি ১৭৫৭ সালের

ইস্ট ইন্ডিয়া কোম্পানির কথা, ইংরাজদের কথা উল্লেখ করেছেন। এই যৌথ উদ্যোগ সম্বন্ধে আমার একটি কথা বলতে খুব ইচ্ছা হচ্ছে যে, এর শতকরা ৯০ ভাগ মূলধন সরকার সরবরাহ করবেন, আর ১০ ভাগ মূলধন যৌথ উদ্যোগের শরিকরা সরবরাহ করবেন। যৌথ উদ্যোগ বলব কাকে? বিনিয়োগ যেখানে আধা-আধি হবে, সেখানেই হবে যৌথ উদ্যোগ। সরকার তার ইন্ডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার অর্থাৎ জল, বিদ্যুৎ, মূলধন, পরিবহন, রাস্তা ইত্যাদি এই সমস্ত নিয়ে একটা উদ্যোগের ৯০ ভাগ বিনিয়োগ করবেন, আর বাকি ১০ ভাগ বিনিয়োগ করবেন সেই যৌথ উদ্যোগের যারা শরিক হবেন। আপনারা বলছেন সর্বহারার প্রতিনিধি। সারা পশ্চিমবঙ্গের শতকরা ৫৫ জন মানুষ দারিদ্র সীমার নিচে রয়েছে। সেই মানুষ যৌথ উদ্যোগের সুযোগ নিতে পারবে বলে আমি বিশ্বাস করি না, আপনারা যদি বিশ্বাস করেন আলাদা কথা। সাধারণ মানুষ এর সুযোগ নিতে পারবে না। সুযোগ নেবে কারা? পুঁজিপতিরা। কোনো পুঁজিপতি? আমাদের দেশের পুঁজিপতি নয়, বিদেশি পুঁজিপতির সঙ্গে মাল্টিন্যাশনাল এবং তারা ১০ ভাগ সেখানে বিনিয়োগ করবেন, আর শতকরা ৯০ ভাগ সরকার বিনিয়োগ করবেন। আমাকে টন্ট করতে পারেন, আমার বিরোধিতা করতে পারেন, কিন্তু তবুও আমি দাঁড়িয়ে বলব এই ব্যবস্থার মধ্য দিয়ে একটা নতুন পুঁজিবাদী কাঠামো, একটা নতুন প্রজন্ম জন্ম নেবে।

[5-50–6-00 P.M]

আমি শ্রীমতী অপরাজিতা গোপ্পী মহোদয়ার কথার উত্তরে বলতে চাই যে তিনি ইংরাজ আমলের যে ইস্ট ইন্ডিয়া কোম্পানির কথা বলছিলেন সেই ইস্ট ইন্ডিয়া কোম্পানির সঙ্গে মাল্টি ন্যাশনাল কোম্পানির কি পার্থক্য সেটা যদি সরকার পক্ষের কোনো মাননীয় সদস্য পরবর্তীকালে বক্তৃতা দেবার সময় আমাকে বুঝিয়ে দেন তাহলে ভালো হয়। আমি তো মনে করি ইস্ট ইন্ডিয়া কোম্পানি এবং মাল্টি ন্যাশনাল কোম্পানির চরিত্র এক, তারমধ্যে কোনো পার্থক্য নেই। সেখানে আছে শুধু কয়েক শতাব্দির ব্যবধান—ইস্ট ইন্ডিয়া কোম্পানি ১৭৫৭ সালের আর মাল্টিন্যাশনাল কোম্পানি বর্তমান কালের। তারপর স্যার, বেকার সমস্যা সম্বন্ধে কয়েকটি কথা বলছি। বেকার সমস্যা সম্বন্ধে আপনারাও জানেন, এই সমস্যা আপনারাও উপলব্ধি করতে পারছেন, আমরাও জানি, আমরাও উপলব্ধি করতে পারছি। বেকার সমস্যা শুধু এই রাজ্যেরই সমস্যা নয়, এটা জাতীয় সমস্যা। যারাই সরকারে থাকুন তাদের এই বেকারদের উপেক্ষা করলে চলবে না। স্যার, যারা বেকার, যারা আত্মবিশ্বাস ও আত্মপ্রত্যয় হারিয়েছেন সেই বেকার যুবকরাই কিন্তু একদিন সমাজব্যবস্থার অবক্ষয়কে তরান্বিত করবেন—এ শিক্ষা আজ আমাদের সকলকে নিতে হবে। ৪০ লক্ষ বেকারের কথা বলা হয়েছে, বেসরকারিভাবে এই সংখ্যাটা আরো বেশি। সেদিন এসপ্লানেড ইস্টে বেকারদের একটা মিছিল এসেছিল, আপনারা সরকারে আছেন, আপনাদের কোনো মানুষ সেদিন তাদের কাছে গিয়ে তাদের বক্তব্য শোনেন নি। খবরের কাগজে দেখলাম, কোনো দল নয়, সেখানে সমস্ত বেকাররা এক হবার চেষ্টা করছেন। স্যার, এ ক্ষেত্রে সরকার পক্ষের কাছে আমার আবেদন, আপনারা সরকারে আছেন, আপনারা বেকারদের ক্ষেত্রে যে একটা বয়স সীমা নির্ধারণ করেছেন—৩০ না ৩৫ বছর—সেই বয়স সীমাটা নির্ধারণ করবেন না। তাদের যদি নিশ্চিত কাজের গ্যারান্টি দিতে পারেন সে ক্ষেত্রে বয়স সীমা নির্ধারণ করতে পারেন কিন্তু সেই কর্মসংস্থানের নিশ্চয়তা

যখন নেই তখন এটা লুসিড রাখুন, খোলা রাখুন এবং আইনটা সংশোধনের চেষ্টা করুন স্যার, আপনি জানেন গ্রামীণ বেকারের সংখ্যাও অনেক। বিশেষ করে সেখানে দুর্বল শ্রেণী—আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের মানুষের মধ্যে অনেক বেকার। তাদের কথা আপনারাও ভাবেন, আমরা ভাবি। তাদের মধ্যে আপনাদের নির্বাচক মন্ডলী আছেন, আপনারা তাদের কাছে যান, আপনারা জানেন, আজও তার অশিক্ষার মধ্যে দিন কাটাচ্ছে। সকলের সমবেত প্রচেষ্টায় কিছু লোকের হয়ত শিক্ষার ব্যবস্থা হয়েছে কিন্তু তাদের মধ্যে পর্বত প্রমাণ বেকার স্যার, এই দুর্বল শ্রেণীর জন্য চাকরিতে সংরক্ষণের ব্যাপারে ১৯৭৬ সাল থেকে একটি আইন আছে। সেই আইন কিন্তু বিভিন্ন দপ্তরের মন্ত্রী, এমনকি মাননীয় মুখ্যমন্ত্রীর দপ্তরের পর্যন্ত লঙ্ঘিত হচ্ছে, কার্যকর হচ্ছে না। প্রমোশনের ক্ষেত্রে সেখানে রোস্টার সিস্টেম মেনটেন করে প্রমোশন দেওয়া হচ্ছে না। স্যার, সমাজের অপরাধ প্রবণতাকে যদি আমরা রুখতে চাই তাহলে শুধু পুলিশ খাতে ৩-৪ কোটি টাকা বৃদ্ধি করলেই চলবে না, এইসব সমস্যার দিকেও নজর দিতে হবে। দিকে দিকে যে সমস্ত গুরুতর অপরাধ সংগঠিত হচ্ছে সেই সমস্ত গুরুতর অপরাধ—চুরি, ডাকাতি, খুন কেন হচ্ছে তাও দেখা দরকার। স্যার, আমি দায়িত্ব নিয়ে বলছি কিছু কিছু বেকার তারা আজকে দিশেহারা হয়ে পড়েছেন এবং কোথাও কোথাও তারা পেশাদার খুনী হিসাবে কাজ করছে। স্যার, এটা কংগ্রেস, কমিউনিস্টের ব্যাপার নয়, আমরা দেখছি তারা এই সমস্ত অপরাধ করে ক্ষমতাসীন দলের আশ্রয়পুষ্ট হতে চাইছেন যাতে করে অপরাধ করার পর তারা অব্যাহতি পেতে পারে। তাই আমি মনে করি এই বেকার সমস্যাকে রাজনৈতিক দলাদলির উর্ধে রেখে এর সমাধানকে প্রাধান্য দেওয়া উচিত। এবারে আমি কৃষির কথায় আসি। ভারতবর্ষের অন্যান্য অঞ্চলের তুলনায় বিশেষ করে পূর্ব ভারতে কৃষির একর প্রতি ক্রমহ্রাসমান উৎপাদন, যাকে বলে ল অব ডিমিনিসিং রিটার্ন সেটা এখানে অপারেট করছে। তার অবশ্য অনেক কারণ আছে। বিদ্যুতের কথা এই প্রসঙ্গে বলতে পারি মাননীয় রাজ্যপালের ভাষণেও দেখেছি, বাজেটেও দেখছি, বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধির প্রচেষ্টা এর ভেতরে নেই। আজ বিদ্যুৎ শুধু শিল্পেই লাগে না, কৃষিতেও বিদ্যুৎ লাগে। কৃষি যে মর্ডানাইজেশন কমার্সিয়ালাইজেশনের দিকে চলছে সেখানে কৃষিতে বিদ্যুতের দরকার কৃষির সামগ্রিক উন্নয়নের জন্য। আমরা দেখেছি ঝাড়গ্রামের মতো জায়গায়, আজকে সুন্দরবনের নোনা ঘেড়ি এলাকা—আজকে আমরা দেখেছি বীরভূমের সেই কাঁকর লাল মাটি, সেখানে বহু জমি পড়ে রয়েছে। কিন্তু সেই সমস্ত চাষ অনুপযোগী জমিকে চাষোপযোগী করে তোলার মতো কোনো প্রচেষ্টা এই সরকারের তরফ থেকে আমরা দেখতে পাইনি। আজকে এটা পরিতাপের বিষয়, কৃষি ক্ষেত্রে যে মূলধন, কৃষিক্ষেত্রে যে লগ্নি, কৃষিক্ষেত্রে যে বিনিয়োগ, সেই বিনিয়োগ ব্যবস্থা আজকে হয়নি। আপনারা হয়ত বলবেন সীমিত সম্পদের কথা, সেই কৃষিক্ষেত্রে বিনিয়োগের ব্যবস্থা অত্যন্ত প্রয়োজনের তুলনায় অপ্রতুল। আজকে কো-অপারেটিভে সমস্ত সোসাইটিগুলো আছে, যে কথা আমাদের দলের বলছি, তাঁকে সমর্থন করে আমি এই কথা বলছি, আজকে একটা গ্রামের কৃষককে তিন হাজার টাকা ম্যাকসিমাম লোন দেওয়া হচ্ছে এবং সেই তিন হাজার টাকা লোনে তাদের কৃষি ক্ষেত্রে স্বয়ং সম্পূর্ণতা লাভের কোনো সুযোগ সেখানে নেই। একটা পরিবারকে তিন হাজার টাকা লোন দিলে তাদের যে প্রোডাকশন কস্ট, তার উৎপাদন ব্যয়ে সেই টাকাটা খরচ হয়ে যাচ্ছে। যার ফলে কৃষি ক্ষেত্র থেকে তার যে প্রফিটেবল রিটার্ন আসা দরকার, সেই রিটার্ন পর্যন্ত সে কখনও পাচ্ছে না। আপনারা গ্রামে থাকেন, নিশ্চয়ই

আপনারা অস্বীকার করবেন না, আপনি গ্রামে চলুন গ্রামের কি অবস্থা, গ্রামের যে সমস্ত দরিদ্র কৃষক, যারা মার্জিনাল ফার্মার, যারা স্মল ফার্মার, আমি প্রগেসিভ ফার্মারদের কথা বলছি না, তাদের নিজস্ব মূলধন যথেষ্ট আছে, আজকে অল্প পয়সা কথায় কথায় কো-অপারেটিভের কাছ থেকে ঋণ গ্রহণ করেছে, কথায় কথায় খরা, কথায় কথায় বন্যা, কথায় কথায় অজন্মা, আজকে তাদের উৎপাদন ভালো হয়নি—গ্রামের কো-অপারেটিভের ঋণ আদায় করার জন্য যে ভাবে কৃষকদের উপর উৎপীড়ন, নিপীড়ন চলছে, আমরা জানি চিরস্থায়ী বন্দোবস্ত, সেই জমিদারি প্রথা, জমিদাররাও কোনোদিন এই রকম ভাবে অত্যাচার করেননি। আজকে সেদিক দিয়ে লক্ষ্য রেখে কৃষিকে তরান্বিত করার কোনো প্রতিশ্রুতি এর ভেতর দেখছি না। পরিশেষে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা আর একটা কথা বলতে পারি, কৃষি শুধু গতানুগতিক নয়, আজকে শুধু ভারতবর্ষে নয়, সমস্ত এশিয়া মহাদেশের মধ্যে আজকে কল্যাণী বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় শ্রেষ্ঠ। আজকে আপনারা তার দেখাশোনা করছেন, আপনারা দায়িত্বে আছেন, আমি সেই জেলার মানুষ হয়ে মনে করি, আজকে সেটা একটা রাজনীতির আখড়ায় পরিণত হয়েছে। আজকে বাজেট প্রস্তাবনার ভেতর কৃষি প্রযুক্তির কোনো কথা এখানে উল্লেখ করা হয়নি। কোনো এগ্রিকালচারাল টেকনলজিক্যাল ডেভেলপমেন্টের দিকদর্শন আমরা পাচ্ছি না। কাজে কাজেই যে বাজেট এখানে উত্থাপন করা হয়েছে, এটা একটা কারচুপি, নতুন করে এবার দেখছি বাজেটের মধ্যে কারচুপি। এই জিনিস কখনও চলতে পারে না। সাত কোটি মানুষের অর্থনৈতিক প্রগতির কথা চিন্তা করে নিশ্চয়ই এটা বিবেচনা করা উচিত। আপনারা সেই ভাবে বিবেচনা করেন নি। এই বলে বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট এই সভায় উপস্থিত করেছেন, আমি তাকে সমর্থন করে সংক্ষেপে কয়েকটি কথা বলতে চাই। গত কয়েকদিন ধরে বিরোধী পক্ষের সদস্যরা এই বাজেটকে বিরোধিতা করে নানা কথাবার্তা বলে চলেছেন। কিন্তু প্রথম দিন থেকে মূল সুরটা তাদের মধ্যে দিয়ে ভেসে উঠেছে। বলেছেন একটা কথা যে এই বাজেটকে নির্বাচনী বাজেট বলা যেতে পারে। যদিও তাঁরা এখানে দাঁড়িয়ে বা এখানে বক্তৃতার মধ্য দিয়ে সমর্থন করছেন না, বিরোধিতা করছেন, কিন্তু এই বাজেট দেখে তারা ভীত। এই কারণেই তাদের সুরটার মধ্যে এই জিনিস রয়েছে, এই বাজেট এমন একটা বাজেট, যে বাজেটে আগামী নির্বাচনে ওদের বাক্সে কোনো ভোট পড়বে না। যে বাজেট সাধারণ গরিব মানুষের স্বার্থের দিকে তাকিয়ে থেকে শ্রমজীবী মানুষের কথা চিন্তা করে উপস্থিত করা হয়েছে, এই বাজেট দেখে ওরা আশংকা করেছেন, ওদের ভোটের বাক্সে কোনো ভোট পড়বে না। তাই ওরা নির্বাচনী বাজেট বলে চালিয়ে যাচ্ছেন। অর্থাৎ পরোক্ষ ভাবে ওদের সমর্থন আছে। ওরা এই বাজেটের বিরোধিতা করতে গিয়ে সমর্থনই করেছেন। আর একটা কথা, ওরা বিরোধিতা সামগ্রিক ভাবে করতে চাইছেন কি করতে চাইছেন না, সেটা পরিষ্কার ভাবে বললেই ভাল হত।

[6-00–6-10 P. M.]

কারণ আমরা বাইরে যা দেখছি, খবরের কাগজে, রেডিওতে বা অন্যান্য প্রচার মাধ্যমে, তাতে দেখছি যে, ওরা একে অপরের শুধু বিরোধিতাই করছেন না, রক্তাক্ত মারামারি দাঙ্গা

প্রকাশ্য রাস্তার ওপর সভাস্থলে করছেন। অতএব আমার মনে হচ্ছে না যে, ওরা এখানেও যৌথভাবে এই বাজেটের বিরোধিতা করছেন। কারণ ওঁদের বিভিন্ন বক্তৃতার বক্তব্যের মধ্যে দিয়েই পারস্পরিক বিরোধের ভাব ফুটে উঠেছে। তাই আমি ওঁদের বলি, আগে নিজেদের মধ্যে ঐক্য বজায় রাখবার চেষ্টা করুন এবং এই বাজেটকে সমর্থন করছেন, না এর বিরোধিতা করছেন তা পরিষ্কারভাবে বলুন। মাননীয় সদস্য সত্য বাপুলী মহাশয় সেলফ এমপ্লয়মেন্ট স্কীম সম্বন্ধে কতগুলি কথা বললেন। এই রাজ্যে যেখানে লক্ষ লক্ষ বেকার সেখানে কিছু বেকার যুবককে ২৫,০০০ টাকা পর্যন্ত ঋণ দিয়ে স্বাবলম্বী হবার সুযোগ দেওয়া হচ্ছে। অথচ উনি এই স্কীমের সমালোচনা করে বললেন, 'টাকাগুলি নিছক জলে ফেলা হচ্ছে, নিছক ভস্মে ঘি ঢালা হচ্ছে।" কিন্তু আমরা বলছি, আমাদের দেশে যেখানে লক্ষ লক্ষ বেকার, আমরা সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে থেকে তাদের উপযুক্ত কর্মসংস্থানের ব্যবস্থা করতে পারছি না, সেখানে অন্তত কিছু বেকার যুবককে নিজেদের পায়ে দাঁড়াতে সাহায্য করছি। তারা সরকারি সাহায্যের দ্বারা নিজেদের কাজ নিজেরা বুঝে নিক। অবশ্য সত্য বাপুলীদের আপত্তির কারণ আমরা বুঝি, ওঁদের চেলা—চামুন্ডা কমে যাবে যদি বেকার যুবকদের কর্মসংস্থানের ব্যবস্থা হয়ে যায়। কারণ আমরা জানি বেকার যুবকদের দারিদ্রের সুযোগ নিয়ে ওরা তাদের দিয়ে বিভিন্ন রকম দুষ্কর্ম করিয়ে নেন। এই স্কীমের মধ্যে দিয়ে যদি সে সব যুবকদের সংখ্যা কমে যায় তাহলে ওঁদের খুবই মুশকিল হয়ে যাবে। ওঁদের কয়েকজন বক্তা এখানে বলে গেছেন, "বিধবা ভাতা, বেকার ভাতা, বার্ধক্য ভাতা ইত্যাদি ভাতা দেওয়াকে আমরা সমর্থন করতে পারছি না।" অথচ আমরা দেখেছি আমাদের দেশের হাজার হাজার কৃষকের ৫০-৫৫ বছর বয়স হবার পরেই মেরুদন্ড বেঁকে যায়, তারা শক্ত সমর্থ মানুষের মতো মাঠে কাজ করতে পারে না—ওরা যাদের ঢেকনা বলেন—সেই সমস্ত কৃষকদের বামফ্রন্ট সরকার নুন্যতম একটা ভাতা দেওয়ার ব্যবস্থা করেছেন। এটাও ওঁদের কাছে গ্রহণযোগ্য হচ্ছে না। এছাড়া যে সমস্ত বিধবা মা বোনদের কেউ দেখবার নেই, অকাল বৈধব্যর ফলে যাদের কেউ দেখার থাকে না, কেউ যাদের পাশে থাকে না, সাহায্য করার কেউ থাকে না, বামফ্রন্ট সরকার তাদের জন্য কিছু ভাতার ব্যবস্থা করেছেন। আর লক্ষ লক্ষ বেকার যুবক, যাদের কিছুই করার নেই শুধু রাস্তায় রাস্তায় ঘুরে বেড়ানো ছাড়া কোনো কাজেই এমনকি যাদের চাকরির চেষ্টা করতে যাবার জন্য বাস, ট্রাম বা ট্রেন ভাড়ার পর্যন্ত কোনো সংস্থান নেই সেই সমস্ত বেকার ছেলেদের জন্য সামান্য কিছু ভাতার ব্যবস্থা বামফ্রন্ট সরকার করে দিয়েছেন। অথচ ওরা এসব কাজকে সমর্থন করতে পারছেন না। অবশ্য আমরা জানি না পারার কারণ। এই সমস্ত হাজার হাজার ছেলেকে যদি কিছু ভাতা দেওয়া না হয় এবং সেলফ্ এমপ্লয়মেন্ট স্কীমের মাধ্যমে তাদের যদি কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করে দেওয়া না হয় তাহলে আমরা জানি তারা পকেট কাটবে, চুরি করবে, গুন্ডামি করবে, ছিন্তাই করবে, ডাকাতি করবে। অবশ্য ওরা তাই চাইছেন। সেই জন্যই তো ওঁদের কাছে এই সমস্ত জিনিস গ্রহণযোগ্য হচ্ছে না। ওরা এই সব যুবকদের দিয়ে রাজ্যে বিশৃঙ্খলা সৃষ্টি করাতে চান, অরাজকতা সৃষ্টি করাতে চান। এরা যদি কর্মে নিযুক্ত হয়ে যায় তাহলে তো আর এদের দিয়ে ঐ সমস্ত কাজ করাতে পারবেন না। তাই ওরা এই সমস্ত প্রকল্পকে সমর্থন করতে পারছেন না। এছাড়া ওরা আরো দাবি করলেন যে, ওরা নাকি কংগ্রেস আমলে বহু বেকার যুবককে চাকরি দিয়েছেন। অবশ্য কথাটা আংশিক সত্য, আমি কথাটা পুরোপুরি অস্বীকার করতে পারছি না। তা সত্ত্বেও প্রশ্ন

রাখছি চাকরি কাদের দেওয়া হ'ত এবং কি ভাবে দেওয়া হ'ত? তখন কি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কোনো অস্তিত্ব ছিল? এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে ঠুটো জগন্নাথ করে রাখা হ'ত। সেখানে নাম লিখিয়ে, কার্ড করে বছরের পর বছর বেকার যুবকরা বসে থাকত, অথচ অন্য পথে অন্য যুবকদের কিছু কিছু ক্ষেত্রে চাকরি হ'ত। যাদের প্রকৃত প্রয়োজন ছিল তারা কোনো সুযোগেই পেত না। এই কংগ্রেস সরকার তখন একটা কোটা সিস্টেম করেছিলেন। এম. এল. এ. ভিত্তিক কোটা, বিভিন্ন ব্লক ভিত্তিক কোটা, বিভিন্ন এলাকা ভিত্তিক কোটা। সেই কোটার মাধ্যমে তাদের আত্মীয়স্বজন, নিজেদের ছেলেমেয়ে, ভাগ্না, ভাগ্নী, ভাইপো, ভাইঝি এবং এছাড়া অন্য উপায়ে অর্থাৎ অসদ উপায়ে চুক্তিবদ্ধ হতে পারে এই সমস্ত বেকারদের চাকরি দেবার ব্যবস্থা করেছিলেন। আজকে সেই ব্যবস্থার অবসান ঘটেছে। আজকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে সিনিয়ারিটির ভিত্তিতে চাকরির জন্য ডাকা হচ্ছে। আজকে প্রত্যেকটি ছেলে কার্ড রিনিউ করছে এবং যারাই রিনিউ করে যাচ্ছে তাদেরই অগ্রাধিকার দেওয়া হচ্ছে, তাদেরই বারবার ডাকা হচ্ছে। আজকে কোনো এম. এল. এ কিম্বা এম. পি., কোনো সরকারি ব্যক্তি বা কোনো নেতা বিশেষ করে সুপারিশ চাকরি হচ্ছে না। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে যে দুর্নীতের আড্ডা ছিল, যে দুর্নীতির আখড়া ছিল তা ভেঙে ফেলা হয়েছে। আজকে পাবলিকের সামনে সমস্ত লিস্ট তুলে ধরা হচ্ছে কাদের কোনো কোনো বছরের কার্ড ছিল, কাদের প্রায়রিটি দেওয়া দরকার এবং যাদের প্রায়রিটি দরকার তারাই চাকরি পাচ্ছে। তবে আপনাদের আমলের মতন ১৯৮৫ সালে পাশ করে ১৯৮৬ সালে চাকরি পাবে না। ১৯৬৯ সালে পাশ করা ছেলে আপনাদের আমলে ১৯৭০ সালে চাকরি পেয়েছে, ১৯৭৫ সালে পাশ করা ছেলে ১৯৭৬ সালে চাকরি পেয়েছে। এই বামফ্রন্ট সরকারের আমলে এই দৃষ্টান্ত নেই। আমাদের আমলে লক্ষ লক্ষ বিঘা খাস জমি উদ্ধার করে গরিব মানুষের মধ্যে ভূমিহীনদের মধ্যে বন্টন করা সম্ভব হয়েছে। লক্ষ লক্ষ বর্গাদারদের—যারা আপনাদের আমলে স্বীকৃত বর্গাদার বলে দেখানো ছিল না সেইসব স্বীকৃত বর্গাদাররা বর্গাদার হিসাবে আজ প্রতিষ্ঠিত হয়েছে। আমি আজ প্রশ্ন করি, এই লক্ষ লক্ষ একর খাস জমির মালিক কারা ছিলেন? এই লক্ষ লক্ষ বর্গাদারদের জমির মালিক কারা ছিলেন? এই সব জমির মালিক আপনারাই ছিলেন এবং আপনাদের বন্ধুবান্ধবরা ছিলেন। এই সব লোকেরা বেনামে জমির মালিক ছিলেন। এরাই বর্গাদারদের উচ্ছেদ করেছিলেন আর আজ তাদের বর্গাদার হিসাবে স্বীকার করা হয়েছে। এই লক্ষ লক্ষ বর্গাদারদের যেমন প্রতিষ্ঠিত করা গেছে তেমনি লক্ষ লক্ষ একর খাস জমি বিলি বন্টন করা গেছে। কিন্তু আপনারা এইসব কাজ করার পিছনে বিরোধিতা করেছেন। হাজার হাজার মিথ্যা মামলা ঝুলিয়ে দিয়েছেন। ফলে চাষীদের মধ্যে ঐ সমস্ত জমি বিলি করা যাচ্ছে না। হাজার হাজার বিঘা জমি আজকে পাট্টা দেওয়া সম্ভব হয়নি। এইসব দুষ্কর্ম যারা করেছেন তারা আপনাদের দলে আছেন। এই লক্ষ লক্ষ বর্গাদার মানুষ, ভূমিহীন মানুষ তারা আজকে স্বতস্ফূর্তভাবে বামফ্রন্ট সরকারকে সমর্থন করছেন, তারা বামফ্রন্ট সরকারের কাছে এসে তাদের মতামত জানাচ্ছেন এবং তারা আর্থিক দিক থেকে লাভবান কিছুটা হচ্ছেন। এখন এটাই হচ্ছে ওদের ঈর্ষার কারণ। আজকে ওনারা বিভিন্নভাবে গ্রামেগঞ্জে চক্রান্ত শুরু করে দিয়েছেন। সেই চক্রান্তটা কি? আমরা যেখানে নিম্নতম মজুরি পাইয়ে দেবার কথা বলেছি, গ্রামের কৃষি মজুরেরা যারা সারা বছর কাজ পায়না তাদের পঞ্চায়েতের মাধ্যমে সারা বছরের কিছুটা সময় কাজ দেওয়া হচ্ছে এবং বাকি সময়টা তারা চাষের কাজে কিম্বা ধান কাটার কাজে ব্যস্ত থাকছে। এখন

কাজের বিনিময়ে যে নিম্নতম সরকারি মজুরি দেওয়া শুরু হয়েছে—অবশ্য এটা সহজে হয়নি, আন্দোলন করে এই মজুরি আদায় করা হয়েছে। এখন এই মজুরি যাতে না দিতে হয় তারজন্য এইসব কংগ্রেসের সমর্থনপুষ্ট লোকেরা হাজার হাজার বিঘা চাষযোগ্য জমি যেখানে ধান হয়, গম হয় সেই সমস্ত জমিগুলিতে ফিশারিজ শুরু করে দিয়েছেন। এখন এই ফিশারিজ করলে সুবিধা কি হবে? তাদের সুবিধা হবে যে ১০০ বিঘা জমিতে মাত্র ৩-৪ জন পাহারাদার রাখলেই চলে যাবে। এটা করলে ক্ষেতমজুরদের আর রাখতে হয় না।

[6-10–6-20 P.M.]

কাজেই তাঁদের মজদুর আন্দোলনের কোনো প্রশ্নই নেই। ন্যুনতম মজুরি দেওয়ার কোনো প্রশ্নই থাকে না। শুধু ৩-৪ জন লোককে একটু ভরণ পোষণ করলেন এবং আর কিছু ভাড়াটিয়া গুন্ডা ঐ ফিশারি পাহারা দেবার জন্য রাখলেন। এজন্য তাঁরা অভাবনীয় চেষ্টা এবং কৌশল শুরু করেছেন। পাশাপাশি বিলে রাষ্ট্রপতি নতুন সই করেছেন। ঐ নতুন আইনের পরিপ্রেক্ষিতে আপনারা যাদের দিয়েছেন তাদের উচ্ছেদ করে কৃষক মজদুরদের আমরা প্রতিষ্ঠিত করতে সক্ষম হব, দেশের জমিগুলি অন্যভাবে আজকে যা সমর্পিত হয়েছে তা আমরা উদ্ধার করব। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন জানাচ্ছি। একটা রাজ্যের বাজেটের জন্য প্রয়োজনীয় অর্থ সংগ্রহে যদি সেই রাজ্য সরকারে পূর্ণ ক্ষমতা থাকত, তাহলে যেভাবে বাজেট রচনা করা সম্ভব হত ক্ষমতা না থাকলে বাজেট যেভাবে তৈরি করতে হয় সেভাবে তৈরি করা ছাড়া কোনো উপায় থাকে না। আমাদের পশ্চিমবঙ্গে কয়লার উৎপাদন হয়, আগে কয়লাখনিগুলি ব্যক্তিগত মালিকানায় ছিল। আমরা যদি কয়লার উৎপাদনের উপর কোনো শুল্ক বসাতে পারতাম আমাদের আয় বাড়তো আজকে কয়লাখনিগুলি জাতীয়করণ করেছেন কেন্দ্রীয় সরকার আমরা রয়্যালটি চেয়েছিলাম, কিন্তু কেন্দ্রীয় সরকার রাজি নন। পশ্চিমবঙ্গে চা উৎপাদন হয় চায়ে কোনো উৎপাদন শুল্ক আমরা বসাতে পারিনি। পশ্চিমবঙ্গে যে ব্যাঙ্ক আছে সেই ব্যাঙ্কে যাঁরা টাকা জমা দেন তাঁরা পশ্চিমবঙ্গেরই মানুষ। কিন্তু সেই ব্যাঙ্ক থেকে পশ্চিমবঙ্গের অর্থ বিনিয়োগ হবে কি না তা বলার অধিকার পশ্চিমবঙ্গ রাজ্য সরকারের নেই। সমস্তটাতেই কেন্দ্রীয় সরকার ক্রমশ সারচার্জ বাড়িয়ে সম্পদ তাঁরা গ্রহণ করেছেন। আয় বাড়ানোর রাস্তাগুলি ক্রমাগত সংকুচিত করে দিচ্ছেন। কি দাঁড়িয়েছে? আমরা দেখছি এমন একটা অর্থনীতি ভারতবর্ষে আছে যে ভারতবর্ষের অর্থনৈতিক কাঠামো বলতে ধনতান্ত্রিক কাঠামো বোঝায় এবং ব্যক্তিগত মালিকদের স্বার্থে পরিচালিত হয়। সকলেই জানেন যে ভারতবর্ষে খাদ্য মজুত, কেন্দ্রীয় ভান্ডারে ৩ কোটি টন খাদ্য মজুত আছে, আর আমাদের দেশের মানুষ না খেয়ে থাকেন অনেকে কংগ্রেস পক্ষের এক বক্তা, মাননীয় সদস্য বলে গেলেন—পশ্চিমবঙ্গের শতকরা ৫৫ ভাগ মানুষ দারিদ্র সীমার নিচে। তার মানে দুবেলা পেট ভরে খেতে পায় না। এই ৩ কোটি টন খাদ্য কি সস্তা দামে এই সমস্ত মানুষকে দেওয়ার ব্যবস্থা হবে, রাজ্য সরকারের সে সম্পর্কে কোনো এক্তিয়ার নেই। কেন্দ্রীয় সরকারও করবেন না, ব্যক্তিগত মালিকরা তো করবেনই না কেন্দ্রীয় সরকার জনগণের সরকার বলে কথিত, কংগ্রেসিরা দাবি করেন। তাঁরা এ ব্যাপারে মজুত ও রক্ষণাবেক্ষণের জন্য ৮০০ কোটি টাকা খরচা করতে পারেন, অথচ পচেও যদি

যায়, তাহলেও সাধারণ অভাবি এবং অভুক্ত মানুষকে ঐ খাদ্য দেবেন না। অবস্থাটা এই যে আজকে অর্থনৈতিক কাঠামোর ফলে রাজ্যগুলি কংগ্রেসের কেন্দ্রীয় সরকার এবং ব্যক্তিগত মালিকদের কাছে যো হুকুম হয়ে থাকলে মেন্টেনেন্সের ব্যাপারে উন্নয়নমূলক কিছু সাহায্য পেতে পারেন। আবার যদি বিরোধী সরকার হয়, তাঁদের ব্যাপারে হস্ত আদৌ প্রসারিত হয় না, হবে না। আজকে আমরা সেচের প্রতি অগ্রাধিকার দিয়েছি, বিদ্যুতের প্রতি অগ্রাধিকার দিয়েছি এবং এক্ষেত্রে তিস্তা প্রকল্পে যে ১৬৩ কোটি টাকা খরচ হয়েছে তার ভেতর কেন্দ্রীয় সরকার দিয়েছেন মাত্র ৫ কোটি টাকা। এটা কেন হচ্ছে? দেশের উন্নয়ন চাইছেন, কিন্তু সেটা তো নির্ভর করে সেচ ব্যবস্থার উন্নতির উপর। তাহলে এটা তাঁরা করবেন না কেন? টাকা কি তাঁদের নিজেদের পকেট থেকে দিচ্ছেন? বিভিন্ন রাজ্য থেকে বিভিন্ন আকারের কর থেকেই তো সেটা কেন্দ্রীয় সরকারের কাছে যায়। একজন প্রবীণ সদস্য বলে গেলেন যে, তাঁদের শিক্ষানীতি সংক্রান্ত পুস্তিকায় ভুল আছে, সামান্য ভুল, কিন্তু নেহরু বিদেশি খরচায় থাকবার সময় একটি কমিশন করেছিলেন। সেই কমিশন বলেছিল যে, শিক্ষার জন্য বাজেটের শতকরা ১০ ভাগ বরাদ্দ করা হবে। কিন্তু সেই বরাদ্দ প্রথমে ৭ ভাগ, তারপর ৩ ভাগে নেমে আসে। বলা হয়েছিল ডিফেন্সের পরই শিক্ষার স্থান হবে। কিন্তু বর্তমানে শিক্ষা খাতে বরাদ্দ ১ ভাগে নেমে এসেছে। আজকে আমাদের বামফ্রন্ট সরকার শতকরা ২৫ ভাগেরও বেশি শিক্ষার জন্য খরচ করেন এবং আমাদের বাজেটেও সেই রকমই বরাদ্দ। কারণ শিক্ষায় উন্নত হলে মানুষ বুঝতে পারবেন কোথায় বঞ্চনা হচ্ছে, কোথায় শোষণ হচ্ছে এবং এর জন্য কারা দায়ী।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তারপর দেখুন, কেন্দ্রীয় মোলাসেস বোর্ড বলে একটা কমিটি আছে। বিভিন্ন রাজ্যের মন্ত্রীরা তাতে থাকেন, অফিসাররাও থাকেন এবং কিছু আখ শিল্পের মালিকও তাতে থাকেন। সেখানে আখের ডেফিসিট প্রোডাকশন হয়েছে বলে পর পর দুই বছর সরবরাহ আমাদের কমিয়ে দেওয়া হল। সেখানে যখন উদ্বৃত্ত হয় তখন আমাদের ভাগ করে দেওয়া হয়, কিন্তু যখন উৎপাদনে ঘাটতি হয় তখন সেটা সমভাবে প্রত্যেকটি রাজ্যের ভাগে ভাগ করে দেওয়া হয় না কেন? আমি প্রশ্ন করেছিলাম, যদি আজকে পশ্চিমবাংলা বলে যে, আমরা এখানকার কয়লা দেব না, এখানকার পাট দেব না, চা দেব না, বিহার যদি বলে যে, আমরা কয়লা দেব না, মহারাষ্ট্র যদি বলে যে, আমরা তুলা দেব না, আসাম যদি বলে যে, আমরা চা দেব না তাহলে কি হবে? কাজেই আমাদের ন্যাশনালি অর্থাৎ জাতীয়ভাবে এটা চিন্তা করতে হবে। অন্যভাবে চললে আমাদের ইন্ডাস্ট্রি মার খাবে। তারপর হোমিওপ্যাথি ইন্ডাস্ট্রির কথা বলতে হয়। সারা ভারতবর্ষের এই হোমিওপ্যাথিক ওষুধের ৮০ ভাগই সরবরাহ করা হয় পশ্চিমবাংলার হোমিওপ্যাথিক ওষুধের কারখানাগুলি থেকে। কিন্তু এক্ষেত্রে যতটুকু ইন্ডাস্ট্রিয়াল অ্যালকোহল দরকার সেটা তাঁরা দিচ্ছেন না। এইভাবে চললে এখানকার ওষুধের কারখানাগুলি, লাইফ সেভিং ড্রাগ সমেত তার সেলাররা এবং পলেথিনের কারখানাগুলি মার খেয়ে যাবে এবং ১ লক্ষ ১২ হাজার শ্রমিক ছাঁটাইয়ের সম্মুখীন হবে। এই হচ্ছে কেন্দ্রীয় সরকারের নমুনা। এখানে ওরা বলেছেন যে, প্রশাসন ভেঙে পড়েছে, আমাদের কোনো অ্যাডমিনিস্ট্রেশন নেই, এখানকার অর্থনীতি একেবারে ভেঙে পড়েছে। কিন্তু দেখুন—সেলস ট্যাক্স আদায় ১৯৬০-৬১ সালে যেখানে ১১৯ কোটি ১২ লক্ষ টাকা ছিল,

১৯৭৬-৭৭ সালে সেটা ১৮২ কোটি হয়েছিল। আজকে ১৯৮৫-৮৬ সালে ৬১০ কোটি টাকা সেলস্ ট্যাক্স হিসাবে আদায় করতে আমরা সমর্থ হয়েছি।

[6-20–6-30 P.M.]

আমাদের কোনো অধিকার নেই। সেল ট্যাক্স এবং এগ্রিকালচারাল ট্যাক্স্ এই রকম ছোটোখাটো সোর্স ছাড়া আমাদের রাজস্ব সংগ্রহের রাস্তাগুলি ক্রমাগত বন্ধ করে দেওয়া হয়েছে। অতএব উন্নয়ন কতটা করা যাবে? তবুও আমরা উন্নয়ন করছি। আমরা যেটা করি, বড়লোকদের সুবিধার জন্য উন্নয়ন করছি না। কটেজ ইন্ডাস্ট্রি, স্মল স্কেল ইন্ডাস্ট্রি করে যাতে এমপ্লয়মেন্ট হয় যাতে সাধারণ মানুষের সুবিধা হয় সেই দিকে আমরা নজর দিচ্ছি। গ্রামের দরিদ্র মানুষ যাতে কাজ পায় এই দিকে নজর দিচ্ছি। এইভাবে আমরা এখানে একটা গণতন্ত্রের পরিবেশ সৃষ্টি করতে পেরেছি। ওনারা যাই বলুন না কেন সাধারণ মানুষ—ইন্দিরা গান্ধীর মৃত্যুর পর ছাড়া শুধু পশ্চিম বাংলা নয় সারা ভারতবর্ষে কংগ্রেস (আই)-এর শাসনের বিরুদ্ধে যাচ্ছে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের পক্ষে যাচ্ছে। এটাই হল আমাদের সাফল্যের মাপ কাঠি। এই কথা বলে আর একবার এই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Abdur Rauf Ansari :** Mr. Speaker, Sir, I oppose the Budget as it is against the people of West Bengal. I oppose it because all sections of the society of West Bengal will be hard hit by this Budget. That is why I oppose it. Sir, in a developing country like our–West Bengal is also a part of the developing countries–surplus budget cannot be placed. It is impossible. Government does not want progress. It does not do anything in time of necessity. It does not want to ameliorate. It does not want to solve the problem of the people of the State. Ours is a poor State. But our Hon'ble Chief Minister has not prepared the Budget for the poor. The Budget which he has placed is not for good of the poor people. Here majority of the people are living in the villages and most of the people are living in bustee and slum areas. They are not properly fed. They are deprived of various amenities which the people living in urban and city areas like Calcutta yet. So if he had good will and desire for betterment for the poor people, he would not have prepared this type of Budget. Budget must be prepared in a way so that deprived citizens living in the remotest villages or in the slum and bustee areas should be benefitted. Their problem should be solved. If he had any mind to solve the problems this could not have been a surplus Budget. It should have been a deficit Budget. So, I would again say that in a developing country there must be some progress to meet the needs of the people, to advance technology and many other things. If they would have spent more money, naturally the Budget would have been a deficit Budget. They have shown surplus Budget. It is just like catching voters by making speeches in Sahid Minar and Brigade Parade

ground. Similarly, they have raised some percentage of sales tax, one per cent tax here and there. It is an election campaigning budget. It is not for solving the problems of people of West Bengal who are still suffering. This Government came in the month of June, 1977 and now nearly nine years have passed but they have done nothing for unemployment problem. In 1977 there were 26 lakhs of unemployed youths. In December, 1985 we find that it had gone up to 40 lakhs. So you will see how the State is developing ; still now there are so many unemployed Youths. It is in the document. You have failed to start Industry. You have failed to attract the people who can set up Industry here.

Now, you are coming forward for joint sector Ventures. You say you are communists, you are a dedicated party. In the past you have opposed the capitalistic policies. You have said that being communists you believe in socialism and you were opposed to share with the Birlas, Dalmias, Singhanias. You said that you were opposed to joint sector. But now you have stated it and ten years have already been left. Where is your communism now? You are unable to solve the various problems of the State. You want the people to rely on you but you are not relying on the people of the West Bengal.

Sir, the first and foremost thing to start a factory is continuous and uninterrupted supply of electric power. You are unable to generate Power. You are not in a position to give satisfactory labour power to them. Next, you are not in a position to give suitable labour force to them. So why they should come forward and invest a huge amount of money here–certainly not. Due to constant labour unrest there is flight of industry from the State. That is why unemployment is mounting. In this connection I may quote the figures given by the Minister. The Minister has said that there are 33,000 small scale Industries in West Bengal. From where you have got the figure? Did you conduct any survey? I think it is only paper work. Everybody knows that thousands of small scale industries have been stopped for want of electricity. We condsider that the correct figure cannot be 30,000. Everyday hundreds and hundreds of small scale industries are being closed and they are running away because they are not getting power according to their requirements. That is why I say that you have spoilt the whole economy of West Bengal. Then, Sir, I may draw your attention to the total economic development programme. Its progress is very very unconvincing. I repeat it is very very unconvincing. Sir, I will quote figures of the total economic development during this Left Front Government's regime. Sir, in 1921 it was 9 point something. In 1976 which was a Congress

regime it was 21 point something. In 1983-84 it has come down to 11.96. This is your dismal performance for which the miseries of the common man have been added. Whom you have taxed? You have taxed the monitors and machines which are used by the efficient doctors to save the lives to the people suffering from heart diseases and other diseases. You have imposed 4 per cent sale tax on them. You have given concessions to owners of motor cars, scooters and motor cycle. You have given concession in motor parts. What you will do by that? Sir, who uses motor cars and scooters? Even amongest those who uses how many will come forward to buy parts of motor cars and scooters? Even in the matter of purchase of scooters and motor bikes no intelligent person will be going to buy those in Calcutta. They will go to Delhi and elsewhere since they know that even after the concessions they can buy scooters and motor cycles at a price which is cheaper by Rs. 1000.00 to 1200.00 if they buy the same in Delhi or elsewhere. They will get these things at a lesser price in Delhi than in Calcutta. They will buy those things in Delhi and bring those in Calcutta by various other methods. This system is most impractical. As you know, Sir, demonstrators cannot be administrators. They have spent major parts of the lives in making demonstrations on the streets shouting–Bandh chai, bandh chai, bandh chai. Now they want more work : How they can want more work? They have always said, 'Bandh karo, Bandh karo, Bandh karo.' But now they want to produce more. Sir, no State can go ahead, go forward unless more productions is there. You yourself are responsible for crippling the economy of West Bengal.

Sir, we live in Calcutta. But what is the position of tramways here? I was looking into the earnings of the Calcutta Tramways. It is in lakhs . In the month of March, 1985 it was 1.75 lakh. In December the earning has gone down to 1.8 lakh. But look at the monthly expenditure. It is 1.75 lakh on March and in December it has gone up 163.80 lakh. Sir, the expenditure is going up but the earning is coming down. Then, Sir, with regard to Calcutta State Transport Corporation in 1984-85 the monthly expenditure was 340.2 lakhs and in July the expenditure has gone up to Rs. 347.62 lakhs. What more amenities you are giving? Nothing. Sir, more than one-third of the buses and trams are lying idle in the sheds. Everywhere there is theft, corruption, nepotism and everything is going on in broad day light, under the orders of the Government. There are supervisors but they have no sufficient control.

[6-30–6-40 P.M.]

Sir, there are supervisors under your control. You have sufficient documents about the citizens of Calcutta Corporation authority announced

that the small premises holders shall go to Calcutta Corporation to buy Form No. 4 and then they will submit their holding reports as to how many rooms, how many latrines and how many bathrooms are there in the house. Sir, you know that in every six years the Assessors of the Calcutta Corporation go to every premises to note down whether the structure is pucca or katcha–how many rooms and how many latrines and how many bathrooms they possess. These are all in their record section. What happened to these people and what they will do? Why again people will have to submit it? Is it because the records are missing. In order to rectify the fact more than 2 lakhs Calcuttans will have to submit their records. From your side it is a lapse. This is a misery. Sir, this is only in Calcutta Corporation. The same is the situation prevailing in different secretariates of the Government of West Bengal in writers' Buildings. This Government is increasing the number of municipalities. This Government is to see while we have so many areas and so many municipalities what are their revenues and where are the sources of revenues. What are the sources of their revenue? Government is giving them loan and the loans are written off. It is being done just to appoint your cadres. You are running the whole administration including the Municipalities in this way. What are the reasons that you are running this administration not for the cause of the people but for the interest and cause of the party. That is the reason why the common man is not getting any benefit which they expect from you. You have given something as 'Bekar Bhata.' What benefit you have given? You have given people's money to your own cadre. By this Rs. 50/- or Rs.60/- or a lump sum amount what they can do? They enjoy cinema shows. Do you think that by giving this money they will be economically rehabilitated? In a developing country like ours there cannot be a surplus budget and there always be a deficit budget. So it is misleading all the people of the State. The $5^1/_2$ crores people who are living outside this building they are counting your days. You have failed to pay them compensation. But they will go on demanding employment. This is the performance of this Government. The Assembly sits something for 2 months, sometimes 60 days, sometimes 90 days and sometimes it is for $2^1/_2$ months. But in this House we have mentioned these problems, and as it if from our side you always say that the Opposition is always opposing the Government and you are not satisfied. But in all the mentions in this House during the last 4 years, not a single member of this House even from the ruling side, had spoken a word of appreciation. Everyday they are crying that there is no law and order, the hospitals are mismanaged, the state of affairs in the schools are bad, the district authorities are not working properly.

The administration in the villages has gone down, etc. etc. Every member mentioned all these and they made criticism against the Government–they have condemned the performance of the employees. We the Opposition have also condemned. I see here no member has congratulated or given them certificate on the basis of their performance. Today I mentioned that this Govt. is condemnable. Government has failed to deliver goods to the people of the State. I do not find in the budget any move for the bustee dwellers. You are going to improve the water supply system, not only in Calcutta but in other urban areas. The system is completely collapsed. In the present administration the Hon'ble members who are coming from outside and from different districts in every month or in every week will not get water. There is an announcement from this Government and the Municipal Corporation run by the Ruling Party that in the next 72 hours there will be no water. This is the breakdown of all departments of this Government, all areas.

Regarding Law and order, I say the thanas are given to the bidders. Bidders are the constables and the staff. They bid the thanas at Rs. 4 lakhs or Rs. 5 lakhs. This is the position of the Law and Order. If I bid it at Rs. 5 lakhs, I will get the thana in my possession. Within the jurisdiction of the thana সাট্টা, চোলাই are going on separately and they pay the illegal price. So, more I allow this illegal practice, more I will collect money and I will fetch money from such people. So the administration has gone beyond its control.

So It is my humble submission that this document is nothing but misleading one. This document is to betray the people.

I strongly object and oppose this Budget. I feel it is my abiding duty to do so as the son of the soil.

Thank you.

**শ্রীমতী অঞ্জু কর ঃ** স্যার, এখানে মাননীয় অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে যে আজকে একটা বুর্জোয়া জমিদার পরিচালিত রাষ্ট্র কাঠামোর যে চাহিদা সেই চাহিদার মধ্যে থেকে একটা সীমাবদ্ধতার মধ্যে দিয়ে যে একটা সুন্দর বাজেট উপহার দিয়েছেন সেই জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। আজকে বিশেষ করে যখন কেন্দ্রীয় সরকার ধনীকে আরো ধনী করা অর্থনীতিতে গরিবকে আরো গরিব করছে এবং সারা দেশের মানুষকে ক্রমাগত চাপ দিচ্ছে এই রকম একটা অবস্থায় আজকে রাজ্য সরকারের মাননীয় মুখ্যমন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেটা অভিনন্দন যোগ্য। আজকে আমি কয়েকদিন ধরে মাননীয় বিরোধী দলের সদস্যদের বক্তব্য শুনছি, কোনো বক্তব্যকেই আমি ঠিক মতো বুঝতে পারলাম না। প্রথম দিন আমাদের বিরোধী দলের সদস্য সাত্তার সাহেব নানা রকম সমালোচনায় মুখর হয়েছিলেন—এই বাজেটকে তিনি

অ্যান্টি পিপল বাজেট বলে চিহ্নিত করেছেন। এটা শুনে মনে হচ্ছে যেন ভূতের মুখে রাম নাম। তার কথা শুনে মনে হচ্ছে যেন কত জনদরদি। গণতান্ত্রিক ব্যবস্থাকে নস্যাৎ করে যখন প্রশাসনিক ভীতির মাধ্যমে রাজ্যগুলিকে ভয় দেখিয়ে যখন কোটি কোটি টাকার ট্যাক্সের বোঝা জনগণের ঘাড়ে চাপান তখন দরদ দেখা যায় না। আবার ১৮০০ টাকার কর চাপানো হল যখন আমরা বিধানসভায় এর বিরুদ্ধে প্রস্তাব নিয়ে এলাম, তখন আমরা দেখেছি এই প্রস্তাবের বিরোধিতা করতে। কেন্দ্রীয় সরকার সব করেছেন এইতো আপনাদের জনদরদি নমুনা। স্যার, আজকে আমরা দেখলাম যে ওনারা ঘাবড়ে গেছেন—এই জন্য যে ওনারা ভেবেছিলেন উদ্বৃত্ত বাজেটের বদলে আমরা ঘাটতি বাজেট পেশ করব। বিহার, উড়িষ্যা, বা কেন্দ্রীয় সরকারের মতো আমরাও ঘাটতি বাজেট এখানে রাখব এবং এতে তাদের রাজনৈতিক ফায়দা লুঠতে সহজ হবে এটা তারা মনে করেছিলেন। আজকে রাজ্যের শিল্পোন্নয়নের সাথে জনগণের সঙ্গে সঙ্গতি রেখেই এই বাজেট এখানে পেশ করা হয়েছে। সাত্তার সাহেব নাকি আজকে বেকার সমস্যা সমাধানের জন্য বড় উদ্বিগ্ন। দেশের মৌলিক সমস্যার জন্য তিনি বড়ই চিন্তিত এবং তিনি পশ্চিমবাংলার এই অর্থনীতির মধ্য দিয়ে বেকার সমস্যার সমাধান করতে চাইছেন। পশ্চিমবাংলায় যে আর্থিক সংকট তার মধ্যে দিয়েই আমাদেরকে দেশের মৌলিক সমস্যাগুলির সমাধান করতে হবে, উৎপাদন এই জন্যই হচ্ছে। সারা দেশে যেখানে ২ কোটি ৫০ লক্ষ পশ্চিমবাংলায়—এই ফিগারটা উল্লেখ করে তিনি যেন আকাশ থেকে পড়েছেন।

[6-40–6-50 P.M.]

আপনাদের কাছে প্রশ্ন করি কোথায় ছিল বেকারদের প্রতি আপনাদের দরদ? আপনারা ৭ টি পরিকল্পনা করেছেন, সমাজতন্ত্রের সাইনবোর্ড ঝুলিয়ে দিয়েছেন, প্রতিটা নির্বাচনে প্রতিশ্রুতি দেন কিন্তু সে সবের কি হয়? গত লোকসভার নির্বাচনে কেন্দ্রীয় মন্ত্রী বলেছিলেন রেল গাড়িতে চাকরি দেবেন এবং ভোটও আদায় করেছিলেন। কিন্তু কি করেছেন তাদের জন্য? কোনো সুষ্ঠু নীতি তাদের জন্য কি আছে? তাই বলছি এসব করবেন না। নিজেদের শ্রেণী স্বার্থ রক্ষা করার জন্য আপনারা যুব সম্প্রদায়কে ব্যবহার করেন। তাদের সম্মান দেওয়া আপনাদের পক্ষে সম্ভব নয়। কিন্তু মুখ্যমন্ত্রী বলেছেন এই যুব সম্প্রদায়কে আমরা সম্পদ হিসেবে মনে করি এবং এই সম্পদকে সযত্নে রক্ষা করার জন্য, মর্যাদা দেবার জন্য, তাদের বেঁচে থাকার জন্য কিছু তাদের রিলিফ দেবার ব্যবস্থা করা হয়েছে। স্বনিযুক্তি প্রকল্পের মাধ্যমে ১ হাজার বেকার উপকৃত হচ্ছে। এই প্রসঙ্গে আমার বক্তব্য হচ্ছে এই প্রকল্প নিয়ে কিছু কিছু জটিলতা দেখা দিচ্ছে যার ফলে অনেক বেকার অসহায় হয়ে পড়ছেন। অর্থাৎ বিষয়টিকে সহজ করার কথা চিন্তা করতে বলছি। বিরোধী সদস্যরা বাজেটে কোনো কিছু ভালো দেখেন নি; গ্রাম উন্নয়নের কোনো সাফল্য দেখেননি। তাঁদের কোনো ভালো করার ইচ্ছে আছে? আই. আর. জি. পি., আর. এল. ই. জি. পি., এন. আর. ই. পি., এফ. এফ. ডব্লু-র টাকা নাকি সব ফেরত যাচ্ছে, চুরি হয়ে যাচ্ছে। চুরিই যদি হয় তাহলে ফেরত যায় কি করে? সুতরাং দুরকম কথা কেন বলছেন? আপনারা বলছেন ২০ দফা কর্মসূচীর মাধ্যমে নাকি লোককে দারিদ্র সীমার উর্ধে তুলে ধরবেন। কিন্তু বাস্তবে দেখছি যে ম্যাচিং গ্র্যান্ট দেবার কথা তা দিচ্ছেন না। আমরা গ্রামে যে বিরাট কর্মযজ্ঞ শুরু করেছি তা দেখে আপনারা আতঙ্কগ্রস্ত। তাই এন. আর. ই. পি-র ২৩৬ কোটি টাকার জায়গায় ২৩০ কোটি দিচ্ছেন। এফ. এফ. ডব্লু.

তুলে দিলেন। এর মাধ্যমে সমাজে নতুন সম্পদ তৈরি করা হচ্ছিল অন্যদিকে গরিব মানুষের যে সময়ে কাজ থাকত না সে সময়ে তাকে কাজ দেওয়া যেত। এসব দেখে আপনারা স্কীমগুলি তুলে দিলেন। অথচ বলছেন টাকা ফেরত গেছে কেন? বামফ্রন্টের আমলে ১২.৪০ লক্ষ ন্যস্ত জমির মধ্যে ৮.১০ লক্ষ একর জমি বিলি করা হয়েছে যা ভারতবর্ষের মধ্যে সর্বোচ্চ। এরমধ্যে শতকরা ৫৬ ভাগ এস. এসটি.-রা পেয়েছে। আরও হতাশ হবেন যখন দ্বিতীয় ভূমি সংস্কার বিল আমরা কার্যকর করব। এই সরকারকে হাতিয়ার করে জমি চোরদের হাত থেকে যখন ১৫ লক্ষ একর জমি উদ্ধার করা হবে তখন আপনারা আর্তনাদ করবেন। খাদ্যোৎপাদন বাড়ছে দেখে আপনারা আতঙ্কিত। আপনারা বলেন আমরা নাকি জনগণের প্রকৃত অবস্থা বুঝি না। আপনাদের প্রকৃত অবস্থা জনগণ বুঝতে চায় না। সেজন্য নিরক্ষর, অসহায়, অজ্ঞ বেকার সৃষ্টি করে দেশের মানুষকে অন্ধকারে রেখে আপনারা একবিংশ শতাব্দীতে চলে যাবার চেষ্টা করছেন। সেজন্য এই বাজেটকে গ্রামের মানুষ, মধ্যবিত্ত মানুষ, গরিব মানুষ অভিনন্দন জানাচ্ছে। শেষে এই বাজেট সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তা অনুমোদন করতে না পেরে কয়েকটি কথা আপনাদের সামনে বলার সুযোগ পেয়েছি বলে বলছি। আজকে যে বাজেট অর্থমন্ত্রী পশ্চিমবঙ্গের মানুষের কাছে পেশ করেছেন তাতে তিনি ভালো সাজার একটা সুযোগ নিয়েছেন। পশ্চিমবঙ্গের মানুষ সাধারণভাবে ওভার ট্যাক্সড হয়নি এটা ঠিক কথা, তাদের কাছে এই বাজেট ভালো, আমারা যে খারাপ বলছি তা নয়, কিন্তু বাজেট করার একটা উদ্দেশ্য আছে, বাজেটে একটা লং টার্ম পলিসি থাকে, একটা প্ল্যানিং থাকে। বাজেটে সাময়িকভাবে মানুষ ট্যাক্সড হবে, কিন্তু অনেক পরে লং টার্ম পলিসির ফলাফল সে উপভোগ করবে। কিন্তু এই বাজেট স্বাভাবিক ভাবে, এই বাজেটে এমন কোনো জায়গায় কোনো প্রতিশ্রুতি নেই যেখানে পশ্চিমবঙ্গের উন্নতির কথা লেখা আছে। যেখানে সরকার প্রতিদিন কেন্দ্রের কাছে ভিক্ষাপাত্র নিয়ে দৌড়াচ্ছেন সেখানে যদি সারপ্লাস বাজেট ডিক্লেয়ার করেন তাহলে কোনো মানুষের সন্দেহের অবকাশ থাকে না যে এটা উদ্দেশ্য প্রণোদিতভাবে করা হয়েছে। আমাদের পশ্চিমবঙ্গে আমরা জানি পোভার্টি ইন দি ল্যান্ড অব প্লেন্টি ইজ এ প্যারাডক্স, আমাদের পশ্চিমবঙ্গ এটা নয় কি? আমাদের পশ্চিমবঙ্গে আছে কয়লা, আছে স্টিল, আছে নানা রকম ইন্ডাস্ট্রি, আছে কেমিক্যালস, আগে এক নম্বরে ছিল ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রি, আছে চা, পাট যা থেকে আমরা কোটি কোটি টাকা পেয়েছি। এই ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রির জন্য সমস্ত এডুকেশনাল ইনস্টিটিউশন, টেকনিক্যাল কলেজগুলি প্রথমে পশ্চিমবঙ্গে হয়। আজকে সেই টেকনিক্যাল ইনস্টিটিউশনের অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে আপনারা দেখুন। আমরা বি. ই. কলেজের পাশে থাকি, সেই কলেজটা একটা আইডিয়াল ইনস্টিটিউশন ছিল, সেই কলেজের ছাত্র হবার জন্য সারা ভারতবর্ষ কেন বার্মা ইত্যাদি দূর দূর দেশ থেকে সেখানে ছাত্র আসত, আমি দায়িত্ব নিয়ে বলছি আমার প্রফেশন ওটা, আমি কয়েকদিন আগে সেই কলেজে গিয়েছিলাম, দেখলাম সেই কলেজের ভেতর দুটি ইউনিয়নের মধ্যে যে কান্ড চলেছে তাতে কলেজের স্ট্যান্ডার্ড এত ডেটোরিয়েট করেছেন যে কলেজের ভালো ভালো ছেলেরা আই. আই. টি. খড়গপুর যাবার জন্য ব্যস্ত হয়েছে, এমনকি যাদবপুর ইউনিভার্সিটি যেটা বি. ই. কলেজ থেকে অত্যন্ত নিম্ন মানের বলে আমরা মনে করি সেই

যাদবপুর কলেজে ছেলেরা বি. ই. কলেজ থেকে চলে যাবার জন্য চেষ্টা করছে। এই বি. ই কলেজে একজন অপদার্থ প্রিন্সিপালকে রাখা হয়েছে যাঁর কাজ হচ্ছে ছেলেদের কোনো রকমে সন্তুষ্ট করে কলেজ চালানো। সেখানে ছেলেরা খুন জখম করছে, মারপিট করছে, খুন করার জন্য কেস হয়েছে এই প্রশ্ন আমি বিধানসভায় তুলেছি। এই খুনজখম, মারপিট সে এস. এফ. আই. করুক আর ছাত্র পরিষদ করুক ছাত্রদের প্রোটেকশন দেবার ভার প্রিন্সিপালের উপর, কলেজের ভেতর কোনো ইউনিফরম পরা পুলিশ যেতে পারে না। আপনারা কাগজে পড়েছেন ছাত্ররা মারপিট করছে, একজন ছাত্র ইনজিওর্ড হয়েছে, আজ পর্যন্ত সেখানে প্রিন্সিপাল একটা ব্যবস্থা নিতে পারলেন না, তিনি ছাত্রদের প্রোটেকশন দিতে পারছেন না।

[6-50–7-00 P.M.]

ছাত্রদের প্রোটেক্ট করতে পারছেন না। আমি দায়িত্ব নিয়ে বলছি সেখানে অন্য যেসব প্রফেসার রয়েছেন তাঁরা সব হাইলি টেকনিক্যাল পিপল—তারা সব ক্রিম অব দি টেকনিসিয়ানস, তাঁদের কাছ থেকে শুনুন যে কলেজটা কিভাবে চলছে। মন্ত্রীর কাছে এসে সব ভালো ভালো কথা বলেন সব ঠিক আছে, ভালভাবে কলেজ চলছে। যদি এডুকেশন মানুষকে না দিতে পারা যায় তাহলে তারা নিচের দিকে যাবে এটা ঠিক কথা প্রতিবাদ করার ভাষা তারা পায় না। মন্ত্রী মহাশয় তো এখানে রয়েছেন, তিনি বলুন এই ৯ বছরে কয়টি কলেজ করেছেন? অনেক ছোটো ছোটো স্কুল হয়েছে এবং আরও হবার পরিকল্পনা আছে—তার জন্য আমি অভিনন্দন জানাচ্ছি। কিন্তু সেই সব স্কুলগুলি কিভাবে চলছে সেটা কি আপনি জানেন? সেখানে ছাত্র হয় না। এই যে সব প্রাইমারি স্কুল করেছেন। কিন্তু সেখানে ছাত্র হয় কি? ঐ সমস্ত ছেলেদের অ্যালিওর করবার ব্যবস্থা করতে পারছেন না। স্কুল বিল্ডিংসগুলি সব এমন অবস্থায় রয়েছে যে সেই সব স্কুলগুলি কোনো সময় ভেঙ্গে গিয়ে অ্যাক্সিডেন্ট হবার সম্ভাবনা আছে। আমি এই সব স্কুলগুলির নাম দিয়ে দিতে পারি। শুধু স্কুল করে কিছু মানুষকে চাকুরি করে দিলেই হবে না। যে উদ্দেশ্যে এই সব স্কুলগুলি করা সেই উদ্দেশ্য যাতে সাধিত হয় সেদিকে মন্ত্রী মহাশয় একটু লক্ষ্য দেবেন। এই কয়েক দিন আগে একটা খবরের কাগজে দেখলাম—নতুন কাগজ ''ভারত কথা'' সেখানে সব ভালো ভালো ইয়ং জার্নালিস্ট সমস্ত ইয়ং চ্যাপ তারা সব লিখেছে ঐ কাগজে—মধ্যশিক্ষা পর্ষদের অনুমোদন ছাড়াই প্রতি বছর বহু স্কুল পাঠ্য বইতে কৌশলে ব্যাপক পরিবর্তন করে প্রকাশ করা হচ্ছে। বিভিন্নভাবে এই পরিবর্তন করার ফলে পর পর দু বছর প্রকাশিত একই লেখকের একই বইতে প্রচুর গরমিল ধরা পড়েছে। সম্পূর্ণ বেআইনিভাবে কলেজ স্ট্রিট বই পাড়ার বেশ কয়েকটি প্রকাশন সংস্থা এই ব্যবসা চালিয়ে যাচ্ছে। এর ফলে বহু ছাত্রছাত্রী কম দামে পুরানো বই কেনা থেকে বঞ্চিত হচ্ছে। এই ধরনের ব্যাপক কৌশল করা বই বাজারে চলছে। তার ফলে কলেজ স্ট্রিট বই পাড়ার যাঁরা পুরানো বই কম দামে বিক্রি করেন তাঁরা ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছেন। শুধু মাত্র যে ব্যবসাদাররাই ক্ষতিগ্রস্ত তা নয়। বহু অভিভাবক যাঁরা অল্প মূল্যে পুরানো বই কেনেন তাঁরাও ক্ষতিগ্রস্ত হচ্ছেন। কারণ সবার নতুন বই কেনার সামর্থ নেই। এই অভিভাবকদের সংখ্যা শতকরা ৩০ থেকে ৪০ ভাগ। যাঁরা পুরানো বই কিনে নিয়ে যাচ্ছেন তাঁরা নতুন বইয়ের সঙ্গে না মেলার জন্য তা আবার ফেরত দেয়। এতে প্রকাশকরা মুনাফা লুটছে। আর কারও উপকার হচ্ছে না। দেশের বেশির ভাগ মানুষ গরিব। বড়

ভাইয়ের বই ছোটো ভাই পড়ে। জানি না পরিষদের অনুমতি পায়। এগুলি মন্ত্রী মহাশয়ের জানা উচিত। তিন মাসের আগে বই পাওয়া যায় না। অথচ দেখুন সেই বই কলেজ স্ট্রিট মার্কেটে ব্ল্যাকে বিক্রি হচ্ছে। এতে শিক্ষার সহায়তা করা হচ্ছে। ইন্ডাস্ট্রির কথায় আসি ইন্ডাস্ট্রি যদি না বাড়ে তাহলে বেকার সমস্যার সমাধান কোনো রকমেই সম্ভব নয়। মাল্টি ন্যাশনাল প্রোজেক্ট কংগ্রেস গ্রহণ করেছিল বলে আপনারা তখন খাড়া হয়ে প্রতিবাদ করেছিলেন। আমি ব্যক্তিগত ভাবে বলি এবং ভারত সরকারকেও জানি তারা পাবলিক সেক্টরে চেষ্টা করছেন। পাবলিক সেক্টরে কোটি কোটি টাকা লোকসান হচ্ছে। সেই জন্য বাধ্য হয়ে মুখ্যমন্ত্রী এগিয়ে এসেছেন একটা প্রগ্রেসিভ আইডিয়া নিয়ে মাল্টিন্যাশনাল ফার্মকে এনেছেন। আমি ব্যক্তিগত ভাবে তাতে সম্মতি জানিয়েছি এবং অবস্থা অনুযায়ী সেই সময় তিনি যে ব্যবস্থা নিয়েছেন তার জন্য আমি তাঁকে সাদর সম্ভাষণ জানিয়েছিলাম। কিন্তু এটাই শেষ নয়। আজকে ইন্ডাস্ট্রির অবস্থা দিনের পর দিন খারাপ হয়ে যাচ্ছে। একটির পর একটি ইন্ডাস্ট্রি বন্ধ হয়ে যাচ্ছে। ইন্ডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার গড়ে তুলতে হবে। এমন একটা পরিবেশ গড়ে তুলতে হবে, লেবার ম্যানেজমেন্টে আনতে হবে। শুধু বন্ধ কর, বন্ধ কর, করলে হয় না। আজকে সেই সমস্ত বন্ধ "কর" নেতারা বহু কলকারখানায় চেয়ারম্যান হয়ে বসেছেন। ইন্ডাস্ট্রিগুলি চালাতে গেলে কতকগুলি বেসিক কোয়ালিফিকেশন দরকার। ইউ হ্যাভ টু বি এ স্টুডেন্ট অব দ্যাট লাইন। আপনাকে অ্যাডমিনিস্ট্রেটর হতে হবে। খালি ঠান্ডা ঘরে বসে বড় বড় বক্তৃতা দিলে অ্যাডমিনিস্ট্রেশন চালানো যায় না। তার ফলে কি হচ্ছে? পশ্চিমবঙ্গ সরকার যতগুলি ইন্ডাস্ট্রি আজকে চালাচ্ছেন তার প্রত্যেকটিতে লোকসান হচ্ছে। একটি ছাড়া সবগুলিতেই কোটি কোটি টাকা লোকসান হচ্ছে। ইঁট, তাও আবার লেবার ওরিয়েন্টেড, এই একটি ইন্ডাস্ট্রি ছাড়া প্রতিটিতে কোটি কোটি টাকা লোকসান হচ্ছে। তার কারণ কি? কারণ হচ্ছে, সেখানে প্রপার অ্যাডমিনিস্ট্রেশন নেই। সেখানকার অ্যাডমিনিস্ট্রেশনে প্রপার ভালো লোক দরকার। প্রফেশন্যাল লোককে অ্যাডমিনিস্ট্রেটর করে দিতে হবে এবং অ্যাডমিনিস্ট্রেশন দেখবার জন্য একটা হাই লেভেল কমিটি রাখতে হবে, তারা কি করছে না করছে এটা তারা দেখবেন। কারণ, অ্যাডমিনিস্ট্রেটর আছে তারা কেবল নিজেদের চাকরি বজায় রাখার জন্যই ঢুকেছে। মন্ত্রিসভার উপর লেভেলে তদ্বির করলে তাদের চাকরি ঠিক থাকবে বুঝে নিয়েছে এবং সরকারি চাকরি যাবার কোনো ভয় নেই, এটা বুঝে নিয়েছে। তাই তারা শ্রমিকদের সঙ্গে ঠিকমতো ব্যবহার করছে না। গিভ অ্যান্ড টেক এটাই হচ্ছে বেসিক প্রিন্সিপল। সেখানে একটা ভালো রিলেশন গড়ে তুলতে হবে। আজকে মুখ্যমন্ত্রী স্বয়ং যে কথা বলছেন ৯-১০ বছর আগে যদি এই কথা বলতেন তাহলে পশ্চিমবঙ্গের ইন্ডাস্ট্রির এই রকম হাল হত না। এখন বলছেন কাজ কর, ঠিক করে প্রোডাকশন করতে হবে। তোমরা প্রোডাকশন দাও, মালিকের কাছ থেকে বুঝে নেব, এটাই হওয়া উচিত ট্রেড ইউনিয়নের কর্তব্য কিন্তু ট্রেড ইউনিয়ন যা করছে দিস ইজ নট দি এথিক্স অব ট্রেড ইউনিয়ন। বেসিক আইডিয়া নিয়ে না চললে খারাপ হতে বাধ্য। ট্রেড ইউনিয়ন লিডার বুঝতে পেরেছে যেখানেই তার মুভমেন্ট করবে মালিক কারখানা বন্ধ করে দেবে। কারণ, মালিক জানে বিজনেস, ইন্ডাস্ট্রি বন্ধ করলে তার লাভ হবে। সেটা আমাদের কখনই কাম্য হওয়া উচিত নয়। এটা আমাদের বুঝতে হবে এবং সেইভাবে প্রোডাকশন করতে হবে। আমাদের নিশ্চয় অসুবিধা আছে। স্যার, ফ্রেট ইকোয়ালাইজেশনের কথা হয়েছে। বহুদিন আগেই আমি সমর্থন করে গেছি। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী যে সমস্ত কথা বলছেন,

ডাঃ রায় সেই কথা আগেই বলে এসেছেন। আমরা সমর্থন করেছি, এটা করতে হবে, এর জন্য বার বার বলেছি। এটা এমন একটা লেভেলে পৌঁছেছে—আমার মনে হয় এটা একটা পলিটিক্যাল ডিসিশন হয়ে দাঁড়িয়েছে। আমি বেশি ডিপের ব্যাপার জানি না। কিন্তু আমি বলেছিলাম অল পার্টি ডেলিগেশন নিয়ে গিয়ে বিশেষ করে হাইয়েস্ট লেভেলে প্রাইমমিনিস্টার লেভেলে এটা বোঝাতে হবে। আমার মনে হয় প্রাইম মিনিস্টারকে এটা বোঝানো গেলে কাজ হবে। মনে হয় তিনি এ সম্বন্ধে কিছুই জানেন না। এখনো পর্যন্ত এ সম্বন্ধে কোনো কথা হয়নি। এটা নিয়ে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে চিফ্ মিনিস্টার লেভেল থেকে প্রাইম মিনিস্টার লেভেলে স্পেশিফিক্যালি এই সমস্ত কথা বলা উচিত। এটা হলেই আমার মনে হয় এই সমস্যার সমাধান সম্ভব। যে কোনো মানুষই একে সমর্থন করবে। আমরা জানি পশ্চিমবাংলার স্টিল কমপিটিশনে পারছে না, ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রি মার খাচ্ছে। আমরা শুনেছি আমাদের ভয়ংকর প্রাইস হাইক হয়েছে। পেট্রোলিয়াম প্রাইস হাই হওয়াতে অনেক ক্ষতি হয়েছে, এ বিষয়ে কোনো সন্দেহ নেই, সকলেই স্বীকার করে নিচ্ছি। কিন্তু যে ভাবে স্টেট ট্রান্সপোর্টের ভাড়া বাড়ল সেটা আপনারা একটু চিন্তা করে দেখুন। ডিজেলের যা দাম বেড়েছে তাতে একটা স্টেট বাসে ৪ টাকার বেশি খরচ হয় না।

[7-00–7-10 P.M.]

১০ পয়সা করে যদি লিটারে দাম বাড়ে তাহলে একটা স্টেট বাস সারাদিন রাস্তায় ঘুরলে তার ৪০ লিটারের বেশি তেল লাগে না, সেখানে ৪ টাকা অতিরিক্ত খরচ হচ্ছে অথচ ভাড়া বৃদ্ধির ক্ষেত্রে আমরা দেখছি, প্রথম স্টেজে ৫ পয়সা এবং পরবর্তী স্টেজগুলিতে ১০ পয়সা করে বৃদ্ধি করা হয়েছে। পেট্রোল, ডিজেলের দাম বৃদ্ধি হয়েছে ঠিক কথা কিন্তু ভাড়া যে ভাবে বৃদ্ধি করা হয়েছে সে বিষয়টি বিশেষভাবে চিন্তা করার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর, মাননীয় পরিবহনমন্ত্রী এবং এখানকার মাননীয় সদস্যদের অনুরোধ জানাচ্ছি। এই ব্যাপারটি যদি আপনারা চিন্তা না করেন তাহলে কিন্তু পশ্চিমবঙ্গের মানুষ আপনাদের ক্ষমা করবেন না। এই কথা বলে বাজেট বক্তব্যকে সমর্থন না করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবীপ্রসাদ বসু** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বাজেট একেবারে হতভম্ব করে দিয়েছে বিরোধী দলকে। ওরা ভেবেছিলেন, বাজেট দিল্লির ধরনের হবে। কেন্দ্রীয় সরকারের বাজেটে যে রকম বক্তৃতা থাকে এখানেও সেরকম বক্তৃতা থাকবে। ঐ হাতি মারব, বাঘ মারব, ভালুক মারব, ব্ল্যাকমানি তুলব, লকার ভাঙ্গব, টাকা বার করব—এইরকম বড় বড় কথা থাকবে। লোককে বলবেন এই করে যোজনা তৈরি করে তোমাদের বিরিয়ানি আর মোগলাই ডিশ খাওয়াব আর দেবার সময় সাধারণ মানুষকে দেবেন পোড়া মাটির সানকিতে করে বুনো ওল সেদ্ধ আর বাগানের জংলি কচু ডাঁটা সেদ্ধ। ওরা ভেবেছিলেন, আমাদের বাজেটেও বোধহয় তাই হবে—হাতি মারব, বাঘ মারব, থাকবে বক্তৃতায় আর সানকি করে বুনো ওল সেদ্ধ করে বোধহয় হাজির করব। তাই ওরা মুখে তেঁতুল ভরে চুকচুক শব্দ করছিলেন এই ভেবে যে একবার বাজেটটা পাতে পড়লে হয় একেবারে ঝেড়ে বক্তৃতার বন্যা বইয়ে দেব। কিন্তু হা, হুতামি, কি হয়ে গেল। এখন আবার নতুন করে ঘুঁটে সাজিয়ে বক্তৃতার খেই ধরা মুশকিল বলে বাজেট বক্তৃতা যেটা দেওয়া হয়েছে সেখান থেকে সরে গিয়ে যাঁর যা প্রাণে চাইছে তাঁরা তাই বলছেন। কিছুক্ষণ আগে কিরণ চৌধুরী মহাশয় বলছিলেন যে

শিক্ষা খাতে কেন্দ্রীয় সরকারের যা বরাদ্দ সেটা ডিফেন্সের বাজেটের পরই। আমাদের মাননীয় মন্ত্রী শ্রী বিমলানন্দ মুখার্জি বললেন যে শতকরা ১ ভাগেরও কম খরচ করছে। দুটি কথা যদি সত্য বলে মেনে নেওয়া হয় তাহলে সেই হোটেল ওয়ালার কথার মতো হবে। একজন হোটেলে খেতে গেছে, গিয়ে বলল মাংস আছে? উত্তর এল হ্যাঁ আছে। কিসের মাংস জিজ্ঞাস করাতে বলল খরগোশের মাংস। খেতে খেতে লোকটা বলল মাংসতে ঘোড়া ঘোড়া গন্ধ পাচ্ছি। হোটেল ওয়ালা বলল, কিছু ঘোড়ার মাংস আছে কিনা। কি রকম আছে জিজ্ঞাস করাতে বলল সমানে সমানে আছে। সমান সমান কি রকম? সে বলল একটা ঘোড়া মেরেছি আর একটা খরগোশ মেরেছি। সেই রকম কিরণ চৌধুরী মহাশয় বলেচেন সমানে সমানে খরচ করা হয়েছে। ঘোড়ার মাংস স্বরূপ ডিফেন্স বাজেটের সঙ্গে খরগোশও নয় একটা ইঁদুরের মাংসের সমান অংশ শিক্ষা খাতে ব্যয় বরাদ্দ করেছেন কেন্দ্র। এখানে ওনারা যে বক্তব্য রেখেছেন তার ভেতর সার বস্তু বলে কিছু নেই। সমালোচনার জন্য দুএকটা কথা বলতে চাই। এর মধ্যে সুব্রতবাবুর কথার মধ্যে কিছু যুক্তি আছে। যদিও বিরোধিতা করা কঠিন—তিনি বলেছেন এই বাজেট অনুমান ভিত্তিক, কি সমলোচনা করব। সর্বকালের বাজেট অনুমান ভিত্তিক হয়। এই যে কেন্দ্রীয় সরকার বিপুল অংকের বাজেট তৈরি করেছেন এটাতে শিল্প থেকে আরম্ভ করে সাধারণ মানুষের উপর কত ভারের বোঝা চাপিয়েছেন। আজকে চারিদিকের বাজারে ব্যাপক ভাবে জিনিস পত্রের দাম বেড়ে গেছে। সেখান থেকে যে টাকা আদায়ের কথা বলেছেন সেই টাকা তো আদায় হবে না। সুতরাং তাঁকেও অনুমান ভিত্তিক বাজেট করতে হয়েছে, কিন্তু এই টাকা আদায় হবে না। সুতরাং সাপ্লিমেন্টারি বাজেট করতে হবে। সুব্রতবাবু বললেন যে এখানে সাপ্লিমেন্টারি বাজেট করতে হবে। কেন্দ্রকেও তো সেই রকম সাপ্লিমেন্টারি বাজেট করতে হবে। তা যদি না হয় প্রশাসনিক ক্ষমতার বলে লোকসভা শেষ হয়ে গেলে নতুন করে করের বোঝা চাপাতে হবে। সুতরাং অনুমান ভিত্তিক বাজেট সম্বন্ধে কিছু বলা যায় না এটা ঠিক নয়, এর সম্বন্ধেও বলা যায়। কেউ কেউ আবার পুরানো কাসুন্দি ঘেঁটেছেন, ঘুরে ফিরে সেই এক কথা—অ্যাজ টিডিয়াস অ্যাজ টোয়াইস টোল্ড টেল। ঘুরে ফিরে এক কথা বলেছেন যে টাকা ফেরত গেছে। আরো টাকা ফেরত যায় নি, আমরা সেই টাকা প্রত্যাখ্যান করেছি, বলেছি, নেব না। এই ১২০ কোটি টাকা নেবার শর্ত হল আরো ৮০০ কোটি টাকা দেশের সাধারণ মানুষ, গরিব মানুষের উপর ট্যাক্স বসিয়ে সংগ্রহ করতে হবে। সেই কারণে আমরা প্রত্যাখ্যান করেছি। আমরা একটা ব্যাধের গল্প জানি। এক ব্যাধ মাংস খাবার জন্য জঙ্গলে শিকার করতে গেছে। সারাদিন ঘোরার পর কিছু মেলেনি অত্যন্ত ক্লান্ত হয়ে পড়েছে। কিছুক্ষণ পরে বৃষ্টি আরম্ভ হয়েছে তার সঙ্গে বিদ্যুৎ চমকাচ্ছে। হঠাৎ দেখল গাছের মধ্যে একটা ফোঁকর আছে। বৃষ্টির হাত থেকে বাঁচার জন্য সেই গাছের যে আশ্রয় নিল। সেই ফোঁকরে কিছু শুকনো পাতা ছিল। সেই শুকনো পাতায় আগুন ধরিয়ে তার গা টা সেঁকল। গা টা সেঁকার পর তার প্রচন্ড ক্ষিদে পেয়ে গেল। সেই ক্ষিদেয় দিশেহারা হয়ে কিছু উপায় না দেখে সে তার পোষা কুকুরের ল্যাজটা কেটে ফেলল। তার পর সেই ল্যাজের লোম এবং চামড়া ছাড়িয়ে মাংসটা আগুনে সেঁকে নিল। তারপর তো ব্যাধের কাছে নুন-লঙ্কার গুঁড়ো থাকেই। সেই নুন-লঙ্কা মাংসের সঙ্গে মাখিয়ে খেতে আরম্ভ করল। যখন তার ক্ষিদে নিভে গেছে মাংসের শেষ অংশটা তখন কুকুরকে দিয়ে দিল। তখন কুকুরটা রক্তাক্ত ল্যাজের শেষ অংশটা নাড়তে নাড়তে বলল,—আমার প্রভু কি দয়ালু, ওর নিজের

মুখের খাবার না খেয়ে আমাকে খেতে দিয়েছে।

[7-10–7-20 P.M.]

আমরা আর অত দয়ালু হতে চাই না যা আপনাদের কেন্দ্রীয় সরকারের নেহরু থেকে নেহরু রাজবংশের শেষতম পুরুষটি পর্যন্ত করে চলেছে। সেই দয়ার পথে আমরা যেতে চাই না। সত্য বাপুলী মশাই বলতে উঠে শুধু বেকার বেকার বেকার বলে গেলেন। বেকারের পরিসংখ্যানটা কমাবার মন্ত্রটা ওরা জানেন, আর পরিসংখ্যান বাড়াবার ব্যবস্থাটা আমরা জানি। ওঁদের বিভিন্ন কংগ্রেস শাসিত রাজ্য এবং কেন্দ্রের হিসাবে দেখবেন বেকারের সংখ্যা অনেক কম। কারণ ওরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের ধার ধারে না, সিগারেটের বাক্সতেই চাকরি হয়ে যায়, ফলে কেউ আর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখাতে চায় না। সুতরাং ওঁদের রাজত্বে বেকারের পরিসংখ্যান কমবেই। আর আমরা কি করেছি? আমরা তুলে ধরতে চেয়েছি, সমাজের দগদগে ঘা'টাকে আমরা ওঁদের চোখের সামনে তুলে ধরতে চেয়েছি। যে পশ্চিমবাংলা ভারতবর্ষের স্বাধীনতার জনক সেই পশ্চিমবাংলার অবস্থাটা কি, তথা গোটা দেশের অবস্থাটা কি তা ওরা একটু দেখুক। আমরা বাধ্য করেছি মানুষকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখাতে, আমরা বলেছি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম না লেখালে চাকরি হবে না। শুধু তাই নয়, রেকর্ড বাড়াবার জন্য বেকার ভাতা দেওয়া হয়েছিল যাতে প্রত্যেক বেকার গিয়ে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখায়। তাই আপনারা দেখবেন যে, দীর্ঘ কংগ্রেসি রাজত্বকালে পশ্চিমবাংলায় যে সংখ্যক বেকার ছিল তার চেয়ে অনেক বেশি সংখ্যক বেকার মাত্র ৯ বছরের বামফ্রন্ট সরকারের রাজত্বকালে রেকর্ডভুক্ত হয়েছে। এটা কোনো অপরাধ নয়। এটা হচ্ছে, রোগের মূল চরিত্রটাকে তুলে ধরা হয়েছে রাজীব গান্ধীর কাছে, ইন্দিরা গান্ধীর কাছে। তুলে ধরা হয়েছে গোটা দেশের সামনে। তুলে ধরে দাবি করছি, টাকা চাইছি, বলছি, পশ্চিম বাংলার সমস্যা সর্বাধিক সমস্যা, এই সমস্যাকে বিবেচনা করতে হবে। কাজেই সমালোচনার দিক দিয়ে ওঁদের এখানে কিছুই বলার নেই। তারপর আনন্দ বিশ্বাস, ওঁর আনন্দেই বিশ্বাস, সেটা তুরীয় আনন্দ। ওঁর কথার আর কি উত্তর দেব বলুন, ভাটিখানায় গেলে উত্তর পাওয়া যাবে। এখানে আমাদের কথা হচ্ছে ট্যাকসেশন আমরা করি নি, কিন্তু এখানে প্রভিডেন্ট ফান্ডের টাকা নিয়ে কথা উঠেছে। লক্ষ্মণ শেঠ সে বিষয়ে বলে গেছেন যে, পি. এফ.-এর টাকার ব্যাপারে আইন করা হয়েছে। অতএব ওটা জমার ঘরে দেখানো হবে, না ওটা খরচের ঘরে দেখানো হবে, না উহ্য থাকবে, বলা হবে না, হিসাব দেখানো হবে না, এ. জি'র কাছে প্লেস করা হবে না? কোন'টা হবে? আমরা যদি দেশের মানুষের ঘাড়ে নতুন করে ট্যাক্স না চাপিয়ে, ঐ টাকা ব্যবহার করে সম্পদ সংগ্রহ করতে পারি তাহলে অপরাধটা কি হচ্ছে? যাঁদের টাকা তাঁদের তো যখন সময় হবে তখন সুদ সমেত আসল দিয়ে দেওয়া হবে। সুতরাং ইতিমধ্যে সেই টাকাকে যদি উন্নয়ন খাতে ব্যয় করে সম্পদ সংগ্রহ করা হয় তাহলে দোষ করা হবে কি? অবশ্য নতুন ট্যাকসেশন হয় নি বলে ওঁদের খুব দুঃখ, ওরা সমালোচনা করতে পারছেন না। তা আমি সে দিন মজফরপুর এক্সপ্রেসের ফার্স্টক্লাসে চেপে যাচ্ছিলাম। তা ঐ গাড়িতে বাকি যাঁরা ছিলেন তাঁরা সবাই আমারই মতো সরকারি পয়সায় ফার্স্ট ক্লাসের যাত্রী। তাঁদের সকলের পোষাক দেখে মনে হল তাঁরা সবাই বড় বড় অফিসার। আমার সেদিন দাড়ি কামানো ছিল না, জামা কাপড়ও ময়লা ছিল। ওরা আমাকে সন্দেহের চোখে দেখছিলেন। ওরা

ভাবছিলেন হয় টিকিট কাটেনি, না হয় সেকেন্ড ক্লাসের যাত্রী, ওঁদের ফার্স্ট ক্লাসে এসে বসেছি। সবাই চিত্তরঞ্জনের অফিসারবাবু। তাঁরা একেবারে ঝড়ের বেগে বামফ্রন্ট সরকারকে গালি গালাজ করতে করতে চলেছেন যে টিভির উপর ট্যাক্স বসাল, অমুক করল, তমুক করল ইত্যাদি ইত্যাদি। আমি শেষকালে মুখ খুললাম, বললাম টিভির উপর বামফ্রন্ট সরকার সব ট্যাক্স তুলে নিয়েছেন আর কেন্দ্রীয় সরকার যে রঙ্গিন টিভি উৎপাদনের উপর বিপুল হারে ট্যাক্স বসিয়ে দিয়েছেন সেই ব্যাপারটি কী বলতে পারেন? ওনারা যেটা বললেন সেটা হচ্ছে কেন্দ্রীয় সরকারের অধোমুখ থেকে নিসৃত শব্দবাহি বায়ুও সুগন্ধিবহ। সুতরাং এর উপর আর কথা চলে না, ওরা হচ্ছে হুজুরের দল, ওরা যদি এই কথা বলেন তাহলে আমার বলার কি আছে। তাই বলছি, এর চেয়ে বাস্তবমুখী বাজেট আর কি হতে পারে আমি ভেবে পাই না। এখানে সাত্তার সাহেব অনেক কিছু বলেছেন। তাঁর বক্তব্যের শুরুতে যে কথা বলেছেন সেই কথা শুনেছেন কি কেউ? এই প্রসঙ্গে আমার একটা কথা মনে পড়ে গেল। আমাদের দেশের বাড়ি মুলো ক্ষ্যাপার কথা মনে পড়ছে। এই মুলোক্ষ্যাপার এমনিতে খুব ভালো কথা ছিল। কিন্তু হঠাৎ হঠাৎ মুখে তার আতঙ্ক ফুটে উঠত। আমরা জিজ্ঞাসা করতাম কি হল? ও তখন বলত ঐ ডোম আসছে। আমরা জিজ্ঞাসা করতাম কোথায় ডোম? ঐ ডোম আসছে। ডোম মানে যারা মড়া পোড়াতে সাহায্য করে। সে বলত হ্যাঁ, ঐ ডোম আসছে বলে সে ছুটে বেরিয়ে যেত। সুতরাং মুলোক্ষ্যাপার বাতিক ছিল ঐ ডোম আসছে, ঐ ডোম আসছে বলে চেঁচিয়ে ওঠার। তা সাত্তার সাহেবের বক্তৃতা শুনে মনে হল যেন উনি বলছেন ঐ ডোম আসছে, ঐ ডোম আসছে। নির্বাচন জুনে করলে কি দোষ হত শুনছি ফেব্রুয়ারি মাসে নিয়ে আসছে, আবার শোনা যাচ্ছে নভেম্বর, ডিসেম্বর মাসে নিয়ে আসছে। সুতরাং ঐ ডোম আসছে, ঐ ডোম আসছে। সুতরাং ওনার বক্তৃতার জবাব কি আর হবে, বিশেষ কিছু নেই। আমরা এইরকম বাজেট করেছি যে বাজেটে আমরা ট্যাক্স বসাব না, মানুষকে নির্যাতন করব না, রক্তশূণ্য হয়ে গেছে যে দেশ, ট্যাকস্েশনের সাচুরেটেড পয়েন্টে চলে গেছে যে দেশ তার উপর নতুন করভার আমরা বসাইনি। এটা অত্যন্ত বাস্তবমুখী বাজেট, কিছু করভার কমিয়ে দেওয়া হয়েছে, করের পুনর্বিন্যাস করা হয়েছে এবং প্রশাসনিক ব্যবস্থাকে জোরদার করা হচ্ছে যাতে এন্ট্রি ট্যাক্স, সেলস ট্যাক্স এগুলি বেশি করে আদায় করা যায় এবং করে ফাঁকি রদ করা যায় তারজন্য চেষ্টা করা হচ্ছে। এটা অত্যন্ত বৈজ্ঞানিক এবং বাস্তবসম্মত বাজেট পরিকল্পনা। সুতরাং এই বাজেট দেখে সমস্ত সাধারণ মানুষ যেভাবে উল্লসিত হয়েছে, স্বস্তি পেয়েছে, আনন্দ পেয়েছে ঠিক ততোধিকভাবে কংগ্রেস দল ভ্যাবাচাকা খেয়ে কানামাছি ভোঁ ভোঁ মতন বক্তৃতা দিয়ে যাচ্ছে, ওদের বক্তৃতার মাথামুন্ডু কিছু নেই। সেইজন্য এই বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[7-20–7-30 P.M.]

**শ্রী শান্তিরাম মাহাতো :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আজকে কয়েকদিন ধরে যে বাজেট বিতর্ক শুরু হয়েছে সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের বিভিন্ন বক্তৃতা শুনে এবং আজকে দেবী বাবু যে বক্তব্য রাখলেন তাতে মনে হচ্ছে যে এটা বাজেট বিতর্ক নয়, বাজেট নিয়ে একটা অভিনয় শুরু হয়েছে। অত্যন্ত দুঃখের কথা যে বাজেট বিতর্কের সময় সরকার পক্ষের সদস্যরা একে চোখ বুজে সমর্থন জানিয়ে পশ্চিমবঙ্গের সর্বত্র অগ্রগতির কথা এবং পশ্চিমবঙ্গের

অর্থনীতি চাঙ্গা হয়েছে এইসব কথা বলে জ্যোতিবাবুকে ধন্যবাদ জানিয়ে এবং বিরোধী পক্ষরা নাকি হতভম্ব হয়ে গেছেন—এইসব কথা বলার চেষ্টা করছেন। মেনশন আওয়ারে উল্লেখ পর্বে এবং প্রশ্নোত্তরের সময় সরকার পক্ষের বিভিন্ন সদস্যদের যখন বক্তৃতা শুনতে পাওয়া যায়—আজকে তো একজন মাননীয় সদস্য শ্রী সতীশ বিশ্বাস মহাশয়. রেগে মন্ত্রী মহাশয়ের কাছে এমন একটা প্রশ্ন করে বসলেন 'হয় ওটা খারিজ করে দিন নয় তো কাজ করার ব্যবস্থা করুন' স্পিকার মহাশয় বললেন কোয়েশ্চেনটা ডিসঅ্যালাউড করছি—শ্রীমতী অপরাজিতা গোপ্পী মহাশয়া কুচবিহার হাসপাতালের চরম অব্যবস্থার কথা বলেছেন, সেখানে ৩৬ জন ডাক্তারের মধ্যে ১২ জন ডাক্তার নেই, ওষুধ যন্ত্রপাতি কিছুই নেই এই রকম সব কথা বলেছেন। কাজেই সরকার পক্ষের সদস্যরা প্রশ্নোত্তর কিম্বা উল্লেখ পর্বে এই সব কথার উল্লেখ করেন। কিন্তু বাজেট বিতর্কের সময় কেউ সিরাজদোল্লা, কেউবা ঝাঁসীর রাণী লক্ষ্মী বাঈয়ের মতো এমনভাবে বাজেট সমর্থন করছেন যেন পশ্চিমবঙ্গের অর্থনৈতিক বুনিয়াদ দৃঢ় খুঁটির উপর দাঁড়িয়ে আছে। কিন্তু আজকে অবস্থাটা কি? দেবী বাবু কিছুক্ষণ আগে বলছিলেন তাঁর বক্তব্য শুনছিলাম। তিনি বললেন ১২০ কোটি টাকা নাকি পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রের কাছ থেকে যা তাঁদের পাওনা ছিল সেটা প্রত্যাখ্যান করেছেন। দেবী বাবুর বক্তৃতার সঙ্গে জ্যোতিবাবুর বক্তৃতার কোনো মিল নেই। মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পুস্তিকা এই হাউসে বিতরণ করেছেন সেই পুস্তিকার কোথাও কিন্তু বলেন নি যে আমরা ১২৫ কোটি টাকা দেবার প্রস্তাব প্রত্যাখ্যান করেছি। বরং জ্যোতিবাবু স্বীকার করেছেন যে, ট্যাক্স কালেকশন, অভ্যন্তরীণ সম্পদ সৃষ্টি এবং রিসোর্স মবিলাইজ করতে পারেন নি বলেই সেটা তাঁরা নিতে পারেন নি। আজকে রাজ্যের কোথাও কিছু হচ্ছে না। শুধু মোটর যানের উপর ট্যাক্স রেহাই দিয়ে, মোটর সাইকেলের উপর কিছু ট্যাক্স ছাড় দিয়ে বা টিভির উপর কিছু ট্যাক্স বসিয়ে পশ্চিমবাংলার উন্নতি করা যাবে না। আপনারা সত্যকে গোপন করবার চেষ্টা করেছেন এতে। মাননীয় মুখ্যমন্ত্রী পশ্চিমবাংলার অর্থনীতিকে কিভাবে দাঁড় করাতে চান তার একটা সুনির্দিষ্ট পদক্ষেপ কিন্তু এই বাজেটের ভেতর দেখছিনা। তিনি দুর্বল মন নিয়ে এই বাজেট পেশ করেছেন। এক্ষেত্রে দৃঢ় পদক্ষেপ তিনি নিতে পারেন নি, এবং যার ফলে আজকে ট্যাক্স বসানো যায়নি। বলা হচ্ছে, ট্যাক্স বসাব কেন? বলেছেন, মানুষের উপর নতুন করে আর চাপ সৃষ্টি করতে চাইনা। কিন্তু আসলে কি তাই? আজকে গ্রামের বেকার সমস্যার কথা বলায় আপনাদের লেগেছে, কিন্তু আজকে এই সমস্যার কথা সবাই বলছেন। নির্বাচনের আগে বলেছিলেন—প্রশাসনকে দুর্নীতি মুক্ত করবেন। বলেছিলেন, মানুষের অর্থনৈতিক দুরবস্থা দূর করতে চাই, বেকারদের মুখে অন্ন তুলে দিতে চাই। সেদিন এইসব কথা বলে গ্রামের শক্ত মাটির উপর দৃঢ়ভাবে দাঁড়াতে চেয়েছিলেন বলে তাঁদের এইভাবে বিভ্রান্ত করতে চেয়েছিলেন। আজকেও আবার সেই একই ভাবে এই বাজেটে ভাঁওতা দিয়ে মানুষকে বিভ্রান্ত করবার চেষ্টা করেছেন। কিন্তু পশ্চিমবাংলার মানুষ এই বাজেট দেখে হতাশ হয়েছেন। আজকে তাঁরা হতাশাগ্রস্ত। পশ্চিমবাংলার মানুষ আজকে এই বাজেট দেখে ভীত। আজকে মোটর সাইকেলের উপর, সাইকেলের উপর বিক্রয় কর হ্রাস করেছেন, কিন্তু এই মোটর সাইকেল গ্রামের কতজন চড়ে? কিন্তু কয়লার উপর সেস বসিয়ে আজকে সাধারণ মানুষের দুর্গতি বাড়িয়েছেন। আজকে জ্বালানী সঙ্কট যেভাবে বেড়েছে, তার উপর এটা বসানো ঠিক হয়নি। সেইজন্য সরকার পক্ষের যেসব বক্তা এখানে অভিনয় করে যাচ্ছেন, ভাঁওতা দিচ্ছেন, তাঁদের অনুরোধ

করব, সত্যটা বলবার চেষ্টা করুন। গ্রামের দুরবস্থার কথা একটু বলার চেষ্টা করুন আপনারা। আজকে কৃষিক্ষেত্রে উৎপাদন হ্রাস পেয়েছে—এটা বলার সাহস আপনাদের নেই। উৎপাদন ১ লক্ষ টন বাড়ল কি কমল সেটা কথা নয়, তবে আমরা দেখতে পাচ্ছি এখানে উৎপাদন নিম্নমুখী হয়েছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে অনেকে প্রভিডেন্ট ফান্ড নিয়ে কথা বলেছেন। এই প্রভিডেন্ট ফান্ড এর টাকা খরচ করবার কি কোনো অধিকার আপনাদের আছে? সরকার পক্ষেরই এক মাননীয় সদস্য এখানে বলছিলেন যে, ব্যক্তিগত মালিকানাধীন কারখানার মালিকরা নিজের কারখানার উন্নতির জন্য কর্মচারিদের প্রভিডেন্ট ফান্ডের টাকা খরচ করছেন এবং সেই ব্যাপারে আপনারাই বলেছিলেন যে, এটা করা যায় না। কিন্তু সেটাই আপনারা করছেন। এইসব কারণে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ—বন্দেমাতরম।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী যে বাজেট ১৯৮৬-৮৭ সালের জন্য পেশ করেছেন, আমি তাকে সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে যে, এই বাজেট একটা ভালো বাজেট এবং প্রগ্রেসিভ বাজেট বলেও একে চিহ্নিত করা যায় বলে। কিন্তু কেন একে ভাল বাজেট বা প্রোগ্রেসিভ বাজেট হিসাবে চিহ্নিত করা যায়? যখন কোনো বাজেট আর্থিক সংকটের মধ্যেও জনগণের উপর কোনো বোঝা চাপিয়ে দেয় না—সেটা জনগণের দিক থেকে ভালো বাজেট। আবার সেই বাজেটকে প্রোগ্রেসিভ বাজেট বলা যায়, যদি দেখা যায়—বাজেটের খরচ দুই রকম আছে। একটি হচ্ছে নন-প্ল্যান্ড এক্সপেন্ডিচার, আর একটি হচ্ছে প্ল্যান্ড এক্সপেন্ডিচার।

[7-30–7-40 P.M.]

নন প্ল্যান্ড এক্সপেন্ডিচারের তুলনায় প্ল্যান্ড এক্সপেন্ডিচার আনুপাতিক হারে যদি বাড়তে থাকে তাহলে সেই বাজেটটাকে উন্নয়নমূলক বাজেট বলে অভিহিত করতে পারি এবং প্রগতিশীল বাজেট বলে অভিহিত করতে পারি। বাজেট বিশ্লেষণের এই যে দৃষ্টিভঙ্গি রয়েছে, এই দৃষ্টিভঙ্গি থেকে বর্তমান বাজেটকে যদি পর্যালোচনা করা যায় তাহলে দেখা যাবে এই বাজেট একটা প্রগতিশীল বাজেট। আমরা গত আট বছর পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার উন্নয়নের উপর গুরুত্ব আরোপ করেছি এবং প্রতি বছর বার্ষিক বাজেটের মাধ্যমে উন্নয়ন খাতে এই বরাদ্দ অর্থ বাড়িয়ে চলেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ১৯৭৬-৭৭ সালে এই রাজ্যে বার্ষিক বাজেটে যেখানে মাত্র ২২৮ কোটি টাকা খরচ করা হত, সেখানে ১৯৮৬-৮৭ সালের বাজেটে ৭৭৬ কোটি টাকা খরচ করার বিধি ব্যবস্থা করা হয়েছে। অর্থাৎ প্রায় তিনগুণ, প্রায় থ্রি হান্ড্রেড টাইমস এক্সপেন্ডিচার বাড়ানো হয়েছে এবং এই প্ল্যান্ড এক্সপেন্ডিচার বাড়ানো হয়েছে বলেই গত আট বছরে এত উন্নতি হয়েছে। আজকে অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে বিরোধী দলের মাননীয় সদস্যরা গত কয়েকদিন ধরে যে বক্তব্য রাখছেন, তাতে তারা যে চিত্র এখানে তুলে ধরেছেন তাতে মনে হচ্ছে যেন গত আট বছরে এই রাজ্যে কোনো কিছু উন্নতি হয়নি। আমরা এই দাবি করছি না যে উন্নয়নের চরম লক্ষ্য মাত্রায় আমরা পৌছে গেছি, খাদ্যোৎপাদনের লক্ষ্যমাত্রায় আমরা পৌছে গেছি। কিংবা বিদ্যুৎ আমাদের যতটুকু প্রয়োজন সব উৎপাদন করে ফেলেছি। আমাদের পশ্চিমবাংলায় যা রাস্তাঘাট তৈরি

করার দরকার সব আমরা করে ফেলেছি, এই রকম দাবি আমরা কখনও করি না। কিন্তু এই কথা বলতে চাই যে ১৯৭৬-৭৭ সালে যে অগ্রগতির হার ছিল বা যেখানে রাজ্য উন্নয়নের ব্যবস্থা ছিল, আজকে ১৯৮৬-৮৭ সালে আমরা তার চেয়ে অনেক বেশি অগ্রগতির পথে পৌঁছে গেছি। খাদ্যোৎপাদন বেড়েছে, কৃষি উৎপাদন বেড়েছে, বিদ্যুৎ উৎপাদন বেড়েছে, শিক্ষা ক্ষেত্রে অগ্রগতি হয়েছে। সব ক্ষেত্রেই একটা অগ্রগতি লক্ষ্য করা গেছে এবং গ্রামাঞ্চলে পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে এবং ব্লক লেভেল এবং ডিসট্রিক্ট লেভেল, জেলা স্তরের পরিকল্পনার মাধ্যমে যে সাধারণ মানুষকে উন্নয়নমূলক কাজের সঙ্গে যে ভাবে যুক্ত করা হয়েছে তাতে অগ্রগতি আর তরান্বিত হবে এবং দেশের মানুষের মনের মধ্যে, দেশের জনগণের মধ্যে একটা আত্মবিশ্বাস ফিরে আসবে, এই বিষয়ে কোনোও সন্দেহ নেই। আমরা কি শুনলাম, বিরোধী দলের নেতা থেকে আরম্ভ করে সকলেই এক কথা বলে গেলেন, পাবলিক অ্যাকাউন্টের টাকাটা কেন হিসাবের মধ্যে ধরা হল। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন, বাজেট পুস্তিকাগুলো বিতরণ করা হয়েছে, সেখানে আমাদের অর্থমন্ত্রী পরিষ্কার ভাবে বলে দিয়েছেন যে রাজ্য সরকার এর যে টাকা পয়সাগুলো থাকে, সেইগুলো তিন রকম ফান্ড থাকে। একটা হচ্ছে কনসলিডেটেড ফান্ড, এখানে বিভিন্ন খাত থেকে রেভিন্যু ইত্যাদি আসে এবং জমা হয়, সেন্ট্রাল গভর্নমেন্টের কথা থেকে যে সব টাকা লোন হিসাবে গ্রহণ করা হয়, সেটা জমা হয়। রাজ্য সরকারের সমস্ত খরচ ঐ কনসলিডেটেড ফান্ডের ভেতর থেকে করা হয় এবং তার জন্য বিধানসভার অনুমোদনের প্রয়োজন রয়েছে। আর একটা ফান্ড রয়েছে যেটাকে আমরা বলি কন্টিনজেন্সি ফান্ড। হঠাৎ, যেটা বাজেটের বরাদ্দের মধ্যে নেই, এমন কিছু খরচ করতে গেলে যদি প্রয়োজন হয় তার জন্য কন্টিনজেন্সি ফান্ড থেকে সেই টাকা খরচ করা হয়, সেটাও অনুমোদন করা হয়। আর একটা ফান্ড রয়েছে, যেটাকে আমরা বলি, পাবলিক অ্যাকাউন্ট ফান্ড। পাবলিক অ্যাকাউন্ট ফান্ডের মধ্যে স্মল সেভিংস প্রভিডেন্ট ফান্ড, কিছু অ্যাডভান্স, কিছু রিসিভ, এইগুলো জমা হয়। এই টাকাও গভর্নমেন্ট রিসিট, সরকারি অর্থ, সরকারের ট্রেজারিতে জমা থাকছে। অথচ সরকার এর সেটা রোজগার হিসাবে গণ্য হতে পারে। প্রভিডেন্ট ফান্ডের টাকা সরকার যদি খরচ করে, অপরাধ হয়ে যাচ্ছে অন্যায় হয়ে যাচ্ছে? আমি মাননীয় বিরোধী দলের মাননীয় সদস্যদের চিন্তা করতে অনুরোধ করি যে প্রভিডেন্ট ফান্ডের টাকা যখন প্রাইভেট ব্যাঙ্কে থাকত, তখন সেই প্রাইভেট ব্যাঙ্কের মালিকগুলো কি করত? সেই টাকায় তো ইন্ডাস্ট্রিজ এর বিভিন্ন কাজে তারা লগ্নি করত। কিন্তু যিনি টাকা গচ্ছিত রেখেছেন, প্রভিডেন্ট ফান্ডের টাকা ব্যাঙ্কে, সেই প্রভিডেন্ট ফান্ডের যিনি ইনকামপ্যান্ট, তিনি যখন টাকা চেয়েছেন, তখন তাকে টাকা দিতে বাধ্য থাকবেন। সুতরাং পাবলিক অ্যাকাউন্টের ক্ষেত্রে, রাজ্য সরকার ঠিক ব্যাঙ্কের ভূমিকা পালন করেন। অর্থাৎ টাকা এখানে গচ্ছিত থাকবে, টাকা সুদ সমেত ফেরত পাবে তার যখন প্রয়োজন হবে। কিন্তু ঐ টাকা রাজ্য সরকার খরচ করতে পারবে না এই রকম কোনো কথা ফাইনানসিয়াল রুলসে রেগুলেশনে কোথাও বলা নেই। সুতরাং আজকে যে হৈ চৈ তৈরি করা হচ্ছে যে পাবলিক অ্যাকাউন্টসের টাকা এখানে থাকছে কেন—আমরা তো বিধানসভায় আইন পাস করেছি যে প্রবিডেন্ট ফান্ডের টাকা ট্রেজারিতে থাকবে। ৯ পার্শেন্টি না ৯।। পার্শেন্টি ইন্টারেস্টে তারা ফেরত পাবে। ট্রেজারিতে মানেই সেটা সরকারের আয় বলে গণ্য হচ্ছে এবং সেই আয়টা যদি রাজ্যের উন্নয়নমূলক খাতে খরচ করা হয় তাতে অপরাধটা কোথায়, এই কথা আমার পূর্ববর্তী বক্তা

দেবী বাবু বলে গেলেন। সুতরাং এ নিয়ে চিৎকার চেঁচামেচি করার কিছু আছে বলে মনে হয়না। এই বাজেটের মধ্যে বেকার সমস্যা সমাধানের কথা বলা নেই। আপনাদের এই কথা যদি ধরে নিই যে আপনারা ঠিকই বলেছেন এবং যদি ধরে নিই আপনাদের যুক্তি গ্রহণযোগ্য, তাহলে আপনাদের অনুরোধ করব কেন্দ্রীয় সরকার ৫২,৮৪৬ কোটি টাকার যে বার্ষিক বাজেট সাবমিট করেছে তা দয়া করে একটু বুঝে দেখবেন। ঐ বাজেটের মধ্যে দিয়ে এক বছরে কেন্দ্রীয় সরকার কতজন বেকারের চাকুরির ব্যবস্থা করছেন? কেন্দ্রীয় সরকার বড় গলায় বলছেন যে, এই বাজেটের মধ্যে দিয়ে দেশের মানুষের দারিদ্র দূরীকরণের জন্য তাঁরা ব্যবস্থা করছেন। তাঁরা বলছেন যে তাঁরা অ্যাটাক অন পভার্টি, অর্থাৎ পভার্টির উপর আক্রমণ শুরু করছেন। দারিদ্র দূরীকরণের জন্য আক্রমণ শুরু করতে কি করা হয়েছে? এই দারিদ্র দূরীকরণের জন্য মূল বাজেটে বরাদ্দ হয়েছে ১৪০০ কোটি টাকা, সেই মূল বাজেটের ২.৭৪ পারশেন্ট এই উদ্দেশ্যে খরচ করা হবে বলে তাঁরা স্থির করেছেন। টোট্যাল সেন্ট্রাল বাজেটের একটা অতি ক্ষুদ্র অংশ এই উদ্দেশ্যে ব্যয়ের জন্য তাঁরা বরাদ্দ করেছেন। কেন্দ্রীয় অ্যানুয়াল বাজেটের ঐ বিরাট অঙ্কের তুলনায় মাত্র ২.৭৪ পারশেন্ট বরাদ্দ রেখে কতজন মানুষের দারিদ্র দূর করা হবে? কেন্দ্রীয় সরকারের বক্তব্য অনুযায়ী—দেশের পঞ্চাশ শতাংশ মানুষ যাঁরা দারিদ্র সীমার নিচে বাস করছেন তাঁদের আর. এল. ই. জি. পি., এন. আর. ই. পি. এই সমস্ত স্কীমের মাধ্যমে এবং কিছু আই. আর. ডি. পি.'র মাধ্যমে সাহায্যের ব্যবস্থা তাঁরা নিচ্ছেন। আই. আর. ডি. পি'র যে কর্মসূচী তারা নিচ্ছেন, সেখানে কিছু শিক্ষিত বেকার যুবক যুবতী স্বনির্ভরতার পথে যাবেন, এন. আর. ই. পি., আর. এল. ই. পি.'র যে কর্মসূচী তাঁরা গ্রহণ করছেন তার সাহায্যে গ্রামাঞ্চলের উন্নয়নমূলক কাজ হবে এবং বেশিরভাগ ক্ষেত্রে অদক্ষ শ্রমিক এর সাহায্যে উপকৃত হবেন। কিন্তু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে যে সমস্ত শিক্ষিত বেকার যুবক যুবতী নিজেদের নাম লিখিয়েছেন, সারা দেশে তাঁদের সংখ্যা ৩ কোটি ছাড়িয়ে গেছে। তাঁদের জন্য এই স্কীম অর্থবহ হবে বলে মনে হয় না। গত বছর পার্লামেন্টে দাঁড়িয়ে কেন্দ্রীয় অর্থমন্ত্রী নতুন ফিস্ক্যাল পলিসি ঘোষণা করার ফলে পুরনো আমদানি নীতিকে বাতিল করা হল। নতুন নীতি ঘোষিত হবার পর আমদানি রপ্তানির পরিমাণে এক বছরে দেখা যাচ্ছে ৬,০০০ কোটি টকার ট্রেড ডেফিসিট হয়েছে। অর্থাৎ নতুন আমদানি রপ্তানি নীতি কার্যত ব্যর্থতায় পর্যবসিত হয়েছে। নতুন এই অর্থনীতির কথা ঘোষণার পরে আমরা দেখতে পাচ্ছি শিল্পের ক্ষেত্রে উৎপাদন সামান্য বৃদ্ধি পেয়েছে, কিন্তু আমদানি রপ্তানির ক্ষেত্রে যে গ্যাপ সৃষ্টি হয়েছে, তার ফলে গোটা দেশের অর্থনীতি একটা চরম সংকটের মধ্যে দিয়ে যেতে শুরু করেছে। আগামী দিনে এই সংকট আরও বৃদ্ধি পাবে এতে কোনো সন্দেহ নেই। এই গ্যাপ যদি দূর করা না যায় এবং অর্থনৈতিক এই সংকটকে যদি নিয়ন্ত্রিত করা না যায়, তাহলে এক ভয়াবহ অবস্থার সৃষ্টি হতে বাধ্য এবং ব্যাপক মুদ্রাস্ফীতি অনিবার্য। আমরা দেখছি কেন্দ্রীয় বাজেটকে বড় বড় ব্যবসায়ী সংগঠন এবং শিল্প সংগঠন অভিনন্দিত করছে। অর্থাৎ এই বাজেটের মধ্য দিয়ে তারা সাধারণ মানুষের চাইতে অনেক বেশি উপকৃত হচ্ছে। কেন্দ্রীয় সরকার তাঁর এই বাজেটের মধ্যে বলেছেন যে কালো টাকা যে কোনো উপায়েই হোক না কেন তাঁরা দমন করবেন। কারণ এটি হচ্ছে একটি অর্থনৈতিক অপরাধ। তাঁরা বড় গলায় এই অর্থনৈতিক অপরাধ দমনের যে কথাই বলুন না কেন তার বিরুদ্ধে কোনো কার্যকর ব্যবস্থা আমরা দেখতে পাচ্ছি না। তাঁদের গৃহীত ইন্ডাস্ট্রিয়াল পলিশির জন্য বড় বড় ব্যবসায়ী ও শিল্পপতি তাঁদের

অনেক বেশি করে সাফাই গাইছেন এবং কেন্দ্রীয় বাজেটকে অভিনন্দিত করছেন অর্থনৈতিক অপরাধ দমন করার জন্য মাঝে মাঝে তাঁরা বড় বড় ব্যবসায়ীর লকার আটকে এবং বড় বড় শিল্পপতি পরিবারের দু'একজনকে গ্রেপ্তার করে ব্যবস্থা গ্রহণ করছেন ঠিকই, কিন্তু এই ধরনের ব্যবস্থাকে সাময়িক ব্যবস্থা ছাড়া আর কিছু বলা যায় না। স্থায়ী ভাবে এই অপরাধ দমন করা এর মাধ্যমে কখনই সম্ভব নয়। সেজন্য আমরা দেখছি ভারতবর্ষের বুকে ৩৭,০০০ কোটি কালো টাকা ছড়িয়ে রয়েছে নানা স্থানে। আমরা দেখছি আগে মূল্যবৃদ্ধির মাধ্যমে ১৫০০ কোটি টাকা ট্যাক্স্ এবারে চাপানো হয়েছে। ১৯৮৬-৮৭ সালের বাজেটে ৪৬৭ কোটি টাকা ট্যাক্স্ চাপানো হয়েছে, এর উপর রয়েছে রেল বাজেটের বাড়তি চাপ। এই সব মূল্যবৃদ্ধি ও ট্যাক্সের ফলে সাধারণ মানুষ এর দ্বারা বেশি করে হ্যারাশমেন্টের শিকার হবেন। কেন্দ্রীয় সরকার বাজেটের কয়েকদিন আগে প্রশাসনিক নির্দেশে পেট্রোল, ডিজেল ইত্যাদির উপর দাম বৃদ্ধি করে এবং বাজেটের মাধ্যমে ট্যাক্স চাপিয়ে প্রায় ২,০০০ হাজার কোটি টাকা সংগ্রহ করবেন। এই সমস্ত ট্যাক্স বৃদ্ধি সত্ত্বেও এবারের কেন্দ্রীয় বাজেটে ৩,৫০০ হাজার কোটি টাকা আনকভার্ড ডেফিসিট এখনও থেকে গেছে। এই ডেফিসিট মেটাতে গেলে আন্তর্জাতিক অর্থনৈতিক ভান্ডার থেকে এবং বিদেশি ব্যাঙ্ক থেকে ঋণ গ্রহণ করতে হবে। এই রকম একটা অর্থনৈতিক পরিস্থিতির সৃষ্টি করেছেন কেন্দ্রীয় সরকার। এই রকম একটা অর্থনৈতিক পরিস্থিতির মধ্যে রাজ্য সরকারের পক্ষে তাহলে কি ভাবে মোকাবিলা করা সম্ভব? এই জন্যই মূল যে দৃষ্টিভঙ্গি, তার পরিবর্তন দরকার। গোটা দেশের অর্থনৈতিক পরিস্থিতির কথা আমাদের চিন্তা করা দরকার। এখানে মাননীয় কংগ্রেসি বন্ধুরা যে সমালোচনা করছেন, তার মধ্যে আত্মবিশ্বাসের অভাব ছিল বলে তাঁরা পুরনো কথাবার্তাই বলছেন। তাঁরা নতুন কোনো কথা বলছেন না।

[7-40–7-50 P.M.]

এই কথা ঠিকই যে তিনি কোনো রকম নতুন কর আরোপ না করে যেভাবে ৪৭ কোটি টাকা সংগ্রহ করার চেষ্টা করেছেন সেটা একটা দৃষ্টান্ত। এই কারণে এই বাজেটকে প্রগতিশীল বাজেট বলে অভিনন্দিত করে আমার সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল :** মিঃ ডেপুটি স্পিকার স্যার, কিছু দিন আগে পর্যন্ত লবিতে চায়ের একটা ব্যবস্থা ছিল কিন্তু কিছু দিন হল সেটা বন্ধ হয়ে যাওয়ায় আমাদের খুব অসুবিধা হচ্ছে।

**মিঃ স্পিকার :** চা না পেলে জল খেয়ে থাকুন।

**শ্রী অনুপকুমার চন্দ্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কয়েকদিন ধরেই বাজেটের উপর আলোচনা-সমালোচনা চলছে। মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে বাজেট পুস্তিকা পশ্চিমবঙ্গের উন্নতির জন্য সভায় পেশ করেছেন সেটা যখন হাউসে বলে পড়লাম তখন দেখলাম যে এতে এমন অনেক কিছু টাকার যেগুলি সরকার কর্তৃক হিসাব প্রদত্ত হয়েছে তা প্রচন্ড গরমিলে ভর্তি। তার চেয়ে বড় কথা এই বই কতখানি যে মিথ্যা ভাষণে, অসত্য ভাষণে ভর্তি তার মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রীর একটা উক্তিই প্রমাণ করে। তিনি একটি সাংবাদিক সম্মেলনে বলেছেন যে বছরের শেষে হয়ত বা কানাকড়ি নাও থাকতে পারে। এতে একাধারে আমরা কি দেখতে পাচ্ছি—বাজেটে উদ্বৃত্তের পরিমাণ দেখানো হয়েছে ৫০.৫৩ কোটি টাকা, তারমধ্যে আছে কি

পাবলিক অ্যাকাউন্টসের টাকা, সেই পাবলিক অ্যাকাউন্টসের হিসাব এখানে ধরা হয়নি সেটা হচ্ছে অতিরিক্ত মহার্ঘ ভাতা দানের জন্য আরো কত কোটি টাকা খরচ হবে তার কোনো হিসাব নেই। সব শুদ্ধ হিসাব যদি আমরা মেলাই তাহলে দেখব যে অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর ভাষণ অসত্যে পরিপূর্ণ, যেকথা তিনি নিজেই স্বীকার করেছেন। এই বাজেট বক্তৃতার মধ্যে দেখলাম না যে বেকার সমস্যার সমাধানের জন্য যেসব প্রয়াস নেওয়া দরকার তা তিনি রক্ষা করতে পারেন নি। অথচ এই পশ্চিমবঙ্গের বেকার সমস্যা যে কতখানি সারা ভারতবর্ষের তুলনায় সেটা যদি হিসাব করি তাহলে দেখতে পাব। এখানে বেকার সংখ্যা সরকার পক্ষ থেকে যদিও ৪০ লক্ষের মত কিন্তু আমরা সবাই জানি যে এটা প্রায় ৫০ লক্ষে এসে দাঁড়িয়েছে। এই রাজ্যের লোকসংখ্যা সারা ভারতবর্ষের ৮ শতাংশ কিন্তু বেকার সংখ্যা সারা ভারতের যে বেকার তার ২০ শতাংশ অর্থাৎ জনসংখ্যা ৮ শতাংশ আর বেকার সংখ্যা ২০ শতাংশ। অথচ এই বেকারের কথা স্মরণ রেখে এই বাজেটে কোনো রকম ব্যবস্থা গ্রহণ করা হল না সেটাই আমাদের আশ্চর্য লাগল। এই বাজেটে এমন কিছু দেখতে পাচ্ছি কি যাতে মনে হবে ভারতবর্ষে পশ্চিমবঙ্গে একটা উজ্জ্বল তারকা হয়ে সারা ভারতের বুকে জলজ্যান্ত উদাহরণ তুলে ধরবে এবং সেই আলোতে হয়ত সারা ভারতের প্রতিটি রাজ্য উদ্বুদ্ধ হয়ে এই উন্নতি দেখে বেশ উৎসাহিত হয়ে বলবেন যে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার থাকুক সি. পি. এম. পরিচালিত বামফ্রন্ট সরকার থাকুক, যে সরকার এমন জনহিতকর কাজ করে সেই সরকারকে আমরা সকলে মিলে সমর্থন করব। কিন্তু সেটা বলার সুযোগ গত ৯ বছরে আপনারা দিতে পারেননি এবং আমরা জানি ভবিষ্যতে আপনারা পারবেন না। পারবেন না, এই কারণে যে আপনাদের যে লক্ষ্য সেটাতে বড়লোকের কাজ করবেন, গরিবের নয়। তার একটা জলজ্যান্ত উদাহরণ এই বাজেট পুস্তিকার মধ্যে দেখিয়ে দিয়েছেন। আপনারা যা চাইছেন তাতে পরিষ্কার মোটর গাড়ি, স্কুটার ইত্যাদির দাম কমালেন—এইগুলি তো বড়লোকের নয় এইটাই কি আপনারা বলতে চাইছেন? যদি বলেন এটির জন্য আপনাদের দিক থেকে কোনো আপত্তি নেই তাহলে আমরা বলব এটা গরিবদের জন্য করা হয়নি। কিন্তু আমরা জানি মোটর, স্কুটার মোপেড সম্বন্ধে যতই বলুন, সেটা বড়লোক বা উচ্চ মধ্যবিত্তরাই ব্যবহার করে। কিন্তু কয়লার ব্যবহার করে কারা? আর সেই কয়লার উপর আপনারা দুই বছরে দুইবার সেস বসালেন। এটা কি গরিব মানুষদের জন্য বসিয়েছেন? গরিব মানুষের জন্যই কি এই সেস বসিয়ে তাদের নিষ্কৃতি দিতে চাইছেন? হয়ত সেটা আপনাদের চিত্র হয়ে গেছে। চিত্র অগুপ্তি যদি আপনারা নিষ্কৃতি পেতে চান সেখানে কেউ আপত্তি করবে না, কারণ পশ্চিমবাংলার বুকের ছায়াতে যে শ্মশান জ্যোতি রেখেছেন তার জন্য আমাদের উত্তর প্রদেশ, বিহার বা অন্য কোথাও যেতে হবে না। যদি সাতগাছিয়ায় যান তাহলেই দেখতে পাবেন গত কয়েকমাসে ১২ জন খুন হয়েছে মুখ্যমন্ত্রীর জায়গায়। এর পরেও জ্যোতি বাবু বলবেন উত্তর প্রদেশে চলুন, বিহারে চলুন বিভিন্ন জায়গায় চলুন ; সাতগাছিয়ায় আগে কত জন খুন হয়েছে ঐ কংগ্রেস আমলে, সেটা যদি জ্যোতিবাবু তুলে ধরেন—তাহলে বলব এর জন্য দায়ী কে? সেই অঞ্চলের সাধারণ মানুষের উপর অত্যাচার চালানো হয়েছে, আমি জানি জ্যোতিবাবু এর উত্তর দিতে পারবেন না, উত্তর দেবার ক্ষমতা তার নেই। কারণ উনি জানেন সারা পশ্চিমবাংলায় পুলিশের যে অত্যাচার চলেছে, সেটাকে আমি বলব তথাকথিত অত্যাচার। পুলিশ তার উর্দি ব্যবহার করতে পারে না, পুলিশ আইন শৃঙ্খলাকে ব্যবহার করতে পারে না, পুলিশের নাম করে বেশ

কিছু কমরেড—তারা অবশ্য আর. এস. পি. বা ফরোয়ার্ড ব্লক—(সি. পি. আই. (এম)-র) তারা উর্দি, বন্দুক ব্যবহার করে মানুষের উপর অত্যাচার চালিয়ে যাচ্ছেন। এরা কংগ্রেসের প্রত্যেকটি লোকের উপর অত্যাচার চালাচ্ছেন। অথচ সেই পুলিশি বাজেটে আমরা দেখতে পাচ্ছি বছরের পর বছর টাকা বাড়িয়ে যেতে হচ্ছে এবং অন্যান্য খাতেও বাড়ানো হচ্ছে। কিন্তু শিক্ষা খাতে যা করছেন সেটা কেন্দ্রীয় সরকার বা অন্যান্য রাজ্য সরকার করেননি। আপনারা কি চাইছেন পুলিশি খাতে খরচ বেশি করে শিক্ষা খাতে ব্যয় কমানো হোক, এটা ন্যায় না অন্যায়—আপনারাই বলুন না?

[7-50–8-01 P.M.]

শিক্ষা খাতে ব্যয় করে নতুন নতুন মাস্টার নেওয়া হয়েছে। যারা শিক্ষা ব্যবস্থার সঙ্গে যুক্ত নয়, ঝান্ডা ডান্ডা নিয়ে ঘুরে বেড়াবে তাদেরই শিক্ষক হিসেবে নিয়োগ করা হয়েছে। এভাবে যদি পশ্চিমবঙ্গকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করেন তাহলে এমন একদিন আসবে যেদিন কংগ্রেস, এফ. বি., আর. এস. পি., সি. পি. এম. নয় সেদিন আপনার আমার বাড়ির ঘরের মেয়ে বউরা কেউ ক্ষমা করবে না। সুতরাং এই বাজেটে যেসব বেআইনি কাজ করার কথা বলেছেন সেগুলি বন্ধ করে পশ্চিম বাংলার উন্নয়নের চেষ্টা করুন। এই কথা বলে বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমি শেষ করছি।

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। এই বাজেটে অর্থমন্ত্রী মহাশয় ৪৭ কোটি টাকা বাড়তি রাজস্ব আদায়ের প্রস্তাব করেছেন। নতুন কর এবং সেসের মাধ্যমে করেছেন ৪০.৫ কোটি এবং উন্নত প্রশাসনের ব্যবস্থা করে ৬.৫ কোটি আদায়ের ব্যবস্থা করেছেন। এতে দেখতে পাচ্ছি সব চেয়ে বেশি জোর দিয়েছেন কয়লা থেকে সেস বৃদ্ধি করে ৩০ কোটি টাকা আয় হবে। গুরুতর কতকগুলি ক্ষেত্রে ছাড়ের প্রস্তাব করেছেন, বিক্রয় করের পুনর্বিন্যাস করেছেন। টিভি, মোটর সাইকেল, স্কুটার মোপেড ইত্যাদিতে কর কমেছে। রঙিন টিভি, ভি. সি. আর, টিভি মনিটারের উপর কিছু বিক্রয়কর বসেছে। প্রমোদ করের কিছু ছাড় দেওয়া হয়েছে, বাজেটে ৫০ কোটি টাকা উদ্বৃত্ত হয়েছে। মাত্র ৩ মাসের ব্যয় বরাদ্দের দাবি তিনি পেশ করেছেন। প্রাথমিক শিক্ষা আইনের অধীনে সেসের হার শতকরা ৩ টাকা থেকে বাড়িয়ে ৫ টাকা করা হয়েছে। গ্রামীণ কর্মসংস্থান ও উৎপাদন আইনে প্রদেয় সেসের হার শতকরা ১৭ টাকা থেকে বাড়িয়ে ২০ টাকা করা হয়েছে। টিভির উপর প্রমোদকর ১৯৮৬ সালের ১লা জানুয়ারি থেকে রেহাই দেওয়া হয়েছে। রাজ্যের তৈরি টিভি সেট ভি. সি. আর এবং রঙ্গিন টিভি মনিটারের উপর আগে কোনো বিক্রয় কর ছিল না এবারে তাদের উপর শতকরা ৪ টাকা হারে বিক্রয় কর ধার্য করে ৫ কোটি টাকা রাজস্ব বাড়বে। প্রমোদ করের ব্যাপারে কিছু ছাড় দেওয়া হয়েছে। গান ম্যাজিক খেলাধূলার উপর আগে প্রমোদকর ১০ টাকা পর্যন্ত ছাড় ছিল। এবারে অর্থমন্ত্রী সেটা বাড়িয়ে ১৫ টাকা পর্যন্ত ছাড় করেছেন। হোটেল রেস্টুরেন্টে যে ভি সি আর থাকে সেখানে আড়াই টাকার উপর কর ধার্য করেছেন। এবারে সবচেয়ে বেশি উল্লেখযোগ্য হল তুলো উল ছাড়াও হোসিয়ারী পণ্যের উপর চার টাকা থেকে কমিয়ে ১ টাকা বিক্রয় কর হয়েছে। অন্যান্য রাজ্যের সঙ্গে যদি কমপিটিশন করতে হয় তাহলে একে জোরদার করা প্রয়োজন এবং সেইজন্যই উৎপাদিত পণ্যের উপর বিক্রয় কর চার থেকে এক টাকা করা

হয়েছে। আর একটি প্রশংসনীয় হচ্ছে রেডিমেড পোষাকের উপর বিক্রয় কর দুটাকা করা হয়েছে। বর্তমানে দাম অনুসারে চার টাকা থেকে ৮ টাকা যেখানে ছিল সেটা কমিয়ে দু টাকা করা হয়েছে। এই রকমভাবে অন্যান্য অনেক জিনিসের কর কমানো হয়েছে, যেমন মোটর সাইকেল, স্কুটার, মোপেডের উপর বিক্রয় করের হার কমিয়ে শতকরা ৬ টাকা করা হয়েছে, যাতে করে আমাদের রাজ্যের গাড়ির বিক্রির সংখ্যা বেড়ে যেতে পারে।

সবচেয়ে উল্লেখযোগ্য হচ্ছে কয়লা খনির জন্য আমাদের যে সমস্ত যন্ত্রপাতি তৈরি করা হচ্ছে সেগুলি যাতে অন্য রাজ্যে বিক্রয় করতে পারি তাই একই হারে বিক্রয় কর করা হয়েছে। কৃষিতে কতকগুলি জায়গায় পেসটিসাইড, ইনসেক্টিসাইড, ফাংগিসাইড, হারবিসাইড, জার্মিসাইড এর উপর শতকরা ৪ টাকা হারে বিক্রয় কর করা হয়েছিল, এবারে সেটা শতকরা ৮ টাকা হারে বিক্রয় কর ধার্য করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা কথা আমি বলতে চাই মার্বেল চিপ, ডলোমাইট লাইম স্টোনের উপর শতকরা ১১ টাকা হারে বিক্রয় কর ধার্য করা হয়েছে। আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে নিবেদন করব ডলোমাইট উত্তরবঙ্গে কিছু কিছু ব্যবহার করা হয়, সেই ডলোমাইটের উপর ট্যাক্স শতকরা ১১ টাকা করলে চাষীদের পক্ষে অসুবিধা সৃষ্টি হবে। এজন্য অর্থমন্ত্রীর কাছে অনুরোধ জানাব এটা যেন তিনি বিবেচনা করেন ডলোমাইটের উপর ট্যাক্স্ একটু কমাতে পারেন কি না। সিনেমা হল সম্বন্ধে যে উৎসাহদান প্রকল্প চালু করা হয়েছে তাতে ১লা জানুয়ারি যারা সিনেমা হল করবে তারা অ্যামিউজমেন্ট ট্যাক্স জমা দিয়ে দেবেন, তাদের টাকাটা রিজেক্ট করা হবে এবং সেই টাকাটা ভর্তুকি হিসাবে ফেরত পাবেন। এই যে সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে এতে আগের বছরে যে অসুবিধাগুলি দেখা দিয়েছিল সেগুলি রোধ করতে পারবেন, তার মধ্যে দিয়ে একটা ইনসেন্টিভ দিতে পারবেন যাতে করে এই পশ্চিমবঙ্গে ব্যাপকভাবে সিনেমা হল তৈরি করা যায়। এছাড়া মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে জানাচ্ছি শহর উন্নয়নের জন্য বরাদ্দ ৮ কোটি টাকা বাজেটে ধরা হয়নি যদিও এই টাকাটা আমাদের হিসাবের মধ্যে আছে। অতিরিক্ত মহার্ঘভাতা বাজেটের মধ্যে ধরা হয়নি যারজন্য অর্থমন্ত্রী মহাশয় তাঁর ভাষণে বলেছিলেন আমাদের আরো ৫ কিস্তি ডি এ দেবার কথা আছে, কেন্দ্রীয় হারে আরো যে কয়টি কিস্তি পাওনা হবে সেই কিস্তির যা দেয় তা পশ্চিমবঙ্গ সরকারকে দিতে হবে, তারজন্য এখনও ঠিকভাবে বলা যাচ্ছে না কত টাকা ডি. এ-র জন্য প্রয়োজন হবে। তাই পশ্চিমবঙ্গে রাজস্ব আদায়ের যে সম্ভাবনা রয়েছে যার মধ্য দিয়ে আমরা আগামী দিনে পশ্চিমবঙ্গের অর্থনৈতিক কাঠামোকে গড়ে তুলতে পারব সেই সম্ভাবনাকে সামনে রেখে মাননীয় অর্থমন্ত্রী তাঁর এই বাজেটে বক্তৃতা দিয়েছেন এবং বাজেটকে সেইভাবে আমাদের সামনে উপস্থাপিত করেছেন। স্যার, আজকে পাবলিক অ্যাকাউন্টসের যে ৮৭ কোটি ৫৬ লক্ষ টাকা এবং প্রারম্ভিক তহবিলের ২৮ কোটি ৫৭ লক্ষ টাকা এবারে বাজেটে যোগ করা হয়েছে তাতে দেখতে পাচ্ছি আমাদের বাজেটে ৫০ কোটি টাকা উদ্বৃত্ত হচ্ছে। ঐ টাকাটা বাদ দিলে আমাদের ১১২ কোটির কিছু অধিক ঘাটতি দেখা দিতে পারে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তাঁর জবাবি ভাষণে পরিষ্কার করে সমস্ত সদস্যদের কাছে এই সম্বন্ধে বক্তব্য রাখবেন। আমি মনে করি পাবলিক অ্যাকাউন্টসে যে টাকাটা সরকারের কাছে গচ্ছিত আছে সেই টাকাটা রাজস্ব হিসাবে আমাদের খাতে জমা করবার অধিকার আমাদের আছে। সেইমতো আমাদের অর্থমন্ত্রী এই টাকাটা রাজস্ব হিসাবে তাঁর খাতে জমা করে এই বাজেটে বক্তব্য রেখেছেন। এই বাজেটকে

যেভাবে তিনি আমাদের কাছে পরিবেশন করেছেন তাতে তিনি দেখিয়েছেন বিভিন্ন জিনিসের উপর যেখানে কর বৃদ্ধি করা একেবারে অসম্ভব সেখানে তিনি কর বৃদ্ধি করেন নি, যেখানে না করলে চলে না সেখানে যৎসামান্য কর বৃদ্ধি করে পশ্চিমবঙ্গের মানুষের কাছে তিনি বোঝাতে চেয়েছেন যে কর চাপানো সম্ভব নয়। অথচ কেন্দ্রীয় সরকার যেভাবে লোকসভাকে এড়িয়ে দিনের পর দিন কর বৃদ্ধি করে গেছেন সেই কর বৃদ্ধির সঙ্গে তুলনা করে বলা যায় তাঁদের বাজেটের মতো আমাদের বাজেট প্রস্তাব মাননীয় অর্থমন্ত্রী আমাদের কাছে পেশ করেছেন তাকে সমর্থন করে এই কথা বলি তাঁর বক্তব্য দিয়ে এই কথা প্রমাণ হয়েছে পশ্চিমবঙ্গে আজকে যে সম্ভাবনা দেখা দিয়েছে সেই সম্ভাবনার মধ্য দিয়ে আমরা পশ্চিমবঙ্গকে তুলে ধরবার চেষ্টা করছি, আগামী যোজনায় যে টাকা খরচ করবার চেষ্টা করছি সেই টাকা আগামী পঞ্চবার্ষিকী পরিকল্পনার প্রতি বছরে সঠিকভাবে এক একটা পরিকল্পনার মাধ্যমে খরচ করে দেশের উন্নয়নমূলক কাজে যাতে এগিয়ে যেতে পারি তারজন্য এই ভাষণে অনেক কিছু বক্তব্য বলা হয়েছে। আমি প্রথমেই এই কথা বলব যে তিস্তা ব্যারেজের জন্য ২১ কোটি টাকা ধরা হয়েছে। এবং হলদিয়ার জন্য ৩৫ কোটি টাকা অ্যাডভান্স দেওয়া হয়েছে। আজকে বিদ্যুৎ সেচ ইত্যাদির জন্য যেভাবে টাকা ব্যয় করে সরকার পরিকল্পনা নিচ্ছেন তাতে বিরোধী পক্ষের সদস্যদের এ সম্বন্ধে বক্তব্য রাখবার কোনো ক্ষমতা নেই। তারা পশ্চিমবাংলায় ল অ্যান্ড অর্ডারের কথা বলেন। এই কথা তারা কোনো মুখে বলেন জানি না। কারণ যেখানে কয়েকদিন আগে দিল্লি তিহার জেল থেকে এক ডাকাতের আসামি শোভরাজ পালিয়ে যায় এবং একটা বিরাট ষড়যন্ত্র করে সে পালিয়ে গেছে, সেখানে তারা আমাদের এখানকার আইন শৃঙ্খলার কথা কিভাবে বলেন। আমাদের অর্থমন্ত্রী যে বাজেট বরাদ্দ আমাদের সামনে পেশ করেছেন সেই বরাদ্দের মধ্য দিয়ে পশ্চিমবাংলার সাধারণ মানুষ গরিব মানুষ মেহনতি মানুষের যে চেহারা তা পরিপূর্ণভাবে ফুটে উঠেছে। তাই এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি ।

## Adjournment

The House was then adjourned at 8.01 P.M. till 1 P.M. on Thursday, the 20th March, 1986 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thuesday, the 20th March, 1986 at 1.00 p.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, 13 Ministers of State and 165 Members.

[ 1-00 — 1-10 P.M. ]

## Held over Starred Questions (to which oral answers were given)

### জলবিদ্যুৎ উৎপাদনের জন্য তথ্য অনুসন্ধান ও গবেষণা

*২৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৬।) **শ্রী অনুপকুমার চন্দ্র** এবং **শ্রী কাশীনাথ মিশ্র** : বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকার জলবিদ্যুৎ উৎপাদন করার জন্য (১) দীঘার সমুদ্র সৈকতের নিকটবর্তী স্থানে ও (২) দক্ষিণ ২৪-পরগনার সুন্দরবন ও (৩) গঙ্গাসাগরের নিকটবর্তী এলাকায় তথ্য অনুসন্ধান ও গবেষণা শুরু করেছেন ;

(খ) সত্য হলে, উহার ফলাফল কি ;

(গ) ১৯৮২ সাল হইতে ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত সময়ে জলবিদ্যুৎ উৎপাদনের জন্য কত টাকা ব্যয় হয়েছে ; এবং

(ঘ) কত মেগাওয়াট জলবিদ্যুৎ উৎপাদিত হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত** :

(ক) কেবলমাত্র সুন্দরবনের গোসাবায় দুর্গাদানি খাঁড়িতে জোয়ার ভাঁটা থেকে বিদ্যুৎ উৎপাদন করার জন্যে অনুসন্ধান চালানো হয়েছিল।

(খ) প্রাক্ সম্ভাব্য রিপোর্ট কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের নিকট পাঠানো হয়েছিল এবং ঐ কর্তৃপক্ষের নির্দেশ খড়গপুরের ইন্ডিয়ান ইনস্টিটিউট অফ টেকনলজিতে মডেলের সাহায্যে পরীক্ষার কাজ চলছে।

(গ) উক্ত পরীক্ষা নিরীক্ষা কাজের জন্যে ১ লক্ষ ৪০ হাজার টাকা ব্যয় হয়েছে।

(ঘ) এখনই এ সম্পর্কে বলার সময় হয় নি।

**শ্রী কাশীনাথ মিশ্র** : জল বিদ্যুৎ উৎপাদনের জন্য যে পরীক্ষা নিরীক্ষা চলছে এই পরীক্ষা নিরীক্ষার কাজ কবে নাগাদ শেষ হবার কথা ছিল এবং কি কারণে তা শেষ হয়নি, মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** পরীক্ষা নিরীক্ষার কোনো তারিখ ঠিক করা যায় না। সুতরাং শেষ হবার কোনো নির্দিষ্ট দিন নেই। আর কবে নাগাদ শেষ হবে, তাও বলা যাবে না।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** এই যে লক্ষাধিক টাকা ব্যয় হয়েছে, কি কি কাজের জন্য ব্যয় হয়েছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** বেশির ভাগ টাকাই খড়গপুর আই. আই. টি.কে দেওয়া হয়েছে। তবে পরিমাণটা বলতে পারব না। মোটামুটি লক্ষাধিকের বেশি টাকা ওদের দিতে হয়েছে।

**শ্রী প্রবোধ পুরকাইত ঃ** যে স্থানগুলিতে পরীক্ষা নিরীক্ষা চলছে তার মধ্যে দক্ষিণ ২৪ পরগনার সুন্দরবন এলাকার কোন কোন সুনির্দিষ্ট জায়গায় এই কাজ চালানো হয়েছে বলতে পারবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এর উত্তর তো আমি আগেই দিয়ে দিলাম। আবার বলছি শুনুন—সুন্দরবনের গোসাবায় দুর্গাদানি খাঁড়িতে এই পরীক্ষা নিরীক্ষা চালানো হচ্ছে। সেখানে নানা রকম সমস্যা দেখা দিয়েছে। সেখানে কাদা, সিলটেড্ ইত্যাদি সমস্যা দেখা দিয়েছে।

## বাঁকুড়া পৌর এলাকার বস্তিগুলিতে বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা

*১১১। (অনুমোদিত প্রশ্ন নং *৭৫।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়ার পৌর এলাকার বস্তিগুলিতে বিদ্যুৎ সরবরাহের কোনো পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি ; এবং

(খ) হয়ে থাকলে, কবে নাগাদ উহা রূপায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) পৌর এলাকার বস্তিগুলিতে বিদ্যুৎ সরবরাহ সম্প্রসারণের কোনো আলাদা পরিকল্পনা গ্রহণ করা হয় না।

(খ) প্রশ্ন ওঠেনা।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, গ্রামাঞ্চলের জন্য যে লোকদীপ প্রকল্প করেছেন শহরাঞ্চলের বস্তি এলাকার জন্য ঐ রকম প্রকল্প করার কথা সরকার চিন্তা করছেন কি না?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এখনও ভাবা হয়নি, তবে ভাবা উচিত বলে আমি ব্যক্তিগতভাবে মনে করি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** বাঁকুড়া শহরের পৌরসভায় বিদ্যুৎ সরবরাহের ব্যাপারে বিদ্যুৎ দপ্তরের সাথে পৌরসভার আর্থিক দেনা পাওনা ব্যাপারে লড়াই চলছে বলে সেখানে পৌর এলাকা সংলগ্ন বস্তি এলাকায় স্ট্রিট লাইট বন্ধ হয়ে আছে, জ্বলছে না—মাননীয় মন্ত্রী মহাশয় এটা জানেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** মাননীয় সদস্য জেলা কমিটির সদস্য, তিনি আমার থেকে ভালোই জানেন যে পৌরসভা বকেয়া বিলও দেন নি, কারেন্ট বিলও দেন না। তবে লাইন ঠিকই চালু রাখা আছে এবং বাল্বও পরিবর্তন করা হচ্ছে। তার কারণ, এর সাথে জনসাধারণের স্বার্থ যেহেতু যুক্ত সেইহেতু এই কাজটা করা হচ্ছে।

## Starred Questions

(to which oral answers were given)

### মুর্শিদাবাদে ক্ষতিগ্রস্ত আলুচাষীদের ক্ষতিপূরণ দান

*২৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮।) **শ্রী অমলেন্দ্র রায় :** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার বড়এগ্রা সমবায় হিমঘর সমিতির ঠাণ্ডাঘরে আলু পচে যাওয়ার ফলে ক্ষতিগ্রস্ত চাষীদের দ্রুত ক্ষতিপূরণ দেবার জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে ; এবং

(খ) উক্ত হিমঘরের জন্য নতুন পরিচালকমন্ডলী গঠনের কোনো ব্যবস্থা সরকার নিয়েছেন কি?

**শ্রী নীহারকুমার বোস :**

(ক) আলু পচনের ফলে ক্ষতিগ্রস্থ চাষীদের ক্ষতিপূরণ দেওয়ার জন্য উক্ত সমিতির কর্তৃপক্ষ নিউ ইন্ডিয়া অ্যাস্যুরেন্স কোম্পানী'র নিকট ক্ষতিপূরণ বাবদ ১৯,১১,১২৫ টাকা ১০ পয়সা দাবি করেন। কিন্তু উক্ত টাকা এখনও পাওয়া যায় নাই।

(খ) নতুন পরিচালকমন্ডলী গঠনের জন্য সমবায় বিভাগের সরকারি আদেশ নামা সংখ্যা ৮৪৮ কো-অপ তারিখ ১৯.২.৮৬ দ্বারা, ১৯৭৩ সালের পশ্চিমবঙ্গ সমবায় সমিতি সমূহের আইনের ২১(৪) ধারা বলে মুর্শিদাবাদ জেলার সমবায় সমিতি সমূহের সহ-নিয়ামক মহাশয়কে উক্ত সমিতি সাধারণ সভা ১৮.৫.৮৬ তারিখের মধ্যে আহ্বান করতে নির্দেশ দেওয়া হয়েছে।

**শ্রী অমলেন্দ্র রায় :** ক্ষতিপূরণের যে টাকাটা চাওয়া হয়েছে প্রায় ২০ লক্ষ টাকা—সেই টাকাটা এখনও পাওয়া যায় নি। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে প্রায় এক কোটি টাকা খরচ করে এই স্টোর তৈরি করা হয়েছে। এখন ক্ষতিপূরণ যদি না পাওয়া যায় তাহলে চাষীদের আর এখানে আলু রাখতে কিছুতেই আমরা রাজি করাতে পারব না। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এ ব্যাপারে সরকারের কিছু করণীয় আছে কি? সেখানে ইনস্যুরেন্স কোম্পানি যে গাফিলতি করছে, ঢিলেমি করছে সেটা না করে যাতে তারা টাকাটা তাড়াতাড়ি দিয়ে দেয় সে ব্যাপারে সরকার কিছু করছেন কি?

**শ্রী নীহারকুমার বোস :** ইনস্যুরেন্স কোম্পানির সাথে সরকারের কিছু করার নেই। তবে এই হিমঘর যাতে চালু হয় সে ক্ষেত্রে সরকারের কিছু করণীয় আছে। আমরা বেনফেডের রেফ্রিজারেশনের ইঞ্জিনিয়ার মহাশয়ের নেতৃত্বে একটি কমিটি করে তাদের তদন্তে পাঠিয়েছিলাম, তাঁরা এটা দেখে এসেছেন। সেখানে তাঁরা প্ল্যানের কিছু পরিবর্তন এবং তারা অন্যান্য যে ড্রাইং ঘর আছে, শেডগুলি আছে সেগুলি নতুনভাবে করার সুপারিশ করেছেন। এতে ৭ লক্ষের মতন টাকার প্রয়োজন । সমিতির ঐ টাকাটা সরকারের কাছ থেকে পাবার জন্য

আবেদন করেছেন, সেটা এখন বিবেচনাধীন। তবে ইনস্যুরেন্স কোম্পানির কাছ থেকে টাকা আদায়ের দায়িত্ব সমিতির। সেখানে মামলা করে টাকা আদায় করা যেতে পারে।

[1-10 — 1-20 P. M.]

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** আমি মন্ত্রী মহাশয়ের কাছ থেকে ব্যাপারটা আর একটু নির্দিষ্ট ভাবে জবাব চাইছি, এখন যা স্টেজে আছে, দু বছর চলে গেছে, কাজেই আগামী বছর যদি আমাদের এই স্টোরকে কাজে লাগাতে হয় তাহলে ঐ ক্ষতিপূরণের টাকা পেতে হবে। তাই এটা মনে রেখে নতুন করে এই ব্যাপারে কিছু করবেন কি, ইনস্যুরেন্স কোম্পানির কাছ থেকে টাকা পাওয়ার ব্যাপারে?

**শ্রী নীহারকুমার বোসঃ** এই ব্যাপারে আইনজ্ঞের পরামর্শ নিতে হবে, কারণ টাকাটা পাওনা হয়েছে সমিতির ইনস্যুরেন্স কোম্পানির কাছ থেকে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকারঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, মুর্শিদাবাদ জেলার বাড় সমবায় সমিতির হিমঘরে আলু পচে গেছে—

**মিঃ স্পিকারঃ** এই প্রশ্ন এখানে ওঠে না, এই ব্যাপারে আলাদা নোটিশ দেবেন।

**শ্রী [illegible]ণ রায়ঃ** এই যে আলুগুলো পচে গিয়েছিল হিমঘরে, সেটা কোন্ সময়ে পচেছিল এবং পচার করণ কি?

**শ্রী নীহারকুমার বোসঃ** ১৯৮৪ সালে পচে গিয়েছিল এবং এক্সপার্ট কমিটির রিপোর্টে তারা বলছে যে বিদ্যুৎ এর জন্য কিছুটা দায়ী, কারণ সময় মতো বিদ্যুৎ দেওয়া হয়নি, বিদ্যুতের অভাব ছিল এবং আর একটা কারণ হচ্ছে আলু সংরক্ষণের যে ব্যবস্থা, স্ট্যাগ করার যে ব্যবস্থা,—বিজ্ঞান সম্মত ভাবে সংরক্ষণ করা হয়নি, এই উভয় কারণে আলু পচে গেছে।

**শ্রী অনিল মুখার্জিঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ঐ হিমঘরে আলু পচে যাওয়ায় কারণ সম্পর্কে বললেন, আমার প্রশ্ন হচ্ছে এই আলু পচে যাওয়ার জন্য যে দোষী ব্যক্তি, তাকে শাস্তি দেবার জন্য কোনো ব্যবস্থা এই হিমঘর আইনে আছে কি বা আপনার কাছে যে আইন আছে সেই আইন যথেষ্ট কি না এবং যথেষ্ট না থাকলে কী ব্যবস্থা গ্রহণ করবেন?

**শ্রী নীহারকুমার বোসঃ** শাস্তির ব্যবস্থা আইনে কিছু নেই। তবে কমিটির কাছে জবাবদিহি চাওয়া হয়েছে এবং আইন অনুযায়ী যে ব্যবস্থা সমিতির পরিচালনার ক্ষেত্রে নেওয়ার বিধি আছে, সেই ব্যবস্থা গ্রহণ করছি।

**শ্রী সুব্রত মুখার্জিঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, প্রায় কয়েক বছর আমাদের উদ্বৃত্ত আলু উৎপাদন হওয়ার জন্য একটা ফাটকা কারবার চলেছে আলু নিয়ে। আমরা বহুবার বলেছি সরকার থেকে সাবসিডি দিয়ে এই আলুগুলো কিনে নিয়ে সরকারি হিমঘরে রেখে, পরে বিক্রি করলে সরকারের কিছু লাভ হবে আর মানুষও খেতে পাবে। এমন কোনো পরিকল্পনা আছে কি না যে সরকারি হিমঘর তৈরি করে সেখানে সরকারি ব্যবস্থায় আলু রাখবেন?

**শ্রী নীহারকুমার বোস ঃ** এইগুলো সমবায় পরিচালিত হিমঘর সরকারের নিজস্ব কোনো হিমঘর নেই। সমবায় পরিচালিত হিমঘর সরকারি সহায়তায় হয়।

### মেদিনীপুর গ্রামীণ ব্যাঙ্ক স্থাপন

***২৪৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪৫।) **ডাঃ মানস ভূঁইয়া ও শ্রী কাশীনাথ মিশ্র ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর গ্রামীণ ব্যাঙ্ক খোলার ব্যাপারে কেন্দ্রীয় সরকার, রিজার্ভ ব্যাঙ্ক ও ন্যাবার্ডের কোনো মতামত রাজ্য সরকারকে জ্ঞাত করেছেন কিনা ; এবং

(খ) মেদিনীপুর গ্রামীণ ব্যাঙ্ক স্থাপনে মল্লভূম গ্রামীণ ব্যাঙ্ক কোনো প্রতিবন্ধকতা করেছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) হ্যাঁ ভারত সরকার জানিয়েছেন মেদিনীপুর জেলার জন্য একটি পৃথক গ্রামীণ ব্যাঙ্ক খোলা হবে।

(খ) না।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অর্থমন্ত্রী মহাশয় জানাবেন কি, কতগুলি মল্লভূম গ্রামীণ ব্যাঙ্কের শাখা রিজার্ভ ব্যাঙ্ক ও ন্যাবার্ড ইতিমধ্যে মঞ্জুর করেছে, কিন্তু এখনো খোলা যায় নি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আলাদা করে প্রশ্ন করবেন, এখানে মেদিনীপুর গ্রামীণ ব্যাঙ্কের কথা জানতে চেয়েছেন। ওখানে ইউনাইটেড ব্যাঙ্ককে বলা হয়েছিল, কিন্তু ওরা খুলতে পারছে না, কারণ রিজিওন্যাল রুরাল ব্যাঙ্কস অ্যাক্ট, ১৯৭৬-কে একটু অদল-বদল করতে হবে, পার্লামেন্টে একটা সংশোধনী আনতে হবে। সেই সংশোধন এখনও হয় নি বলেই বন্ধ হয়ে পড়ে আছে।

### মানবাজার থানায় বৈদ্যুতিক সাব-স্টেশন স্থাপন

***২৪৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৪।) **শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার মানবাজার থানায় কোনো বৈদ্যুতিক সাব-স্টেশন স্থাপন করার পরিকল্পনা আছে কি ; এবং

(খ) থাকিলে,—

(১) কবে নাগাদ ঐ কাজ শুরু হইবে বলিয়া আশা কার যায়, ও

(২) ঐ বাবদ কত টাকা খরচ হইবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) হ্যাঁ

(খ) (১) কাজ শুরু হয়ে গেছে।

(২) সঠিক খরচের হিসাব দেওয়া সম্ভব নয় কারণ মূল্যের তারতম্য অনুসারে খরচের পরিবর্তন হয়। তবে বর্তমানে ঐ প্রকল্পের জন্য ৬,৫৩,৬৫০ টাকা বরাদ্দ করা হয়েছে।

**শ্রী সুধাংশুশেখর মাঝি :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, মানবাজার থানার কোন মৌজায় সাব-স্টেশন খোলা হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এখন তা বলা খুব মুশকিল, নোটিশ দিলে খবর নিয়ে বলে দেব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে, পুরুলিয়া জেলার মানবাজার থানায় একটি বৈদ্যুতিক সাব-স্টেশন স্থাপন করা হচ্ছে। দয়া করে জানাবেন কি সেখান থেকে কতগুলি ব্লকে বিদ্যুৎ সরবরাহ করা হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** ১১ কিলো মিটার বিস্তীর্ণ এলাকায় ৩৩ কেভি লাইন টানা হবে। ফলে অনেক দূর পর্যন্তই বিদ্যুৎ সরবরাহ করা হবে। তবে এই মুহূর্তে কোন কোন ব্লকে সরবরাহ করা হবে তা বলা সম্ভব নয়।

**ষষ্ঠ যোজনায় কেন্দ্রীয় বরাদ্দকৃত অর্থ ব্যয়**

***২৪৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৬।) **শ্রী দেবপ্রসাদ সরকার :** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ষষ্ঠ যোজনায় কেন্দ্রীয় বরাদ্দকৃত অর্থের কি পরিমাণ অর্থ রাজ্য সরকার খরচ করতে পারেন নি ; এবং

(খ) ঐ অর্থ ব্যয়িত না হওয়ার কারণ কি?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) কমিশন ষষ্ঠ যোজনা কালের পাঁচ বছরে প্রতি বছরে অনুমোদিত বরাদ্দের ভিত্তিতে পশ্চিমবঙ্গ সরকারের জন্য মোট দু'হাজার সাতশ ঊনপঞ্চাশ কোটি সতের লক্ষ টাকার (২৩৭৪৯.১৭) পরিকল্পনা ব্যয় অনুমোদন করেছিলেন এবং রাজ্য সরকার এই যোজনা কালে মোট দু'হাজার তিনশ সাতষট্টি কোটি পনের লক্ষ টাকা (২৩৬৭.১৫) পরিকল্পনা বাবদ খরচ করতে পেরেছিলেন।

(খ) কেন্দ্রীয় সরকার ১৯৮৪-৮৫ আর্থিক বছরে অষ্টম অর্থ কমিশনের সুপারিশ কার্যকর না করার সিদ্ধান্ত নেবার ফলে পশ্চিমবঙ্গ সরকার ঐ বছরে প্রায় তিনশ কুড়ি কোটি (৩২০) টাকার ন্যায্য পাওনা থেকে বঞ্চিত হয়েছিলেন। ষষ্ঠ পরিকল্পনার লক্ষ্যমাত্রা পূরণ করতে না পারার এটা বড় কারণ।

চলতি আয় এবং চলতি ব্যয়ের মধ্যে অব্যাহত ব্যবধানের ফলে সৃষ্ট আর্থিক অনিশ্চয়তার জন্যও লক্ষ্য মাত্রা পূরণে কিছু অসুবিধা হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ষষ্ঠ যোজনাকালে পশ্চিমবাংলার জন্য কেন্দ্রীয় বরাদ্দের পরিমাণ ৩,৫০০ কোটি টাকা থেকে কমে ২,৭৪৯ কোটি ১৭ লক্ষ টাকা হল কেন?

**শ্রী জ্যোতি বসু :** প্রথমে ৩,৫০০ কোটি টাকা ঠিক হয়েছিল, কিন্তু প্রতিবছর প্ল্যানিং কমিশনের সঙ্গে এ ব্যাপারে আলোচনা হয় এবং ঠিক হয় সমস্ত দিকের সঙ্গে সঙ্গতি রেখে ওটা একই থাকবে, না কমবে, না কি হবে। সুতরাং পরবর্তী পর্যায়ে ওটা আর ৩,৫০০ কোটি টাকা ছিল না, কমে ২,৭৪৯ কোটি ১৭ লক্ষ টাকা হয়েছিল। কিন্তু পাঁচ বছরে আমরা খরচ করেছি ২,৩৬৭ কোটি ১৫ লক্ষ টাকা। এই প্রসঙ্গে আমি আরো বলছি যে, পরে যে ৩২০ কোটি টাকা বরাদ্দ হয়েছিল সেটা যদি পেতাম তাহলে সবই ৫ বছরে খরচ হয়ে যেত।

[1-20 — 1-30 P. M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মুখ্যমন্ত্রী বাজেটে পরিষ্কার দেখিয়েছিলেন ৩,৫০০ কোটি টাকা তাঁর বিনিয়োগের কথা ছিল, সেটা কমে গেছে, রিসোর্স মবিলাইজ করার কথা তিনি বলেছিলেন। আমার বক্তব্য হচ্ছে এই রিসোর্স মবিলাইজেশনের ক্ষেত্রে যে অসুবিধা আছে সেই অসুবিধাটা হচ্ছে বাড়তি কর বসানোর অসুবিধা। এটা আমরা পছন্দ করি না। নতুন বাড়তি কর না বসিয়ে রিসোর্স মবিলাইজেশনের ব্যাপারে অন্য কতকগুলি মেথড নেওয়া যেতে পারে। যেমন, মাথাভারি প্রশাসন হ্রাস করা, বকেয়া কর বেশি করে আদায় করার জন্য উদ্যোগ নেওয়া এবং সরকারি যে সমস্ত পরিচালনাধীন সংস্থা আছে যেগুলি লসে রান করছে প্রশাসনিক ব্যর্থতার জন্য সেগুলি দক্ষতার সহিত পরিচালনার করার মধ্য দিয়ে রিসোর্স মবিলাইজেশনের যে প্রচেষ্টা সেটা কি রাজ্যসরকারের পক্ষ থেকে আন্তরিকভাবে সমস্ত উদ্যোগ নেওয়া হয়েছে এটা দয়া করে জানাইবেন কি?

**শ্রী জ্যোতি বসু :** আমাদের বাজেট বইটি বোধ হয় আপনি পড়েননি, আর একবার পড়ে নেবেন। সেখানে বলা হয়েছে পশ্চিমবাংলা কত সম্পদ যোগাড় করতে পারবে। আমরা অসুবিধার কথা বলেছিলাম, সাংবিধানিক অসুবিধা ইত্যাদি ইত্যাদি। যাইহোক, শেষ অবধি আমরা ২০০ কোটি টাকার বেশি তুলেছি, এর চেয়ে বেশি তুলতে পারিনি। কিন্তু আন্তরিকতা নিশ্চয়ই ছিল।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাইবেন কি, আপনি যে ব্রেক-আপের কথাটা বললেন সেখানে কেন্দ্রের অংশ কতটা আর আপনার রিসোর্স মবিলাইজেশন কত?

**শ্রী জ্যোতি বসু :** সেন্ট্রাল অ্যাসিসটান্স ৭৪১ কোটি টাকা, আর যদি বাদ দেওয়া যায় তাহলে যেটা হল ১ হাজার ৬২৭ কোটি টাকার মতন সেটা আমরা যোগাড় করেছি।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** অষ্টম অর্থ কমিশন যে ৩২০ কোটি টাকা দেওয়ার জন্য সুপারিশ করেছিলেন সেই টাকা পাওয়া যাবে কিনা শেষ পর্যন্ত সেটা দয়া করে জানাইবেন কি?

**শ্রী জ্যোতি বসু :** দেবেন না বলে দিয়েছেন।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ষষ্ঠ পঞ্চ বার্ষিকী পরিকল্পনায়—আপনি যে উত্তরটা দিলেন ১৬০০ কোটি টাকা বিনিয়োগ করলেন- আমি স্পেশিফিক বলতে চাই রাজ্য সরকার নিজে এই পরিকল্পনা রূপায়ণের জন্য কত টাকা দিয়েছেন আর সেন্ট্রাল অ্যাডমিনিস্টারড্ সোর্স থেকে কত টাকা দিয়েছে এবং কত টাকা দেওয়ার কথা ছিল তার এগেনস্টে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এত হিসাব প্রশ্ন-উত্তরের সময়ে দেওয়া যায় না। ৭৪১ কোটি টাকা সেন্ট্রাল অ্যাসিসটান্স আমরা পেয়েছি আর বাকিটা আমরা তুলেছি। তবে এর মধ্যে আমরা ধরেছি, আমাদের ওভারড্রাফট খানিকটা ছিল, সেইজন্য ওভারড্রাফট আমরা ধরেছি। কেন ধরেছি তার কারণ হচ্ছে এই ওভারড্রাফটের টাকা আমাদের শোধ দিতে হয়, ফেরত দিতে হয় সেইজন্য সেই হিসাবটা ধরেছি।

**শ্রী মহঃ নিজামুদ্দিন ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, আমাদের পশ্চিমবঙ্গ থেকে কেন্দ্রীয় সরকার প্রতি বছর কত টাকা রাজস্ব সংগ্রহ করে নিয়ে যান এবং তার মধ্যে থেকে কত টাকা আমাদের রাজ্য সরকারকে দেওয়া হয়?

**শ্রী জ্যোতি বসু ঃ** সে প্রশ্ন একটা ছিল, আমি বলছি যে আমরা সমস্তটা জানবার জন্য লিখেছি। কোনো সোর্স থেকে নিয়ে যান সেটা পেলে আপনাদের জানাব।

## মুসলিম ম্যারেজ রেজিস্ট্রেশন বাধ্যতামূলক করার পরিকল্পনা

***২৪৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৫।) **শ্রী শীশ মহম্মদ ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুসলিম ম্যারেজ রেজিস্ট্রি বাধ্যতামূলক করার কোনো পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হ'লে কত দিনের মধ্যে উহা বাস্তবায়িত হবে?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লাহ ঃ**

(ক) এখনই না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি জানতে চাইছি যে বাধ্যতামূলক করার ক্ষেত্রে বাধাটা কোথায়?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লাহ ঃ** প্রথমত বাধা হচ্ছে কাজী সব জায়গায় পাওয়া যাবে কিনা, কাজীর কোয়ালিফিকেশন আছে কিনা। কিন্তু তার চেয়েও বড় কথা হচ্ছে এটা করতে গেলে বিশাল অ্যাডমিনিস্ট্রেটিভ সেট আপ তৈরি করতে হবে। রেজিস্ট্রেশনের মতো একটা প্যারালাল বিভাগ তৈরি করতে হবে। সেটা অত্যন্ত ব্যয় সাধ্য ব্যাপার। এইসব ম্যারেজ রেজিস্ট্রারের পরিচালনা বা তত্ত্বাবধান করে উঠতে পারিনি। অনেক খবর থাকে, দুর্নীতি ইত্যাদির ব্যাপার নিয়ে বিশেষ করে মুর্শিদাবাদে থাকে। পাশপাশি ওদিক থেকে ম্যারেজ রেজিস্ট্রির সার্টিফিকেট নিয়ে এল, বর্ডার এলাকায় নানারকম ব্যাপার ঘটে, এইসব তত্ত্বাবধান যদি করতে হয় তাহলে প্রশাসনকে শক্ত করতে হবে, সেই কারণেও এবং ব্যয় সাধ্য বলে আমরা এখন করতে পারি নি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আমরা দেখছি ম্যারেজ রেজিস্ট্রারের ব্যাপারে মুর্শিদাবাদ প্রচন্ড চাহিদা আছে, তা সত্ত্বেও বাধ্যতামূলক করার ক্ষেত্রে বাধার কথা বলছেন, প্রোগ্রেসিভ গভর্নমেন্ট,

চাহিদা আছে, শুধু সামাজিক বাধার কথা বলছেন কিনা সেটাই জানতে চাইছি। সাধারণ মুসলিমরা রাজি থাকা সত্ত্বেও হচ্ছে না এটা কি ঠিক?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লাহ:** সবটা ঠিক নয়। দাবি কিছু ওঠেনি। ম্যারেজ রেজিস্ট্রির সংখ্যা বাড়ানো বা বাধ্যতামূলক করার জন্য কোনো দাবি ওঠেনি, সে রকম কোনো প্রস্তাব আমাদের কাছে আসেনি। ডাঃ জয়নাল আবেদিন মহাশয় বলেছিলেন যে ওঁর কাছে আবেদন এসেছে, ওয়েস্ট দিনাজপুর অনেক বেশি দরকার। রেফারেন্স হিসাবে আমাদের কাছে যেগুলি এসেছে সেগুলি বিচার করছি, যাকে যাকে দেওয়া সম্ভব দেখছি। আপনাদের মুর্শিদাবাদের সব এক রকম নয়। রেকর্ড ওখানে বাড়ানো যায় কিনা দেখব।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ:** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে রাজ্য সরকারের এই ক্ষমতা আছে যে বাধ্যতামূলক ম্যারেজ রেজিস্ট্রেশন করার। কেন্দ্রীয় রেজিস্ট্রেশন না পেলে?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লাহ:** এ ব্যাপারটা নিয়ে কেন্দ্র বিবেচনা করছেন। না করছেন যে তা নয়। কিন্তু এর আর্থিক ব্যয়ভার আছে সেজন্য অসুবিধা হচ্ছে। সারা ভারতবর্ষে কম্পালসারি রেজিস্ট্রেশন দরকার সেটা ওঁরাও বলেছেন। রেকর্ডিং অফ ম্যারেজ অর্থাৎ ঠিক রেজিস্ট্রেশন নয়, অথচ রেকর্ড থাকবে, এই বিষয়ে কেন্দ্রীয় সরকার আলোচনা করছেন। সেটা রেকর্ডিং করবেন, তার জন্য যে একটা অ্যাডমিনিস্ট্রেশন দরকার সেটার ব্যয়ভার কারা কতটা বহন করবেন সেটা আলোচনা করছেন।

### *247, *248—Held over

### Annual Report of the Public Service Commission

***249.** (Admitted question No. *529.) **Shri Gyan Singh Sohanpal:** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) the date on which the Annual Report of the Public Service Commission for the year 1974-75 was received by the Government and the date on which the same was presented to the State Legislature in compliance with the provisions of Article 323(2) of the Constitution of India;

(b) whether the Government have also received the Annual Reports of the P.S.C. pertaining to the years 1975-76 to 1980-81;

(c) if so, the date on which each report referred to in (b) was received by the Government.

(d) whether the reports mentioned in (c) have been presented to the State Legislature; and

(e) if so, the date on which each report referred to in (d) was presented to the State Legislature?

[1-30 — 1-40 P.M.]

**Shri Jyoti Basu :**

(a) Date of receipt- 2.11.76

Date of presentation to the Assembly-19.9.85.

(b) Yes.

(c) (i) 1975-76 — 15.11.79

(ii) 1976-77 — 29.4.81

(iii) 1977-78 — 15.1.83

(iv) 1978-79 — 10.9.84

(v) 1979-80 — 25.9.84

(vi) 1980-81 — 22.1.85

(d) The reports will be placed before the House during the current session.

(e) Does not arise.

**Shri Gyan Singh Sohanpal :** Mr. Speaker, Sir, before I put supplementary question I beg your leave to make certain observations relating to the particular question.

Sir, you will kindly recall that during the last session I drew the attention of the House to the serious irregularities committed by the Government in not presenting the Annual Reports of the Public Service Commission before the State Legislative and you were good enough to direct the then Finance Minister to make a statement on the subject. Accordingly the then Finance Minister made a statement and said that the Annual Report of 1974-75 would be placed during the current session and as regards the other Reports he said that those Reports had not yet been received and as soon as those Reports were received they would be presented to the State Legislature.

Sir, from the replies that the Hon'ble Finance Minister has given today you will find that all the Reports were received prior to that statement which was made by the then Finance Minister on the floor of the House. The then Finance Minister has committed a serious contempt, a breach of privilege of the House. Unfortunately, he is no more a Member of this House, and I do not wish to press this issue. But I would certainly like that the present Finance Minister should pull up the Department for feeding the then Finance Minister with incorrect facts and incorrect statement.

Now, Sir, coming to the supplementary question the Hon'ble Finance Minister has said in reply to question 'c' that some Reports were received in 1979, some in 1981 and so on and so forth. Will the Hon'ble Chief Minister be pleased to state why these Annual Reports, presentation of which is a Constitutional obligation under Article 323(2) of the Constitution of Inida, were not presented in State Legislature within a reasonable time ?

**Shri Jyoti Basu :** The only answer I can give while agreeing with you is that such Reports should be placed as soon as we receive them. Of course, a little is required because these Reports have to be sent to different Departments and in case we disagree with the Public Service Commission we have to find out as to why we have disagreed with the Public Service Commission and that takes a little time. I agree that such inordinate delay should not take place. But now we are ready to place the other reports which I have stated here.

**Mr. Speaker :** Mr. Sohanpal, when you were a Minister similar delays also took place.

**Shri Gyan Singh Sohanpal :** That is not the correct position. Reports for 1974-75 and 1975-76 relates to our period. But these reports were submitted by the Commission ot the Government in 1979.

**Mr. Speaker :** No. For 1974-75 you submitted it in 1976. You were in Government sometime till June, 1977.

**Shri Gyan Singh Sohanpal :** Please let me understand the position. You are passing your arguments not based on facts. The report was received by the Government on 2nd November, 1976 and our Government was dismissed on the 30th April.

**Mr. Speaker :** So till Aprill you were in the Government and you submitted it on 20th April.

**Shri Gyan Singh Sohanpal :** The Present Government has taken seven years to submit this report.

**Mr. Speaker :** I am not reducing the liabilities as such. I am saying it is the character of the Governments in succession to submit its report.

**Shri Jyoti Basu :** Sir, If you look at the reports for the last 20 year's budget or more, you will find that we had raised these when we were in the Opposition. We raised this question 'Why such delay'? Because it losses its importance. Therefore, I am in agreement with him. You have to look

at the records and find out that since independence it has been happening. This is happening both here and in Parliament.

**Mr. Speaker :** So attempts should be made to expedite the matter.

**Shri Gyan Singh Sohanpal :** My second supplementary is—will the Hon'ble Chief Minister be pleased to state the number of instances where the recommendations of the Commission have not been accepted and the reasons for non-acceptance of the recommendations?

**Shri Jyoti Basu :** How do you expect me to answer this questions ? There are so many reports placed on the Table and you will find out them.

**Dr. Zainal Abedin :** Will the Hon'ble Cheif Minister be pleased to state as to whether there have been adverse comments about the functioning of the Government. As such the reports have not been placed and scrutinised in due time and placed before the legislature, and this tantamount to an act of regressing the constitution from within.

**Shri Jyoti Basu :** Is that ascertained from facts or is it his opinion? He can hold any opinion he likes. It is his opinion. He will go through and find out the reports and then he can raise the question.

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী কি স্বীকার করবেন, যা ফ্যাক্টস দেখতে পাচ্ছি—আপনি বললেন ২০ বছর, আপনি যদি আরো পেছনে যান, যদি ৩০-৪০ বছর আগে দেখেন তাহলে দেখবেন দিস ইজ দি প্র্যাকটিস। এই ইরেগুলারিটি ৩০-৪০ বছর ধরে চলছে। আমি জানতে চাইছি গভর্নমেন্ট কি কোনো রেকমেনডেশন লুকোবার জন্য এই রিপোর্ট যথা সময়ে প্লেস করেন নি? আমার যতদূর জানা আছে গভর্নমেন্টের রাইট আছে এটা ডিফার করার। ডিফার করে অ্যাসেম্বলিকে জানাবেন, দ্যাট ইজ এনাফ।

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি জানিনা কেন এই প্রশ্ন তোলা হচ্ছে। এটাই হয়ে এসেছে—আমি বললাম আগেকার দিনে হ'ত এখনও হয়েছে। আগের দিনে যে গলদগুলি ছিল সেই ব্যাপারে কেন ওনারা কোনো সিদ্ধান্ত গ্রহণ করেন নি? এই সব ঢাকবার জন্য তাঁরা করেছেন। এই পদ্ধতি চলে আসছে। আমি বলছি এই পদ্ধতি বদলানো দরকার। কি হয়? এই রিপোর্টটা আমরা দেরি করে পাই কমিশন থেকে। আমাদের কেন দেরি হয়? কারণ আমাদের অনেক ডিপার্টমেন্ট এর মধ্যে ইনভলভড আছে, কোনোটা মানছে কোনোটা মানছে না, তাদের কাছে পাঠানো হয়। আমরা বলি যদি একটু যত্ন করে ব্যবস্থা করেন, যদি খবরগুলি আনা যায় তাহলে এখানে যা হচ্ছে তার থেকে তাড়াতাড়ি আমরা ঐটা করে দিতে পারব। এই তো কথা।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—পাবলিক সার্ভিস কমিশনের রেকমেন্ডেশন এই সরকার অধিকাংশ ক্ষেত্রে মানছেন না এবং সো মেনি ইরেগুলারিটিজ থাকার জন্য রিপোর্ট প্লেস করতে ভয় পাচ্ছেন কি না?

**Mr. Speaker :** This question has already been asked. You are repeating the question.

### পশ্চিমবঙ্গে গৃহবধূ হত্যা

*২৫০। (অনুমোদিত প্রশ্ন নং *২০৫।) **শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৪-৮৫ সালে পশ্চিমবঙ্গে গৃহবধু হত্যার সংখ্যা কত ; এবং

(খ) ঐরূপ ঘটনা বন্ধ করার জন্য কোনোও ব্যবস্থা নেওয়া হয়েছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ৬১

(খ) বধূহত্যা অপরাধ বন্ধের ব্যাপারে পুলিশকে যথেষ্ট সতর্কতা ও দৃঢ় মনোভাব নিয়ে প্রতিটি ঘটনা উচ্চ পর্যায় তদন্ত করার এবং দ্রুত আইনানুগ ব্যবস্থা নেওয়ার নির্দেশ দেওয়া হয়েছে।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় হয়ত অবগত আছেন যে এই বধূ হত্যা অধিকাংশ ক্ষেত্রেই পণ দেওয়া-নেওয়া ব্যাপার জড়িত আছে। আমি জানিনা এই ব্যাপারে রাজ্য সরকারের কোনো আইন আছে কিনা, যদি না থাকে, তাহলে আইনগতভাবে পণ প্রথার বিরুদ্ধে কোনো ব্যবস্থা গ্রহণের আইন প্রণয়ন করে চেষ্টা করবেন কি যাতে এই ধরনের ঘটনার সংখ্যা কিছুটা কমতে পারে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আইন করবার কোনো প্রয়োজন আছে বলে মনে করি না। এটা হচ্ছে একটা সামাজিক অপরাধ এবং এগুলো সামাজিক ভাবে দেখা দরকার। আগে সেই ভাবেই এগুলো দেখা হ'ত। দুর্ভাগ্যবশত আমাদের এখানে এই ধরনের ঘটনা আগে যা ঘটত, এখন তার সংখ্যা বৃদ্ধি পেয়েছে। সেজন্য আমরা বলছি, এগুলো কেবলমাত্র প্রশাসনগতভাবে পুলিশ দিয়ে দেখা সম্ভব নয় যে, কার দোষে কোন বধূ কোথায় হত্যা করা হচ্ছে। এটি যখন একটি সামাজিক অপরাধ, সেজন্য সামাজিক ব্যবস্থা গ্রহণের মধ্যে দিয়েই এর মোকাবিলা করতে হবে। সেজন্য এর মোকাবিলা করতে গেলে মানুষের মনোভাবের যাতে পরিবর্তন হয়, কোথাও কোনো ঘটনা ঘটলে যাতে খবরাখবর সংগ্রহ করেন তার জন্য সচেষ্ট হতে হবে। প্রতিবেশীরাই দেখবেন কার দোষ কোথায় কী ঘটছে। আমরা তো এই সমস্ত খবর সেই ভাবেই সাধারণত পাই। সেজন্য আমার মনে হয় না এর মধ্যে আইনের কোনো ব্যাপার জড়িত আছে কি না?

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আমার জিজ্ঞাসা হচ্ছে এই যে—আইন যদি একটা থাকে এবং তা কার্যকর হলে অপরাধের সংখ্যা হ্রাস করা যেতে পারে ; কেননা আইন যেমন আমাদের এখানে আছে, নিমন্ত্রণ বাড়িতে 'অতিথি আইন প্রযোজ্য' তা আসলে পালন করা হয় না, কিন্তু পালন করার বাধ্যবাধকতা বা চাপ একটা থাকে না কি? এক্ষেত্রেও এই

ধরনের সামাজিক অপরাধের ক্ষেত্রে সেই ধরনের কিছু করা যেতে পারে। আমরা এই বিধানসভায় যেমন আগে সিদ্ধান্ত নিয়েছিলাম, ঠিক সেইভাবে কিছু করা যায় কিনা তা বলবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমরা এটা বিচার করে দেখিনি, সেজন্য এখুনি বলতে পারব না।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ১৯৮৪-৮৫ সালে পশ্চিমবঙ্গে এ পর্যন্ত কতজন বধূ হত্যা হয়েছে এবং কতজনকে ঐ ঘটনায় গ্রেপ্তার করা হয়েছে?

**মিঃ স্পিকার ঃ** আপনাকে এরজন্য নোটিশ দিতে হবে। উনি এখুনি কিভাবে বলবেন?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় আপনি অনুগ্রহ করে জানাবেন কি—আপনি যে ফিগারটা এখানে দিলেন, সেই অনুসারে ডিস্ট্রিক্ট ওয়াইজ বা এরিয়া ওয়াইজ প্রবণতাটা কি রকম? আপনার কাছে হয়ত কোনো ইনফরমেশন থাকতে পারে, যদি তা থাকে, তাহলে অনুগ্রহ করে একটু জানাবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার কাছে কোনো পরিসংখ্যান নেই। আপনি যদি পরে জিজ্ঞাসা করেন, তাহলে বলতে পারব।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এ সম্পর্কে আমি একটি প্রশ্ন রাখতে চাই। এই ধরনের বধূ হত্যা যে সমস্ত জেলাতে হচ্ছে, সেই ব্যাপারে আমি গতকাল আপনার কাছে একটি ঘটনা নিয়ে গিয়েছিলাম। আমাদের দাবি ছিল এই যে, যে স্থানে এই ঘটনা ঘটেছে, সেখানে ঘটনাটি সম্পর্কে ঠিকমতো রেকর্ড নিচ্ছে না। সেজন্য গোয়েন্দা দপ্তরের মাধ্যমে এগুলোর ইনকোয়্যারি করার জন্য আপনাকে অনুরোধ করেছিলাম। এটা কি করা হয়েছে, না করবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমাদের কেন্দ্র থেকে একটা চিঠি কিছু দিন আগে এসেছে। আমাদের মাননীয়া সদস্যা যেকথা বললেন আরো কয়েকটি সংস্থা থেকে অর্থাৎ মহিলা সংস্থা থেকে এইরকম এসেছে। তাদের সঙ্গে সংশ্লিষ্ট করা যায় কিনা এই তদন্তের ব্যাপারে সেটা আমরা ভেবে দেখছি এবং পুরানো লিস্ট যেটা আছে সেটা অদল-বদল করা যায় কিনা যাতে সুবিধা হতে পারে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনারা গৃহবধূ হত্যার ব্যাপারে কঠোর ব্যবস্থা গ্রহণ করেছেন কিন্তু আপনাদের জানা আছে কি সরকারি কর্মচারিরা এমন কি পুলিশ পর্যন্ত এই ঘটনায় জড়িত তাদের বিরুদ্ধে কোনো ব্যবস্থা নেওয়া হয় নি?

**শ্রী জ্যোতি বসু ঃ** একটি দুটি কেস দিয়ে দেবেন, দেখব।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, বেশ কিছু কাল যাবত গৃহবধূ হত্যা চলছে এবং এতে পুলিশ রিপোর্ট এবং পোস্টমর্টেম রিপোর্টের মধ্যে কমিউনিকেশন গ্যাপ থাকার ফলে প্রকৃত যে দোষী সে পোস্টমর্টেম রিপোর্টের এদিক ওদিক করে দেরি হওয়ার পরে যখন পুলিশ রিপোর্ট আসে তাতে দেখা যায় পোস্টমর্টেম রিপোর্ট অনুযায়ী আসল দোষী যে তার বিরুদ্ধে কেস করা যায় না—সুতরাং এক্ষেত্রে কো-অর্ডিনেট করা যায়

কিনা অর্থাৎ পুলিশ রিপোর্ট এবং পোস্টমর্টেম এই দুটির মধ্যে কোনোরকম কো-অর্ডিনেট করার ব্যবস্থা করা যায় কিনা দেখবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** এইরকম ঘটনা আমার জানা নেই, কো-অর্ডিনেশনের যে নিয়ম আছে সেই নিয়ম অনুযায়ী পোস্টমর্টেমের রিপোর্ট ভিসেরা ইত্যাদি দেওয়ার পরে সব কিছু করা যায়, এখানে কো-অর্ডিনেশনের কোনো অভাব নেই এবং পুলিশ তার উপর নির্ভর করেই মামলা রুজু করে।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কি জানাবেন যে ১৯৮৪-৮৫ সালে ৬১টি মামলা করেছেন আপনি বললেন, এরমধ্যে কতজনের সাজা হয়েছে জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এখানে ১৯৮০ সাল অবধি পরিসংখ্যান আছে, ১৯৮৪-৮৫ সালের ৩১শে মার্চ অবধি বধূহত্যা ঘটনায় গ্রেপ্তারের সংখ্যা ৬৪টি, অন্য পরিসংখ্যান আমার কাছে নেই যে কতজনের সাজা হয়েছে, কেবলমাত্র গ্রেপ্তারের সংখ্যা আমার কাছে আছে।

## হাওড়া শহরাঞ্চলের পরিবেশ দূষণ রোধ

***২৫১।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৮৮।) **শ্রী অশোক ঘোষ ঃ** পরিবেশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, হাওড়া শহরাঞ্চলের পরিবেশ দূষণ রোধের জন্য কোনো ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি?

**শ্রী ভবানী মুখার্জি ঃ**

জল দূষণ ও বায়ু দূষণ প্রশমন ও হ্রাস করার জন্য আইনানুযায়ী নিয়মিতভাবে ব্যবস্থা গ্রহণ করা হইতেছে।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ব্যবস্থা গ্রহণ করা হইতেছে, এখনো পর্যন্ত কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** জল দূষণের জন্য ২১টি অঞ্চল ধরা হয়েছে, আপনার এলাকায় কয়েকটি কারখানাকে নোটিশ দেওয়া হয়েছে। জল দূষণের জন্য ট্রিটমেন্ট প্ল্যান্ট বসিয়ে স্মোকিং ন্যুইসেন্স অ্যাক্ট অনুযায়ী ৯২টি ফেক্টরিকে নোটিশ দেওয়া হয়েছে। ৩নং হচ্ছে হাওড়ার সোয়ারেজ নবরূপায়িত করতে সি. এম. ডি. এ. একটি প্রকল্প রচনা করেছেন, সেইজন্য ৮ কোটি টাকা মঞ্জুর করা হয়েছে। তাছাড়া হাওড়ার সমস্ত এলাকায় সোয়ারেজের জন্য গঙ্গা অ্যাকশন প্ল্যানে কর্মসূচী গ্রহণ করা হয়েছে। তারওপর সলিড ওয়েস্টের সদ্ব্যবহারের জন্য হাওড়া পৌরসভাকে সি. এম. ডি. এ. ১ কোটি টাকা মঞ্জুর করেছেন।

[1-50 — 2-00 P.M.]

ওয়ার্ড ভিত্তিক কর্মসূচী, পানীয় জল সরবরাহের উন্নতি, পৌর ফ্ল্যাস ল্যাট্রিন করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। হাওড়ার তিনটি কেন্দ্রে ২ বছর ধরে প্রতিদিন ৮ ঘণ্টা এয়ার স্যাম্পেল মনিটারিং করার পরীক্ষা করে এর রিপোর্ট কেন্দ্রের পল্যুশন বোর্ডের কাছে পাঠান হচ্ছে এবং আমাদের কাছেও রাখা হচ্ছে।

**শ্রী অশোক ঘোষ ঃ** গঙ্গা নদীর ধারে বিভিন্ন চটকল এবং ইন্ডাস্ট্রিগুলি থেকে যে রাসায়নিক পদার্থ গঙ্গায় পড়ে যে দূষিত হচ্ছে তার ক্ষেত্রে কতটা অ্যাকশন নিয়েছেন?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** চটকল ন্যুসেন্স করে তা নয়। চটকল খুব বেশি পল্যুশন করেনা হাওড়ায় বার্জার পেন্টস, ইন্ডিয়ান পেট্রো প্রোডাক্টস জলের দূষণ বেশি করে। এরকম ২১টি কোম্পানির উপর নোটিশ জারি করেছি এবং না মানলে তাদের বিরুদ্ধে কোর্টে কেস করতে বাধ্য হব। ইতিমধ্যে কয়েকটি কারখানা ট্রিটমেন্ট প্ল্যান্ট শুরু করেছে।

**শ্রী অনিল মুখার্জি ঃ** সরকারি বাসের ডিজেলের ধোঁয়ায় বায়ু বা পরিবেশ যে দূষণ হচ্ছে তার জন্য কি ব্যবস্থা করছেন?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** গত ২ মাস যাবত সরকারি বাস সমেত সমস্ত কলকাতার বাস, লরি ইত্যাদির যাতে অটোমোবাইল ইমিটেশন মানা হয়, সেগুলি মাপবার জন্য যন্ত্র নিয়ে এসে পরীক্ষা করে তারা কি মাত্রায় বায়ু দূষণ করছে সে মাত্রা আমরা মাপবার ব্যবস্থা করছি। অটো ইমিটেশনের পল্যুশন মাত্রা কি হবে, এ বিষয়ে দূষণ পর্ষদের মতামত নিয়ে ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট থেকে নোটিফিকেশন হবে। অর্থাৎ এই মাত্রার বেশি ধোঁয়া ছাড়লে আইনানুযায়ী ব্যবস্থা নেওয়া হবে। আমরা এই মাপবার যন্ত্র কেনবার জন্য অর্ডার দিয়েছি। এ বিষয়ে অ্যাসোশিয়েশন, স্টেট বাস ইত্যাদিকে বলা হয়েছে। আগামী কয়েক মাসের মধ্যে তারা ব্যবস্থা না গ্রহণ করলে তাদের লাইসেন্স সিজ করা হবে।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** গঙ্গার ধারে হাজার হাজার লোক মল, মূত্র ত্যাগ করার ফলে মানুষ স্নান করতে পারছে না। এটা বন্ধ করার ব্যবস্থা নেবেন কি?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** অনেক লোক আছে যাদের পায়খানা নেই। তারা সব নদীর ধারে মল মূত্র ত্যাগ করে। এই জিনিস রোধ করার দায়িত্ব আমার দপ্তরের নয়। এটা মিউনিসিপ্যালিটি কর্পোরেশনের দায়িত্ব। তারা পাবলিক ল্যাট্রিন করে দিতে পারে। আমাদের তরফ থেকে ইতিমধ্যে সি. এম. ডি. এ. কে ৪টি পাবলিক ল্যাট্রিন করার জন্য আমরা টাকা দিয়ে দিয়েছি অন্যান্য পৌর প্রতিষ্ঠানও পাবলিক ল্যাট্রিন করতে পারেন এবং তার জন্য সরকারের কাছে সাহায্য চাইলে টাকা দেওয়া হবে। আপনারা তো জানেন সেই রকম পরিকল্পনা আছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে ক্ষমতায় থাকার ফলে সি. পি. এম-এম. এল. এ-রা যে দূষণ যুক্ত হচ্ছে—সেই দূষণ মুক্ত করার কোনো পরিকল্পনা আছে কিনা?

**মিঃ স্পিকার ঃ** এটা হবে না?

**শ্রী নূরুল ইসলাম চৌধুরী ঃ** মন্ত্রী মহাশয় জল দূষণ এবং অন্যান্য সব দূষণ মুক্ত করার কথা বললেন, কিন্তু রাইটার্স বিল্ডিংয়ের বিভিন্ন অফিসে মুত্রের গন্ধে ঢোকা যায় না—এ ব্যাপারে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**মিঃ স্পিকার ঃ** এটা আমি ডিসঅ্যালাউ করছি।

## লোডশেডিং-এর পূর্বাভাষ জ্ঞাপন

***২৫২।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৪।) **শ্রী মনোহর তিরকী ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, লোডশেডিং কোথায়, কখন এবং কত সময়ের জন্য হইবে তা পূর্বে জানানোর ব্যবস্থা করা সম্ভব কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

> বিভিন্ন ধরনের প্রযুক্তিগত কারণে লোডশেডিং কোথায়, কখন এবং কত সময়ের জন্য হইবে তা পূর্বে জানানোর ব্যবস্থা করা সম্ভবপর নয়।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** আপনি বললেন আগে থেকে জানানো সম্ভব নয়। এটা কি সব জায়গায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** কোন কোন ক্ষেত্রে লোডশেডিং করতে হবে এটা আগে থেকে জানানো সম্ভব নয়। কোনো কোনো ক্ষেত্রে ফ্রিকোয়েন্সি কম থাকে তার জন্য লোডশেডিং করতে হয় আবার কোনো কোনো ক্ষেত্রে ইউনিট কমে যাওয়ায় লোডশেডিং করতে হয়।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** আপনি বললেন ইউনিট বসে যাবার ফলে লোডশেডিং হয়-প্রশ্ন হচ্ছে সেটা জানার জন্য কত দিন লাগে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** যখন ইউনিট বসে যায় তখন ঠিক করতে হয় কোথায় কোথায় লোডশেডিং করা হবে। আবার ফ্রিকোয়েন্সির ব্যাপার আছে—সেটা হচ্ছে ডি. ভি. সি-র ফ্রিকোয়েন্সি কমে গেল তখন লোডশেডিং করতে হল। কতকগুলি প্রযুক্তিগত কারণ আছে—এটা বলা সম্ভব নয়।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই এলাকার একটা সিস্টেম আছে সেটা হচ্ছে রেশন্যাল সিস্টেম। কিন্তু এস ই বি এলাকায় যে ২/৪ মিনিট অন্তর লোডশেডিং হচ্ছে আবার কারেন্ট আসছে এবং এটা বরাবর হচ্ছে। একটা সিস্টেম তো থাকা দরকার। আমার মনে হয় ইচ্ছাকৃতভাবে এই ঘটনা ঘটছে। এই লোডশেডিংয়ের একটা রোটেশন্যাল সিস্টেম দয়া করে করবেন কি?

[2-00 — 2-10 P. M.]

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** সিস্টেম জানতে গেলে অনেক বলতে হবে। সেন্ট্রাল লোড ডেসপ্যাচ্ বলে একটা সংগঠন আছে এবং সেটার অফিস হাওড়ায়। হাওড়ার সেন্ট্রাল লোড ডেসপ্যাচ্ থেকে সমস্ত পশ্চিমবঙ্গের মোটামুটি লোডশেডিং কোথায় কতটা কি হবে সাধারণ ভাবে বলে দেওয়া হয় এবং এটাই হচ্ছে সিস্টেম। কিন্তু একটি নির্দিষ্ট জায়গায় নির্দিষ্ট সাব-স্টেশন এককভাবে সিদ্ধান্ত করতে পারে না।

**শ্রী শিশির অধিকারী ঃ** স্পেশিফিক্যালি টেলিভিসনে যখন সংক্ষিপ্ত সংবাদ, খবর সরবরাহ করা হয় তখন বিভিন্ন জেলায় লোডশেডিং করা হয়। এটা বন্ধ করার কোনো চিন্তা ভাবনা আছে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এই ঘটনা ঠিক বলছেন না। যদি নির্দিষ্ট কোনো কিছু থাকে সময় দিয়ে আমার কাছে জানান, আমি দেখব।

## Starred Questions
## (to which written answers were laid on the table)

### মথুরাপুর থানা বিভক্তিকরণ

*২৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *১২০০।) **শ্রী প্রবোধচন্দ্র পুরকাইতঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ২৪-পরগনা জেলার মথুরাপুর থানাকে দুভাগে বিভক্ত করিয়া আর একটি নতুন থানা করা হইতেছে ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর সত্য হইলে কোনো্ কোনো্ গ্রাম পঞ্চায়েত লইয়া নতুন থানাটি হইতেছে এবং কতদিনে নতুন থানার কাজ শুরু হইবে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বিভিন্ন কর্তৃপক্ষের সহিত আলোচনা করিয়া ঠিক করা হয় কোন কোন গ্রাম পঞ্চয়েত নিয়ে থানা গঠিত হইবে। এইরূপ অলোচনা সাপেক্ষে নিম্নলিখিত অঞ্চল পঞ্চয়েত নিয়ে থানাটি গঠিত হইতে পারে—

(১) কাশীনগর,

(২) খড়ি,

(৩) রায়দিঘী,

(৪) কুমারপাড়া,

(৫) দিঘীরপাড়-বকুলতলা,

(৬) নন্দকুমারপুর,

(৭) কঙ্কনদিঘী,

(৮) গিলেরশৎ,

(৯) রাধাকান্তপুর,

(১০) কাউতলা,

(১১) নগেন্দ্রপুর।

কতদিনে নতুন থানাটির কাজ শুরু হবে এখনই বলা সম্ভব নয়।

### বাউড়িয়া কটন মিলের পরিত্যক্ত জলে হুগলি নদীর জল দূষণ

*২৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭১।) **শ্রী রাজকুমার মণ্ডল ঃ** পরিবেশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার বাউড়িয়া কটন মিলের দূষিত রং মিশ্রিত জল পরিত্যক্ত হবার ফলে হুগলি নদীর জল দূষিত হচ্ছে, এই মর্মে কোনো তথ্য সরকারের গোচরে এসেছে কি ; এবং

(খ) এসে থাকলে, এ বিষয়ে কি ব্যবস্থা গৃহীত হয়েছে?

**পরিবেশ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) সরকার এ ব্যাপারে অবহিত আছেন।

(খ) রাজ্য সরকারের পরিবেশ দপ্তরের নিয়ন্ত্রণাধীন পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ বাউড়িয়া কটন মিলের বিরুদ্ধে ১৯৪৪ সালের জল (দূষণ নিবারণ ও নিয়ন্ত্রণ) আইন অনুয়াযী সম্প্রতি মামলা রুজু করা হয়েছে। মামলা পি. এস. বাউড়িয়া সি. আর. ৬৮/ অফ্ এম. ডি.জে.এম. উলুবেড়িয়া আদালতে।

## কলিকাতায় নথিভুক্ত সমবায় সমিতি

***২৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৩।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৩-৮৪ সালে কলিকাতায় কতগুলি সমবায় প্রতিষ্ঠান নথিভুক্ত হয়েছে ; এবং

(খ) তন্মধ্যে কতগুলি প্রতিষ্ঠানকে আর্থিক সাহায্য দেবার সুপারিশ করা হয়েছে?

**সমবায় বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৩-৮৪ সালের অর্থাৎ ১৯৮৩ সালের ১লা জুলাই থেকে ১৯৮৪ সালের ৩০শে জুন পর্যন্ত কলিকাতায় ২২ (বাইশটি) সমবায় সমিতি নথিভুক্ত হয়েছে।

(খ) বাইশটি নথিভুক্ত সমবায় সমিতির মধ্যে কোনো সমিতিকেই সরকারি আর্থিক সাহায্য দেবার সুপারিশ করা হয়নি।

## বিশ্বব্যাঙ্ক ও আন্তর্জাতিক অর্থভান্ডার হইতে প্রাপ্ত অর্থ

***২৫৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৫৭।) **শ্রী রামপদ মান্ডি ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিশ্বব্যাঙ্ক ও আন্তর্জাতিক অর্থভান্ডার হইতে কেন্দ্রীয় সরকার মারফত রাজ্যগুলি যে অর্থ পায় তাহা সাহায্য না ঋণ ; এবং

(খ) ঋণ হইলে, সুদের হার কত এবং কত বৎসরে তাহা পরিশোধ করিতে হয়?

**অর্থ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) বিশ্বব্যাঙ্ক থেকে কেন্দ্রীয় সরকার মারফত রাজ্যগুলি মোট যে আর্থিক সহায়তা পায় তার ৭০ শতাংশ এবং ৩০ শতাংশ অনুদান হিসাবে পাওয়া যায়। কেন্দ্রীয় সরকার আন্তর্জাতিক অর্থভান্ডার থেকে যে ঋণ পান, তার কোনো অংশ রাজ্য সরকার পান না।

(খ) উপরোক্ত সহায়তার যে অংশটুকু ঋণ বাবদ পাওয়া যায় বর্তমানে তার সুদের হার ৭.৭৫ শতাংশ এবং ঐ ঋণ ১৫ বছরে পরিশোধ করতে হয়।

**পানিপারুল-কুলটিক্রী পর্যন্ত বৈদ্যুতিক খুঁটি চুরির ঘটনা**

*২৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৫।) **শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার এগরা থানার অন্তর্গত পানিপারুল থেকে কুলটিক্রী পর্যন্ত বৈদ্যুতিক লাইনের কাঠের খুঁটিগুলি চুরির কোনো ঘটনা সরকারের গোচরে এসেছে কি ;

(খ) এসে থাকলে, কোন তারিখে উক্ত ঘটনা নজরে আসে এবং স্থানীয় থানায় ডায়রি করা হয়েছে কিনা ;

(গ) ঐ ঘটনায় বিদ্যুৎ পর্ষদের কোনো কর্মী জড়িত আছে কিনা ; এবং

(ঘ) 'গ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত কর্মী সম্পর্কে আইন অনুযায়ী কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ৯ই ডিসেম্বর, ১৯৮৫ তারিখে—হ্যাঁ, করা হয়েছে।

(গ) সন্দেহ করা হচ্ছে যে রাজ্য বিদ্যুৎ পর্ষদের একজন কর্মী এ ব্যাপারে জড়িত আছে।

(ঘ) সন্দেহ ভাজন ব্যক্তিকে সাময়িকভাবে বরখাস্ত করা হয়েছে।

**মুর্শিদাবাদ জেলায় রেজিস্ট্রি অফিস**

*২৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১১১।) **শ্রী আতাহার রহমান ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় বর্তমানে কতগুলি রেজিস্ট্রি অফিস আছে ; এবং

(খ) উক্ত সংখ্যা বৃদ্ধির কোনো পরিকল্পনা সরকারের আছে কি?

**বিচার ও আইন বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ১৯টি

(খ) বর্তমানে নাই।

**পুরুলিয়া জেলার ছড়রা গ্রামে হত্যাকান্ডের ঘটনা**

*২৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৭।) **শ্রী নটবর বাগদী ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার ছড়রা গ্রামে ১৯৮৬ সালের জানুয়ারি মাসে কোনো হত্যাকান্ডের ঘটনা সম্পর্কে সরকার অবহিত আছেন কি ;

(খ) অবহিত থাকলে উক্ত ঘটনায় জড়িত কতজনকে গ্রেপ্তার করা হয়েছে ;

(গ) উক্ত ব্যক্তিরা কোনো রাজনৈতিক দলভুক্ত কিনা ; এবং

(ঘ) এ ব্যাপারে ধৃত ব্যক্তিদের জামিনের ব্যাপারে কোনো রাজনৈতিক দলের পক্ষ থেকে সংশ্লিষ্ট থানায় ডেপুটেশন দিয়েছিল কিনা?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১ জনকে।

(গ) জানা নাই।

(ঘ) এরূপ কোনো তথ্য নাই।

**সমবায় প্রশিক্ষণ কেন্দ্র**

*২৬০। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৬৪।) **শ্রী বিমলকান্তি বসু ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর বাংলায় সমবায় প্রশিক্ষণ কেন্দ্র কোথায় কোথায় আছে ;

(খ) উক্ত প্রশিক্ষণ কেন্দ্রগুলিতে প্রতি বছর কত সংখ্যক শিক্ষার্থী শিক্ষা গ্রহণ করিতে পারেন ; এবং

(গ) ঐ শিক্ষা কেন্দ্রগুলিতে শিক্ষার্থীদের আবশ্যিক যোগ্যতা কিরূপ?

**সমবায় বিভাগের মন্ত্রী ঃ**

(ক) দার্জিলিং জেলার কালিম্পং এবং জলপাইগুড়ি জেলার জলপাইগুড়িতে ;

(খ) বিভিন্ন শিক্ষাক্রমে প্রতিবছর জলপাইগুড়ি কেন্দ্রে ১৭০ জন পর্যন্ত এবং কালিম্পং কেন্দ্রে ৯৫ জন পর্যন্ত শিক্ষার্থী শিক্ষা গ্রহণ করিতে পারেন।

(গ) জুনিয়র বেসিক শিক্ষাক্রমের জন্য শিক্ষার্থীদের অবশ্যই কোনো সমবায় সমিতির কর্মচারী অথবা সমবায় দপ্তরের হিসাব রক্ষক পদের কর্মচারী হইতে হইবে, নেতৃত্ব বিকাশ শিক্ষাক্রম এবং অন্যান্য স্বল্পমেয়াদী শিক্ষাক্রমের ক্ষেত্রে এরূপ যোগ্যতা আবশ্যিক নহে।

**২৪-পরগনা জেলা বিভাজন**

*২৬১। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৪।) **শ্রী নীরোদ রায়চৌধুরী ঃ** স্বরাষ্ট্র (কর্মীবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ২৪-পরগনা জেলাকে বিভক্ত করিয়া দুইটি জেলায় পরিণত করার পরিকল্পনা

বর্তমানে কোন পর্যায়ে আছে ; এবং

(খ) কবে নাগাদ উহা কার্যকর হইবে বলিয়া আশা করা যায়?

**স্বরাষ্ট্র (কর্মীবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ২৪ পরগনা জেলাকে ইতিমধ্যেই বিভক্ত করিয়া দুইটি জেলায় পরিণত করা হইয়াছে।

(খ) উহা গত ১.৩.১৯৮৬ তারিখ হইতে কার্যকর হইয়াছে।

**বিদ্যুৎ পর্ষদের যন্ত্রপাতি চুরি**

***২৬২।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৭২।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রতি বছর বিদ্যুৎ পর্ষদের যন্ত্রপাতি চুরি হওয়ার বিষয়ে কোনো অভিযোগ সরকারের গোচরে এসেছে কি ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে ঐ যন্ত্রপাতিগুলির আনুমানিক মূল্য কত ; এবং

(গ) ঐ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) চলতি আর্থিক বছরের (১৯৮৫-৮৬) ডিসেম্বর ৮৫ পর্যন্ত চুরি যাওয়া সামগ্রীর আনুমানিক মূল্য ৩৬ লক্ষ ৪৮ হাজার ৫০০ টাকা।

(গ) চুরি বন্ধের জন্য নানাধরনের ব্যবস্থা অবলম্বন করা হচ্ছে। পুলিশ প্রশাসনের সাহায্য নিয়ে চুরি প্রতিরোধ এবং চুরি যাওয়া সামগ্রী পুনরুদ্ধারের সব ব্যবস্থাই নেওয়া হচ্ছে। এছাড়াও যে সব জায়গায় বৈদ্যুতিক সরঞ্জাম চুরির ঘটনা বেশি ঘটে থাকে সেই সব অঞ্চলে সংশ্লিষ্ট জেলা পরিষদ ও পঞ্চায়েতের সহযোগিতায় স্বেচ্ছাসেবী নিয়োগ করা হয়।

**বারাসাত থানার অধীনে খুন ডাকাতি**

***২৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৪৫।) **শ্রী সরল দেব ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫ সালের ১লা এপ্রিল হইতে ১৯৮৬ সালের ২৮শে ফেব্রুয়ারি মাস পর্যন্ত সময়ে বারাসাত থানার অধীনে কতগুলি (১) খুন ও (২) ডাকাতির ঘটনা সংঘটিত হইয়াছে ; এবং

(খ) উক্ত ঘটনাগুলিতে জড়িত কতজনকে এ পর্যন্ত গ্রেপ্তার করা হইয়াছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী :**

(ক) (১) ১১টি।

(২) ৭টি।

(খ) ৪৯ জনকে।

### ফরাক্কা তাপবিদ্যুৎ কেন্দ্রে বিদ্যুৎ উৎপাদন

*২৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮১।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ফরাক্কা তাপবিদ্যুৎ কেন্দ্রে বিদ্যুৎ উৎপাদন কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায় ; এবং

(খ) ঐ প্রকল্পটির বিদ্যুৎ উৎপাদনের লক্ষ্যমাত্রা কত এবং কত শতাংশ পশ্চিমবঙ্গকে দেওয়া হবে :

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রী :**

(ক) ফারাক্কা তাপ বিদ্যুৎ কেন্দ্রের প্রথম ইউনিটটি ১.১.৮৬ তারিখে সিনক্রোনাইজ করা হয়েছে। ১৯৮৬ সালের এপ্রিল মাস নাগাদ এই ইউনিট থেকে বাণিজ্যিক ভিত্তিতে বিদ্যুৎ উৎপাদনের আশা আছে।

(খ) প্রথম পর্যায়ে ৩×২০০ মেঃ ওয়াট বিদ্যুৎ উৎপাদন করা হবে। কেন্দ্রটির উৎপাদন ক্ষমতার ৩৪.১৭ শতাংশ (২০৫ মেঃ ওঃ) পশ্চিমবঙ্গ পাবে।

### মজুতদারি ও কালোবাজারির অভিযোগে গ্রেপ্তার

*২৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫১।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৫ সালের ১লা জানুয়ারি হইতে ১৯৮৬ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত (১) মজুতদারি ও কালোবাজারির অভিযোগে কতজনকে গ্রেপ্তার করা হইয়াছে, এবং (২) তাহাদের নিকট হইতে কত টাকার পণ্য আটক করা হইয়াছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী :**

(১) ১৯৮৭ জন।

(২) আনুমানিক ৩,৪১,৯৩,৭১৩ টাকা (তিন কোটি একচল্লিশ লক্ষ তিরানব্বুই হাজার সাত শত তের টাকার)।

### শ্রীচৈতন্যদেবের উৎসবে যোগদানকারী হাইকোর্টের বিচারপতি আক্রান্ত

*২৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *১২০৬।) **শ্রী [illegible]নারায়ণ রায়, শ্রী আতাহার রহমান ও শ্রী আবুল হাসনাৎ খান :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে গত ১৬ই ফেব্রুয়ারি ১৯৮৬ নদীয়া জেলায় শ্রীচৈতন্যদেবের উৎসবে যোগদান করিতে যাইবার সময় কতিপয় দুষ্কৃতকারী দ্বারা কয়েকজন

কলিকাতা হাইকোর্টের বিচারপতি এবং একজন রাজ্যসভার সদস্য আক্রান্ত হইয়াছিলেন ;

(খ) সত্য হইলে, ঐ ঘটনায় কয়জন গ্রেপ্তার হইয়াছেন ; এবং

(গ) ঐ দুষ্কৃতকারীদের কোনোও রাজনৈতিক পরিচয় সরকারের জানা আছে কি?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ইহা সত্য।

(খ) ঐ ঘটনায় এখন পর্যন্ত মোট ৫৪ জনকে গ্রেপ্তার করা হয়েছে।

(গ) হ্যাঁ, দুষ্কৃতকারীগণ কংগ্রেস (ই) দলের সমর্থক বলে কথিত।

**পুরুলিয়া জেলায় বিচারাধীন বন্দী**

***২৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৩৭।) **শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় বিচারাধীন বন্দীর সংখ্যা কত ;

(খ) উক্ত বন্দীদের বিচারে বিলম্ব হওয়ার কারণ কি ; এবং

(গ) 'খ' প্রশ্নের জন্য নতুন কোনো সরকারি উদ্যোগ নেওয়া হয়েছে কি?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) গত ১৪.৩.১৯৮৬ তারিখে মোট ১২৪ জন।

(খ) প্রধানত (১) গ্রেপ্তার আদেশ এবং সমনজারি সময়মত কার্যকর করতে না পারা (২) পলাতক আসামি বা জামিনে মুক্ত অভিযুক্ত ব্যক্তিদের আটক করতে বিলম্ব, (৩) সাক্ষী বা তদন্তকারী পুলিশ অফিসার ও মামলায় সংশ্লিষ্ট বিশেষজ্ঞ, ডাক্তার প্রভৃতিদের মামলা চলাকালীন বদলির ফলে ঠিকমতো কোর্টে হাজিরা দিতে অসুবিধা প্রভৃতি বিষয়গুলি বিচারে বিলম্বের কারণ।

(গ) পুরানো মামলাগুলির ক্ষেত্রে মামলার বিচারকগণ ঠিকমতো সংশ্লিষ্ট অফিসারদের আদালতে হাজিরা এবং সাক্ষ্য দেবার জন্য নির্দেশ দিতে বিভাগীয় প্রধানদের দৃষ্টি আকর্ষণ করছেন এবং সেইমতো যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

**বীরভূম জেলায় বিভিন্ন যানবাহনে ছিনতাইয়ের ঘটনা**

***২৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪৪।) **শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলায় ১৯৮৪-৮৫ এবং ১৯৮৫-৮৬ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত সময়ে কয়টি (১) বাস, (২) মোটরগাড়ি, (৩) জীপ এবং (৪) ট্যাক্সি ছিনতাইয়ের ঘটনা ঘটিয়াছে ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর সত্য হইলে কোন কোন গ্রাম পঞ্চায়েত লইয়া নতুন থানাটি হইতেছে এবং কতদিনে নতুন থানার কাজ শুরু হইবে?

(গ) উক্ত ঘটনার সংশ্লিষ্ট কতজনকে এ পর্যন্ত গ্রেপ্তার করা সম্ভব হইয়াছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) (১) ১টিও ঘটেনি।

(২) ১৯৮৪ তে ৩টি এবং ১৯৮৫ তে ১টি।

(৩) ১টিও ঘটেনি।

(৪) ১টিও ঘটেনি।

(খ) ১৯৮৪ সালে ৯ জনকে এবং ১৯৮৫ সালে ৩ জনকে।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today, I have received two notices of Adjournment Motion. The first is from Shri Sk. Imajuddin on the subject of outbreak of pestilence among cattle in the State and the second is from Shri Kashinath Misra on the subject of alleged looting of fishery dams by the cadres of a major political party of ruling front in Haroa P.S. of South 24 Parganas.

The subject matter of the first motion was raised in the House on the 17th March, 1986 during question hour to which the Minister concerend replied. I, therefore, disallow this motion.

The subject matter of the second motion may be raised by the member during general discussion on budget which is continuing. Moreover, the member may also raise the matter through Question, Calling Attention, Mention etc. I, therefore, withhold my consent to this motion.

Shri Misra may, however, read out the text of the motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হ'ল—

দক্ষিণ চব্বিশ পরগনার হাড়োয়া থানার গোবেড়িয়ার দশ হাজার বিঘা জমি শাসক দলের বৃহত্তম শরীক দল দখল করে নিজেদের সমর্থকদের মধ্যে বিলি করার ফলে রাজ্যের ভেড়িগুলির নিরাপত্তা সম্পর্কে সন্দেহ দেখা দিয়েছে। গোবেড়িয়ার ২২টি মেছো ভেড়ির মালিকরা দীর্ঘ দিন ধরে চাষাবাদ করছেন। কিন্তু হাই কোর্টের নির্দেশে ১৪৪ ধারা জারি থাকা সত্ত্বেও ২২টি গ্রামের লোকজন অস্ত্রশস্ত্র নিয়ে প্রকাশ্য দিবালোকে পার্টির পতাকা নিয়ে ভেড়ি লুঠ করে, ঘরে আগুন দেয় এবং ভেড়ি শেয়ার হোল্ডারদের জন্তু জানোয়ারগুলিও পুড়িয়ে দেয়। ভেড়ির মালিকদের তিন কোটি টাকার মাছ নষ্ট করে দেয়।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, এটা খুব গুরুত্বপূর্ণ ব্যাপার, ডিসকাশনে আনুন।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE :

**Mr. Speaker :** I have recived seven notices of Calling Attention, namely :-

| | | |
|---|---|---|
| 1. | Regular trafic jam on Howrah Bridge | — Shri Ashok Ghosh |
| 2. | Non-payment of regular wages to the employees of the West Bengal Ayurbed Parishad | — Shri Jayanta Kumar Biswas |
| 3. | Alleged negligence of duty on the part of Superintendent of Alipore Central Jail. | — Dr. Manas Bhunia |
| 4. | Reported death of Sm. Madhumita Mitra on 18.3.86 | — Shri Kashinath Misra and Shri Sk. Imajuddin |
| 5. | Sale of specimen copy of books in the open market | — Shri Ambica Banerjee |
| 6. | Nepali refugees from Meghalaya in West Bengal | — Shri Lakshman Chandra Seth |
| 7. | Reported illegal establishment of market etc. in the basement of multi-storied buildings in Calcutta. | — Shri Anil Mukherjee |

I have selected the notice of Shri Kashinath Misra and Shri Sk. Imajuddin on the subject on reported death of Smt. Madhumita Mirta on 18-3-86.

The Minister-in-Charge will please make a statement today, if possible or give a date.

**Shri Patit Paban Pathak :** Sir, the statement will be made on 3rd April, 1986.

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-Charge of Labour Department to make a statement on the subject of shifting of site for General Hospital for Bidi Workers from Dhulian to Aurangabad in Murshidabad district.

(Attention call by Shri Abul Hasnat Khan and Shri Sumanta Kumar Hira on the 7the March, 1986)

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** কেন্দ্রীয় সরকারের শ্রমমন্ত্রক পশ্চিমবঙ্গে বিড়ি শ্রমিকদের কল্যাণের জন্য মুর্শিদাবাদ জেলায় ধুলিয়ানে একটি ৫০ শয্যা বিশিষ্ট হাসপাতাল প্রতিষ্ঠার সিদ্ধান্ত নেন এবং তাহার জন্য ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষ ধুলিয়ানে ২২.৮৪ একর জমি কেন্দ্রীয় শ্রমন্ত্রকের অধীন ওয়েলফেয়ার কমিশনার ফর ইস্টার্ন স্টেটস্‌কে হস্তান্তর করেন। রাজ্য সরকারের শ্রমমন্ত্রী, ওয়েলফেয়ার কমিশনার ফর ইস্টার্ন স্টেট্‌স এবং মুর্শিদাবাদের জেলা শাসক একত্রে হাসপাতালের স্থান পরিদর্শন করেন। হাসপাতালের নক্সা কেন্দ্রীয় সরকারের অধীনস্থ দ্বারা প্রস্তুত করা হয় এবং ওয়েলফেরার কমিশনারের অনুরোধে রাজ্য সরকারের স্বাস্থ্য অধিকর্তা ঐ নক্সা অনুমোদন করেন। ধুলিয়ান বিড়ি শ্রমিকদের হাসপাতালের জন্য গত ৮.২.৮৬ তারিখে ভিত্তি প্রস্তর স্থাপন সংক্রান্ত আমন্ত্রণপত্র ওয়েলফেরার কমিশনার কর্তৃক বিতরণ করা হয়। ঐ আমন্ত্রণ লিপি অনুযায়ী ধুলিয়ানে কেন্দ্রীয় কর্মসূচী রূপায়ণ মন্ত্রী শ্রী এ.বি.এ. গনি খান্ চৌধুরীর উপস্থিতিতে কেন্দ্রীয় শ্রমমন্ত্রী শ্রী পি. এ. সাংমার হাসপাতালের ভিত্তি প্রস্তর স্থাপনের কথা উল্লিখিত হইয়াছে। কিন্তু ঐ দিনেই ধুলিয়ানের বদলে আওরঙ্গাবাদে ঐ হাসপাতালের ভিত্তি প্রস্তর স্থাপন করা হয় এমন একটি স্থানে যেখানে ঐ হাসপাতালের জন্য কোনো জমি অধিগ্রহণ করা হয় নাই। খুবই আশ্চর্যের বিষয় যে এই দিনই আওরঙ্গাবাদ বিড়ি শ্রমিকদের ৫০ শয্যা বিশিষ্ট হাসপাতালের ভিত্তি প্রস্তর স্থাপন সংক্রান্ত আমন্ত্রণলিপি বিধানসভার সদস্য শ্রী হুমায়ুন রেজা কর্তৃক বিলি করা হয়। শ্রী রেজার আমন্ত্রণলিপিতে আওরঙ্গাবাদে কেন্দ্রীয় শ্রমমন্ত্রী শ্রী পি. এ. সাংমা কর্তৃক ভিত্তি প্রস্তর স্থাপন ও কেন্দ্রীয় কর্মসূচী রূপায়ণমন্ত্রী শ্রী এ. বি. এ. গনি খান চৌধুরীর প্রধান অতিথি ও পশ্চিমবঙ্গ প্রদেশ কংগ্রেস কমিটির সভাপতি, এম. পি. শ্রী প্রিয়রঞ্জন দাসমুন্সীর বিশেষ অতিথিরূপে উপস্থিত থাকিবার কথা উল্লিখিত হইয়াছে। হাসপাতালের ভিত্তি প্রস্তর স্থাপন একটি সরকারি কর্মসূচী হওয়া সত্ত্বেও বিধানসভার সদস্য কোনো অধিকারে আমন্ত্রণলিপি বিলি এবং পূর্বনির্ধারিত স্থান বদল করেন তাহা বোধগম্য নহে। এবং রাজ্যের শ্রমমন্ত্রী বিড়ি শ্রমিক রাজ্য উপদেষ্টা পর্যদের সভাপতি হওয়া সত্ত্বেও তাঁহাকে সরকারিভাবে এই সম্পর্কে কোনো কিছু জানানো হয় নাই। লোকসভার সদস্য শ্রী জয়নাল আবেদিনের তারকাবিহীন ৫৬৭১ নং প্রশ্নের উত্তরে কেন্দ্রীয় শ্রমমন্ত্রী ৫.৪.৮৩ তারিখে লোকসভায় বলেন যে বিড়ি শ্রমিকদের চিকিৎসার সুবন্দোবস্তের জন্য ধুলিয়ানে হাসপাতাল প্রতিষ্ঠার সর্বপ্রকার ব্যবস্থা লওয়া হইতেছে। হাসপাতালের স্থান পরিবর্তনের কারণ জানিতে চাহিয়া পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ হইতে কেন্দ্রীয় শ্রমমন্ত্রীকে গত ১৮.২.৮৬ তারিখে একটি পত্র দেওয়া হইয়াছে এবং ঐ পত্রে ধুলিয়ানে বিড়ি শ্রমিকদের জন্য হাসপাতাল নির্মাণের পূর্ব সিদ্ধান্ত বহাল আছে কিনা জানিতে চাওয়া হইয়াছে। পত্রের উত্তর এখনও পাওয়া যায় নাই।

**Mr. Speaker :** It may be circulated.

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এ সম্পর্কে একটা ইনফরমেশন দিতে চাই ............

**Mr. Speaker :** No debate on this.

**শ্রী সুব্রত মুখার্জি :** না স্যার, অমি একটা ইনফরমেশন দিচ্ছি।

**মিঃ স্পিকার :** আচ্ছা, বলুন।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি ঠিকই বলেছেন। কতকগুলি প্রশ্ন যেটা উঠেছে সেটা খুবই বাস্তবসম্মত কারণ, লক্ষ লক্ষ বিড়ি শ্রমিককের স্বার্থ এর সঙ্গে যুক্ত আছে। তাই স্যার, আমি অনুরোধ করব, কিছু জায়গা সম্পর্কে যে ভুল বা ত্রুটিবিচ্যুতি হয়েছে— মাননীয় কেন্দ্রীয় মন্ত্রী শ্রী সাংমার সঙ্গে আমার এ ব্যাপারে কথাবার্তা হয়েছে, উনি বিস্তারিত জানবার পর এবং আবার ওঁনার চিঠি পাবার পর নতুন করে ভাবনা চিন্তা শুরু করেছেন। আমার মনে হয় এটা রাজনৈতিকভাবে না নিয়ে যদি ধুলিয়ানের যে পুরানো প্রস্তাবটা আছে সেটা নিয়ে উনি পারস্যু করেন এবং রাজ্য সরকারের তরফ থেকে আর একবার দেখা করেন তাহলে বোধহয় ধুলিয়ানেই আবার আমরা এটা করতে পারব।

**মিঃ স্পিকার :** এটা তো সবাই স্বাগত জানাবেন, এটা তো অরিজিনাল স্কীম।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** শ্রী সাংমাকে আমি চিঠি লিখেছি কিন্তু চিঠির উত্তর আমি এখনও পাই নি।

[2-10 — 2-20 P. M.]

**Mr. Speaker :** The Minister-in-charge of Home (Police) Department will now make a statement on the subject of alleged murder of one Police Constable and snatching of rifles at Mankundu station, attention called by Shri Abdul Mannan, Shri Kashinath Misra and Shri Anil Mukherjee on the 10th March, 1986.

**Shri Jyoti Basu :** Mr. Speaker Sir, I rise to make a statement in regard to the Calling Attention Notices given by Sarbasri Abdul Mannan, Kashinath Misra and Anil Mukherjee, Honourable members.

Constables Gouranga Sarkar, Chandra Sekhar Singh and Subrata Bir of Sheoraphuli G.R.P.S. with three rifles came on patrol duty at Mankundu Railway Station at about 4.30 p.m. on the 7th March, 1986. Around 7.40 p.m., it is reproted, the three constable were sitting on a bench in the down railway platform when 10-12 miscreants came in, disguised as passengers and suddenly attacked the three constables. They used fire arms. As a result Constable Gouranga Sarkar was hit by three bullets. Constable Subrata Bir was hit on the side of his left waist by a bullet. The miscreants managed to snatch away the three rifles loaded with 15 rounds of ammunition. While retreating the miscreants fired one round from the loaded rifle. The injured Constable Gouranga Sarkar later died in S.S.K.M. Hospital, Calcutta on the 9th March.

Senior Police Officers arrived at the spot and conducted search and raids. In this connection Sheoraphuli G.R.P.S. Case No. 3 dated 7.3.86 was started. So far two suspects have been arrested.

The C.I.D. has assumed control on investigation. All out efforts are being made for apprehension of the miscreants and to recover the looted arm and ammunition.

**Mr. Speaker :** The Minister-in-charge of Home (Police) Department will now make a statement on the subject of alleged murder of a Congress (I) Worker near Panchanantala Road under Howrah police-station., attention called by Shri Ambica Banerjee on the 11th March, 1986.

**Shri Jyoti Basu :** Mr. Speaker Sir, I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Honourable member Shri Ambica Barnerjee in regard to the alleged murder of one Congress (I) worker at Panchanantala Road under Howrah Police Station.

The deadbody of one Gopal Senapati of 39, Ananta Prosad Banerjee Lane, P.S. Batra, was found lying on 3/2/1-A, Kailash Banerjee Lane, P.S. Howrah with cut throat injuries on the 9th March, 1986 at about 6.30 A.M. A case under section 302-I.P.C. has been started by the Howrah Police Station.

During investigation, it transpired that on the fateful night of 8th/ 9th March, 1986, the deceased was found moving around in the company of some of his associates. It is reported that these associates had a hand in this murder. As a result of the investigation, four persons viz. Bappa Kishore Banerjee, Asto Oriya, Abhoy Chakraborty, all of Batra P.S. and Baban Dutta of Howrah, were arrested. Investigation in the case is proceeding. The murder appears to be the outcome of previously enmity.

The deceased was a listed rowdy of Batra P.S. and he was arrested in a number of cases. It also appears that he was detained under MISA in October, 1975. The allegation of arrest and torturing of local young men who came forward to help the police is not correct, and the arrests have been made in pursuance of police investigation in the murder case.

**Mr. Speaker :** Dr. Zainal Abedin the other day raised a point of order regarding Panchayat. Shri Benoy Krishna Chowdhury will now make a statement in this regard.

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইন, ১৯৭৩ অনুসারে বিধানসভার সদস্যগণ (মন্ত্রী ব্যাতিরেকে) সংশ্লিষ্ট জেলা পরিষদের সদস্য। এইসব সদস্যের মধ্যে কেউ কেউ জেলা পরিষদে কোনো কোনো স্থায়ী সমিতির সদস্যরূপেও নির্বাচিত হয়েছেন। বিধানসভার সদস্যগণ অবশ্য জেলা পরিষদের সভাধিপতি, সহকারি সভাধিপতি বা স্থায়ী সমিতি সমূহের কর্মাধ্যক্ষ রূপে নির্বাচিত হতে পারেন না। আইন অনুসারে প্রত্যেক জেলা পরিষদকে তিন মাস অন্তর সাধারণ সভা আহ্বান করতে হয়। প্রত্যেকটি স্থায়ী সমিতিকেও মাসে অন্তত একটি সভা আহ্বান করতে হয়। এইসব সভায় জেলা পরিষদের কাজকর্ম

সংক্রান্ত নীতিগত ও অন্যান্য গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত গৃহীত হয়। পশ্চিম দিনাজপুর জেলা পরিষদ বিগত ১২. ৩. ৮৬ তারিখে অর্থ, সংস্থা, উন্নয়ন ও পরিকল্পনা স্থায়ী সমিতির একটি বিশেষ সভা আহ্বান করেন। ইতিমধ্যে বিগত ৩. ৩. ৮৬ থেকে বিধানসভার অধিবেশনও শুরু হয়। বিধানসভার অধিবেশন কালে মাননীয় সদস্যগণের উপস্থিতি একান্ত আবশ্যক হওয়ায় একই সঙ্গে জেলা পরিষদে বা তার স্থায়ী সমিতির সভা অনুষ্ঠিত হলে তাঁদের পক্ষে উক্ত সভায় উপস্থিত থাকা কঠিন হয়ে পড়ে। তাই পশ্চিম দিনাজপুর জেলা পরিষদের অর্থ, সংস্থা, উন্নয়ন ও পরিকল্পনা স্থায়ী সমিতির ১২. ৩. ৮৬ তারিখে ধার্য বিশেষ সভা সম্পর্কে মাননীয় বিধানসভার সদস্য ডাঃ জয়নাল আবেদিন আমার দৃষ্টি আকর্ষণ করেন। তিনি আমাকেও অনুরোধ করেন যাতে পশ্চিম দিনাজপুর জেলা পরিষদের উক্ত স্থায়ী সমিতির পূর্ব নির্ধারিত মিটিংটি পিছিয়ে দেওয়া যায়। তাঁর অনুরোধ মতো পঞ্চায়েত বিভাগ থেকে পশ্চিম দিনাজপুর জেলা পরিষদ কে প্রস্তাবিত মিটিংটি পিছিয়ে দিয়ে কোনো শনিবার বা রবিবার ধার্য করা যায় কিনা তা বিবেচনার জন্য অনুরোধ করা হয়। জেলা পরিষদ পঞ্চায়েত বিভাগের এই বার্তাটি পান কিন্তু তাঁদের পক্ষে সরকারি অনুরোধ রক্ষা করা বোধ হয় সম্ভব হয়নি। পুনরায় পশ্চিম দিনাজপুর জেলা পরিষদ বিধানসভার অধিবেশন চলাকালীন ২১. ৩. ৮৬ তারিখে কোনো একটি স্থায়ী সমিতির সভা আহ্বান করেছেন এই মর্মে গতকাল মাননীয় সদস্য শ্রী জয়নাল আবেদিন বিধানসভার দৃষ্টি আকর্ষণ করেন। গতকালই পঞ্চায়েত বিভাগ থেকে পশ্চিম দিনাজপুর জেলা পরিষদকে রেডিওগ্রাম মারফত পুনরায় অনুরোধ করা হয়েছে যে, তাঁরা যেন প্রস্তাবিত মিটিংটি পিছিয়ে দিয়ে কোনো শনিবার বা রবিবার তা ধার্য করা যায় কিনা তা বিবেচনা করেন। এই প্রসঙ্গে উল্লেখযোগ্য যে, জেলা পরিষদ একটি বিধিবদ্ধ ও স্বয়ংশাসিত সংস্থা এবং তার উপর সরকারি নিয়ন্ত্রণ আইন দ্বারা সীমাবদ্ধ। জেলা পরিষদের কার্যাবলী পঞ্চায়েত আইন ও তদনুসারে রচিত নিয়মাবলী অনুসারে পরিচালিত। জেলা পরিষদ ও তার কর্ম কর্তাগণের স্বতন্ত্র অস্তিত্ব ও বিশেষ ক্ষমতা আইনত স্বীকার্য এবং মিটিং এর দিন ধার্য করার ব্যাপারে তাঁদের পূর্ণ ক্ষমতা আছে। নীতিগতভাবে জেলা পরিষদ ও স্থায়ী সমিতির সভা অনুষ্ঠানের জন্য দিন ধার্য করার ব্যাপারে জেলা পরিষদের কর্মকর্তাগণ উক্ত সংস্থার সদস্যবৃন্দের সামগ্রিক সুবিধা ও অসুবিধা অবশ্যই বিবেচনা করে থাকেন। কিন্তু নির্দিষ্ট সময়সীমা ও জরুরি কাজকর্মের পরিপ্রেক্ষিতে সর্বক্ষেত্রে সকল সদস্যের সুবিধা অসুবিধা বিবেচনা করা তাঁদের পক্ষে হয়ত সম্ভব হয় না। এই ক্ষেত্রে জেলা পরিষদের কর্মকর্তাদের অপারগতা মাননীয় সদস্যগণ নিশ্চয়ই উপলব্ধি করবেন।

## LAYING OF REPORT

### Presentation of the Thirtieth Report of the Committee on Estimates, 1985-86

**Shri Jamini Bhuson Saha :** Mr. Speaker, Sir, I beg to pressent the Thirtieth Report of the Committee on Estimates, 1985-86 on Action taken by the Government on the Recommendations/Observations contained in the Twenty-first Report of the Committee on Estimates on Minor Irrigation Schemes under Agriculture and Community Development Department.

**Mr. Speaker :** Before I take up the Mention Cases, I like to inform the Members that there is one pertinent issue on which many Members from all sides are filing Mention Cases. They also wanted to give Calling Attention on the subject. But I have not allowed these uptill now because I feel that the matter is subjudice. The matter relates to Peerless Company. Time and again the matter has come to me and even today some Members have filed Mention Cases. But I have not allowed them. I want to inform you that I will call a meeting of all parties in my Chamber at an appropriate time to consider how this matter can be dealt with because we feel that it affects the interests of a large number of people of our State and also all over India. It is a burning issue at the moment. I would request the Hon'ble Chief Minister to make a statement on this on whatever aspects he thinks fit and proper at the moment. Afterwards, I will hold a meetting of all the parties in my Chamber to decide how best we can deal with the subject.

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, after the very sad experience of the Sanchaita Organisation, we are very very much concerned about the future of the Peerless Organisation. Indeed, this is guided, as far as I understand, by a Central Government Act but the State Government implements that Act, and at the moment there is a case in the High Court and the Central Government is a party and we are also a party. So it is subjudice. That is right. But I can inform you that long long time back, the employees of this organisation, its Union had made a demand that this should be nationalised. It seems that there are large number of employees, I think about 4000 in number. Apart from the emloyees, there are large number of people who have invested money in this Peerless Organisation. Now, what happens to the High Court case I do not know ; how long it will take to complete I cannot say. How long it will take I cannot say. But the point is that it is good that you mentioned it just now about the Peerless. It is to be considered what should be done. My view is, there is no bar even though there is a case in the High Court—we should all get together and pass a resolution asking the Central Government to immediately nationalise this concern. It will serve the interests of all concerned.

[2-20 — 2-45 P.M.] (including adjournment)

## MENTION CASES

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা বিশ্ববিদ্যালয়ের চরম দুরবস্থার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ-শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয়

অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, কলকাতা বিশ্ববিদ্যালয়ে ডঃ সন্তোষ ভট্টাচার্য যেদিন থেকে উপাচার্য হয়েছেন সে দিন থেকে শুধু প্যান্ডিমোনিয়াম নয় একটা ডেড্-লক অবস্থায় দাঁড়িয়েছে। কয়েক দিন আগে মুখ্যমন্ত্রী বলেছেন, "প্রয়োজন হলে কলকাতা বিশ্ববিদ্যালয় বন্ধ করে দেব।" আজকে উপাচার্য বলছেন, "কলকাতা বিশ্ববিদ্যালয় বন্ধ করতে হবে।" সেখানে প্রতি দিন মারামারি হচ্ছে। গতকাল সেখানে মারামারি হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা বিশ্ববিদ্যালয়, যা সারা ভারতবর্ষের শ্রেষ্ঠ বিশ্ববিদ্যালয় তা আজকে বন্ধ হওয়ার মুখে। এবং এটা হতে চলেছে শুধু পার্টিবাজির ফলে। স্যার, আপনি জানেন কয়েক দিন আগে "কুটা"র নির্বাচনে কংগ্রেস বিরাটভাবে জিতেছে, ফলে গাত্রদাহ আরো বেড়েছে। ওখানে ডিপার্টমেন্টে কর্মীদের মধ্যে দলবাজি চলছে এবং গোটা বিশ্ববিদ্যালয় চত্বরে এস. এফ. আই'র ছেলেরা গন্ডগোল করছে, মারামারি করছে। ফলে একটা বিশৃঙ্খলা অবস্থার সৃষ্টি হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা বিশ্ববিদ্যালয় আজকে সব চেয়ে কুৎসিত জায়গা হয়ে দাঁড়িয়েছে। আমি আপনার মাধ্যমে এই সভায় অনুরোধ করব যে, অবিলম্বে মাননীয় মুখ্যমন্ত্রী এ বিষয়ে হস্তক্ষেপ করে কলকাতা বিশ্ববিদ্যালয়কে বাঁচান। যদি কোনোভাবে কলকাতা বিশ্ববিদ্যালয় বন্ধ হয়ে যায় তাহলে পশ্চিমবাংলায় আগুন জ্বলে যাবে। পশ্চিমবাংলার মানুষ কোনো দিন বামফ্রন্টকে ক্ষমা করবে না। যদিও আজকে কলকাতা বিশ্ববিদ্যালয় দলীয় রাজনীতির শিকারে পরিণতি হয়েছে তবুও মাননীয় মুখ্যমন্ত্রী দলের উর্দ্ধে উঠে কলকাতা বিশ্ববিদ্যালয়কে রক্ষা করুন। এই অনুরোধ আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে রাখছি।

**Mr. Speaker:** Now I call upon Shri Deba Prasad Sarkar.

**শ্রী সুব্রত মুখার্জিঃ** স্পিকার স্যার, আমাকে আধ মিনিট সময় দেবেন।

**Mr. Speaker:** Mr. Mukherjee, please take your seat. I have called upon Shri Deba Prasad Sarkar.

(Shri Subrata Mukherjee rose to speak)

It should not be done like this, When I shall call upon you, you will speak. Please take your seat. Please, Please......

(noise)

(Rising in his seat Shri Subrata Mukherjee was seen continuing speaking)

**Mr. Speaker:** Mr. Mukherjee, Please take your seat. For the last and final time I request you to take your seat, and let the House proceed with its usual business. I have asked Shri Deba Prasad Sarkar to speak.

(Rising in his seat Shri Subrata Mukherjee was seen continuing speaking)

Mr. Mukherjee, what have you done is enough. Please take your seat and let us proceed peacefully.

(Rising in his seat Shri Subrata Mukherjee was seen continuing speaking)

I name Shri Subrata Mukherjee, under rule 348, for the day. You are suspended for the day. The House is adjouned till 2-45 P.M.

(Accordingly the House was adjourned till 2-45 P.M.)

[2-45 — 2-55 P. M]

**Mr. Speaker :** I now call upon Shri Deba Prasad Sarkar to speak.

(Noise and interruptions)

**Dr. Zainal Abedin :** Sir, I rise on a point of order.

(Noise and interruptions)

**Mr. Speaker :** No point of order.

(Noise and interruptions)

[Congress (I) members rose in their seats]

(Noise and interruptions)

**Mr. Speaker :** Please take your seats. The rule demands when I stand up you will sit down. Please take your seats. I can assure you that I am competent enough to deal with any situation.

(Noise and interruptions)

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আপনি হাউস কে কলঙ্কিত করছেন। ডিসঅনার করেছেন।

(Noise and interruptions)

**Mr. Speaker :** Mr. Chattaraj, don't force me to take step against you. Please sit down.

(Noise and interruptions)

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আপনি চোখ রাঙাচ্ছেন কাকে?

**Mr. Speaker :** Under rule 348 I name Shri Suniti Chattaraj and he is suspended for the day. Shri Chattaraj, please leave the House.

(Noise)

Mr. Marshal, please remove Shri Suniti Chattaraj from the House.

(Noise)

[Several Congress (I) members including Shri Suniti Chattaraj rose in their seats)

**Mr. Speaker :** I again request Shri Suniti Chattaraj to leave the House.

(Noise)

(Mr. Marshal along with some other staff proceeded towards Shri Suniti Chattaraj).....

.....(Shri Suniti Chattaraj was encircled by Shri Bankim Trivedi, Shri Satya Ranjan Bapuli, Dr. Manas Bhunia, Shri Sisir Adhikari and some other members and the Marshal was obstructed to perform his duties)...

**Mr. Speaker :** Mr. Bankim Trivedi, I hope you will not obstruct Marshall to perform his duties. Mr. Marshal, use your force to remove Shri Chattaraj from the House.

(Noise)

........ (Dr. Zainal Abedin rose to speak).......

**Mr. Speaker :** Unless Shri Chattaraj is removed from the House, I will not hear you. Nothing will be heard. Mr. Marshal, use your force to remove Shri Chattaraj from the House.

(Noise)

.... (At the state Congress (I) Members walked out the Chamber).....

**Mr. Speaker :** Now, I call upon Shri Deba Prasad Sarkar.

[2-55 — 3-05 P. M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করছি। আপনি জানেন যে, কলকাতা বিশ্ববিদ্যালয়ে বর্তমানে দিনের পর দিন বিশৃঙ্খলা চলছে। বিশেষ করে সাম্প্রতিক কালে ঐ বিশৃঙ্খলা এমন একটা পরিস্থিতি উদ্ভব করেছে, এমন জটিল আকার ধারণ করেছে ঐ বিশ্ববিদ্যালয় প্রায় বন্ধ হবার উপক্রম হয়েছে। আপনিও সেখানকার সর্বশেষ পরিস্থিতি সম্বন্ধে নিশ্চয়ই ওয়াকিবহাল আছেন। গত মঙ্গলবার ঐ বিশ্ববিদ্যালয়ে জনৈক কর্মচারীর বেতন-হারকে কেন্দ্র করে অর্থ সংক্রান্ত সহ-উপাচার্যকে ঘেরাও করা হয় এবং তাঁর ঘরে দুইজন অফিসারও লাঞ্ছিত হন। এর পরিণতিতে বিশ্ববিদ্যালয়ের অভ্যন্তরে দুইটি প্রতিপক্ষ কর্মচারী ইউনিয়নের বিক্ষোভ—পাল্টা বিক্ষোভ হয় এবং আপনি জানেন যে অফিসার এবং সুপারভাইজাররা ঐ ঘটনার জন্য আজকে বিশ্ববিদ্যালয়ে ধর্মঘট ডেকেছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য হচ্ছে, একটি বিশ্ববিদ্যালয়ে রাজনৈতিক প্রতিপক্ষ হিসাবে দুইটি কর্মচারী ইউনিয়নের প্রতিদ্বন্দ্বীতা, তাদের দলাদলি, রেষারেষিকে কেন্দ্র করে সেই বিশ্ববিদ্যালয়ের স্বাভাবিক কাজকর্ম মাসের পর মাস বিপর্যস্ত হবে, এই বিধানসভার পরিবেশ কলুষিত হবে, ছাত্র-ছাত্রীদের ভবিষ্যত নষ্ট হবে, এই জিনিস চলতে পারে না। এখানে কি

সরকার নীরব দর্শকের ভূমিকা গ্রহণ করবে? এই জিনিস চলতে পারে না। তাই আমি আপনার মাধ্যমে জানতে চাই কলিকাতা বিশ্ববিদ্যালয়ের এই অচল অবস্থা নিরসনের জন্য সরকার কোনো নৈতিক দায়িত্ব অনুভব করছে কিনা। এই ব্যাপারে আমি উচ্চ শিক্ষামন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি, কারণ উচ্চশিক্ষা মন্ত্রী মাননীয় মুখ্যমন্ত্রীর নির্দেশ না পেলে কোনো কিছু করতে পারবেন না, অবিলম্বে এই ব্যাপারে আপনারা হস্তক্ষেপ করুন এবং এই ব্যাপারে সংশ্লিষ্ট বিভিন্ন পক্ষকে ডেকে বৈঠক করে অচল অবস্থার নিরসন করুন। লক্ষ লক্ষ ছাত্র-ছাত্রীর ভবিষ্যতের কথা বিবেচনা করে যাতে অবিলম্বে এই অচল অবস্থার নিরসন হয় তার জন্য দাবি জানাচ্ছি। আজকালের মধ্যে মাননীয় মুখ্যমন্ত্রী এই মর্মে বিধানসভার সদস্যদের এবং পশ্চিমবাংলার মানুষের কাছে বিবৃতি দিন যে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের অচল অবস্থা নিরসনের জন্য এই এই পদক্ষেপ নেওয়া হচ্ছে, এই দাবি আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে জানাচ্ছি।

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নদীয়া জেলার তেহট্ট থানার পলসন্ড গ্রাম একটা পেছিয়ে পড়া এলাকা। এখানকার বেশির ভাগ লোক সংখ্যা লঘু সম্প্রদায় ভুক্ত এবং তফসিলি জাতি এবং উপজাতি সম্প্রদায় ভুক্ত। এখানকার লোকেদের আর্থিক অবস্থা অত্যন্ত খারাপ। এই এলাকার মানুষের দীর্ঘদিনের দাবি একটি স্বাস্থ্যকেন্দ্রের জন্য। এই সম্পর্কে তারা সরকারের কাছে একটা আবেদনপত্র পাঠিয়েছে। গত বছর সি. এম. ও. এইচ এই সম্পর্কে তদন্ত করেছে। স্থানীয় জনসাধারণ হাসপাতালের জন্য প্রয়োজনীয় জমি দিতে প্রস্তুত। সেই জন্য আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর কাছে বিশেষ ভাবে আবেদন জানাচ্ছি যাতে এই পেছিয়ে পড়া এলাকায় একটা স্বাস্থ্যকেন্দ্র হয় তার জন্য।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি রাজ্যের জলপথ পরিবহন মন্ত্রীর মাধ্যমে কেন্দ্রের পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার আপনি জানেন যে দীর্ঘদিন ধরে হুগলি নদীর নাব্যতা হ্রাস পাওয়ার ফলে বড় বড় জাহাজ এবং কার্গোবাহী জাহাজ কলিকাতা এবং হলদিয়া বন্দরে প্রবেশ করতে পারছে না। এই ব্যাপারে একটা প্রকল্প গ্রহণ করা হয়েছিল এবং সেই প্রকল্পের নাম জেলিংহাম প্রকল্প। এই প্রকল্পের কাজ হল নদীর পলি মাটি কেটে সেই মাটিগুলোকে নদীর তীরে ফেলা। এই কাজ এক বছর হ'ল বন্ধ হয়ে আছে। ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় আর একটা প্রকল্প গ্রহণ করা হয় সেটা হ'ল নয়া চর ড্রেজিং প্রকল্প এবং সেটা কেন্দ্রের অনুমোদন পায়। এই প্রকল্পের জন্য ব্যয় বরাদ্দ ধরা হয়েছিল ৪০ কোটি টাকা। এই প্রকল্পের মাধ্যমে বালাড়ি চর কেটে নয়া চরে ফেলতে হবে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় এই প্রকল্পের কাজ ষষ্ঠ পঞ্চ-বার্ষিকী পরিকল্পনার সময় কালে কোনো কাজ হ'ল না। আবার এই প্রকল্পের জন্য ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যেখানে ৪০ কোটি টাকা ধরা হয়েছিল, সপ্তম পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় সেই টাকা হ্রাস করে ৩০ কোটি অনুমোদন করা হয়েছে। এই ড্রেজিং প্রকল্পের জন্য ১০ কোটি টাকা হ্রাস করে দেওয়া হল। শুধু তাই নয় এই প্রকল্পের কাজ আদৌ কার্যকরি হয়েছে কিনা সেই ব্যাপারে যথেষ্ট সন্দেহ দেখা দিয়েছে। এই প্রকল্পের কাজ যদি না হয় তাহলে কলিকাতা বন্দর এবং সঙ্গে সঙ্গে হলদিয়া বন্দর মৃত্যুপথযাত্রী হবে এবং গোটা পূর্বাঞ্চল অর্থনীতি বিপর্যস্ত হবে। এই নয়া চর ড্রেজিং প্রকল্পের কাজ যাতে শুরু হয় এবং সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনার মধ্যে যাতে শেষ হয় তার জন্য

আমি এই রাজ্যের জলপথ পরিবহন মন্ত্রীর মাধ্যমে কেন্দ্রের পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। কংসাবতী প্রোজেক্ট হওয়ার ফলে বর্তমানে হলদি নদী একেবারে মজে গেছে। কংসাবতী হলদি নদীতে গিয়ে পড়ার ফলে হলদি নদীর সঙ্গে হলদিয়া বন্দরের সংযোগ যা আগে ছিল তা এখন ব্যাহত হচ্ছে। এখন এই নদী মজে যাওয়ার ফলে নদীটির উভয় প্রান্তে যে সমস্ত খাল আছে, সেই খাল দিয়ে তমলুক, মহিষাদল সুতাহাটা এবং নন্দীগ্রাম প্রভৃতি অঞ্চলের জল নিষ্কাশন একেবারে বন্ধ হয়ে যেতে বসেছে। শুধু তাই নয়, মজে যাওয়া মাটির অংশ অনেক উঁচুতে উঠে গেছে। সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, অনতিবিলম্বে খালগুলি সংস্কার করার ব্যবস্থা যেন তিনি করেন। এটি বিশেষ ভাবে দেখা দরকার। কারণ তা না হলে ঐ অঞ্চলে আমন ধান যা উৎপন্ন হ'ত তা আর হবে না এবং এর ফলে কৃষির অনেক ক্ষতি হয়ে যাবে। সেই সঙ্গে সঙ্গে তমলুক, মহিষাদল, নন্দীগ্রাম প্রভৃতি অঞ্চলের মানুষ প্রভূত ক্ষতির সম্মুখীন হবেন, সেজন্য আমি এ বিষয়ে মাননীয় সেচ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** বিজয়বাবু, এটি আপনার গতকালের মেনশন। আপনি বলুন।

**শ্রী বিজয় পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে এই যে, আসানসোলের দুর্গাপুর অঞ্চলের ভালো একটি জায়গাতে প্রয়াত ইন্দিরা গান্ধীর মূর্তি স্থাপন করছেন কংগ্রেসিরা। খুব ভালো কথা, কংগ্রেসিরা তাঁদের প্রয়াত প্রধানমন্ত্রীর মূর্তি স্থাপন করুন, এতে কারোরই আপত্তি নেই। কিন্তু সরকারি জায়গাতে রাস্তার উপর রাস্তা অবরোধ করে যেখানে সেখানে এই রকম মূর্তি প্রতিষ্ঠা করার কোনো মানে আছে বলে তো মনে হয় না। এদিকে সরকারের বিশেষভাবে দৃষ্টি দেওয়া উচিত। বিভিন্ন জায়গাতে কেবল মন্দির প্রতিষ্ঠা করছে না, জি.টি. রোডের উপর অবরোধ সৃষ্টি করে গুন্ডা মস্তান ও মাফিয়াদের দিয়ে রাস্তা দখল যে ভাবে হচ্ছে সেদিকে সরকারের দৃষ্টি দেওয়া উচিত। আমি সেদিকে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বিভূতিভূষণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই বিশেষ একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। বিষয়টি হ'ল এই যে, কিছুদিন আগে ছাত্র পরিষদের ছেলেরা খড়গপুরে একটি বাস জ্বালিয়ে দিয়েছে। বাসটি কলকাতা দীঘা (ভায়া খড়গপুর)'এর বাস ছিল। বাসটি রাত্রি ৮টা থেকে ৮-৩০ মিনিটের মধ্যে খড়গপুর পৌঁছত। ঐ বাস ছাড়া অন্য কোনো বাস না থাকার ফলে, অনেক রাত্রিতে ১২টা নাগাদ বাস পাওয়া যায়, ঐ অঞ্চলের লোকেদের প্রচন্ড অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে। ঐ বাসটি অত্যন্ত প্রয়োজনীয় বাস। সেটি ছাত্র পরিষদের ছেলেরা গত ৩ তারিখে আগুন লাগিয়ে মুখে 'বন্দেমাতরম্ জিন্দাবাদ' স্লোগান দিতে থাকে। ঐ স্লোগান দিতে দিতে বাসটির সমস্ত প্যাসেঞ্জারদের নেমে আসতে বলে এবং তারপর পেট্রোল দিয়ে বাসটি জ্বালিয়ে দেয়। বাসটির মধ্যে বেকার যুবক যারা ছোটখাট ব্যবসা করতো তাদের মালপত্র পুড়ে যায়। অন্যান্য যাত্রীদের মধ্যে বেশিরভাগ যাত্রীই তাঁদের মালপত্র বাস থেকে নামাতে সুযোগ পর্যন্ত পান নি। ছাত্র পরিষদের ছেলেরা

যাত্রীদের সঙ্গে সঙ্গে বাস থেকে নেমে আসতে বলে, ফলে যাত্রীরা বাস থেকে নেমে আসতে বাধ্য হন। ছাত্র পরিষদের ছেলেরা ঐ প্যাসেঞ্জারদের মালপত্র লুঠপাট করে নিয়ে যায়। এই অবস্থার পরিপ্রেক্ষিতে আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে ট্রেন থেকে নেমে পরবর্তী বাস না থাকার জন্য প্যাসেঞ্জারদের যে অসুবিধা হচ্ছে, সেই অসুবিধা দূর করার জন্য অবিলম্বে বাসটি পুনরায় চালু করার ব্যবস্থা যেন তিনি করেন। কারণ এখনও পর্যন্ত দীঘা-কলকাতার জন্য যে বাসটি কিছুদিন আগে তুলে নেওয়া হয়েছে, সেটি চালু করা হয়নি। বাসটি যাতে ওখানে পুনরায় চালু করার ব্যবস্থা হয়, সে ব্যাপারে আমি পুনরায় তাঁকে নজর দিতে বিশেষ ভাবে অনুরোধ জানাচ্ছি।

[3-05 — 3-15 P. M.]

**Mr. Speaker :** Now I call upon Shri Kashinath Misra.

(Hon'ble Member was not present in the House)

**শ্রী সুরেশ সিংহ :** শ্রদ্ধেয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার বিধানসভা কেন্দ্রে যে তীব্র জলসংকট দেখা দিয়েছে এবং পানীয়জলের অভাব দেখা দিয়েছে তারজন্য আমি পঞ্চায়েত মন্ত্রী এবং ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কিছু দিন আগে আমার বিধানসভা কেন্দ্রে গিয়ে ছিলাম, সেখানে প্রচন্ড জলাভাব চলছে। একে রৌদ্রের তাপ তার উপর জল নেই এরফলে কতগুলি গ্রাম পুড়ে গেছে। অ্যাকসিডেন্টাল কতগুলি গ্রামে অগ্নিসংযোগ হয়েছে। প্রচন্ড রোদের তাপে আগুন লেগে যাচ্ছে, তার ওপর আবার পুকুরগুলোতে জল নেই। পি. ডব্লিউ. ডি. থেকে রিপেয়ারিং এবং রিসিংকিং করা হয়েছিল টিউবওয়েলগুলি সেগুলি এখন পুরনো হয়ে গেছে, সেগুলো থেকে জল পড়ছে না। গ্রাম পঞ্চায়েত বলেছে যে টাকা নেই, আমরা টিউবওয়েল রিপেয়ার করার জন্য খরচ করতে পারব না। এই তীব্র জলসংকট থেকে গ্রামকে রক্ষা করতে হলে গ্রাম পঞ্চায়েতগুলিতে আরো টাকা দেওয়া দরকার। সেইজন্য আমি পঞ্চায়েতমন্ত্রী এবং ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই পঞ্চায়েতগুলিতে আরো বেশি টাকা দেওয়া হয় এবং যে পরিমাণ পানীয়জলের সংকট দেখা দিয়েছে তাতে পঞ্চায়েতের মাধ্যমে যাতে সেগুলি রিপেয়ার বা নতুন করে বসানোর ব্যবস্থা করতে পারে।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার উলুবেড়িয়ায় একটা রবীন্দ্র হল আছে, ওই হলটি ১০-১২ বছর হল নির্মাণ হয়েছে । সেই হলটির এখন খুবই করুণ অবস্থা। এই হলটি হাওড়া জেলার মানুষের কাছে একটা ঐতিহ্য সৃষ্টি করেছে। বিশেষ করে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আসার পরে সাংস্কৃতিক পরিবেশ উন্নত করতে প্রয়াসী হয়েছেন সেইজন্য বিভাগীয় মন্ত্রীর কাছে অনুরোধ রবীন্দ্র হলটি যাতে ১৯৮৬ সালের মধ্যে পূর্ণ সংস্কার হয় কারণ এরসঙ্গে কবি রবীন্দ্রনাথের ঐতিহ্য এবং সম্মান জড়িত আছে।

**শ্রী গৌরহরি আদক :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে ট্যুরিজিম দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা সকলেই জানেন এবং পশ্চিমবঙ্গের মানুষ সকলেই জানেন যে গাদিয়ারা ট্যুরিস্ট লজটিকে আকর্ষণ করে তোলার জন্য গত ১১.২.৮৬ তারিখে ডিপার্টমেন্টাল হেডদের নিয়ে বসা হয়েছিল, সেখানে বিভিন্ন প্রকল্পের মাধ্যমে এই

ট্যুরিস্ট লজটিকে আকর্ষণ করার চেষ্টা হয়েছিল। আমরা দেখতে পাচ্ছি ১৯৮৫-৮৬ সালের বাজেট শেষ হতে চলেছে অথচ গত আর্থিক বছরের যে প্রকল্প গ্রহণ করা হয়েছিল, ডিজাইন করা হয়েছিল সেগুলি দিয়ে আজ পর্যন্ত কোনো কাজ হয় নি। সেইদিক থেকে এটাকে কার্যকর করার জন্য গত ২০.২.৮৬ হাওড়া জেলার ডি. এম. সাহেব একটা মিটিং ডেকেছিলেন। মিটিং ডাকাতে ট্যুরিজিমের সেক্রেটারি অথবা ডেপুটি সেক্রেটারি অথবা কোনো অফিসার উপস্থিত হয় নি। গাদিয়ারা ট্যুরিস্ট লজ করার জন্য যে প্রকল্প নেওয়া হয়েছে তারজন্য একটা অ্যাপ্রোচরোড করা হবে সিদ্ধান্ত নেওয়া হয়েছে। ট্যুরিস্ট কমপ্লেকস করার সঙ্গে তারমধ্যে ওয়াটার চ্যানেল, ল্যান্ড ডেভেলপমেন্ট এবং স্টাফ কোয়ার্টার এইগুলি করার কথা হয়েছিল কিন্তু দেখা যাচ্ছে আর্থিক বছর শেষ হতে চলেছে তার কিছুই হচ্ছে না।

**শ্রী শিবপ্রসাদ মালিক :** স্যার, আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন কেন্দ্র থেকে কলকাতায় আসার একমাত্র যোগাযোগ হচ্ছে বাস—ট্রেন নাই। কিন্তু রাস্তা এত খারাপ যে গাড়িগুলি চলতে পারেনা, ক্ষতিগ্রস্ত হয়। যাতে অবিলম্বে রাস্তা সংস্কার হয় সেদিকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তারকবন্ধু রায় :** স্যার, একটি জরুরি বিষয়ে ভূমি রাজস্বমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। জলপাইগুড়ি জেলার ময়নাগুড়িতে দেখেছি, জে. এল. আর. ও-র সঙ্গে কথা বলেছি সেটা বলি। আমরা ৬ একর পর্যন্ত জমির খাজনা মকুব করেছি। সেখানে কোনো পরিবারের যদি ৬ একরের বেশি যদি জমি থাকে সে তাহলে তা বিক্রি করে সেটা ৬ একরের নিচে নিয়ে যায়। অথচ তাদের কাছ থেকে খাজনা আদায় হচ্ছে। বাপ বর্তমান যখন ছিল তখন তার ১০ একর ছিল। বাপ মারা যাবার পর তিন ছেলের মধ্যে ভাগ হয়ে গেলেও খাজনা আদায় করা হচ্ছে। জে. এল. আর. ও বললেন যে আমরা হোল্ডিং করিনি। এ বিষয়টা দেখে আপনি জে. এল. আর. ও-কে নির্দেশ দিন যাতে গরিব মানুষদের কাছ থেকে খাজনা আদায় না হয়।

**শ্রী মহা বাচ্চা মুন্সী :** স্যার, পশ্চিম দিনাজপুরে ট্রান্সফার হয়ে বিহারের ৫টি থানা আসে। গোয়ালপুকুর, চাপড়া থানায় কোনো রাস্তা নেই। ৩১নং রাস্তা ছাড়া আর কোনো রাস্তা নেই। এজন্য আমাদের বহু টাকা ব্যয় হয়ে যায়। চাপড়া থানায় চিনের যুদ্ধের সময় কোনোকুনি একটা রাস্তা হয়। এ ছাড়া পাকা রাস্তা নেই। সমস্ত মানুষ সোনাপুর দিয়ে শিলিগুড়ি আসা যাওয়া করে। এরজন্য আমাদের ৫ টাকা ভাড়া দিতে হয় বেশি। সারা জীবন যদি মানুষকে ৫ টাকা বেশি দিয়ে যেতে হয় তাহলে লাভ কি আছে? তাই সোনাপুর থেকে ভুঁইসপিটা ভায়া কাঁচা কলি পর্যন্ত, হাট থেকে ডোংবামোড় সেবক গোছের ঘাট দিয়ে একটা সিধা রাস্তা আগে ছিল। এই রাস্তাটায় খুব বেশি চলাচল হত। ইসলামপুর সাবডিভিশনে ঐ রাস্তায় পুল না থাকায় মানুষ যেতে পারে না। এই রাস্তা ও পুল তৈরি করার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী রমজান আলী**

मिस्टर स्पीकर सर, मैं माननीय सेकेण्डरी एडूकेशन मिनिस्टर साहब का तवज्जह चाहूँगा कि सेकेण्डरी एडूकेशन डिपार्टमेन्ट को जो स्कूल मंजूर करने की बात हैं, उस सिलसिले में कोई प्रायरीटी मेन्टेन नही होता है। इन्स्पेटिंग टीम जिन स्कूलो

के बारे में रीपोर्ट दाखिल किये हैं, उसे फोरन मंजूर किए जाँय। इस सिलसिले में एक क्लीयर पौलिसी डिक्लेयर की जाय। जो रीपोर्ट इन्स्पेटिंग टीम ने दाखिल किये है, उसे फोरन मंजूर किया जाय। इस बारे में एक क्लीयर पोलिसी होनी चाहिए। जो केश सेन्ट्रल सलेक्शन कमेटी में गया है, उसे प्रायरीटी दे दी जाय। जिन स्कूलों के बारे में सिफारिश की गई हैं, उसे प्रायरीटी दी जानी चाहिए। जहाँ स्कूलों की जरुरत हैं, वहाँ स्कूलों का रीकमेन्डेशन होना चाहिए। उनको मंजूरी मिलना चाहिए। इस सिलसिले में सरकार की ए क्लीयर पौलिसी होनी चाहिए। १९३४-३५ के कबल जो स्कूल कायम है, उनका भिजिट नहीं हुआ। उसका भुआयना करके रीपोर्ट दाखिल करने की हिदायत डी० ए० सी० से किया गया है। इस पर अमल करने की ताकीद की जाय। हमारे वारहा सेकेण्डरी एडूकेशन-मिनिस्टर से और उनके डिपार्टमेन्ट के आफिसरों के साथ राफ्ता कायम करने के बावजूद इस्लामपुर सव-डिविजन के बहुत सारे स्कूल जो १९७५ के कबल कायम हैं, उन को भिजिट नहीं किया गया। इस सिलसिले में मिनिस्टर साहब को पौलिसी क्लीयर करनी चाहिए। और जिन स्कूलों के बारे में सेन्ट्रल सलेक्शन कमेटी की सिफारिश हो चुकी है, उसे मंजूर करना चाहिए। यह कहकर मैं आपनी बात खत्म करना हूँ।

[3-15 — 3-25 P. M.]

**শ্রী সুনীল দেঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয়ের এবং অসামরিক প্রতিরক্ষা বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ১৬.৩.৮৬ তারিখে গোপিবল্লভপুর থানার শ্যামসুন্দরপুর গ্রামে একটা বিধ্বংসী অগ্নিকাণ্ড ঘটে। এর ফলে ১৯/২০ টি বাড়ি ছাই হয়ে গেছে, ৮/১০টি খড়ের গাদা, ২০০ মন ধান পুড়ে গেছে। ৩ জন বেকার ছেলে যারা স্বনিযুক্তি প্রকল্পের মাধ্যমে দোকান করেছিল তাদের দোকানের সমস্ত জিনিসপত্র পুড়ে ছাই হয়ে গেছে। সেখানে ত্রাণ সামগ্রী এখনও গিয়ে পৌছায়নি। ১০/২০টি পরিবার সম্পূর্ণ নিরাশ্রয় অবস্থায় আছে। ত্রাণ সামগ্রী যাতে ওখানে পৌছায় তারজন্য ত্রাণ ও কল্যাণ দপ্তরের মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি এবং ঐ এলাকায় যাতে অগ্নিকাণ্ড ঘটলে তা নিবারণ করা যায় তারজন্য ঝাড়গ্রাম মহকুমা শহরে একটা ফায়ার ব্রিগেড স্থাপন করার জন্য অসামরিক প্রতিরক্ষা মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষঃ** মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর পৌরসভার বিগত নির্বাচনে যে পৌর বোর্ড হয়েছে তার যিনি চেয়ারম্যান ভোলানাথ বাবু তিনি গুরুতর অসুস্থ ছিলেন, তাঁর সই জাল করে লক্ষ লক্ষ টাকা তছরূপ হয়েছে। সেই বিষয়ে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করায়

এখন পৌর বোর্ডকে বাতিল করা হয়েছে। কিন্তু যারা এই দুর্নীতির সঙ্গে জড়িত তারা লক্ষ লক্ষ টাকা তছরূপ করেছে, তারফলে মেদিনীপুর শহরের কোনো উন্নতি হয়নি, অথচ সরকার লক্ষ লক্ষ টাকা দিয়েছেন। আমি দাবি করছি এই সম্পর্কে পূর্ণ তদন্ত করা হোক এবং যারা প্রকৃত দোষী তাদের উপযুক্ত শাস্তি বিধানের ব্যবস্থা করা হোক।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় স্পিকার মহাশয়, পশ্চিমবঙ্গের প্রাথমিক এবং সহায়ক স্বাস্থ্য কেন্দ্রগুলিতে চিকিৎসক নেই দীর্ঘদিন ধরে এবং মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে রাজ্যে ১৩৫টি হাসপাতালে ডাক্তার নেই এবং কারণ হিসাবে বলা হচ্ছে পি এস সি থেকে যারা নিয়োগ হচ্ছে তারা যোগ দিচ্ছে না, সেজন্য ডাক্তারের সংকট দেখা দিয়েছে স্বাস্থ্য কেন্দ্র। যদি আইনগত কোনো অসুবিধা না হয়, অ্যাড-হক অ্যাপয়েন্টমেন্টের ভিত্তিতে যদি চিকিৎসক নিযুক্ত হয় এবং আজকে যদি অনুমতি দেন তাহলে আমি ১০ জন ডাক্তারকে হাজির করে দেব যাঁরা ফুনসুলিং সুন্দরবনের জঙ্গলে যেতে রাজি আছেন। আর ১৫ দিন সময় দিলে ৫০ জন ডাক্তারকে হাজির করে দেব। পি এস সি প্যানেল থেকে ডাক্তার দেওয়ার পর ডাক্তাররা যদি যোগ না দেন তাহলে অ্যাড-হক ভিত্তিতে অ্যাপয়েন্টমেন্ট দিতে হবে। কারণ, হাসপাতাল দীর্ঘদিন লক আউট থাকবে, সাধারণ মানুয চিকিৎসার সুযোগ পাবে না এটা হয় না, আইনগত বাধা বিপত্তি মন্ত্রী মহাশয়কে দূর করতে হবে। বহু হাসপাতাল তৈরি হয়েছে, নার্স আছে, সবকিছু আছে, অথচ ডাক্তার নেই। আমরা জেলা উচ্চ কর্তৃপক্ষের কাছে ধর্না দিচ্ছি, মন্ত্রী মহাশয়ের কাছে বার বার আবেদন জানাচ্ছি, তারপর আমরা শুনেছি এই এই কারণে ডাক্তার পাওয়া যাচ্ছে না। আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি যে মন্ত্রী মহাশয় অ্যাড-হক অ্যাপয়েন্টমেন্টের ব্যবস্থা করে দিন, আমি ডাক্তারের ব্যবস্থা করে দেব।

**শ্রী সতীশচন্দ্র বিশ্বাস :** মিঃ স্পিকার স্যার, আজকে গোটা ভারতবর্ষে বেকার সমস্যা হচ্ছে সবচেয়ে ভয়ঙ্কর সমস্যা। প্রায় আড়াই কোটিরও উর্ধে বেকার এই ভারতবর্ষে রয়েছে এবং পশ্চিমবাংলাতেও কয়েক লক্ষ বেকার রয়েছে। পশ্চিমবাংলার বৈশিষ্ট একটু আলাদা। এই বেকারদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখাতে হয় এবং এখানে নিয়োগ পদ্ধতি সুষ্ঠুভাবে পালিত হয়। দুঃখের বিষয় আজকে কাগজে দেখলাম ১ লক্ষ ৭৫ হাজার মতো বেকার নবীকরণের ধারাবাহিকতা অর্থাৎ কনটিনিউয়িটি বজায় রাখতে পারে নি। দুর্ভাগ্যবশত অনেক ছেলে মেয়ে সময়ে না আসার জন্য তাদের নাম বাদ চলে গেছে, আবার তাদের নতুন করে নাম লেখাতে হবে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে কল না পেলে তারা ইনটারভিউ দিতে পারবেনা। এখন তাদের ধারাবাহিকতা না থাকার জন্য তাদের নাম কাটা গেছে। নতুন করে নাম লিখিয়ে কল পেতে গেলে তাদের বয়স সীমা পার হয়ে যাবে—আর কোনো দিনই তারা চাকুরি পাবে না। তাই এই সম্বন্ধে ব্যবস্থা গ্রহণ করার জন্য বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। চাকুরি পাক আর না পাক একটা কল যাতে পায় তার জন্য মন্ত্রী মহাশয় যেন ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী সুধন রাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নর্থ বেঙ্গল মেডিক্যাল কলেজে কোনো ই সি জি বায়েপসি করার ব্যবস্থা নেই, এবং সেখানে কোনো নিউরোলজিস্টের পদ নাই। এই উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজে স্থানীয় অধিবাসী তো বটেই এমন কি বিহার আসাম থেকেও রোগীরা এসে চিকিৎসা করায়। সেখানে ঐসব কিছুর ব্যবস্থা না থাকার জন্য রোগীদের

কলকাতায় আসতে হয়। এটা খুবই দুসাধ্য এবং ব্যয় সাধ্য। যত শীঘ্র সম্ভব ওখানে একটা নিউরোলজিস্টের পদ সৃষ্টি করে সেখানে ডাক্তার নিয়োগ করা হোক এবং ই সি জি বায়োপসি করার ব্যবস্থা করার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীর একটি বিশেষ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার দাদপুর থানার বাদীনান গ্রামে সম্প্রতি জোতদার সুফল ঘোষ কর্তৃক পাট্টাপ্রাপ্ত খাস জমিতে বসবাসকারী ক্ষেতমজুর কালীপদ ঘোষের বাস্তু ঘরে মধ্য রাত্রে আগুন দিয়ে ভষ্মীভূত করে দেয় উচ্ছেদ করার জন্য তাতে কালীপদ ঘোষের মা ও বোন আহত হয়। এই ঘটনার কয়েক দিন আগে উক্ত জোতদার উচ্ছেদ করার জন্য ঐ ঘরটি বাদ দিয়ে বাকি জমিতে পাম্পের সাহায্যে সেচ দিয়ে ট্রাক্টার দিয়ে চাষ দিয়ে দেয়। প্রতিবাদ করতে গেলে জোতদার ঐ কালীপদ ঘোষের মাথা ফাটিয়ে দেয়। এর প্রতিবাদে উক্ত গ্রামে উচ্ছেদের বিরুদ্ধে মিছিল ও সমাবেশ হয়। দাদপুর থানার দারোগা ও এস পি হুগলির কাছে গণ ডেপুটেশন দিয়ে অপরাধীর শাস্তি ও গ্রেপ্তার দাবি করা হয়। প্রকাশ থাকে যে জে এল আর ও পোলবা উক্ত ক্ষেত মজুরকে পাট্টা বিলি করে দখল দিয়ে দেয়। উচ্ছেদের জন্য কংগ্রেস এবং পুলিশের এক অংশ যৌথভাবে জোতদারকে যৌথভাবে মদত দিচ্ছে। এ বিষয়ে জরুরি ভিত্তি প্রশাসনিক হস্তক্ষেপ দাবি করছি।

[3-25 — 3-35 P. M.]

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার নিকট আমার নিবেদন এই যে, বিগত ৩/৪ বছর ধরে আমি রামপুরহাট হসপিটাল সম্পর্কে বলে আসছি ওটা এখন বাসি হয়ে গেছে। এই বাসি খবর আবার নতুন করে দেবার প্রয়োজন আছে কারণ, এই রামপুরহাট হসপিটাল ৬০এর দশকে হয়েছিল ১৩১টি বেড নিয়ে। এটা একটা মহকুমা হসপিটাল। এই হসপিটাল ডাক্তার দেখা ছাড়া ওষুধের অভাব রয়েছে। ডাক্তার একবার স্টেথিসকোপ দিয়ে দেখে যান, এ ছাড়া আর কোনো রকম উন্নতি হয়নি। আমার এলাকায় সৌভাগ্যক্রমে মুখ্যমন্ত্রী মহাশয় পাবলিক মিটিং-এ উপস্থিত ছিলেন, আমিও সেখানে ছিলাম। তাঁকে আমি বলেছিলাম এই হসপিটাল উন্নতি করে দিন। কারণ, এই মহকুমা হসপিটালটি ৪টি থানার হসপিটাল বহু লোক প্রাইমারি হেল্‌থ সেন্টার থেকে এখানে চিকিৎসার জন্য আসে। ওখানে ডাক্তার আছে, কিন্তু অন্যান্য সমস্ত বিষয়ের অভাব আছে। ৬০এর দশকের হসপিটাল ৯০এর দশক পড়তে যাচ্ছে, অথচ এর কোনো উন্নতি হয়নি। এটা বাসি খবর হলেও আপনি এটাকে টাট্‌কা করে হসপিটালটির যাতে উন্নতি হয় সেই খবরটা আপনি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের কাছে পাঠিয়ে দিন।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বামফ্রন্ট সরকার দরিদ্র মানুষের আর্থিক সংকটের দিকে লক্ষ্য রাখার জন্য চেষ্টা করছে। এই রাজ্যের যে আর্থিক কাঠামো সেই কাঠামোর ভিতর দিয়ে যাদের তেলা মাথা তাদের মাথাতেই তেল দিয়ে যাচ্ছে। আর গরিব মানুষ যারা তারা বঞ্চিতই হয়ে যাচ্ছে। অর্থ দপ্তরের আদেশ নং ২৪৩৫, তারিখ ৭/৩/৮৬ ও ২৭৩৬, তারিখ ৭/৩/৮৬ বলে পেনশন সংক্রান্ত ব্যাপারে বলা হচ্ছে যারা ৩০০ টাকা বেতন পেতেন তাদের ১২৯ টাকা পেনশন দেওয়া হচ্ছিল, সেটা এই আদেশ

বলে কমিয়ে ১২২ টাকা করা হচ্ছে। অর্থাৎ দেখা যাচ্ছে বেশ কিছু টাকা কমে যাচ্ছে আর যাদের বেতন ২৭৫০ টাকা তারা আগে ১৫০০ টাকা পেনশন পাচ্ছিলেন, এখন সেটা বাড়িয়ে ২০২৮ টাকা করা হচ্ছে। অর্থাৎ এখানে ৫২৮ টাকা বেশি দেওয়া হচ্ছে ১৫০০ টাকার সর্বোচ্চ যে লিমিট ছিল সেটা এখন উঠে গেছে। এই বিষয়টা যাতে অর্থদপ্তর চিন্তা করেন সেটা আপনি একটু দেখুন।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। ভাগিরথীর উপর কল্যাণী বাঁশবেড়িয়া যে ব্রিজ হচ্ছে মাঝে সেটার কাজ বন্ধ হয়ে গিয়েছিল। এই ব্রিজটি অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্রিজ। উত্তরবাংলা, অন্যান্য ডিস্ট্রিক্ট এবং বিভিন্ন রাজ্যের সাথে তাড়াতাড়ি যোগ স্থাপন করার একটা সুযোগ এই ব্রিজটি আমাদের সামনে এনে দিয়েছিল। কিন্তু আমরা লক্ষ্য করছি আবার হিন্দুস্থান কনস্ট্রাকশন এবং ফেটোর একটা অংশ, কংগ্রেসের একটা অংশ মিলিত হয়ে ব্রিজটির কাজ বন্ধ করে দেবার একটা ষড়যন্ত্র করছে। অবিলম্বে যদি এদিকে নজর দেওয়া না হয় তাহলে কোটি কোটি টাকা যে গঙ্গার মধ্যে ঢালা হয়েছে সেটা নষ্ট হয়ে যাবে। কাজ বন্ধ থাকলে জিনিসপত্রের দাম বেড়ে গেছে এই অজুহাতে ব্রিজটির কাজ বন্ধ হয়ে যাবে। তাই আমি পূর্তমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে এই ষড়যন্ত্র বানচাল করে দিয়ে ব্রিজটির কাজ যাতে চালু থাকে সেদিকে দৃষ্টি দেবেন।

**শ্রী শৈলেন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হুগলি জেলার চাঁপদানি কেন্দ্রে ডালহাউসি জুট মিল বলে একটি জুট মিল আছে। এই মিলটিতে প্রায় ৪ হাজার শ্রমিক কাজ করেন। এর মালিক হচ্ছেন মোদী সম্প্রদায়—পি. মোদী এবং আর. কে. মোদী। এরা স্যার, চক্রান্ত করে ৯ মাস আগে ৬জন শ্রমিককে চার্জশিট দেন এবং সাসপেন্ড করেন। ঐ ৬ জন শ্রমিকই মুসলমান সম্প্রদায়ভুক্ত। এই ৬ জন শ্রমিককে কাজে ফিরিয়ে নেবার জন্য একাধিকবার শ্রম দপ্তরে আলোচনা হয়েছে কিন্তু কোনো মীমাংসা হয়নি। স্যার, ঐ কারখানায় যে নির্বাচন হয় ওয়াচ কমিটি এবং ট্রাস্টিবোর্ডের—সেই নির্বাচনে ঐ শ্রমিকদের মধ্যে থেকে দুজন শ্রমিক জয়যুক্ত হ'ন, নির্বাচিত হ'ন। নির্বাচনে জয়লাভ করার পরও ঐ শ্রমিকের কারখানার ভেতরে ঢুকতে দেওয়া হচ্ছে না। এর ফলে স্যার, তাঁত ডিপার্টমেন্টের শ্রমিকরা গত এক সপ্তাহ কাজ বন্ধ করে দিয়েছেন। মালিকরা সেখানে আংশিকভাবে লক আউট ঘোষণা করেছিলেন, আজ শুনছি সারা কারখানাটিই তারা লক আউট করেছেন। স্যার, ঐ ৬ জন শ্রমিক যাতে নিযুক্ত হ'ন এবং ঐ কারখানাটি যাতে চালু হয় তারজন্য আমি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে প্রাথমিক ও মাধ্যমিক দপ্তরের শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় এই সভায় কয়েকজন মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে জানিয়েছিলেন যে ব্যাঙ্ক জনিত কারণেই আমরা শিক্ষকদের সময়মত মাহিনা দিতে পারছি না। স্যার, আমরা বারাসাত মহকুমার কয়েকজন বিধায়ক এই প্রশ্ন তুলেছিলাম কিন্তু দেখা যাচ্ছে ফেব্রুয়ারি মাসের বেতন গতকাল পর্যন্ত শিক্ষকরা পান নি। এ সম্পর্কে ডি. আই-এর কাছে গেলে তিনি বলছেন,

টাকার অভাবে আমরা ফান্ড রিলিজ করতে পারছি না। কোনটা সত্য তা আমরা মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে জানতে চাই। স্যার, প্রাথমিক স্কুলের শিক্ষকরা—নবপল্লী, মধ্যমগ্রাম, নপাড়া, বারাসাত এটা সি. এম. ডি. এ. এলাকাভুক্ত সেখানে মিউনিসিপ্যালিটিতে তারা ১৫ পারশেন্ট রেন্ট পাচ্ছে অথচ এরা পাচ্ছেন না। এই বৈষম্য দূর করার জন্য প্রাথমিক ও মাধ্যমিক স্তরের শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে হাউসে উল্লেখ করছি। আমার উল্লেখ করার বিষয় হচ্ছে ন্যাশনালাইজড জুট মিল। স্যার, আমরা সবাই জানি যে জুটমিলগুলিতে ভয়ঙ্কর সংকট চলছে। যেগুলি ব্যক্তিগত মালিকানায় আছে তারা এই জাতীয়কৃত মিলগুলিকে ধ্বংস করার চেষ্টা করছে কারণ তারা চায় না জুট মিলগুলি ন্যাশনালাইজড হোক। স্যার, আমরা কেন্দ্রে এইরকম একটি জুটমিল আছে যেটাকে অনেকদিন ধরেই ধ্বংস করার চেষ্টা চলছে। গত দু মাসের মধ্যে প্রতি মাসে একটি করে অগ্নিকান্ডের ঘটনা সেখানে ঘটেছে—গত ১৮. ২. ৮৬ তারিখে রাত্রিবেলায় একটি অগ্নিকান্ডের ঘটনা ঘটে এবং তাতে প্রায় ১৫ লক্ষ টাকার সম্পত্তি নষ্ট হয়। আবার এ মাসের অর্থাৎ মার্চ মাসের ১১ তারিখে আবার একটি অগ্নিকান্ডের ঘটনা সেখানে ঘটে এবং তাতেও প্রায় ১ লক্ষ ৭৫ হাজার টাকার সম্পত্তি নষ্ট হয়। স্যার, রাতের অন্ধকারে এইভাবে আগুন ধরিয়ে দেওয়া হচ্ছে এবং এই করে কোম্পানির সম্পত্তি নষ্ট করা হচ্ছে যাতে কোম্পানিটির লোকসান হয়। কারখানাটি লোকসানে চলছে এটা প্রমাণ করার জন্যই এইসব অপচেষ্টা চলছে। স্যার, এটা খুবই গুরুত্বপূর্ণ ব্যাপার। এখানকার একজিকিটিভ ডাইরেক্টার .........

(এই সময় মাইক বন্ধ হইয়া যায়।)

[3-35 — 3-45 P. M.]

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মেদিনীপুর থেকে রাণীগঞ্জ যে ১৬৫ কিলোমিটার রাজ্য সড়ক আছে তা অহল্যাবাই রোড নামে খ্যাত। এটা রাজ্য সড়ক হলেও এর গুরুত্ব জাতীয় সড়কের থেকে কোনো অংশেই কম নয়। উত্তরবঙ্গ, আসাম, অন্ধ্রপ্রদেশ, উড়িষ্যার সাথে যোগাযোগের ক্ষেত্রে এটা একটা শর্ট রুট হিসাবে ব্যবহৃত হয়। লরি চলাচলের ক্ষেত্রে এই রাস্তার গুরুত্ব অত্যন্ত বেশি। এই রাস্তার প্রস্থ প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম। এর প্রস্থ অনতিবিলম্বে বাড়ানো দরকার। তারপর চন্দ্রকোনা রোডের যে সমস্যা সে সম্পর্কে আমি বলতে চাই যে এই চন্দ্রকোনা রোড কৃষিপণ্যের দিক থেকে এবং লরির মোকামের ক্ষেত্রে অত্যন্ত গুরুত্বপূর্ণ জায়গা। ঐ এলাকার অর্থকরী ফসল হচ্ছে আলু, কপি এবং করলা। যখন আলু, কপি এবং করলা প্রচুর পরিমাণে হয় তখন ওখানে প্রচন্ড পরিমাণে জ্যাম্ বেড়ে যায়। সাধারণভাবে চলাচলের কোনো সুযোগ থাকে না। তাই অবিলম্বে ওখানে একটা বাই-পাশ তৈরি করার জন্য আমি মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তিনি সরেজমিনে তদন্ত করে বাই-পাশ নির্মাণের ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী নিতাইচন্দ্র আদক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টি হচ্ছে—হাওড়া জেলার

আমতা দু' নম্বর ব্লকের ভাটোরা, ঘোড়াবেরিয়া এবং চিত্নান গ্রাম পঞ্চয়েতের মধ্যে একটি মাত্র সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টার আছে। উক্ত তিনটি পঞ্চায়েতের অধীন প্রায় ৩০ থেকে ৩৫ হাজার লোকের বাস। তাদের জন্য এই একটি মাত্র হেল্‌থ সেন্টার। কিন্তু বর্তমানে এই হাসপাতাল গৃহের অবস্থা খুবই শোচনীয় ছাদটি ঝুলছে, সি এম ও এইচ্‌ দেখে এসেছেন, কিন্তু এখনো কোনো প্রতিকার-হয় নি। তাই আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, তিনি অবিলম্বে হাসপাতালটির সংস্কারের ব্যবস্থা গ্রহণ করুন। স্যার, এই প্রসঙ্গে আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে জানতে চাই যে, আমাদের ঐ এলাকায় চিকিৎসার সুযোগ সুবিধার ভীষণ অভাব, সেই জন্য ঐ হাসপাতালটিতে যাতে আরো ৬টি নতুন বেড চালু হয় তার জন্য তিনি ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী রামপদ মান্ডি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। যদিও বিষয়টি গত পরশু দিন মাননীয় এম. এল. এ উপেন্দ্র কিস্কু এখানে উল্লেখ করেছিলেন, তবুও বিষয়টির গুরুত্ব উপলব্ধি করে আমি আবার উল্লেখ করছি। স্যার, আমার নির্বাচন কেন্দ্র রাণী-বাঁধের অধীন কংসাবতী জলাধার এবং আর. বি. এম. সি'র ক্যানেল অবস্থিত। এ বছর ঐ ক্যানেলের দু'পাশ দিয়ে চাষীরা বোরো চাষ করেছে। কিন্তু বর্তমানে জলের অভাবে সমস্ত ফসল শুকিয়ে যাচ্ছে। চাষের কাজে চাষীরা ঐ এলাকার বিভিন্ন পুকুরগুলিকে ব্যবহার করার ফলে সেগুলিও শুকিয়ে গেছে। এক দিকে জলের অভাবে ক্ষেতে ফসল নষ্ট হচ্ছে, অপর দিকে পুকুরগুলি শুকিয়ে যাওয়ার ফলে গবাদি পশু এবং মানুষ জলের অভাবে কষ্ট পাচ্ছে। এই অবস্থায় আমি মাননীয় সেচমন্ত্রীকে অবিলম্বে ঐ ক্যানেল দিয়ে কংসাবতী জলাধারের জল সরবরাহ করার জন্য অনুরোধ করছি। বিভিন্ন পুকুরগুলি যাতে বুজিয়ে ফেলা না হয় তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক। স্যার, সব চেয়ে আশ্চর্যের ব্যাপার হচ্ছে, ওখানে মানুষের মধ্যে একটা প্রচার চলছে যে, মুকুটমণিপুরে জনৈক চিত্র পরিচালক চলচিত্রের সুটিং করছেন বলে কংসাবতী প্রকল্পের স্লুইস গেট্‌ থেকে বেশি করে জল ছাড়া হচ্ছে। যেখানে এক দিকে যখন জলের অভাবে ধান নষ্ট হচ্ছে তখন অপর দিকে সেখানে যদি স্যুটিং করার জন্য জল ছাড়া হয় তাহলে মানুষের মধ্যে ক্ষোভ সৃষ্টি হতে পারে। অতএব এ জিনিসটা জানা দরকার। এই অবস্থায় আমি মাননীয় সেচ মন্ত্রীর কাছে অনুরোধ করছি অবিলম্বে রাণীবাঁধ এবং রায়পুর এক নম্বর ব্লকে সেচের জল সরবরাহ করে বোরো ধানকে বাঁচানো হোক। আমরা জানি এ বছর ঐ জলাধারে গত বছরের চেয়ে বেশি জল মজুত আছে। সুতরাং জল সরবরাহ করার ক্ষেত্রে কোনো অসুবিধা হওয়ার কথা নয়।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠার পর থেকে রাজ্যের শিক্ষক এবং শিক্ষাকর্মীগণ তাঁদের চাকরি গত যে সুযোগ সুবিধা পেয়েছেন তার জন্য তাঁরা কোনো দিন এই সরকারকে ভুলতে পারবেন না। কিন্তু একটা পরিতাপের বিষয় দেখা গেছে। ইতিপূর্বে যতবার এই সমস্ত শিক্ষক এবং শিক্ষাকর্মীদের সুযোগ-সুবিধা বিবেচনা করা হয়েছে বা ঘোষণা করা হয়েছে ততবারই আশ্চর্যজনকভাবে অনেক ক্ষেত্রে শিক্ষাকর্মীগণ উপেক্ষিত থেকে গেছেন। যেমন চাকরিরত অবস্থায় যদি একজন সরকারি কর্মচারী বা শিক্ষক মারা যান বা অক্ষম হয়ে পড়েন তাহলে তাঁর কোনো একজন উত্তরাধিকারী যোগ্যতা অনুযায়ী চাকরিতে নিযুক্ত হওয়ার সুযোগ পান। কিন্তু আশ্চর্যের বিষয় কোনো

শিক্ষাকর্মীর মৃত্যু হলে বা অক্ষম হয়ে পড়লে তাঁর কোনো উত্তরাধিকারী সেই সুযোগ পাচ্ছেন না। আমি এ রকম একটা ঘটনার কথা এখানে উল্লেখ করছি। বাঁকুড়া জেলার ছাতনার চণ্ডী দাস বিদ্যাপিঠের একজন অশিক্ষক কর্মচারী অন্ধ হয়ে গিয়েছেন, তিনি চলাফেরা করতে পারেন না, শয্যাশায়ী হয়ে আছেন, তিনি নিজে স্বেচ্ছায় অবসর নিতে চান এবং তাঁর উত্তরাধিকারী ঐ কাজে নিয়োগের জন্য আবেদন করেছেন। কিন্তু দীর্ঘ দিন ধরে তাঁর সেই আবেদন শিক্ষা দপ্তরে ফাইল বন্দী হয়ে আছে। এই প্রসঙ্গে আমি আরো একটি কথা বলতে চাই যে, শিক্ষাকর্মীদের মধ্যে যাঁদের উচ্চ-শিক্ষা গত যোগ্যতা আছে তাঁদের উচ্চ-পদের চাকরিতে পাওয়ার সুযোগ খুবই সীমাবদ্ধ। যদিও ইদানিংকালে একটি সার্কুলার দিয়ে অন্য চাকরিতে যোগদানের ক্ষেত্রে তাঁদের বয়স সীমা তুলে দেওয়া হয়েছে, তবুও তাঁরা উচ্চ পদে নিযুক্ত হওয়ার সুযোগ পাচ্ছেন না। কারণ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর মাধ্যমে রিক্রুটমেন্ট হওয়ার ফলে তাঁরা আবেদন করার সুযোগ পাচ্ছেন না। অতএব অশিক্ষক কর্মচারিরা যাতে সরাসরি তাঁদের নিজেদের কর্মস্থলে—শিক্ষা প্রতিষ্ঠানে উচ্চ-পদে আবেদন করার সুযোগ পান তা দেখা দরকার। তাই আমি আপনার মাধ্যমে এই বিষয়গুলির প্রতি শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে পশ্চিমবাংলায় এবং ভারতবর্ষের মধ্যে এসিয়াটিক সোসাইটি একটা গুরুত্বপূর্ণ শিক্ষা কেন্দ্র। প্রাচীন এবং মধ্য যুগের বহু রেকর্ড এখানে আছে। এমন কি আধুনিক যুগের অনেক তথ্যও সেখানে আছে এবং এই এসিয়াটিক সোসাইটিতে আগে দেখেছিলাম সেখানে যে ব্যবস্থা ছিল, সেখানে যে সমস্ত বই, গ্রন্থ ছিল, সেইগুলো সংরক্ষিত করা হত, আজকে তার দৈন্যদশা দেখলে শিউরে উঠতে হয়। আজকে এই সোসাইটির অনেক ম্যানাসক্রিপ্ট এবং বই এর পাতা পর্যন্ত ছিঁড়ে নিয়ে চলে যাচ্ছে, এমন একটা দুর্নীতি এবং গোলমাল সেখানে চলছে। সেখানে প্রশাসন বলে কোনো জিনিস আছে বলে মনে হয় না। মাননীয় অধ্যক্ষ মহাশয় পশ্চিমবাংলার যে কৃষ্টি এবং ভারতবর্ষের যে কৃষ্টি তার মহামূল্য সম্পদ এই সোসাইটিতে আছে। সেখানকার প্রশাসনিক অব্যবস্থার ফলে সেইগুলো সব ধ্বংস হতে বসেছে। ডঃ সুকুমার সেন এই অব্যবস্থা সম্পর্কে দুঃখ প্রকাশ করে আনন্দবাজার পত্রিকায় তার অভিমত তিনি প্রকাশ করেছেন। সুতরাং এই সোসাইটিকে রক্ষা করার জন্য অনতিবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখছি গরম পড়তে না পড়তে টিউবওয়েলগুলোতে জলের টান শুরু হয়ে গেছে এবং এটাও দেখেছি গভীর এবং অগভীর নলকূপগুলোতে, তার যে জলের ডিসচার্জ, সেটা কমে গেছে। কারণ অনেকদিন বৃষ্টি হয়নি, মাটির তলার যে জল তার স্তর নেমে গেছে। এটা একটা কারণ। এবং আর একটা কারণ হচ্ছে অপরিকল্পিত ভাবে মাটির নিচের জল যেভাবে ব্যবহার করা হচ্ছে তাতে জলের স্তর নেমে যাচ্ছে বলে অনেকে মনে করছেন। এই যদি চলতে থাকে তাহলে জলের স্তর নামতে নামতে এমন একটা অবস্থা দেখা দেবে যখন জলকষ্ট আরও তীব্র আকার ধারণ করবে এবং অপরিকল্পিতভাবে মাটির তলা থেকে জল টেনে নেবার ফলে সমুদ্রের নোনা জল সেই জল শূণ্য স্তরে ঢুকে পড়তে পারে। এটা যদি হয় তাহলে সমূহ বিপদ। সুতরাং এই ব্যাপারটা অত্যন্ত গুরুত্ব দিয়ে চিন্তা ভাবনা করা দরকার। এই গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে সংশ্লিষ্ট

মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেস আই পার্টি কিভাবে এলাকায় আইন শৃঙ্খলা বিপন্ন করে তোলে, তার একটা ঘটনা আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং হাউসের সদস্যদের জানাতে চাই। গত ১৮ই মার্চ মঙ্গলবার সকালে হাঠৎ কংগ্রেস আই এর একদল গুন্ডা কিছু ছেলে কে নিয়ে আগরপাড়া স্টেশনে তারা রেললাইন অবরোধ করে। ঘণ্টা খানেক পরে আমাদের কর্মী, স্থানীয় জনসাধারণ এবং পুলিশের প্রচেষ্টায় সেই অবরোধ মুক্ত করা হয়। কিন্তু আবার সেই সব কংগ্রেস আই এর গুন্ডারা বেলঘোরিয়ায় গিয়ে টেক্সম্যাকোর কারখানা যখন ছুটি হয় তখন সেই কারখানার কর্মীদের উপর আক্রমণ করে এবং বোমাবাজি করে। এর ফলে একজন পথচারী যুবক বোমার আঘাতে তার একটি হাত খোয়ায়। কংগ্রেসি গুন্ডাদের এই বোমাবাজি এবং অবরোধ করার কারণ হচ্ছে ওদের একজন সক্রিয় কর্মী সুব্রত ধর, ওরফে খোন ধর, তাকে নাকি কিডন্যাপ করা হয়েছে। এই অজুহাতে তারা তান্ডব শুরু করে। আসলে এই সুব্রত ধরকে বেলঘোরিয়ার চার নং রেলগেটের কাছে এক ডাকাতি কেসের ব্যাপারে ১৭ তারিখ রাত ১১টার সময় পুলিশ গ্রেপ্তার করে। এই সুব্রত ধর কংগ্রেসের একজন সক্রিয় কর্মী। তাকে নাকি কিডন্যাপ করা হয়েছে, এই অজুহাতে এই কংগ্রেসি মাস্তানরা ঐ অঞ্চলে একটা সন্ত্রাসের সৃষ্টি করেছে।

[3-45 — 3-55 P.M.]

**শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বন ও পর্যটন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীসহ সমগ্র মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলায় আমার এলাকায় যে অযোধ্যা পাহাড় রয়েছে সেখানে যথেষ্ট উন্নতি হয়েছে। সেখানে ইউথ হোস্টেল হয়েছে, সি. এ. ডি. সির অনেক ঘরবাড়ি হয়েছে, সব হয়েছে। সেখানে গিয়ে কলকাতা সহ বিভিন্ন এলাকার মানুষ মহুয়ার রস আস্বাদন করে আসছে এবং বাবুর্চির রান্না করা খাবার খেয়ে আসছে। কিন্তু ঐ এলাকার আদিবাসী মানুষদের উন্নতির জন্য আজ পর্যন্ত কিছুই করা হচ্ছে না। তাই ওখানকার মানুষেরা বাধ্য হয়ে জঙ্গল কেটে শেষ করছে। আমি তাই আপনার মাধ্যমে বন ও পর্যটন দপ্তরের মন্ত্রী এবং মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই অবিলম্বে যেন ঐ সমস্ত বনজীবী মানুষদের স্বার্থে কিছু প্রকল্প সেখানে গ্রহণ করা হয়। এই প্রকল্প গ্রহণের মাধ্যমে তারা উপকৃত হবে এবং তার সঙ্গে সঙ্গে বনগুলি রক্ষা পাবে। এক শ্রেণীর অসাধু ব্যবসায়ী বনের একশ্রেণীর অসাধু কর্মচারিদের সহায়তায় এই সমস্ত মানুষকে কাজে লাগিয়ে তাদের মাথায় করে, গরুর গাড়ি করে, গরুর গাড়ি দিয়ে টেনে, সাইকেলে করে প্রচুর কাঠ কেটে নিয়ে আসছে বন থেকে। এই সমস্ত মানুষেরা তাদের জীবন জীবিকার স্বার্থে এগুলি করছে। আমরা চোখের সামনে এইসব দেখি কিন্তু বাধা দিতে পারছি না। তাই এদরে উন্নয়নের জন্য মন্ত্রিসভার কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী আনন্দগোপাল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার নানুর থানার বাঁশপাড়া নানুর রাস্তাটি দীর্ঘ ১০ বছর কাজ আরম্ভ হয়েছে। ১ বছর হল ঐ রাস্তাটির কাজ বন্ধ হয়ে গেছে যার ফলে মানুষের চলাচলের অসুবিধা হচ্ছে। ঐ এলাকায় এমন ঘটনা ঘটেছে, প্রচন্ড খরার ফলে ওখানকার

মানুষের অসুখ করছে, কিন্তু, রাস্তা না থাকার ফলে নানুর প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে চিকিৎসা করাতে নিয়ে যেতে অসুবিধা হচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি, সত্বর ঐ রাস্তাটির কাজ আরম্ভ করে যাতে তাড়াতাড়ি শেষ করা যায় তারজন্য তিনি যেন উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ব রেল কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করতে চাই। কৃষ্ণনগর সিটি জাংশন স্টেশন থেকে যে সমস্ত লোকাল ট্রেন শিয়ালদহ পর্যন্ত যাতায়াত করে তাতে বিপুল সংখ্যক নিত্য-যাত্রী এবং অন্যান্য যাত্রী যাতায়াত করেন। কিন্তু দুঃখের বিষয় ঐ সমস্ত ট্রেনগুলিতে জানালার কপাট নেই, আলো নেই, পাখা নেই, এমনকি "বাঙ্ক"গুলিও ভাঙা। অনেকক্ষেত্রে ট্রেনের আসনগুলি পর্যন্ত বেপাত্তা। পূর্ব রেল কর্তৃপক্ষের বছরে ১৯৮ কোটি টাকা আয় হয়। এটা ভারতীয় রেলের মোট আয়ের ৫২ শতাংশ। এটা আমার নিজের কথা নয়, রেল কর্তৃপক্ষ এইকথা কাগজে প্রকাশ করেছেন। অথচ এইভাবে নিত্য ট্রেন যাতায়াত করছে। প্রতি বছর রেল যাত্রীদের সুযোগ-সুবিধার বৃদ্ধির নাম করে বিপুল পরিমাণ যাত্রী ভাড়া এবং মালের উপর রেল মাশুল বাড়ানো হচ্ছে। আমি তাই আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর কাছে আবেদন রাখছি তিনি যেন এই ব্যাপারটি নিয়ে পূর্ব রেল কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা করেন এবং এই দুর্ভোগের যেন অবসান ঘটে।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ২২৮নং বাসরুট বাবুঘাট থেকে জামতলা এই রুটটি বেশি দিন স্যাংশন হয় নি। রুট যখন স্যাংশন হয় তখন থেকেই এই ২২৮ নং রুটের জামতলা থেকে বাস চলাচল শুরু করে। অল্প কিছুদিন চলার পর বাস মালিকরা সম্পূর্ণ স্বেচ্ছাচারীভাবে এবং নিজেদের সুযোগ সুবিধার জন্য এই জামতলা থেকে বাস না চালিয়ে মাঝপথ মহামায়াতলা থেকে এসপ্ল্যানেড পর্যন্ত বাস চালাচ্ছে। এর ফলে জামতলার লোকেরা কলকাতা, জয়নগর, বা অন্যান্য কাজের জন্য যায় তাদের একটা দুর্ভোগের মধ্যে পড়তে হয়েছে। ঐ ২২৮ নং রুটের বাস যাতে জামতলা থেকে বাবুঘাট পর্যন্ত অবিলম্বে চালু করা যায় এবং বাসমালিকেরা যে স্বেচ্ছামত মাঝপথ থেকে চালু করেছে এর জন্য তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয় সেজন্য এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**Mr. Speaker :** Now Zero Hour. I call upon Shri Satya Ranjan Bapuli.

(Hon'ble Member was not present in the House)

**Mr. Speaker :** Now I call upon Shri Kashinath Misra.

(Hon'ble Member was not present in the House)

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে কিছু বলতে চাই। গত ১০ই ফেব্রুয়ারি, ১৯৮৬ সোদপুরে উড়ালপুল হবার দরুন সমস্ত বাস অন্য রাস্তা দিয়ে ঘুরে যাচ্ছে। ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট

২৪ পরগনা এই অর্ডার দেন এবং আর. টি. এ. সেক্রেটারি সেইভাবে অর্ডার দিয়ে ৭. ৩. ৮৬ পর্যন্ত সেই বাসগুলিকে সেই রাস্তা দিয়ে ঘুরে যাবার অর্ডার দেন। কিন্তু ১৮৩ নং মিনিবাস এর মালিকেরা গত ১৫. ৩. ৮৬ তারিখে আর. টি. এ. সেক্রেটারির কাছে আবেদন করেন তাদের বাসরুটের যে টারমিনাস সেটা টেমপোরারি, তারা ঐ এলাকা থেকে ছাড়বার ব্যবস্থা করছেন। আমার বিষয়টি হচ্ছে এই যে আর. টি. এ. সেক্রেটারি ১৫. ৩. ৮৬ তারিখে মালিকদের কাছ থেকে একটা দরখাস্ত পেলেন এবং তখনই অর্ডার দিয়ে বললেন সোদপুর ইস্টার্ন সাইড থেকে বাসটা ছাড়বে। ওটা আমার বাড়ি থেকে ২ কিলোমিটার দুরে। (এই সময়ে অধ্যক্ষ মহাশয় অন্য একজন মাননীয় সদস্যকে বক্তব্য বলিবার জন্য আহ্বান করেন।)

**Mr. Speaker :** Now I call upon Shri Amarendra Nath Bhattacharya.

(Hon'ble Member was not present in the House)

**শ্রী রাধিকারঞ্জন প্রামানিক ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি গত কাল হাউসে শ্রীমতী মধুমিতা মিত্রের শোচনীয় মৃত্যুর ব্যাপারে যখন উল্লেখ করেছলাম তখন মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন—এখন এখানে উপস্থিত নাই, থাকলে ভালো হত—এই ঘটনার বিবরণ পেশ করছিলাম সংক্ষিপ্তভাবে এবং কোনো রকম উত্তেজনা যাতে না ছড়ায় তার জন্য ওনার লজ্জা পাওয়া উচিত ছিল, দুঃখ প্রকাশ করা উচিত ছিল—তা না করে উনি আমার দিকে আঙুল বাড়িয়ে বার বার বলেছেন 'ইউ আর এ লায়ার' এবং সেটা আজকে কাগজে বেরিয়েছে। আপনিও হাউসে ছিলেন, আপনি দেখেছেন, আমি ওনার বিরুদ্ধে অধিকার ভঙ্গের নোটিশ আনার চেষ্টা করেছিলাম, আপনি আপত্তি জানিয়েছিলেন, কিন্তু আজ কাগজে বেরিয়েছে।

**মিঃ স্পিকার ঃ** কথাগুলি ওনার উপস্থিতিতে বলবেন, এখন উনি হাউসে নাই।

[3-55 — 4-30 P. M.]
[including adjournment]

**শ্রী রাধিকারঞ্জন প্রামানিক ঃ** উনি হাউসে আজ হোক, কাল হোক আসবেন। আমি আপনার মাধ্যমে রাখতে চাই যে কংগ্রেস (আই) পরিচালিত ছাত্র পরিষদ আমার কলেজে—আমি সুরেন্দ্রনাথ কলেজের অধ্যাপক—ওখানে ৪টি ছেলেকে ধরা হয়েছে মধুমিতা মিত্রের হত্যার অপরাধে। যে ৪জন ছেলেকে ধরা হয়েছে তার মধ্যে একজনের নাম শ্রী তারকনাথ দে, ডাক নাম বাপী, সে সুরেন্দ্রনাথ কলেজের দিবাভাগের ছাত্র পরিষদের সাধারণ সম্পাদক, কংগ্রেস (আই)-য়ের সাধারণ সম্পাদক। আর একজনকে ধরা হয়েছে তার নাম মোহনলাল দাস, সে পুলিশের কাছে স্বীকার করেছে যে সে বোমা বানায়, বোমা ছোঁড়ে, প্রত্যক্ষদর্শীর বিবরণ এই মধুমিতা মিত্রের মাথায় বোমা ছুঁড়েছিল। আর একজনের নাম কনাদ দাশগুপ্ত, ছাত্র পরিষদ পরিচালিত গুন্ডা, আর একজন ধরা পড়েছে, তার নাম জহরলাল দাস, এও কংগ্রেস পরিচালিত ছাত্র পরিষদের গুন্ডা। এই ৪ জনই শিয়ালদহ এলাকার কংগ্রেস পরিচালিত ছাত্র পরিষদের কুখ্যাত গুন্ডা বলে পরিচিত। যারা পলাতক, যাদের ধরতে পারা যাচ্ছে না, তাদের মধ্যে তপন দত্ত হচ্ছে বঙ্গবাসী কলেজের ছাত্রপরিষদের সাধারণ সম্পাদক। আর একজন নরেন গুন্ডা। এরা সবাই কংগ্রেস (আই)এর। অথচ কালকে ডাক্তার জয়নাল আবেদিন আমার দিকে আঙ্গুল দেখিয়ে বলেছেন, 'আপনি লায়ার'। আজকে তিনি সভায় উপস্থিত থাকলে আমি

তাঁকে বলতাম—'আপনি [*]। আমি দুটি প্রশ্ন জয়নাল আবেদিন সাহেবকে করতে চাই যে, আমরা, ছাত্র-ছাত্রীর বাবারা .......

**মিঃ স্পিকার ঃ** রাধিকাবাবু, আপনি বসুন। এখানে লায়ার শব্দটি বাদ যাবে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মিঃ স্পিকার স্যার, কালকের 'লায়ার' শব্দটা তাহলে কি হবে?

**মিঃ স্পিকার ঃ** আমার প্রসিডিংস দেখতে হবে। প্রসিডিংস না দেখে কিছু বলতে পারছিনা। এখন শ্রী ননী কর বলবেন।

**শ্রী ননী কর ঃ** মিঃ স্পিকার স্যার, আপনি জানেন যে, কেন্দ্রীয় সরকার একটা নতুন শিক্ষানীতি সম্পর্কে ঘোষণা করেছেন যে, পার্লামেন্টে একটা বিল আনবেন। ঐ শিক্ষানীতি যদি শেষ পর্যন্ত কার্যকর হয় তাহলে ভারতবর্ষে বর্তমানে শিক্ষা-ব্যবস্থা যা আছে, অবশ্য এখানে বেশিরভাগ মানুষই শিক্ষার সুযোগ পায়না, তাহলেও অবস্থা আরো খারাপ হয়ে যাবে। আজকে পশ্চিমবাংলায় বিনা পয়সায় ১২ ক্লাশ পর্যন্ত শিক্ষার ব্যবস্থা করা হয়েছে, অথচ ওঁরা শিক্ষার জন্য কোনো সাহায্য দিতে চাইছেনা। আমি জানিনা যে রাজ্য সরকারকে নতুন করে ছাত্রদের কাছ থেকে মাইনে চাইবার ব্যাপারটা করতে হবে কিনা। ওঁরা মডেল স্কুল করবেন, অন্য কোনো স্কুল সাহায্য করবেন না। এই রকম যে একটা সাংঘাতিক নীতি নিতে যাচ্ছেন তার প্রতিবাদে আজকে বিভিন্ন কলেজের, বিভিন্ন প্রাথমিক ও মাধ্যমিক স্কুলের শিক্ষক ও শিক্ষাকর্মী, ছাত্র-ছাত্রী—এঁরা হাজারে হাজারে এসপ্ল্যানেড ইস্টে জড়ো হয়েছেন কেন্দ্রীয় সরকারের এই নয়া শিক্ষানীতির বিরুদ্ধে প্রতিবাদ করবার জন্য। আজকে এই শিক্ষানীতির বিরুদ্ধে প্রতিবাদ করাবার দায়িত্ব শুধু আমাদের নয়, ছাত্রদের নয়, এ-ব্যাপারে সমাজের সকল স্তরের মানুষের প্রতিবাদ করার দরকার আছে। আমি তাই আপনার মাধ্যমে সকলের কাছে আবেদন করতে চাই—এই সমাবেশে সবাই আসুন এবং কেন্দ্রীয় সরকারের এই নয়া শিক্ষানীতির বিরুদ্ধে সোচ্চার হন যাতে তাঁরা এই শিক্ষানীতি কার্যকর করতে না পারে।

**Mr. Speaker :** Now recess, we will meet again at 4.30 p.m.

(At this stage the House was adjourned till 4.30 P.M.)

(After adjournment)

[4-30 — 4-40 P. M.]

## 76th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 76th Report of the Business Advisory Committtee. The Committee met in my Chamber yesterday and recommended the following revised programme of business for Monday, the 24th March, 1986.

Monday, 24-3-1986 .. (i) (a) The Lowis Jubilee Sanitarium (Acquisition) Bill, 1986 (Introduction)

(b) Discussion on Statutory Resolution— Notice given by Shri Kashinath Misra

* Expunged as order by the chair.

(c) The Lowis Jubilee Sanitarium (Acquisition) Bill, 1986 (Consideration and Passing)—1 hour.

(ii) The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1986 (Introduction, Consideration and Passing)— $\frac{1}{2}$ hour.

(iii) The West Bengal Appropriation Bill, 1986 (Introduction, Consideration and Passing)— 1 hour

(iv) The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1986 (Introduction, Consideration and Passing)—2 hours.

I now request the Minister-in-charge of parliamentary Affairs Department to move the motion for acceptance of the House.

**Shri Patit Paban Pathak :** Mr. Speaker, Sir, I beg to move that the 76th Report of the Business Advisory Committee as presented this day be agreed to by the House.

(Voices—Yes)

The motion was than put and agreed to.

**General Discussion on the Budget**

**Mr. Speaker :** Now, General Discussion on the Budget. I call upon Dr. Zainal Abedin. I find he is not here. So, I call upon shri Neil Aloysius O'brien.

**Shri Neil Aloysius O'brien :** Mr. Speaker, Sir, it is encouraging to find that the Government has tried to balance its budget this year. But as the budget speech has point our, there are still considerable liabilities which have not yet been included in the budgeted commitments. I refer particularly to the arrear instalments of dearness allowance to government servants and the added expenditutres for development of the infrastructure in the urban areas of the State. Taking these factors into account the financial position of the Government is not as happy as one would believe by looking at the budget figures.

In his speech the Hon'ble Chief Minister has referred to the difficulties the State government has been encountering in even securing its just dues from the Centre. Specifically, the conversion of overdrafts to loans by the Government of India as also the failure to effect the outright transfer of Rs. 320 crores recommended by the 8th Finance Commission, and the lack of speedy clearance of the major projects like

the Haldia Petro-Chemicals by the Centre are causes of universal concern. These issues need to be highlighted by all the Members in a unanimous manner because the welfare of the entire State gets affected. Unless this House puts aside its differences and raises these issues in one voice the State's economic interest can never be really adequately served.

Sir, the issue of the State Central financial relation is becoming heavily weighted against the State Government. Just as many countries of Latin America and in Asia are sitting on which one can describe as—debt bombs with Western bankers, the States of India have become caught into a spiral of indebtedness with the Central Government because the letter has always interpreted the Constitutional provision to its own advantage and against the States interests. While expenditures of the Union Ministries keep mounting we find that the States get abandoned for over-spending. The budget document at the same time reveals some areas where the State Government itself needs to do some serious rethinking. What I have in mind are the references the Hon'ble Chief Minister has made in his speech of some instances where the State Government has been unable to spend its allotted funds for upgrading the standard of administration. For instance, a shortfall of as much as whatever it is 37 crores is expected. The question is, can we afford such large scale lapses of expenditure ? Is it a shortfall merely because of procedural difficulties or it is because of a failure of co-ordination in the managements ? The reason why I have raised this issue is, as the annual financial statement indicates, in every succeeding year the expenditures on the revenue account consistently rise because of the huge salary component. It is the time to ask ourselves whether the bureaucracy is delivering the goods to the people in the State. It would perhaps be instructive and worthwhile to compare lapses of expenditure among different departments with other States in the country to judge ones performance. The cause for concern hare lies in the fact that over succeeding years the proportion of expenditure in the capital account compared to the revenue account is increasing. According to the annual financial statement the ratio of capital revenue expenditure was estimated at .095 in the last years budget estimate, .080 in the revised estimate and .079 in the next year's budget estimate. The actuals for 1984-85 were only .046. This means that the amount actually being spent on building, the infrastructure, is quite inadequate. Can we afford such inefficiency ? Somebody once said "Nothing is sure as death and taxes." The common man awaits with trepidation when any budget is about to be presented. It has, therefore, come as a welcome relief that this budget has been kind to the common man despite the difficulties and

limited scope of mobilisation of finances faced by the Government.

This is to be surprised to find reduction in sales tax which has rightly been pointed out the Hon'ble Chief Minister for the Planning process in the country like ours. Then we have the problem that perhaps there is no unanimity of the sales tax as far as the rates are concerned. We have in every state some items at lower rates of taxes which have forced us to fix lower rates of taxes in case of certain items. Further it is hoped that increase of sales tax transaction will give us additional revenue. As I have said, Sir, all I can say, this budget has been kind enough to common man and I support it.

[4-40 — 4-50 P. M.]

**শ্রী হৃষিকেশ মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী যে বাজেট বরাদ্দ উপস্থিত করেছেন তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে কিছু বলব কাদের উদ্দেশ্যে বলব? বিরোধীপক্ষরা তো হাওয়া। মহামতি লেনিন বলেছিলেন আইনসভার সদস্যদের কাজ হচ্ছে ঢাক পেটানো। আমার প্রশ্ন হচ্ছে ঢাকের বংয়া যদি না থাকে ঢাক পেটাব কি করে—ডান দিকে তো ঢাক বাজে না। সুতরাং আমার অবস্থা হচ্ছে তাই কাদের কাছে বলব? ওরা তো একটাই বাজেট জানেন, সেটা হচ্ছে কেন্দ্রের বাজেটে, যে বাজেটে ধনীক শ্রেণীর সম্পদবৃদ্ধি হয় আর দরিদ্র জনগণ আরো দরিদ্র হয়, যে বাজেটে পরোক্ষ কর আরো বৃদ্ধি পাচ্ছে। ১৯৭০-৭১ সালে যেখানে ৭২.৬ পারশেন্ট ছিল এখন সেটা হচ্ছে ৮০.৬। কেন্দ্রের এই বাজেট জনগণ নিষ্পেষণ করা বাজেট। সুতরাং আমাদের অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী কর্তৃক দেওয়া বাজেটের ভাষা ওরা বুঝতে তো অভ্যস্ত নন। বিশেষত ওরা দেখেছে কেন্দ্রের বাজেট—যেখানে একচেটিয়া পুঁজি'পতিদের পুঁজি বৃদ্ধি হচ্ছে, দ্রব্যমূল্য বৃদ্ধি হচ্ছে, এবং এর ফলে মুদ্রাস্ফীতি হচ্ছে আর এদিকে কোটি কোটি বেকারের জন্ম দিচ্ছে। কংগ্রেস কেন্দ্রে ৩৮ বছর রাজ্য শাসন করেছে এরমধ্যে ২-৩ বছর বাদ দিলে পুরো ৩৫ বছর দেশ শাসন করেছেন আর এই জিনিস তারা করেছেন। সুতরাং এই বাজেটের মর্ম ওরা বুঝবে কি করে, এই বাজেট ইতিমধ্যে জনগণের বিপুল আশীর্বাদ পেয়েছে। সেখানে কংগ্রেস যতই কটাক্ষ করুন না কেন আমরা জনগণের রায় পেয়েছি। আমরা আমাদের বাজেটে হোসিয়ারি শিল্প বিভিন্ন রেডিমেড পোশাক ইত্যাদির উপর কর হ্রাস করেছি। আর কেন্দ্রীয় সরকার যে বাজেট কিছু দিন আগে পেশ করেছেন তাতে কেরোসিন, ডিজেল ইত্যাদি যা নিত্য-ব্যবহার্য জিনিস তার মূল্যবৃদ্ধি করেছেন। সুতরাং ওরা আমাদের ভাষা বুঝবে কি করে? সারা ভারত জুড়ে অপসংস্কৃতিতে দেশ ছেয়ে গেছে। কেন্দ্রের কংগ্রেসি সরকারের মদতে সারা ভারত জুড়ে এই অপসংস্কৃতি ছড়িয়ে পড়েছে কিন্তু আমরা সেই অপসংস্কৃতি যাতে আমাদের এখানে ছড়াতে না পারে তারজন্য ভি.সি.আর এবং ভি.সি.পি-র উপরে ট্যাক্স বসিয়েছি যাতে এগুলিকে নিয়ন্ত্রণ রাখতে পারি। আমরা আমাদের ছোটোছোটো শিল্প কারখানাগুলিকে উৎসাহ দেওয়ার জন্য মান্টি ন্যাশনাল কারখানাগুলির সঙ্গে যৌথ কারখানা খোলার চেষ্টা করছি। ইন্দিরা কংগ্রেস গত ৩৮ বছর ধরে কেন্দ্রে রাজত্ব চালিয়েছে তার ফলে কি করেছেন দেশের—একচেটিয়া পুঁজিপতিদের আরো ভালোভাবে দেখেছেন আর গরিবদের আরো গরিব করেছেন। কিছুক্ষণ

আগে মাননীয় সদস্য লক্ষ্মণবাবু বললেন যে ২০টি কোম্পানির বড় বড় পুঁজিপতি তাদের পরিচালিত কোম্পানিগুলির মোট সম্পত্তি ১৯৬৩-৬৪ সালে ১ হাজার ৬৪৬ কোটি টাকা ছিল সেটা এখন বেড়ে ৩১শে ডিসেম্বর, ১৯৮৪ সালে ১২ হাজার ২৬১ কোটি টাকাতে

[4-50 — 5-00 P. M.]

দাঁড়াল। অর্থাৎ ১০ বছরে কত বেড়ে গেল। আবার তেমনি টাটা কোম্পানি ৩৭৫ কোটি টাকার সম্পত্তির মূল্য ১০ বছরে প্রায় ৭গুণ বেড়ে গিয়ে ২৪৪৯ কোটি টাকাতে দাঁড়াল। ঠিক তেমনি বিড়লা কোম্পানির ১৯৬৩-৬৪ সালে সম্পত্তির মূল্য ছিল যেখানে ২৮২ কোটি টাকা সেখানে ১৯৮৪ সালের ডিসেম্বর পর্যন্ত হয়েছে ২ হাজার ৫৫১.৬ কোটি টাকা প্রায় ৮গুণ। শিল্পের কথায় আসি ওদের রাজত্বে ৮৮ হাজার শিল্প রুগ্ন হয়ে গেছে, লক্ষ লক্ষ শ্রমিক বেকার হয়ে গেছে, আত্মহত্যা করেছে অনাহারে। অথচ তাঁরা আমাদের বাজেটের প্রতি কটাক্ষ করছেন। আমরা ছোটো ছোটো শিল্পে উৎসাহ দিতে চাই তাতে কি মহাভারত অশুদ্ধ হয়ে গেছে? কিন্তু ওদের ষড়যন্ত্রের ফলে ৮০ হাজার শিল্প রুগ্ন হয়ে গেছে। এ সম্পর্কে কিছু বললেন না। এটাই হচ্ছে ওদের চেহারা এবং ওরাই আবার গরিবি হটাবার কথা বলেন। আমি প্রশ্ন করছি এজন্য কি দেশের মানুষ জাতীয় অন্দোলনের সময়ে আত্মদান করেছিল, রক্ত স্রোত বইয়ে দিয়েছিল? বাংলা দেশের মানুষের আত্মদানের বুনিয়াদের উপর আমরা দাঁড়িয়ে আছি। আমি প্রশ্ন করছি ওদের ৫৫ জনের মধ্যে কজন স্বাধীনতা সংগ্রামে যোগ দিয়েছিলেন? ওদের কটা দল আছে জানিনা? ওরা দিল্লি যাচ্ছেন নিজেদের দলের কোঁন্দল মেটাবার জন্য উৎপাদনের কথা বলেছেন। ওদের কেন্দ্রীয় সরকারের রাজত্বে উৎপাদনের হার ক্রমশ কমছে। উৎপাদনের হার ১৯৬০ থেকে ১৯৬৫ পর্যন্ত যেখানে ৯ পারশেন্ট ছিল সেখানে ১৯৮০ থেকে ১৯৮৫ সালে হয়েছে ৬.৩ পারশেন্ট। এইভাবে ওরা শিল্পকে সংকুচিত করছেন। রাষ্ট্রায়ত্ব শিল্পকে সংকুচিত করছেন এবং বেসরকারি শিল্পকে উৎসাহ দিচ্ছেন। দুর্গাপুর ইস্পাত কারখানা, ইসকোকে বাড়াবার কোনো বিশেষ ব্যবস্থা কেন্দ্র থেকে আমরা দেখিনা। অথচ দেখছি টিকসোকে কি রকমভাবে উৎসাহ দিচ্ছেন। তাদের সম্পত্তির মূল্য ১৬৪.১ কোটি টাকা থেকে বেড়ে ৮৭২ কোটি টাকা হয়েছে। এটা কিভাবে হয়? এইভাবে রাষ্ট্রায়ত্ব শিল্পকে ধ্বংস করছেন। এইভাবে কি দরিদ্র, বেকারি দূর করতে পারেন? বরং বড়লোকের তাঁবেদারি করতে পারেন। এরা নাকি পুঁজিবাদ খতম করবেন? অথচ ওদের আমলে পুঁজির কেন্দ্রীভবন হয়েছে। কেন্দ্রীয় সরকার আগে ২০ কোটি টাকা পর্যন্ত যাদের মূলধন ছিল যে সমস্ত কারখানার মালিকদের উপর বিধিনিষেধ আরোপ করতেন এবং কিছু কিছু ইন্টারভেনসন করতেন। এখন ১০০ কোটি টাকার মালিকদের পর্যন্ত ছাড় দিয়েছেন এবং তাদের যার যা ইচ্ছা তাই করছে। এই মালিকরা দরিদ্র জনসাধারণকে শোষণ করছে। এর দ্বারা দেশের কি মঙ্গল করবেন জানিনা? তারপর ওয়েল্‌থ ট্যাক্স—১ লক্ষ টাকার ওপরে ওয়েল্‌থ ট্যাক্স ধার্য করা হত, এখন ইন্দিরা গান্ধীর নেতৃত্বে পরিচালিত সরকার, রাজীব গান্ধীর নেতৃত্বে পরিচালিত সরকার সেই ১ লক্ষ টাকার সীমা বাড়িয়ে ২ লক্ষ টাকা করেছেন। সেটা কার স্বার্থে করেছেন, জমিদার-জোতদার, মালিকদের স্বার্থে করেছেন। এখন আবার শুনছি ওয়েল্‌থ ট্যাক্স তুলে দেবেন। আপনারা তো অনেক বড়াই করেন, বলছেন খাদ্য মজুত আছে। খাদ্য যদি মজুত থাকে তাহলে কেন আমরা দেখি সারা ভারতবর্ষে শতকরা ৫০/৬০ ভাগ মানুষ দু'বেলা পেট ভরে খেতে পায় না?

পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার তাঁদের কাজকর্ম দিয়ে কিছুটা বাঁচিয়ে রেখেছে। একদিকে বলছেন খাদ্য মজুত আছে, আর একদিকে মানুষ খেতে পায় না, এরজন্য ওদের জবাবদিহি করতে হবে না মানুষের কাছে? খাদ্যের ব্যাপারে আমরা এন আর ইপি'র কাজকর্ম শুরু করেছি। ওদের আমলে এন আর ইপি'র নাম গন্ধ ছিল? মাঝে মাঝে জি. আর. টি আর ইত্যাদি দিতেন। ওরা ৩৮ বছর ধরে নানা ধরনের বাজেট করেছেন, সেই বাজেটের উদ্দেশ্য ছিল মানুষকে নিষ্পেষিত করা, জোতদার মালিক শ্রেণীকে উৎসাহিত করা। আমার সরকারের বাজেট হচ্ছে কি করে মানুষকে বাঁচানো যায়, এটা গরিবের বাজেট। কয়লার সেস নিয়ে কংগ্রেসিরা অনেক কথা বলে গেলেন, কিন্তু কংগ্রেস পক্ষের সদস্যদের প্রশ্ন করব কয়লার উপর সেস করে আমরা ৩৫ কোটি টাকা জোগাড় করছি, কিন্তু অষ্টম অর্থ কমিশন যে ৩২০ কোটি টাকা দেবার কথা বলেছিলেন সেই টাকা যদি না মেরে দিতেন তাহলে কি এই সেস বসাতে হত? সেই ভদ্রলোক টাকাটা মেরে দিয়ে নিজেও মরেছেন, এখন পথে পথে ঘুরে বেড়াচ্ছেন। এই যে কয়লা, কেরোসিন, ডিজেল ইত্যাদির দাম বাড়িয়ে দিলেন রাজ্য সরকারগুলিকে বঞ্চিত করবার জন্য এটা ওদের একটা কৌশল, পার্লামেন্ট বসবার আগেই ফতোয়া জারি করে দিয়ে দাম বাড়িয়ে দিলেন। যদি পার্লামেন্ট সেশনের মধ্য দিয়ে ঐগুলিকে পাস করাতে হয় তাহলে রাজ্য সরকারগুলিকে তার ভাগ দিতে হবে এবং তার একটা অংশ পশ্চিমবঙ্গ সরকারও পাবে, রাজ্যগুলিকে বঞ্চিত করার জন্য ঐ কৌশল অবলম্বন করলেন। এটা কি ওরা রাজনীতি করছেন না? যেহেতু বামফ্রন্ট সরকার জনগণের সরকার, শ্রমিকশ্রেণীর আন্দোলনের মাধ্যমে গঠিত সরকার সেজন্য তাকে অর্থনৈতিক, রাজনৈতিক দিক থেকে আক্রমণ করছেন, নানা দিক থেকে সাঁড়াসী আক্রমণ তার বিরুদ্ধে চালাচ্ছেন। এরা আমাদের বিরুদ্ধে অর্থনৈতিক অবরোধ সৃষ্টি করছেন। আর এখানে এসে নানা রকম কটাক্ষ করছেন। আমি ওদের বলি এখানে এত বেশি কথা না বলে কেন্দ্রের দালালি করছেন করুন, এখানে এসে বেশি কথা বলার প্রয়োজন নেই। ওঁরা বারবার দেশের প্রতি দরদ দেখান। ওঁরা কারা? ওরা হচ্ছে দেশের শত্রু একথা ২৪ পরগনার মানুষ জানে। কাশীবাবু সেদিন বললেন, কাগজে বেরিয়ে গেল। এই গোবেরিয়ার ফিশারি—সেখানে কি করা হয়েছে। গরিব মানুষের জমিতে লোনা জল ঢুকিয়ে দিয়ে জোতদার সব ফিশারি করেছে। হাজার হাজার বিঘা জমি, প্রায় ২০ হাজার বিঘা জমিতে জল ঢুকিয়ে দিয়েছে। এশিয়ার বৃহত্তম ফিশারি—সেখানে ঐসব গরিব কৃষকদের জমিতে জল ঢুকিয়েছে। এখন তারা তাদের জমি লড়াই করে দখল করেছে। এগুলি ফিশারির মালিকের জমি নয়। ঐ সব গরিবদেরই জমি। তারা আজকে তাদের জমি দখল করে নিয়েছে। তাহলে আমরা ক্ষতি করেছি? আপনারা জোতদারের পক্ষে সাফাই গাইছেন, তাদের গায়ে যেন হাত না লাগে। আজকে গরিব কৃষকদের জমিতে জল ঢুকিয়ে ফিশারি করবে, আর তাদের হয়ে সাফাই গাইতে হবে? ওরা দেশের শত্রু জনগণের শত্রু। ওঁরা আবার বেকারদের কথা বলেন। কোনো ভাষায় ওদের বলি। এই বিধানসভায় দাঁড়িয়ে বার বার বলা হয়। কিন্তু আমি বলছি একটা রাজ্যে দাঁড়িয়ে বেকার সমস্যা সমাধান করা যায় না। একটা ধনতান্ত্রিক রাষ্ট্রের মধ্যে একটা রাজ্য কখনই বেকার সমস্যা সমাধান করতে পারে না। এটা কি আলাউদ্দিনের প্রদীপ? সাম্রাজ্যবাদী একচেটিয়া পুঁজিপতি ঐ টাটা বিড়লা ডালমিয়া কায়দা করে চারিদিকে গোষ্ঠী সৃষ্টি করে বেকার সৃষ্টি করছে। আমরা চেষ্টা করেছিলাম পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স ইলেকট্রনিক্স কারখানা করে বেশ কিছু সংখ্যক বেকারদের চাকুরি দেবার

জন্য এ কথা এই বিধানসভাতেও উল্লেখ করা হয়েছে যে আপনারা অনুগ্রহ করে একটু সাহায্য করুন। যদিও সম্পূর্ণভাবে বেকার সমস্যার সমাধন করা যাবে না তবুও আমরা চেষ্টা করেছিলাম। প্রথমে তারা কথা দিল—কিন্তু তার পরে তারা এগুলি অন্য জায়গায় করল। ওঁরা আবার বেকারদের জন্য দরদ দেখাচ্ছেন। এখানে বক্তৃতা করে বেকারদের প্রতি দরদ দেখাবার আগে পেট্রো কেমিক্যাল কমপ্লেক্স এবং অন্যান্য শিল্প যাতে হয় তার জন্য আপনারা কেন্দ্রেকে বলুন। তাহলে বুঝব যে কিছুটা দেশপ্রেম আপনাদের মধ্যে অবশিষ্ট আছে। তারা বরং এই কাজ করেন যে আমরা এখানে যেসব জনস্বার্থে এই বিধানসভায় যেসব আইন করব সেগুলিতে ওঁরা বাধা সৃষ্টি করবেন—রাষ্ট্রপতির সম্মতি যাতে সেগুলি না পায় তার জন্য দিল্লিতে দরবার করবেন। নিজেদের দলাদলি মারামারি ঢাকবার জন্য দিল্লিতে যেতে পারেন। কিন্তু দেশের স্বার্থে একবারও দিল্লি যেতে পারে না এই হল ওদের চেহারা। আপনারা বেকার সমস্যা সমাধান করতে চান? এই সমস্যা সমাধান করতে গেলে আগে ঐ একচেটিয়া পুঁজিপতিদের খতম করতে হবে। আমরা সেটা চাই, আমরা সামন্ততান্ত্রিক শাসন ব্যবস্থাকে খতম করেছি। কিন্তু ওঁরা তাদের মদত দেন। আমাদের শেষ করবার জন্য প্রস্তুতি হচ্ছে। বেকার সমস্যা সমাধান করবেন বলে আবার বড় বড় কথা বলেন। এর জবাবদিহি এক দিন আপনাদের করতে হবে। আমরা যতই কিছু করবার জন্য চেষ্টা করছি সেখানে ওরা প্রতি পদে বাধা সৃষ্টি করছেন। এই ওদের চেহারা। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 P. M.]

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে বাজেট ভাষণ দিয়েছে আজকেই সেই বিতর্কের শেষ দিন। এই শেষ দিনে আমি আপনার মাধ্যমে কয়েকটি কথা এখানে বলতে চাই। বামফ্রন্ট সরকার এবং সরকার পক্ষের সদস্যরা এই বাজেট ভাষণকে জনমুখী বলছেন, সাধারণ মানুষের স্বার্থে এই বাজেট উপস্থিত হয়েছে বলছেন। বাজেট বক্তৃতায় দেখাচ্ছেন এই বাজেট ঘাটতি বাজেট নাহলেও এটা উদ্বৃত্ত বাজেট। এই বাজেটের মধ্য দিয়ে তারা একটা জিনিস প্রমাণ করতে চাচ্ছেন যে, জনসাধারণের স্বার্থ এতে সুরক্ষিত করা হয়েছে এবং জনমুখী বাজেট হিসাবে এখানে উপস্থিত করা হয়েছে। বাজেট উদ্বৃত্ত কি ঘাটতি তার একটা চারিত্রিক বৈশিষ্ট হল, এটা জনমুখী কিনা, এবং সেটাই বিচারের মূল বিষয়। এই বাজেটের মধ্য দিয়ে দেশের সাধারণ মানুষের কতখানি স্বার্থ সুরক্ষিত করতে পারছি এটাই হচ্ছে মূল বিচার্য বিষয় এবং জনস্বার্থ সংক্রান্ত বিষয়গুলিতে কতখানি অর্থ বিনিয়োগ করতে পারছি সেটাই মূল বিচার্য বিষয়। ভারতবর্ষের অর্থনীতি গ্রামীণ কৃষি ভিত্তিক অর্থনীতি। এই বাজেটের মধ্য দিয়ে গ্রামবাংলার কৃষি ব্যবস্থার কতখানি অগ্রগতি ঘটেছে বা বাধা গ্রস্ত হচ্ছে এটাই বিচার্য বিষয়। সীমাবদ্ধ ক্ষমতা, আর্থিক অসংগতি, সাংবিধানিক বাধা, কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ ব্যবহার এই সব ঠিক। গোটা ভারতবর্ষের যে অর্থনৈতিক কাঠামো সেই কাঠামোয় দাঁড়িয়ে সীমাবদ্ধ ক্ষমতার মধ্য দিয়ে রাষ্ট্র কাঠামো পরিবর্তন করা যায় না, এটা ঠিক। কিন্তু রাজ্য সরকার বিরাট কিছু পরিবর্তন করতে না পারলেও তার গণমুখী নীতির ভিত্তিতে জনস্বার্থকে সুরক্ষিত করতে পারছে কিনা সেটাই বিচার করে দেখতে হবে। সেদিক থেকে বিচার করে দেখলে দেখা যাচ্ছে বামফ্রন্ট সরকার তার প্রশাসন ব্যবস্থার মধ্য দিয়ে যে নীতি গ্রহণ করেছে তাতে পশ্চিমবঙ্গের গ্রামবাংলার গরিব ক্ষেত মজুরদের

অবস্থা ক্রমশ সঙ্গীন হয়ে যাচ্ছে গ্রাম বাংলায় এরাই হচ্ছে সব চেয়ে নিচের তলার মানুষ। আজকে দিনে ক্ষেত মজুরদের অবস্থাটা কি হয়েছে? পঞ্চায়েতের মাধ্যমে গ্রামীণ কর্মদ্যোগের কথা বলেছেন। সেখানে মানুষের কাজের দিন নির্ধারিত হয়েছে, কাজ সৃষ্টি করেছেন বলা হয়েছে। কিন্তু প্রকৃত পক্ষে গ্রামীণ ক্ষেত মজুরদের অবস্থার বিন্দুমাত্র উন্নতি হয়নি। ক্ষেত মজুরদের জন্য যে নূন্যতম মজুরি আইন আছে, সেই আইনের সুযোগ গ্রামবাংলার ক্ষেত মজুররা পায় না। আজও গ্রামের ক্ষেতমজুররা যখন যেমন মজুরি তখন তেমন পায়। বামফ্রন্ট সরকার তার বাজেটের মধ্যে দিয়ে এবং নীতির মধ্যে দিয়ে ক্ষেতমজুরদের ন্যায্য মজুরি এবং তাদের কাজ দেবার ব্যাপারটা সুনিশ্চিত করবার জন্য কোনো দৃঢ় পদক্ষেপ গ্রহণ করেন নি। স্যার, হাজার হাজার লক্ষ লক্ষ ক্ষেতমজুর গ্রামে বেকার। আর শিক্ষিত বেকার, যারা রেজিস্ট্রিকৃত, ৪২ হাজার বেকার যারা নাম রেজিস্ট্রি করেছে, মন্ত্রী মহাশয় বলেছেন তাদের বেকারভাতা দেবার জন্য বিগত বছরগুলিতে তাদের টাকা দিয়ে এসেছেন। সেই বেকারভাতার মধ্যে দিয়ে কিন্তু সেই বেকারদের কর্মসংস্থান করতে পারেন নি, তাই এবারে বলেছেন তাদের জন্য স্বনিযুক্তি কর্মপ্রকল্প গ্রহণ করা হয়েছে এবং তাতে এই বেকারদের আনবেন। স্যার, ৪২ হাজার যেখানে বেকার সেখানে তারমধ্যে মাত্র এক হাজারকে এই সরকার ঐ প্রকল্পের আওতায় আনতে পারছেন। এখানেও স্যার, দেখা যাচ্ছে বামফ্রন্ট সরকার ব্যর্থ। বেকারদের বেকারভাতা দেওয়ার কথা বলে ওঁরা মাঠে ময়দানে অনেক বক্তৃতা করেছেন আর আজ সেই বেকারদের মধ্যে মাত্র এক হাজারকে কেন যুক্ত করতে পারলেন সেকথা কিন্তু ওঁরা বলছেন না। আগামীদিনে ওঁরা আশা করছেন—যদিও নির্ধারিত সংখ্যা নেই—কিছু বেকারকে স্বনিযুক্তি প্রকল্পের আওতায় আনা যাবে। এটাতে বিরাট কোনো অগ্রগতি হবে বলে আমি মনে করি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে বাজেট পেশ করা হয়েছে তাতে কৃষি, সেচ, জনস্বাস্থ্য, শিক্ষা, পরিবহন ইত্যাদি খাত যেগুলি জনস্বার্থের সঙ্গে অঙ্গাঙ্গিভাবে জড়িত, যেগুলির মাধ্যমে সুযোগ সুবিধা বৃদ্ধি পেলে জনসাধারণের সুযোগ সুবিধা বৃদ্ধি পাবে সেই খাতগুলিতে যে পরিমাণ অর্থ বরাদ্দ করা প্রয়োজন সেই তুলনায় এই বাজেটে যা বরাদ্দ করা হয়েছে তা অত্যন্ত নগণ্য। এই প্রসঙ্গে পানীয় জলের কথা বলি। এই হাউসে সরকার পক্ষের মাননীয় সদস্যরা যাঁরা এই বাজেটকে সমর্থন করে একে জনমুখী বাজেট বলছেন সেই সদস্যদেরই দেখেছি মেনশন আওয়ারে এবং জিরো আওয়ারে পানীয় জলের সমস্যার কথা বলছেন। স্যার, এই সরকার পশ্চিমবাংলায় ৯ বছর ক্ষমতায় আছেন অথচ মানুষের যেটা ন্যুনতম একান্ত প্রয়োজন পানীয় জল সেটাও সব গ্রামে এখনও পর্যন্ত সরবরাহ করতে পারছেন না। এই সরকার এক্ষেত্রে সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। স্যার, এমনও আছে যে, যে পাইপ দিয়ে জল সরবরাহ করা হবে—ট্যাপ ওয়াটার—তার পাইপ লাইন অনেক দিন আগে বসে গিয়েছে কিন্তু বিদ্যুৎ সংযোগ না হবার জন্য ট্যাপ ওয়াটার সরবরাহ করা হচ্ছেনা। তারপর স্বাস্থ্য দপ্তর সম্পর্কেও এখানে সব দলের মাননীয় সদস্যরাই উল্লেখপর্বে অনেক অভিযোগ জানাচ্ছেন সেটা স্যার, আপনি জানেন। গ্রামে বহু জায়গায় সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টারের বাড়ি হয়ে পড়ে আছে অথচ সেখানে ডাক্তার নিয়োগ করা হচ্ছে না, অনেক জায়গায় হাসপাতাল কমপাউন্ডার দিয়ে টিম টিম করে করে চলছে—এইরকম অবস্থা চলেছে। এই রকম একটা পরিস্থিতি চলছে এই অবস্থায় জনস্বাস্থ্য আজকের দিনে মানুষের একটা প্রয়োজনীয় দিক। সেই জনস্বাস্থ্য বা স্বাস্থ্য দপ্তর সেই হাসপাতালগুলো চালু করতে বা নতুন হাসপাতাল যেগুলো চালু হয়েছে, সেখানে

[5-10—5-20 P. M.]

ডাক্তার পাঠানো হচ্ছে না, ওষুধ পাঠানো হচ্ছে না, রোগীর পথ্য সম্পর্কে একটা চূড়ান্ত অব্যবস্থা সৃষ্টি হয়েছে। তাঁরা যে এখানে দেখাচ্ছেন বিগত বছরগুলোতে জনস্বাস্থ্যের মতো এই রকম একটা গুরুত্বপূর্ণ বিষয়, সেখানে তারা হাসপাতাল তৈরি করছেন। তারা করেছে ১৯৮২-৮৩ সালে ১৮টা, ১৯৮৩-৮৪ সালে সেটা বেড়ে হল ১৯টা, মাত্র একটা বেড়েছে। ১৯৮৪-৮৫ সালে ২১টা হয়েছে, বেড়েছে মাত্র দুটো। ১৯৮৫-৮৬ সালে মাত্র একটা বেড়েছে। মোট ২২টা হয়েছে। এই দিয়ে বোঝা যায় কতখানি ব্যর্থ হয়েছেন এই বামফ্রন্ট সরকার জনস্বাস্থ্যের ব্যাপারে। এই বাজেটের মধ্যেই তা প্রতিফলিত হয়েছে। বামফ্রন্ট সরকার এই বাজেটকে জনমুখী বাজেট বলছে, অথচ স্বাস্থ্য কেন্দ্রগুলোর দিকে তাকিয়ে দেখুন ১৯৮২-৮৩ এক হাজার ১৩৫টি স্বাস্থ্য কেন্দ্র ছিল, সেটা বেড়ে ১৯৮৩-৮৪ সালে হল ১ হাজার ১৪০টি, মাত্র পাঁচটি বেড়েছে। ১৯৮৪-৮৫ সালে বেড়ে হল ১ হাজার ১৫০টি, মাত্র ১০টি বেড়েছে। আর ১৯৮৫-৮৬ সালে ১ হাজার ১৫৫, অর্থাৎ মাত্র পাঁচটি বাড়াতে পেরেছেন। এই হচ্ছে চিত্র। যে দিকগুলো জনমুখী, জনস্বাস্থ্যের দিকে লক্ষ্য রেখে কতখানি কাজ করছেন, সেই কার্যক্রমের দিকে তাকিয়ে, সেই কার্যক্রমের নমুনা দেখে প্রমাণ করা যায় যে একটা সরকার কি রকম ভাবে চলছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাস্তাঘাট সম্পর্কে বলি, বামফ্রন্টের আমলে রাস্তাঘাটের দুর্দশা সব থেকে বেশি। এখানে আমরা প্রত্যেক দিন রাস্তা সম্পর্কে কেউ না কেউ অভিযোগ করে থাকি। পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় যে রাস্তাগুলো রয়েছে, সেইগুলো যান চলাচলের সম্পূর্ণ অযোগ্য হয়ে দাঁড়িয়েছে, যার জন্য অ্যাকসিডেন্ট হচ্ছে, এবং প্রাণ হানি ঘটছে। বহু জায়গায় বাস মালিকরা বাস চালাতে অস্বীকার পর্যন্ত করছে। অথচ বামফ্রন্ট সরকার রাস্তাঘাটের ব্যাপারে যে দপ্তর, তার মন্ত্রী বলছেন, 'আমার সাধ আছে, কিন্তু সাধ্য নেই।' পি. ডবলু. ডি. মিনিস্টারকে বারবার কোনো রাস্তা মেরামত সম্পর্কে প্রশ্ন করলে তিনি বলেন আমার ইচ্ছা আছে কিন্তু টাকা নেই, এই রকম একটা চিত্র দেখতে পাওয়া যায়। অথচ এই অবস্থা বামফ্রন্ট সরকার বলছেন যে তারা একটা জনমুখী বাজেট প্লেস করছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সরকারি মালিকানাধীন-এ যে ২১টি সংস্থা আছে, সেই সব সংস্থার হিসাব দেখা যাচ্ছে, সব জায়গায় লোকসান। সরকারি ২১টি সংস্থার মধ্যে ১৯টি সংস্থায় লোকসান, বাকি দুটিতে নাম মাত্র মুনাফা। এই রকম একটা পরিস্থিতিতে তাঁরা বলছেন যে জনমুখী বাজেট তাঁরা প্লেস করেছেন। কিন্তু আসলে দেখা যাচ্ছে, এই বাজেট জনমুখী তো নয়ই, বরং জনস্বার্থ বিরোধী। সেই জন্য এই বাজেটের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার :** শ্রী অমরেন্দ্র ভট্টাচার্য উপস্থিত নেই, অনিল মুখার্জি বলুন।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, বিরোধী দলের সদস্যদের বাজেটের উপর বক্তব্য আমি মন দিয়ে শুনলাম। বিরোধী দলের নেতা আবদুস সাত্তার সাহেবের বক্তব্যের মধ্যে কোনো নতুনত্ব দেখতে পেলাম না। বিগত ৭/৮ বছর ধরে তিনি একই কথা—গ্রামাফোন রেকর্ডের মতো—বলে চলেছেন। সুব্রতবাবু বক্তব্য রাখার সময়ে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রীর সম্পর্কে কিছু কিছু বিদ্রূপ মন্তব্য করছিলেন। তিনি ১৯৬০-৬১ সালের কথাও এখানে অবতারণা করেছেন। অবশ্য ১৯৬০-৬১ সালে এই হাউসে সদস্য ছিলেন না। ১৯৬০-৬১ সালে আমাদের বর্তমান মাননীয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বে যে আন্দোলন

হয়েছিল সে আন্দোলনের সময় বোধ হয় তিনি নেহাত শিশু ছিলেন, বা তাঁর জন্মই হয় নি। সুতরাং সেই আন্দোলনের পরিপ্রেক্ষিতে কে কি বলেছিলেন তা তাঁর পক্ষে জানা অস্বাভাবিক। এই হাউসে তৎকালীন মুখ্যমন্ত্রী প্রয়াত ডাঃ বিধানচন্দ্র রায় পশ্চিমবাংলার স্বার্থে কেন্দ্রের বিরুদ্ধে কি বলেছিলেন এবং তাঁকে তৎকালীন বিরোধী দলের নেতা বর্তমানে মুখ্যমন্ত্রী কিভাবে সমর্থন করেছিলেন তা যদি একটু সে সময়ের প্রসিডিংস খুলে দেখতেন, তাহলে তিনি বুঝতে পারতেন যে, মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে সব কথা আজকে বলছেন তখনও সেই একই কথা বলেছিলেন। আমাদের মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী বিরোধী দলে থাকার সময়ে যে কথা বলেছিলেন আজকেও সেই একই কথা বলছেন। অর্থাৎ তাঁর বক্তব্যের জায়গা থেকে তিনি এক পাও পিছিয়ে যান নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তখনকার সেই সমস্ত প্রসিডিংস পড়ার মতো আমার হাতে সময় নেই। তবুও আমি তার থেকে অল্প কিছু এখানে উল্লেখ করছি। সে সময়ে স্বর্গীয় ডাঃ বিধানচন্দ্র রায় এই হাউসে দাঁড়িয়ে কেন্দ্র বিরোধী জেহাদ ঘোষণা করেছিলেন, কেন্দ্রীয় সরকার পশ্চিম বাংলার উপর যে অন্যায় অবিচার করছিল তার বিরুদ্ধে তিনি সোচ্চার হয়েছিলেন এবং আমাদের বর্তমান মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী সে সময়ে এই হাউসে দাঁড়িয়ে রাজ্যের স্বার্থে, দেশের স্বার্থে ডাঃ রায়ের সঙ্গে এক-মত হয়ে তাঁকে সমর্থন করেছিলেন। সে সময়ে তিনি কখনই শুধু বিরোধীতার জন্য বিরোধীতা করেন নি, যা বর্তমানে আমাদের বিরোধী দলের বন্ধুরা করছেন। বিরোধী দলের নেতা হয়েও তিনি তখন পশ্চিমবাংলার স্বার্থের প্রয়োজনে কংগ্রেসের যাঁরা ট্রেজারি বেঞ্চে ছিলেন তাঁরা যদি কোনো সৎ কথা বলতেন, তাহলে তা সমর্থন করতেন। আমার কাছে সেই সমস্ত প্রসিডিংস আছে, আমি তার থেকে কিছু কিছু এখানে উল্লেখ করতে চাই। আমাদের আজকের বাজেটে যে সব কথা কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বলা হয়েছে সে সব কথা মোটেই আজকের কথা নয়, ডাঃ বিধান চন্দ্র রায় যখন এখানে মুখ্যমন্ত্রী ছিলেন তখনও সে সব কথা এখানে উঠেছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলাকে কেন্দ্র যেখানে তার ন্যায্য শেয়ার দিচ্ছে না সেখানে ডাঃ বিধানচন্দ্র রায় কি বলেছিলেন—১৯৬১ সালে এই হাউসে বাজেট বক্তৃতা দেবার সময়ে তিনি কি বলেছিলেন তা আমি এখানে একটু উল্লেখ করছি। তিনি বলেছিলেন,—

This increase would compare very unfavourably with the increases permitted by the planning Commission for other States. আর পশ্চিমবাংলাকে দেওয়া হয়েছিল কত, ৫৮.৪% থার্ড প্ল্যান আউটলে'তে। তাই ডাঃ রায় বলেছিলেন, If an outlay of 250 crores is adopted for the Third Plan, the percentage increase of the Third Plan Outlay over the Second's in West Bengal will 58.4 per cent only. হোয়ারয়্যাস অন্ধ্র পেয়েছিল ৭৩ %। অন্যান্য রাজ্যের ক্ষেত্রেও কি হয়েছিল দেখুন, Assam 86 per cent, Bihar 77 per cent Kerala 95 per cent, Madras 91 per cent, Maharashtra 90 per cent, Rajasthan 124 per cent and U.P. 96 per cent.

অথচ পশ্চিমবাংলাকে দেওয়া হয়েছিল ১৯৬১ সালে ৫৮.৪। ডাঃ বিধানচন্দ্র রায় এরজন্য প্রতিবাদ করেছিলেন এবং বলেছিলেন With regard to the Central Assistance we showed that some other states had been treated more favourably in that Central assistance provided in rupees for each rupee raised by the state

[5-20 — 5-30 P. M.]

itself was higher than in our case. While West Bengal received by way of central Assistance, 1.78 rupees for each rupee it raised, Andhra received 1.9 rupees, U.P. 2.4 rupees, Bihar 1.8 rupees, Madhya Pradesh 2.2 rupees, Rajasthan 1.9 rupees and Madras 1.9 rupees. This the statement made by Dr. Bidhan Chandra Roy.

আমাদের বর্তমান মুখ্যমন্ত্রী সেই সময়ে বিরোধীদলের নেতা ছিলেন। তিনি ডাঃ বিধান চন্দ্র রায়ের ঐ বক্তব্য পড়ে প্রায়। ৭/৮ পাতার মতন বিভিন্ন রকম আলোচনার অবতারণা করেছিলেন। তিনি বলেছিলেন কি করে কেন্দ্র থেকে বেশি টাকা পেতে পারি এবং কি করে আরও বেশি টাকা তুলতে পারি। এই বিষয়ে উনি কিছুটা বলবার চেষ্টা করেছেন। ফিনান্স কমিশনের সঙ্গে আলোচনা করতে ফিনান্স কমিশন বলেছেন আমার মনে হচ্ছে কতকগুলি ভালো কথা যেটা সমর্থনযোগ্য। এখানে আছে যেমন ধরুন, সাধারণভাবে বলতে গেলে বাংলাদেশের প্রতি অবিচার করা হচ্ছে। সুতরাং সুব্রতবাবু যদি হাউসে থাকতেন তাহলে আমি তাঁকে বলতাম আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, ১৯৬১ সালে যে রকম ছিলেন এখনও তাই আছেন, কোনো পরিবর্তন হয়নি। বিরোধী দলের নেতা হয়ে তিনি ডাঃ বিধানচন্দ্র রায়কে সেদিন সমর্থন করেছিলেন পশ্চিমবাংলার স্বার্থের জন্য। বাংলাদেশের প্রতি অবিচারের বিরুদ্ধে তিনি সেদিন ডাঃ বিধানচন্দ্র রায়কে সমর্থন করেছিলেন। তখন সুব্রতবাবু রাজনীতিতে জন্ম গ্রহণ করেননি। কংগ্রেসদল আজ মেরুদন্ডহীন, ওদের কোনো মেরুদন্ড নেই। যদি থাকত তাহলে সত্যিকারের পশ্চিমবাংলার স্বার্থ রক্ষা করত এবং তাহলে আমরা তাদের সমর্থন করতাম। মাননীয় অর্থমন্ত্রী উনি পশ্চিমবাংলার জন্য কোথা থেকে টাকা দেবেন, কোথা থেকে পাবেন? আজকে রিসোর্স মবিলাইজেশনের ব্যাপারে স্টেট লিস্ট সংবিধানে পুনর্গঠন হওয়া দরকার। কেন্দ্র-রাজ্য পুনর্গঠনের জন্য পশ্চিমবাংলা বারবার দাবি করছে এবং আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বারবার বলেছেন সারা পশ্চিমবাংলার জন্য নয়, সারা ভারতবর্ষের রাজ্যের এই প্রসিডিংস হবে। ডাঃ বিধানচন্দ্র রায় অগ্রসর, অনগ্রসর নিয়ে বলেছিলেন কিন্তু আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন তা নয়, অগ্রসর অনগ্রসরের প্রশ্ন নয়, পুরো ভারতবর্ষের অর্থনীতির ব্যাপার। ওনার সঙ্গে উনি একমত হয়েছেন। সুতরাং স্টেট লিস্ট যা রয়েছে উনি ট্যাকসেশন করবেন সেই ক্ষমতা কোথায় কেন্দ্র রাজ্যকে দিয়েছেন? আজকে বাজেটের দিকে তাকিয়ে দেখুন প্রত্যেকটি এক্সজস্ট করা হয়েছে, ট্যাক্স বসাবার জায়গা পশ্চিমবাংলার গায়ে আর নেই। সেই ছেঁড়া ধুতির মতন। সেলাই করে পড়তে পড়তে এমন জায়গায় এসে দাঁড়িয়েছে যে আর সেলাই করা যাচ্ছে না। সুতরাং মাননীয় মুখ্যমন্ত্রী করবেন কি? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে বিশ্লেষণ করে দেখাতে চাই কেন উনি আজকে এটা করেছেন। এর আগে আমাদের রাজ্যে যে স্টেট লিস্ট আছে তার মধ্যে ৫২/৫৩/৫৪/৫৫/৫৬/৫৭ থেকে আরম্ভ করে ৬৩ পর্যন্ত ট্যাকসেস অফ প্রফেসন্স, ট্রেড ট্যাকসেস প্রভৃতি সমস্ত জায়গায় পশ্চিমবাংলার বুকে কয়েক বছর ধরে ট্যাকস ধার্য হয়েছে। টোটাল অর্থ যা হবে পশ্চিমবাংলায় যেটা কালেকশন করা হয় সেই অ্যাডিশনাল রির্সোসেস মবিলাইজেশন করতে গিয়ে সেল্‌স ট্যাক্স ৫৬ অফ দি টোটাল রেভেনিউ কালেকশন হয়েছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের লোন শোধ করতে হয়ে। আমরা কেন্দ্রীয় সরকারের থেকে যে টাকা পাই সেই টাকা আবার কেন্দ্রেকেই দিতে হয়। আমরা দেখছি আমাদের আয় হচ্ছে টোটাল ইনকাম অফ দি স্টেট সেলস ট্যাক্স ২৩ পারশেন্ট, ল্যান্ড রেভিনিউ ৪ পারশেন্ট, স্টেট একসাইজ ডিউটি ২ পারশেন্ট।, ট্যাকসেস অন গুডস অ্যান্ড পাসেঞ্জারস ৩ পারশেন্ট, আদার ট্যাকসেস—রেভিনিউ ৭ পারশেন্ট, নন ট্যাক্স রেভিনিউ ৫ পারশেন্ট, আদার রিসিপটস ৪ পারশেন্ট, লোনস ফ্রম সেন্ট্রাল গভর্নমেন্ট ১৮ পারশেন্ট, শেয়ার অফ ইউনিয়ন একসাইজড ডিউটির ১৫ পারশেন্ট, গ্র্যানটস ইন এইড ফ্রম সেন্ট্রাল গভর্নমেন্ট ১৪ পারশেন্ট, শেয়ার অফ ইনকাম ট্যাক্স ৫ পারশেন্ট। লোন যখন শোধ করতে হয় এবং তার ইনটারেস্ট দিতে হয় তখন খরচ করার ভেতর ২০ পারশেন্ট অফ টোটাল বাজেট লোন রিপেমেন্ট অ্যান্ড ইনটারেস্ট রিপেমেন্ট করতে চলে যায়, এইভাবে যদি আমাদের পুরো টাকাটাই লোন শোধ করতে চলে যায় তাহলে ডেভেলপমেন্ট স্কীমে কি খরচা করা হবে? সুতরাং যেভাবে অত্যন্ত কৃতিত্বের সঙ্গে যে বাজেট আজকে এনেছেন, তার দু-একটি জায়গায় অন্য ভাবে বিক্রির মাধ্যমে বিক্রি বাড়িয়ে যে পরিমাণে অতিরিক্ত আয় করেছেন আজকে পরিকল্পিত অর্থনীতি যা করেছেন তা দেখে বলতে হয় যে আজকে বাজেট অত্যন্ত সুন্দর হয়েছে এবং এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তারকবন্ধু রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয়, যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সম্পূর্ণ সমর্থন করে কয়েকটি কথা বলছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সংসদীয় গণতন্ত্রের কিছু আইন মানা দরকার। যাঁদের শোনার প্রয়োজন ছিল, আমি বলব বলে ভাবছিলাম তাঁরা এখানে উপস্থিত নেই। তাঁদের অনুপস্থিতিতে তাঁদের সম্পর্কে বলাটা ঠিক হবে না। আমি সামান্য কয়েকটি কথা বলতে চাই। মাননীয় এস. ইউ. সি দলের সদস্য বলেছেন যে বাজেট—তিনি বোধ হয় ওঁদের সুরে সুর মিলিয়ে কথাটা বলার চেষ্টা করেছেন—এই বাজেট জনবিরোধী বাজেট। এই বাজেট সম্পর্কে তিনিও বলেছেন পাবলিক অ্যাকাউন্টসের টাকা এতে এনে উদ্বৃত্ত বাজেট দেখানো হয়েছে। তিনি বলেছেন কৃষি ভিত্তিক পশ্চিমবাংলা এবং যে ৮০ ভাগ লোক কৃষিকাজের সঙ্গে জড়িত তাদের দিকে এই বাজেট হয় নি। মাননীয় সদস্যের উদ্দেশ্যে আমি দু-একটি কথা বলব। কৃষিটাকে যদি ধরি তাহলে দেখা যাচ্ছে এই কৃষির ক্ষেত্রে—উনিও নিশ্চয় জানেন—কৃষকের স্বার্থ রক্ষা করার জন্য বামফ্রন্ট সরকারের যে যুগান্তকারী ভূমিকা সেটা হচ্ছে বর্গা অপারেশন, সেটা উনি নিশ্চয় জানেন। তারপর কৃষকের স্বার্থ রক্ষা করার জন্য আমরা শস্য বিমা চালু করেছি। সে কথাটা যদি উনি একবার বলতেন তাহলে খুশি হতাম। শস্য বিমা, আমরা ধানের উপর এবং আলুর উপর চেষ্টা করেছিলাম, কেন্দ্রীয় সরকার সেটা নাকচ করেছেন। তারপর কৃষকদের ক্ষেত্রে ৫৫ বছর বয়স হলে তাদের ৬০ টাকা করে বার্ধক্য ভাতা দেবার ব্যবস্থা করা হয়েছে এবং ৫৬৩১ জন আজকে এটা পাচ্ছে। তারপর কৃষি জমি উদ্ধার করে গরিব কৃষকদের মধ্যে বিলি বণ্টন করা হয়েছে। অতীতে আমরা দেখেছি কৃষকদের মধ্যে যারা বর্গা চাষী ছিল তাদের কোনো ঠিক-ঠিকানা ছিল না। এক জায়গায় বসবাস করতে পারত না, ফসল কাটার সময় যাযাবরের মতো ঘুরে বেড়াত। আজকে বামফ্রন্ট সরকার বর্গা অপারেশনের দ্বারা তাদের দাবিটাকে প্রতিষ্ঠিত করেছে। সাথে সাথে এই গরিব মানুষকে মর্যাদা দেবার জন্য চেষ্টা

করেছেন। পাট্টা হোল্ডার এবং বর্গা সার্টিফিকেট যাঁরা পেয়েছেন, আর অ্যাসাইনড্‌, তাঁদের সমভাবে সুযোগ-সুবিধা দেবার ব্যবস্থা এখানে করা হয়েছে— একথা নিশ্চয়ই ওঁরা জানেন।

[5-30 — 5-40 P. M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে দেখতে পাচ্ছি, যে নতুন ভূমি সংস্কার আইনটি অতি সম্প্রতি রাষ্ট্রপতি স্বাক্ষর করেছেন তার দ্বারা আমরা আরো বেশি উদ্বৃত্ত জমি গরিব মানুষদের মধ্যে বণ্টন করতে পারব। মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর বাজেট ভাষণে উল্লেখ করেছেন যে, ইতিমধ্যে ৮.১০ লক্ষ একর জমি বণ্টন করা হয়েছে এবং এই উদ্বৃত্ত জমি বণ্টনের ব্যাপারে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের ২২টি জমি বণ্টন করা হয়েছে এবং এই উদ্বৃত্ত জমি বণ্টনের ব্যাপারে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের ২২টি রাজ্যের মধ্যে প্রথম স্থানে রয়েছে। আজকে এটা যদি ওঁরা বলতেন, খুশি হতাম।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই বাজেটে তিস্তা প্রকল্পের কথা উল্লেখ করা হয়েছে, তবু আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে এ-ব্যাপারে একটু ভেবে দেখতে বলব। এ পর্যন্ত উত্তরবঙ্গে কোনো প্রকল্প, কোনো শিল্প গড়ে ওঠেনি। কিন্তু বিভিন্ন শিল্প গড়ে তোলার মতো কাঁচামাল সেখানে যথেষ্ট পরিমাণে রয়েছে এবং সেকথা এই সভাতেও বহুবার বলবার চেষ্টা করেছি। উত্তরবঙ্গের এই তিস্তা প্রকল্পে মোট ব্যয় হবে ৪২৫ কোটি টাকা। কিন্তু আজ পর্যন্ত এই কাজে ৪৫ কোটি টাকা ব্যয়িত হয়েছে। এই কয়েক বছরে যেখানে মাত্র ৪৫ কোটি টাকা ব্যয়িত হয়েছে এবং যেখানে মোট ব্যয় হবে ৪২৫ কোটি টাকা—সেখানে প্রকল্পটি বাস্তবে রূপায়িত হতে রেশিও অনুযায়ী অনেক দিন লেগে যাবে। আমি বিষয়টা একটু ভেবে দেখতে বলব। প্রকল্পটির উপর জোর দিয়ে শেষ করতে পারলে উত্তরবঙ্গের প্রভূত উপকার হবে এবং ওখানকার ৯ লক্ষ ২২ হাজার একর জমি সেচের আওতায় আসতে পারবে। এইসঙ্গে আমি আরো বলি যে, তিস্তা প্রকল্পের সেকেন্ড ফেসে একটি ড্যামের পরিকল্পনা আছে। বিশেষজ্ঞদের কাছে শুনেছি, সেখানে যদি ড্যাম তৈরি হতে পারে তাহলে ২০০ মোগওয়াট জল-বিদ্যুৎ উৎপন্ন হবে। সত্যি যদি উত্তরবঙ্গে ২০০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপন্ন হয় তাহলে সেখানে নানা শিল্প গড়ে উঠতে পারবে এবং সেখানে সম্পদ তৈরি হবে। আজকে দিনে উত্তরবঙ্গের দিকে তাকালে তার সঙ্গে গঙ্গার এপারের কত তফাত দেখতে পাই। এ-পারে কত তফাত। কিন্তু ও-পারে আজও কোনো শিল্প গড়ে ওঠেনি। আমি এখানে জলপাইগুড়ি জেলার জয়ন্তী পাহাড়ের ডলোমাইট সম্বন্ধে একটু ভাবতে বলছি। ঐ তিস্তা প্রকল্পের প্রতিবারে ১৮ থেকে ২০ কোটি টাকার জন্য সেন্টারকে চিঠি দেওয়া হচ্ছে, কিন্তু দেখছি, প্রতিবারেই তাঁরা সেটা নাকচ করছেন। এই প্রকল্পে একবার মাত্র ৫ কোটি টাকা ওঁরা দিয়েছিলেন, কিন্তু তারপর আর কিছুই দেন নি। এই প্রসঙ্গে একটি কথা বলতে চাই যে, তিস্তা একটি আন্তর্জাতিক নদী। আমরা এখানে যেমন একটি প্রকল্প-র উপর শুরু করেছি, আমাদের নীচে—বাংলাদেশেও ঠিক এই রকম আর একটি প্রকল্প এই তিস্তা নদীর উপর শুরু হয়েছে। দেখা যায় যদি বাংলাদেশের এই প্রকল্পের দিকে ঝোঁক থাকে, তারা যদি চেষ্টা করে, তারা যদি সুযোগ নিতে চায় তাহলে অটোমেটিক্যালি তারা যেটা চিন্তা করছে সেই চিন্তার হয়ত কিছুটা ভাটা পড়ে যাবে। এই দিকটা একটু ভেবে দেখা দরকার। শিক্ষা নিয়ে ওনারা এখানে বলেছেন—শিক্ষা নাকি এখানে নক্‌কার জনক অবস্থায় পৌচেছে। মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর

বাজেট ভাষণে বলেছেন শিক্ষা খাতে কেন্দ্র যেখানে ১ পারশেন্ট খরচ করছেন সেখানে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ২০ পারশেন্ট খরচ করছে। ১৯৬৭ সালে শিক্ষাকে রাজ্য শিক্ষাকে তালিকা থেকে যুগ্ম তালিকায় নেওয়ার কথা হ'ল, সেটা কথাই থেকে গেল। আজকে শিক্ষা খাতে দেখা যায় টাকার অঙ্কে রাজ্য বাজেট এবং কেন্দ্রীয় বাজেট প্রায় সমান সমান। শিক্ষা একটা জাতীয় পক্ষে, গোটা দেশের পক্ষে, গোটা সমাজের পক্ষে একটা গুরুত্বপূর্ণ জিনিস, একটা দেশের, একটা জাতির উন্নতি এবং সমৃদ্ধি আনতে পারে। স্যার, ওনারা এখানে নেই, থাকলে ভালো হ'ত। ওনারা তো গান্ধীজীর প্রধান শিষ্য, গান্ধীজী বলে গিয়েছিলেন যা পরিকল্পনা হবে তার ১০ পারশেন্ট শিক্ষা খাতে খরচ হবে। এই কথা ওনাদের নিশ্চয়ই স্মরণ আছে। আজকে ওনারা উপস্থিত থাকলে ভালো ভাবে বলা যেত যে ওনারা এটা মানছেন না। তার প্রমাণ হ'ল ওনাদের ওই কেন্দ্রের বাজেট। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিক্ষার ক্ষেত্রে পশ্চিমবাংলা কতটা এগিয়ে সেটা আমি প্রমাণ দিয়ে বলতে চাই। গ্রন্থাগার সম্পর্কে আমি এখানে কিছু পরিসংখ্যান উপস্থিত করছি। ভারতবর্ষে ২২ টি রাজ্য আছে এবং গোটা ভারতবর্ষে মোট ১৩,৩৫০ টি গ্রন্থাগার আছে, তার মধ্যে পশ্চিমবাংলায় যেটা বামফ্রন্ট সরকার করেছে গ্রন্থাগার প্রতিষ্ঠিত হয়েছে ৩,৪,২১টি। এটা একটা শিক্ষা প্রসারের নমুনা। এখানে গ্রন্থাগারের জন্য যে খরচ করা হয় তার পারশেন্টেজ হল ২১.৪। তারপর এখানে নারী কল্যাণ, প্রতিবন্ধি কল্যাণের জন্য শিক্ষা ব্যবস্থা চালু আছে। তফসিলি জাতি এবং উপজাতিদের কল্যাণের জন্য কি করা হয়েছে সেই ব্যাপারে একটা পরিসংখ্যান দিয়ে আমি বক্তব্য শেষ করব। ১৯৫৬-৫৭ সালে তফসিলি জাতি এবং উপজাতিদের জন্য খরচ করা হয়েছে ৫০ লক্ষ ২৩ হাজার টাকা, ১৯৭৬-৭৭ সালে খরচা করা হয়েছে ৫ কোটি ৮৮ লক্ষ টাকা এবং ১৯৮৪-৮৫ সালে সেটাকে বাড়িয়ে নিয়ে গিয়ে ৪৩ কোটি ৯২ লক্ষ ১৯ হাজার টাকা করা হয়েছে। এই টাকা তফসিলি জাতিদের জন্য ৭০.৮০ পারশেন্ট এবং উপজাতিদের জন্য ১৩.২১ পারশেন্ট খরচ করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই কথা বলে আমি আর একবার মাননীয় মুখ্যমন্ত্রীর পেশ করা বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-40 — 5-50 P. M.]

**শ্রী সাত্ত্বিককুমার রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করে দু-একটা কথা বলতে চাই এবং কিছু প্রস্তাব রাখতে চাই। স্যার, ২-৩ দিন ধরে আমি বিরোধী পক্ষের সদস্যদের বক্তব্য শুনলাম, যদিও তাঁরা আজকে এখানে নেই। আমাদের বিরোধী দলের নেতা সাত্তার সাহেব যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্যের মধ্যে তিনি যে কি বলতে চেয়েছেন সেটা আমি বুঝতে পারলাম না। তবে উনি নির্বাচন নিয়ে যে সব কথা বলে গেলেন তাতে বোঝা গেল উনি নির্বাচনের জন্য ভীত হয়ে পড়েছেন। কারণ এই যে বাজেট এখানে রাখা হয়েছে তাতে উদ্বৃত্ত দেখানো হয়েছে। তারপর রাস্তাঘাটে তো আপনি দেখছেন ওঁরা কিভাবে মারপিঠ করছেন। সুতরাং ওঁরা আগামী দিনের অবস্থার কথা চিন্তা করে ব্যতিব্যস্ত হয়ে পড়েছেন। সেজন্য ইলেকশনের কথা বলেছেন। আমাদের সরকার যে কাঠামোর মধ্যে সরকার চালাচ্ছেন তাতে এর বেশি ভালো আর কিছু আশা করা যায় না। যাইহোক, মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী এখানে যে বাজেট রেখেছেন,

তার মধ্যে দেখলাম কয়েকটি জিনিসের উপর দাম বাড়ানো হয়েছে, আবার কয়েকটি জিনিসের দামের উপর ছাড়ও দেওয়া হয়েছে। আমি এ সম্বন্ধে কয়েকটি কথা তাঁর বিবেচনার জন্য এখানে রাখতে চাই, আশা করব তিনি তা বিবেচনা করে দেখবেন। কয়লার উপর কিছু সেস্ বাড়ানো হয়েছে। গ্রামাঞ্চলে এই কয়লা নিয়ে এক ভয়াবহ অবস্থা সৃষ্টি হয়েছে। এমনিতে ওজন করে কে. জি. তে কয়লা গ্রামের মানুষকে কিনতে হয়, তা তাঁরা কিনতে পারছেন না। গ্রামাঞ্চলে যে সমস্ত গাছপালা ছিল তা আস্তে আস্তে যেতে বসেছে। সেজন্য আমি একটি বিবেচনা করার জন্য বিশেষ ভাবে অনুরোধ জানাই। সেই সঙ্গে সঙ্গে উক্ত টাকা অন্য জায়গা থেকে আনা যায় কিনা সে সম্বন্ধে একটু চিন্তা ভাবনা করে দেখুন। এ সম্বন্ধে আমি দু'একটি কথা বলতে চাই তা হচ্ছে, কোলিয়ারী এলাকায় খনি কয়লা তোলার পর সেগুলো বালি দিয়ে পূরণ করতে হয়, সুতরাং বালির উপর যদি সেস্ ধার্য করা যায় তাহলে ঘাটতির টাকা পূরণ হতে পারে। এছাড়া পাথরকুচি এবং ইটের উপর সেস্ বৃদ্ধি করলে অনেক টাকা পাওয়া যেতে পারে—একথাগুলো আশাকরি চিন্তা করে দেখবেন। দ্বিতীয় কথা হচ্ছে, যেখান থেকে কয়লা তোলা হয়, সেখানে ওয়ার রোপ দিয়ে অথবা ট্রাকের সাহায্যে বালি দিয়ে খনিগর্ভ ভর্তি করা যেতে পারে। সুতরাং বালির হিসাব পেতে কোনো অসুবিধা হবে না। শহরের যাঁরা এখানে কথা বলছেন, তাঁদের সম্বন্ধে আমরা যাঁরা গ্রাম থেকে এসেছি, তাঁরা বলি শহরের লোক খুব আরামে আছেন। আমার কথা হচ্ছে শহরের বড় বড় বাড়িগুলো সম্বন্ধে আপনি চিন্তা করুন। তা না হলে এই সমস্যার সমাধান হবে না। এবারে আমি ক্ষুদ্র শিল্প সম্বন্ধে কিছু বলতে চাই। বাজেটের মধ্যে আপনি বলেছেন যে রেশমের চাষ অনেক বেড়েছে। তসর চাষের কথা কিন্তু আপনি কোথাও বলেন নি। তসরের জন্য আমাদের উড়িষ্যা বা বিহারে যেতে হয়। সেখান থেকে অনেক চড়া দামে তসর কিনতে হয়, যারফলে ক্ষুদ্রশিল্প প্রচন্ড মার খাচ্ছে। সেজন্য তসর'এর চাষ যাতে এখানে করা যায় তা ভেবে দেখতে হবে। যে সমস্ত তাঁতী বন্ধুরা তসর দিয়ে তাঁত বোনেন, তাঁদের উড়িষ্যা বা বিহার থেকে অনেক টাকা ব্যয় করে তসর কিনে আনতে হয়। জঙ্গলে তসর চাষ সাধারণত হয়ে থাকে। সুতরাং এই তসর চাষের ব্যবস্থা করতে পারলে আদিবাসীদের অনেকেরই কর্মসংস্থানের ব্যবস্থা করা যাবে। এবারে বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র সম্বন্ধে কিছু বলতে চাই। এই তাপবিদ্যুৎ কেন্দ্রটি যাতে তাড়াতাড়ি সম্পন্ন হয়, সে ব্যাপারে আমি মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, তাঁর বাজেটে তিস্তা প্রকল্পের গুরুত্বের কথা বলেছেন, এটি খুবই আনন্দের কথা। বীরভূম জেলায় সিদ্ধেশ্বরী প্রকল্পের কথা বারবার উল্লেখ পর্বে উল্লেখ করা সত্ত্বেও কোনো কিছু হয়নি, সেজন্য এটি বিবেচনার জন্য আমি আপনার কাছে রাখছি। টি.ভি.র উপর ট্যাক্স আপনি ছাড় দিয়েছেন। আমার মতে টি.ভি. যাঁরা ৭/৮ হাজার টাকা ব্যয় করে কিনতে পারেন তাঁরা ট্যাক্স নিশ্চয়ই দিতে পারেন। সেজন্য রঙীন টি.ভি. সমেত সমস্ত টি.ভি.র উপর বরং আরও বেশি ট্যাক্স ধার্য করা হোক এটা হচ্ছে আমার প্রস্তাব। সুতরাং আমি যে কথাটি বললাম সেটা একটু বিবেচনা করে দেখবেন। যারা ট্রাক নিয়ে যাওয়া আসা করে কোনো ট্যাক্স দেয় না তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নিন। তারা হাজার হাজার টাকা কর ফাঁকি দিচ্ছে। আপনারা তাদের চিহ্নিত করুন এবং ধরবার ব্যবস্থা করুন। সঙ্গে সঙ্গে রোড ট্যাক্স নেওয়া চালু করুন। এইভাবে ট্যাক্স নিয়ে প্রশাসনিক দিক থেকে যদিও শক্তভাবে দমন করা যায় তাহলে বহু অর্থ আমাদের তহবিলে আসবে।

এগুলি একটু বিবেচনা করে দেখবেন। এই বলে এই বাজেটকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ঠিক জানিনা বিরোধীদলের বন্ধুরা কি কারণে কোথায় চলে গেলেন তবে বক্তৃতা দিলে শান্ত হয়ে উত্তরটা শুনতে হয়। কিন্তু সেসব ওদের অভ্যাস নেই। আমার যে বক্তব্য আমি বলছি ওরা থাকলে ভালো হত কারণ বাজেট কি করে তৈরি হয়, আমাদের পরিকল্পনা কি কিছুই ওরা জানেনা দেখলাম কিন্তু কি করে যে নির্বাচিত হয়ে এসেছেন বুঝলাম না। যাক্‌গে থাকলে ভালো হত, ওদের জিনিসটা বুঝিয়ে দিতে পারতাম। আমি প্রথমে কতগুলি সাধারণ বক্তব্য রাখছি বাজেটের উপর এবং পরিকল্পনার উপর, তারপরে নির্দিষ্ট যেসব কথা উঠেছে আমাদের পক্ষ থেকে এবং ওদের পক্ষ থেকে তার উত্তর দেব। আমি এখানে কয়েকটি কথা বলব—এটা মনে রাখা দরকার যে বাজেট আমরা তৈরি করি না আর আমাদের যে পরিকল্পনা তৈরি হয় তাতে আমাদের রাজ্যগুলির বিশেষ কোনো হাত নেই, প্রায় হাত নেই বললেই চলে। সমস্ত কিছু তৈরি করেন কেন্দ্র. কেন্দ্রের প্ল্যানিং কমিশন যে একটা বিভাগ তারা তৈরি করে। এটা কোনো ইনিডিপেনডেন্ট বডি নয়, আমরা যদিও সেটা চেয়েছিলাম এসব হলে ভালো হত কিন্তু তা হয় নি, সমস্ত কিছু বাজেট এবং পরিকল্পনা তাদের উপরই নির্ভর করে, এই যে পঞ্চবার্ষিকী পরিকল্পনা এটি একটা গুরুত্বপূর্ণ বিষয়। ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনা হয়ে গেছে এবং সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনাও শেষ হতে চলেছে। এই কমিশনের উপর নির্ভর করে আমাদের দেশের অর্থনীতি কোনো দিকে যাবে, মানুষের কি অবস্থা হবে, ব্যবসা-বাণিজ্য কোনো পথে যাবে, সেখানে জীবনের অগ্রগতি থাকবে কিনা, বাড়বে না কমবে, জিনিসপত্রের দাম কমবে না বাড়বে, মুদ্রাস্ফীতি হবে কি হবে না, তারপরে উপরতলার মানুষের অগ্রগতি হবে কি হবে না, মানুষে মানুষে যে বিভেদ সেটা বাড়বে না কমবে, আমাদের সংবিধানে যা আছে যে সম্পদ অল্প লোকের হাতে বেশি জমা হবে না অর্থাৎ কনসেনট্রেশন অফ ওয়েল্‌থ সেটা হচ্ছে কি হবে না—এসব পরিকল্পনার উপর নির্ভর করে। এই ব্যাপারে রাজ্য সরকার কোনো কিছু করতে পারে না। বড়লোকের প্রভেদ বাড়বে কি না সবকিছু তাদের উপর নির্ভর করে। এরফলে বিদেশের উপর প্রভাব কতটা পড়বে তাও ওই কমিশনের উপর নির্ভর করে এবং আমাদের এখানে মাল্টিন্যাশনাল হয়ে উন্নতি হওয়া পর্যন্ত পরিকল্পনার উপর নির্ভর করে। এখানে একজন মাননীয় সদস্য বললেন যে এই ত্রুটিপূর্ণ পরিকল্পনার জন্য আঞ্চলিক বৈষম্য বাড়ছে। এই ত্রুটি বরাবরই এবং এই ব্যাপারে আমরা যোজনা উন্নয়ন পরিকল্পনার কাছে ৪-৫ বার গেছি। আমরা সেখানে গিয়ে বলেছি এই বৈষ্যম অনেক সময়কার, এই বৈষম্য বাড়ার জন্য আজকে এই ইস্টার্ন রিজিয়ন, ওয়েস্টার্ন রিজিয়ন, নদার্ন রিজিয়ন ইত্যাদি এইসব পার্থক্য বেড়ে যাচ্ছে। সুতরাং এটা যাতে না বাড়ে, আমরা একসঙ্গে চলতে পারি আপনারা তা দেখুন তা না হলে অর্থনৈতিক দৃষ্টিভঙ্গি থেকে রাজনৈতিক দৃষ্টিভঙ্গি থেকে এর একটা প্রতিফলন দেখা দেবে তা আমরা বুঝেছিলাম। যারফলে আজকে বিচ্ছিন্নতাবাদ প্রভৃতি দেখা দিচ্ছে। কংগ্রেস পুঁজিপতির সরকার, একচেটিয়া পুঁজিপতির সরকার, জমিদারদের সরকার তাদের স্বার্থ দেখে ওইসব করছেন, তাদের তো গরিবদের কথা মনে হয়নি। নতুন সরকার হবার পর তাঁদের দুটো বাজেট আমরা দেখলাম। বাজেট বক্তৃতায় বিরোধীরা বললেন কেন্দ্রের বিরুদ্ধে এত কথা

[5-50 — 6-00 P.M.]

বললেন কেন কেন্দ্র বাজেট করেন, পরিকল্পনা করেন বলেই তাঁদের বিরুদ্ধে আমাদের বলতে হবে। যেটাকে আমরা অ্যাডমিনিস্টার্ড প্রাইসেস তার দ্বারা তাঁরা পার্লামেন্ট হবার আগেই দাম বাড়ালেন। এক্সসাইজ ডিউটি বাড়ালেন যাতে আমরা ভাগীদার না হতে পারি। অ্যাডমিনিস্টার্ড প্রাইসেস থেকে আমরা এক পয়সাও পাইনা, ওরা নিজেরাই নিয়ে যান। বিশেষজ্ঞরা বলছেন ন্যুনতম হিসেব ধরলে দেখা যাবে প্রায় ১৭০০ কোটি টাকা ওরা এর থেকে তুলে নেবেন পেট্রোল, কেরোসিন ইত্যাদির মারফত। কোনো রাজ্য এ থেকে এক পয়সাও পাবেনা। কাজেই আমাদের কেন্দ্রের বিরুদ্ধে সমালোচনা করতে হয়। সেজন্য ওদের সঙ্গে আমরা এক মত নই। আমরা এজন্য সমালোচনা করছি না যে কেন্দ্রের সরকার কংগ্রেস দলের সরকার এবং আমরা একটা বামপন্থী সরকার। এইসব নীতিগুলির বিরুদ্ধে, পরিকল্পনাগুলির বিরুদ্ধে, যেগুলি জনগণের, জনস্বার্থের বিরুদ্ধে সেগুলির সমালোচনা করতে হয়। যেখানে পরনির্ভরশীলতা বাড়াবার ব্যবস্থা করা হচ্ছে সেখানে আমাদের সমালোচনা করতে হয়। যেমন এবার আর একটা হিসেব পাচ্ছি যে ৪৬৭ কোটি টাকার ট্যাক্স বসিয়েছেন এক্সসাইজ ডিউটিতে যা থেকে আমরা রাজ্যগুলি পাব ৩৩.৬। ইনকাম ট্যাক্স যেখানে থেকে আমরা ৮৫ ভাগ পাই সেখানে ছাড় দিলেন। এতে ওদের একটা যুক্তি হচ্ছে আমরা বেশি ছাড় দিয়ে দেখি যদি বেশি আদায় করতে পারি। আমরা ২/৩ বার দেখি কি হয়। কিন্তু ওরা এ বিষয়ে আমাদের সঙ্গে কোনো পরামর্শ করলেন না। অর্থাৎ ইচ্ছামত করছেন। পরিকল্পনা যেভাবে তৈরি হয় তাতে আমাদের বলেছেন রাজ্যগুলির আয় ব্যয় ঠিক করে নেবেন। রিসোর্স অ্যান্ড এক্সপেন্ডিচার—এ ঘাটতি দেখাবেন না, ব্যাঙ্ক থেকে ধরা করা চলবে না, কোনো বাদ রাখা চলবে না এবং আপনারা সেইভাবে খরচ করবেন এবং কোনো গ্যাপ রাখা চলবেনা। কেন্দ্রীয় সরকারের বিষয়ে কোনো ডিসিপ্লিনের ব্যাপার নেই। এই বৈষম্য কেন হবে? রাজ্যগুলির টাকা পয়সা তুলবার ব্যবস্থা নেই, বিশেষ করে পশ্চিম বাংলার অসুবিধা আছে। ওরা কি করলেন? ১৮০ লক্ষ কোটি টাকা তাঁরা প্রাইভেট সেক্টরে খরচ করবেন। এই টাকা ওদের আছে। ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলের মিটিং-এ আমরা এটা দেখলাম। এর মধ্যে একটা হিসেব আছে তা হল ১৪ হাজার কোটি টাকার তাঁরা নোট ছাপাবেন। আমরা কিভাবে নোট ছাপাব? আমাদের তো মেশিন নেই। তাঁরা নিজেরাই সমস্ত ব্যবস্থা করলেন। দিল্লি ভারতবর্ষ নয়, সকলকে নিয়েই ভারতবর্ষ। সেজন্য এই কথাগুলি বলতে হয়। যাহোক এই অবস্থার মধ্যে আমাদের যে সীমাবদ্ধ ইত্যাদির কথা বলি সেটা বুঝে নিয়ে সেই পরিপ্রেক্ষিতে বাজেট তৈরি করার চেষ্টা করছি এবং সেখানে এমন একটা ব্যবস্থা করেছি যাতে জনসাধারণের উপর বোঝা না চাপে। বলা হচ্ছে রিসোর্স রেজ করুন না কেন? আর তো জায়গা নেই। ওরাই সমস্ত নিয়ে যাচ্ছেন। জনগণের উপর বোঝা যাতে না চাপে সেগুলি দেখে ব্যবস্থা করছি। তার মধ্যে আমরা এটুকু বলতে পারি যাতে আমাদের ব্যবসা বাণিজ্যের একটু অগ্রগতি হয়, ব্যবসায় ভল্যুম বাড়ে, শিল্পের ক্ষেত্রে ইনফ্রাস্ট্রাকচার করা হয়, শিল্পে পুঁজি নিয়োগ হয় সে চেষ্টা করছি। সেজন্য ইনফ্রা-স্ট্রাকচারে আমরা বেশি খরচ করেছি এইসব বাজেটে আপনারা দেখেছেন। যদিও আমাদের লিমিটেশন আছে তবুও গ্রামে আমরা একটা ব্যবস্থা করতে পারি। অ্যান্টি-পভার্টি প্রোগ্রাম গ্রাম উন্নয়নের জন্য যে সমস্ত জিনিস করা হয় সেটা আমরা কয়েক বছর ধরে করেছি। যেখানে ৫/৬ মাস কাজ

পেত সেখানে অন্য কাজ দিয়ে সেটা যাতে বাড়ানো যায় সেদিকে আমাদের প্রচেষ্টা আছে। কিন্তু শহরে সেই জিনিস আমরা করতে পারি না, শিল্পের বেলায় করতে পারি না। তবে ছোটো শিল্পের বেলায় করেছি, কিন্তু ছোট শিল্পের উপর এবারে সব থেকে আঘাত পড়েছে। ওরা যা নিয়ম-কানুন করেছেন তারজন্য ছোটো শিল্পের উপর আঘাত পড়েছে। ওরা বলেন আমাদের অবজ্ঞা করেন, আমাদের সঙ্গে কথা বলেন না। কিন্তু আমরা এখানে একসঙ্গে অনেক প্রস্তাব নিয়েছি। একটাও আধুনিক শিল্প নেই কেন পশ্চিমবঙ্গে? এর কে উত্তর দেবে? ওরা নিজেরা দিল্লিতে গিয়ে এরজন্য দরবার করতে পারেন। কিন্তু কোনো সাহস নেই সেকথা বলার। এখানে পুঁজি নিয়োগ হয়নি, আর্থিক প্রস্তাবের হিসাব দেখলে দেখা যায় ১০/১৫ বছর ধরে এখানে কি করেছেন, অন্যান্য জায়গায় কি করেছেন। আমাদের এখানে ফ্রেট ইকোয়ালাইজেশন করেছেন, ভালো করেছেন, ওরা বলছেন এটা আমাদের এখানে না করলে মাদ্রাজে, বোম্বেতে, গুজরাট শিল্প হবে না। কিন্তু আমাদের যে কাঁচা মাল সেটা আমরা পাচ্ছি না কেন একই দরে যেখানে কাঁচা মাল পেলে আমাদের এখানে শিল্প-বাণিজ্যের সুবিধা হয়? গ্রামের জন্য ৬৭৫ কোটির মধ্যে ৩৪১ কোটি টাকা খরচ করেছি ব্লকের হিসাব নিলে আমরা দেখতে পাচ্ছি। এটা আগে কখনও হয়নি। তারপর সুব্রত মুখার্জি এবং আর একজন মাননীয় সদস্য আনন্দমোহন বিশ্বাস বলেছেন যে ডেফিসিট বাজেট ভালো, উন্নয়নশীল দেশে ডেফিসিট বাজেট ভালো। তার মানে ওরা খুশি নন আমাদের একটু উদ্বৃত্ত হয়েছে হবে। আবার বিরোধী দলের লিডার বলেছেন আসলে এটা ডেফিসিট বাজেট, সেজন্য খারাপ, কিন্তু দেখিয়েছে উদ্বৃত্ত। অন্যরকম পরিসংখ্যান ভুল তথ্য দিয়ে এটা করেছে। আমি বলছি দে স্যুড মেক আপ দেয়ার মাইনডস, কোনোটা ভালো কোনোটা মন্দ সেটা নিজেদের পার্টির মধ্যে আগে ঠিক করে নেবেন, কিন্তু এখানে যখন বলবেন তখন একই সুরে বলবেন। কিন্তু এইসব ওদের কাছে শুনতে হল। সাত্তার সাহেব অভিযোগ করলেন অঙ্কের হিসাব এদিক ওদিক করেছি, যেটা ছিল ঘাটতি সেটা দেখিয়ে দিলাম উদ্বৃত্ত। কারণ, তিনি পাবলিক অ্যাকাউন্টের কথা বললেন, তিনি যেন নতুন পাবলিক অ্যাকাউন্টের কথা শুনলেন। উনি বহুদিন ধরে অ্যাসেম্বলিতে আছেন, উনি জানেন পাবলিক অ্যাকাউন্ট প্ল্যানিং কমিশন ধরে, কেন্দ্রীয় সরকার ধরে, সমস্ত রাজ্য ধরে, এখানে কংগ্রেস সরকার ধরেছে , আগেও যুক্তফ্রন্ট আমলে আমরা ধরেছি, এখনও ধরছি। সুতরাং এটা না জানার কথা নয়। আমি দেখছি ১৯৭৭ সালে আমার ঠিক আগে ডাঃ গোপাল দাস নাগ যে বাজেট এখানে পেশ করেছিলেন সেটা ওরা যদি একটু খুলে দেখেন তাহলে দেখবেন ৪ কোটি টাকা উদ্বৃত্ত বাজেট দেখিয়েছেন। ওটা ১৭ কোটি টাকা ডেফিসিট হত যদি না পাবলিক অ্যাকাউন্টের টাকাটা ধরে নিতেন। সুতরাং এটা বরাবরই হচ্ছে। তারপর দেখুন কেন্দ্রীয় সরকার কত ডেফিসিট দেখিয়েছেন, ঘাটতি হচ্ছে ৩ হাজার ৬৫০ কোটি টাকা। কেন্দ্র কত ডেফিসিট দেখিয়েছেন? ৩৬৫০ কোটি টাকা। এটা ১৫ হাজার কোটি টাকা হত যদি না পাবলিক অ্যাকাউন্টস, কন্টিনজেন্সি ফান্ড, কনসোলিডেটেড ফান্ড—যেটা সংবিধানে আছে— এটা ধরে না নিলে ১৫ হাজার কোটি টাকা হত। প্রভিডেন্ড ফান্ড এটা ইনগ্রেডিয়েট এবং এতে ৮ হাজার কোটি টাকা ধরা হয়েছে। বেশি বলার দরকার নেই—এটা বরাবরই হচ্ছে। ওঁরা না জানলে এবং ওঁদের যদি সীমাহীন অজ্ঞতা থাকে তাহলে আমাদের পক্ষে খুবই কঠিন হয়ে যায়, আলোচনা করা যায় না। আমরা কি করেছি? আমি বলেছি আমাদের ৫০ কোটি টাকা উদ্বৃত্ত আছে। কিন্তু পরের লাইনেই যা বলেছি, তাতে আমরা তো

ফাঁকি দেবার চেষ্টা করি নি। পরের লাইনেই আমরা বলেছি যে এইভাবে এটা থাকবে না এবং তার কারণও দু একটা দেখিয়েছি। আবার মুদ্রাস্ফীতি হচ্ছে— নানাভাবে জিনিসের দাম বাড়ছে। এতে অবশ্য কেন্দ্রীয় সরকারের অসুবিধা নাই, ওঁরা ডি এ দিয়ে দেবেন। কিন্তু আমরা প্রতিশ্রুতি দিয়েছিলাম যে আমরা ঐ হারে দেব—যেখান থেকে পারি দেব— কি করব। এবং সেইজন্য দিতে হবে। ইতিমধ্যেই এত দেবার পরেও পাঁচটা বাকি আছে। তার

[6-00 — 6-10 P. M.]

জন্য আমি হিসাব করছি। আমি বিবৃতি দিয়েছি যে তিনটি আমরা পূজার আগেই দিয়ে দেব—আরও কি করা যায় সেটা আমরা দেখছি। কিন্তু ইতিমধ্যে হয়ত আবার বেড়ে যাবে, ওরা নোট ছাপিয়ে দেবে। কিন্তু আমাদের দিতে হবে একথা আমরা বলেছি। তারপর একটা কথা ওঁরা বারে বারে বলেছেন যে ৩৫০০ কোটি টাকা আমাদের ষষ্ঠ পরিকল্পনায় বরাদ্দ ছিল খরচ করলাম না কেন। কিন্তু খরচ করতে গেলে ট্যাক্স বসাতে হবে। ট্যাক্স বসালে ওঁরা সমর্থন করবেন? আর আমরা বসাবই বা কেন? ওঁরা তো বলেছেন যে আমাদের এত রিসোর্স থাকলে ৩৫০০ কোটি টাকার প্ল্যান হবে। আমি দেখলাম এতে তো কোনো লাভ হবে না জনসাধারণের। আমরা ট্যাক্স বসিয়ে টাকা নেব, তার খরচ করব। হরে-দরে দেখছি এতে আমরা লাভবান হব না—বরং ক্ষতিই হবে। তার থেকে আমরা যেটুকু তুলতে পারি সেই রকম পরিকল্পনা করেছি। আজকে সকালেই প্রশ্নোত্তরে বলেছি যে ঐ ৩৫০০ কোটি টাকাও ছিল না— এটা কমে গিয়েছিল। প্রায় কাছাকাছি আমরা খরচ করেছিলাম ঐ পাঁচ বছরে। ৩০০ কোটি টাকা পেলামই না, এটা বললে ওঁরা চটে যাবেন। এটা ঐতিহাসিক ঘটনা যে অষ্টম অর্থ কমিশন ৩২৯ কোটি টাকার সুপারিশ করেছিলেন, সেইজন্য কেউই পেল না। এ তো কখনই হয় নি। সব অসত্য কথা বললেন। কেন্দ্রীয় সরকার বললেন যে দেরি করে ওঁরা দিয়েছেন। কিন্তু চবন তখন বেঁচে ছিলেন, এখন তিনি আমাদের মধ্যে নেই—তিনি চেয়ারম্যান ছিলেন এবং তিনি একজন কংগ্রেস নেতা, তিনি অর্থমন্ত্রী ছিলেন ডিফেন্স মিনিস্টার ছিলেন, মহারাষ্ট্রে মিনিস্টার ছিলেন, দিল্লিতেও। আমরা তাঁকে প্রাইভেটলি জিজ্ঞাসা করেছিলাম এবং তিনি আমাদের দেখিয়ে দিলেন বার বার দুবার এর পরেও হয়েছে—রিপোর্ট এসেছে। আমরা কখনও ভাবতে পারি নি অর্থ কমিশনের সুপারিশ কার্যকর হবে এক বছরেও। একথা বলবার পর্যন্ত মুরদ ওঁদের নেই—আত্মমর্যাদা বলে তো ওঁদের কিছু নেই। ওঁরা বলবেন না যে কেন আমাদের ফাঁকি দেওয়া হল। একথা বলছেন কেন আমরা খরচ করতে পারিনি। এখানে বাজেটের মধ্যে বলেছেন এবং যে দিনই আমি বাজেট বক্তৃতা দিচ্ছিলাম সেদিনই বললেন এবং বাড়িতে গিয়ে টেলিভিসনেও দেখলাম ওঁরা কি বলছেন, না বলছেন। কংগ্রেস বলছেন এটা নাকি ইলেকশন বাজেট অর্থাৎ ভাল বাজেট, জনগণের পক্ষের বাজেট। ইলেকশন বাজেট মানে কি? পরে আবার সব অন্য কথা। মনে হচ্ছে ওঁরা একটু দিশেহারা হয়ে গেছেন। তাহলে কি দাঁড়াল ওঁরা যা বললেন সেটা আমাদের পক্ষে ভালো দাঁড়িয়ে গেল? সরকারের পক্ষে ওঁদের কথা ভালো হয়ে গেল? সেইজন্য সাত্তার সাহেব বললেন এটা জনগণের বিরোধী বাজেট, এন্টি পিপল বাজেট। যদি এন্টি পিপল বাজেটই হল, তাহলে ইলেকশন বাজেট কি করে হয়? আমি বলি কি ওঁদের একটু মনস্থির করতে হবে। ওঁরা কি বলছেন, তার মানে এখানে পরিষ্কার হয়ে গেল। ওঁরা বলছেন ইলেকশন বাজেট। প্রি ইলেকশন

বাজেট আমার শুনতে খুব ভালো লাগল—এর চেয়ে প্রশংসা আর কি হতে পারে?

একজন বলেছেন, আমাদের দিকের'ও দু একজন বলেছেন, সেটা হচ্ছে কয়লার উপর থেকে আমরা কিছু টাকা পাব। আমরা বলেছি সেস বসিয়ে একটু বাড়িয়ে সেটা পাচ্ছি তাতে কি হল? জনগণের উপর তাতে বোঝা চেপে গেল? চার পাঁচবার কয়লার দাম বেড়েছে, আমরা তো এক পয়সাও পাই নি। আমাদের অ্যাটভেলোরাম যে রকম দাম পড়বে সেই রকম আমাদের সেস দিতে হবে। আমাদের রাজ্যকে সেই রকম দিতে হবে। এটা আমরাও বলেছি, বিহার'ও বলেছে, ওরা তো দিচ্ছেন না। আর এই যে দামগুলি বাড়ল তখন যদি আমাদের ৫/১০/২০ কোটি টাকা দিয়ে দিতেন তাহলে প্রশ্ন থাকত না। কিন্তু ওরা দিলেন না। আমরা কোথায় টাকা পাব? কাজেই কোলিয়ারি পিঠে যখন কয়লা ওঠাচ্ছেন তখনই আমরা এই ট্যাক্সটা অ্যাড্ করে নিচ্ছি আমাদের কাছে হিসাব আছে, তার থেকে পাচ্ছি। তার আগেই আমদের ২৫ আর বিহারের ৩০ ভাগ করে দিয়েছেন। সেখানে আমি একটা হিসাব দেখেছিলাম কয়লার ব্যাপারে যে, ১৯৮২ সালে নন-কুকিং কোল ১৬০ টাকায় পার টন ছিল, আর ১৯৮৬ সালের ১লা জানুয়ারি ৩৩৫ টাকা পার টন হয়েছে। আর কুকিং কোল ১৯৮২ সালে ১৯০ টাকা পার টন ছিল, ১৯৮৬ সালে সেটা ৪৯০ টাকা পার টন হয়েছে। আমরা তো এক পয়সাও পাইনি। এতে জনগণের উপর বোঝা চাপে না, ব্যবসা বাণিজ্য, শিল্পের উপর বোঝা চাপে না। এইবারে ঐ অ্যাডমিনিস্টার্ড প্রাইস করল ২৫০ কোটি টাকা, তারা নানা দিক থেকে পাচ্ছে, এর থেকে পাচ্ছে কিন্তু আমাদের সঙ্গে কোনো ভাগাভাগির প্রশ্ন উঠছে না। সেই জন্য আমি এই হিসাবটা আপনাদের কাছে রাখলাম। কারণ, এই একটা আইটেম, যেটা নিয়ে দু একজন বলেছেন, আমাদের দিক থেকে দু একজন বলবার চেষ্টা করেছেন যে, এটা না করে আপনারা হাই রাইজ বিল্ডিং, মাল্টিস্টোরিড্ বিল্ডিং-এর উপর করলেন না ইত্যাদি ইত্যাদি। তাদের উপর কর তো আছেই। কয়লার উপর করার মানেটা কি হচ্ছে? এটা তো ওরা অ্যাবজর্ভ করে নেবে। দাম বাড়ার তো কোনো কথা নয়। আর যে কয়লা বিহার থেকে আসে—অনেক জায়গায় ভালো কয়লা আছে, সেখানে আমাদের অনেক জায়গা আছে, তারা লিংক করেছে। এখন সেগুলির দাম বাড়লে আমরা কি করব? কাজেই এই সবে কত দাম বাড়ছে? হয়ত ৪০ কেজিতে ২ পয়সা বাড়ছে জনগণের উপর করের বোঝা চেপে গেল? আর এই হিসাবটা দেখলেন না, কত আছে? সেই জন্য আমি এই কথাগুলি, এই তথ্যগুলি আপনাদের সামনে রাখলাম। আর মাল্টিস্টোরিড্ বিল্ডিংস সম্বন্ধে আমি শুধু বলতে চাই, ওখানে ১ কোটি টাকা ট্যাক্স আমরা আগেই বসিয়েছিলাম চার তলার উপর ইত্যাদি। কিন্তু তার মামলা চলছিল। এখনো ২২টি মামলা আছে। দু একটি মামলায় আমরা জিততে কিছু টাকা প্রায় ৩০ লক্ষ টাকা আদায় করেছি। ১ কোটি টাকা পাবার কথা ৪ কোটি টাকা কোর্টে আটকে গেছে, মামলা হচ্ছে। আর ট্যাক্স করবার জায়গা নেই, কাজেই করতে পারলাম না। তারপর বেকারত্ব সম্বন্ধে কথা বলেছেন। আমি আবার বললাম ওদের পরিকল্পনার কথা। তারা তো কোনো আমলই দিলেন না। যখন আমি জিজ্ঞাসা করলাম আপনারা কিছু পরিসংখ্যান ইত্যাদি নানা বিষয়ে দিয়েছেন, কিন্তু বেকারদের সম্বন্ধে আপনারা নিজেরাই তো কিছু বুঝতে পারছেন না বলে মনে হচ্ছে। ওরা তারপর জবাবে বললেন এন.ডি.সি. মিটিং-এ, না, যেগুলি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে রেজিস্ট্রিকৃত বেকার ওদের আবার নতুন করে হিসাব করছি, হিসাবগুলি সব মিলছে না। সব রাজ্য থেকে আমরা হিসাব টিসাব নিয়েছি। কারণ, অনেক নাম বাতিল

হয়ে যায়, কাজ পায় ব্যবসা বাণিজ্য করে নামগুলি থেকে যায়। বেকারত্ব ঘোচানোর পরিকল্পনার প্রথম কথাই হচ্ছে যে, বেকারত্ব মানুষের ঘুচবে কিনা—৬টা পরিকল্পনা হয়ে গেছে। এক একটি পরিকল্পনার পরে বেকার বেড়েছে। এই সেদিন প্রশ্নোত্তর বলেছিল, আমার বাজেট বক্তৃতাতেও আছে যে, ১.৬ বোধ হয় রেজিস্ট্রিকৃত বেকার ছিল ষষ্ঠ পরিকল্পনা যখন শুরু হয় তখন। আর এখন সেখানে ২ কোটি ৫৫ লক্ষ রেজিস্ট্রিকৃত বেকার হয়েছে। আমাদের ধারণা একটা আরো বাড়বে যেভাবে ওরা পরিকল্পনা গ্রহণ করেছেন, যেভাবে পরিকল্পনা করছেন। সেই জন্য আমরা গ্রামে যেটুকু পারি করবার চেষ্টা করছি। আমরা ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্টের দিকে বেশি করে নজর দিয়েছি। কারণ, কংগ্রেস সরকার কোনোদিনই নজর দেয় নি। দুর্গাপুর স্টিল ফ্যাক্টরির পর আর কিছুই হয়নি, এই জিনিস আমরা দেখছি। সেই জন্য সব ব্যবস্থা করবার চেষ্টা আমরা করছি। আমরা চেষ্টা করেছিলাম কেন্দ্রর সঙ্গে পেট্রোলিয়াম কমপ্লেক্স করবার।

[6-10 — 6-20 P. M.]

আমরা পারব না এতবড় ব্যাপার। আমরা কি করে করব, টাকা কোথায় আমাদের? আমরা বললাম, আপনাদের ৪০ ভাগ শেয়ার, আমাদের ৪০ ভাগ শেয়ার এবং বাকিটা আমরা তুলব দুজনে মিলে। আমাকে ৪/৫ বছর অপেক্ষা করিয়ে রেখে বললেন, হবে না। তাহলে আমরা কি করব? আমাদের কিছু বন্ধু আছেন বাইরে তারা বললেন, 'আপনি কিছু করবেন না, আপনি বসে থাকুন।' আমি তো বসে থাকার জন্য মুখ্যমন্ত্রী হই নি, বসে থাকব কেন আমি? এই যে আমাদের উপর অবিচার হয়েছে তার যদি কেউ এর জন্য একটা কথাও না বলেন তাহলে আমি কি করব। ঐ যে অ্যারোমেটিক প্ল্যান্ট হয়েছে, গত বছর ইউ.পি.তে অনুমোদন করেছেন, ১২০০ কোটি টাকার প্ল্যান্টকে দিচ্ছে টাকা? ইউ.পি. তো এক পয়সাও দিচ্ছে না। এবারেও ৭ম পরিকল্পনায় আমার কাছে সেইসব অঙ্কের হিসাব আছে যে সেখানে গুজরাট, মহারাষ্ট্র, আসাম এইসমস্ত জায়গায় ঐ নানান রকমের ছোটো বড় পেট্রো কেমিক্যাল করছেন তারা, সেখানে সবই তো কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছেন। এই হচ্ছে অবস্থা। এটা বুঝে তারপর যদি সমালোচনা হয় তাহলে সেই সমালোচনার অর্থ বোঝা যায়। আমরা জানি, পশ্চিমবাংলার সাধারণ মানুষ আমাদের সেজন্য সমর্থন করবেন এবং সমর্থন জানিয়েছেন। আমাদের শিল্প ইত্যাদির ব্যাপারে আমরা যে সাহায্য চাইছি—প্রাইভেট সেক্টরের সাহায্য চাইছি, আমরা নিজেরাও করছি, বসে নেই আমরা এবং যাদের হাতে পুঁজি আছে তারা যদি করেন, ভালোই করবেন, যতটুকু পারি সুযোগ-সুবিধা তাদের আমরা দেব। কিন্তু একটা কথা ঠিকই যে যৌথ জায়গায় হোক, অন্য জায়গায় বা শিল্পে হোক শ্রমিকদের স্বার্থ আমরা কোনোদিন জলাঞ্জলি দেব না। কংগ্রেস যদি যৌথ উদ্যোগ করত আমি আপত্তি করতাম কারণ ওরা হচ্ছে পুঁজিপতিদের লোক, পুঁজিপতিদের প্রতিনিধি। আর আমরা, হচ্ছি শ্রমিক শ্রেণীর প্রতিনিধি। দুটোর মধ্যে পার্থক্য আছে না? আকাশচুম্বী পার্থক্য। ওরা যৌথ করার মানে এতদিন ধরে আমরা দেখেছি যে দেশের ওরা সর্বনাশ করে দিয়েছেন। সেখানে তারা ওদের হাতে সব ছেড়ে দিয়ে চলে গিয়েছেন। আমরা তো বামপন্থী সরকার। বামপন্থী যদি দক্ষিণপন্থী হয়ে যায় তাহলে তো সর্বনাশ—কাজেই সেই শ্রমিকের স্বার্থ আমরা ওদের হাতে ছাড়ব কেন— প্রাইভেট সেক্টরের হাতে? আমরাও দেখব তাদের স্বার্থ। আর্থিক যা কিছু

আছে সব দেখার সঙ্গে সঙ্গে সেটাও দেখব। কাজেই আমি বলছি, এই অবস্থায় কেন্দ্রীয় সরকার আমাদের ফেলেছেন। তারপর রুগ্ন শিল্প সম্বন্ধে এখানে বলা হয়েছে। এটা বিশেষ করে বিরোধী দলের জানা দরকার যে পার্লামেন্টে কিছুদিন আগে—৮/৯ মাস আগেকার কথা বলছি, এখন বোধ হয় আরো বেশি হয়ে গিয়েছে—প্রশ্নের উত্তরে জানানো হয়েছে যে সারা ভারতবর্ষ ৮২ হাজার প্রাইভেট সেক্টরে কারখানা বন্ধ। হচ্ছেই না কারখানা, যাও বা দু/দশটা হচ্ছে তারমধ্যে ভারতবর্ষে প্রাইভেট সেক্টরে ৮২ হাজার কারখানা বন্ধ। এরমধ্যে সারা ভারতবর্ষে ৪ শোর মতন বড় বড় কারখানা এবং বাকি হচ্ছে মাঝারি এবং ছোটো ছোটো নানান রকমের কারখানা। এরকম একটা অর্থনৈতিক সংকটের মধ্যে দিয়ে দেশ চলেছে। এরা লম্ফ ঝম্ফ করছেন দিল্লিতে কিন্তু সব ফাঁকি, খালি বোঝা চাপাচ্ছেন মানুষের উপর এবং তা করে মানুষের সর্বনাশ করছেন। এই হচ্ছে অবস্থা আর ওরা 'একবিংশ শতাব্দি' অমুক, তমুক ইত্যাদি বড় বড় কথা বলছেন। আমরা কিন্তু এসব বলছি না, আমরা বলছি, একটা ভীষণ সংকটের মধ্যে দিয়ে দেশ চলেছে এবং এইভাবে চলতে থাকলে দেশের উন্নতি তো হবেই না বরং আরো অবনতি ঘটবে। আমরা কোর্ট থেকে কিনেছি একটা বড় কারখানা এবং আরো ২/৩টে ছোটো কিনে সেগুলি আমরা চালাবার চেষ্টা করছি, কো-অপারেটিভ করে—একটা যেটা আমরা করেছি, একটা কারখানা নিয়েছি—ইন্ডিয়ান পেপার পাল্প, সেটা আমরা চালাবার চেষ্টা করেছি। ঠিক সেইভাবে আমরা ১৩টা ইউনিট যেটা নিয়েছি পশ্চিমবাংলায়, অন্য একটা ছাড়া তারমধ্যে ৪টে জাতীয়-করণ করেছি। এছাড়া আর কি করব? আমাদের তো টাকা পয়সা কেউ দেবে না। আমরা ৪টে করেছি, আরো করবার জন্য আমাদের শিল্পমন্ত্রী গতবার তৈরি হয়েছিলেন কিন্তু কি করে করবেন উনি? সেখানে করতে তো পারবেন না উনি। কারণ ওরা হঠাৎ করে একটা নিয়ম করে দিলেন যে পাস্ট লায়বিলিটিস এই সমস্ত আপনাকে গ্রহণ করতে হবে যদি আপনি নিতে চান। আগে ঠিক এইভাবে ছিল না। তারপর আমি কেন্দ্রীয় অর্থমন্ত্রী শ্রী ভি. পি. সিং মহাশয়কে বললাম, এটা কি ব্যাপার, আমরা তৈরি হয়ে আছি বিল নিয়ে, আমরা সব করতে চাই, আমরা আরো ৪টে করতাম গত অধিবেশন ইত্যাদি ইত্যাদি। তিনি বললেন 'এ' পাস্ট লায়বিলিটিসের ব্যাপারে আমরা নিয়ম করেছি, এটা তো করতেই হবে। 'তারপর উনি বললেন,' আপনি গুজরাটের মডেল ফলো করুন। কি সেই গুজরাটের মডেল সেটা আমি আগে জানতাম না, এখন একটু জেনেছি। সেটা হচ্ছে, ৫০ কোটি টাকা দিচ্ছেন, দিয়ে বলছেন এটা দীর্ঘমেয়াদী ঋণ হিসাবে থাকবে। এখন তার সুদ কি হবে এবং অন্যান্য ব্যাপার কি হবে সেটা ভালোভাবে জানবার চেষ্টা করছি। সেটা করে ওরা বোধহয় ৮টি কারখানা জাতীয়করণ করেছেন। কিন্তু সেগুলি আবার প্ল্যানের মধ্যেই ধরছেন, কি বাইরে থাকছে—এসব তো খুব মুশকিলের কথা। আমরা যথাসাধ্য চেষ্টা করছি এই সব অসুবিধাগুলো দূর করতে। তবুও এখন আমরা বলেছি আমাদের ডিপার্টমেন্টকে যে পরে যে অধিবেশন হবে, সেখানে আরও কয়েকটি আমরা জাতীয়করণ করতে পারি কি না, আপনারা দেখুন। কারণ এইগুলো তো নেবার লোক নেই এবং কেউ কেউ বলেন কাগজে কখনও এটা বেরোয়, একটা কারখানা প্রাইভেট সেক্টরের কেউ পাবে কি না, প্রাইভেট সেক্টর নেবে কেন, কিসের জন্য নেবে? প্রাইভেট সেক্টর তো সরকার নয়, তারা দেখবে এটা চালু হয় কি না, প্রথমেই বলবেন শ্রমিকদের ছাঁটাই করতে হবে, তমুক এই সব বলবে। সেই জন্য আমাদের যতগুলো হাতে এখন আছে, আমরা যেটুকু আলোচনা করেছি নিজেদের মধ্যে, তা পরবর্তীকালে বলতে

পারব, এইগুলোর বেশির ভাগই—আমাদের প্রায় সবগুলো জাতীয়করণ করতে হবে। দেখা যাক তাতে টাকার অঙ্কটা কি আসে, কদিনের মধ্যে এই সব শোধ দিতে হবে, কমপেনসেশন ইত্যাদি ইত্যাদি সংবিধানে যে সব আছে এই সব করতে হবে। তারপর আমাদের এখানে যেটা বলছিলাম যে কেন্দ্র যে নীতি নিয়েছে, প্ল্যানিং কমিশন, কেন্দ্র মিলে, ইম্‌পোর্ট পলিসি, আমদানি, এতে শিল্পপতিরা ঘাবড়ে গেছে, এমন সব জিনিস আমাদানি করছে যাতে আমাদের এখানকার অনেক শিল্প বন্ধ হয়ে যাবে। ভয়ঙ্কর অবস্থার মধ্যে তারা পড়বে। এই জিনিস হচ্ছে কয়েকটি ক্ষেত্রে আমরা দেখেছি, এটাও আমরা কেন্দ্রকে বলেছি, যে এটা করা কখনও ঠিক হচ্ছে না। এন.ডি.সি. বক্তৃতার সেখানেও আমরা সেটা বলেছি যে এইগুলো দু চারটে জিনিস আনতেই হবে, যেটা প্রয়োজন। কিন্তু ওটা ঢালাও হবে না। যেমন আমাদের জুটে ধরুন সিন্থেটিক ইম্‌পোর্ট করছেন কোটি টাকা দিয়ে, তাতে কি হচ্ছে? আমাদের যে জুট ইন্ডাস্ট্রিজ, সেটা বন্ধ হয়ে যাবে। সিন্থেটিকে ওরা একটাকা সস্তায় হয়ত বস্তা করে দিল। এদিকে ফরেন এক্সচেঞ্জ গেল, কিন্তু আমাদের একটা ইন্ডাস্ট্রিকে বাঁচাবার জন্য কোনো মাথা ব্যাথা নেই। জুটে একে মালিক ঐ রকম, পাঁচটা ছয়টা পরিবার—সেটাও জাতীয়করণ করলেন না, ইন্দিরা গান্ধীকে তখন বলা হয়েছিল, লেখা হয়েছিল, আমরা সকলে মিলে এক সঙ্গে গিয়েছিলাম। তখন ওরা দেখি দেখি করে হল না, বর্তমানে এই রকম হলে ইন্ডাস্ট্রিটাই মরে যাবে। তারপর জাতীয়করণ কোনোটা করবেন ওরা এই সব মরে টরে গেলে, সেটারও রিপ্রেজেন্ট আমরা করছি। এই ধরনের জিনিস তারা করছে। আমাদের স্মল স্কেলে আমরা যেটা বলেছিলাম, ছোটো কারখানা যেগুলো আছে, সেটাও এবারকার যে নীতি ওরা গ্রহণ করেছে, সেটা পুঙ্খানুপঙ্খ ভাবে বলছি না এখন, কিন্তু আপনারা জানেন এর প্রতিবাদ হচ্ছে, ওরা আমাদের সঙ্গে দেখা করেছেন, আমরা স্টাডি করছি এবং আমরা বুঝছি যে এরা মারা পড়বে এর যদি কোনো পরিবর্তন না হয়। অনেকেই মারা পড়বে। একটু উঁচুরদিকে যেগুলো সেইগুলো আলাদা কথা, কিন্তু বেশির ভাগই, প্রায় ৯০ ভাগ নিচের দিকে, যারা কম টাকা নিয়োগ করে তারা—দু লক্ষ, তিন লক্ষ, আড়াই লক্ষ, এই রকম, এরা সব মারা পড়বে। তারপর আমার কাছেও এও অঙ্কের হিসাব আছে যে এই যে স্মল স্কেল ইন্ডাস্ট্রিজ, সেখানে ধরুন, পশ্চিমবাংলায় সব থেকে বেশি, কিন্তু সেখানে ১ লক্ষ ১৭ হাজার ১১৭টা আমাদের আছে, এখানে ইস্পাত দেওয়া হচ্ছে ৬ হাজার ৬৬৫, উত্তরপ্রদেশ ১ লক্ষ ৬ হাজার টা আছে, আমাদের থেকে কম, কিন্তু তারা ইস্পাত কত পেয়েছে? ১১ হাজার ৬৩২ টন পেয়েছে। গুজরাটে ৪৪ হাজার ৬০৬টি ছোটো কারখানা, সেখানে ইস্পাত পেয়েছে ১৪ হাজার ৫২৫ টন, মহারাষ্ট্র ৩৮ হাজার ৪৩৮টি তাদের ছোট কারখানা, সেখানে ইস্পাত পেয়েছে ২৫ হাজার ২১০ আর আমরা ৬ হাজার ৬৬৫। হরিয়ানায় ৩৭ হাজার ছোটো ছোটো কারখানা আছে, সেখানে তারা ২৪ হাজার ১৭৪ টন ইস্পাত পেয়েছে আর পাঞ্জাব-এ ৪৩ হাজার ছোটো ছোটো কারখানা আছে, সেখানে তারা পেয়েছে ২১ হাজার টন ইস্পাত। আমাদের বরাদ্দ ছিল ৩০ হাজার টন, দিয়েছে ৬ হাজার ৬৬৫। তারপর যেটা আমরা বলেছিলাম পেট্রো-কেমিক্যাল তার হিসাবের মধ্যে যাচ্ছি না, সেটা আমরা দেখলাম যে ঐ উত্তরপ্রদেশ, তারপর এবারকার সপ্তম পরিকল্পনায় গুজরাট, মহারাষ্ট্র, আসাম, বিভিন্ন জায়গায় ওরা রেখেছেন এবং কেন্দ্রীয় সরকার টাকা পয়সা দিচ্ছেন সেখানে আর আমাদের বেলায় বললেন, না। কাজেই এই জন্যই তো সমালোচনা, বিরোধীতা করতে হয় আমাদের, কংগ্রেস সরকার বলে

[6-20 — 6-24 P. M.]

করা হচ্ছে তা নয়, কংগ্রেস সরকার যদি দু একটা ভাল কাজ করে,—ঐ বৈদেশিক নীতি, এটা ওটা, সেটা তো আমরা সমর্থন করি, লুকোবার কি আছে এই সব জিনিস। আমরা দায়িত্বশীল, আমাদের যে দলগুলো আমরা সরকার পরিচালনা করছি এটা বুঝে নিতে হবে। তারপর একটা কথা বলেছেন, কথাটা ঠিকই যে আমাদের পাবলিক ট্রান্সপোর্ট লস হয়। লোকসান যা হয় সেটা বেড়ে যাচ্ছে। এটা ঠিকই কথা। এ কথা ঠিক এবং তাই আমাদের ২৩ কোটি টাকা ভরতুকি দিতে হচ্ছে। আগে একটু কম ছিল, এখন ২৩ কোটি টাকা ভরতুকি দিতে হচ্ছে। কিন্তু দিল্লিতে কত দিতে হচ্ছে? ২০০ কোটি টাকা ভরতুকি দেওয়া হচ্ছে, বাস চলছে। কাদের টাকায় দিল্লিতে বাস চলছে? সমগ্র ভারতবর্ষ থেকে টাকা নিয়ে দিল্লিতে বাস চালানো হচ্ছে। ভারতবর্ষে দিল্লিই কি এক-মাত্র শহর? সেখানে ২০০ কোটি টাকা লস্ হচ্ছে, ফলে ২০০ কোটি টাকা ভরতুকি দেওয়া হচ্ছে। মহারাষ্ট্রেও লস্ হচ্ছে, আগে একটু ভালো ছিল, এখন দারুণ লস্ হচ্ছে। এই সব হচ্ছে, এই সব জিনিস চলছে। যাই হোক আমি বলতে চাই না যে, উন্নতি করতে হবে না, লোকসান কমাতে হবে না। কমানো যায়, সবটা সম্ভব না হলেও, কিছুটা কমানো যায় এবং এটাই আমাদের ধারণা যে, যদি শ্রমিকদের সঙ্গে নেওয়া যায়, তাদের বোঝান যায়, তাহলে ম্যানেজমেন্ট ইত্যাদিকে সঙ্গে নিয়ে সরকার থেকে এটা আমরা করতে পারি। তারপরে আর বিশেষ কিছু বলার নেই, আপনাদের কাছে এই কথাগুলি রাখলাম। আবার বিভিন্ন খাতের যখন বাজেট পেশ হবে, দফাওয়ারি আলোচনা তখন হবে। তবে আপনারা এটা বুঝে নিন যে, বিরোধী দলের সদস্যদের কাছ থেকে যে সমস্ত কথা শুনলেন সে সমস্ত পরস্পর বিরোধী অসত্য কথা। ওঁরা এমন কথাও বললেন যে, পাবলিক অ্যাকাউন্টকে বাজেটের মধ্যে ধরেছি, অর্থাৎ নাকি ভাঁওতা দিয়েছি। তা মানুষ কি করে বুঝবে! পাবলিক অ্যাকাউন্ট মানে কি তাই তারা জানে না, মানুষ অত বুঝতে পারে না এবং এটাও বুঝতে পারে না যে, এই সব বয়স্ক লোকেরা এত অসত্য কথা বলতে পারে। অ্যাসেম্বলিতে দাঁড়িয়ে এই সব অসত্য কথা বলতে পারে তা মানুষ ভাবতে পারে না। অতএব শুধু এখানেই নয়, এ সব নিয়ে আমাদের মানুষের কাছে যেতে হবে, ৮/৯ বছর ধরে ওঁরা এই সব করছেন তা মানুষকে বোঝাতে হবে মানুষকে বোঝাতে হবে যে, আমরা কখনো ফাঁকির পথ নিই নি, মানুষকে বিপথে পরিচালিত করবার পথ আমরা নিই নি এবং নেব না। ওটা ভোটের জন্য ওঁরা নিতে পারেন। শাহবানু মামলায় দিল্লির ঠ্যাং কাঁপছে। মুসলমানদের ভোট পাওয়া যেতে পারে কিনা, এটাই এখন ওঁদের কাছে সব চেয়ে বড় প্রশ্ন। মুসলমান মেয়েদের প্রতি অবিচার করা হচ্ছে, আমরা প্রতিবাদ জানিয়েছি। আমরা বলেছি, ভারতবর্ষকে সর্বনাশের পথে নিয়ে যাওয়া হচ্ছে। উনবিংশ শতাব্দিতে নানারকম সংস্কার ইত্যাদির বিরুদ্ধে বিভিন্ন ক্ষেত্রে যাঁরা সংগ্রাম করেছিলেন আজকে তাঁদের সম্বন্ধে কংগ্রেসিদের বক্তব্য হচ্ছে, "তাঁদের তো আর নির্বাচনে দাঁড়াতে হয় নি। আমাদের নির্বাচনে দাঁড়াতে হবে, বিদ্যাসাগর রামমোহনকে তো আর নির্বাচনে দাঁড়াতে হয় নি, সেই জন্য তাঁরা নীতি নিয়ে লড়াই করেছিলেন।" সেই জন্য আমরা বলছি, আমাদের বাম-পন্থীদের বিস্তৃতভাবে যে শক্তি তা কংগ্রেসের মতো সমস্ত ভারতবর্ষব্যাপী নেই, তবুও আমরা একটা নীতি নিয়ে চলছি এবং এটারই শেষ পর্যন্ত জিৎ হবে। এ বিষয়ে আমাদের কোনো সন্দেহ নেই। আমাদের

নানা বাধা অতিক্রম করতে হবে, আমরা করব এবং তা করতে বদ্ধপরিকর। সাধারণ মানুষকে সাথে নিয়ে আমরা তা করব।

## Motion for Vote on Account

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that a sum not exceeding Rs. 7,29,22,41,000 only be granted to the Governor, on account, for or towards defraying the charges for the following services and purposes during the year ending on the 31st day of March, 1987, as described in the booklet which have already been circulated to the members.

ANNEXTURE-I

Sir, I propose to present the Vote on Account to enable to carry on administration for the coming three months.

VI

## Motion for Vote on Account

Shri Jyoti Basu moved by that a sum not exceeding Rs. 7,29,22,41,000 only be granted to the Governor, on account, for or towards defraying the charges for the following services and purposes during the year ending of the 31st day on March, 1987, namely :—

| Demand Number | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | REVENUE ACCOUNT | |
| | A—GENERAL SERVICES | |
| | (a) **Organs of State** | |
| 1. | 211—State Legislatures | 50,00,000 |
| 2. | 213—Council of Ministers | 12,00,000 |
| 4. | 214—Administration of Justice | 3,30,00,000 |
| 5. | 215—Elections | 79,70,000 |
| | (b) **Fiscal Services** | |
| | (i) Collection of Taxes on Income and Expenditure | |
| 6. | 220—Collection of Taxes on Income and Expenditure | 21,30,000 |
| | (ii) Collection of Taxes on Property and Capital Transactions. | |

| | | |
|---|---|---|
| 7. | 229—Land Revenue<br>CAPITAL EXPENDITURE OUTSIDE THE REVENUE ACCOUNT<br>**C—Capital Account of Economic Service**<br>(a) Capital Account of General Economic Service.<br>504—Capital Outlay on Other General Economic Services. | 6,91,00,000 |

| Demand Number | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | REVENUE ACCOUNT | |
| | A—GENERAL SERVICES | |
| | (b) **Fiscal Services** | |
| | (ii) Collection of Taxes on Property and Capital Transactions. | |
| 8. | 230—Stamps and Registration | 1,62,25,000 |
| 9. | 235—Collection of Other Taxes on Property and Capital Transactions. | 1,86,000 |
| | (iii) Collection of Taxes on Commodities and Services. | |
| 10. | 239—State Excise | 1,56,72,000 |
| 11. | 240—Sales Tax | 1,70,70,000 |
| 12. | 241—Taxes on Vehicles | 31,03,000 |
| 13. | 245—Other Taxes and Duties on Commodities and Services | 1,02,60,000 |
| | (iv) Other Fiscal Services. | |
| 14. | 247—Other Fiscal Services | 45,15,000 |
| | (a) Interest Payment and Servicing of Debt. | |
| 16. | 249—Interest Payments | 15,17,000 |
| | (d) **Administrative Services** | |
| 18. | 252—Secretariat—General Services | 2,42,50,000 |
| 19. | 253—District Administration | 2,52,77,000 |
| 20. | 254—Treasury and Accounts Administration | 1,56,20,000 |
| 21. | 255—Police | 40,14,30,000 |

| Demand Number | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| 22. | 256—Jails | 2,49,55,000 |
| 24. | 258—Stationery and Printing | 153,05,000 |
| | 259—Public Works | |
| | (Public Works under Functional heads) | |
| | B—SOCIAL AND COMMUNITY SERVICES | |
| | 277—Eduction (Excluding Sports and Youth Welfare) (Buildings). | |
| | 278—Art and Culture (Buildings) | |
| | 280—Medical (Buildings) | |
| | 282—Public Health, Sanitation and Water Supply (Excluding Prevention of Air and Water Pollution and Sewerage and Water Supply) (Buildings). | |
| | 283—Housing (Buildings) | |
| | 287—Labour and Exployment (Buildings) | |
| 25 | 295—Other Social and Community Services (Zoological and Public Gardens) (Buildings). | |
| | C—ECONOMIC SERVICES | |
| | (a) **General Economic Services** | |
| | (b) **Agriculture and Allied Services** | |
| | 304—Other General Economic Services (Buildings) | |
| | 305—Agriculture (Buildings) | |
| | 309—Food (Buildings) | |
| | 310—Animal Husbandry (Buildings) | |
| | 311—Dairy Development (Buildings) | |
| | (c) **Industry and Minerals** | |
| | 320—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings). | |
| | 328—Mines and Minerals (Buildings) | |
| | Capital Expenditure outside the Revenue Account | |

| Demand Number | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | **A—CAPTIAL ACCOUNT OF GENERAL SERVICES** | |
| | 459—Captial Outlay on Public Works | |
| | (Capital Outlay on Public Works under Functional Heads) | |
| | B—Capital Account of Social and Community Services | |
| | 477—Capital Outlay on Education, Art and Culture (Sports) (Buildings) | |
| | 477—Capital Outlay on Education, Art and Culture (Youth Welfare) (Buildings) | |
| | 477—Capital Outlay on Education, Art and Culturc (Excluding Sports and Youth Welfare) (Buildings). | |
| | 480—Capital Outlay on Medical (Buildings) .. .. | |
| | 481—Capital Outlay on Family Welfare (Buildings) | |
| | 482—Capital Outlay on Public Health, Sanitation and Water Supply (Buildings) | |
| | 483—Capital Outlay on Housing (Buildings) .. .. | |
| | 485—Capital Outlay on Information and Publicity (Buildings) | |
| 25 | 495—Capital Outlay on Other Social and Community (Buildings) | 25,94,07,00[illegible] |
| | C—Capital Account of Economic Services .. .. | |
| | (b) Capital Account of Agriculture and Allied Services .. | |
| | 509—Capital Outlay on Food (Buildings) .. .. .. | |
| | 510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings) | |
| | 511—Capital Outlay on Dairy Development (Excld. Public Undertakings) (Buildings) | |
| | 514—Capital Outlay on Community Development (Panchayat) (Buildings) | |
| | 514—Capital Outlay on Community Development (Excluding Panchayat) (Buildings) | |
| | (c) Capital Account of Industry and Mineral .. .. | |

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার** : ১৯৮২-৮৩, ১৯৮৩-৮৪, ১৯৮৪-৮৫, এই সব প্রত্যেকটি সালে মাছের যোগান কত ছিল এবং মাছের চাহিদা কত ছিল?

**(উত্তর নাই)**

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য** : পশ্চিমবাংলা থেকে বিদেশে কত পরিমাণ মাছ বিদেশে রপ্তানি হয় এবং এর থেকে কত বিদেশি মুদ্রা পাওয়া যায়?

**শ্রী কিরণময় নন্দ** : গত বছর এই রাজ্য থেকে ৪০ কোটি টাকার চিংড়ি মাছ বিদেশে রপ্তানী হয়েছিল এবং এই ৪০ কোটি টাকার বিদেশি মুদ্রা ভারত সরকার অর্জন করেছে।

## কলকাতা মেডিক্যাল কলেজে শিশু মৃত্যুর সংখ্যা

*২৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *২০৩।) **শ্রী বিশ্বনাথ চৌধুরী** : স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৪ সালের জানুয়ারি থেকে ১৯৮৫ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত কলকাতা মেডিক্যাল কলেজে শিশু মৃত্যুর সংখ্যা কত; এবং

(খ) এর মধ্যে টিটেনাসে কতজনের মৃত্যু হয়েছে?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায়** :

(ক) উক্ত সময়ের মধ্যে কলকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালে মৃত অবস্থায় প্রসূত শিশু সহ শিশু মৃত্যুর সংখ্যা ২৬৫৬।

(খ) উক্ত সময়ের মধ্যে ঐ হাসপাতালে কোনো শিশুর টিটেনাসে মৃত্যু হয় নি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** : মন্ত্রী মহাশয় যে সংখ্যা বললেন সেটা নিতান্ত কম নয় প্রায় আড়াই হাজার শিশুর মৃত্যু হয়েছে। হাসপাতালের কতৃপক্ষের নেকলিজেন্সের জন্য কোনো শিশুর মৃত্যু ঘটেছে, এই রকম কোনো সংবাদ আছে কি না?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায়** : আমি যে সংখ্যা দিয়েছি তাতে স্টিল বর্ন বেবিজও আছে — হয়তো জন্মাবার আগে মারা গেছে, কিংবা তখনই মারা গেছে — সব শুদ্ধ এই ফিগার। এর মধ্যে অবহেলায় মারা গেছে এই রকম কোনো সংবাদ আমার কাছে নেই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** : বর্তমানে মেডিক্যাল কলেজে শিশু মৃত্যুর হার আগের চেয়ে বেশি, না কম — বাড়ছে, না কমেছে, এটা জানাবেন?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায়** : এই ব্যাপারে আমি এখনই আপনাকে তথ্য দিতে পারছি না। তবে একটু আলোকপাত করতে পারি যে ১৯৮৪ সাল থেকে ১৯৮৫ সাল পর্যন্ত অ্যাডমিশন বেশি হয়েছে।

**শ্রী সুনীতি চট্টরাজ** : হাসপাতাল অথরিটির নেগলিজেন্সির জন্য মালদা, বাঁকুড়া ও

দুর্গাপুরে যেমন সদ্যজাত শিশুকে কুকুরে নিয়ে চলে গেছে, মেডিক্যাল কলেজে এই রকম কোনো ঘটনার খবর আপনার জানা আছে কি?

**শ্রী অম্বরীশ মুখোপাধ্যায় :** আমি আপনাকে হতাশ করতে বাধ্য হলাম যে মেডিক্যাল কলেজে এই ধরনের কোনো ঘটনা ঘটেনি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** বাঁকুড়ায় এই ঘটনা ঘটেনি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :** আপনার প্রশ্ন ছিল মেডিক্যাল কলেজে এইরকম ঘটনা ঘটেছে কিনা — আমি আপনাকে হতাশ করতে বাধ্য হলাম যে, এই ধরনের কোনো ঘটনা ওখানে ঘটেনি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** মেডিক্যাল কলেজে দু বছরের মধ্যে অস্বাভাবিক শিশু মৃত্যু হল এর জন্য কোনো এনকোয়ারির ব্যবস্থা করা হয়েছিল কিনা এবং এনকোয়ারির ব্যবস্থা আছে কিনা এবং এই রকম রিপোর্টে ক'টা এনকোয়ারি হয়েছে, জানাবেন?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :** স্ট্যাটুটরি ডেথ এনকোয়ারি কমিটি আছে। যে কোনো মৃত্যু হলেই আমরা এনকোয়ারি করি। তবে এই ব্যাপারে আমি কোনো স্পেশিফিক ইনফর্মেশন আপনাকে দিতে পারছি না। আপনি দয়া করে লিখলে বা নোটিশ দিলে উত্তর দেব।

**Dr. Zainal Abedin :** Will the Minister-in-Charge of Health be pleased to state as to how many still-birth took place and what are the proportions of antenatal and neonatal deaths and how many babies got infected of tetanus ?

**Dr. Ambarish Mukhopadhyay :** As to the last question, I have already covered it.

**Dr. Zainal Abedin :** No, no, please say whether infections were there ?

**Dr. Ambarish Mukhopadhyay :** That I know. But whenever there is any case of tetanus report, we refer it to I. D. Hospital, because we do not admit them. That is one. Secondly, coming to the other question, the number of still-born babies-984. In the year 1984, it was 451. In the year 1985, it was, still-born I mean, 522. Then neo-natal death — it was 379 in the year 1984, and 421 in the year 1985. As to the percentage, I shall have to take help of the secretariat.

**ডাঃ সুশোভন ব্যানার্জি :** শিশু মৃত্যুর ব্যাপারে যে উত্তরটা দিলেন সেটা অ্যাকচুয়্যাল উত্তর দিলেন না, সদ্যজাত শিশু ইত্যাদি সব মিলিয়ে উত্তর দিলেন, ঠিক বোঝা গেল না। এই যে ২।। হাজার শিশুর মৃত্যু হয়েছে, এর মধ্যে স্টিল বার্থ বেবি বাদ দিয়ে বাকি যে পোরশন থাকছে তার অনেকখানি কিন্তু এসে যাচ্ছে, এটা ঠিক বোঝা গেল না।

[2-00 – 2-10 P.M.]

সেখানে বিশেষ কোনো রোগের জন্য যদি মৃত্যু হয়ে থাকে তাহলে তার জন্য কোনো ব্যবস্থা আপনি নিয়েছেন কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** প্রথমত এটা অঙ্ক করলেই দেখবেন যে স্টিল বর্ন, নিওনেটাল ডেথ যেগুলি হয়েছে সেগুলি বাদ দিলে এবং আমাদের হাসপাতালে যেভাবে ভর্তি হয়েছে সেই হিসাব যদি করেন তাহলে দেখবেন এটা ভয়াবহ নয়। যা বেস লাইন ডাটা আছে সেখানে বা তার নিচেই আছে। আমরা শিশু মৃত্যু রোধ করার জন্য অনেক প্রকল্প নিয়েছি। শিশু এবং মায়েদের মৃত্যু রোধ করার জন্য আমাদের বাজেটের অধিকাংশ টাকা ব্যয়িত হয়। আমরা অনেক বেশি ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপ করছি, প্রিভেনটেবল যেটা সেগুলি প্রিভেন্ট করার চেষ্টা করছি — ইনফেকটিভ কেন ইত্যাদি। আমাদের এখানে শিশু মৃত্যু যে কারণে হয় তার এপিডেমিওলজিক্যাল স্টাডি করে তার ব্যবস্থা করি। এ ছাড়া অন্য কারণে হ'লে উন্নত চিকিৎসার মাধ্যমে সেগুলি সারাবার চেষ্টা, রোখবার চেষ্টা করব সেগুলি আমাদের নিরন্তর প্রচেষ্টার মধ্যেই আছে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে পিরিয়ডের কথা উল্লেখ করা হয়েছে সেই উল্লিখিত পিরিয়ডের মধ্যে জুনিয়র ডাক্তারদের আন্দোলনের সময় কতজন শিশুর মৃত্যু হয়েছে।

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** আমাদের পশ্চিমবাংলায় তো আমরা আইন করে অন্য জায়গায় যেমন হয়েছে হসপিটাল সার্ভিসেস এবং এই ধরনের সার্ভিসের ব্যাপারে আইন প্রয়োগ করি নি। আন্দোলন হলে আমরা সব সময় আমাদের কাজ চালাবার জন্য বিকল্প ব্যবস্থা করি। কাজেই আন্দোলনের কারণে মৃত্যু হয়েছে এই দু বছরের মধ্যে এরকম ঘটনা আমার জানা নেই।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** সংবাদপত্রে সংবাদ বেরিয়েছিল যে গত ডিসেম্বর মাসে দু সপ্তাহের মধ্যে মেডিক্যাল কলেজের ইডেন ওয়ার্ডে অস্বাভাবিক শিশুমৃত্যুর ঘটনা ঘটেছিল এবং তাতে ৫১ জন শিশুর মৃত্যু হয়েছিল। এ সম্পর্কে এনকোয়ারিও হয়েছিল। তার ফল কী মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** সংবাদপত্রে যে সমস্ত সংবাদ বেরোয় মাননীয় সদস্য জানেন যে আমরা সেগুলি সঙ্গে সঙ্গে অনুসন্ধান করে দেখবার চেষ্টা করি। এরজন্য আমাদের বিভাগও আছে, তাঁরা কাগজ কেটে পাঠিয়ে দেন। সেই কাগজগুলি দেখে আমরা এনকোয়ারি করি। এটাকে অস্বাভাবিক বলে আমরা মনে করি না, এটা স্বাভাবিক কারণ সেই সময় যে মায়েরা এখানে এসেছিলেন তাঁরা বেশি সংখ্যায় মৃত শিশু প্রসব করেছিলেন।

## Starred Questions

## (to which written answers were laid on the table)

### রেশনিং এলাকায় কর্ডনিং

*২৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮২৬।) শ্রী সুব্রত মুখোপাধ্যায় : খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রেশনিং এলাকায় চাল ও অন্যান্য দ্রব্য পাচার রোধ করার জন্য কর্ডনিং ব্যবস্থা চালু আছে কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, এই ব্যবস্থা বজায় রাখার জন্য রাজ্য সরকারের মোট ব্যয়ের পরিমাণ কত;

(গ) কলকাতা ও পূর্ণ রেশনিং এলাকায় খোলা বাজারে চাল বিক্রি হয় কিনা; এবং

(ঘ) 'গ' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, যাঁরা চাল বিক্রি করেন তাঁদের ক জনের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়েছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী :**

(ক) বিধিবদ্ধ রেশনিং এলাকায় এবং আন্তর্জাতিক সীমানার আট কিমি পর্যন্ত বেল্টে (অঞ্চলে) কর্ডনিং ব্যবস্থা চালু আছে।

(খ) এই ব্যবস্থা বজায় রাখার জন্য রাজ্য সরকারের বছরে প্রায় ২ কোটি টাকা খরচ হয়।

(গ) পূর্ণ রেশন এলাকায় খোলা বাজারে চাল বিক্রির আইনানুগ কোনো ব্যবস্থা নেই।

(ঘ) ১৯৮৫ সালের জানুয়ারী মাস থেকে ফেব্রুয়ারী, '৮৬ পর্যন্ত ৪৯ জন ব্যক্তির বিরুদ্ধে কলিকাতা এলাকায় শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়েছে।

### পলশায় যক্ষ্মা রোগীদের জন্য বহির্বিভাগ চালুকরণ

*২৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫২০।) ডাঃ মোতাহার হোসেন : স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বীরভূম জেলার পলশায় অবস্থিত যক্ষ্মা রোগীদের বহির্বিভাগটি চালু হয়েছে কি;

(খ) না হয়ে থাকলে, বিলম্বের কারণ কি; এবং

(গ) কবে নাগাদ উহা চালু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী :**

(ক) না।

(খ) বৈদ্যুতিকিকরণ না হওয়ায় চালু করা সম্ভব হয় নাই।

(গ) বৈদ্যুতিকিকরণ ত্বরান্বিত করার জন্য চেষ্টা চলছে। কাজ শেষ হলেই বহির্বিভাগ চালু হবে।

### তফসিলি বহির্ভুক্ত জাতিকে তফসিলিভুক্তকরণ

*২৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২৭০।) **শ্রী গোপাল মন্ডল :** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, তফসিলিভুক্ত জাতির বাহিরে সামাজিক, অর্থনৈতিক ও সাংস্কৃতিকভাবে অনুন্নত কিছু জাতিকে তফসিলিভুক্ত করিবার পরিকল্পনা আছে কি?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রী :**

এইরূপ কোনো প্রস্তাব বিবেচনাধীন নাই।

### Treatment of Tuberculosis

***279.** (Admitted Question No. *1180.) **Dr. Manas Bhunia :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state that —

(a) Whether the State Government has received any direction from the Central Government for eradication of Tuberculosis and treatment of T. B. patients in the State;

(b) If so, the steps taken by the State Government for the purpose including increase in number of beds in hospitals and sanatoriums for treatment of indoor T. B. patients during the years 1984-85 and 1985-86; and

(c) The amount of money allotted for the purpose by the Union Government and the amount spent by the State Government during the said period ?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী :**

(a) No Such direction as to eradication of the disease has come from the Central Govt. But the National Tuberculosis Central programme — a centrally sponsored scheme envisages diagnosis & treatment of T. B. patients through hospitals/health centres/and domicillary services as also protective measure by B. C. G. vaccination.

(b) District T. B. centres have been established in all the districts excepting the newly created district of North 24-parganas. There

is also provision to detect T. B. cases at PHCs by 'Sputummicroscopy'. All the state hospitals, (State, General, District, Sub-divisional, Rural), Primary Health Centres and Subsidiary Health Centres, Chest Clinics and approved non-Govt. hospitals & clinics are undertaking treatment of T. B. cases with free supply of anti-T. B. drugs.

The total number of T. B. beds during 1984-85 was 6122. With the opening of 25 T. B. isolation beds at Howrah General Hospital the number of beds during 1985-86 has become 6147.

(c) Allocation of Central assistance in kind from the Union Government are as follows :

(i) 1984-85 — Rs. 83.5 lakhs.

(ii) 1985-86 — Rs. 80.00 lakhs.

Amount spent by the State Govt. on the entire T. B. Control programme are as follows :

(i) During 1984-85 ..Rs. 5,02.00 lakhs.

(ii) During 1985-86 ..Rs. 5,07.00 lakhs.

**(Provisional)**

## পেট্রল, ডিজেল ও কেরোসিনের দাম বৃদ্ধি

*২৮০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৪।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বিগত ৫ বছরের মধ্যে ভারত সরকার কতবার পেট্রোল, ডিজেল ও কেরোসিনের দাম বাড়িয়েছেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী ঃ**

পাঁচ বার।

## লুম্বিনি পার্ক মেন্টাল হসপিটালে মহিলা রোগী ভর্তি বন্ধকরণ

*২৮১। (অনুমোদিত প্রশ্ন নং *১৪০৫।) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, লুম্বিনি পার্ক হসপিটাল ১৯৮৪ সালে জাতীয়করণ করার পর মহিলা রোগী ভর্তি করা বন্ধ করে দেওয়া হয়েছে; এবং

(খ) উক্ত ২০০ বেডের হাসপাতালটি শয্যাসংখ্যা কমিয়ে ১২০ বেডে রূপান্তরিত করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) — না —

(খ) — না —

**সরকারি মৎসচাষ প্রকল্পের অধীন জলার বন্দোবস্ত গ্রহণ**

*২৮২। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৭।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) দোগাছি গ্রাম পঞ্চায়েত মৎস্যজীবী সমবায় সমিতি লিঃ নদীয়া জেলার অঞ্জনা নদীতে অবস্থিত সরকারি মৎস্য চাষ প্রকল্পের অধীন কয়েকটি 'জলা' বন্দোবস্ত গ্রহণের জন্য আবেদন করেছেন কি;

(খ) ইহা কি সত্য যে, উক্ত মৎস্য চাষ প্রকল্পের কয়েকটি 'জলা' কচুড়িপানা ও অন্যান্য জলজ উদ্ভিদ আকীর্ণ হয়ে বর্তমানে প্রায় অব্যবহার্য অবস্থায় রয়েছে;

(গ) উল্লিখিত দোগাছি গ্রাম পঞ্চায়েত মৎস্যজীবী সমবায় সমিতি কয়েকটি 'জলা'য় 'সময়ভিত্তিক' মৎস্যচাষ করার ইচ্ছার কথা জানিয়েছেন কি; এবং

(ঘ) উল্লিখিত সমিতির আবেদন সরকার বিবেচনা করেছেন কি?

**মৎস্য বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) মাঝে মাঝে কচুড়িপানা ও জলজ উদ্ভিদ হয়। বর্তমানে পরিষ্কার করে মাছ ধরার ব্যবস্থা করা হচ্ছে।

(গ) হ্যাঁ।

(ঘ) সরকারের বিবেচনাধীন রয়েছে।

**বাঁকুড়া ও পুরুলিয়ায় ম্যালেরিয়া রোগ**

*২৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯৪৯।) **শ্রী সমর মুখার্জি এবং শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য, বাঁকুড়া ও পুরুলিয়া জেলায় ম্যালেরিয়া রোগের প্রাদুর্ভাব হইয়াছে; এবং

(খ) সত্য হইলে, ইহা প্রতিরোধের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্য; তবে এই দুই জেলাতে ম্যালেরিয়া রোগের প্রকোপ কমের দিকে।

(খ) ম্যালেরিয়া প্রতিরোধকল্পে ১৯৭৭ সালে ভারত সরকার কর্তৃক জাতীয় স্তরে গৃহীত ডিফায়েড প্ল্যান অফ অপারেশন' কর্মসূচীর মূল লক্ষ্য ছিল যথাক্রমে ঃ ম্যালেরিয়া থেকে রোধ করা রোগীর সংখ্যা ১৯৬৫ সালের স্তরে নামিয়ে আনা এবং কৃষি ও শিল্পে লেরিয়া নির্মূলীকরণ প্রকল্প যে বিপ্লব এনেছিল তা বজায় রাখা। এই কর্মসূচীতে নিম্নলিখিত স্থা গৃহীত হয়েছিল।

১। ম্যালেরিয়া রোগীর অনুসন্ধান এবং রোগ নির্ণয়ের জন্য ঐ রোগীর রক্তের নমুনা ও পরীক্ষার ব্যবস্থা করা; রোগ নির্ণয়ের পর ৫দিন একাদিক্রমে বিশেষ চিকিৎসার দ্বারা পূর্ণ নিরাময় করা।

২। যে সমস্ত অঞ্চলে ম্যালেরিয়ার আধিক্য বেশি সেইসব অঞ্চলে বৎসরে দুই বা নবার কীটনাশক ঔষধ (ডি. ডি. টি., বি. এইচ. সি.), ঘরে ঘরে স্প্রে করার ব্যবস্থা করা।

৩। দুর্গম ও আদিবাসী অধ্যুষিত এলাকায় ডি. ডি. সি. ও এফ. টি. ডি. কেন্দ্রের ধ্যমে জ্বর রোগীকে বিনামূল্যে ঔষধ বিতরণের ব্যবস্থা করা।

৪। ম্যালেরিয়াবাহী মশার গতিবিধি অভ্যাস, ও কীটনাশক ঔষধের উপর উহার সহনশীলতা বেক্ষণের ব্যবস্থা গ্রহণ করা।

৫। মারাত্মক ধরনের ম্যালেরিয়ার প্রতিকার ও প্রতিরোধের জন্য বিশেষ ব্যবস্থা করা।

উপরোক্ত প্রতিরোধ ব্যবস্থাগুলি অন্যান্য জেলার সঙ্গে পুরুলিয়া ও বাঁকুড়া জেলাতেও য়া হয়েছে ও হচ্ছে।

**কেরোসিন তেলের কালোবাজারি**

***২৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৬।) শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** খাদ্য ও সরবরাহ ভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৫ সালের ১লা জানুয়ারি থেকে ৩১শে ডিসেম্বর পর্যন্ত অত্যাবশ্যক পণ্য ইন অনুসারে কালোবাজারি/অতিরিক্ত দামে কেরোসিন তৈল বিক্রির জন্য কোনোও এজেন্ট ডিলারের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়েছে কি; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, মোট কতজন ব্যবসায়ীর বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া য়েছে এবং কি ধরনের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) কালোবাজারে এবং বি. — লাইসেন্সে কেঃ তৈল বিক্রির জন্য ১৯৮৫ সালে মোট ২৪৪ জনকে গ্রেপ্তার করা হয়েছে এবং তাদের বিরুদ্ধে মোট ২১৯টি কেস দেওয়া হয়েছে।

**গ্রামবাংলার স্বাস্থ্যকেন্দ্রে চিকিৎসকের অভাব**

*২৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪৫।) **শ্রী অম্বিকা ব্যানার্জি :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, গ্রামবাংলার বহু স্বাস্থ্যকেন্দ্র চিকিৎসকের অভাবে বন্ধ করিয়া দেওয়া হইয়াছে;

(খ) সত্য হইলে, ৩১-১-১৯৮৬ পর্যন্ত গ্রামবাংলার কতগুলি স্বাস্থ্যকেন্দ্রে চিকিৎসক নাই; এবং

(গ) এই সমস্ত স্বাস্থ্যকেন্দ্রে চিকিৎসক নিয়োগের জন্য সরকার কি ব্যবস্থা অবলম্বন করিতেছেন?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী :**

(ক) চিকিৎসকের অভাবে কিছু উপ-স্বাস্থ্য কেন্দ্র চালু করা যায় নাই।

(খ) বর্তমানে ১৩৫টি উপ-স্বাস্থ্যকেন্দ্রে চিকিৎসক নাই।

(গ) প্রয়োজনীয় ব্যবস্থা জরুরি ভিত্তিতে গ্রহণ করা হইতেছে।

**কামারপুকুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে রূপান্তরকরণ**

*২৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৬।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) কামারপুকুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে রূপান্তরিত করার কোনোও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, কতদিনে উহা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী :**

(ক) আপাতত নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**মৎস্য প্রশিক্ষণের জন্য ডিগ্রী কলেজ স্থাপন**

*২৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯৪২।) শ্রী **প্রশান্ত প্রধান** : মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) কাঁথিতে মৎস্য প্রশিক্ষণের জন্য উচ্চতর ডিগ্রী কলেজের কাজ কবে নাগাদ শুরু হইবে; এবং

(খ) উক্ত ডিগ্রী কোর্সের পাঠ্যক্রম প্রস্তুত হইয়াছে কি?

**মৎস্য বিভাগের মন্ত্রী** :

(ক) উচ্চশিক্ষা দপ্তরের অধীন কাঁথি পলিটেকনিকে স্নাতকোত্তর মৎস্য বিজ্ঞান ও প্রযুক্তিবিদ্যা সম্পর্কিত ডিপ্লোমা শিক্ষাক্রম আগামী শিক্ষা বর্ষে চালু হওয়ার সম্ভাবনা আছে;

(খ) হ্যাঁ। ভারত সরকারের মনুষ্য সম্পদ উন্নয়ন মন্ত্রকের কলিকাতাস্থিত অফিস নিযুক্ত বিশেষ কমিটি ইতিমধ্যে ডিপ্লোমা কোর্সের পাঠ্যক্রম রচনা করেছেন। এছাড়া কাঁথি কলেজে মৎস্য প্রশিক্ষণের জন্য একটি ডিগ্রীকোর্সের পাঠ্যক্রম রচনা সরকার ও বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের বিবেচনাধীন আছে।

**গ্রামাঞ্চলের হাসপাতালগুলিতে ডাক্তারের অভাবে অচলাবস্থা**

*২৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১৯৭।) শ্রী **প্রবোধ পুরকায়েত** : স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, গ্রামাঞ্চলের হাসপাতালগুলিতে ডাক্তাররা যেতে চাইছেন না, ফলে নূতন হাসপাতালগুলি চালু করা যাচ্ছে না; এবং

(খ) সত্য হ'লে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী** :

(ক) গ্রামাঞ্চলের হাসপাতালগুলির জন্য যথেষ্ট সংখ্যক ডাক্তার পাওয়া যাচ্ছে না।

(খ) হ্যাঁ, ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**কলকাতা: হাসপাতালগুলির ইমার্জেন্সী বিভাগে রোগীর চাপ হ্রাসের ব্যবস্থা**

*২৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫০।) শ্রী **লক্ষ্মীকান্ত দে** : স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) কলকাতার সরকারি হাসপাতালগুলির ইমার্জেন্সী বিভাগে চাপ কমানোর কোনো

পরিকল্পনা আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হ'লে, উক্ত পরিকল্পনা কবে থেকে বাস্তবে রূপায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী :**

(ক) হ্যাঁ, আছে।

(খ) ইতিমধ্যেই ব্যবস্থা নেওয়া হয়েছে, যেমন, ১.৬.৮৫ থেকে শম্ভুনাথ পন্ডিত হাসপাতালে ১০০ শয্যা বিশিষ্ট ক্যাজুয়ালটি ব্লক খোলা হয়েছে এবং ঐ একই তারিখ থেকে কলকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালের এমার্জেন্সী বিভাগে অতিরিক্ত ষাটটি শয্যা সংযোজিত হয়েছে এবং আনুষঙ্গিক ডাক্তার, নার্স প্রভৃতি কর্মচারী নিয়োগ ও অন্যান্য ব্যবস্থাদি করা হয়েছে।

### বাঁকুড়া মেডিক্যাল কলেজে স্পেশ্যাল গ্রেন্ড ক্রয়ের জন্য অধ্যক্ষের বিরুদ্ধে অভিযোগ

*২৯০। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৬।) **শ্রী সাধন পান্ডে এবং শ্রী কাশীনাথ মিশ্র :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া মেডিক্যাল কলেজে ১৯৮২-৮৩ বর্ষে দশ লক্ষ টাকার স্পেশাল গ্রেন্ড ক্রয় করার জন্য অধ্যক্ষের বিরুদ্ধে তদন্ত হচ্ছে; এবং

(খ) সত্য হলে, —

(১) তদন্তের রিপোর্ট কি, ও

(২) সি. বি. আই. বা ভিজিলেন্স এ ব্যাপারে কোনো রিপোর্ট দিয়েছে কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী :**

(ক) 'স্পেশ্যাল গ্রেন্ড' কথাটির অর্থ বোধগম্য না হওয়ায় উত্তর দেওয়া সম্ভব নয়।

(খ)

(১) ঐ।

(২) ঐ।

### রাজ্যে বন্ধ চটকল

*২৯১। (অনুমোদিত প্রশ্ন নং *১০১৫।) **শ্রী সরল দেব :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৫ সালের ১লা এপ্রিল হইতে ১৯৮৬ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত রাজ্যে

কতগুলি চটকল বন্ধ আছে;

(খ) এর ফলে কতজন শ্রমিক কর্মচ্যুত হইয়াছে; এবং

(গ) উক্ত বন্ধ কারখানাগুলি খোলার জন্য রাজ্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রম বিভাগের মন্ত্রী ঃ**

(ক), (খ) এবং (গ) উক্ত সময়ে ২০টি চটকলে লক-আউট চলেছিল। তার মধ্যে ১৩টি চটকলে আগে থেকেই লক-আউট চলছিল। আবার ঐ সময়ের মধ্যে বিভিন্ন তারিখে ১৭টি চটকল খুলে যায়। ঐসব লক-আউটের কারণে ৭৭,৪৯৭ জন শ্রমিক ক্ষতিগ্রস্ত হয়েছিলেন। এখনও তিনটি চটকল লক-আউট অবস্থায় রয়েছে এবং ঐ তিনটি চটকলের শ্রমিক সংখ্যা ১০,৩০০। এছাড়া চারটি চটকল অনেকদিন ধরে বন্ধ আছে। ঐ চারটি চটকলের শ্রমিক সংখ্যা ৫৭৮৫। মহামান্য হাইকোর্ট কর্তৃক প্রদত্ত ইনজাংশনের জন্য একটি চটকল এবং লিকুইডিশনে যাওয়ার দরুন আর একটি চটকলের লক-আউট তোলার ব্যাপারে অগ্রসর হওয়া সম্ভব হচ্ছে না।

যে চারটি চটকল অনেকদিন ধরে বন্ধ আছে সেগুলো খোলার জন্য চেষ্টা করা হয়েছিল কিন্তু তা ফলপ্রসূ হয় নাই।

## পেরুরা গোপালপুরের প্রস্তাবিত হ্যাচারী প্রকল্প

*২৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৩৮।) **শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বীরভূম জেলায় খয়রাশোল থানার অন্তর্গত পেরুরা গোপালপুরে প্রস্তাবিত হ্যাচারী প্রকল্পটি বর্তমানে কোন পর্যায়ে আছে;

**মৎস্য বিভাগের মন্ত্রী ঃ**

প্রকল্পটি পরিত্যক্ত হইয়াছে।

## রাণীবাঁধ প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে ইউনিসেফ কর্তৃক গাড়ি প্রদান

*২৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০৪২।) **শ্রী রামপদ মান্ডি ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বাঁকুড়া জেলার রাণীবাঁধ প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে ইউনিসেফ গাড়ি প্রদানে সম্মত হইয়াছেন কি; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে কবে নাগাদ উহা ডেলিভারি দেওয়া হইবে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## মেয়েদের বৃত্তিগত প্রশিক্ষণ কেন্দ্র স্থাপন

***২৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৬১।) **শ্রী নীরোদ রায়চৌধুরী ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পশ্চিমবঙ্গ সরকার মেয়েদের জন্য বৃত্তিগত প্রশিক্ষণ কেন্দ্র স্থাপনের কোনো পরিকল্পনা গ্রহণ করেছেন কি; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে কোথায় তা স্থাপন করা হবে?

**শ্রম বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) পাকাপাকিভাবে স্থান নির্ধারিত হয়নি। তবে বাড়ি তৈরির জন্য সল্ট লেকে জমি পাওয়ার চেষ্টা হচ্ছে।

## লাইসেন্সপ্রাপ্ত ও লাইসেন্সবিহীন হাসকিং মিল

***২৯৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩২৪।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্তমানে হুগলি জেলায় (থানাভিত্তিক) কতগুলি লাইসেন্সপ্রাপ্ত এবং কতগুলি লাইসেন্সবিহীন হাসকিং মিল আছে;

(খ) ঐ জেলায় বর্তমান আর্থিক বছরে কতগুলি নূতন হাসকিং মিলকে পারমিট ও লাইসেন্স দেওয়া হয়েছে এবং কিসের ভিত্তিতে; এবং

(গ) লাইসেন্সবিহীন হাসকিং মিল বন্ধের ব্যাপারে কি কি উদ্যোগ নেওয়া হয়েছে এবং এই ব্যাপারে সংশ্লিষ্ট থানা ও ডি. ই. বি. পুলিশের ভূমিকা কী?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হুগলি জেলায় বর্তমানে ৬৯২ টি লাইসেন্স প্রাপ্ত হাসকিং মিল আছে। থানা ভিত্তিক লাইসেন্স প্রাপ্ত হাসকিং মিলের হিসাব নিম্নরূপ ঃ—

| মহকুমা | থানা | লাইসেন্স প্রাপ্ত হাসকিং মিল |
|---|---|---|
| হুগলি | ১। ধনেখালি | ৭৩ |
| | ২। পাণ্ডুয়া | ৭০ |

| | | |
|---|---|---|
| | ৩। বলাগড় | ২৬ |
| | ৪। দাদপুর | ৪১ |
| | ৫। পোলবা | ৩২ |
| | ৬। মগরা | ১৩ |
| | ৭। চুঁচুড়া | ৩ |
| চন্দননগর | ৮। হরিপাল | ৪৯ |
| | ৯। তারকেশ্বর | ৪০ |
| | ১০। সিঙ্গুর | ২০ |
| | ১১। ভদ্রেশ্বর | ৮ |
| শ্রীরামপুর | ১২। চন্ডিতলা | ৪২ |
| | ১৩। জাঙ্গিপাড়া | ৪০ |
| | ১৪। শ্রীরামপুর উত্তরপাড়া | ৬ |
| আরামবাগ | ১৫। আরামবাগ | ৭৫ |
| | ১৬। খানাকুল | ৬৮ |
| | ১৭। গোঘাট | ৬০ |
| | ১৮। পুরশুরা | ২৬ |
| | মোট | ৬৯২ |

লাইসেন্সবিহীন এরূপ কিছু মিল মহামান্য হাইকোর্টের নির্দেশে কাজ চালাচ্ছে।

(খ) বর্তমান আর্থিক বছরে মোট ৭ টি লাইসেন্স দেওয়া হয়েছে। ওয়েস্ট বেঙ্গল রাইস মিলিং (আর. এম. আই.) ইন্ডাস্ট্রি রেগুলেশন অ্যাক্ট ১৯৫৮ এর নির্দেশ বিধিগুলি বিবেচনা করে পারমিট ও লাইসেন্স দেওয়া হয়।

(গ) উদারভাবে লাইসেন্স দেওয়ার মনোভাব সরকারের আছে। মহামান্য হাইকোর্টের নির্দেশের জন্য এদের সকলকে এখনই লাইসেন্স দেওয়া সম্ভবপর হচ্ছে না। বে-আইনি ভাবে চালানোর অভিযোগ এলে তাহা ডিস্ট্রিক্ট এনফোর্সমেন্ট ব্রাঞ্চ (ডি. ই. বি.) র কাছে আইনানুগ ব্যবস্থা নেবার জন্য পাঠানো হয়।

**পশ্চিমবঙ্গে প্রাথমিক মৎস্য সমবায় সমিতির সংখ্যা**

***২৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৬১।) **শ্রী বিমলকান্তি বসু ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ রাজ্যে প্রাথমিক মৎস্য সমবায় সমিতির সংখ্যা কত; এবং

(খ) কোচবিহার জেলায় উক্ত সংখ্যা কত?

**মৎস্য বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ৬৮০ (ছয়শত আশি)।

(খ) ৫২ (বাহান্ন)।

**আজিমগঞ্জের এ. জি. স্বাস্থ্যকেন্দ্রে দশ শয্যাবিশিষ্ট মাতৃসদন স্থাপন**

***২৯৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১২০৮।) **শ্রী আতাহার রহমান, শ্রী [illegible] রায় এবং শ্রী আবুল হাসনাৎ খান ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার জিয়াগঞ্জ থানার অধীন আজিমগঞ্জে অবস্থিত এ. জি. [illegible] জন্য দশ শয্যাবিশিষ্ট মাতৃসদন (মেটারনিটি ওয়ার্ড) স্থাপনের সিদ্ধান্ত সরকার নিয়েছেন;

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে, কোন সময় উক্ত সিদ্ধান্ত লওয়া হইয়াছিল; এবং

(গ) উক্ত মাতৃসদন নির্মাণের কাজ শুরু হইয়াছে কি?

**স্বাস্থ্য ও প[illegible]ণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

**নষ্ট শ্রমদিবসের সংখ্যা**

***৩০০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪৫।) **শ্রী শৈলেন চ্যাটার্জি ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৫ সালে এই রাজ্যের কারখানাগুলিতে শ্রমদিবস নষ্টের সংখ্যা কত;

(খ) এর মধ্যে কর্তৃপক্ষের জন্য কত শ্রমদিবস নষ্ট হয়েছে; এবং

(গ) ট্রেড ইউনিয়নের জন্য কত শ্রমদিবস নষ্ট হয়েছে?

**শ্রম বিভাগের মন্ত্রী :**

(ক) ১,৫৫,৯৯,৪৫৮ (প্রভিসনাল)

(কারখানা ও অন্যান্য সংস্থা মিলে)

(খ) এবং (গ) কর্তৃপক্ষ বা ট্রেড ইউনিয়নের জন্য কত শ্রম দিবস নষ্ট হয়েছে তার হিসাব জানা নাই তবে লক-আউটের জন্য — ১,৫৪,০২,৮৫৮ শ্রম দিবস (প্রভিসনাল) এবং ধর্মঘটের জন্য — ১,৯৬,৬০০ শ্রম দিবস (প্রভিসনাল) নষ্ট হয়েছে।

## তফসিলি জাতি ও উপজাতি প্রাথমিক স্কুল ছাত্রদের জন্য আশ্রম হোস্টেল নির্মাণ

*৩০১। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১৭।) **শ্রী শ্রীধর মালিক :** তফসিলি জাতি ও উপজাতি কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ৩১-১২-১৯৮৫ পর্যন্ত এ রাজ্যের তফসিলি জাতি ও উপজাতি শ্রেণীর প্রাথমিক স্কুলের ছাত্রছাত্রীদের জন্য কতগুলি আশ্রম হোস্টেল তৈরি করা হয়েছে;

(খ) উক্ত হোস্টেলগুলিতে কতজন ছাত্রছাত্রী থাকার ব্যবস্থা আছে;

(গ) ১৯৮৬-৮৭ সালে নূতন আশ্রম হোস্টেল গড়ে তোলার কোনো পরিকল্পনা আছে কি; এবং

(ঘ) থাকলে কয়টি এবং কোন কোন জেলায়?

**তফসিলি জাতি ও উপজাতি কল্যাণ বিভাগের মন্ত্রী :**

(ক) ৩১টি।

(খ) হোস্টেল পিছু ৩০ জন।

(গ) হ্যাঁ, আছে।

(ঘ) এখনই বলা সম্ভব নয়।

## বিড়ি শ্রমিকদের ন্যূনতম মজুরি

*৩০৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৮৪।) **শ্রী আবুল হাসনাৎ খান :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বিড়ি শ্রমিকদের জন্য সরকার নির্ধারিত ন্যূনতম মজুরি কোন এলাকায় (জোন) কত;

(খ) সরকার নির্ধারিত ন্যূনতম মজুরি বিড়ি শ্রমিকেরা পাইতেছেন কি; এবং

(গ) না পাইলে, ন্যূনতম মজুরি আদায়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**শ্রম বিভাগের মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে বিড়ি শ্রমিকদের মজুরির হার নিম্নরূপ ঃ—

| | | | |
|---|---|---|---|
| (১) | কলিকাতা ও ২৪ পরগনা জেলায় | দৈনিক | ২১.৬৪ টা |
| | ঐ | প্রতি হাজার | ২২.৭৪ টা |
| (২) | হাওড়া ও হুগলি জেলায় | দৈনিক | ১৮.৪৯ টা |
| | ঐ | প্রতি হাজার | ১৯.৪৪ টা |
| (৩) | পুরুলিয়া জেলায় | প্রতি হাজার | ১১.৮২ টা |
| (৪) | অন্যান্য জেলায় | দৈনিক | ১৬.৫৮ টা |
| | ঐ | প্রতি হাজার | ১৭.৫৩ টা |

(খ) কখনও কখনও কোনো কোনো অঞ্চল হইতে ন্যূনতম মজুরি না পাওয়ার অভিযোগ পাওয়া যায়।

(গ) বিড়ি শ্রমিকেরা ন্যূনতম মজুরি পায় কিনা দেখার জন্য সরকার ব্লক স্তরে ৩১৩ জন ন্যূনতম মজুরি পরিদর্শক (কৃষি) এবং কলিকাতার মূল অফিসে ও শহরাঞ্চলের জন্য ১৩ জন ন্যূনতম মজুরি পরিদর্শক নিয়োগ করিয়াছে। ঐ পরিদর্শকদের কাজের তদারকির জন্য ৪৪ জন সহ-শ্রম-কমিশনার জেলা ও মহকুমাগুলিতে নিয়োজিত আছেন।

## রেশনের মাধ্যমে কেরোসিন তেল দেওয়ার ব্যবস্থা

*৩০৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৭০৭।) **শ্রী আনিসুর রহমান বিশ্বাস ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পশ্চিমবঙ্গে মাথাপিছু রেশনকার্ড দেওয়ার পরে যেসব বৃহৎ পরিবার ভেঙ্গে পৃথক পৃথক পরিবারের সৃষ্টি হইয়াছে সেসব পরিবারের কর্তাদের রেশনের মাধ্যমে কেরোসিন তেল দেওয়ার কোনো ব্যবস্থা আছে কিনা; এবং

(খ) না থাকিলে ইহার কারণ কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ব্যক্তিগত রেশনকার্ড প্রথা চালু হওয়ার পর মাথাপিছু হিসেবেই কেরোসিন তেল সরবরাহ করা হয়।

(খ) প্রশ্ন ওঠে না।

### নন্দীগ্রামের ১ ও ২ নং ব্লকে স্বাস্থ্যকেন্দ্র ও উপস্বাস্থ্যকেন্দ্র নির্মাণ

*৩০৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৩।) **শ্রী ভূপাল পান্ডা :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮২ সাল থেকে ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত মেদিনীপুর জেলার নন্দীগ্রাম থানার ১ ও ২ নং ব্লকে কতগুলি স্বাস্থ্যকেন্দ্র ও উপস্বাস্থ্যকেন্দ্র নির্মিত হয়েছে;

(খ) ঐগুলি কোথায় কোথায় নির্মিত হয়েছে;

(গ) তন্মধ্যে কয়টি নিয়মিত চালু হয়েছে;

(ঘ) উক্ত থানার রিয়াপাড়া স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে রূপান্তরের কোনো পরিকল্পনা আছে কি; এবং

(ঙ) 'ঘ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ তা বাস্তবে রূপায়িত হবে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী :**

(ক) ১টি।

(খ) নন্দীগ্রাম ১ নং ব্লকে।

(গ) ১টি।

(ঘ) আছে।

(ঙ) এখন বলা সম্ভব নয়।

### স্বাস্থ্য বিভাগের অধীনে মোট গাড়ির সংখ্যা

*৩০৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৮৪।) **শ্রী অনিল মুখার্জি :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পশ্চিমবঙ্গে স্বাস্থ্য বিভাগের অধীনে কতগুলি গাড়ি আছে;

(খ) উক্ত গড়িগুলির মধ্যে কতগুলি ইউনিসেফ ও আই. সি. ডি. সি.-র; এবং

(গ) ঐ গাড়িগুলি কিভাবে ব্যবহার করা হয়?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী :**

(ক) ১২৪৭টি।

(খ) ইউনিসেফের গাড়ির সংখ্যা ৩২৬। তন্মধ্যে ইউনিসেফ প্রদত্ত গাড়ি ৩১৩ এবং ঐ সংস্থার আই. সি. ডি. এম., প্রকল্পের গাড়ি ১৩টি।

(গ) যে প্রকল্পের জন্য গাড়িগুলি বরাদ্দ সেই সেই প্রকল্পে গাড়িগুলি ব্যবহার করা হয়।

## মুর্শিদাবাদ জেলায় নূতন হাসপাতাল, স্বাস্থ্যকেন্দ্র ও উপস্বাস্থ্যকেন্দ্র নির্মাণ

*৩০৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১২।) **শ্রীমতী ছায়া ঘোষ ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্তমানে আর্থিক বৎসরে মুর্শিদাবাদ জেলায় নূতন হাসপাতাল, স্বাস্থ্যকেন্দ্র ও উপস্বাস্থ্যকেন্দ্র স্থাপনের কোনো পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকিলে, উহা কোথায় ও কবে নাগাদ হইবে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ আছে।

(খ) বর্তমান আর্থিক বৎসরে এ পর্যন্ত বাঁরওয়া ব্লকের সুন্দরপুরে একটি উপস্বাস্থ্যকেন্দ্র খুলিবার জন্য এবং ফরাক্কা ব্লকের বেনিয়া গ্রামে একটি উপস্বাস্থ্য নির্মাণের জন্য সরকারি আদেশ দেওয়া হইয়াছে।

## রাজ্যে গ্রামীণ হাসপাতালের সংখ্যা

*৩০৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭৮।) **শ্রী সৈয়দ মোয়াজ্জাম হোসেন ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্তমানে এই রাজ্যে কতগুলি গ্রামীণ (রুর‍্যাল) হাসপাতাল আছে; এবং

(খ) বর্তমানে কতগুলি গ্রামীণ হাসপাতাল তৈরির কাজ চলছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ২২টি।

(খ) ১৩টি।

## জলপাইগুড়ি জেলার বিভিন্ন অঞ্চলে স্বাস্থ্যকেন্দ্র স্থাপন

*৩০৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৪।) **শ্রী তারকবন্ধু রায় ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, নীতিগতভাবে গৃহীত সিদ্ধান্ত অনুযায়ী জলপাইগুড়ি জেলায় বারপাটিয়া নূতনবস (জলপাইগুড়ি সদর ব্লক), আমগুড়ি (ময়নাগুড়ি ব্লক) ও ভোটপট্টি (ময়নাগুড়ি ব্লক) অঞ্চলে সরকার স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের কাজ কবে সম্পূর্ণ করবেন?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

বিষয়টি বিবেচনাধীন।

**কলকাতার বিদ্যাসাগর হাসপাতালে পরামর্শদাতা কমিটি**

*৩১০। (অনুমোদিত প্রশ্ন নং *১৬০২।) **শ্রী নিরঞ্জন মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) কলিকাতার বিদ্যাসাগর হাসপাতালে কোনো পরামর্শদাতা কমিটি আছে কি; এবং

(খ) না থাকলে, উক্ত হাসপাতালে এ ধরনের কমিটি গঠনের বিষয় সরকার চিন্তা করছেন কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) হ্যাঁ, একটি ভিজিটিং কমিটি গঠনের বিষয় সরকার চিন্তা করছেন।

**Mr. Speaker :** You all have received an information about fire. After receiving the news I have contacted the Minister concerned to inform the House about it and also to make a statement.

So, Shri Ram Narayan Goswami will now make a statement about it.

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমিক অনুসন্ধানে জানা গেল যে ব্রাবোর্ন রোডে টি বোর্ডের কাছে একটি অয়েল ট্যাঙ্কার ও বাসের ধাক্কার পরিণতিতে আগুন লেগে যায়। এক জনের মৃত্যু হয়েছে বলে জানা গেছে। তিনজন আহত হয়েছেন, তাদের হাসপাতালে ভর্তি করা হয়েছে। বর্তমানে অবস্থা আয়ত্বাধীন।

(নয়েজ)

(সেভেরাল মেম্বার রোজ টু স্পিক)

**Mr. Speaker :** No debate on this. I have received a notice of privilege from Shri Dhirendra Nath Sarkar making certain allegations against Shri Madan Bouri, a member of this House, describing him as a Member of the Communist Party of India. I would request Shri Sarkar to make his submissions, if any.

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসের প্রত্যেকটি নির্বাচিত সদস্য এবং এখানে আমাদের সমস্ত প্রকার নিরাপত্তা এবং অধিকার ও অন্যান্য যা কিছু

রক্ষিত হবে এটাই বাঞ্ছনীয়। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় গতকাল যখন আমরা একটা ঘটনার মধ্যে দিয়ে যাচ্ছিলাম অর্থাৎ আমাদের কংগ্রেস পরিষদীয় দলের চিফ হুইপ সুব্রত মুখার্জি সাসপেনশন এবং তার অব্যবহিত পরে আমাদের মাননীয় সদস্য সুনীতি চট্টরাজের সাসপেনশনকে কেন্দ্র করে যখন আমরা এই সভা বয়কট করছিলাম তখন প্রচন্ড চিৎকার চেঁচামেচি শুরু হয় এবং এতে আমাদের যে গণতান্ত্রিক অধিকার বক্তৃতা দেওয়া সেই অধিকারে হস্তক্ষেপ করা হয়। আরো দুঃখের বিষয় আমরা যখন সকলে মিলে সভা থেকে বেরিয়ে যাচ্ছিলাম সেই সময়ে আমি এখানে বলেছিলাম যে 'এদের দয়ায় আমরা এখানে কাজ করতে আসি নি'। আমরা এই হাউসের মর্যাদা রক্ষা করতে চাই এবং আমাদের বক্তব্য এখানে সুপ্রতিষ্ঠিত করতে চাই। সেই সময়ে আমাদের একজন সদস্য মদন বাউরী মহাশয়, উনি এখন নেই, তিনি হঠাৎ লাফ দিয়ে আমার কাছে আসেন এবং আমাকে আক্রমণ করার চেষ্টা করেন।

**(A voice 'Question' from the benches of the Ruling Party)**

সেই সময়ে আমাদের আর একজন সদস্য মাননীয় অশোক ঘোষ মহাশয় যদি আমাকে না উদ্ধার করতেন তাহলে আমি আক্রান্ত হতাম। তাই, আমি এই কথা বলতে চাই যে আমাদের যে অধিকার, সেই অধিকার রক্ষা করবার জন্য অধিকার কমিটি অর্থাৎ প্রিভিলেজ কমিটিতে সমস্ত ব্যাপারটা খতিয়ে দেখার জন্য প্রেরণ করা হোক। এই আবেদন রাখছি।

**(Noise)**

**(Several Members rose to speak)**

**Mr. Speaker :** Please take your seats. There should be no debate on this.

Your notice is defective. You have described the action of the Speaker as arbitrary. Speaker's action cannot be described as arbitrary. You do not have the authority to describe Speaker's action as arbitrary. You have said that when Shri Subrata Mukherjee and Shri Suniti Chattaraj were arbitrarily suspended from the Assembly Chamber. You cannot use that word arbitrarily.

**(Noise)**

**(Several Members rose to speak)**

You amend this notice otherwise I would not allow it. If it is amended I will allow it at the appropriate time.

Now, I have received another notice of privilege from Shri Kamakhya Charan Ghosh against Shri Dhirendra Nath Sarkar. I would request Shri Ghosh to make his submissions.

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার প্রথম কথা হচ্ছে, ধীরেন

বাবু যখন বেরিয়ে যাচ্ছিলেন তখন তিনি সমস্ত বিধায়ককে চ্যালেঞ্জ করেছেন এবং বলেছেন যে বাইরে আসুন দেখে নেব।

**(A voice 'Question' from the Congress (I) bench)**

**(Several Members rose in their seats)**

**Mr. Speaker :** Please take your seats.

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার দ্বিতীয় কথা হচ্ছে, উনি মদন বাউরী সম্পর্কে যে কথা বলেছেন সে সম্পর্কে আমি একথা বলতে চাই যে মদন বাউরী কয়েকদিন ধরে অ্যাসেম্বলিতে আসেন নি। কাজেই আমি মনে করি মাননীয় বিধায়ক গতকাল সমস্ত বিধায়ককে চ্যালেঞ্জ করে যে কথা বলেছেন যে বাইরে এলে শিক্ষা দেবেন, এই রকম কাজ নিন্দনীয় বলে আমি মনে করি।

**(Voice 'Shame', 'Shame' from the benches of the Ruling Party)**

**Mr. Speaker :** The question is that under the Rules of Business of the House there can be no aspersion on the Chair. That is very clearly mentioned in the rules. I am the last person to tolerate these things. I am willing to consider your motion, Mr. Sarkar provided it comes in a proper form with proper decorum and decency. If it is filed in violation of form, decorum and decency I am the last person to take it into consideration. Mr. Sarkar, I am giving you time to submit an amended notice by the close of this day. If you amend your notice I will consider it. I will consider both the notices together.

[2-10 – 2-20 P.M.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received three notices of Adjournment Motion. The first is from Shri Satya Ranjan Bapuli on the subject of alleged death of Kumari Madhumita, a student, during clash between two groups of students. Statement on the subject will be made by the Minister concerned on 3rd April, 1986 in reply to Calling Attention Notice tabled by Shri Kashi Nath Misra and Shri Sk. Imajuddin on the 20th March, 1986. I, therefore, disallow the motion.

The second is from Shri Deba Prasad Sarkar on the subject of reported deadlock in Calcutta University and the third is from Shri Kashi Nath Misra on the subject of damage caused to houses, school buildings and crops in south of Midnapore district by cyclone and hail-storm on 19.3.86.

The members will get opportunity to raise the other two matters in course of discussion on the Appropriation Bill on 24th March, 1986. Moreover, the members may draw the attention of the Ministers concerned on the subject through Calling attention, Mention, Questions etc. I, therefore, withhold my consent to the motions.

Now I call upon Shri Deba Prasad Sarkar to read the amended text of the motions.

[2-10 - 2-20 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** স্যার, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হ'ল — দীর্ঘদিনের ঐতিহ্যবাহী শিক্ষা প্রতিষ্ঠান কলকাতা বিশ্ববিদ্যালয়ে বিশৃঙ্খল পরিস্থিতি রাজ্যের সমস্ত শুভ বুদ্ধি সম্পন্ন মানুষের কাছে খুবই উদ্বেগজনক। সর্বশেষ পরিস্থিতি এই বিশ্ববিদ্যালয়ের জনৈক কর্মচারীর বিতর্কিত বেতন হারকে কেন্দ্র করে গত মঙ্গলবার অর্থ সংক্রান্ত সহ উপাচার্যকে ঘেরাও এবং তাঁর ঘরে অফিসারদের লাঞ্ছনা এবং প্রতিপক্ষ ইউনিয়নগুলির পক্ষ থেকে বিক্ষোভ পাল্টা বিক্ষোভ এবং অফিসারদের ধর্মঘট। এ ব্যাপারে সরকারের নীরবতা ও নিষ্ক্রিয়তা কার্যত কলকাতা বিশ্ববিদ্যালয়ের এই বিশৃঙ্খল পরিস্থিতি অব্যাহত থাকতেই সাহায্য করছে। তাই জনস্বার্থে কলকাতা বিশ্ববিদ্যালয়ে স্বাভাবিক অবস্থা ফিরিয়ে এনে ছাত্র ছাত্রীদের পড়াশোনার অনুকূলে পরিবেশ সৃষ্টির প্রয়োজন।

**Mr. Speaker :** Mr. Pathak, I request you to convey it to the Education Minister or the Chief Minister to make a statement on the floor of the House on the affairs of the Calcutta University at a point of time.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হ'ল — দক্ষিণ মেদিনীপুর জেলার বিস্তীর্ণ এলাকায় গত ১৯শে মার্চ, ১৯৮৬ তারিখে ঘুর্ণিঝড় ও শিলা বৃষ্টিতে ৫০টি ঘর ও ২০টি প্রাইমারি বিদ্যালয় একেবারেই ধ্বসে গেছে এবং জন জীবন বিধ্বস্ত। ৫০ জন হাসপাতালে ভর্তি হয়েছেন। লক্ষ লক্ষ টাকার বোরো ধান ও অন্যান্য ফসল হানি ঘটেছে। এই ভয়াবহ পরিস্থিতিতে দীঘা — খড়গপুর সহ রামনগর, বেলদা, এগরা, পটাশপুর, ভগবানপুর, খেজুরি, নন্দীগ্রাম, দাঁতন, বামনপুকুর, মোহনপুকুর বিচ্ছিন্ন হয়ে আছে। পরিস্থিতির মোকাবিলার জন্য ত্রাণ সামগ্রী এখনও পর্যন্ত পৌছায় নি।

## Calling Attention To Matters Of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received 9 notices of Calling Attention, Namely :—

1. Endeavour for seperate State for North Bengal. — Shri Laksman Ch. Sett.

2. Bus docoity at various places in Murshidabad district. — Shri Jayanta Kr. Biswas.

3. Chaotic condition in Calcutta University. — Shri Satya Ranjan Bapuli.

4. Alleged attack of a press photographer in Calcutta on 20.3.86. — Shri Suresh Ch. Sinha.

5. Non-approval of eleven and twelve classes for R. T. Girl's School, Suri. — Shri Suniti Chattaraj.

6. Cyclone in Midnapore district on 19.3.86. — Shri Kashi Nath Misra.

7. Reported clash between villagers and students of Polytechnic College, Suri. — Shri Dhiren Sen, Shri Ananda Gopal Das, Shri Anil Mukherjee and Shri Abdul Karim Chowdhary.

8. Confusion about partial assent by the president of India to the Land Reforms Bill. — Shri Amalendra Roy.

9. Rise in the highway crime in Birbhum — Dr. Sushobhan Banerjee.

I have selected the notice of Dr. Sushobhan Banerjee on the subject of Rise in the highway crime in Birbhum. The Minister-in-charge will please make a statement today, if possible, or give a date.

**Shri Patit Paban Pathak :** On the 3rd April, 1986.

**Dr. Zainal Abedin :** Sir, on a point of order. Sir, I would invite your attention of rule 6. You had always been pleased to refer that you had been guided by the rules not by norms, nor by conventions. Here is a convention. The Register is kept on the table in the lobby, outside the Chamber, But the Secretary or his agent or his subordinate is not present there. Anybody may come and go. He may sign or may not sign the register. A controversy has just arisen.

**Mr. Speaker :** I will not deal with the controversy now. Are not you precipitating something ? I have not allowed the discussion. Let him give an amendment and give privilege motion on this issue in proper form. I will consider it. This debate will be useless because I am not allowing it.

**Dr. Zainal Abedin :** I am not speaking on this, Sir. I am on the enforcement of rules.

**Mr. Speaker** : As regards the question of register, a member may sign or may not sign — this is your argument.

**Dr. Zainal Abedin** : Not that, Sir. I am going to submit, under rule 6, it is compulsory that there shall be a Roll of Members of the House which shall be signed in the presence of the Secretary by every member before taking his seat. This practice is introduced here, This rule is enforced here, but there is no resolution of the House keeping this rule in suspension. I am here for the last 25 years. I do not know any item like this.

**Mr. Speaker** : For the last 25 years what was the practice ?

**Dr. Zainal Abedin** : Not that. I mean, there was no convention, Here again I am submitting to you that there should be some democracy in introducing convention.

**Mr. Speaker** : What was going on for the last 25 years, and this is to be changed in view of the Privilege Motion given by Shri Dhirendra Nath Sarkar.

**Dr. Zainal Abedin** : It is not related because of the new environment introduced here. You have created that the rules should be followed. You are to be guided by the rules. Why this rule should not be followed ?

**Mr. Speaker** : Dr. Zainal Abedin, I have already said that we are guided by the rules, precedents and conventions of the House. The House is all powerful, even more powerful than the rules.

**Dr. Zainal Abedin** : If it is so, Sir, then why should it not be kept under suspension ? If the House is all powerful with regard to the rules, as — you have made this observation, — then the rules should be suspended. The House should start afresh. You are the Chairman of the Committee on Rules. Make fresh convention and rules that there is no scope of controversy whether the proposed amendment is for the healthy growth of democracy because I feel that the democracy is the most difficult form of government.

[2-20 - 2-30 P.M.]

I can quote rules from books after books on this issue. Once you say that the rules should be enforced. On other occasions you said that the convention should be followed. My question is by which standard or by which criteria it will be determined ?

**Mr. Speaker** : Look at the convention in the past. In the no-

confidence motion I broke the convention. The previous service condition was such that the no-confidence could be amended to a vote of confidence.

**Dr. Zainal Abedin** : I cannot agree with that. You can check my speech there.

**Mr. Speaker** : If you don't individually agree that is not relevant. Your leader has agreed to it.

**Dr. Zainal Abedin** : It cannot be. It does not depend upon the whims of anybody.

**Mr. Speaker** : Are you not guided by your leader ?

**Dr. Zainal Abedin** : Sir, we are guided by our leader and also by the rules and the Constitution. Unfortunately we see that the institutional Constitution is being violated here.

**Mr. Speaker** : We will look into the matter when an appropriate privilege motion will come.

Hon'ble Minister-in-charge of Health and Family Welfare Department will please make a statement on the subject of reported death of two babies from small-pox in North Howrah.

**(Attention called by Shri Dhirendra Nath Sarkar**

**on the 13th March, 1986)**

**Shri Ramnarayan Goswami** : Sir, there is no case of attack and death from Small-pox in this State including areas covering North Howrah, Salkia, Benaras Road, G. T. Road and N. C. Sen Lane, all in Howrah. No deaths have also occurred due to Chicken-pox any where in this State. Only cases of attack of Chicken-pox and Measles have been occuring sporadically since January, 1986 in the said areas of Howrah.

Two babies, one named Sulata Hazra, daughter of Shri Sunil Hazra of 154, Benaras Road, of 7 (Seven) months age and the other named Punom Singh, daughter of Shri Hari Sankar Singh of 332, G. T. Road, of 1$^{1/2}$ years of age, were admitted at the I. D. Hospital, Calcutta on 3.3.86 and the B. C. Roy Memorial Hospital, Calcutta on 10.1.86 respectively with post-measles complications like Broncho-pneumonia.

Sulata Hazra was attacked with Measles on 1.3.86 and Punom Singh as attacked with Measles on 7.1.86.

Sulata Hazra died at the I. D. Hospital on the same date of her admission i.e. on 3.3.86, causes of death being difficulties in breathing

and fever.

Punom Singh died at the B. C. Roy Memorial Hospital on 17.1.86, causes of death being Broncho-pneumonia and Cardiac respiratory failure.

Field staff are visiting the areas and are distributing necessary medicines. Local Health Staff and Zonal Health Officer, Zone No.-V under Calcutta Metropolitan Urban Health Organisation have been alerted by issuing necessary instructions from the Head Quarters level to keep strict vigilance on the situations

## MENTION CASES

**শ্রী নটবর বাগদি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তথ্য ও সংস্কৃতি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। আপনি জানেন, পুরুলিয়া জেলার লোক সংস্কৃতি যে ছৌ-নৃত্য সেই ছৌ-নৃত্য আজ মৃত-প্রায় অবস্থায় এসে দাঁড়িয়েছে। কারণ এই নৃত্য বর্তমানে অত্যন্ত ব্যয়-সাপেক্ষ। আমাদের পুরুলিয়া জেলার প্রায় ৫ হাজার গ্রামের মধ্যে ২ হাজার গ্রামে এই ছৌ-নৃত্যের দল আছে। এই ছৌ-নৃত্য এখন এমন একটা অবস্থায় এসে দাঁড়িয়েছে যে সেই অবস্থা থেকে একে টেনে তোলার প্রয়োজনীয়তা আছে বলে আমি মনে করি। আমি তাই আপনার মাধ্যমে মাননীয় তথ্যমন্ত্রীর কাছে আবেদন করছি, এই ছৌ-নৃত্যের আঙ্গিক এবং উপকরণ আধুনিকীকরণ করার জন্য এবং চর্চা করার জন্য পুরুলিয়া জেলায় ছৌ-নৃত্যের চর্চা-কেন্দ্র করা দরকার। আপনি জানেন, এই ছৌ-নৃত্যের জন্য ২৬ শে জানুয়ারি বলুন আর স্বাধীনতা দিবসেই বলুন বা অন্য যে কোনো সময়ে বলুন ২।১ জনকে পদ্মশ্রী এবং পদ্মভূষণ উপাধি দেওয়া হয়েছে ছৌ-নৃত্যের জন্য।

কিন্তু তাদের আর্থিক অবস্থা অত্যন্ত শোচনীয়। এই ছৌ-নাচে সাধারণত আদিবাসী এবং হরিজনরাই অংশগ্রহণ করে থাকেন, সেজন্য ওখানকার আদিবাসী অধ্যুষিত অঞ্চলে তাঁদের জন্য একটা তথ্য কেন্দ্র খোলার দরকার আছে। এটাই পুরুলিয়াবাসীদের দাবি। আমি আশা করব বামফ্রন্ট সরকার যেমন অন্যান্য সমস্ত লুপ্ত শিল্পগুলির জন্য চিন্তা ভাবনা করছেন তেমনি আগামী বছর যাতে ঐ জেলাতে ছৌ-নৃত্যের জন্য একটি তথ্য কেন্দ্র হয়, এবং এ জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী শিশির অধিকারী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ এবং পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয়ের নিকট একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, সমগ্র কাঁথি এলাকাটি একটি সাইক্লোনিক জোন হয়ে দাঁড়িয়েছে গত পরশু মেদিনীপুরের ওপর দিয়ে ঝড় বয়ে গেছে এবং তাতে বহু ঘর বাড়ির ক্ষতি হয়েছে। মাননীয় পঞ্চায়েত মন্ত্রী এখানে আছেন, তিনি ঝড়ের পরে ওখানে গিয়েছিলেন। আমি আপনার মাধ্যমে পঞ্চায়েত মন্ত্রী মহাশয়ের নিকট দাবি জানাচ্ছি যে ঐ একশ জমিদারি বাঁধ এবং বিস্তীর্ণ ৪৮ মাইল সমুদ্র বাঁধকে সারাবার ব্যবস্থা করেন। ৭০টি স্লুইশ গেট ভেঙ্গে পড়েছে। প্রাক্তন সেচ মন্ত্রী শ্রী প্রভাস রায় এবং বর্তমান যিনি সেচ মন্ত্রী আছেন তাঁরা যেন ঐ কন্টাই সাব ডিভিসনে ইরিগেশন ডিভিসনের মাধ্যমে অবিলম্বে ঐগুলি মেরামতের ব্যবস্থা করেন। এই

আবেদন আমি রাখছি।

**শ্রী রামপদ মান্ডি :** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে এক গুরুতর বিষয়ের প্রতি ভূমি রাজস্ব ও সেচ বিভাগের মন্ত্রী মহোদয়দের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন ১৯৭২ সালে কংগ্রেসি আমলে বাঁকুড়া জেলার ছাতনা, সালতোড়া, মেজিয়া ও গঙ্গাজলঘাটী থানা বাদে সব জায়গাকে সেচ এলাকা বলে ঘোষণা করা হয়েছে। এর ফলে বিশেষ করে আদিবাসী তফসিলি অধ্যুষিত এলাকা রাণীবাঁধ, রাইপুর ১নং হিড়বাঁধ ও ইছাপুর ব্লকের গরিব মাঝারি চাষী সহ মধ্যবিত্ত মজুর, জমির সিলিং আইনে জমি রাখা ভূমি রাজস্ব মকুব ও ১৯৮০ সালের কৃষি ঋণ মকুব এই সব সুযোগ হতে বঞ্চিত হচ্ছেন। তারা অত্যন্ত বিক্ষুব্ধ হচ্ছেন। আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি যে অবিলম্বে সরেজমিন তদন্ত করে প্রয়োজনীয় ব্যবস্থা নেন এবং ঐ এলাকার জমি উঁচু নিচু পাথর ও পাহাড়ী ভূমি তার ৭০/৭৫ ভাগ সেচ সেবিত নয়। এগুলি দেখার জন্য আমি মন্ত্রী মহোদয়দের নিকট আবেদন জানাচ্ছি।

**শ্রী বঙ্কিম ত্রিবেদী :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে কাঁথির শোচনীয় বিদ্যুতের অবস্থা সম্বন্ধে মাননীয় শক্তিমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ওখানে ২৫টি ট্রান্সফরমার একসঙ্গে খারাপ হয়ে আছে। দীর্ঘদিন চেষ্টা করেও মেরামত হয়নি। গরম শুরু হতে না হতেই লোডশেডিং শুরু হয়েছে এবং স্পেয়ার পার্টসের অভাবে অনেক ট্রান্সফরমার মেরামত হচ্ছে না এবং অনেক বাড়িতে ইলেকট্রিক কানেকশন দেওয়া যাচ্ছে না। সেখানে যে এস. এস. অফিস আছে তার অবস্থা এত শোচনীয় যে যখন তখন ভেঙ্গে পড়তে পারে, লোকে সেখানে ঢুকতে ভয় পায়। আমি এ ব্যাপারে মাননীয় শক্তিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং সেখানকার পঞ্চায়েত সমিতির সভাপতি যে চিঠি দিয়েছেন তার কপি আপনার মাধ্যমে দিচ্ছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের অর্থমন্ত্রী এবং অর্থমন্ত্রী মহাশয়ের মাধ্যমে কেন্দ্রীয় অর্থমন্ত্রীর দৃষ্টি একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে আকর্ষণ করছি। কেন্দ্রীয় সরকারের, রেল কর্মচারিদের বেতন পুনর্গঠনের জন্য পে-কমিশন গঠন করেন। সেই পে-কমিশনের যে আর্থিক বছরে রিপোর্ট দেবার কথা সেটা খুবই বিলম্বিত হচ্ছে। অর্থমন্ত্রী পে-কমিটির কাছে সুপারিশ করেছিলেন চলতি আর্থিক বছরে ব্যয় বরাদ্দের মধ্যে ২ হাজার কোটি টাকা সঙ্কুলান করতে, কিন্তু কেন্দ্রীয় বাজেট সেই বাজেটে ব্যয়ের পরিমাণটা সঙ্কুলান করা হয় না। তার অর্থ হচ্ছে পে-কমিশন কার্যকর হবে না, হলেও দীর্ঘদিন বিলম্বিত হবে। লক্ষ লক্ষ কেন্দ্রীয় সরকারি কর্মচারী বিশেষ করে রেল কর্মচারী বেতন পুনর্গঠন থেকে বঞ্চিত হবে।

[2-30 – 2-40 P.M.]

তাই এটা উদ্বেগের ব্যাপার। কেন্দ্রীয় সরকারের রেলওয়ে কর্মচারিদের স্বার্থ যাতে অক্ষুন্ন থাকে, যাতে তাঁদের স্বার্থে আঘাত না লাগে, সেইজন্য রাজ্য সরকারের মাননীয় অর্থমন্ত্রীর মাধ্যমে কেন্দ্রীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে পে-কমিশনের সুপারিশ অবিলম্বে কার্যকর করা হয়।

প্রথমেই সংশোধনী প্রস্তাব যা এসেছে তার বিরোধিতা করে শুরু করছি। এটা প্রতিটি রাজ্য এবং কেন্দ্র — সব জায়গায় আসে, সংবিধানেও এই অধিকার দেওয়া আছে যে, বাজেট পেশ করবার পর একসেস্ এক্সপেন্ডিচার ২০৫ ধারা অনুযায়ী প্রয়োজন হলে সরকার আনবেন এবং এটা বরাবরই, যতদিন ধরে দেশ স্বাধীন হয়েছে এবং এসব নির্বাচিত বিধানসভা ও লোকসভা ইত্যাদি হয়েছে, সেখানে এই পদ্ধতি অনুসরণ করা হয়েছে। এটা নূতন কিছু নয়। এখানে বলা হয়েছে, দুই-একজন মাননীয় সদস্য যা বলেছেন তার থেকে নোটে দেখেছি যে, আমাদের অতিরিক্ত খরচের জন্য হাউসের কাছে যা এসেছে এটা ঠিক উন্নয়নমূলক কোনো কাজের জন্য খরচ হয় নি? এটা তাঁরা বলেছেন। ডাঃ জয়নাল আবেদিন বোধ হয় একথা বলেছেন এবং আরো দুই-একজনও বলেছেন। আমি খালি দুই-একটি কথা বলে দিচ্ছি এখানে। ঐ ফলতা এক্সপোর্ট জোনে ৫.৬৫ কোটি টাকা খরচ হয়েছে। এটা ডেভেলপমেন্ট কিনা সেটা ওঁরা বুঝবেন। মূল কথা, সেটা ঠিক জায়গায়ই খরচ হয়েছে।

রুর‍্যাল ইলেকট্রিফিকেশন ৬ কোটি, পাওয়ার প্রোজেক্ট ২১ কোটি, দ্বিতীয় হুগলি ব্রিজ ১৪ কোটি, ডি. পি. এল. ১১ কোটি, আরবান ওয়াটার সাপ্লাই ৬ কোটি, হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স ৩ কোটি এই কতকগুলি আমি বললাম, এইগুলি নিশ্চই উন্নয়নমূলক কাজ। এই সব কাজগুলি করা হয়েছে। তারপর একই কথা শুনতে পাচ্ছি যে মানি ইজ বিয়িং স্কোয়ান্ডার্ড বাই পঞ্চায়েত এই কথাই ওঁরা বারবার বলছেন। একই কথা বারবার বলছেন যে টাকা অপব্যয় হচ্ছে। এইগুলো কি কংগ্রেস পঞ্চায়েতকে ধরে বলা হচ্ছে, না বাদ দিয়ে বলা হচ্ছে? এটা কখনও বলতে শুনতে পেলাম না। কিন্তু আমরা বলেছি যে ৩৪১ কোটি টাকা গ্রামের জন্য বিভিন্ন ব্লকে ব্লকে খরচা করেছি। এটা আগে কোনোদিন হয় নি। দেশ এতদিন স্বাধীন হয়েছে, কংগ্রেস ২৮ বছর রাজত্ব করেছে, ওঁরা রাইটার্স বিল্ডিংয়ে বসে নিজেদের লোক দিয়ে ডিপার্টমেন্টের মাধ্যমে খরচা করতেন। এই ভাবে গণতন্ত্রকে প্রতিষ্ঠিত করে সাধারণ মানুষের জন্য ওঁরা কোনোদিন খরচা করেন নি, আমরা সেটা করেছি। তারপর বিদ্যুতের কথা ওঁরা বারেবারে বলেন। এখানে আমরা বলেছি, বিদ্যুৎ আমাদের কম আছে — যা প্রয়োজন তার থেকে কম আছে — ১৫ সাপ্রেসড ডিমান্ড আছে। সেজন্য নূতন নূতন বিদ্যুৎ প্রকল্প করার জন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করছি, আশা করি হয়েও যাবে। এখন যেগুলিতে হচ্ছে তাতে আমাদের প্রয়োজন মিটছে না। আমরা বলছি ১০ বছর পরে আর কি প্রয়োজন হবে, আপনারা যা অনুমোদন করছেন এবং যেটা দেবেন, সেই হিসাবে আমাদের সঙ্গে ওঁদের মিলছে না। ওঁরা যা বলছেন তাতে আমরা একমত হতে পারছি না। এ সম্পর্কে আমরা ওঁদের সঙ্গে আলোচনা চালিয়ে যাচ্ছি। যাই হোক, শুধু এই কথা মনে করিয়ে দিতে চাই, কথাটা উঠেছে, ৮ বছরে কংগ্রেস আমলে ওঁরা অতিরিক্ত করেছিলেন ৯০ মেগাওয়াট, আর আমাদের ৮ বছরে অতিরিক্ত করেছি এক হাজারেরও বেশি — ১১০০ মেগাওয়াট। তারপর সেই একই কথা বলা হচ্ছে — পুলিশ খাতে বেশি খরচা করছেন। এসব কথা কী কংগ্রেসিদের বলা শোভা পায়? কংগ্রেসের মারামারি থামাতে তো আমাকে পুলিশ দিতে হয়। একটা মিটিং করতে পারবেন না, গোলমাল করবেন, বোমা ছুঁড়ে মহিলাদের মেরে ফেলবেন — এসব থামাতে তো পুলিশ দরকার। এই যে ৯.২৪ কোটি টাকা পুলিশ বাজেটে অতিরিক্ত খরচা হয়েছে তার মধ্যে ৮০ লক্ষ টাকা খরচ হয়েছে মডর্নাইজেশনের

জন্য, নূতন কিছু অস্ত্রশস্ত্র কিনতে ও নূতন কিছু ব্যবস্থা করতে। বাকি যেটা হয়েছে সেটা তে আমাদের দিতেই হবে। মাগ্গী ভাতা তো আমাদের দিতেই হবে। মাগ্গী ভাতা বাড়ে কেন জিনিসপত্রের দাম বেড়ে গেলে, কেন্দ্রীয় সরকারের জন্য মুদ্রাস্ফীতি হলে মাগ্গীভাতা দিতে হয় আমি তো আগেই বলেছি, ওঁরা বারবার মাগ্গীভাতা দেন, আমাদেরও তাই ওটা দিতে হয় এটা তো কেন্দ্রের অপরাধ — এটা আমরা বলেছি, আপনারা কেউ একথা বলেন নি।

**(কংগ্রেস বেঞ্চ থেকে একজন মাননীয় সদস্য : — আমি বলেছি।)**

যাই হোক একজন তবু বলেছেন, ভেরি গুড। ৮ লক্ষ লোককে ডিয়ারনেস অ্যালাউন্স দিতে হয়, তার মধ্যে পুলিশও আছে। পুলিশকে তো আর বাদ দিয়ে দিতে পারি না, তাদেরও দিতে হয়। এই সব হচ্ছে ওনাদের বক্তব্যের বহর। সুতরাং বিশেষ উত্তর দেবার কিছু নেই সাধারণ বাজেট যখন আলোচনা হয় — কালকে তো ওনারা ছিলেন না — তাতে আমি সবগুলোর উত্তর দেবার চেষ্টা করেছি। আমি শুধু এই কথা বলছি যখন বাজেট রচনা করা হয় — যে কোনো সরকার সে কেন্দ্র বলুন আর রাজ্যই বলুন — একসেস কিছু হবে না এটা মনে করে কেউ কোনো দিন করে না। কংগ্রেস আমলে ওনারা এনেছেন এই রকম খরচ অনুমোদনের জন্য। কাজেই এই সব কথা বলে কোনো লাভ নেই। ওঁরা তো খরচ করতেন না, টাকা তুলতেন না, বেশি কি করে আনবেন? আমরা বেশি খরচা করছি, বেশি টাকা তুলছি। কোনো রকম তুলনা হয় নাকি কংগ্রেস আমলের সঙ্গে? কত তুলতেন সেল ট্যাক্স থেকে? আমরা ৮০০ কোটি টাকা তুলি সেখানে আপনারা ২০০ কোটি টাকাও তুলতে পারতেন না। সুতরাং এই সব কথা আলোচনা করে কোনো লাভ নেই।

[5-55 – 6-05 P.M.]

সেজন্য যে প্রস্তাবগুলো এখানে রেখেছি সেগুলো যাতে আপনারা অনুমোদন করেন সেই আবেদন আমি আপনাদের কাছে করছি। এছাড়া বিশেষ কিছু আমার বলবার নেই। কিছু কথা এখানে হয়েছে, সেজন্য আনুষ্ঠানিক ভাবে আমাকে কিছু বলতে হল। আমরা যদি কিছু খরচ করি তাহলে আপনারা বলেন, কেন খরচ করলেন? আবার খরচ যদি না করি তাহলে বলেন, কেন খরচ করেন নি? তা এ থেকেই বোঝা যায় আপনাদের যুক্তি বিশেষ নেই। পাঁচ বছরের ছেলেদেরও বোধ হয় এঁদের থেকে বেশি বুদ্ধি আছে; এঁদের সেই বুদ্ধিটুকুও নেই। সেজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে প্রস্তাবগুলো এনেছি তা অনুমোদন করবার জন্য এখানে রাখছি।

## DEMAND NO. 1

**Mr. Deputy Speaker :** I now put Demand No.1 to vote.

The motion of Shri Patit Paban Pathak that a sum of Rs. 20,12,000 be granted for expenditure under Demand No.1, Major Head : "211

— State Legislatures'' during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 3

**Mr. Deputy Speaker :** There is a cut motion under the Demand No.3, by Shri Kashinath Misra. I now call upon Shri Misra to move his motion.

**Shri Kashinath Misra :** I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

The motion of Shri Kashinath Misra that the amount of demand by reduced by Rs. 100/-, was then put and lost.

**Mr. Deputy Speaker :** I now put the main motion to vote.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 4,20,000 be granted for expenditure under Demand No.3, Major Head : ''213 — Council of Ministers'' during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 4

**Mr. Deputy Speaker :** There are cut motions under this Demand by Shri Kashinath Misra. I now call upon Shri Kashinath Misra to move his motions.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of demand be reduced by Rs. 100/-

The motions of Shri Kashinath Misra that the amount of the demand be reduced by Rs. 100/-, were then put and lost.

**Mr. Deputy Speaker :** I now put the main motion to vote.

The motion of Shri Syed Abul Mansur Habibullah that a sum of Rs. 1,45,21,000 be granted for expenditure under Demand No.4, Major Head : ''214 — Administration of Justice'' during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 5

**Mr. Deputy Speaker** : I now put the main motion to vote.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 1,44,34,000 be granted for expenditure under Demand No.5, Major Head : "215 — Election" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 7

**Mr. Deputy Speaker** : There are cut motions under this demand by Shri Kashinath Misra. I now call upon Shri Misra to move his motion.

**Shri Kashinath Misra** : Sir, I beg to move that the amount of demand be reduced by Rs. 100/-

The motions of Shri Kashinath Misra that the amount of demand be reduced by Rs. 100/-, was then put and lost.

**Mr. Deputy Speaker** : Now I put the main motion to vote.

The motion of Shri Benoy Krishna Chowdhury that a sum of Rs. 3,00,000 be granted for expenditure under Demand No.7, Major Head : "504 — Capital Outlay on Other General Economic Services" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 8

**Mr. Deputy Speaker** : I now put the main motion to vote.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 6,37,000 be granted for expenditure under Demand No.8, Major Head : "230 — Stamps and Registration" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 9

**Mr. Deputy Speaker** : I now put the main motion to vote.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 1,06,000 be granted for expenditure under Demand No.9, Major Head : "235 — Collection of Other Taxes on Property and Capital Transactions" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 10

**Mr. Deputy Speaker :** All the cut motions are in order and I call upon Shri Kashi Nath Mishra to move his motions.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

The motions were then put and lost.

The motion of Shri Bimalananda Mukherjee that a sum of Rs. 43,03,000 be granted for expenditure under Demand No.10, Major Head : "239 — State Excise" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 13

**Mr. Deputy Speaker :** I now put Demand No. 13 to vote.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 44,74,000 be granted for expenditure under Demand No.13, Major Head : "245 — Other Taxes and Duties on Commodities and Services" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 18

**Mr. Deputy Speaker :** I now put Demand No. 18 to vote.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 72,11,000 be granted for expenditure under Demand No.18, Major Head : "252 — Secretariat General Services" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 19

**Mr. Deputy Speaker:** I now put Demand No. 19 to vote.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 50,93,000 be granted for expenditure under Demand No.19, Major Head : "253 — District Administration" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 21

**Mr. Deputy Speaker** : All the cut motions are in order and I call upon Shri Kashi Nath Mishra to move his motions.

**Shri Kashinath Misra** : Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

The motion was then put and lost.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 9,24,71,000 be granted for expenditure under Demand No.21, Major Head : "255 — Police" during the current year, was then put and agreed to.

[6-05 - 6-15 P.M.]

## DEMAND NO. 22

**Mr. Deputy Speaker** : All the cut motions are in order and I call upon Shri Kashi Nath Mishra to move his motions.

**Shri Kashinath Misra** : Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

The motion was then put and lost.

The motion of Shri Patit Paban Pathak that a sum of Rs. 23,82,000 be granted for expenditure under Demand No.22, Major Head : "256 — Jails" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 24

**Mr. Deputy Speaker** : All the cut motions are in order and I call upon Shri Kashi Nath Mishra to move his motion.

**Shri Kashinath Misra** : Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

The motions were then put and lost.

The motion of Shri Patit Paban Pathak that a sum of Rs. 30,58,000 be granted for expenditure under Demand No.24, Major Head : "258 — Stationery and Printing" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 25

**Mr. Deputy Speaker** : I now put Demand No. 25 to vote.

The motion of Shri Patit Paban Pathak that a sum of Rs. 4,86,01,000 be granted for expenditure under Demand No.25, Major Head : "259 — Public Works" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 26

**Mr. Deputy Speaker** : I now put the Demand No. 26 to vote.

The motion of Shri Patit Paban Pathak that a sum of Rs. 32,95,000 be granted for expenditure under Demand No.26, Major Head : "260 — Fire Protection and Control" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 27

**Mr. Deputy Speaker** : I now put the Demand No. 27 to vote.

The motion of Shri Patit Paban Pathak that a sum of Rs.

1,68,47,000 be granted for expenditure under Demand No.27, Major Head : "265 — Other Administration Services" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 28

**Mr. Deputy Speaker:** I now put Demand No. 28 to vote.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 10,84,75,000 be granted for expenditure under Demand No.28, Major Head : "266 — Pension and Other Retirement Benefits" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 31

**Mr. Deputy Speaker:** I now put the Demand No. 31 to vote.

The motion of Shri Ram Narayan Goswami that a sum of Rs. 26,28,000 be granted for expenditure under Demand No.31, Major Head : "276 — Secretariat-Social and Community Services" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 34

**Mr. Deputy Speaker** : All the cut motions are in order and I call upon Shri Kashi Nath Mishra to more his motions taken as moved.

**Shri Kashinath Misra** : Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

The motions were then put and lost.

The motion of Shri Sambhu Charan Ghosh that a sum of Rs. 47,46,95,000 be granted for expenditure under Demand No.34, Major Head : "277 — Education (Excluding Sports and Youth Welfare), 278 — Art and Culture" during the current year, was

then put and agreed to.

## DEMAND NO. 37

**Mr. Deputy Speaker** : All the cut motions are in order and I call upon Shri Kashi Nath Mishra to move his motions taken as moved.

**Shri Kashinath Misra** : Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

The motion was then put and lost.

The motion of Shri Ram Narayan Goswami that a sum of Rs. 37,18,000 be granted for expenditure under Demand No.37, Major Head : "281 — Family Welfare" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 39

**Mr. Deputy Speaker** : There are three cut motions. All the cut motions are in order and I call upon Shri Kashi Nath Mishra to move his motions.

**Shri Kashinath Misra** : Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

The motions were then put and lost.

The motion of Shri Patit Paban Pathak that a sum of Rs. 3,71,42,000 be granted for expenditure under Demand No.39, Major Head : "283 — Housing and 483—Capital Outlay on Housing" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 40

**Mr. Deputy Speaker** : There is one cut motion. The motion is in order and I call upon Shri Kashi Nath Mishra to move his motion.

**Shri Kashinath Misra** : Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

The motion was then put and lost.

The motion of Shri Patit Paban Pathak that a sum of Rs 13,09,50,000 be granted for expenditure under Demand No.40 Major Head : "284 — Urban Development" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 41

**Mr. Deputy Speaker :** I now put the Demand No. 41 to move.

The motion of Shri Probhas Chandra Phodikar that a sum of Rs. 1,07,54,000 be granted for expenditure under Demand No.41, Major Head : "285 — Information and Publicity, 485 — Capital Outlsy on Information and Publicity and 685 — Loans for Information and Publicity" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 42

**Mr. Deputy Speaker :** I now put the Demand No. 42 to vote.

The motion of Shri Patit Paban Pathak that a sum of Rs. 1,04,86,000 be granted for expenditure under Demand No.42, Major Head : "287 — Labour and Employment" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 44

**Mr. Deputy Speaker :** I now put the Demand No. 44 to vote.

The motion of Shri Patit Paban Pathak that a sum of Rs. 10,00,000 be granted for expenditure under Demand No.44, Major Head : "688 — Loans for Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons)" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 45

**Mr. Deputy Speaker :** There is one cut motion. The motion is in order and I call upon Shri Kashi Nath Mishra to move his motion.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

The motions were then put and lost.

The motion of Dr. Sambhu Nath Mandi that a sum of Rs. 1,85,27,000 be granted for expenditure under Demand No.45, Major Head : "288 — Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes)" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 46

**Mr. Deputy Speaker:** I now put the Demand No. 46 to move.

The motion of Shri Patit Paban Pathak that a sum of Rs. 4,07,76,000 be granted for expenditure under Demand No.46, Major Head : "288 — Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes) and 688 — Loans for Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes)" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 47

**Mr. Deputy Speaker:** I now put the Demand No. 47 to move.

The motion of Shri Patit Paban Pathak that a sum of Rs. 8,59,03,000 be granted for expenditure under Demand No.47, Major Head : "289 — Relief on account of Natural Calamities" during the current year, was then put and agreed to.

[6-15 - 6-25 P.M.]

## DEMAND NO. 48

**Mr. Deputy Speaker** : I now put Demand No.48 to vote.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 32,71,000 be granted for expenditure under Demand No.48, Major Head : "295 — Other Social and Community Services (Excluding Zoologi-

cal and Public Gardens)" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 51

**Mr. Deputy Speaker :** I now put Demand No.51 to vote.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 43,000 be granted for expenditure under Demand No.51, Major Head : "304 — Other General Economic Services" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 52

**Mr. Deputy Speaker :** There are two cut motions under this Demand by Shri Kashinath Misra. The cut motions are in order and Shri Misra may now move his motion.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

The motions were then put and lost.

**Mr. Deputy Speaker :** I now put Demand No.52 to vote.

The motion of Shri Benoy Krishna Chowdhury that a sum of Rs. 16,63,000 be granted for expenditure under Demand No.52, Major Head : "305 — Agriculture" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 54

**Mr. Deputy Speaker :** I now put Demand No.54 to vote.

The motion of Shri Radhika Ranjan Banerjee that a sum of Rs. 32,39,000 be granted for expenditure under Demand No.54, Major Head : "309 — Food" during the current year, was then put and agreed to.

### DEMAND NO. 56

**Mr. Deputy Speaker :** There are two cut motions under this Demand by Shri Kashinath Misra. The cut motions are in order and Shri Misra may now move his motion.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

The motions were then put and lost.

**Mr. Deputy Speaker :** I now put Demand No.56 to vote.

The motion of Shri Amritendu Mukhopadhyay that a sum of Rs. 97,000 be granted for expenditure under Demand No.56, Major Head : "311 — Dairy Development" during the current year, was then put and agreed to.

### DEMAND NO. 57

**Mr. Deputy Speaker :** I now put Demand No.57 to vote.

The motion of Shri Kiranmoy Nanda that a sum of Rs. 36,48,000 be granted for expenditure under Demand No.57, Major Head : "312 — Fisheries" during the current year, was then put and agreed to.

### DEMAND NO. 59

**Mr. Deputy Speaker :** I now put Demand No.59 to vote.

The motion of Shri Benoy Krishna Chowdhury that a sum of Rs. 1,59,62,000 be granted for expenditure under Demand No.59, Major Head : "314 — Community Development (Panchayat) and

363 — Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayat)'' during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 60

**Mr. Deputy Speaker** : I now put Demand No.60 to vote.

The motion of Shri Benoy Krishna Chowdhury that a sum of Rs. 16,75,000 be granted for expenditure under Demand No.60, Major Head : ''714 — Loans for Community Development (Excluding Panchayat)'' during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 61

**Mr. Deputy Speaker** : I now put Demand No.61 to vote.

The motion of Shri Patit Paban Pathak that a sum of Rs. 2,25,50,000 be granted for expenditure under Demand No.61, Major Head : ''522 — Capital Outlay on Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 726 — Loans for Consumer Industries (Closed and Sick Industries, and 730 — Loans for Industrial Financial Institutions (Closed and Sick Industries)'' during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 62

**Mr. Deputy Speaker** : I now put Demand No.62 to vote.

The motion of Shri Patit Paban Pathak that a sum of Rs. 6,92,05,000 be granted for expenditure under Demand No.62, Major Head : ''320 — Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries), and 720 — Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries)'' during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 64

**Mr. Deputy Speaker :** I now put Demand No.64 to vote.

The motion of Shri Patit Paban Pathak that a sum of Rs. 5,68,000 be granted for expenditure under Demand No.64, Major Head : "328 — Mines and Minerals" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 66

**Mr. Deputy Speaker :** There is one cut motion under this Demand by Shri Kashinath Misra. The cut motion is in order and Shri Misra may now move his motion.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

The motion was then put and lost.

**Mr. Deputy Speaker :** I now put Demand No.66 to vote.

The motion of Shri Patit Paban Pathak that a sum of Rs. 3,82,30,000 be granted for expenditure under Demand No.66, Major Head : "332 — Multipurpose River Projects, 333 — Irrigation, Navigation, Drainage and Food Control Projects and 532 — Capital Outlay on Multipurpose River Projects" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 67

**Mr. Deputy Speaker :** There are five cut motions under this Demand by Shri Kashinath Misra. The cut motions are in order and Shri Misra may now move his motions.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

The motion was then put and lost.

The motion of Shri Patit Paban Pathak that a sum of Rs. 27,45,000 be granted for expenditure under Demand No.67, Major Head : "334 — Power Projects and 734 — Loans for Power Projects" during the current year.

The motion was then put and agreed to.

## DEMAND NO. 68

**Mr. Deputy Speaker :** I now put Demand No.68 to vote.

The motion of Shri Patit Paban Pathak that a sum of Rs. 36,000 be granted for expenditure under Demand No.68, Major Head : "335 — Ports, Lighthouses and Shipping" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 70

**Mr. Deputy Speaker :** There are three cut motions by Shri Kashinath Misra under Demand No.70. All the cut motions are in order and Shri Misra may now move his motions.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

The motion was then put and lost.

**Mr. Deputy Speaker :** I now put Demand No.70 to vote.

The motion of Shri Prasanta Kumar Sur that a sum of Rs. 15,36,44,000 be granted for expenditure under Demand No.70, Major Head : "337 — Roads and Bridges, 537 — Capital on Roads and Bridges and 737 — Loans for Roads and Bridges" during the current

year, was then put and agreed to.

[6-25 - 6-32 P.M.]

## DEMAND NO. 71

**Mr. Deputy Speaker :** There is no cut motion on Demand No.71. I put Demand No.71 to vote.

The motion of Shri Patit Paban Pathak that a sum of Rs. 25,23,000 be granted for expenditure under Demand No.71, Major Head : "338 — Road and Water Transport Services" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 74

**Mr. Deputy Speaker :** There is no cut motion on Demand No.74. I put Demand No.74 to vote.

The motion of Shri Patit Paban Pathak that a sum of Rs. 3,75,50,000 be granted for expenditure under Demand No.74, Major Head : "363 — Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayat)" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 76

**Mr. Deputy Speaker :** There is no cut motion on Demand No.76. I put Demand No.76 to vote.

The motion of Shri Patit Paban Pathak that a sum of Rs. 11,36,23,000 be granted for expenditure under Demand No.76, Major Head : "526 — Capital Outlay on Consumer Industries (Public Undertakings)" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 77

**Mr. Deputy Speaker :** There is no cut motion on Demand No.77. I put Demand No.77 to vote.

The motion of Shri Patit Paban Pathak that a sum of Rs. 14,85,000 be granted for expenditure under Demand No.77, Major Head : "282 — Public Health, Sanitation and Water Supply (Prevention of Air and Water Pollution) and 295 — Other Social and Community Services (Zoological and Public Gardens)" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 78

**Mr. Deputy Speaker :** There are six cut motions on this Demand by Shri Kashinath Misra. The cut motions are in order and I call upon Shri Misra to move his cut motions.

**Shri Kashinath Misra :** Mr. Deputy Speaker, Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

The motions were then put and lost.

The motion of Shri Patit Paban Pathak that a sum of Rs. 6,03,05,000 be granted for expenditure under Demand No.78, Major Head : "682 — Loans for Public Health, Sanitation and Water Supply" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 81

**Mr. Deputy Speaker :** There is no cut motion on Demand No.81. I put Demand No.81 to vote.

The motion of Shri Patit Paban Pathak that a sum of Rs. 3,42,00,000 be granted for expenditure under Demand No.81, Major Head : "523 — Capital Outlay on Petroleum, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings)" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 82

**Mr. Deputy Speaker :** There is no cut motion on Demand No.82. I put Demand No.82 to vote.

The motion of Shri Patit Paban Pathak that a sum of Rs. 93,49,000 be granted for expenditure under Demand No.82, Major Head : "526 — Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) and 726 — Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 84

**Mr. Deputy Speaker :** I now put the Demand No. 84 to vote.

The motion of Shri Patit Paban Pathak that a sum of Rs. 3,69,99,500 be granted for expenditure under Demand No.84, Major Head : "530 — Investments in Industrial Financial Institutions (Excluding Public Undertakings) and 730 — Loans Industrial Financial Institutions (Excluding Public Undertakings)" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 86

**Mr. Deputy Speaker :** I now put the Demand No. 86 to vote.

The motion of Shri Patit Paban Pathak that a sum of Rs. 1,15,00,000 be granted for expenditure under Demand No.86, Major Head : "766 — Loans to Government Servants, etc." during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 3

**Mr. Deputy Speaker :** There are two cut motions on Deman No. 3 and 9 call upon Shri Mishra to put his motion.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount c Demand be reduced by Rs. 100/-

The motions (1 & 2) that the amount of the Demand be reduce by Rs. 100/- were then put and lost.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 4,20,000 b granted for expenditure under Demand No.3, Major Head : "21 — Council of Ministers" during the current year, was then pı and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 6.32 P.M. till 1 P.M. o Monday, the 24th March, 1986 at the Assembly House, Calcutta-1.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 24th March, 1986 at 1.00 P.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 11 Ministers, 11 Ministers of State and 149 Members.

[1-00 - 1-10 P.M.]

### Held over starred Questions
(to which oral answers were given)

***87 Held over**

**Mr. Speaker :** Mr. Gyan Singh Sohanpal, your question is held over.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, this is the second time that this question has been held over. I would request you to kindly obtain an assurance from the Hon'ble Minister that the question will be replied during the current session.

**Shri Kanti Biswas :** Sir, I would make a submission. This question relates to six sub questions. I am ready to answer three questions. Two questions are relating to schools which are used to get grant in aid in West Bengal. Out of 11000 Schools there are several hundreds which are not used to get the grant in aid. I will have to get the figures and then I will satisfy the honourable member. It will definitely require some time because there are few districts from which I have to get the information. The rest of the districts have been contacted to get the information. That is why the question has been held over for the second time.

**Shri Gyan Singh Sohanpal :** I am not worried about the delay. I only want an assurance from the Hon'ble Minister that the question will be replied during current Session.

**মিঃ স্পিকার :** উনি জিজ্ঞাসা করছেন, এই সেশনেই উত্তর পাওয়া যাবে কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** আশা করছি দিতে পারব।

**বাঁকুড়ার পৌর এলাকায় রূপান্তরিত স্কুল**

* ৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৭৮) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** শিক্ষা (মাধ্যমিক ও প্রাথমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া পৌর এলাকার লোকপুর জুনিয়র হাইস্কুলকে মাধ্যমিক বিদ্যালয়ে রূপান্তরিত করার প্রস্তাবকে গত ১৯৮২-৮৩ বাজেট বর্ষ হতে কার্যকর না করার কারণ কি;

(খ) ঐ এলাকার রাজেন্দ্রলাল জুনিয়র হাইস্কুল ও কে এম ইনস্টিটিউশন্‌কে মাধ্যমিক বিদ্যালয়ে রূপান্তরিত না করার কারণ কি;

(গ) উক্ত এলাকার রাজগ্রামে নিবেদিতা গার্লস হাইস্কুলকে গত এক বছরে অনুমোদন না দেওয়ার কারণ কি; এবং

(ঘ) ১৯৮৬ সালের শিক্ষা বর্ষে পঞ্চম শ্রেণীতে ভর্তির সমস্যা সমাধানের জন্য ১৯৮৫-৮৬ বাজেট বর্ষে কতগুলি মাধ্যমিক ও জুনিয়র হাইস্কুলকে অনুমোদন দেওয়া হয়েছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

ক) ও খ) উক্ত বিদ্যালয়গুলিকে মাধ্যমিক বিদ্যালয়ে রূপান্তরিত করার কোনো প্রস্তাব বা সুপারিশ সরকার পাননি।

গ) উক্ত বিদ্যালয়ের অনুমোদনের কোনো প্রস্তাব সরকার পাননি।

ঘ) রাজ্যে ১৫০টি মাধ্যমিক ও ২৫০টি জুনিয়র হাইস্কুলকে অনুমোদন দেওয়া হবে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, জুনিয়র হাই-স্কুলকে মাধ্যমিক বিদ্যালয়ে রূপান্তরিত করা হবে—এই রকম প্রস্তাব আপনাদের তরফ থেকে জেলা পরিদর্শকদের কাছে গিয়েছে কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমি এই সভায় মাননীয় সদস্যদের একাধিকবার অবহিত করার চেষ্টা করেছি যে ১৯৭৫ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষাপর্ষদে নতুন বিদ্যালয় স্থাপন এবং বিদ্যালয় উন্নতিকরণের জন্য যে সমস্ত আবেদন জমা পড়েছে তারপর আর কোনো আবেদন জমা নেওয়া হয়নি—১৯৭৫ সালের পর। আমি বলেছি, ১৯৭৫ সাল পর্যন্ত মধ্যশিক্ষা পর্ষদে যে সমস্ত আবেদন জমা পড়েছে সেগুলি জেলা স্তরে পরিদর্শন টিম তাঁরা পরিদর্শন করে তাঁদের মতামত সরকারকে জানাবেন এবং সরকার তার উপর ব্যবস্থা নেবেন। ১৯৭৫ সালের পরে যদি কোনো এলাকায় নতুন বিদ্যালয় স্থাপন বা বিদ্যমান বিদ্যালয়কে উন্নত করার ব্যাপারে প্রয়োজনীয়তা দেখা দেয় তাহলে জেলাপরিষদ কিম্বা পৌরসভা সরাসরি সরকারের নিকট প্রস্তাব পাঠাতে পারেন। সরকার সেই প্রস্তাব পাবার পরে, যদিও তারা ১৯৭৫ সালের মধ্যে মধ্যশিক্ষা পর্ষদের নিকট আবেদন করেন নি, তা সত্ত্বেও এই ২টি নির্বাচিত সংস্থার কাছ থেকে প্রস্তাব পাবার পর আমরা পরিদর্শক টিমকে বলব যে তোমরা পরিদর্শন করে মতামত পাঠাও। যদি তারা পাঠায় তার উপরে ভিত্তি করে আমরা সিদ্ধান্ত নেব।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে ১৫০টি মাধ্যমিক এবং ২৫০টি জুনিয়র হাই স্কুলের যে অনুমোদন দেওয়া হবে, এটা কিসের ভিত্তিতে দেবেন—প্রত্যেক জেলার চাহিদার আনুপাতিক ভাবে দেওয়া হবে, না সরকারের কাছে যে সকল প্রস্তাবগুলি যে যে জেলার আছে সেগুলিকে অনুমোদন দেবেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এর জন্য ১৯৮১ সালের লোক গণনার যে তথ্য আমাদের কাছে আছে এবং তার সঙ্গে কোনো জেলায় কি পরিমাণ বিদ্যালয় আছে, বিদ্যালয় দেবার উপযোগী বয়সের জনসংখ্যা কত, এই রকম কতকগুলি তথ্যের উপরে ভিত্তি করে বিভিন্ন জেলার মধ্যে বিদ্যালয়ের সংখ্যাকে ভাগ করা হয়। আর কিছু থাকে যদি সরাসরি জেলা থেকে প্রস্তাব আসে সেগুলি বিচার বিবেচনা করার জন্য যদিও তার সংখ্যা খুব কম। তবে মূলত জেলার এই অবস্থা বিবেচনা করে বিভিন্ন জেলার মধ্যে কোটা বন্টন করা আছে। সেই কোটার মধ্যে সেই জেলার আবেদনগুলি বিবেচনা করা হবে। সেখানে পুরুলিয়া, বাঁকুড়া যে সমস্ত জেলা দীর্ঘদিন ধরে বঞ্চনার স্বীকার হয়েছে তাদের প্রতি একটু বিশেষ নজর দিয়ে আমরা এই কোটা বিভাজন করেছি।

**শ্রী মহঃ নিজামুদ্দিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে সংখ্যাটা দিলেন যে জুনিয়র এবং হাইস্কুলের অনুমোদন দেওয়া হবে, এদের রেকগনাইজ হবে, এর মধ্যে উর্দু মিডিয়াম স্কুলের সংখ্যা কত এবং তার জন্য কোনো কোটা আছে কি না এবং কি দৃষ্টিভঙ্গিতে ঠিক করা হবে?

**মিঃ স্পিকার ঃ** এই ব্যাপারে নোটিশ দিতে হবে। উনি কি করে বলবেন।

**শ্রী মহঃ নিজামুদ্দিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই ব্যাপারে কোনো নীতি গ্রহণ করেছেন কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমরা পশ্চিমবাংলায় যে সমস্ত ভাষাগত সংখ্যালঘুদের স্কুল আছে তার উপরে যথাযথ গুরুত্ব দিয়ে থাকি। উর্দু ভাষাভাষী বিদ্যালয়, তেলেগু ভাষাভাষী বিদ্যালয়, ওড়িয়া ভাষাভাষী বিদ্যালয়, তামিল ভাষাভাষী বিদ্যালয়, হিন্দী ভাষাভাষী বিদ্যালয়, নেপালী ভাষাভাষী বিদ্যালয়, এই সমস্ত বিদ্যালয়কে প্রতি বছরই একটা অগ্রাধিকার দিয়ে আমরা স্বীকৃতি দিয়ে থাকি এবং এটা সরকারের নীতির সঙ্গে সামঞ্জস্য রেখে করা হয়।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাকে ধন্যবাদ জানাচ্ছি যে এই জেলা পরিষদের সাব-কমিটির উপরে দায়িত্ব দিয়েছেন স্কুলগুলি অনুমোদনের ব্যাপারে তাদের ইন্সপেকশনের অধিকার দিয়েছেন। কারণ আগে যেটা চলে আসছিল সেটা খুবই আনডেমোক্রাটিক ছিল। তারা নির্বাচিত ছিলেন না, খেয়াল খুশি মত বিভিন্ন স্কুলে ইন্সপেকশন করত। আমার প্রশ্ন হচ্ছে, সম্প্রতি একটা নির্দেশ বলে দেখা যাচ্ছে যে জেলা পরিষদ নয়, ইন্সপেকশন টিম যাদের নিয়ে গঠন করেছেন তাদের সুপারিশের ভিত্তিতে দেওয়া হবে। এমন অনেক বিদ্যালয় আছে যেখানে ৬২ সালে ক্লাস টু অনুমোদন পেয়েছে, ১৯৬৯ সালে ক্লাস টু অনুমোদন পেয়েছে কিন্তু তাদের আপগ্রেডেশন হচ্ছে না, ইন্সপেকশন হচ্ছে না। কাজেই এই ধরনের অভিযোগ লিখিত ভাবে দিলে অনুসন্ধান করে জানাবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** অভিজ্ঞতার উপরে দাঁড়িয়ে মাননীয় সদস্য নিশ্চয়ই স্বীকার করবেন যে এই রকম অভিযোগ, এই রকম আবেদন যখনই মাননীয় সদস্যরা করেছেন তাকে যথাযথ মর্যাদা দিয়ে বিবেচনা করা হয়েছে। কাজেই মাননীয় সদস্যর আবেদন যথাযথ মর্যাদা এই সরকারের কাছ থেকে পাবেন।

**শ্রী সুধাংশুশেখর মাঝি :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে পশ্চিমবঙ্গের যে সমস্ত গ্রামপঞ্চায়েতে এখনও জুনিয়র স্কুল নেই, এমন কি সরকার পক্ষ থেকে সেই সব গ্রাম পঞ্চায়েতে জুনিয়র স্কুল করার কোনো পরিকল্পনা করেছেন কি না?

**শ্রী কান্তি বিশ্বাস :** আমরা বিদ্যালয় করতে চাই। প্রতি বছর ৪/৫ শত করে বিদ্যালয় করছি। এখন কোন গ্রাম পঞ্চায়েতে বিদ্যালয় নেই, এই বিষয়ে সবচেয়ে ওয়াকিবহাল হচ্ছেন জেলাপরিষদ। সে জন্য গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি, জেলাপরিষদের কাছে আবেদন করেন, জেলা পরিষদের কাছে আবেদন করলে তারা যদি আমাদের জানায় তাহলে আমরা যথাযথ গুরুত্ব দিয়ে বিবেচনা করব।

[1-10 – 1-20 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আমাদের কাছে সংবাদ আছে, প্রায় জায়গায় সাইট ফর স্কুল বলে লেখা রয়েছে কিন্তু সেই সব জায়গায় প্রথমে স্কুল টিচার নিয়োগ হয়েছে, অথচ স্কুল বিল্ডিং হয়নি, এই সম্পর্কে যদি পরিসংখ্যান থাকে, তাহলে এই সম্পর্কে কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী কান্তি বিশ্বাস :** পরিসংখ্যান নেই এবং থাকার কোনো সুযোগ নেই।

**শ্রী সুব্রত মুখার্জি :** কিন্তু মন্ত্রী মহাশয় সেড ইট আরলিয়ার, তাঁর বাজেট বক্তৃতায় তিনি বলেছেন স্কুল এখনও হয়নি, সাইট ঠিক হয়ে রয়েছে, স্কুল টিচার নিয়োগ হয়ে গেছে। সেই সব জায়গায় স্কুল হয়েছে কি না, না, ঐ সব স্কুল টিচাররা সি.পি.এম. এর হোল টাইমার হয়ে ঘুরে বেড়াচ্ছে?

(No reply)

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন জেলা পরিষদ থেকে আসুক বা যেখান থেকে আসুক, ১৯৭৫ সালের পুরানো যে সব অর্গানাইজড্ স্কুল হয়েছে, যেগুলো লোকে অর্গানাইজ করছে, এই রকম অর্গানাইজড্ স্কুল সম্পর্কে যদি সুপারিশ থাকে জেলা পরিষদ থেকে, অথবা নুতন স্কুল টিম থেকে তাহলে, এমন স্কুল আছে হয়ত সেখানে অর্গানাইজ করার কেউ নেই, সেখানে সরকার থেকে উদ্যোগ নিয়ে কিছু করবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** সর্বশেষ সিদ্ধান্ত যা নেওয়া হয়েছে, প্রত্যেকটি জেলাতে উন্নয়ন কমিটি করা হয়েছে, সেখানে যদি নাম পাঠানো হয় এবং সেই জেলা উন্নয়ন পর্ষদ তারা যদি সিদ্ধান্ত করে যে স্কুল করা দরকার, আমরা সেই প্রস্তাব গ্রহণ করি এবং কর্ম বিনিয়োগ কেন্দ্র থেকে শিক্ষক নিয়োগ সেখানে করা হয়। যারা অর্গানাইজ করছে তাদের নিয়োগ করার কোনো প্রশ্ন নেই।

***92 Held over**

**কলিকাতা বিশ্ববিদ্যালয়ের অচলাবস্থা দূরীকরণ**

***৯৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২৫৪।) **শ্রী সুব্রত মুখার্জি এবং শ্রী কাশীনাথ মিশ্র :** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতা বিশ্ববিদ্যালয়ের বর্তমান অচল অবস্থা দূরীকরণর জন্য এ পর্যন্ত কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে; এবং

(খ) ১৯৮৫ সালের বি.এ, বি.এস.সি এবং বি.কম পরীক্ষার ফল গত আট মাস যাবত প্রকাশিত না হওয়ার কারণ কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ :**

ক) অচল অবস্থা না হলেও উপযুক্ত অবস্থার অভাব আছে। এব্যাপারে বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষের সঙ্গে আলাপ আলোচনা চলছে।

খ) বিশ্ববিদ্যালয় থেকে প্রাপ্ত সূত্রে জানা যায় ঃ

(১) উপযুক্ত সংখ্যক পরীক্ষকের অভাব।

(২) কিছু সংখ্যক পরীক্ষকের অসহযোগিতা।

(৩) নানা কারণে কনট্রোলার বিভাগে যথাযথ কাজকর্মের অসুবিধা সৃষ্টি।

(৪) কন্ট্রোলার বিভাগে উপযুক্ত সংখ্যক কর্মীর অভাব।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশ্নটা আমাদের সকলের কাছে গুরুত্বপূর্ণ। প্রথমে জানা দরকার, মন্ত্রী মহাশয় আংশিকভাবে অচলাবস্থার কথা স্বীকার করেছেন। অচলাবস্থার কারণগুলো ভাইস চান্সেলার যতক্ষণ না ওনার দলের হবে ততক্ষণ পর্যন্ত এই অচলাবস্থা চলবে। সেই জন্য জিজ্ঞাসা করতে চাই, এই অচলাবস্থার পজিটিভ কারণ কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** পজিটিভ কারণ সম্পর্কে বিশ্ববিদ্যালয়ের কাছ থেকে আমরা যে রিপোর্ট পেয়েছি তার ভিত্তিতে আপনাদের কাছে উত্তর দিয়েছি। এছাড়া গত শুক্রবার মুখ্যমন্ত্রীর সঙ্গে উপাচার্যের বৈঠক হয়। সেই বৈঠকে শিক্ষামন্ত্রী হিসাবে আমি সেখানে উপস্থিত ছিলাম। সেখানে মুখ্যমন্ত্রী উপাচার্যকে বিশেষ ভাবে অনুরোধ করেছেন যাতে পবীক্ষার ফল ঠিক ভাবে বের হয় এবং উপাচার্যও মুখ্যমন্ত্রীকে আশ্বাস দিয়েছেন, তিনি এই সম্পর্কে যথাযথ ভাবে ব্যবস্থা গ্রহণ করবেন।

**শ্রী সুব্রত মুখার্জি :** সরকারি শাসক দলের পক্ষ থেকেও অচল অবস্থার জন্য বার বার বলা হয়েছে। অতএব আমার প্রশ্ন হচ্ছে যে, আলাপ-আলোচনার মধ্যে দিয়ে কি আমরা এখনো পর্যন্ত এই জায়গায় পৌঁছতে পেরেছি যে, তার ভাইস-চান্সেলারকে মার খেতে হবে না, প্রো-ভাইস-চ্যান্সেলরকে চা এর ভাঁড় ছুঁড়ে মারা হবে না, পরীক্ষা ঠিক মতো হবে, লনে আর মিটিং করতে হবে না?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** পরীক্ষার ফল বেরতে কেন দেরি হচ্ছে, এ সম্পর্কে আমরা যে রিপোর্ট পেয়েছি তার ভিত্তিতে আমি উত্তর দিয়েছি। এর বাইরে কোনো প্রশ্ন থাকলে আলাদা নোটিশ দিলে আমি জবাব দেব।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মূল প্রশ্ন থেকেই তো এটা এসে যাচ্ছে, এর জন্য আবার নোটিশ লাগবে কেন, আই ডু নট্ ওয়ান্ট এনি স্ট্যাটিসটিকস্! চিফ্ মিনিস্টারের সঙ্গে যখন আলোচনা হয়েছে এবং শাসক দলের পক্ষে বার বার অচল অবস্থার কথা বলা হচ্ছে তখন আমরা কি এটা ধারণা করতে পারি এবং এই আশ্বাস পেতে পারি যে, এর পর আর ভাইস-চ্যান্সেলর মার খাবেন না, প্রো-ভাইস চ্যান্সেলর মার খাবেন না, সেনেট, সিন্ডিকেটের মিটিং ঠিক মতো হবে?

**মিঃ স্পিকার ঃ** Mr. Mukherjee, I would advice you to seek for an half-an-hour discussion on the subject. এ বিষয়ে আলোচনা করার যথেষ্ট স্কোপ রয়েছে, ওয়াইডার স্কোপ রয়েছে। সুতরাং আপনি যদি নোটিশ দেন তাহলে আমি তা অ্যালাউ করব।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** I do agree, thank you.

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, অনুগ্রহ করে জানাবেন কি, বিভিন্ন সময়ে বিভিন্ন সংগঠনের ধর্মঘট, কর্মবিরতি ইত্যাদির জন্য যে অচল অবস্থার সৃষ্টি হয়েছে তাতে বিগত শিক্ষা বৎসরে এবং বর্তমান শিক্ষা বৎসরে ছাত্রছাত্রীদের পঠন-পাঠন ব্যাহত হচ্ছে কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** তা হওয়াই স্বাভাবিক। যদি পরীক্ষার ফল না বের হয় তাহলে ছাত্র-ছাত্রীদের পড়াশুনার ক্ষতি হবে। এ বিষয়ে মুখ্যমন্ত্রী উপাচার্যের দৃষ্টি আকর্ষণ করেছিলেন। উপাচার্য মুখ্যমন্ত্রীকে আশ্বাস দিয়েছেন, যাতে পরীক্ষার ফল ঠিক সময়ে বের হয় তা তিনি লক্ষ্য রাখবেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি প্রশ্নোত্তরে বলেছেন যে, অচল অবস্থা না হলেও যে অবস্থা থাকা উচিত ছিল সে অবস্থা নেই। এই অবস্থায় আমরা কি এই হাউসে আপনার কাছ থেকে অ্যাসিওরেন্স পেতে পারি যে অবিলম্বে অচল অবস্থা দূর হবে এবং পরিস্থিতির উন্নতি হবে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** আমি ইতি-মধ্যেই উত্তর দিয়েছি যে, অচল অবস্থা দূর করার জন্য কলকাতা বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষের সঙ্গে সরকার আলাপ-আলোচনা করছেন এবং গত শুক্রবার সে কারণে মাননীয় মুখ্যমন্ত্রী ও কলকাতা বিশ্ববিদ্যালয়ের মাননীয় উপাচার্যর মধ্যে বৈঠক হয়। সে বৈঠকের একটাই মাত্র উদ্দেশ্য ছিল, অচল অবস্থা কি ভাবে দূর করা যায়।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি সুব্রত মুখার্জির প্রশ্নের উত্তরে যা বললেন, তাতে তাঁর প্রশ্নটিকে এড়িয়ে গেছেন। আমি আপনাকে নির্দিষ্টভাবে জিজ্ঞাসা করছি, ১৯৮৫ সালের পরীক্ষার ফল ঠিক সময়ে না বের হবার কারণ আমরা দেখছি শুধু মাত্র পরীক্ষকের সংখ্যা কম হওয়াই নয়, কিছু কিছু ক্ষেত্রে দেখেছি খাতা-পত্র পর্যন্ত হারিয়ে গেছে।

য সমস্ত পরীক্ষকের কাছে পাঠানো খাতা-পত্র বাইরে পাওয়া গিয়েছে সে সমস্ত পরীক্ষকের বিরুদ্ধে আপনি কি ব্যবস্থা নিয়েছেন?

**মিঃ স্পিকার :** এটা প্রশ্ন হল। আপনি তো ইনফর্মেশন চাইবেন, তা না আপনি ইনফর্মেশন সরবরাহ করছেন। That cannot be a question. The questions are meant for eliciting information and not for giving information. You have informed the House that question papers are found outside. It cannot be a question. You cannot supply information to the House, please sit down.

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কলকাতা বিশ্ববিদ্যালয়ের বর্তমান অচল অবস্থা দূর করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী ব্যবস্থা গ্রহণ করবার পর পুনরায় বিনা কারণে কয়েকজন কর্মচারীকে সাসপেন্ড করার জন্য আবার সেখানে নতুন করে অচলাবস্থা সৃষ্টি হয়েছে কিনা এবং যাদের সাসপেন্ড করা হয়েছে শোনা যাচ্ছে তাদের সত্যিই সাসপেন্ড করা হয়েছে কী এবং করা হয়ে থাকলে সরকারের অনুমোদন নিয়ে তা করা হয়েছে কী?

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** অচল অবস্থা দূর করার জন্য উপাচার্য এবং সংশ্লিষ্ট সমস্ত পক্ষের সঙ্গে আমরা আলাপ-আলোচনা শুরু করেছি।

[1-20 – 1-30 P.M.]

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, এই অচলাবস্থা দূরীকরণের জন্য মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের সাথে উপাচার্যের যে মিটিং হয়েছে সেই মিটিং-এর বিস্তারিত সংবাদ অর্থাৎ কি কি আলোচনা হয়েছে সেটা আপনি এবং আপনার শিক্ষা দপ্তর জানেন কি না?

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে উপাচার্যের যে বৈঠক হয় সেখানে উপাচার্য বিশ্ববিদ্যালয়ের বর্তমান অবস্থা তাঁকে অবহিত করেন এবং মুখ্যমন্ত্রী তাঁর কাছে আবেদন জানান অচলাবস্থা দূর করার জন্য। এ ব্যাপারে সরকার পক্ষ থেকে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হবে।

## আলিপুর মহকুমার ঘটিহারানিয়া জুনিয়র হাইস্কুল

*৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৯।) **শ্রী প্রবোধ পুরকায়েত :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আলিপুর মহকুমার ঘটিহারানিয়া জুনিয়র হাই স্কুলটি সর্বপ্রথম কোন বৎসর মধ্যশিক্ষা পর্ষদ কর্তৃক নবম ও দশম শ্রেণী খুলিবার অনুমতি পাইয়াছিল; এবং

(খ) মধ্যশিক্ষা পর্ষদের স্পেশ্যাল পারমিশন্-এ কোন কোন বৎসর উক্ত বিদ্যালয়ের দশম শ্রেণীর ছাত্রছাত্রীগণ স্কুল ফাইন্যাল পরীক্ষা দিবার সুযোগ পাইয়াছিল?

**শ্রী কান্তি বিশ্বাস :**

(ক) বিদ্যালয়টিতে নবম ও দশমশ্রেণী খোলার জন্য পর্ষদ কোনো অনুমতি দেননি।

(খ) কেবলমাত্র ১৯৭৫ সালের মাধ্যমিক পরীক্ষার জন্য উক্ত সুযোগ দেওয়া হয়েছিল।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, এই স্কুলটি জুনিয়র হাইস্কুল থেকে হাইস্কুলে উন্নিত করার জন্য আপনার দপ্তর কোনো পদক্ষেপ নিয়েছেন কিনা এবং নিলে কবে নাগাদ কার্যকর হবে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** ১৯৭৫ সালের আগে বিদ্যালয়গুলিকে দরখাস্ত করার সুযোগ দেওয়া হয়েছিল। কিন্তু এই স্কুলটি ১৯৭৫ সালের আগে পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের কাছে দরখাস্ত করেনি। জেলা পরিষদ যদি অনুরোধ করে তাহলে স্বাভাবিকভাবেই একটু আগে যে কথাগুলি বললাম অর্থাৎ পরিদর্শিত হবে এবং অনুকূল প্রতিবেদন যদি পাওয়া যায় তাহলে বিবেচনা করা হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** যদি অনুমোদন না করেন তাহলে কি স্কুল কর্তৃপক্ষের পক্ষ থেকে সরাসরি আবেদন করার সুযোগ নেই?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আপাতত সরাসরি দরখাস্ত নিতে পারি না। আপনি মাধ্যমিক বিদ্যালয়ের একজন শিক্ষক, আপনি নিজে জানেন পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের কাছে পাঠাতে হবে এটা বিধানসভা থেকে আইন পাস হয়েছে। আমরা সরাসরি কোনো দরখাস্ত বিবেচনা করতে পারব না। জেলা পরিষদের কাছে যদি আবেদন করেন তাহলে আমাদের সুপারিশ পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের কাছে পাঠিয়ে দেব। আমরা সুপারিশ করতে পারি, কিন্তু কোনো বিদ্যালয় সরাসরি আমাদের কাছে আবেদন করতে পারবে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমি মধ্যশিক্ষা পর্ষদের কথা বলছি না, জেলা পরিষদ যদি সুপারিশ না করেন তাহলে স্কুল কর্তৃপক্ষের কি কিছুই করার নেই?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আপাতত করার সুযোগ নেই।

### বগুলা পূর্বপাড়া হাই স্কুল

***১০২।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৪৬।) **শ্রী সতীশচন্দ্র বিশ্বাস ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার হাঁসখালী থানার অন্তর্গত বগুলা পূর্বপাড়া হাইস্কুলকে উচ্চ মাধ্যমিকে উন্নীত করার কোনো পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা কার্যকর হবে বলে আশা করা যায়?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

ক) বগুলা পূর্বপাড়া হাইস্কুল ১৯৮৬ সালে ইহাকে উচ্চ মাধ্যমিকে উন্নীত করণের জন্য আবেদন করেছে। এই আবেদনের পরিপ্রেক্ষিতে জিলা বিদ্যালয় পরিদর্শক (মাধ্যমিক) মহাশয়কে প্রয়োজনীয় পরিদর্শনের পর সঠিক মতামত দিতে বলা হয়েছে। উক্ত মতামতের ভিত্তিতেই পরবর্তী ব্যবস্থা গ্রহণ করা যাবে।

খ)· আপাতত এই প্রশ্ন ওঠে না।

**শ্রী সতীশচন্দ্র বিশ্বাস ঃ** বামফ্রন্ট সরকারের শিক্ষানীতি, বিশেষ করে গণমুখী শিক্ষানীতির ফলে সারা রাজ্যব্যাপী ছেলেদের মধ্যে শিক্ষার জোয়ার এসেছে। এক্ষেত্রে নদীয়া জেলার বগুলার ছেলেদের শিক্ষার প্রতি আগ্রহ অস্বাভাবিক বৃদ্ধি পেয়েছে। এই অস্বাভাবিক আগ্রহ দেখে, বিশেষ করে ঐ এলাকা তফসিলি ও আদিবাসী এবং মুসলিম অধ্যুষিত এলাকা বলে ঐ দিকে বিশেষভাবে নজর দেবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য জানেন যে, কোনো মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চমাধ্যমিকে রূপান্তরিত করবার অধিকার উচ্চমাধ্যমিক শিক্ষা সংসদের, সরকারের নয়। যদি এ-ব্যাপারে প্রতিবেদন আসে তাহলে যথাযথ গুরুত্ব দিয়ে সেটা তাঁদের কাছে পাঠিয়ে দেব।

**উচ্চ মাধ্যমিকে ছাত্র-ভর্তি সমস্যা**

*১০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬১।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উচ্চ মাধ্যমিকে ক্রমবর্ধমান ছাত্র-ছাত্রীর ভর্তির সমস্যার পরিপ্রেক্ষিতে আগামী শিক্ষাবর্ষে এ রাজ্যে কতগুলি মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিকে উন্নীত করার প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে; এবং

(খ) ঐ বিষয়ে এ পর্যন্ত (২৮এ ফেব্রয়ারি, ১৯৮৬) কতগুলি আবেদনপত্র জমা পড়েছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

ক) নির্দিষ্ট কোনো সংখ্যা নেই।

খ) ১৭৭টি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অবগত আছেন যে, বিশেষ করে মফস্বলের একটি ব্লকে একটির বেশি উচ্চমাধ্যমিক বিদ্যালয় নেই। যেসব ক্ষেত্রে আবেদনপত্র জমা পড়েছে সেখানে অর্থাৎ যেসব ব্লকে একটি মাত্র উচ্চমাধ্যমিক বিদ্যালয় আছে এবং শহরগুলির ক্ষেত্রে যেখানে এক্ষেত্রে অপ্রতুলতা রয়েছে সেসব ক্ষেত্রের আবেদনপত্রগুলি গ্রহণ করবার ব্যাপারে উপযুক্ত দৃষ্টি দেওয়া হবে কি না জানাবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** প্রথমত পশ্চিমবঙ্গে গত বছর মাধ্যমিক পরীক্ষায় ১লক্ষ ৫৮ হাজার ছাত্র-ছাত্রী পাশ করেছেন, ১৪০০ উচ্চ-মাধ্যমিক বিদ্যালয় পশ্চিমবঙ্গে রয়েছে এবং তাতে এদের ভর্তির সুযোগ রয়েছে। অঙ্কের হিসাবে ছাত্রদের ভর্তির সমস্যা প্রকট নয়। তা সত্ত্বেও কোনো কোনো জায়গায় সমস্যা থাকতে পারে। সেসব বিবেচনা করে সেখানে উচ্চমাধ্যমিক বিদ্যালয় খুলতে আমরা প্রস্তুত। আগামী ৩১.৩.৮৬ তারিখে শিক্ষা বাজেট। সেদিন আপনারা তার অনুমোদন দেবেন, তাহলে ঠিক করতে পারব যে কোথায় কোথায় খুলব। এ-ব্যাপারে আগাম প্রতিশ্রুতি দেওয়া অসম্ভব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** যেসব মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ-মাধ্যমিকে উন্নীত করা

হয়েছে, অধিকাংশ ক্ষেত্রে দেখছি ঘরবাড়ি নেই। কিছু বিদ্যালয়কে এ-ব্যাপারে ৬০/৭০ হাজার টাকা দেওয়া হয়েছিল, বহু বিদ্যালয় এই টাকাটাও পায়নি। ঘরবাড়ি না থাকার ফলে অনেক স্কুলে পঞ্চম, ষষ্ঠ শ্রেণীর ক্লাশ খোলা আকাশের নিচে করাতে হচ্ছে। আমার জিজ্ঞাস্য হচ্ছে, ঐসব ক্ষেত্রে ভাল করে পরিদর্শন করে এক্ষেত্রে ক্যাপিটাল গ্র্যান্ট দেবার কোনো নীতি গ্রহণ করা হচ্ছে কি না?

**শ্রী কান্তি বিশ্বাস :** এটা আপনি জানেন যে, প্রতিটি জেলায় জেলা পরিষদের সভাধিপতি, ডি.এম এবং সরকার মনোনীত ব্যক্তিদের নিয়ে একটি কমিটি করা হয়েছে এবং তাঁরা সুপারিশ করেন আমাদের কাছে। কিন্তু আমি একমত, গৃহনির্মাণের জন্য যে পরিমাণ টাকা প্রয়োজন সেটা দেওয়া যাচ্ছে না আমাদের সেই পরিমাণ টাকা নেই বলে। চলতি আর্থিক বছরে ২ কোটি টাকা ব্যয় করবার সিদ্ধান্ত নিয়েছি এবং কোনো বিদ্যালয়কে কত টাকা দেওয়া হবে সে ব্যাপারে সিদ্ধান্তও গ্রহণ করেছি। কিন্তু সেটা প্রয়োজনের তুলনায় যথেষ্ট নয়। কেন্দ্র যদি এক্ষেত্রে কিছু সহযোগিতা করতেন তাহলে হত। যাহোক, আপনারা আগামী শিক্ষা বাজেট পাস করুন, আগামী বছর কি করতে পারি দেখব।

**শ্রী সুব্রত মুখার্জি :** কেন্দ্রীয় সরকার যদি কোনো সহযোগিতা করেন তাহলে কিছু করবেন বলছেন। আমি জানতে চাই—কেন্দ্রীয় সরকারের কাছে এ-ব্যাপারে কোনো পরিকল্পনা পাঠিয়েছেন কি না?

**শ্রী কান্তি বিশ্বাস :** আমরা একাধিকবার সুপারিশ করেছি এবং খের কমিশনের সুপারিশেও ছিল যে, কেন্দ্রীয় বাজেটের শতকরা ১০ ভাগ শিক্ষাখাতে ব্যয় করতে হবে। এটা যদি তারা করতেন তাহলে স্বাভাবিকভাবেই আমরা কিছু পেতাম। এই বছরে দেখেছি, বাজেটের ১.২ ভাগ মাত্র তারা শিক্ষা খাতে মঞ্জুর করেছেন। আমরা বলেছিলাম যে, বিদ্যালয়-গৃহ নির্মাণের জন্য টাকা মঞ্জুর করা হোক, কিন্তু তাঁদের বাজেটে এই বাবদ একটি টাকাও তাঁরা রাখেন নি।

[1-30 – 1-40 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাচ্ছি কোনো পরিকল্পনা বাবদ কত টাকা চেয়েছেন সেই রকম কোনো চিঠি আপনার কাছে আছে? যদি থাকে তাহলে আমাদের দিন, আমরা তাহলে পার্স্যু করতে পারি।

**শ্রী কান্তি বিশ্বাস :** মাননীয় সদস্য যদি সাহায্যের হাত বাড়িয়ে দেন তাহলে তো খুব ভাল হয়। অষ্টম অর্থ-কমিশনের কাছে পশ্চিমবাংলার পক্ষ থেকে লিখিত ভাবে একটা স্মারকলিপি পেশ করা হয়েছিল। তার কপি কেন্দ্রীয় শিক্ষা মন্ত্রকের কাছে পাঠিয়েছি।

**শ্রী সুব্রত মুখার্জি :** আমি জানতে চাচ্ছি কোনো পরিকল্পনা আপনারা শিক্ষা মন্ত্রীকে দিয়েছেন কি না?

**শ্রী কান্তি বিশ্বাস :** অষ্টম অর্থ-কমিশনের কাছে আমরা যে স্মারকলিপি পাঠিয়েছিলাম

সেই সম্পর্কিত ব্যাপারে আমরা কেন্দ্রীয় মন্ত্রকে একটি ডি.ও. লেটার পাঠিয়েছি ওই স্মারকলিপি বিবেচনা করার জন্য।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় সদস্য জয়ন্ত বাবু'র প্রশ্ন'র উত্তরে মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে বিদ্যালয়ের গৃহ নির্মাণের ব্যাপারে কিঞ্চিত টাকা কেন্দ্রের থেকে পেলে তিনি অনেক কিছু করে ফেলবেন বলেছেন। আমি জানতে চাচ্ছি গৃহ নির্মাণের জন্য কেন্দ্রের থেকে যে টাকা চেয়েছেন তার কোনো চিঠি আমাদের দেখাতে পারবেন?

**শ্রী কান্তি বিশ্বাস :** আমি তো আমার উত্তরে সে কথা বলেছি।

**Shri Subrata Mukherjee :** Sir, with your permission I am putting another supplementary question. What he is saying that is in comprehensive way. But I am asking him specifically on house-building.

**মিঃ স্পিকার :** এই ব্যাপারে আপনি কোনো কেন্দ্রীয় মন্ত্রীকে লিখেছেন?

**শ্রী কান্তি বিশ্বাস :** শুধু গৃহ নির্মাণের ব্যাপার নিয়ে নয় শিক্ষার জন্য অন্যান্য ব্যাপারে, শিক্ষার সম্প্রসারণের জন্য যা প্রয়োজন সেই ব্যাপারে একটা স্মারকলিপি পেশ করেছি এবং সেটা শিক্ষামন্ত্রীর কাছে পাঠিয়েছি তাঁদের বিবেচনা করার জন্য।

## কলিকাতা বিশ্ববিদ্যালয়ের বরখাস্ত কর্মচারী

*১০৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪১।) **শ্রী লক্ষ্মীকান্ত দে :** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলিকাতা বিশ্ববিদ্যালয়ের যে পাঁচজন কর্মচারীকে বরখাস্ত করা হয়েছে তাদের আত্মপক্ষ সমর্থনের সুযোগ দেওয়া হয়েছে কি; এবং

(খ) "ক"প্রশ্নের উত্তর "না" হলে, তার কারণ কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ :**

ক) ও খ)

যে পাঁচজন কর্মচারীকে বরখাস্ত করা হয়েছে তাদেরকে ২৫.৩.৮৫ তারিখে তিন সদস্য বিশিষ্ট অনুসন্ধান কমিটির সামনে কাগজপত্র সহ হাজির হতে বলা হয়েছিল। কিন্তু একশ্রেণীর কর্মচারীর বিক্ষোভের ফলে সেদিন কমিটির সভা হয়নি। পরবর্তীকালে কমিটির আর কোনো সভা না ডেকে ঐ কমিটির সদস্যদের সহি করা একটি রিপোর্ট ২৮.৩.৮৫ তারিখে উপাচার্যের নিকট পেশ করা হয়।

**শ্রী নিরঞ্জন মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয়কে এই ব্যাপারে হস্তক্ষেপ করার জন্য অনুরোধ জানাচ্ছি। এই ব্যাপারে ঐ ৫ জন কর্মচারী এবং তাদের ইউনিয়নের পক্ষ থেকে কোনো আবেদন করা হয়েছে কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** বর্তমানে বিশ্ববিদ্যালয়ের ব্যাপারটি হাই-কোর্টে বিচারাধীন আছে। সুতরাং এই ব্যাপারে অতিরিক্ত আর কিছু বলা আমার পক্ষে সম্ভব নয়।

## Started questions
(to which oral answer were given)

*312 Held Over

### কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ডিপ্লোমা প্রদান

*৩১৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৬।) **শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৮০ সাল থেকে কলকাতা বিশ্ববিদ্যালয়ের ডিপ্লোমা দেওয়া বন্ধ আছে; এবং

(খ) সত্য হলে, (১) এর কারণ কি এবং (২) ঐ সম্পর্কে প্রয়োজনীয় কোনো ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) না, কেবলমাত্র বি.এ., বি.এস.সি, বি.কম. ছাড়া সবগুলির ডিপ্লোমা দেওয়া হচ্ছে।

(খ) (১) এবং (২) ১৯৮০ সালকে স্নাতক পর্যায়ে পাশ ২ বছর এবং সাম্মানিক ৩ বছর কোর্স চালু হওয়ার পর বি.এ., বি.এস.সি., ও বি.কম. পরীক্ষায় উত্তীর্নদের ডিপ্লোমা দেওয়া বন্ধ আছে। কারণ নূতন ও পুরাতন পদ্ধতিতে পরীক্ষা একই সঙ্গে চলছিল।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বি.এ. এবং বি.এস.সি পার্ট ওয়ান পরীক্ষার রেজাল্ট প্রকাশিত হতে বিলম্বিত হচ্ছে, এর কারণটা কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** ১৯৮৩ সালে বি.এ., বি.এস.সি., বি.কম. পাশ কোর্স ২ বছর এবং অনার্স কোর্স ৩ বছর চালু হয়। কিন্তু তার সঙ্গে পুরাতন পদ্ধতিও চলছে, ফলে ডিপ্লোমা দেওয়া বন্ধ আছে। এই বিষয়ে আমি উপাচার্যের দৃষ্টি আকর্ষণ করেছি। তিনি এই বিষয়ে সত্বর ব্যবস্থা গ্রহণ করবেন বলে আশ্বাস দিয়েছেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পরীক্ষার ফলাফল সময়মত না বেরনোর ফলে ছাত্রছাত্রীরা উচ্চশিক্ষা লাভের ক্ষেত্রে - যেমন ভর্তির ব্যাপারে বাধাপ্রাপ্ত হচ্ছে। এই ব্যাপারে ছাত্রছাত্রী এবং অভিভাবকদের পক্ষ থেকে অভিযোগ আসছে। দেরিতে রেজাল্ট বের হওয়ার জন্য বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে উচ্চশিক্ষা লাভের সুযোগ থেকে ছাত্রছাত্রীরা বঞ্চিত হচ্ছেন। রাজ্য সরকার এ বিষয়ে উপাচার্য মহাশয়কে কী সুনির্দিষ্ট ভাবে কোনো নির্দেশ দেবেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষের কাছ থেকে এ বিষয়ে তথ্য সংগ্রহ করে তবে আপনাকে জানাতে পারব।

### সরকারি কলেজের সংখ্যা

*৩১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৯।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে সরকারি কলেজের সংখ্যা কত; এবং

(খ) মোট কতগুলি সরকারি কলেজে স্থায়ী অধ্যক্ষ আছেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ :**

ক) সরকারি (কলা, বিজ্ঞান, বাণিজ্য, চারুকলা, শরীরশিক্ষা ও শিল্প শিক্ষণ) কলেজের সংখ্যা ২৬টি (ছাব্বিশ)।

খ) ১৪টি (চৌদ্দ)।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় এখানে ১৪টি সরকারি কলেজে অধ্যক্ষ রয়েছেন এবং বাকি ১২টি কলেজে কোনো অধ্যক্ষ নেই বলে জানালেন। এই কয়টি কলেজে কতদিন ধরে অধ্যক্ষ নেই?

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** কতদিন ধরে নেই তা বলা যাবে না। এক এক জায়গায় এক এক রকম অবস্থা আছে। তবে মোট ১২টি সরকারি কলেজে স্থায়ী অধ্যক্ষ নেই।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার অনুমতি নিয়ে মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি - মাত্র ৫০ পারশেন্ট কলেজে অধ্যক্ষ আছেন এবং বাকি ৫০ পারসেন্ট কলেজে অধ্যক্ষ নেই, এই যে দীর্ঘদিন ধরে পদগুলো খালি পড়ে আছে এটা খুবই লজ্জাজনক, এই লজ্জাজনক অবস্থা থেকে রেহাই পেতে আপনি কি কি ব্যবস্থা অবলম্বন করছেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** আমরা সম্প্রতি অধ্যক্ষদের বেতন ১৫০০-২৫০০ টাকা করেছি। এর আগে প্রফেসর এবং প্রিন্সিপ্যালদের একই স্কেল ছিল না, ওখানে অধ্যাপকদের মধ্যে যারা প্রিন্সিপ্যাল তাঁদের ছিল ১২০০-১৯০০ টাকা এবং ১৫০০-২৫০০ টাকা। তাঁদের দাবি হচ্ছে পুরাতন অবস্থায় যিনি সিনিয়র প্রফেসর, তার স্কেল যদি এক না করা হয়, তাহলে সিনিয়র প্রফেসর অধ্যক্ষের দায়িত্ব গ্রহণ করতে অসম্মতির কথা জানিয়েছেন। আমরা এ বিষয়ে তাঁদের সঙ্গে আলাপ-আলোচনা করছি যাতে একটা ফয়সালায় আসা যায়।

**শ্রী সুব্রত মুখার্জি :** একথা সত্যি যে, রাজনৈতিক কারণে উপযুক্ত লোক পাওয়া যাচ্ছে না এবং পদগুলো ভ্যাকুয়াম অবস্থায় পড়ে থাকছে? উপযুক্ত লোক আপনার কাছ থেকে কোনো সম্মানজনক সুযোগ পাচ্ছেন না সেজন্যই কি তাঁরা অধ্যক্ষ পদে যেতে রাজি হচ্ছে না? কলকাতায় তো এমন বহু কলেজ আছে যেখানে রাজনৈতিক লোকেরা কম্পার্টমেন্টাল এ পাস করে তারপর হাস্যরসের উপরে পি.এইচ.ডি. করে অধ্যক্ষ পদে আছেন—যেহেতু তাঁরা পার্টির লোক। তাদের সার্ভিস কমিশন থেকে পাস না হলেও চলবে, যেহেতু তাঁরা পার্টির লোক। এরফলে ৫-৬-৭-৮ বছর ধরে কলেজগুলোতে অধ্যক্ষ পদে কাউকে পাওয়া যাচ্ছে না। রাজনৈতিক কারণেই কি অধ্যক্ষ পদে সরকারি কলেজগুলোতে কোনো লোক পাওয়া যাচ্ছে না?

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** এর সঙ্গে রাজনীতির কোনো সম্পর্ক নেই। অধ্যক্ষদের দুটি স্কেল

ছিল। গভর্নমেন্ট কলেজে প্রিন্সিপ্যালদের দুটি স্কেল আগে ছিল—১২০০-১৯০০ টাকা এবং ১৫০০-২৫০০ টাকা। আমরা ঐ স্কেল দুটিকে একত্রিত করে ১৫০০-২৫০০ টাকা করার সিদ্ধান্ত গ্রহণ করার ফলে অধ্যাপকদের মধ্যে একটা বিরোধ উপস্থিত হয়েছে। তাঁরা বলছেন যে, তাঁদের (প্রফেসরদের) এবং অধ্যক্ষদের যে স্কেল আগে ছিল সে সম্বন্ধে পুনরায় আপনারা বিবেচনা করুন। আমরা তাঁদের সাথে আলাপ-আলোচনা করছি যাতে ঐ পে-স্কেল সম্পর্কে আমরা একটা নির্দিষ্ট সিদ্ধান্তে আসতে পারি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আমি আপনার অনুমতি নিয়ে বলছি—আমি ওঁকে অনুরোধ করছি—ইট ইজ এ চার্জ, এই প্রশ্ন আমি এখানে বেশ কয়েকবার করেছি শিক্ষা নিয়ে মেনশনও করেছি যে এগুলো মাননীয় মন্ত্রী মহাশয় যেন বিশেষভাবে দেখেন।

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** আমি তো আমার উত্তর ইতিমধ্যেই এখানে রেখেছি। এরমধ্যে অন্য কোনো কারণ নেই। যারা সিনিয়র প্রফেসর, তাঁদের অনেকেই অধ্যক্ষ পদে যেতে অনিচ্ছা প্রকাশ করেছেন। সমস্ত বিষয়টির উপরে সরকার যতক্ষণ পর্যন্ত না উপযুক্ত সিদ্ধান্ত নিচ্ছেন, ততক্ষণ পর্যন্ত তাঁরা ঐ পদ গ্রহণ করতে সম্মত নন।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানবেন কি, ওই ১২ টি কলেজে যে অধ্যক্ষ নেই সেই কলেজগুলি কিভাবে চলছে এবং তার ড্রয়িং এবং ডিসবার্সিং অফিসার কে হয়েছেন স্যালারি সংক্রান্ত ব্যাপারে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** যে ১২টি কলেজে স্থায়ী অধ্যক্ষ নেই সেখানে সিনিয়র প্রফেসরকে আমরা অ্যাকটিং প্রফেসর হিসাবে কাজ করাই, তিনিই টাকা পয়সার লেনদেন করেন এবং টাকা-পয়সার ডিসবার্স করেন।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সরকারি কলেজগুলিতে অধ্যক্ষ বা প্রফেসর পদগুলি ট্রান্সফারেবেল হওয়ার জন্য নতুন কোনো অধ্যক্ষ যেতে চান না এটা কি সত্যি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** আমার মনে হয় আমি প্রশ্নের যে উত্তর দিয়েছি তারমধ্যেই এর উত্তর দেওয়া আছে।

**ডাঃ সুশোভন ব্যানার্জি ঃ** এই যে আজকে পে-স্কেল দেওয়া সত্ত্বেও অধ্যক্ষরা যেতে চাইছেন না তার কি এই কারণ যে, কর্মচারিদের মধ্যে গণতান্ত্রিক অধিকার প্রতিষ্ঠিত হয়েছে সেই ভয়ে অধ্যক্ষরা কেউ যেতে চাইছেন না?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** আমার মনে হয় আমরা প্রশ্নের থেকে এই ধরনের সাপ্লিমেন্টারি আসে না।

## আলিপুর মহকুমার ঘটিহারানিয়া জুনিয়র হাইস্কুল

*৩১৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩১১।) **শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, আলিপুর মহকুমার ঘাটহারানিয়া জুনিয়র হাই স্কুলটিকে দশম শ্রেণীর বিদ্যালয়ে উন্নীত করিবার জন্য আবেদন করায় ইন্সপেকশন করা হইয়াছে;

(খ) সত্য হইলে, (১) ঐ ইন্সপেকশন কোন বৎসর করা হইয়াছে ও (২) তাহার রিপোর্ট কর্তৃপক্ষের নিকট প্রেরণ করা হইয়াছে কি না;

(গ) উক্ত বিদ্যালয়টিকে দশম শ্রেণীতে উন্নীত করিবার বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে; এবং

(ঘ) কবে নাগাদ উহা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) ঘটিহারানিয়া জুনিয়ার হাইস্কুলটিকে দশম শ্রেণীতে উন্নীত করার কোনো সুপারিশ জেলা হতে পাওয়া যায়নি। ফলে পরিকল্পনাটির প্রশ্ন ওঠে না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**শিক্ষাক্ষেত্রে প্রচার মাধ্যমের আকাশবাণী ও দূরদর্শনের ভূমিকা**

*৩১৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৭।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সম্প্রতি দিল্লিতে অনুষ্ঠিত শিক্ষা সম্মেলনে শিক্ষাক্ষেত্রে আকাশবাণী ও দূরদর্শনের অনুসৃত নীতি ও ভূমিকা সম্বন্ধে কোনো আলোচনা হয়েছিল কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, সে বিষয়ে মূল বক্তব্য কি ছিল?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) হ্যাঁ।

(খ) আকাশবাণী ও দূরদর্শনের শিক্ষা পরিপন্থী অনুষ্ঠানগুলির প্রচার বন্ধ করতে হবে, এবং শিক্ষা সংক্রান্ত অনুষ্ঠান প্রচারে আকাশবাণী ও দূরদর্শনকে যথাসম্ভব বেশি ব্যবহার করতে হবে।

এবিষয় দ্বিতীয় চ্যানেল খুলতে হবে এ প্রস্তাবও করা হয়েছিল।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, রেডিও এবং টি.ভি.তে শিক্ষাব্যবস্থার এইরকম একটা কর্মসূচী নিতে হবে যাতে একটা কো-অর্ডিনেটেড প্রোগ্রাম থাকে এবং তাতে রাজ্য সরকারগুলির ভূমিকা থাকা দরকার, এই নির্দিষ্ট বিষয়ে কোনো প্রস্তাব রেখেছিলেন কি এবং রেখে থাকলে কোনো আলোচনা হয়েছিল কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং প্রাসঙ্গিক প্রশ্ন উত্থাপন করেছেন। আকাশবাণী এবং দূরদর্শনকে শিক্ষামূলক কাজে ব্যবহার করার জন্য আমরা সুনির্দিষ্ট প্রস্তাব সম্মেলনে উত্থাপন করেছিলাম এবং সেই সম্মেলনে স্থির হয়েছিল আকাশবাণী এবং দূরদর্শনে যে কর্মসূচী হয় সেই প্রোগ্রামে কয়েকজন আমলাদের উপর ছেড়ে দেওয়া যায় না। এই ব্যাপারে প্রত্যেকটি রাজ্যের রাজ্য সরকারের প্রতিনিধি, শিক্ষাসংস্থার প্রতিনিধি এবং শিক্ষাবিদদের নিয়ে একটা কর্মসূচী প্রণয়ন কমিটি থাকা উচিত যাতে কিভাবে শিক্ষামূলক কর্মসূচী গ্রহণ করা যায় এবং আমরা এই প্রস্তাবটা অন্যান্য শিক্ষামন্ত্রীর কাছে পাঠিয়েছিলাম এবং তারা এটা স্বীকারও করেছিলেন। আমাদের অভিজ্ঞতায় আকাশবাণী এবং দূরদর্শনকে শিক্ষার প্রয়োজনে কতখানি সম্প্রসারণ করা যায়, বা এর সংস্কৃতি কতখানি বাড়ানো যায় তার জন্য একটি শক্তিশালী কমিটি গঠন করে বা কর্মসূচী প্রণয়ন করবার জন্য পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে যে প্লিনারি সিজনে সমস্ত মন্ত্রীদের নিয়ে আলোচনা করা হয়েছিল, সেখানে যে গ্রুপ ডিসকাশন হয়েছিল তখন আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে এবং জনসাধারণের পক্ষ থেকে প্রস্তাব রেখেছিলাম।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আপনি বললেন যে, আমাদের সরকারের পক্ষ থেকে একটি সুনির্দিষ্ট প্রস্তাব রেখেছিলেন, সেখানে অন্যান্য রাজ্য এবং আমাদের ভারত সরকার সেই প্রস্তাব সম্পর্কে সেখানে কি মতামত ব্যক্ত করেছিলেন—সমর্থন না বিরোধিতা করেছিলেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমরা এই ব্যাপারে সমর্থন ত্রিপুরা থেকে পেয়েছি, আর একটি রাজ্য সম্ভবত সমর্থন করে জানিয়েছিলেন। কেন্দ্রীয় মন্ত্রী বললেন সেটা অন্য দপ্তরের ব্যাপার। এই বিষয়ে আমাদের প্রয়োজন হলে সেই বিভাগের মন্ত্রীর সঙ্গে কথা বলব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্যার, আকাশবাণী এবং দূরদর্শন থেকে আঞ্চলিক শিক্ষার জন্য দেখা গেছে সমস্ত কেন্দ্রে সাহিত্য শিল্প, সংস্কৃতি অন্যান্য তথ্য ইত্যাদি অঞ্চলের সেই দেশজ সংস্কৃতি প্রচারের সুযোগ অত্যন্ত কম। সেই দৃষ্টিভঙ্গি ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে কৃষ্টিকে সংস্কৃতিকে কর্মসূচী হিসাবে রাখার জন্য রাজ্য সরকারের তরফ থেকে কোনো আলাপ-আলোচনা হয়েছিল কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমি আগেই বলেছি যে আকাশবাণী এবং দূরদর্শনকে শিক্ষা সংস্কৃতি প্রসারে এবং সম্প্রসারণে ব্যবহার করা উচিত এবং সেই ভাবেই চলছে। এটার পরিবর্তন হওয়া উচিত। এবং কর্মসূচী কি হবে এটা বিশেষ কোনো একজনের উপর নির্ভর করে নির্ধারিত হতে পারে না। এর জন্য একটি কমিটি থাকা দরকার, তারা সংস্কৃতি এবং কর্মসূচীর দিকে লক্ষ্য রেখেই সমস্ত কিছু করবেন। যাতে কর্মসূচী প্রণয়ন করতে পারে এই ব্যাপারে রাজ্য সরকারের পক্ষ থেকে বা মন্ত্রীর দপ্তর থেকে কোনো সাড়া আমরা পায়নি।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** স্যার, শিক্ষার ব্যাপারে আকাশবাণী এবং দূরদর্শনকে যাতে

ব্যবহার করা যায় তার জন্য দিল্লিতে শিক্ষামন্ত্রীদের একটা সম্মেলন হয়েছিল, সেই বিষয়ে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে কোনো প্রস্তাব ছিল না যা রাজ্য সরকারের পক্ষ থেকে আনা হয়েছিল?

[1-50 — 2-00 P.M.]

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** শিক্ষামন্ত্রী সম্মেলনের মাত্র কয়েক ঘন্টা পূর্বে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে বিভিন্ন রাজ্য সরকারের দিল্লিস্থ বাড়িতে পৌছে দেওয়া হয়। সেই আলোচনা সূচীর মধ্যে একটা এজেন্ডা ছিল আকাশবাণী, টি.ভি ইত্যাদিকে শিক্ষা সমূহ কাজে কিভাবে লাগাতে পারা যায় সে বিষয়ে রাজ্য সরকারগুলির মতামত দেবার প্রস্তাব হয়েছিল। আমরা আমাদের মতামত দিয়েছিলাম এবং অত্যন্ত সঙ্গত বলে আমরা আলোচনা করেছিলাম।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য কলেজে কর্মী নিয়োগ**

***৩১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৮৯।) **শ্রী অশোক ঘোষ ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ডঃ কানাইলাল ভট্টাচার্য কলেজে মোট কতজন কর্মচারী নিয়োগ করা হয়েছে; এবং

(খ) ঐ কলেজে অধ্যাপক ও ছাত্রের মোট সংখ্যা কত?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) উক্ত কলেজে মোট ১২(বার) জন অশিক্ষক কর্মচারী নিয়োগ করা হয়েছে।

(খ) ঐ কলেজে পূর্ণ সময়ের অধ্যাপকের সংখ্যা ৩ (তিন) ঃ ছাত্রছাত্রীর সংখ্যা মোট ২৫(পঁচিশ)।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** কর্মচারী নিয়োগের ক্ষেত্রে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের ভূমিকা ছিল, না গভর্নিং বডির ভূমিকা ছিল?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** কলেজে অশিক্ষক কর্মচারী নিয়োগ করা হয় বিশ্ববিদ্যালয়ের স্ট্যাটুট অনুযায়ী। সেখানে আছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ এবং বিজ্ঞাপন দিয়ে আবেদনপত্র আহ্বান করে তারপর ইন্টারভিউ করে কর্মচারী নিয়োগ করা যাবে।

**Procurement and requirement of Milk of the Haringhata Milk Dairy**

***319. (Admitted question No. *624.) Shri Anil Mukherjee :** Will the Minister-in-charge of the Animal Husbandry and Veterinary Services Department be pleased to State—

(a) the total procurement and requirement of milk of the Haringhata Milk Dairy per day;

(b) the method of procurement; and

(c) the total requirement of milk per day for the production of

chocolate, toffee, protein-biscuits and sterilised flavoured milk and when the said production started?

**Shri Amritendu Mukherjee :** a) The total procurement and requirement of fresh milk of Haringhata Dairy per day are as shown hereunder :—

i) Average daily procurement of fresh milk. ..31,314 kgs.

ii) Average daily requirement of fresh as calculated upto Dec. '85).

b) Different sources of procurement of milk at Haringhata Dairy are as follows :—

i) Milk producers of the different rural areas supply their surplus production to the adjoining collection-cum-chilling plants and to the Dairy.

ii) Entire production of milk of the Animal Husbandry Directorate, W.B. at Haringhata & Kalyani Complex is received at Haringhata Dairy.

iii) The licencees of the Milk Colonie at Haringhata Supply their milk to the Dairy as per contract.

iv) The Kishan Co-operative Milk Union supply milk to the Dairy through Fulia Chilling Plant.

c) The said items are, at present, being made by way of utilisation of returned unsold milk, This is merely a research scheme for evolving the ways and methods of economic utilisation of returned and unsold milk for manufacture of these things. As such, there is no fixed requirement of milk for the purpose. Whenever returned & unsold milk becomes available, these are used for the purpose.

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে হরিণঘাটায় ৩১ হাজার ৩১৪ কে.জি. টোটাল দুধ প্রোকিওরড হয় এবং ১২ হাজার কে.জি. রিকয়ারমেন্ট অব্ মিল্ক বললেন, আমার প্রশ্ন হচ্ছে আপনারা যেটা প্রোকিওরমেন্ট করেন এছাড়াও বাইরের অন্য রাজ্য থেকে কতটা মিল্ক প্রোকিওর করেন এবং কোন কোন রাজ্য থেকে করেন?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** অন্য রাজ্য থেকে বলতে আমরা মহারাষ্ট্র থেকে দুধ খরিদ করছি। মহারাষ্ট্র রাজ্য থেকে আমরা প্রতিদিন ৪০ হাজার কে.জি. দুধ খরিদ করি এবং এই দুধটা আসে ট্রেন যোগে।

**শ্রী অনিল মুখার্জি ঃ** আমাদের পশ্চিমবঙ্গে যে দুধ হয় তা থেকে আমরা হরিণঘাটা প্রকল্প চালাতে পারি না, তারজন্য মহারাষ্ট্র থেকে প্রতিদিন ৪০ হাজার কে.জি. দুধ আমাদের আনতে হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি এই যে ডেফিসিট ৪০ হাজার কে.জি. অতিরিক্ত দুধ অন্য রাজ্য থেকে আনতে হচ্ছে তার পরিবর্তে আমাদের এই রাজ্যে

দুধ উৎপন্ন করার কোনো ব্যবস্থা সরকার নিয়েছেন কি না?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** গতবার আমি যখন বাজেট প্রস্তাব উত্থাপন করেছি তখন সেই বাজেট প্রস্তাবে দুধ উৎপাদনের লক্ষ্যমাত্রা স্থির করা হয়েছে। এবারে যখন আপনাদের সামনে বাজেট পেশ করা হবে তখন পুনরায় পশ্চিমবঙ্গে দুধ উৎপাদন বৃদ্ধির লক্ষ্যমাত্রা পেশ করব। মাননীয় সদস্য যে কথা বলেছেন পশ্চিমবঙ্গের অভ্যন্তরে আরো দুধ সংগ্রহ করা যাবে কি না, আমি বলছি নিশ্চয়ই যাবে, তারজন্য অপারেশন ফ্লাড প্রকল্পের সঙ্গে আমাদের সরকার পরিচালিত ডেয়ারির আমরা কন্ট্র্যাক্ট তৈরি করছি। আপনি দেখেছেন কিষাণ মিল্ক প্রোডিউসারস কো-অপারেটিভ ইউনিয়ন তারা আমাদের সঙ্গে কন্ট্র্যাক্টে আসছে। ভাগিরথী মিল্ক প্রোডিউসারস কো-অপারেটিভ ইউনিয়ন তারা ডানকুনির সঙ্গে কন্ট্র্যাক্টে আসছে। হিমালয়ান মিল্ক প্রোডিউসারস কো-অপারেটিভ ইউনিয়ন যেটা দার্জিলিংএ আছে তারা সেখানে নিজেরা প্রোডিউস, প্রোকিওর করছে, নিজেরা প্রসেস করে দুগ্ধ জাতীয় জিনিস তৈরি করছে। মেদিনীপুর মিল্ক প্রোডিউসারস কো-অপারেটিভ ইউনিয়ন তারা দুধ সংগ্রহ করছে এবং সেই দুধ হলদিয়া থেকে মেদিনীপুর শহর পর্যন্ত সর্বত্র তাদের উৎপাদনের ক্ষমতা অনুযায়ী তারা সরবরাহ করছে। সম্প্রতি আর একটা নতুন ইউনিয়ন—দামোদর মিল্ক ইউনিয়ন যেটা হাওড়া এবং হুগলি জেলার দুধ উৎপাদকদের নিয়ে সমবায় সমিতি হয়েছে, সেখানেও দুধ উৎপন্ন হচ্ছে। সুতরাং দুধ উৎপাদন বৃদ্ধি হয়েছে। দুধ অন্য রাজ্য থেকে আনতে হচ্ছে এই কারণে যে সাময়িকভাবে আমাদের প্রয়োজন হয়েছিল সেজন্য আনছি, আমাদের সঙ্গে তাদের চুক্তি হয়েছে।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি মহারাষ্ট্র থেকে দুধ আনা এবং অভ্যন্তরীণ প্রোকিওরমেন্ট ছাড়াও অন্যভাবে গুঁড়ো দুধ এনে এখানে কি পরিমাণ দুধ তৈরি করা হয়?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** এরজন্য নোটিশ চাই। গুঁড়ো দুধ আমরা আনি। টোন মিল্ক যখন তৈরি করি তখন ফ্রেশ মিল্কের সঙ্গে আমাদের মিল্ক পাউডার মেশাতে হয়। তার কারণ ফ্যাট জাতীয় পদার্থ কম করতে হয়, ডবল টোন করতে হয় ছানা বেশি করতে হয় বলে। যাই হোক নির্দিষ্ট প্রশ্ন করলে জবাব দেব।

**Mr. Speaker :** The question hour is over.

## Starred Questions

(to which written answers were laid on the table.)

### রবীন্দ্র রচনাবলীর অবশিষ্ট খন্ড প্রকাশ

*৩২২। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৫।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রবীন্দ্র রচনাবলীর অবশিষ্ট সংখ্যাগুলো কবে নাগাদ প্রকাশিত হবে;

(খ) এত দেরি হওয়ার কারণ কি; এবং

(গ) রবীন্দ্র রচনাবলী মুদ্রণে কেন্দ্রীয়-সরকার কোনো আর্থিক সাহায্য দিতে রাজি হয়েছেন কি?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) আশা করা যায়, কবিগুরুর ১২৫তম জন্মপূর্তি সময়ের মধ্যে সম্ভব হবে।

(খ) নানা প্রকার অসুবিধা।

(গ) না।

**কলিকাতা বিশ্ববিদ্যালয়ে অধ্যাপকের শূণ্যপদ**

***৩২৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৬।) **শ্রী বিভূতিভূষণ দে ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলিকাতা বিশ্ববিদ্যালয়ে ১৯৮৫ সালের ডিসেম্বর পর্যন্ত কতগুলি অধ্যাপকের পদ খালি ছিল; এবং

(খ) ঐ শূণ্যপদগুলি পূরণ করার জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ৪৪টি।

(খ) এব্যাপারে বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ ব্যবস্থা গ্রহণ করে থাকেন। যতদূর জানা যায়, এখন পর্যন্ত ৪টি পদ পূরণ করা হয়েছে।

**বিদ্যালয় পরিদর্শক**

***৩২৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৪২।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয়গুলোতে পঠনপাঠনের তদারকির জন্যে বিদ্যালয় পরিদর্শনের ব্যবস্থা আছে কি; এবং

(খ) থাকলে, তা নিয়মিত হচ্ছে কি না?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ আছে।

(খ) যথা সম্ভব নিয়মিত হচ্ছে।

**কলকাতার স্কুলে ভর্তিসমস্যা**

***৩২৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৭০৮।) **শ্রী শীশ মহম্মদ ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলকাতায় এখন ছেলেমেয়েদের স্কুলে ভর্তি করা একটা সমস্যা হয়ে দাঁড়িয়েছে; এবং

(খ) সত্য হলে, ঐ সমস্যা সমাধানের জন্যে কোনো ব্যবস্থা নেওয়ার পরিকল্পনা সরকারের আছে কি?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোন শ্রেণীর ভর্তির কথা মাননীয় সদস্য বলতে চেয়েছেন তার উল্লেখ না থাকায় সঠিক উত্তর দেওয়া অসুবিধাজনক হচ্ছে। তথাপি বলা যায় কলকাতায় সামগ্রিকভাবে ছেলেমেয়েদের স্কুলে ভর্তির সমস্যার কোনো খবর সরকারের কাছে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**কৃষ্ণনগর গভর্নমেন্ট জুনিয়র বেসিক ট্রেনিং ইনস্টিটিউট**

***৩২৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৬১।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** শিক্ষা (প্রাথমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলার সদর শহর কৃষ্ণনগরে অবস্থিত গভর্নমেন্ট জুনিয়র বেসিক ট্রেনিং ইনস্টিটিউটের অনুমোদিত আসনসংখ্যা কত;

(খ) গত তিন বৎসরে উক্ত ইনস্টিটিউটে কতসংখ্যক শিক্ষক-শিক্ষণ ছাত্র ভর্তি করা হইয়াছে—(১) অনুমোদিত আসনসংখ্যা হইতে তাহা কম কি না,

(২) কম হইলে তাহার কারণ কি, ও

(৩) কত বৎসর ধরিয়া এই ব্যবস্থা চলিতেছে; এবং

(গ) গত আট বৎসরে উক্ত জেলায় প্রাথমিক বিদ্যালয় ও প্রাথমিক শিক্ষকের সংখ্যা বৃদ্ধির পরিপ্রেক্ষিতে উক্ত ইনস্টিটিউটের আসনসংখ্যা বৃদ্ধি করিবার পরিকল্পনা সরকারের আছে কি না?

**শিক্ষা (প্রাথমিক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ৪০ (চল্লিশ)।

(খ) ১২০ জন।

(১) না।

(২) ও (৩)

প্রশ্ন ওঠে না।

গ) না।

**চব্বিশপরগনা জেলায় মঞ্জুরিকৃত জুনিয়র ও মাধ্যমিক স্কুল**

***৩২৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৫৬।) **শ্রী সরল দেব ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮২ সাল হইতে ১৯৮৬ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত সময়ে চব্বিশ পরগনা জেলায় কতগুলি জুনিয়র ও মাধ্যমিক স্কুল মঞ্জুর করা হইয়াছে; এবং

(খ) মঞ্জুর করিবার ভিত্তি কি কি?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) জুঃ হাইস্কুল — ৭৩টি।

হাইস্কুল — ৫৫টি।

খ) স্থানীয় প্রয়োজন, জনসংখ্যার অনুপাতে শিক্ষার প্রয়োজনীয়তা বিদ্যালয়ের পরিকাঠামো গত ব্যবস্থা অধিকতর পুরানো বিদ্যালয়কে অধিকতর গুরুত্ব দেওয়া, বিদ্যালয়হীন এলাকায় বিদ্যালয় স্থাপন, অর্থনৈতিকভাবে অনুন্নত এলাকায় বিদ্যালয় স্থাপন ইত্যাদি।

**আদিবাসী এলাকায় অগ্রাধিকারের ভিত্তিতে কলেজ স্থাপন**

*৩৩০। (অনুমোদিত প্রশ্ন নং *১০৮৯।) **শ্রী রামপদ মান্ডি ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, আদিবাসী অধ্যুষিত এলাকায় অগ্রাধিকারের ভিত্তিতে কলেজ স্থাপনের সুযোগ আছে; এবং

(খ) সত্য হলে, এ পর্যন্ত এই রকম কলেজ কোথায় স্থাপিত হয়েছে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) কলেজ স্থাপনের শর্তাদি পুরণের সম্ভাবনা থাকিলে এসব ক্ষেত্রে অগ্রাধিকার দেওয়া হয়।

খ) সংশ্লিষ্ট তালিকা পেশ করা হয়েছে।

Statement referred to in reply to clause (kha) of starred Question No.330

**সংশ্লিষ্ট তালিকা**

**পুরুলিয়া**

১। অম্বুরাম মেমোরিয়ার কলেজ, ঝালদা

২। জগন্নাথ কিশোর কলেজ, পুরুলিয়া

৩। মহাত্মা গান্ধী কলেজ, লালপুর

৪। নিস্তারিণী কলেজ পুরুলিয়া

৫। রঘুনাথপুর কলেজ

৬। রামানন্দ সেন্টেনারি কলেজ, লৌলরা

৭। বলরামপুর কলেজ

৮। নেতাজী সুভাষ আশ্রম মহাবিদ্যালয়, সুইসা

**জলপাইগুড়ি**

১। ফালাকাটা কলেজ

২। সুকান্ত মহাবিদ্যালয়, ধূপগুড়ি

৩। পরিমল মিত্র স্মৃতি মহাবিদ্যালয়, মাল

**কুচবিহার**

১। মাথাভাঙ্গা কলেজ

২। নেতাজী সুভাষ মহাবিদ্যালয়, হলদিবাড়ি।

[2-00 — 2-10 P.M.]

**77th Report of the Business Advisory Committee**

**Mr. Speaker :** I now present the 77th Report of the Business Advisory Committee which at its meeting held in my Chamber on the 21st March,1986 recommended the following programme of business from 31st March to 10th April, 1986.

Monday, 31-3-1986 .. (i) Demand No. 31 [276—Secretariat—Social and Community Services]

(ii) Demand No.34 [277—Education (Excluding Sports and Youth Welfare), 278—Art and Culture and 677—Loans for Education, Art and Culture (Excluding Sports and youth Welfare)]

(iii) Demand No.35 [279—Scientific Services and Research] —4 hours.

Tuesday, 1-4-1986 (i) The West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1986 (Introduction, Consideration and passing) —1/2 hour.

(ii)(a) The Calcutta Hackeny-carriage (Amendment) Bill, 1986 (Introduction)

(b) Discussion on Staturtory Resolution—Notices given by Shri Kashinath Misra and Shri Abdul Mannan.

(c) The Calcutta Hackney-carriage (Amendment) Bill, 1986 ( Consideration and Passing) —1/2 hour.

(ii)(a) The West Bengal Local Bodies (Electoral Offences and Miscellaneous provisions) (Amendment) Bill, 1986 (Introduction).

(b)Discussion on Statutory Resolution—Notices given by Shri Kashinath Misra and Shri Abdul Mannan.

(c)The West Bengal Local Bodies (Electoral Offences and Miscellaneous Provisions) (Amendment) Bill, 1986 (Consideration and Passing) —1/2 hour.

(iv) (a)The Bengal Municipal (Amendment) Bill, 1986 (Introduction).

(b)Discussion on Statutory Resolution—Notices given by Shri Kashinath Misra and Shri Abdul Mannan.

(c) The Bengal Municipal (Amendment) Bill, 1986 (Consideration and Passing) —1/2 hour.

(v) (a) The Bidhan Chandra Krishi Viswavidyalya (Amendment) Bill, 1986 (Introduction).

(b) Discussion on Statutory Resolution—Notice given by Shri Kashinath Misra

(c) The Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Bill, 1986 (Consideration and Passing) —1/2 hour.

(vi) Demand No. 58 [313—Forest (Excluding Loyd Botanic Garden, Darjeeling) and 513—Capital Outlay on Forest] —1hour.

(vii) Demand No.72 [339—Tourism] —1hour.

Wednesday, 2-4-1986 (i) (a) The Rabindra Bharati (Amendment) Bill, 1986 (Introduction).

(b) Discussion on Statutory Resolution—Notices given by Shri Kashinath Misra and Shri Abdul Mannan.

(c) The Rabindra Bharati (Amendment) Bill, 1986 (Consideration and Passing) —1/2 hour.

(ii) Demand No. 59 [314—Community Development (Panchayat), 363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayat) and 714—Loans for Community Development (Panchayat)].

(iii) Demand No. 60 [314—Community Development (Excluding Panchayat) and 514—Capital Outlay on Community Development (Excluding Panchayat) —3 hours.

Thursday. 3-4-1986 (i) The West Bengal Land Reforms (Second Amendment) Bill, 1986 (Introduction, Consideration and Passing) —1/2 hour.

(ii) Demand No. 7 [229—Land Revenue and 504—Capital Outlay on Other General Economic Services] —4 hours.

Friday, 4-4-1986 (i) The Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1986 (Introduction, Consideration and Passing) —1/2 hour.

(ii) Demand No. 4 [214—Administration of Justice]

(iii) Demand No. 8 [230—Stamps and Rsgistration]—1 hour.

(iv) Demand No. 41 [285—Information and Publicity, 485—Capital outlay on

Information and publicity and 685—Loans for Information and Publicity] —2 hours.

Monday,7-4-1986 (i) Demand No. 44 [288—Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced persons and Repatriates) and 688—Loans for Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced persons)]—2 hours.

(ii) Demand No. 55 [310—Animal Husbandry and 510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)]

(iii) Demand No. 56 [311—Dairy Development, 511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) and 711—Loans for Dairy Development (Excluding Public Undertakings)] —2 hours.

Tuesday, 8-4-1986 (i) Demand No. 52 [305—Agriculture, 505—Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings) and 705—Loans for Agriculture (Excluding Public Undertakings)] —4 hours.

Wednesday, 9-4-1986 (i) Demand No. 42 [287—Labour and Employment] —3 hours.

(ii) Demand No. 50 [298—Co-operation, 498—Capital Outlay on Co-operation and 698—Loans for Co-operation] —1 hour.

Thursday, 10-4-1986 (i) Demand No. 18 [252—Secretariat General Services]

(ii) Demand No. 19 [253—District Administration] —4 hours.

Now I request the Hon'ble Minister for Parliamentary Affairs to move the motion for acceptance of the House.

**Shri Patit Paban Pathak** : Sir, I beg to move that the 77th Report of the Business Advisory Committee as presented in the House be agreed to.

The motion was then put and agreed to.

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় স্পিকার মহাশয়, আগামী ৩১ তারিখ এডুকেশন বাজেট আলোচনার দিন ধার্য করেছেন। আমি এডুকেশন বাজেটের দিনটা পরিবর্তন করবার জন্য আপনার কাছে অনুরোধ রাখছি। কারণ, এই ৩১ তারিখ হল ফাইনানসিয়াল ইয়ারের লাস্ট ডেট এবং বিলে অনেককে সহি করতে হবে বলে অনেকেই এদিন হাউসে আসতে পারবেন না। এই পরিস্থিতিতে আপনি যদি ডেট-টা পরিবর্তন করেন তাহলে ভাল হয়।

**শ্রী পতিতপাবন পাঠক :** এই প্রস্তাবটা আরও কয়েকজন সদস্য রেখেছেন। বিভাগীয় মন্ত্রী মহাশয়কে চিকিৎসার জন্য আগামী ২ তারিখে বোম্বেতে পৌছাতে হবে এবং সেইজন্যই ৩১ তারিখ দিন ধার্য করা হয়েছে। তবে মন্ত্রী মহাশয় হাউসে রয়েছেন, তিনি বলতে পারেন তার পক্ষে চেঞ্জ করা সম্ভব কি না।

**মিঃ স্পিকার :** মিঃ, ঘোষ, এডুকেশন বাজেট আলোচনার দিন ৩১ তারিখ যেটা ধার্য করা হয়েছে সেটা ১তারিখে করলে আপনার অসুবিধা হবে কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** ৪ তারিখ আমাকে বাইরে যেতেই হবে।

**মিঃ স্পিকার :** আমরা রিসেন্টলি আবার বসছি, দেখা যাক রিকন্সিডার করা যায় কিনা।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today, I have received one notice of Adjournment motion from Shri Kashinath Misra on the subject of reported supply of polluted water from Palta Pumping Station.

The member will get opportunity to raise the matter in course of discussion on the Appropriation Bill today. Moreover, the member may draw the attention of Minister concerned on the subject through Calling Attention, Mention, Questions etc.

I, therefore, withhold my consent to the motion. The member may, however, read out the text of the motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার প্রস্তাবটি হল, "জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—পলতা থেকে কোনো রকম পরীক্ষা ছাড়াই কলকাতা নগরীতে পানীয় জল সরবরাহ করা হচ্ছে। এর ফলে পানীয় জলে নানা রকম জীবানু ও বিষাক্ত রাসায়নিক পদার্থ থাকছে। অপরীক্ষিত পানীয় জল সরবরাহে মহামারী দেখা দেবার সম্ভাবনা বেড়েছে। পলতা ওয়াটার ওয়ার্কসে পুরসভার ল্যাবরেটারির যন্ত্রপাতি নষ্ট হয়ে অচল হয়ে আছে। রাসায়নিক পরীক্ষা বন্ধ হয়ে গেছে। ল্যাবরেটারির বহু মঞ্জুরিকৃত

পোস্টও খালি আছে এবং ল্যাবরেটারির মঞ্জুরিকৃত অর্থও শ্লথ গতিতে ব্যয় হচ্ছে।"

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** I have received notices of Calling Attention, namely :—

1. Police firing at Beniapukur Calcutta on 25.3.86. —Shri Kashinath Misra and Shri Jayanta Kumar Biswas
2. Scarcity of water in Murshidabad district —Shri Amalendra Roy
3. Regular trafic jam on Howrah Bridge —Shri Asok Ghosh
4. Clash between Police and Home Guard at Police Training School on 10.3.86. —Shri Suresh Sinha
5. Reported clash between rivals of district Congress Commitee (I) in Burdwan town on 23.3.86 —Shri Anil Mukherjee
6. Illegal and unauthorised sale of land in urban areas of Barrackpore Sub-Division —Shri Gopal Krishna Bhattacharyya
7. Scarcity of drinking water in Kharaghpur and Midnapur —Shri Gyan Singh Sohanpal
8. Road accident and fire at Brabourne Road on 21.3.86 —Shri Rajesh Khaitan

I have selected the notice of Shri Gyan Singh Sohanpal on the subject of scarcity of drinking water in Kharagpur and Midnapore.

The Minister-in-charge will please make a statement today, if possible, or give a date.

**Shri Patit Paban Pathak :** The statement will be made on the 31st March, 1986.

## MENTION CASES

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ

বিষয়ের প্রতি মাননীয় শ্রম মন্ত্রীরদৃষ্টি আকর্ষণ করছি। ভোটার তালিকায় ভুতুড়ে ভোটারের নাম থাকে সেটা আমরা শুনেছি। কিন্তু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে যে ভুতুড়ে নাম সেটা এই প্রথম দেখলাম। আরামবাগ মহকুমায় যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আছে সেখানে ৫০ হাজার বেকার যুবকের নাম রেজেস্ট্রি করা হয়েছে। আমরা ভেরিফাই করতে গিয়ে দেখলাম ১০ হাজারের মতো বেকার যুবকের নাম একেবারে ভূয়া। তাদের নামে কোনো যুবক নেই এবং তাদের ঠিকানাও ভূয়া। একটা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে যদি এই ভাবে ১০ হাজার ভূয়া নাম ঢুকিয়ে রাখা হয় তাহলে এর চেয়ে দুর্নীতি আর কি হতে পারে? তাই আমি শ্রমমন্ত্রীকে অনুরোধ করব অবিলম্বে তিনি ঐ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের খাতাপত্র সিজ করুন এবং একটা তদন্তের ব্যবস্থা করুন। এবং যে সমস্ত অফিসার এর জন্য দায়ী তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নিন।

[2-10—2-20 P.M.]

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। শ্যামপুরে ১নং ব্লকের ধানদালি ঘোষপুর নবগ্রাম কোলিয়া রোড স্যাংশানড্ হয়েছিল। রাস্তাটি ইনকমপ্লিট হয়ে আছে। রাস্তায় ৭০ ডি বাস চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাস্তার টাকা স্যাংশান হয়েছে, বারে বারে অফিসারের সঙ্গে মিটিং করা হয়েছে। রাস্তার টেন্ডারও হয়েছে, কিন্তু আজ পর্যন্ত কোনো কাজ হয়নি। এই অবস্থায় বর্ষা এসে গেলে বাস বন্ধ হয়ে যেতে পারে। ফলে জনসাধারণ বিক্ষুব্ধ হতে পারে। কোনো রকমে তাপ্পি-তুপ্পি দিয়ে বাস চলছে। উলুবেড়িয়া দক্ষিণ থেকে এ' এলাকা পর্যন্ত বাস চলাচল বন্ধ হয়ে গেলে ১০/২০ হাজার লোকের দারুণ অসুবিধা হবে। এই ২০ কিলোমিটার রাস্তাটাই এ' এলাকার মানুষের একমাত্র যোগাযোগের পথ। তাই অবিলম্বে এই রাস্তাটির কাজ যাতে আরম্ভ করা হয় সেই জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ সুশোভন ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি একটি বিশেষ গুরুত্বপূর্ণ এবং স্পর্শকাতর বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন আগামী বুধবার শান্তিনিকেতনে বসন্ত উৎসব, দোল হচ্ছে এবং সঙ্গে সঙ্গে বীরভূমের বিখ্যাত পাথরচাপরির মেলাও হচ্ছে এই মেলায় মুসলমান সম্প্রদায়ের বহু লোক যান। বিভিন্ন সম্প্রদায়ের লোকও পীর সাহেবকে প্রণাম করার জন্য সেখানে যান। শুনেছি কিছুদিন আগে শ্রীচৈতন্য মহাপ্রভুর ৫০০তম জন্ম জয়ন্তী উপলক্ষে জেলা থেকে পুলিশ প্রশাসন তুলে নিয়ে আসা হয়েছে। ব্যাপারটা এতই স্পর্শকাতর যে বাস ভর্তি লোক মেলায় যাবার সময় জোর করে যদি তাদের গায়ে রঙ দিয়ে দেয় তাহলে সেখানে রিপার্কেশন হবার সম্ভাবনা রয়েছে। সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করার ব্যাপারে আমাদের পশ্চিমবঙ্গের একটা খুব ভালো সুনাম আছে। আর সেই সঙ্গে সঙ্গে আমাদের বীরভূমেরও সুনাম আছে। অল্প সময় হলেও দু একদিন বাকি আছে, এর মধ্যে কোনো ভাবে প্রচার করে দেবার ব্যবস্থা করা হোক যে, অনিচ্ছুক ব্যক্তিদের গায়ে যেন রঙ না দেওয়া হয়, বাস ভর্তি মানুষের গায়ে যেন রঙ দেওয়া না হয় এবং মেলার প্রতিটি রাস্তায় যাতে পুলিশ প্রোটেকশনের ব্যবস্থা থাকে এই বিষয়ে উপযুক্ত সত্বর ব্যবস্থা নিতে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ ব্যানার্জি, এই ব্যাপারে আমাদের সবারই দায়িত্ব আছে। যদি অল পার্টি দায়িত্ব নেয় তাহলে পুলিশ লাগে না। আমাদের অভিজ্ঞতা হচ্ছে রাজনৈতিক নেতারা এক থাকলে পুলিশ লাগে না। পলিটিক্যাল লেভেলে ডিল করলে পুলিশ লাগে না। পিপল এক থাকলে কেউ কিছু করতে পারে না, এটাই আমাদের অভিজ্ঞতা।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয়ে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কয়েকদিন আগে এই হাউসে আলোচনা হয়েছে যে, মাধ্যমিক পরীক্ষায় দু রকম প্রশ্ন ছাপা হয়েছে এবং পরীক্ষা দেওয়া হয়েছে। স্যার, এটা একটা অদ্ভুত ব্যাপার। পরীক্ষায় দুরকম প্রশ্ন গিয়েছিল ঠিক। লেখা ছিল ডিসকার্ড প্রশ্নের পরীক্ষা হবে না। ভগবানপুর সেন্টারের সেন্টার সেক্রেটারি, ঐ স্কুলের প্রধান শিক্ষক, সহকারি প্রধান শিক্ষক কংগ্রেস(ই)র নেতা তারা আলোচনা করলেন কি করে পরীক্ষা ভন্ডুল করা যায়। সুপারিনটেনডেন্ট ডিসকার্ড প্রশ্নে ক্রসমার্ক দিলেন। কিন্তু তা সত্ত্বেও ব্ল্যাক ইঙ্কে লিখে ডিসকার্ড প্রশ্নেরই পরীক্ষা গ্রহণ করলেন। সেন্টার ইন চার্জ সেন্টার কমিটির মেম্বারদের ডাকলেন না। দুজন সেন্টার কমিটির মেম্বার বললেন পরীক্ষা করা উচিত নয়।

পরীক্ষাটা করতে হবে যে প্রশ্নটা ছিল রেডইঙ্কে তাতে, ডিসকার্ডেড প্রশ্ন আসবে না। স্যার, থানা থেকে এই ঈশ্বরপুর, হাঁসচড়া, ভগবানপুর সেন্টারে প্রশ্ন যায়। ভগবানপুর সেন্টার থানা থেকে ১০০ গজ দূরে—তারা যেটাতে পরীক্ষা করতে হবে না সেটাতে করল অথচ পাশাপাশি অপর সেন্টারগুলি তারা সঠিকভাবেই করল। স্যার, এটা করার উদ্দেশ্য হচ্ছে, ঐ স্কুলের সহকারি প্রধান শিক্ষক, তিনি কংগ্রেস(ই) নেতা এবং ব্লক কংগ্রেস সভাপতির শ্যালক। তিনি এইভাবে চক্রান্ত করে পরীক্ষাটা ভন্ডুল করার চেষ্টা করেছিলেন। স্যার, মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আমার আবেদন, বিষয়টি অনুসন্ধান করে দোষী ব্যক্তিদের শাস্তি দেওয়া হোক। স্যার, এইভাবে যারা শিক্ষা ব্যবস্থাকে, পরীক্ষা ব্যবস্থাকে ধ্বংস করতে চাইছে তাদের বিরুদ্ধে অবিলম্বে কঠোর ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি সরকারের কাছে আবেদন রাখছি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, চিরাচরিত প্রথা অনুযায়ী আপনি জানেন, গরম পড়লেই বাঁকুড়া জেলাতে জলাভাব দেখা দেয়। বিশেষত বাঁকুড়া পৌরসভার জেনারেটারটি দীর্ঘদিন ধরে খারাপ থাকায় এবারে বাঁকুড়া শহরের ১৯টি পৌর এলাকার কোথাও জল সরবরাহ হচ্ছে না ফলে সেখানে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। তার উপর সেখানে বিদ্যুৎ না থাকায় বিদ্যুতের মাধ্যমে ট্যাংকে যে জল তোলা হবে তাও বন্ধ হয়ে গিয়েছে। স্যার, আপনি এই হাউসের কাস্টোডিয়ান, আপনার মাধ্যমে তাই মন্ত্রিসভার কাছে আবেদন রাখছি, অবিলম্বে যাতে বাঁকুড়া জেলাতে জলের অভাব দূর হয় তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করুন।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্থানীয় স্বায়ত্বশাসন ও নগর উন্নয়ন দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আরামবাগ মহকুমাতে কোনো ফায়ার সার্ভিস স্টেশন না থাকার জন্য আরামবাগ মহকুমাতে যে কোনো জায়গায় আগুন লাগলে সমস্ত কিছু ভস্মীভূত হয়ে যায়, সে

আগুন নেভানো যায় না, ফলে মানুষ খুবই অসুবিধার মধ্যে পড়েন। আরামবাগ থেকে শ্রীরামপুরের দূরত্ব ৭০ কি.মি এবং বর্ধমানের দূরত্ব ৪২ কি.মি। এরমধ্যে কোনো ফায়ার সার্ভিস স্টেশন নেই। ১৯৭৮ সালের ৩০ শে আগস্ট মাননীয় মন্ত্রী মহাশয়ের ঘরে ওখানে একটি ফায়ার সার্ভিস স্টেশন করার জন্য সভা হয় এবং তাতে সিদ্ধান্ত হয় যে ওখানে একটি ফায়ার সার্ভিস স্টেশন হবে। এরজন্য আরামবাগ পৌরসভার অ্যাডমিনিস্ট্রেটারের কাছে জমি চাওয়া হয়। দৌলতপুর মৌজায় জে.এল.নং ১৮, খতিয়ান নং ১৬৯, দাগ নং ৬ এখানে ফায়ার সার্ভিস স্টেশন করা হবে স্থির হয়। ৭.১.৭৯ তারিখে তার ফিজিক্যাল পজিসান নেওয়া হয়। মাননীয় মন্ত্রী মহাশয় সেদিন উপস্থিত ছিলেন এবং সেদিন এর আনুষ্ঠানিক উদ্বোধন করা হয়। সেখানে একটি সাইনবোর্ডও লাগানো হয় কিন্তু স্যার, আজ পর্যন্ত সেই ফায়ার সার্ভিস স্টেশন হয়নি। অবিলম্বে এ ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মহাবুল হক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ২০ তারিখে চাঁচোল থানার দক্ষিনে পাকা মল্লিকপাকা গ্রামের মোল্লাপাড়ায় প্রায় ২০টি বাড়ি এবং তারপরের দিন ২১ তারিখে শীতলপুর গ্রামের সাহাপাড়ায় ১৭টি বাড়ি অগ্নিকান্ডের ফলে পুরোপুরি ভস্মীভূত হয়ে গিয়েছে ফলে সেখানকার মানুষরা এক অসহায় অবস্থায় দিন কাটাচ্ছেন। সেখানে ত্রাণের ব্যবস্থা অপ্রতুল। অবিলম্বে যাতে সেখানকার দুস্থ মানুষরা পর্যাপ্ত ত্রাণ পান সেজন্য ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এর সঙ্গে আমার সাজেশন, বৈশাখ, জৈষ্ঠ মাসে গ্রামাঞ্চলে দেখা যায় আগুন লেগে কুঁড়েঘর সব পুড়ে যায় ফলে সেখানকার মানুষরা অসহায় হয়ে পড়েন, মালদহ থেকে চাঁচোলের দূরত্ব ১৭।। মাইল, সেখানে মানুষরা উপযুক্ত ত্রাণ ব্যবস্থার সাথে সাথে অবিলম্বে একটি ফায়ারব্রিগেডের কেন্দ্র স্থাপন করা হোক। মাননীয় মন্ত্রী মহাশয়কে বিষয়টি গুরুত্ব সহকারে বিবেচনার জন্য অনুরোধ জানাচ্ছি।

[2-20—2-30 p.m.]

**শ্রী ননীগোপাল মালাকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়ের প্রতি আমাদের হরিণঘাটার একটি বিশেষ সমস্যা সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করছি। বামফ্রন্ট সরকারের যে শিক্ষানীতি সেই শিক্ষা নীতি সম্পর্কে আমি একথা বলতে চাই যে, আমাদের হরিণঘাটায় যেহেতু একটিও কলেজ নেই, সে জন্য সেখানে ছাত্রছাত্রীদের যদিও মাধ্যমিক শিক্ষার সুযোগ আছে কিন্তু উচ্চ শিক্ষার কোনো সুযোগ নেই। আমাদের হরিণঘাটার ২০ কিলোমিটারের মধ্যে কোনো কলেজ নেই, এবং সেই এলাকায় কোনো রেল লাইনও নেই। অথচ হরিণঘাটা একটা গুরুত্বপূর্ণ জায়গা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে পশ্চিমবাংলায় একমাত্র যে কৃষি বিশ্ববিদ্যালয় সেটাও আমাদের হরিণঘাটায় অবস্থিত। পশ্চিমবঙ্গ সরকারের দুগ্ধ এবং পশু পালন দপ্তরের একটা বিরাট কমপ্লেক্স এখানে আছে এবং তাতে প্রায় ৪ হাজার কর্মচারী আছে। তাছাড়া এই এলাকায় শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবস এবং সংখ্যালঘু মুসলিম যারা আছেন তাদের সব মিলিয়ে প্রায় ১লক্ষ ২০ হাজার লোকের সেখানে বাস। অথচ হরিণঘাটায় একটিও কলেজ নেই। সে জন্য আপনার মাধ্যমে আমি মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর কাছে অনুরোধ করছি যে আমাদের হরিণঘাটায় একটি

কলেজ স্থাপন করা হয় যাতে হরিণঘাটার ছাত্রছাত্রীরা উচ্চ শিক্ষার সুযোগ পেতে পারে।

**শ্রী ফণিভূষণ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং সুবিচার প্রার্থনা করছি, যদিও জানি যে এই সভায় বিচার বিশেষ হয়না। স্যার, গত ৫ তারিখ থেকে আজ পর্যন্ত পুরাতন মালদা মিউনিসিপ্যালিটিতে একটা ইতিহাস পর্ব চলছে। অন্যায়ভাবে, অগণতান্ত্রিকভাবে ঐ পৌরসভায় এই নির্বাচনের প্রাক্কালে একটা নমিনেটেড Board গঠন করা হয়েছে কমরেড বন্ধুদের দ্বারা। স্যার, এই যে অগণতান্ত্রিক, এটা এই ইলেকশনের প্রাক্কালে কারচুপি করার জন্য গঠন করা হয়েছে। এর বিরুদ্ধে জনসাধারণ এবং ওখানকার পৌরবাসীরা একটা আন্দোলন করছে, অবস্থান এবং অনশনের মধ্যে দিয়ে চলছে। স্যার বড় লজ্জার কথা, গত ৫ তারিখে এই আন্দোলনকারিদের পুলিশ দিয়ে আর্মড ফোর্স দিয়ে প্রায় ১২৫ জন ছেলেকে, যুবককে অ্যারেস্ট করা হয় এবং তাদের প্রায় ৫টা পর্যন্ত থানায় আটকে রাখা হয়। স্যার, আরো লজ্জার কথা, তারপরেও সেখানে অবস্থান চলতে থাকে। ১৪ তারিখে আবার সেখানে ছাত্রদের উপরে বর্বরোচিত অত্যাচার করা হয় এবং তাদের লাঠি দিয়ে আঘাত করা এবং পরে অ্যারেস্ট করা হয়। এই অন্যায়ের বিরুদ্ধে ১৮ তারিখে বন্ধ পালন করা হয় পৌরসভায়। যখন এই বন্ধ পালন করা হয় তখন আমিও সেখানে ছিলাম। সেই সময়ে পৌরসভার দরজায় অখ্যাত কুখ্যাত চেয়ারম্যান এবং কমিশনারদের কাছে অনুরোধ করা হয় যাতে তারা পুলিশের এই বর্বরোচিত অত্যাচারের বিরুদ্ধে বন্ধ পালন করেন। কিন্তু দুঃখের বিষয় যে জ্যোতি বসুর পুলিশ আমাকে অ্যারেস্ট করতে কুন্ঠাবোধ করলেন না এবং সেখানে আরো ২০ জন ছেলেকে অ্যারেস্ট করে সরকারি থানায় আটকে রাখা হয়। তারপর থেকে সেখানে অনশন চলছে কিন্তু সেই অনশনের প্রতি কারো ভ্রুক্ষেপ নেই। সরকারি ক্ষমতায় যারা রয়েছেন তাদের দিয়ে ব্যাঙ্গ করা হচ্ছে। সেখানে আজও অনশন চলছে। এই পৌরসভায় জীবনে কোনোদিন সি.পি.এম বন্ধুরা জিততে পারেনি। তাই আজকে পিছনের দরজা দিয়ে এই পৌরসভাকে শাসন করার জন্য, অ্যাডমিনিস্ট্রেশনকে পাবার জন্য নির্বাচনের প্রাক্কালে এই রকম ভাবে মনোনিত বোর্ড করছে। সারা ভারতবর্ষ কেন, সারা পৃথিবীতে এই ধরনের কোনো নজির আছে কিনা আমি জানিনা। আজকে যদি ওদের লজ্জা থাকত তাহলে পিছনের দরজা দিয়ে এই কাজ ওরা করত না।

**শ্রী বিভূতিভূষণ দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টি হল, খড়্গপুর থেকে দাঁতন, খড়গপুর থেকে দীঘা ভায়া বেলদা এবং কাঁথি এই দুটি রুটে বাসের সংখ্যা সন্ধ্যা সাতটার পর খুব কম। এই বিষয়ে এর আগেও মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছি কিন্তু তাতে কোনো ফল হয়নি। আবার তাঁর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে বিশেষ করে দাঁতন যেটা একেবারে উড়িষ্যার বর্ডারে, তার গুরুত্ব আছে, সেই জায়গায় খড়গপুর থেকে দাঁতন ভায়া বেলদা এই রুটে বাস কম। তার উপর যে কোনো প্রয়োজনেও এই রুট থেকে বাস তুলে নেওয়া হয়। ফলে ঐ সব এলাকার যাত্রী সাধারণ অত্যন্ত দুর্ভোগ ভোগ করেন। খড়গপুর ভায়া কাঁথি-দীঘা এই রুটেও সন্ধ্যা সাতটার পর কোনো বাস থাকেনা। সন্ধ্যা সাতটা থেকে সাড়ে সাতটার সময় যদি খড়গপুর বাস স্ট্যান্ডে আপনি যান তাহলে সেখানে দেখতে পাবেন বহু যাত্রী সেখানে এ সব বাসের জন্য অপেক্ষা করছেন, কিন্তু কোনো

বাস সেখানে থাকে না। সর্বশেষ বাস পাওয়া যায় রাত্রি ১২।। একটায়, কোনো কোনো সময় ঐ বাসটিও পাওয়া যায় না। ফলে যাত্রী সাধারণ খুব দুরবস্থার মধ্যে পড়েন। মেদিনীপুর থেকে খড়গপুর যে রুট, সেই রুটে সন্ধ্যা ৬।। টার পর সমস্ত বাস বন্ধ হয়ে যায়। কেবলমাত্র চলে মিনিবাস। মিনিবাসে করে যে সমস্ত প্যাসেঞ্জার মেদিনীপুর থেকে আসে দিঘা, কাঁথি বা দাঁতন যাবার জন্য, তাদের সাংঘাতিক ভাবে হয়রান হতে হয়। বহু সংখ্যক যাত্রী অসহায় ভাবে বাস স্ট্যান্ডে অপেক্ষা করে। সেই জন্য আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই এই সব গুরুত্বপূর্ণ রুটে সন্ধ্যা ৭।। টার পর আটটা এবং নয়টায় যাতে দুটো বাসের ব্যবস্থা করেন, এই গুরুত্বপূর্ণ বিষয়টি বিবেচনা করে আশা করি মন্ত্রী মহাশয় কার্যকর ব্যবস্থা গ্রহণ করবেন।

**শ্রী অমরেন্দ্রনাথ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১২ই মার্চ কলকাতার অদূরে অনুষ্ঠিত একটি উদ্বাস্তু কলোনি ধ্বংসের ব্যাপারে গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে সরকারের এবং এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। বিভৎষতায় এটা মরিচঝাঁপিকেও অতিক্রম করে গেছে। তুলনায় অবশ্য একটা ফারাক আছে, কারণ মরিচঝাঁপিটা হল কলকাতা থেকে সুদুর অঞ্চলে সুন্দরবনে আর এটা হল কলকাতার অদূরে কামারহাটি মিউনিসিপ্যালিটি। মরিচঝাঁপি হচ্ছে দক্ষিণ বঙ্গের প্রান্তসীমা আর এটা হচ্ছে দক্ষিনেশ্বরের প্রান্তিক সীমা। এই সুকান্ত পল্লী এক এবং দুই উদ্বাস্তুরা নিজেদের চেষ্টায় পাশাপাশি জলাভূমি ভরাট করে গড়ে তুলেছে তাদের আবাসভূমি সুকান্ত পল্লী এক, সাতবিঘা জমির উপর, আর সুকান্ত পল্লী দুই ৮ বিঘা জমির উপর ঐ সব ছিন্নমূল উদ্বাস্তুরা জলাভূমি পরিষ্কার করে ভরাট করে গড়ে তুলেছে। কিন্তু দুর্ভাগ্যবশত গত ১২ তারিখে ৫০/৬০ জন স্থানীয় অসামাজিক ব্যক্তি যারা অনেকের কাছেই পরিচিত, তারা এই উদ্বাস্তু কলোনির উপর বিনা নোটিশে সময় না দিয়ে বেলা ১১।। টার সময় ঝাঁপিয়ে পড়ে। তাদের সাহায্য করেছে ১৫০ জন এর উপর পুলিশ, যার নেতৃত্বে ছিলেন বেলঘরিয়া থানার ও.সি. আর সমস্ত নাটকের নেতৃত্ব দিয়েছিলেন কামারহাটি মিউনিসিপ্যালিটির উপ-প্রধান। এই সব ছিন্নমূল মানুষদের আবার উচ্ছেদ করা হচ্ছে। এই সরকার প্রায়শই বলে থাকেন, এই সরকার উদ্বাস্তু দরদি সরকার। সুতরাং এই সরকারের কাছে আমার আবেদন এই যে বাস্তুহারাদের আবার বাস্তুহারা করা হচ্ছে, এর প্রতিকার চেয়ে আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি।

[2-30—2-40 P.M.]

**শ্রী সুরেশ সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শ্রম-মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কিছু দিন আগে এই হাউসে মাননীয় শ্রমমন্ত্রী বলেছিলেন যে, ৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত আনুমানিক ৪০ লক্ষ বেকারের নাম কর্ম-সংস্থান কেন্দ্রে তালিকা-ভুক্ত ছিল। কিন্তু আমরা জানি এর বাইরেও প্রায় ২ লক্ষ বেকারের নাম দূরত্বের কারণেই হোক বা আর্থিক কারণেই হোক ঐ সময়ের মধ্যে তালিকায় নবীকরণ করা হয়নি। ফলে তাদের নাম তালিকা থেকে বাদ গিয়েছে। এর জন্য তারা আগামী দিনে কর্মসংস্থান কেন্দ্র থেকে চাকরি পাওয়ার সুযোগ থেকে বঞ্চিত হবে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রম-মন্ত্রীকে অনুরোধ করছি যে, অবিলম্বে নাম নবীকরণের ব্যাপারটা সহজ-সরল করা হোক এবং এই সমস্ত বেকার ছেলেদের—যাদের নাম এখনও

পর্যন্ত নবীকরণ করা হয়নি — তাদের পুনরায় নবীকরণ করবার সুযোগ দেওয়া হোক। অর্থাৎ চাকরি পাওয়ার সুযোগ তাদের জন্যও অব্যাহত থাক।

**ডাঃ হৈমী বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৪ তারিখ রাসবিহারী কেন্দ্রের ১৭নং চন্দ্র মন্ডল লেনের বিরাট বস্তিটিতে আগুন লেগে যায়। কালীঘাট ফায়ার স্টেশন থেকে ওখানে পৌঁছতে দু'মিনিটের বেশি সময় লাগা কিছুতেই উচিত নয়। কিন্তু দীর্ঘ সময় পরে ফায়ার ব্রিগেড ওখানে যাওয়ার জন্য ১২'টি হাট-সহ বহু মানুষের বহু জিনিস-পত্র একদম পুড়ে গেছে। ওখানে এখন পর্যন্ত কোনো ত্রাণ সামগ্রী পৌঁছায়নি। দলমত নির্বিশেষে এলাকার ছেলেরা ওখানকার মানুষগুলিকে ভিক্ষা ইত্যাদি করে খাইয়ে বাঁচিয়ে রাখার চেষ্টা করছে। এমন অবস্থা হয়েছে মানুষগুলির পরনের কাপড় পর্যন্ত নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই অবস্থায় আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মাননীয় ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অবিলম্বে ঐ এলাকায় ত্রাণ সামগ্রী পাঠানো হোক, তাদের পুনর্বাসনের ব্যবস্থা করা হোক।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আজকের বর্তমান পত্রিকায় একটি সংবাদ বেরিয়েছে যে, বারুইপুর বার-অ্যাসোসিয়েশনের সদস্যরা কানিং মহকুমা স্থাপনের প্রস্তাবের বিরোধিতা করেছেন। তাঁরা আরো বলেছেন যে, ক্যানিং-সহ কিছু জায়গা মহকুমা হওয়ার উপযুক্ত নয়। শুধু এই নয়, তারা আরো বলেছেন ক্যানিং খুবই যোগাযোগ বিহিন জায়গা। তাঁরা তাঁদের সংকীর্ণ মনের পরিচয় দিয়েছেন এই সমস্ত উক্তি করে। কারণ আমরা জানি ক্যানিং ১নং, ২নং এবং বাসন্তী প্রভৃতি আশপাশের ব্লকগুলি নিয়ে প্রায় ৯ লক্ষ মানুষ গত কয়েক বছর ধরে সোচ্চার দাবি তুলেছেন এবং মুখ্যমন্ত্রীর কাছে ডেপুটেশন দিয়েছেন। তাদের সেই দাবির ভিত্তিতে গত ৩০শে জানুয়ারি বাসন্তীর জনসভায় মাননীয় মুখ্যমন্ত্রী আশ্বাস দিয়েছিলেন যে, এ বিষয়ে সুবিবেচনা করে দেখা হবে। সেই পরিপ্রেক্ষিতে আমি বিষয়টির প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং ক্যানিং সহ বিভিন্ন নতুন মহকুমাগুলি যাতে দ্রুত রূপায়িত হয় তার জন্য ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রী বঙ্কিম ত্রিবেদী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি গ্রামীণ জলসরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এখনো মার্চ মাস শেষ হয়নি, এরই মধ্যে গ্রাম বাংলায় জলের জন্য হাহাকার পড়ে গেছে। বিশেষ করে মুর্শিদাবাদ জেলার আমাদের কান্দি মহকুমার সমস্ত পুকুর নদী-নালা শুকিয়ে গেছে। এতদিন এক মাত্র টিউবওয়েলের জলই ভরসা ছিল, কিন্তু মাটির নিচের জল নেমে যাওয়ার ফলে টিউবওয়েলের জলও নেমে গেছে, তা দিয়ে আর জল উঠছে না। অবিলম্বে ওখানে জলের ব্যবস্থা না করলে ব্যাপকহারে মহামারি হবার আশঙ্কা রয়েছে। তাই আমি বিভাগীয় মন্ত্রীর বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে প্রতিকার দাবি করছি।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে মেনশন দিয়েছি হাওড়ার জল সঙ্কটের ব্যাপার নিয়ে। হাওড়া কর্পোরেশন এলাকায় মানুষ এক বিন্দু জল পাচ্ছে না। তাসত্ত্বেও গতকাল হাওড়া কর্পোরেশনের ২৮ নম্বর ওয়ার্ডের উপ-নির্বাচন হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ ঘোষ, এটা মেনশনের ব্যাপার নয়, এটা আপনার ইনফরমেশন। এটা তো এভাবে হয় না।

**শ্রী অশোক ঘোষ ঃ** স্যার, হাওড়াতে জল নেই সেইজন্য হাওড়া শহরের মানুষ বামফ্রন্টের প্রতি বিতশ্রদ্ধ হয়ে গতকাল উপ-নির্বাচনের যে রেজাল্ট আজকে বেরিয়েছে তাতে বামফ্রন্ট প্রার্থীকে বিপুল ভোটে হারিয়ে দিয়েছে এবং কংগ্রেস প্রার্থীকে সেখানে মনোনীত করেছে। আমি বিগত ১ বছর ধরে বলে আসছি যে হাওড়া শহরে ১ ফোঁটা জল নেই, বড় বড় ডিপটিউবওয়েল খারাপ। আমরা দেখতে পাচ্ছি প্রশান্ত শূর মহাশয়কে বারবার বলা সত্ত্বেও হাওড়া শহরের মানুষের জন্য ১ ফোঁটা জল দিচ্ছেন না। পদ্মপুকুরে গিয়ে মাননীয় জ্যোতিবাবু বোতাম টিপে এলেন, কিন্তু জল পাওয়া যাচ্ছে না, এদিকে শ্রীরামপুর থেকে জল নেই। এই জল সঙ্কটের জন্য আমি মাননীয় প্রশান্ত শূরের দৃষ্টি আকর্ষণ করছি এবং সঙ্গে সঙ্গে এই উপ-নির্বাচনে কংগ্রেস প্রার্থীর জয়লাভের জন্য হাওড়ার মানুষকে ধন্যবাদ জানাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ ঘোষ, এটা বলতে হয় মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি নট্ প্রশান্ত শূর।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গ্রাম বাংলার কিছু গরিব মানুষের কথা বলছি। আমরা জানি, গত বছর পাটের দাম কম হওয়ার দরুন এ বছর কৃষকেরা বিশেষ করে উত্তর বাংলার কৃষকেরা পাট-আবাদের দিকে কম জোর দিয়েছেন এবং আউস ধানের দিকে জোর দিয়েছেন। কৃষকদের পক্ষে এই আউস ধান খুবই দরকারি কিন্তু বর্তমানে এই আউস ধানের বীজ এত বেশি দুস্প্রাপ্য যে এটা নিয়ে সরকারের ভাবা দরকার। আউস ধানের বীজ কেজিতে প্রায় ৫/৭ টাকায় উঠে গেছে যেটা সাধারণ গরিব কৃষকের পক্ষে ঐ বীজ সংগ্রহ করে ধান চাষ করা সম্ভব নয়। দলে দলে কৃষক আমার কাছে এসে আবেদন জানিয়েছে যাতে অন্তত আউস ধানের ফ্রি মিনিকিট দেওয়া হয়। আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে এই ব্যাপারটি জানাচ্ছি এবং অনুরোধ করছি নিদেনপক্ষে সাবসিডাইস রেটে কৃষকেরা যাতে ঐ বীজ পায় তারজন্য যেন তিনি উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। গত ৭দিন ধরে ক্যালকাটা পোর্টে ৪টি জাহাজ আটকে রেখে দিয়েছে কিছু হঠকারি ট্রেড ইউনিয়ন, ফরওয়ার্ড ট্রেড-ইউনিয়ন সিটু অ্যাফিলিয়েটেড বলে বলা হচ্ছে, অবশ্য আমি জানি না এটা সিটু অ্যাফিলিয়েটেড কি না। স্যার, গুরুত্বটা বুঝতে হবে। ১৯৭৭ সালের আগে পর্যন্ত কলকাতা পোর্ট, ডক এবং মেরিন এই ৩টি মিলিয়ে প্রায় ৭১ হাজার লোক চাকরি করত। কিন্তু এখন ৩৯ হাজারে এসে দাঁড়িয়েছে। যে মেমিন সি-ম্যানে ১৯৭৭ সালের আগে পর্যন্ত ৩ হাজার ৪৬৯ জন চাকরি করত এখন মাত্র ৭৪৫ জনে এসে দাঁড়িয়েছে। তারপরও এই হঠকারি ট্রেড ইউনিয়ন ফরওয়ার্ড ট্রেড ইউনিয়নের নাম করে ইন্ডিয়ান ফ্ল্যাগ এবং নন ইন্ডিয়ান ফ্ল্যাগ জাহাজকে আটকে রেখে দিয়েছে। এতে করে কর্ম সংস্থান সর্বনাশ হয়ে যাচ্ছে। একটা সময়ে অর্থাৎ ১৯৭৭ সালের আগে প্রতি ১০০ লোকের মধ্যে ৬৯ জন সি-ম্যান চাকরি পেত কলকাতা থেকে আর সেটা ২১জনে এসে দাঁড়িয়েছে। বাম্বে সেই জায়গায় ১৯৭৯ সালে মাত্র ৪১ জন সি-ম্যান চাকরি পেত আর এখন ৬৫ জন

লোক চাকরি পাচ্ছে।

[2-40—2-50 P.M.]

অথচ কর্মসংস্থানের সবচেয়ে বেশি সুযোগ ছিল ক্যালকাটা পোর্ট, ডক, ও সি-মেন-এই তিনটি মিলিয়ে, কিন্তু কিছু মানুষের হঠকারিতার ফলে আজ নষ্ট হতে বসেছে। সবচেয়ে দুঃখের কথা হল, একজন প্রাক্তন মন্ত্রী একটি ফরোয়ার্ড ইউনিয়নের প্রেসিডেন্ট—তার নির্দেশে জাহাজ কয়টি আটকে রয়েছে। এতে যে শুধু ন্যাশনাল প্রপার্টি নষ্ট হচ্ছে তাই নয়, এরফলে বহু বেকার সি-মেন চাকরির সুযোগ থেকে দূরে সরে যাচ্ছেন। আগে চাকরির প্রটেকশন ছিল কলকাতায়, আজকে সেটা চলে যাচ্ছে বলে তারাও বম্বে চলে যাচ্ছেন। যদিও দৃষ্টিহীন সরকার, তবুও আপনি চেষ্টা করবেন যাতে ঐ জাহাজগুলি ছাড়া পায়। তা না হলে ভবিষ্যত আরো অন্ধকার হবে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মিঃ স্পিকার স্যার, আপনি জানেন যে এন.আর.ই.পি. প্রকল্পে গ্রামাঞ্চলে পঞ্চায়েতের মাধ্যমে অনেক বেশি কাজ হয়েছে এবং এখনও কিছু কিছু কাজ চলছে। কিন্তু দুঃখের বিষয় হল, প্রতি বছর এবং ১৯৮৫/৮৬ সালেও প্ল্যানিং অ্যান্ড ডেভেলপমেন্ট বোর্ড থেকে প্রয়োজনীয় অর্থ বরাদ্দ না পাবার ফলে অনেক কাজ এক বছর ধরে বন্ধ হয়ে পড়ে আছে। সেইসব কাজগুলি সত্বর শেষ করা না হলে অনেক ক্ষতি হয়ে যাবে। আমরা এ-ও লক্ষ্য করেছি যে, একটি স্কীম এক নামে চালু হবার পর পরের বছর সেটা অন্য নামে চালু হয়। কিন্তু জিনিসপত্রের মূল্য বৃদ্ধির ফলে কোনো কাজ শেষ না হলে এরফলে পরে অসুবিধা সৃষ্টি হচ্ছে। যাতে প্রয়োজনীয় আর্থিক অনুমোদন ঐ সব ক্ষেত্রে জেলা পরিষদের কাছে পাঠানো হয় তার জন্য বিভাগীয় মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

কলকাতাসহ পশ্চিমবঙ্গের সর্বত্র দেখতে পাচ্ছি যে, যখন আগুন লাগছে তখন আগুন নেভাবার মতো কোনো ক্ষমতা এই সরকারের নেই। হাওড়ার পানবাজার, নিউ মার্কেট, নিমতলা, বাঁধাঘাট প্রভৃতি কাশীপুরে তিনবার অগ্নিকান্ড হয়েছে, বেঙ্গল কেমিক্যালেও অগ্নিকান্ড হয়েছে এবং সেদিন ব্রেবোর্ন রোডের মোড়ে যে অগ্নিকান্ড ঘটে গেল, দেখা গেছে প্রতিটি অগ্নিকান্ড ঘটার পর ফায়ার ব্রিগেড পৌঁছাতে আধ ঘন্টা দেরি হয়ে গেছে এবং সেখানে জনতার উপর পুলিশ লাঠি চালিয়েছে। গতকালও দেখা গেছে, বেনিয়াপুকুরে যখন আগুন লাগল তখন সেখানে পুলিশ গুলি চালিয়েছে। এক সময় মন্ত্রী মহাশয় বলেছিলেন যে, তিনি প্রতিটি অঞ্চলে ডিপ টিউবওয়েল বসাবেন এবং আগুন লাগলে সেই ডিপ টিউবওয়েল থেকে জল পাওয়া যাবে। আমি জানতে চাই, কেন্দ্রীয় ভান্ডার থেকে ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা সি.ইউ.ডি.পি প্রোজেক্টের জন্য নিয়ে কেন সেটা সারেন্ডার করেছেন? আপনারা এই ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা, প্রোজেক্ট থ্রির টাকা ফায়ার ব্রিগেডে খরচ করতে পারতেন, কিন্তু সেই টাকা আপনারা সারেন্ডার করেছেন। কিন্তু ফায়ার ব্রিগেডে কোনো টাকা দিতে পারেনি। আজকে এখানে যদি কোনো অগ্নিকান্ড ঘটে তাহলে কি করে এখানে আগুন নেভাবেন? এ-ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গঙ্গাসাগর মেলা এবং রবীন্দ্র সরোবরের মতো এই রাজ্যে আর একটা ঘটনা ঘটতে চলেছে। স্যার, আপনি জানেন নদীয়া নবদ্বীপে এবং মায়াপুরে শ্রীচৈতন্য দেবের ৫০০তম আবির্ভাব দিবস উদ্‌যাপিত হতে চলেছে। এর জন্য ভারতবর্ষের বিভিন্ন প্রান্ত থেকে এবং বিদেশি পর্যটকরা এই অনুষ্ঠানে অংশগ্রহণ করতে আসছে। যারা এই অনুষ্ঠানের সংগঠক, শ্রীচৈতন্য মেলার সরকারি যে কমিটি আছে তারা আশা করছে এখানে অন্ততপক্ষে ৮ থেকে ১০ লক্ষ লোকের সমাবেশ হবে। মায়াপুর এবং নবদ্বীপে এমনিতেই আইন শৃঙ্খলার অবস্থা ভাল নয়। এই মেলার জন্য যে ব্যবস্থা করা হয়েছে—সরকারি বক্তব্য অনুযায়ী—অত্যন্ত অপ্রতুল। এখানে যে সমস্ত কটেজ নির্মাণ করা হয়েছিল তার মধ্যে কয়েকটিতে আগুন লেগে পুড়ে গেছে। এখানে পুলিশি ব্যবস্থা যথেষ্ট নয়। শ্রীচৈতন্যদেবের ভক্তদের মধ্যে বিশেষ করে মহিলারা যে ভাবে যাচ্ছে তাতে প্রচন্ড বিপর্যয় ঘটতে পারে। এখন থেকে যদি এখানে শান্তি শৃঙ্খলার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা না যায় তাহলে ভবিষ্যতে এখানে একটা বিপর্যয় ঘটতে পারে। এই মহিলা ভক্তদের দেখার জন্য কিছু অভক্ত—যারা শ্রীচৈতন্যদেবের ভক্ত নয়—সেখানে ছুটে যাচ্ছে। সুতরাং সেখানে একটা বিপর্যয় ঘটতে পারে এবং সমস্ত কিছু আইন শৃঙ্খলার বাইরে চলে যেতে পারে। এই ভাবে গঙ্গা সাগরের মতো আর একটা বিপর্যয় ঘটতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ব্যাপারে আমি মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয় তার জন্য।

**শ্রী সাত্ত্বিক কুমার রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বীরভূম জেলার মুরারই (২) এবং নলহাটিতে পানীয় জলের প্রচন্ড অভাব দেখা দিয়েছে। এখানে মানুষ যদিও কিছু কিছু পানীয় জল পাচ্ছে কিন্তু পশু-পাখি কোনো পানীয় জল পাচ্ছে না। তাই আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এন.ডি.এন.সি ক্যানেলের জল ছেড়ে দেওয়া হয়। এই ক্যানেলের জল ছাড়লে স্থানীয় পশু-পাখিরা পানীয় জল পাবে। এই ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা করার জন্য আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মনোহর তিরকে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েকমাস যাবত অনাবৃষ্টির ফলে ডুয়ার্স অঞ্চলের অনেক জায়গায় পানীয় জলের সঙ্কট দেখা দিয়েছে। আমার নির্বাচনী এলাকা কালচিনি, জয়গাঁও, দলসিংপাড়া, হাসিয়ারা, রাজাভাত খাওয়া এই সমস্ত এলাকায় পানীয় জলের যে সোর্স আছে সেই কুয়োগুলো শুকিয়ে গেছে। এই সব এলাকায় পানীয় জলের জন্য যে পরিকল্পনা নেওয়া হয়েছে, যে সমস্ত প্রোপোজাল নেওয়া হয়েছে সেই কাজ যাতে দ্রুত করা হয় তার জন্য বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে পশ্চিমবাংলার গরিব চাষীরা যখন ধান উৎপন্ন করে তখন সেটা তারা বিভিন্ন আড়তে বিক্রি করে। বিভিন্ন ফোড়ে, জোতদার তাদের মাধ্যমে তারা ধান কেনে। গরিব চাষীরা যখন তাদের কাছে ধান বিক্রি করে তখন চাষীদের ওজনে কম দেওয়া হচ্ছে এবং ধানের দাম কম দেওয়া হচ্ছে। তা ছাড়া বাজারে, হাটে বিভিন্ন জায়গায় ওজনে কম দেওয়া হচ্ছে। তাই আমি

বলতে চাই পশ্চিমবাংলায় যে সমস্ত মেজার্স অ্যান্ড ওয়েট ইন্সপেক্টর আছে তারা যেন এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করে। এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নীরোদ রায়চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিল্পমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। উত্তর ২৪ পরগনা জেলার অন্তর্গত হাবড়া থানায় ১০ লক্ষ লোক বসবাস করেন। এই একটি থানার মধ্যে ৩টি মিউনিসিপ্যালিটি, দুটি পঞ্চায়েত সমিতি এবং দুটি ব্লক রয়েছে। এখানে লোকসংখ্যার ৮০ ভাগ লোক হচ্ছেন চাকুরিজীবী এবং বেশিরভাগ যুবক-যুবতী বেকার অবস্থায় আছেন। এখানে কোনো কলকারখানা নেই। অথচ কলকারখানা না হলে মানুষের খাওয়া দাওয়ার ব্যবস্থা থাকে না। যারা চাকুরিজীবী তাদের মধ্যে বেশিরভাগ মানুষকেই অনেকদূরে গিয়ে কাজ করতে হয়, এরফলে স্থানীয় মানুষের খুবই অসুবিধা হচ্ছে। আশেপাশে যে সমস্ত কৃষিজীবী সম্প্রদায়ভূক্ত মানুষ আছেন তাদের অধিকাংশই হচ্ছে ক্ষেত-মজুর বা দিন-মজুর। এই সমস্ত মানুষও আবার চাকুরিজীবী লোকেদের উপর বেশি নির্ভরশীল। এই রকম একটা অবস্থার পরিপ্রেক্ষিতে এই সুবৃহৎ অঞ্চলে যাতে একটি শিল্প প্রতিষ্ঠিত হয় তারজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের বিশেষ ভাবে আকর্ষণ করছি।

**শ্রী তারকবন্ধু রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি নিরুপায় হয়ে আজকে পুনরায় আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার কনস্টিটিউয়েন্সিতে ভুরঙ্গীবাড়ি সাবসিডারি হেলথ সেন্টারটির জন্য ৬টি শয্যা নির্দিষ্ট আছে। আজ ৪ বছর হয়ে গেল, বহু চেষ্টা করেও বেডও পর্যন্ত ওপেন করা যায়নি। জেলা প্রশাসক এবং জেলা স্বাস্থ্য বিভাগের টালবাহানাই হল এর আসল কারণ। সে কারণে অত্যন্ত দুঃখের সঙ্গে আমি পুনরায় মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, অবিলম্বে এই ৬টি বেড যাতে ওখানে চালু হয় তার জন্য যথাবিহিত ব্যবস্থা যেন তিনি গ্রহণ করার নির্দেশ দেন।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইনডিজেনাস বেল্টিং ইন্ডাস্ট্রি অ্যাসোসিয়েশন দাবি জানিয়ে মুখ্যমন্ত্রীর কাছে একটি স্মারকলিপি কয়েকদিন আগে দিয়েছিলেন। তার অনুলিপি মাননীয় শিল্প-বাণিজ্য, কুটির শিল্প মন্ত্রী এবং মাননীয় শ্রমমন্ত্রীর কাছে দিয়েছেন। আপনি জানেন, ৬০ বছর ধরে এই বেল্টিং ইন্ডাস্ট্রি বাংলাদেশে একটি সুপরিচিত শিল্প। প্রয়াত স্বাধীনতা সংগ্রামী এবং বাংলাদেশের একজন শ্রদ্ধেয় নেতা, এক সময়ের লোকসভার সদস্য শ্রদ্ধেয় জীতেন্দ্রনাথ লাহিড়ী এই শিল্পের একজন পায়োনিয়ার ছিলেন, একথা বললেও অত্যুক্তি হয় না। কিছুদিন আগে যার জন্য শতবার্ষিকী পালন করা হয়ে গেল শ্রীরামপুরের বুকে। উক্ত সভাতে উপস্থিত ছিলেন প্রধান নেতাগণ—সর্বশ্রী, প্রফুল্লচন্দ্র সেন, অতুল্য ঘোষ এবং আমাদের শ্রদ্ধেয় মন্ত্রী শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী মহাশয়গণ। এরা সকলে সেখানে একসঙ্গে হাজির থেকে জীতেন্দ্রনাথ লাহিড়ী'র উদ্দেশ্যে শ্রদ্ধা নিবেদন করেন। অত্যন্ত দুঃখের কথা, আজ এই শিল্প ধ্বংসের পথে যেতে বসেছে। কেন্দ্রীয় সরকারের সে এক্সাইস পলিসি, সেই এক্সাইস পলিসি অনুযায়ী ডিউটি যে ভাবে কেন্দ্রীয় সরকার বাড়িয়েছেন তা প্রত্যাহারের জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটি স্মারকলিপি অ্যাসোসিয়েশনের পক্ষ থেকে দিয়েছেন। তাতে তারা অনুরোধ জানিয়েছেন যে মুখ্যমন্ত্রী যেন কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে এই

অতিরিক্ত এক্সাইস ডিউটি প্রত্যাহারের জন্য সচেষ্ট হন। কারণ তা না হলে এই শিল্পে নিযুক্ত ২,০০০ হাজার কর্মী নিদারুণ সঙ্কটের মধ্যে পড়বেন। অনেকগুলো বেল্টিং কারখানা ইতিমধ্যেই এই বর্দ্ধিত এক্সাইস ডিউটির জন্য বন্ধ হয়ে গেছে। সুতরাং এই এক্সাইস ডিউটি প্রত্যাহৃত না হলে এখনও যে কটি কারখানা চলছে তাও পশ্চিমবাংলার বুকে বন্ধ হয়ে যাবে। সেই সঙ্গে সঙ্গে এই শিল্পে যে দু হাজার কর্মী কাজ করেন, তারা বেকার হয়ে যাবেন। সেজন্য আমি আপনার মাধ্যমে তাদের সেই দাবিগুলি এখানে পুনরায় উত্থাপন করে একথা জানাতে চাই যে, কেন্দ্রীয় সরকার যাতে তাদের বর্দ্ধিত এক্সাইস ডিউটি প্রত্যাহার করেন, সে ব্যাপারে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়গণ যেন দয়া করে একটু দেখেন।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় স্পিকার স্যার, বিষয়টি এর আগে এখানে উল্লেখ করেছি। কিন্তু এখনও পর্যন্ত কার্যকরি পদক্ষেপ গৃহীত হয়নি, সেজন্য পুনরায় উল্লেখ করছি। স্যার, আপনি জানেন যে বিধান সরণীর উপর বিদ্যাসাগর কলেজ হোস্টেল বলে একটি হোস্টেল আছে, কিন্তু সেখানে ছাত্ররা বাস করেন না। ঐ হোস্টেলটিতে অছাত্র কিছু লোক বাস করেন। ১৯৭২ সালে কংগ্রেস আমলে কিছু গুন্ডা সুপারিনটেনডেন্টকে বের করে দিয়েছিল। এখনও পর্যন্ত কলেজ হোস্টেলটি বেদখল অবস্থায় পড়ে আছে। হোস্টেলটির দায়িত্ব গ্রহণ করতে ইউনিভার্সিটি বা কলেজ অথরিটির পক্ষ থেকে কেউ এগিয়ে আসছেন না। কারণ ১৯৭২ সাল থেকে কলকাতা কর্পোরেশন এবং ইলেকট্রিসিটি অফিসে বহু টাকা বকেয়া পড়ে আছে। সেজন্য মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, যদি এ বাবদ কিছু টাকা দেওয়া যায়, তাহলে কলকাতা বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ বা কলেজ কতৃপক্ষর মধ্যে কেউ এটি চালাতে রাজি হবেন। অনেক ছাত্র বাইরে থেকে এখানে পড়তে আসেন, কিন্তু থাকার কোনো জায়গা তারা পান না, যেহেতু থাকার কোনো ব্যবস্থা নেই। অথচ এটি কলিকাতা শহরের একটি অতি বড় বাসস্থান, এখানে বিভিন্ন মানুষ বাস করছে কিন্তু ছাত্রদের বসবাসের কোনো ব্যবস্থা নেই। সেই জন্য আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে যাতে এখানে ছাত্রদের বসবাসের ব্যবস্থা করা হয় এবং আর্থিক সাহায্য দিয়ে যাতে এই হোস্টেলটিকে পুনরায় ছাত্রদের বসবাসের উপযুক্ত করা যায় তার ব্যবস্থা করুন।

**শ্রী অজিত বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রেল রিজার্ভেশনের ব্যাপারে নৈহাটি স্টেশনে যে নৈরাজ্য চলছে তার কিছু মারাত্মক ঘটনা আমি হাউসের সামনে উপস্থিত করছি। আপনি জানেন যে প্রশাসন কেন্দ্রীয় সরকারের এবং এখানে মহম্মদ বিন তুঘলকের রাজত্ব চলছে। আমাদের নৈহাটি স্টেশন একটি জনবহুল স্টেশন এবং এটি একটি জংশন স্টেশন। একমাত্র চুঁচুড়া থেকে দৈনিক ১৬ হাজার লোক ফেরিসার্ভিসে যাতায়াত করে নৈহাটি স্টেশন অ্যাটেন্ড করেন। এই রকম একটা স্টেশনে ২০টি রিজার্ভেশনের ব্যবস্থা ছিল, বিভিন্ন দূরপাল্লার ট্রেনগুলি এখান থেকে যেত কিন্তু হঠাৎ গত ১০.২.৮৬ তারিখে একটা সার্কুলার দিয়ে এই রেলের কোটা কমিয়ে ১২তে পরিণত করা হয়েছে। আমি আপনার মাধ্যমে উপযুক্ত ব্যবস্থার জন্য পশ্চিমবঙ্গ সরকারের মাধ্যমে রেলবোর্ডের কাছে এই তুঘলকি ব্যবস্থা বন্ধ করার জন্য আবেদন জানাচ্ছি। এই জংশন স্টেশন একটি জনবহুল স্টেশন, এটি যাতে বেচে থাকে তারজন্য অনুরোধ জানাচ্ছি এবং আপনার কাছে এই তথ্য উপস্থিত করছি

লিখিতভাবে।

**শ্রী রামপদ মান্ডি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে ভূমিরাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র দুটি স্কীম মাইনর ইরিগেশন স্কীমের অধীনে নেওয়া হয়েছে। তারমধ্যে জোড়বাধে একটি বৈরীপাল আরেকটি তালেবেরী। বৈরীপালের কাজ শেষ হয়ে গেছে, কাজ কমপ্লিট হয়ে গেছে, চাষীরা চাষ করছে। কিন্তু দুঃখের ঘটনা জোড়বাধের আরেকটি স্কীম তালেবেরীতে জমিতে জল ঢুকে যাওয়ার জন্য চাষীরা চাষ করতে পারছে না। ফসল বেশির ভাগ নষ্ট হয়ে গেছে। তার দরুন যে ক্ষতিপূরণ পাওয়ার কথা তা চাষীরা পায়নি। এর ফলে ওই এলাকার মানুষ বিক্ষুব্ধ হয়ে গেছে এবং বলছে পাড় ভেঙ্গে দেবে। আমি আপনার মাধ্যমে ভূমি রাজস্বমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি অবিলম্বে যাতে ওই চাষীরা ক্ষতিপূরণ পান তার ব্যবস্থা করুন।

**ডাঃ অমর আলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েকদিন আগে ডালহৌসি এলাকাতে যে মর্মান্তিক দুর্ঘটনা ঘটে গেছে সেই দুর্ঘটনায় কতজন লোক যে মারা গেছেন সেই সম্পর্কে মতবিরোধ থাকলেও সেই বিতর্কে আমি যাচ্ছি না। এই ঘটনাকে একটি দুর্ঘটনা বলে এড়িয়ে গেলে চলবে না। এখন দেখা যাচ্ছে পথেঘাটে দুর্ঘটনা বাড়ছে, কোনো বাড়ি থেকে বেরিয়ে দুর্ঘটনায় না পড়ে বাড়ি ঠিক ফিরতে পারবেন কিনা এখন বলা শক্ত। মানুষের আজকে কোনো নিরাপত্তা নেই। মানুষের এই নিরাপত্তার গ্যারান্টি আজকে কে দেবে? ট্রাফিক পুলিশ রাস্তার যানজট যে নিয়ন্ত্রণ করবেন সেই ব্যাপারে একেবারে নিষ্ক্রিয়। জনসাধারণ যখন তখন রাস্তা অতিক্রম করছে। ট্রাফিক পুলিশের যে নিয়ন্ত্রণ ব্যবস্থা তা পুরোপুরি বসে গিয়েছে। প্রাইভেট বাস এবং মিনিবাসগুলি যেভাবে চলে তাতে যেকোনো মুহুর্তে দুর্ঘটনা ঘটে যেতে পারে। অনেক রাজপথে যেখানে সারাদিন লরি চলার কথা নয়, সেখানে সারাদিন ধরে লরি চলছে। অনেক রাজপথে যেখানে সারাদিন লরি চলার কথা নয়, সেখানে সারাদিন ধরে লরি চলছে। এই ব্যাপারে পুলিশের সঙ্গে লরি চালকদের বোঝাপড়া থাকে। আগে এই ব্যাপারে একটা সময়সীমা নির্ধারণ করা থাকত। সুতরাং এখন দেখা যাচ্ছে যে ট্রাফিক পুলিশ একেবারে নিয়ন্ত্রণের বাইরে চলে গেছে।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পৌর নগর উন্নয়ন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই গ্রামের সাথে সাথে এই শহর অঞ্চলে ও জলকষ্ট শুরু হয়েছে। অনেকেই বলছেন গ্রামে জলকষ্ট শুরু হচ্ছে, কিন্তু বিশেষ করে এই শহরে গঙ্গার পাড়ে টিউবওয়েল অনেক থাকলেও তা থেকে জল উঠছে না। জলের লেয়ার অনেক নিচে নেমে গেছে। সি.ইউ.জি.পি. থেকে চেষ্টা করা হয়েছিল, কিন্তু ভালো করে জল ওঠেনি। এই অবস্থায় আমি আমাদের মাননীয় মন্ত্রী পানিহাটী, কামারহাটি, বরানগর, দমদম-নর্থ ও সাউথ দমদম এলাকায় ১৬/১৭ লক্ষ লোক বসবাস করে। ১৪ কোটি টাকার যে প্ল্যান সেটা তিন বছর পার হয়ে গেল এখনও কার্যকরি হয়নি। অবিলম্বে এটার ব্যবস্থা করা দরকার। কারণ এই অঞ্চলে মানুষের দুর্ভোগের শেষ থাকছে না। টিউবওয়েলের মাধ্যমে জল সরবরাহ অবিলম্বে করা দরকার এবং সি.ইউ.জি.পি.র কাজও যাতে তাড়াতাড়ি শুরু করা যায় তার জন্যে কার্যকর ব্যবস্থা অবলম্বন করা দরকার।

**শ্রী সুভাষ নস্কর ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের ওখানে কল্যাণীতে যে সি.সি.আই.এল. বা সাইকেল কর্পোরেশন অফ ইন্ডিয়ার যে সংস্থাটি আছে সেখানে ইতিমধ্যেই কাঁচামাল সরবরাহ বন্ধ করে দেওয়া হয়েছে এবং সাথে সাথে উৎপাদন ও বন্ধ করে দেওয়া হয়েছে। শুধু তাই নয়, ৪ কোটি টাকার ডিলার-র কিছু পড়ে রয়েছে যেটা কালেকশন করা হচ্ছে না। ৫৪ হাজার সাইকেল তৈরি হয়ে পড়ে রয়েছে, বিক্রি হচ্ছে না। আমরা বুঝতে পারছি এটা বন্ধ করে দেওয়ার জন্য ষড়যন্ত্র হচ্ছে। পশ্চিমবাংলায় একটিও নূতন শিল্প কেন্দ্রীয় সরকার করছেন না, বরং যেগুলি রয়েছে সেগুলি কি করে বন্ধ করে দেওয়া যায় তারই ষড়যন্ত্র চলছে। ৪ হাজার মানুষ আজকে বেকারত্ব অবস্থায় পড়ে রয়েছে। আমি বলছি ৭৭ সালের পর এখানে রেকর্ড উৎপাদন হয়েছে, সি.সি.আই.এল. লাভজনক অবস্থার মধ্যে রয়েছে। কিন্তু আজকে কেন্দ্রীয় সরকার নিজেদের সংস্থাগুলিকে বন্ধ করে দিয়ে প্রাইভেট কোম্পানিগুলিকে লাইসেন্স দিচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই ব্যাপারে একটা ব্যবস্থা নেবার জন্য।

**শ্রী সরল দেব ঃ** স্যার, আপনার মারফৎ স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বারাসাত নূতন জেলায় যে সাবডিভিশনাল হসপিটাল আছে সেখানে বেডের সংখ্যা ৩০০টা, সেটাকে বাড়িয়ে ৫০০ বেড যাতে করা যায় তার জন্য আবেদন জানাচ্ছি, এবং অ্যাম্বুলেন্স যাতে ঠিক থাকে তার জন্য আবেদন জানাচ্ছি। এখানকার ২২জন ডাক্তারের মধ্যে ১২ জন স্পেশ্যালিস্ট। তারা ওখানে বসে প্রাইভেট প্র্যাকটিশের জন্য, গরিবরা চিকিৎসার সুযোগ পান না। গতবছরের ২রা অক্টোবর কয়েক শত যুবক এ হসপিটাল ঘেরাও করেছিলেন। তাই আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি হসপিটালের মধ্যে প্রাইভেট প্র্যাকটিশ আইন করে বন্ধ করতে হবে, যদিও এটা বেআইনি। গরিব মানুষরা যাতে চিকিৎসা পায় তার জন্য কার্যকর ব্যবস্থা গ্রহণ করার আবেদন জানাচ্ছি। ব্লাড ব্যাঙ্ক মাত্র একটি। ই.সি.জি. মেশিন চলে না, যিনি অপারেটর তিনি একজন মহিলা। তিনি অনেকদিনই অনুপস্থিত থাকেন। অবিলম্বে এখানে ব্যবস্থা গ্রহণ করবার জন্য আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বিজয় পাল ঃ** স্যার, আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২২তারিখে আসানসোল বি.বি কলেজে ছাত্র সংসদের নির্বাচন ছিল। সেই নির্বাচনের পর যখন এস.এফ.আইয়ের ছেলেরা জৌলুস নিয়ে যাচ্ছিল তখন তাদের পেছন থেকে ছাত্র পরিষদের গুন্ডারা আক্রমণ করে অনেককে আহত করে। বর্ধমান জেলায় এইভাবে এরা মারপিট, গুন্ডামী করছে, নিজেদের মধ্যে করছে যার প্রতিক্রিয়া ছোট ছোট ছেলেদের মধ্যে পড়ছে। দুঃখের বিষয় যেদিন নির্বাচন হয় সেদিন সেখানে ও.সি., এস.ডি.ও, এস.পি, অ্যাডিশনাল এস.পি. আসানসোলের মতো সেন্সিটিভ শহরে কেউ উপস্থিত ছিলেন না। এ বিষয়ে ব্যবস্থা অবলম্বন করা হোক।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় এই সভার সামনে পেশ করছি। পশ্চিম বাংলার গণতান্ত্রিক পরিবেশ, শান্তি শৃঙ্খলা, প্রগতিশীল ভাবনা চিন্তা মানুষের কাছে গভীর উদ্বেগের বিষয় অসামাজিক জীব সামাজিক শান্তি বিঘ্নিত করে একটা বিশৃঙ্খলা সৃষ্টি করতে চাইছে। একটা রাজনৈতিক দল যারা কেন্দ্রে সরকারে আছে তারা যদি শান্তি

শৃঙ্খলা বিঘ্নিত করে তাহলে উদ্বেগের বিষয়। গত কয়েকদিন ধরে দেখছি জেলা কংগ্রেসকে কেন্দ্র করে উত্তর, দক্ষিণ কলকাতা, বর্ধমানে যে ঘটনা ঘটছে তাতে নয়া জালিয়ানাবাগ সৃষ্টি হচ্ছে। বোমা, ছুরি নিয়ে তারা যাচ্ছে। এই দল সারা ভারতবর্ষে শাসন পরিচালনা করছে। ১৯৭২ সালে যে রুপরেখা রচনা হয়েছিল আজকে কেন্দ্রে সেই দলই নয়া ফ্যাসীবাদ সৃষ্টি করছে এবং এখানে নূতনভাবে স্বন্ত্রাস সৃষ্টি করছে। [******]

**মিঃ স্পিকার ঃ** বলা যাবেনা আসামিটা এক্সপাঞ্জ হবে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** [******] এই রকম অবস্থা খুবই অপমানজনক। আমরা চাই স্বরাষ্ট্রমন্ত্রী কঠিনভাবে এদের শাস্তি দিন এবং পশ্চিমবাংলার জাগ্রত জনগণ এদের বিরুদ্ধে রুখে দাঁড়ান।(শ্রী সুনীতি চট্টরাজকে উঠতে দেখা যায়)

**Mr. Speaker :** Why are you standing up Mr. Chattaraj ? I have already said that all will be expunged. Now, Shri Bamapada Mukherjee.

**শ্রী বামাপদ মুখার্জি ঃ** স্যার, দুর্গাপুর থেকে প্রতিদিন প্রায় ৫৫০ টন কোক কয়লা বিভিন্ন কনজিউমারের কাছে পাঠানো হয়। পশ্চিমবাংলার ভেতরে এবং বাইরে বেশিরভাগ কনজিউমার হচ্ছে ক্ষুদ্রশিল্পী। ১৯৭৮ সালে একটা গাইডলাইন করা হয়েছিল যাতে সেখান থেকে কয়লা ব্ল্যাক মার্কেট না হতে পারে। কিন্তু এখন সে সব মানা হচ্ছে না যার ফলে পশ্চিমবাংলার বাইরে বেশি দামে কয়লা বিক্রি করছে। সেজন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এ বিষয়ে যথাযোগ্য ব্যবস্থা করুন।

**শ্রী মীর আব্দুস সহীদ ঃ** স্যার, গত ২১তারিখে বিধানসভার সদস্য ফজলে আলি সাহেব যে একটা বক্তব্য রেখেছেন সেটা সত্য নয় এবং উদ্দেশ্যমূলক। পাঁচু নষ্কর পাড়া স্কুলের একটা ছোট জমি নিয়ে এ ব্যাপারে সেখানকার কংগ্রেস প্রধান মনিরুদ্দিন মালী দখল করেছে তাতে উত্তেজনা সৃষ্টি হয়। শুধু উত্তেজনা সৃষ্টি করেনি, প্রচন্ডভাবে সেখানে বোমাবাজি করে। সেখানে উনি বলছেন শ্রী অমল দত্ত, এম.পি. নাকি থানায় গিয়েছিলেন, আমিও গিয়েছিলাম। অমল দত্ত কলকাতায় ছিলেন না, দিল্লিতে ছিলেন, অথচ তার নাম চালিয়ে দিলেন। আমার যাওয়াটা স্বাভাবিক, কারণ সেখানে শান্তি শৃঙ্খলা যাতে বিঘ্নিত না হয় তারজন্য আমি থানায় গিয়েছিলাম। পুলিশ ৩ জনকে ধরে নিয়ে এসেছিল জিজ্ঞাসাবাদ করবার জন্য। ২ জন ছাড়া ওদেরই পান্ডা কংগ্রেসি মস্তান সৌকতআলি তাকেও ছেড়ে দেয়। মনিরুদ্দিন আলি ওরফে রাজা মালি, পাঁচুর ২নং এর কংগ্রেস দলের প্রধান তারই নেতৃত্বে এইসব বোমাবাজি হয়েছে, সেইই লোকজন নিয়ে এই জমি দখল করতে যায়। সেখানে নতুনভাবে একটা উত্তেজনা সৃষ্টি হয়েছে। এই বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

## ZERO HOUR MENTION

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে নিবেদন করতে চাই যে কলকাতা শহর সমাজ বিরোধিদের স্বর্গ রাজত্ব হয়ে উঠেছে এবং গ্রাম বাংলায় সমাজ বিরোধী ডাকাতদের আড্ডা গড়ে উঠেছে। কলকাতায় যেভাবে সমাজ বিরোধীরা মাথাচাড়া দিয়ে

---

Note **** [Expunged as ordered by the chair]

উঠেছে এবং যেভাবে বোমবাজি অবাধে চলছে এবং বোমা শিল্প কলকাতায় যেভাবে কুটির শিল্প হিসাবে গড়ে উঠেছে তাতে পশ্চিমবঙ্গের পুলিশ প্রশাসন এই বোমা শিল্প বন্ধ করতে পারছে না। এই বোমাবাজির জন্য কয়েকদিন আগে একজন ছাত্রী মারা গেছে। বেনেপুকুরে ই.এফ.আর বসানো হয়েছে, প্রশান্ত বাবু সেখানে গিয়েছিলেন, সেখানে একটা ছোট্ট শিব লিঙ্গ ছিল সেটা ভাঙ্গা হয়েছে, ফলে সেখানে টেনশন হয়েছে, সেখানে সাম্প্রদায়িক দাঙ্গা বাধাবার চেষ্টা করা হয়েছিল, সেটা বন্ধ হয়েছে। কিছুদিন আগে মেটিয়াবুরুজে একই ঘটনা হয়েছে, খিদিরপুরেও একই ঘটনা হয়েছে। আমি আপনার কাছে নিবেদন করতে চাই কলকাতায় পুলিশ সমাজ বিরোধীদের দমন করতে পারছে না কেন, যারজন্য ১৪৬ কোটি টাকা বরাদ্দ করেছেন? কার জন্য পুলিশ দমন করতে পারছে না? চিরুনি ছাঁকুনি যেমন করে সেই রকম করে বড় বড় বস্তির সব জায়গা ঘুরে যেখানে যত বোমার কারখানা আছে সেটা বন্ধ করা দরকার।

(**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** বোমাশিল্প বন্ধ করলে আপনাদের জেলা কংগ্রেসের নির্বাচন হবে কি করে?)

স্যার, কৃপাসিন্ধু বাবু সমাজ বিরোধীদের নেতা, তিনি সমাজ বিরোধীদের প্রোটেকশন দেন আমরা জানি, সমস্ত মাননীয় সদস্যদের কাছে আমার পরিষ্কার বক্তব্য—চলুন আমরা সকলে মিলে মুখ্যমন্ত্রীকে বলি লাল বাড়ির হাজার হাজার পুলিশ কি করে, কেন বোমা তৈরি হয়, বোমা তৈরির উৎস কেন বন্ধ হয় না? কলকাতার রাস্তার উপর প্রকাশ্য দিবালোকে বোমা ছোঁড়া-ছুঁড়ি হচ্ছে। পুলিশ কি বসিয়েছেন শুধু ঘুষ খাবার জন্য?

আমি এই জন্য বলি এটা বন্ধ করতে হবে। সকলে মিলে এর প্রতিবাদ করে সক্রিয় পথ নেবার জন্য যা করা উচিত সেটা করে এই কলকাতাকে বোমা শিল্পের হাত থেকে মুক্ত করতে হবে, বোমাবাজি বন্ধ করতে হবে। ৬ মাসের মধ্যে সমাজবিরোধীদের গ্রেপ্তার করে হাজতে ঢোকান। আসুন, আমরা সকলে সমবেত হয়ে সমাজ বিরোধীদের বিরুদ্ধে একটা প্রচেষ্টা চালাই এবং এই ব্যাপারে পুলিশ প্রশাসন সক্রিয় হন। আমি এই ব্যাপারে বিশেষ করে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় সদস্য সত্যবাপুলি মহাশয় যেকথাগুলি বললেন তাতে আমি জানিনা তিনি এই কথাগুলি গুরুত্ব সহকারে বলছেন কিনা। উনি যে কয়টি ঘটনার কথা এখানে উল্লেখ করেছেন আমি সেই সেই ঘটনাস্থলে গিয়েছি। প্রধান কথা হল, যারা বোমা তৈরি করে এবং ব্যবহার করে সেই সমাজবিরোধীদের প্রতিরোধ করবার জন্য এলাকার সাধারণ মানুষের মধ্যে যে ঐক্য এবং সংগঠন গড়ে তোলা দরকার সেক্ষেত্রে আমি প্রায়শই দেখেছি কংগ্রেসের তরফ থেকে সেই উদ্যোগ নেওয়া হয়না। গতকালের ঘটনা ঘটার সঙ্গে সঙ্গে আমি সেখানে চলে যাই এবং গিয়েই খোঁজ করলাম ঐ অঞ্চলের যিনি পৌর প্রতিনিধি তিনি কোথায়? আমি দেখলাম তিনি সেখানে নেই। এলাকা পরিদর্শন করতে আমার ২/৩ ঘন্টা সময় চলে গেল এবং তারপর হঠাৎ দেখলাম পৌর প্রতিনিধি এসে হাজির হলেন। আমি তখন বেনেপুকুর থানায় বসে ছিলাম। আমি তাঁকে বললাম আপনার এলাকায় এতবড় একটা ঘটনা ঘটল, ইট, পাটকেল, বোমা, দুধের বোতল রাস্তায়

ভাঙ্গা হল — আপনি এতক্ষণ কোথায় ছিলেন? তিনি কিন্তু আমার কথার সদুত্তর দিতে পারলেন না—শুধু বললেন আমি ছিলাম না। আমি দেখেছি যে অবস্থার সৃষ্টি হয়েছিল তাতে যদি সময় মতো পুলিশ না যেত তাহলে ভয়ংকর অবস্থার সৃষ্টি হত। আমি খবর পেয়ে সেখানে গেলাম, ওখানে ডি.সি. ডিডি ছিলেন, জয়েন্ট কমিশনার অব পুলিশ শ্রীকমলেশ রায় ছিলেন, খবর পেয়ে পুলিশ কমিশনার এলেন। এছাড়া ডি.সি., ট্রাফিক ছিলেন এবং অল দি পুলিশ অফিসার্স ছিলেন। ই এফ আর সঙ্গে সঙ্গে সেখানে বসানো হল এবং যেমন সাজেশন পেয়েছি সেইভাবে পুলিশ পোস্টিং করা হয়েছে। পুলিশের দিক থেকে তৎপরতার কোনো অভাব হয়নি। তবে যদি উদ্দেশ্য প্রণোদিতভাবে কেউ এই ধরনের ঘটনার সৃষ্টি করে থাকে তাহলে মুশকিল। আমি সকলকে বলছি এই ধরনের ঘটনা যাতে আর না ঘটে সেদিকে সকলের দৃষ্টি দেওয়া দরকার।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** প্রশান্তবাবু বললেন কংগ্রেসের তরফ থেকে সাহায্য তিনি পাচ্ছেন না। আমি অত্যন্ত আন্তরিকতার সঙ্গে বলছি, কথা দিচ্ছি আমরা সব রকম সাহায্য করব। অপরাধী কংগ্রেসের লোক হোক, এস ইউ সি-র লোক হোক বা যে কেউই হোক তাদের গ্রেপ্তার করুন। আমি বলছি যে, এই ধরনের ঘটনার উৎস বন্ধ করুন। ঘটনার ১/২ ঘন্টা পর পুলিশ গেল এটা প্রশ্ন নয়, প্রশ্ন হচ্ছে কেন এটা হচ্ছে সেটা খুঁজে বার করুন। আমরা আবার বলছি আপনাদের সঙ্গে আমরা সব রকম সহযোগিতা করব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্যার, শুধু এই বেনেপুকুরই নয়, সাম্প্রতিককালে কলকাতায় আরও যেসব ঘটনা ঘটেছে তাতে দেখা যাচ্ছে এটা একটা সাম্প্রদায়িক দাঙ্গা হাঙ্গামার দিকে রূপ নিচ্ছে এবং সেই রকম ষড়যন্ত্র চলছে। আমরা এই ব্যাপারে অত্যন্ত উদ্বিগ্ন। সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করবার জন্য বাম গণতান্ত্রিক আন্দোলন সবসময় প্রচেষ্টা চালাচ্ছে। তবে এসব সত্ত্বেও আমরা দেখছি একাধিকবার এই ধরনের ঘটনা ঘটছে এবং সংবাদপত্রে সেগুলি প্রকাশিত হয়েছে কলকাতার সাম্প্রদায়িক সম্প্রীতি নষ্ট হলে পশ্চিমবাংলার সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করা যাবে না। এই ব্যাপারে বাম গণতান্ত্রিক আন্দোলন নিশ্চয়ই প্রচেষ্টা চালাবে, তবে সঙ্গে সঙ্গে এক্ষেত্রে প্রশাসনকেও খুব তৎপর হতে হবে। প্রশাসন যদি দেখে এই ব্যাপারে কোনো ষড়যন্ত্র আছে তাহলে যেন কঠোর হস্তে সেগুলি দমন করে। ঘটনাগুলি পল্লবিত হয়ে যাতে গ্রামাঞ্চলে ছড়িয়ে না পড়ে সেদিকে বিশেষভাবে দৃষ্টি দিতে হবে এবং এই ষড়যন্ত্র বন্ধ করতে হবে।

[3-20—3-30 P.M.]

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা তো কেউ কেউ বক্তৃতা দিলে কিছু কিছু কথা বলে থাকি। হঠাৎ সত্যবাবু কেন খেপে গেলেন তা ঠিক বুঝতে পারছি না। শ্রীরামপুরে ওঁদের মিটিং হল ওঁরাই বললেন এখানে সমাজ বিরোধীরা রয়েছে। বর্ধমানেও এ একই অবস্থা। ওঁদের কমিটির মিটিং হল সেখানেও সেই একই অবস্থা। সাউথ ক্যালকাটায় সমস্ত সব পালিয়ে গেল।

আমি যে কথা বলছিলাম। যেভাবে এই সব ঘটনা ঘটছে তাতে আমাদের বামফ্রন্ট সরকারের পুলিশ যদি সব ঘটনা বিরোধীদের ধরে ফেলে তাহলে তো কংগ্রেসের কোনো

জেলা কমিটির মিটিংয়ে কোনো কংগ্রেস কর্মীই থাকতে পারবে না।

**Mr. Speaker :** I will draw the attention of all the members of this House that West Bengal has a tradition of its own. We have seen communal disturbances, in 1964 last. After 1964 no major communal disturbances flared up though minor incidents have occured in some districts and in some parts of Calcutta. But I am not willing to believe that the event of yesterday was also a communal affair. I am not willing to believe it because in some other incidents other interested parties got involved and tried to create communal conflagration. That is our experience. Even in yesterday's incidents, as far as I know, I believe, a cyclist hit a woman and then something went over there. So, let us be more alert that there are parties and people interested in it, who do not appreciate the situation prevailing in West Bengal and in the city of Calcutta. So, it is the responsibility of all the political parties—and it makes us more responsible—to see that communal amity and peace are maintained at all costs. What Mr. Satya Ranjan Bapuli has said, it did not make any accusation against any political group or against any individual. As such he made a suggestion that Government and all the political parties should join in fighting against this menace. I think the suggestion in commendable and there is nothing wrong in it. As such the Government, and all the members sitting here, and all of us present here should be more alert because we represent the people and it is our responsibility to see, and we should make attempts to see that these things are checked. There should be nothing on personal level because some of us are here or some of us are there—no political interest should be involved in these things. We should fight tooth and nail against it in the interest of the people.

**শ্রী অনিল মুখার্জি :** স্যার, আজকের কাগজেই দেখলাম পশ্চিমবাংলার সমস্ত সরকারি কর্মচারিদের জন্য ১৫ বছর পরে একটা রুল তৈরি করতে যাচ্ছেন। এই রুলের প্রায় অধিকাংশই তৈরি হয়ে গেছে। তাদের পে-স্কেল ইত্যাদি তৈরি হয়েছে। আমার বিশেষ বক্তব্য ট্রান্সফার সম্বন্ধে এই ট্রান্সফারের ব্যাপারে অনেক রকম ডিসক্রিমিনেশন হয় এবং তার জন্য হাইকোর্টে এবং অন্যান্য কোর্টে মামলাও হয়। এই দিকে আমি বিশেষ করে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। এই ট্রান্সফারের ব্যাপারে একটা রুল তৈরি হওয়া উচিত। এই ট্রান্সফারের ব্যাপারে অনেক সময় ডিসক্রিমিনেশন করা হয়। ভাল অফিসার ভালভাবে কাজ করছে, তবুও তাকে বিভিন্ন রকম কারণ দেখিয়ে ট্রান্সফার করে দেওয়া হয়। এই দিকে আমি বিশেষ করে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অমরেন্দ্রনাথ ভট্টাচার্য :** স্পিকার স্যার, দলমত নির্বিশেষে আমি সব শিক্ষকদের বিব্রত হতে হয়, অভিভাবকদের বিক্ষুব্ধ হতে হয় শিক্ষার্থীদেরও বিধ্বস্ত হতে হয় এমন একটি দিকে আমি আপনার মাধ্যমে সরকারের এবং সকল সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল ১৯৮৫ সালের ডিসেম্বর মাসে প্রকাশিত পঞ্চম শ্রেণীর পাঠ্য ভূগোল। তাতে লেখা

হয়েছে ব্রহ্মদেশ—ধান চাষ সিংহলীদের অর্থনৈতিক ভিত্তি। কাজেই ভাত মাছ শ্রীলঙ্কার অধিবাসীদের প্রধান খাদ্য।

আবার পাকিস্তানের বেলায় বলা হয়েছে ভাষা ও পোষাক ব্রহ্মদেশীয়। বর্মার রাষ্ট্রীয় ভাষা বর্মী। পাকিস্তান রাষ্ট্রের পোষাক সম্বন্ধে বলা হয়েছে, ব্রহ্মদেশের নারী ও পুরুষ সকলেই লুঙ্গি পরেন। পাকিস্তানের খাদ্য ও জীবিকা সম্বন্ধে বলা হয়েছে, ব্রহ্মদেশের প্রায় ৬০ ভাগ অঞ্চল বনভূমি। এই সব বই আমাদের পড়তে হয়। এই সব বই ছাত্রছাত্রীরা পড়লে এদের কি হবে জানি না। এই বিষয়ে আমি শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আরো একটি কথা আছে এই বইখানিতে। ১৯৮২ সালের নভেম্বর মাস পর্যন্ত এই ভূগোলের বিষয়বস্তু শেখবার জন্য এর পৃষ্ঠা সংখ্যা ছিল ১৩৭। আর সেই বিষয়বস্তু শেখবার জন্য ১৯৮৫ সালে যে বইখানি দেওয়া হয় তার পৃষ্ঠা সংখ্যা হচ্ছে ৪৪। এর দ্বারা শিক্ষা সংকোচন হচ্ছে কিনা সরকারের শিক্ষামন্ত্রী জানেন কিনা জানি না।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। দীর্ঘদিনের প্রস্তুতির পর রাজগ্রাম ব্রিজের কাজ আরম্ভ হয়েছে। কিন্তু সেখানে বন্যা বিধ্বস্ত যে ব্রিজ আছে সেই ব্রিজ ভাঙ্গার ব্যবস্থা এখনো পর্যন্ত পি.ডবলিউ.ডি বা মিউনিসিপ্যালিটি করেন নি। নতুন ব্রিজের কাজ চলছে। সামনে বর্ষা আসছে। পুরাতন ব্রিজ যদি ভেঙ্গে না দেওয়া হয় তাহলে নতুন ব্রিজের কাজে ব্যাঘাত ঘটবে। এর দ্বারা বহু ক্ষতি হয়ে যাবে। অবিলম্বে ডেমলিস করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী এবং বাঁকুড়া জেলার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বামাপদ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত আশঙ্কা এবং উদ্বেগের সঙ্গে কালকের একটি ঘটনা এখানে উল্লেখ করছি। গতকাল বর্ধমান কংগ্রেস কমিটির বর্ধমান রেলওয়ে ইন্সটিটিউটে একটি মিটিং ছিল। সেই মিটিং শুরু হবার আগেই দক্ষ যজ্ঞ শুরু হয়ে যায়, বোমাবাজি, ছোরাছুরি মারা শুরু হয়ে যায়। প্রত্যেকেই জানেন রেলওয়ে ইন্সটিটিউট, রেলওয়ে স্টেশন ও বাস স্ট্যান্ডের মাঝখানে অবস্থিত। দেখা গেল বিভিন্ন ভাবে ভীত বিহ্বল হয়ে হাজার হাজার নরনারী এদিক ওদিক ছুটছে। আর এ ওকে আক্রমণ করছে, বোমাবাজি হচ্ছে। দেখা গেল তাদের সভাপতি ধুতি জুতো জোড়া ছেড়ে আন্ডারওয়ার পরে দৌড়চ্ছেন প্রাণের ভয়ে। তাদের আর একজন নেতা তিনি ছুরিকাহত অবস্থায় কোঁকাচ্ছেন। ঘটনাটি এখানে সীমিত থাকল না। পরে দেখা গেল তাদের প্রেসিডেন্টের বাড়ি আক্রান্ত হল। তার বাড়ির মহিলারা পর্যন্ত আক্রান্ত হলেন, এবং তিনি খিড়কির দরজা দিয়ে পালিয়ে গিয়ে প্রাণ রক্ষা করলেন। আর একজন নেতা সাহা দোস্তিদার, তার গাড়িটা ভাঙ্গা হল। এখন এই ভাবে যদি আইন শৃঙ্খলার অবনতি হয় এবং বর্বর ও জঙ্গলের রাজত্ব যদি কংগ্রেস(ই) তৈরি করে তাদের সভার অছিলায় তাহলে আজকে পরিষ্কার দেখা যাচ্ছে তারা কি ভাবে পার্টি চালাচ্ছে। তারা নিজেদের ঘরের মধ্যে মারামারি করুন দেখবার কিছু নেই। কিন্তু এই ভাবে যদি জনজীবন বিপর্যস্ত করে তোলেন, বর্ধমান শহরের মতো জনবহুল শহরকে যদি জঙ্গল করে তোলেন এবং বর্বর জঙ্গলের রাজত্ব যদি কায়েম করার চেষ্টা করেন তাহলে কখনই এটাকে সহ্য করা যায় না। সেই জন্য আমি অনুরোধ জানাব, তারা যে ষড়যন্ত্র করছেন কংগ্রেস কমিটিগুলির মিটিং-এর অছিলায় সেটা যেন চলতে দেওয়া হয়। আজকে পশ্চিমবাংলার

সর্বত্রই কি শহর, কি গ্রামাঞ্চলে প্রত্যেকটি জায়গাতেই তারা গুন্ডামী চালিয়ে যাচ্ছে। এগুলি আর কতদিন চলবে? একটু আগে সত্য বাপুলি মহাশয়, খুব ভাল কথা বললেন। কিন্তু আজকে তারা বুকে হাত দিয়ে বলুন যে, যেসমস্ত কমিটি তৈরি করেছেন তার মধ্যে শতকরা ক'জন সমাজ বিরোধী এবং শতকরা ক'জন খুন, জখমের আসামি আছে। আমি তাই মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, পশ্চিমবঙ্গে এই জিনিস যাতে চলতে দেওয়া না হয় তার জন্য অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করুন।

[3-30 – 4-15 P.M.] (inclusing adjournment)

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রক্ষক যদি ভক্ষক হয় তাহলে অবস্থাটা যা দাঁড়ায় পশ্চিমবাংলার অবস্থাটাও তাই হয়েছে। এখানে আইনশৃঙ্খলা বলে কিছু নেই—ওঁরা বলছেন, কংগ্রেসিরা করছেন, আমরা বলছি সিপিএম করছে—কিন্তু তাতে রেজাল্টটা কি হচ্ছে? রেজাল্ট হচ্ছে, গোটা পশ্চিমবাংলায় একটা গন্ডগোল চলছে। এখানে আসল ইন্ধনটা কোথা থেকে আসছে বা সোর্সটা কি বা কোথায় সেটা আজকে আমাদের বার করতে হবে। স্যার, সরষের ভেতরে ভুত থাকলে ভুতটা কে? স্যার, গত ২৬শে ফেব্রয়ারি যে আন্দোলন কোঅর্ডিনেশন কমিটি করল—যে কোঅর্ডিনেশন কমিটি পশ্চিমবাংলায় রুলিং পার্টিকে সাহায্য করছে এবং রুলিং পার্টির তারা অংশীদার বলে আমরা জানি সেখানে দেখলাম ২৬তারিখে বোলপুরের এস.ডি.ও বোলপুরের ও.সিকে—ও.সি.কে তো প্রহার করে, এস.ডি.ও.কেও প্রায় মারতে যায় এই অবস্থা হল। স্যার, আমরা ভেবেছিলাম মুখ্যমন্ত্রী এর একটা এনকোয়ারি করবেন, অ্যাকশান নেবেন। স্যার, সরকারি কর্মচারী, যারা সরকারকে ভালোবাসেন, দেশকে ভালোবাসেন, যারা সেদিন কাজ করতে গিয়েছিলেন তাদের কোঅর্ডিনেশন কমিটির মেম্বাররা কাজ করতে না দেবার জন্য সেদিন ঢুকতে দেননি। ও.সি'র ডিউটি হচ্ছে, to protect the law and make securing of the state সেই ও.সি. যখন প্রটেকশনের জন্য, সিকিউরিটির জন্য সেখানে গেলেন তখন তাকে মারা হ'ল। স্যার, আমরা জানি, ও.সি গঙ্গাধরকে মার্ডার করা হয়েছিল, এখানে সে রকম মার্ডার করতে পারি নি কিন্তু তাকে মারা হ'ল। পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা থাকবে না সেটা ওঁরা ও.সিকে মার্ডার করে পশ্চিমবাংলায় এস্টাবলিশ করে দিয়েছেন। আজকে পশ্চিমবাংলায় সমাজবিরোধীরা যে দৌরাত্ম করছে তার সোর্সটা কোথায় বা তার উৎপত্তিটা কোথায় এবং এর পেছনে ইন্ধন মুখ্যমন্ত্রীর আছে কিনা, এদের কাছে আছে কিনা সেটা বার করতে হবে। There must be an end of it.

**শ্রী আব্দুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি ঘটনা আপনার মাধ্যমে এই হাউসে তুলে ধরবার চেষ্টা করছি। স্যার, সরকার থেকে পুলিশ বহাল করা হয় মানুষের নিরাপত্তার জন্য, সেই পুলিশের হাতে কি ভাবে একজন নিরীহ মানুষের জীবন চলে গিয়েছে। সেই ঘটনার কথাই উল্লেখ করছি। গত ১৯.৩.৮৬ তারিখে বেলডাঙ্গা থানার কামনগরে একটি আগুন লাগে। তার তদন্ত করার জন্য ২০ তারিখে সন্ধ্যার সময় শক্তিপুরের বিট হাউসের এস.আই. শ্রীমানি ওখানে আসেন। যখন তিনি ফিরছিলেন তখন রাস্তার ধারে একজন বর্ধমানের কন্সটেবল—গোলাম জিলানী—সে বাড়ি করার জন্য ইট রেখেছিল তার সঙ্গে ওর বচসা হয়। তিনি বলেন, আপনার গাড়ি চলে যাবে, কোনো বাধা নেই, এইমাত্র আমার ট্রাক চলে গেল। সঙ্গে সঙ্গে তিনি লাফিয়ে নেমে গোলাম জিলানীকে মারধোর করেন। মারধোর

করে তিনি চলে যান। তারপরের দিন রাত্রি ১ টার সময় তিনি আবার আসেন। আসার পথে ঐ গোলাম জিলানীকে বন্দুক দিয়ে আবার মারেন। এই মারধোরের সময় আশেপাশের লোক যারা এসেছিল তাদেরও মারধোর করা হয়। শেষে তার বড় ভাই গোলাম কিবরিয়ার বাড়িতে ঢোকে, ঢুকে গোলাম কিবরিয়ার দরজায় ধাক্কা মারতে থাকে। এই সময় গোলাম কিবরিয়া তার দরজার সামনে এসে দাঁড়ালে সঙ্গে সঙ্গে সেই শ্রীমানি তার বন্দুক দিয়ে তার পেটে গুলি করে। গুলি করাতে সে পড়ে যায়, পড়ে যেতে তাকে টানতে টানতে জিপে এনে তোলে এবং বহরমপুর হাসপাতালে নিয়ে যায়। সেই লোকটি গতরাত্রির আগের রাতে ১ টার সময় মারা গিয়েছে। পুলিশ স্যার, তার বিরুদ্ধে অ্যাকশন নেয়নি। আমি ডি.এম.কে ফোন করেছিলাম, এস.পি.কেও করেছিলাম, তাঁরা বলছেন এনকোয়ারি করবেন। স্যার, পুলিশের হাতে মানুষের জীবনের যদি এই অবস্থা হয় তাহলে আমরা আর কি আশা করতে পারি। আমার দাবি, সেই পুলিশ অফিসারকে ইমিডিয়েটলি সাসপেন্ড করার দরকার আছে। ইমিডিয়েটলি সাসপেন্ড না করলে, আজকে যদি মানুষ এই ভাবে খুন হয় পুলিশের হাতে, তারা অনেক সময়ে লক আপে খুন হচ্ছে, বিভিন্ন ভাবে খুন হচ্ছে, এই জিনিসকে প্রতিকার করা দরকার। এখানে স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয় নেই, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি যে ইমিডিয়েটলি তাকে সাসপেন্ড করা উচিত৷ আমি আবার বলছি যে সাসপেনশনটা যেন ইমিডিয়েটলি করা হয় এবং এই বিষয়ে ইনকোয়ারি করা হোক।

(At this stage, the House was adjourned till 4.15 p.m.)

[4-15—4-25 P.M.] (after adjournment)

**শ্রী সুনীতি চট্টরাজ :** অন এ পয়েন্ট অব ইনফর্মেশন।

**মিঃ স্পিকার :** সুনীতিবাবু আপনার কি ইনফর্মেশন আছে বলুন।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পিয়ারলেসের ফিল্ড অফিসার, তারা প্রায় লক্ষ লক্ষ যেমন পশ্চিমবাংলায় এবং ভারতবর্ষে ছড়িয়ে আছে, তারা আজকে পিয়ারলেসকে ন্যাশনালাইজ করার দাবি নিয়ে এসপ্ল্যানেড ইস্টে জমায়েত হয়েছেন। সেখানে বিধানসভার মাননীয় সদস্যরা গেছেন। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি, এই বিষয়টা যেন তিনি প্রপারলি রেকমেন্ড করেন এবং উপযুক্ত প্রস্তাব নিয়ে সেন্ট্রাল গভর্নমেন্টর কাছে পাঠিয়ে দেন।

**মিঃ স্পিকার :** সুনীতি বাবু আপনি জানেন এই বিষয়টা নিয়ে অল পার্টি মিটিং হয়েছে। এই নিয়ে আবার এখানে বলতে হবে?

এখানে আমার কাছে দুটো প্রিভিলেজ মোশন এসেছে। একটা ধীরেন্দ্রনাথ সরকার মহাশয়ের, আর একখানা কামাক্ষা ঘোষ মহাশয়ের কাছ থেকে। ধীরেন্দ্রনাথ সরকার মহাশয়ের যে পিটিশন আছে, সেটা ডিফেকটিভ। কারণ চেয়ারের বিরুদ্ধে বলা আছে। এটা ডিফেকটিভ, সুতরাং এটা অ্যামেন্ডেড ফর্মে দিতে হবে। আমি ওকে অ্যামেন্ডেড ফর্মে দিতে বলেছিলাম। উনি এখনও পর্যন্ত তা দেননি। যেহেতু ওনার প্রিভিলেজ মোশনটা অ্যামেন্ডেড ফর্মে দেননি, ওনার প্রিভিলেজ মোশনটা রিজেকটেড। আর কামাক্ষা ঘোষ মহাশয় যেটা দিয়েছেন সেটা ধীরেন্দ্রনাথ সরকার যেটা দিয়েছেন তার বিরুদ্ধে। সুতরাং এটা করতে গেলে ধীরেন্দ্রনাথ সরকারের পিটিশনটা অ্যামেন্ডেড ফর্মে দরকার। সুতরাং ধীরেন্দ্রনাথ সরকার মহাশয় যেদিন আসবেন, তার কথা শুনে তারপর যা ব্যবস্থা নেওয়া যায় তা নেব।

# LEGISLATION

## The Lowis Jubilee Sanitarium ( Acquisition) Bill, 1986.

**Shri Achintya Krishna Ray :** Mr. Speaker, Sir, I beg to introduce the Lowis Jubilee Sanitarium (Acquisition) Bill, 1986 and to place a statement as required under rule 72(1) of the Rules of procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

The Lowis Jubilee Sanitarium, Darjeeling a large tourist accommodation unit established in 1887, was found in 1986 to be suffering from inadequate management. Therefore, the Government of West Bengal took over management of the establishment for a period of ten years by virtue of the Lowis Jubilee Sanitarium (Taking over of management ) Act, 1976. The management of the unit has been restored to health, and this has somewhat facilitated tourist traffic to Darjeeling. The Government felt that reversion of the unit to the old management would result in the sliding back of the establishment to the situation of inadequate management and would set at naught the restorative measures adopted by the Government, even the developmental outlay for expansion and improvement of the unit. It was therefore decided to acquire the sanitarium without payment of compensation (Ref: Article 300A of the Constitution of India). As the Legislature was not in session, the Government promulgated the Lowis Jubilee Sanitarium (Acquisition) ordinance, 1986. The ordinance has already been placed before the Legislative Assembly. The present Bill seeks to replaced the ordinance, and has the same provisions, except the protection of the interests of the employees is being more expressly and more adequately mentioned and that it is also being expressly mentioned that no compensation shall paid for the acquisition.

(Secretary then read the Title of the Bill.)

**Mr. Speaker :** I have received a Statutory Resolution from Shri Kashinath Misra disapproving the Lowis Jubilee Sanitarium (Acquisition) Ordinance, 1986 (West Bengal Ordinance No.III of 1986). I call Shri Kashinath Misra to move his resolution.

**Shri Kashinath Misra :** Mr. Speaker, Sir, I beg to move that the West Bengal Legislative Assembly disapprove the Lowis Jubilee Sanitarium (Acquisition) Ordinance, 1986 (West Bengal Ordinance No. III of 1986).

**Shri Achintya Krishana Ray :** Sir, I beg to move that the Lowis Jubilee Sanitarium (Acquisition) Bill, 1986, be taken into consideration.

স্যার, এই প্রসঙ্গে প্রথমেই আমি দু একটি কথা বলতে চাই। একটি অর্ডিনান্সকে রিপ্লেস করার জন্যই আমি এই বিলটি এখানে উত্থাপন করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১০০ বছর আগে বৃটিশ প্রশাসকরা দার্জিলিং-এ ইউরোপিয়ানদের থাকার অনেক সুব্যবস্থা করেছিল, কিন্তু ভারতীয়দের তারা অন্য চোখে দেখত, ফলে গণ্যমান্য ভারতীয়দের দার্জিলিং-এ থাকার মতো কোনো সুব্যবস্থা ছিল না। সে সময়ে গণ্যমান্য ভারতীয়দের দার্জিলিং-এ থাকার অনেক অসুবিধা ছিল। তাই ১০০ বছর আগে ১৮৮৪ খৃষ্টাব্দে মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুর, জগদীশচন্দ্র বসু প্রভৃতি গণ্যমান্য ভারতীয়রা তৎকালীন রাজশাহী ডিভিশনের কমিশনার মিঃ লুইস-এর সভাপতিত্বে দার্জিলিং টাউন হলে একটি সভা করে, মিঃ লুইস-এর নামে গণ্যমান্য ভারতীয়দের থাকার জন্য এই স্যানিটরিয়ামটি গড়ে তুলেছিলেন। পরবর্তী দীর্ঘ ৯০ বছর এটি নানা ভাবে পরিচালিত হয়েছিল, কিন্তু শেষ দিকে খুবই দুরবস্থা দেখা দিয়েছিল। ফলে ১৯৭৩ সালে ততকালীন দার্জিলিং-এর ডেপুটি কমিশনার সরকারের কাছে নোট্ দিয়েছিলেন। তৎকালীন সরকার অনেক টালবাহানার পর ১৯৭৬ সালের মার্চ মাসে লুইস জুবিলি স্যানিটরিয়ামটি ১০ বছরের জন্য অধিগ্রহণ করেছিলেন। এখন ১০ বছর অতিক্রান্ত হওয়ার ফলে পুরোপুরিভাবে অধিগ্রহণ করার জন্য আমরা অর্ডিন্যান্স করেছিলাম, সেটিকেই আজকে বিলে রূপান্তরিত করে উত্থাপন করা হচ্ছে।

বর্তমানে এটার উদ্দেশ্য হচ্ছে এই যে, দার্জিলিং-এ যাতে স্বল্প ব্যায় পশ্চিমবাংলা তথা ভারতবর্ষের যে কোনো প্রান্তের মানুষদের থাকার সুযোগ সুবিধাকে বিস্তৃত করা যায়। ইতিমধ্যে আমরা এটিকে পুনর্গঠিত সুযোগ সুবিধার বৃদ্ধি ঘটিয়েছি এবং এখানে যে সমস্ত কর্মচারিরা আছেন তাদের স্বার্থ যাতে সুরক্ষিত হয় তার জন্য ব্যবস্থা নিয়েছি। এই অবস্থায় আমি এই সভার সকল সদস্যর কাছে আবেদন করছি, তারা সর্বসম্মতিক্রমে এই বিলটিকে গ্রহণ করুন। আমি আশা করছি সর্বসম্মতিক্রমে এই বিলটি এখানে গৃহীত হবে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বন ও পর্যটন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়, লুইস জুবিলি স্যানিটরিয়াম অর্ডিন্যান্সটিকে আইনে পরিণত করার জন্য এখানে একটি বিল উত্থাপন করেছেন। এই বিষয়ে আমার আপত্তি আছে, সেই জন্য আমি এটিকে ডিসঅ্যাপ্রুভ করার জন্য হাউসের কাছে আবেদন রেখেছি। কারণ যখন মার্চ মাসে বিধানসভা বসছেই তখন ১৬ই ফেব্রুয়ারি এই অর্ডিন্যান্সটি জারি করা হয়েছে। এর কি কোনো প্রয়োজন ছিল? দ্বিতীয় কথা হচ্ছে, মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ১৮৮৭ সালেই এই এস্টাবলিশমেন্টটি সম্বন্ধে সিদ্ধান্ত নিতে অতীতের কংগ্রেস নাকি অনেক টালবাহানা করেছিলেন। ১৯৭৬ সালে কংগ্রেস সরকার এই প্রতিষ্ঠানটি অধিগ্রহণ করেছিলেন, সে সময়ে আমি এই হাউসের সদস্য ছিলাম। সেই সময়ে অবস্থার পরিপ্রেক্ষিতে ওখানে ম্যানেজমেন্ট অধিগ্রহণ করা হয়েছিল। কিন্তু সে সময়ের পর কংগ্রেস সরকার আর প্রতিষ্ঠানটি পরিচালনা করেননি, পরবর্তী পর্যায় থেকে বামফ্রন্ট সরকারের মন্ত্রী মহোদয়গণই প্রতিষ্ঠানটি পরিচালনা করে আসছেন। অতীতে এই প্রতিষ্ঠানটি বিদেশিদের দ্বারা পরিচালিত হ'ত, এর কর্তৃত্বে বিদেশিরাই ছিলেন। আজকে এটা দেশের মানুষের অর্থাৎ সর্বসাধারণের ব্যবহার্য বলেই কংগ্রেস সরকার এটা উপলব্ধি করে ১৯৭৬ সালে অধিগ্রহণ করেছিলেন। আজকে অধিগ্রহণের প্রশ্ন মাননীয় মন্ত্রী মহাশয় যা বলেছেন তার প্রকৃত চিত্র এই বিলের মধ্যে উপলব্ধি করতে পারছি না অর্থাৎ দেখতে পাচ্ছি না। যে জমি নিয়ে এই স্যানিটোরিয়াম বা ট্যুরিস্ট লজটি গঠিত হয়েছে সেখানে দেখলে দেখা যাবে সেখানে ২০০টি ডরমেটারি এবং ২১৫টি বেড আছে যার সর্বনিম্ন রেট হচ্ছে ২০ টাকা

এবং সর্বোচ্চ রেট হচ্ছে ১৬০ টাকা। এই যে একটা প্রতিষ্ঠান এই প্রতিষ্ঠানের অ্যাসেট এবং লায়াবিলিটি এবং সেখানে মোটামুটি কতজন আছে এখন তার কি অবস্থা এবং সেই পরিপ্রেক্ষিতে ব্যয় কতটা সেটা আমরা দেখতে পাইনি। প্রাকৃতিক সৌন্দর্যের তদানীন্তন বৃটিশ সাম্রাজ্যবাদী হিসাবে ছিলেন তারা দার্জিলিং-এর শোভা উপলব্ধি করার জন্য এই লুইস জুবিলী স্যানিটরিয়াম তৈরি করেছিলেন। কাঞ্চনজঙ্ঘার দৃশ্য সূর্য উঠলে দেখা যেত। কিন্তু বর্তমানে ঘর বড় হওয়ার জন্য প্রকৃত সৌন্দর্য যেটা ছিল সেই সৌন্দর্যের ঘাটতি হয়েছে। তবে এর উন্নতি সকলেরই কাম্য এবং আমরাও তা কামনা করি। কিন্তু এ ব্যাপারে পর্যটন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের কাছে আমি অনুরোধ করব, গ্রেট ইস্টার্ন হোটেলকে যেমন আপনি লাভজনক ব্যবসায় নিয়ে যেতে পেরেছেন আজকে তেমনি—দার্জিলিং ট্যুরিস্ট আকৃষ্ট করে, সেখানে ট্যুরিস্ট আকর্ষণের সুযোগে—এটা লাভজনক প্রতিষ্ঠান করতে গেলে কি কি ব্যবস্থা নেওয়া উচিত এবং তারজন্য কত টাকা ব্যয় হবে সেটা কিন্তু আমরা এই বিলের মধ্যে দেখতে পাইনি। আমরা সেখানে আর্থিক অসঙ্গতি লক্ষ্য করতে পারছি, ফিনান্সিয়াল মেমোরান্ডামটা পরিষ্কার নয়, এই পরিপ্রেক্ষিতে এটা আমাদের কাছে হতাশগ্রস্ত বলে মনে হচ্ছে। প্রকৃত চিত্রটাকে পরিস্ফুট করতে না পারার জন্য পর্যটন দপ্তরের যে অপরিচ্ছন্ন প্রশাসন সেটা উপলব্ধি করা হচ্ছে। আজকে পশ্চিমবাংলার পর্যটন বিভাগকে বিভিন্নভাবে উন্নতির জন্য আরও সুন্দর করার চেষ্টা হচ্ছে। কেন্দ্রীয় সরকার এ ব্যাপারে রাজ্য সরকারের সাথে সহযোগিতার মনোভাব নিয়ে এগিয়ে এসেছেন। আজকে পর্যটনকে প্রকৃতভাবে একটা শিল্পে রূপান্তরিত করার যে প্রচেষ্টা সেই প্রচেষ্টার জন্য যে উদ্যোগ নেওয়া সেই ব্যাপারে আমি মনে করি প্রকৃতভাবে আমাদের পর্যটনকে আরও জন-আকৃষ্ট করতে হবে। সেটা আকর্ষিত করে তুলতে হলে পরিকল্পনা চাই। আমরা ভেবেছিলাম, মাননীয় মন্ত্রী এক্ষেত্রে একটা কমপ্রিহেন্সিভ বিল নিয়ে আসবেন এবং সেখানে সরকারকে কোনো দায়ভার বহন করতে হবে কিনা, ক্ষতিপূরণ দিতে হবে কিনা, এটা সরকারের অ্যাসেট হবে কিনা, নাকি লায়াবিলিটি হবে সেটা আমরা জানতে পারব। কিন্তু এখানে সে সমস্ত অপ্রকাশিত রয়ে গেছে। আশা করি এদিকটা মাননীয় পর্যটন মন্ত্রী দেখবেন। আজকে সেখানে যে ম্যানেজমেন্ট আছে সেই ম্যানেজমেন্টর মাধ্যমে ট্যুরিজম ডিপার্টমেন্ট এর অধীনস্থ এই ট্যুরিস্ট লজের সার্বিক উন্নতি সম্ভব কিনা এটা জানতে চাই। সেখানে নিযুক্ত কর্মচারী যারা আছেন তাদের রক্ষা করা হচ্ছে কিনা, সেখানে আরো নতুন কর্মচারীর প্রয়োজন আছে কিনা এসব কিন্তু আমরা বুঝতে পারছি না। সামনেই যখন বিধানসভার অধিবেশন ছিল তখন অর্ডিন্যান্স না করে একটি কমপ্রিহেন্সিভ বিল আকারে একে নিয়ে এলে বুঝতে পারতাম। আজকে এই উদ্যোগকে সাফল্যমন্ডিত করতে গেলে এর আর্থিক অবস্থা, পারিপার্শ্বিক অবস্থার কথাও চিন্তা করতে হবে। আমাদের ট্যুরিস্ট লজের চাহিদা পূরণের ক্ষেত্রে একে কাজে লাগাবার জন্য লক্ষ্য রাখতে মাননীয় মন্ত্রী মহাশয়কে আপনার মাধ্যমে অনুরোধ করছি। যে সিস্টেমে ওটা চলছিল সেই সিস্টেমের কোনো পরিবর্তন ঘটবে কিনা এবং সেটার পরিচালন-ব্যয় এই আর্থিক বছরের বাজেটে ধরা হয়েছে কিনা সেটাও আমি তার কাছে জানতে চাই। না ধরা হয়ে থাকলে কোথা থেকে টাকা আসবে—সেটা পরিষ্কার করে জানালে আমরা আশ্বস্ত হতে পারব এবং বুঝতে পারব যে, পর্যটন শিল্পে আজকে পশ্চিমবঙ্গ অনেক উন্নতি করেছে এবং একে বিচক্ষণতার সঙ্গেই এগিয়ে নিয়ে যাচ্ছেন। ট্যুরিস্ট লজটি যেখানে অবস্থিত, পশ্চিমবঙ্গ কেন, ভারতবর্ষ এবং পৃথিবীর যে কোনো

স্থান থেকে দার্জিলিং অনেক বেশি আকর্ষণীয়। কিন্তু আজকে তাকে আকর্ষণীয় করতে ট্যুরিস্টদের চাহিদা সেখানে পূরণ করতে হবে। আজকে জলাভাব দেখা দিচ্ছে সেখানে। ঐ লজে খাদ্যের অভাব রয়েছে। চা পর্যন্ত অন্য জায়গা থেকে আনিয়ে নিতে হয়। সেটা ভালভাবে চালাবার জন্য যেসব ব্যবস্থা গ্রহণ করা উচিত ছিল সেসব ব্যাপারে আমরা কিছুই বুঝতে পারছিনা বলে আমরা যে ডিসঅ্যাপ্রুভাল দিয়েছি সে ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণে যদি পরিষ্কার করে বলেন তাহলে উপকৃত হব। এই বলে আমার বক্তৃতা শেষ করছি।

[4-35—4-45 P.M.]

**শ্রী উপেন কিসকু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় "দি লুইস জুবিলী স্যানিটারিয়াম (অ্যাকুইজিশন) বিল, ১৯৮৬ যেটা উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করে দু-একটা কথা বলতে চাই। আপনি জানেন স্যার, এই স্যানিটারিয়াম ১০০ বছরের পুরানো। এই স্যানিটারিয়ামের পরিচালন ব্যবস্থা শেষ দিকে ভেঙ্গে পড়ার জন্য ১৯৭৩ সালে দার্জিলিং জেলার যিনি ডেপুটি কমিশনার ছিলেন তিনি এই স্যানেটারিয়ামটি অধিগ্রহণ করার জন্য সংশ্লিষ্ট মন্ত্রীকে চিঠি দিয়েছিলেন। দীর্ঘদিন টালবাহানার পর আমরা দেখলাম ১৯৭৬ সালে ১০ বছরের জন্য এটাকে অধিগ্রহণ করা হ'ল। সেই সময় এটার উন্নয়নের জন্য কোনো পরিকল্পনা ছিল না। এই বামফ্রন্ট সরকার আসার পর এই স্বাস্থ্য নিবাস সংস্কার করার জন্য পরিকল্পনা নেন এবং আজ অবধি ২৩ লক্ষ টাকা খরচ করা হয়েছে। পুরানো যে বাড়িটি ছিল সেটাকে সংস্কার করা হয়েছে। এই বিলের উপর আলোচনা করতে গিয়ে আমাদের বিরোধী দলের সদস্য শ্রী কাশীনাথ মিশ্র মহাশয় অনেক আশঙ্কার কথা প্রকাশ করেছেন—লাভ হবে কিনা, অর্থ দিয়ে রাখতে হবে কিনা। আমি তাকে বলতে চাই আমাদের শৈল শহর দার্জিলিং-এ শুধু পশ্চিমবাংলা থেকে নয় সারা ভারতবর্ষের লোক এবং বিদেশ থেকে পর্যটকরা আসে। কোনো কোনো সময় দার্জিলিং উপচে পড়ে এবং ঘর পাওয়ার সমস্যা অত্যাধিক তীব্র আকার ধারণ করে। সেই জায়গায় সরকার এই স্বাস্থ্য নিবাসটি সংস্কার করে এবং পরিচালন ভার গ্রহণ করে সারা ভারতবর্ষের মধ্যবিত্ত এবং নিম্নমধ্যবিত্ত পর্যটকদের সুযোগ করে দিয়েছেন। এর থেকে আমরা বলতে পারি এখান থেকে সরকারের উপর আর্থিক দায়িত্ব চাপবে না, লাভের মুখ দেখবে। আমি আপনার মাধ্যমে বলতে চাই এই স্যানোটারিয়াম শুধু অধিগ্রহণ করাই নয় পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আসার পর থেকে পর্যটক শিল্পকে একটা গুরুত্বপূর্ণ শিল্প হিসাবে গড়ে তোলার চেষ্টা করা হয়েছে। সারা পশ্চিমবাংলায় বিভিন্ন যে পর্যটন কেন্দ্রগুলি আছে সেখানে বিভিন্ন জায়গায় ট্যুরিস্ট লজ তৈরি করেছে এবং ভারতবর্ষের অন্যান্য প্রদেশে, যেমন হাজারীবাগে ট্যুরিস্ট লজ গড়ে তোলার চেষ্টা করা হচ্ছে। আপনারা সবাই জানেন যে পর্যটন শিল্পকে একটা সত্যিকারের শিল্প হিসাবে এখানে গুরুত্ব দেওয়া হয়েছে। এই শিল্পকে অর্থের দিক থেকে লাভ জনক করার চেষ্টা করা হয়েছে। দার্জিলিং-এর মতো জায়গায় এই স্যানেটোরিয়ামকে স্থায়ী ভাবে অধিগ্রহণ করা নিশ্চয়ই একটা ভালো উদ্যোগ। আমি পর্যটন মন্ত্রীর কাছে অনুরোধ রাখতে চাই, এখানে যে ২১৫টি বেড আছে সেটাকে আরো বাড়াতে হবে। আমি আশা করি এই স্যানেটোরিয়াম-এর উন্নতির জন্য এই দপ্তর চেষ্টা চালিয়ে যাবে। উনি আমাদের আশ্বস্ত করেছেন যে ওখানে যে সমস্ত কর্মচারী আছেন, তাদের কাউকে ছাঁটাই করা হবে না। কাউকেই ছাঁটাই করার কোনো প্রশ্ন নেই।

সুতরাং কাশীবাবু ছাঁটাই করা হবে বলে যে আশঙ্কা প্রকাশ করেছেন তার কোনো কারণ নেই। আরও একটা কথা মাননীয় কাশীবাবু উল্লেখ করেছেন—অধিগ্রহণের জন্য কোনো ক্ষতিপূরণ দেওয়া হচ্ছে না। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয়ের যে স্টেটমেন্ট করেছেন, সেখানে পরিষ্কার করেই বলেছেন, সেজন্য আমি এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ সুশোভন ব্যানার্জি ঃ** মাননীয় পর্যটন মন্ত্রী ১৮৮৭ সালের লুইস জুবিলী স্যানেটোরিয়ামটির জন্য যে অর্ডিন্যান্স এখানে এনেছেন, সেই অর্ডিন্যান্সের পরিবর্তে কেবল আমরাই নই, অনেকেই আশা করেছিলেন যে একটা কমপ্রিহেন্সিভ বিল তিনি আনবেন এবং তা যদি তিনি আনতেন তাহলে আমরা খুশি হতাম। লুইস জুবিলী স্যানেটোরিয়াম কেবলমাত্র একটা পর্যটন কেন্দ্র নয়, এটি পুরনো দিনের একটি ঐতিহ্যও বটে। ১৯৭৬ সালে যে স্যানেটোরিয়ামটি রাজ্য সরকার গ্রহণ করেছিলেন, সেটির ব্যাপারে আজকে ১৯৮৬ সালে তারা একটি অর্ডিন্যান্স এনেছেন। আমরা এরমধ্যে দেখছি যে, ইনঅ্যাডিকোয়েট ম্যানেজমেন্ট কথাটি এখনও পর্যন্ত লেখা রয়েছে। আজ এই দশ বছর পরেও রাজ্য সরকার এই ইঅ্যাডিকোয়েট ম্যানেজমেন্ট-এর বিষয়টি এখনও ঘোচাতে পারেননি। এই লুইস জুবিলী স্যানেটোরিয়ামটি গ্রহণ করার পরে আমাদের অ্যাসেট এবং লায়াবিলিটিস কি কি আছে, কি আমরা নিতে যাচ্ছি, সে সম্বন্ধে পরিষ্কার কিছু জানতে পারলাম না। শুধু তাই নয়, মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই স্যানেটোরিয়ামটি সম্বন্ধে আমি এখানে আপনাকে দু-চারটি কথা বলতে চাই তা হচ্ছে, পাহাড়ের উপর থেকে এই লুইস জুবিলী স্যানেটোরিয়ামটি আমরা আগেও দেখেছি যে এটি একটি ছবির মতো বাড়ি ছিল; তার সামনে ছিল একটি অ্যানেক্সচার বিল্ডিং। এটি আমরা যারা ওখানে থাকি না তাদের চোখে যেমনভাবে খারাপ লেগেছে, ঠিক তেমনি যারা ওখানে থাকেন তাদেরও খারাপ লেগেছে—যেমন একতলা, দুতলাতে অনেকেরই দৃষ্টি অবরোধ করছে। ওখানে অনেকেই যান তাদের গাড়ি নিয়ে। কিন্তু আজ ১০ বছর পরেও ঐ পর্যটন কেন্দ্র গাড়ি ঢোকার কোনো ব্যবস্থা হয়নি। ওখানে শুধু নয়, পশ্চিমবঙ্গের অন্যান্য পর্যটন কেন্দ্রগুলিতে যে সমস্ত কর্মচারী আছেন, তারা আন্দোলন চালাচ্ছেন। লুইস জুবিলী স্যানেটোরিয়াম তার বাইরে যেতে পারে না। পর্যটন কেন্দ্রে যারা যান, তাদের সাধারণত রাত্রি ৯.০০-৯.৩০ মিনিট হয়ে যায়। সমস্ত ট্যুরিস্ট লজের ক্ষেত্রেই এটা হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, রাত্রি ৯.০০-৯.৩০ মিনিটের পর সেখানে পর্যটকদের সার্ভিস দেওয়ার জন্য কোনো লোক থাকে না। এই রকম ব্যবস্থা ইউনিয়ন ঠিক করে দিয়েছে। ইউনিয়নের তরফ থেকে বলা হয়েছে যে রাত্রি ৯.০০-৯.৩০ মিনিটের পরে কোনো রুমেই সার্ভিস দেওয়া হবে না। একটা স্কেলিটন স্টাফ তখন থাকেন। তারা সবাইকে দেখাশুনা করেন। যাইহোক, লুইস জুবিলী স্যানেটোরিয়ামটি যদি রাজ্য সরকার নেন, তাতে আমাদের পূর্ণভাবে সমর্থন আছে। আমাদের দিক থেকে বোধহয় কারুর আপত্তি এতে নেই। আশাকরি অন্যান্য সদস্যদেরও এতে আপত্তি থাকবে না। তবে এ ব্যাপারে আমরা যদি আশ্বস্ত হই যে অন্যান্য পর্যটনকেন্দ্র গভর্নমেন্ট ফুল টেক ওভার করার পর যে ভাবে ভরতুকি দিয়ে চালাতে হয়, এই কেন্দ্রটিকে সে ভাবে চালাতে হবে না, তাহলে আশাকরি আমাদের কারুরই আপত্তি থাকবে না।

[4-45 — 4-55 P.M.]

স্যার, আমি এই প্রসঙ্গে একটি উন্নয়নের কথা বলব, আজকে আমাদের দেশের

যেখানে জাতীয় সংহতি বিপন্ন, সেখানে ৭ম পঞ্চমবার্ষিকী পরিকল্পনাতে কেন্দ্রীয় সরকার অভ্যন্তরীণ পর্যটনের উপর জোর দিয়েছেন সেক্ষেত্রে এই অভ্যন্তরীণ পর্যটন বিভাগে কবে কজন সাহেব এবং মেমসাহেব আসবেন এই আশা নিয়ে বসে সেটা বড় কথা নয়, বড় কথা হচ্ছে আমাদের সাধারণ মানুষেরা এক জেলা থেকে আরেক জেলায় যাবেন, এক প্রভিন্সের মানুষ আরেক প্রভিন্সে যাবেন এইভাবে ভাবের আদানপ্রদান হবে এবং জাতীয় সংহতি গড়ে উঠবে। সেইদিক থেকে দেখছি পর্যটন বিভাগ সাধারণ মানুষের ক্ষেত্রে সেই সুযোগ করে দিতে পারছে না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব তিনি যাতে সাধারণ মানুষকে বোঝান যে এটা শুধু বেড়াবার জায়গা হিসাবে বিচার করলে চলবে না, জাতীয় সংহতি একটা পিলার হিসাবেও এটাকে গণ্য করতে হবে। সেইদিকে চিন্তাধারা রেখে পর্যটন বিভাগগুলিকে আরো অল্প খরচের মধ্যে যাতে করা যায় সেইদিকে দৃষ্টি দেবেন। সাধারণ মানুষ যেভাবে সাড়া দিয়ে ঘরের বাইরে বেরিয়েছে তাতে মনে হয় জাতীয় সংহতির ব্যাপারে একটা উন্নত দৃষ্টান্ত স্থাপন করবে। আমি শেষে বলি আমাদের রাজ্য সরকারের যে একটা প্রভেদ রয়েছে সেই প্রভেদ থেকে রাজ্য সরকার মুক্ত হন ধরা থেকে গড়ার দিকে। এই ব্যাপারে আমার একটা প্রস্তাব রয়েছে আপনারা আরো নতুন নতুন করে পর্যটন কেন্দ্র গড়ে তুলুন সাধারণ মানুষের কথা চিন্তা করে। আরো বেশি করে আবাসন গৃহ তৈরি করুন অল্প খরচের মধ্যে এবং প্রচারের মাধ্যমে সেগুলিকে আকৃষ্ট করার চেষ্টা করুন। মানুষের যাতে বেরোনোর সুযোগ হয় এবং ভাবের আদান-প্রদান হয় তারজন্য একটা গাইড থেকে, ট্যুরিস্ট গাইড থেকে সমস্ত মানুষের মধ্যে যোগাযোগ করা যেতে পারে তার দিকে দৃষ্টি দিন। তাহলে পশ্চিমবঙ্গের প্রকৃত মানুষের উপকার হবে, এই বলে আমার ছোট বক্তৃতা শেষ করছি।

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সবার বক্তৃতা শুনলাম। সুশোভনবাবু যেসব বক্তব্য রেখেছেন তার উপর আমি ১লা তারিখে পর্যটনের যে বাজেট আছে তাতে আলোচনা করতে পারব। এই বিল সম্পর্কে কাশীবাবু যা বলেছেন তা আমি উত্তর দেব। প্রথমেই কাশীবাবুকে ধন্যবাদ জানাই যে তিনি বলেছেন রাজ্য সরকারের উদ্যোগের ফলে গ্রেট ইস্টার্ন লাভজনক হয়েছে। আমি তাকে এই স্যানেটোরিয়াম সম্পর্কে বলতে চাই যে এটির একটি ঐতিহাসিক গুরুত্ব আছে। আগে জাতীয়তাবাদী মানুষ উদ্বুদ্ধ হয়ে এটি তৈরি করেছিলেন। আমরা সেটি পুরোপুরি অধিগ্রহণ করেছি। এর যে লাভের অংশ আয় এবং ব্যয় এই দুটো দিকই আমরা দেখিয়ে দিয়েছি। লোকসান হচ্ছে না, ১৯৮৩ সাল পর্যন্ত আয় এবং ব্যয় মিলিয়ে ৫ হাজার টাকা উদ্বৃত্ত থাকবে। সুতরাং কাশীবাবু যে আশঙ্কা করেছেন সেটা ঠিক নয়। এটা নেওয়ার ফলে পঞ্চম যোজনাকালে কেন্দ্রীয় সরকার ২লক্ষ টাকা দিয়েছিলেন আর বামফ্রন্ট সরকার সেখানে ১০লক্ষ টাকা খরচ করেছেন। এটা নবীকরণ করার জন্য ষষ্ঠ পঞ্চমবার্ষিকী পরিকল্পনায় ২৩ লক্ষ টাকা খরচ করা হয়েছে। এছাড়া পর্যটন কেন্দ্রে আবাসন গৃহ তৈরি করার জন্য একটা পরিকল্পনা কেন্দ্রের কাছে দিল্লিতে পাঠিয়েছি তাতে ১০০টি শয্যাসংখ্যা বিশিষ্ট হবে। কাজেই এখানে সাধারণ মানুষের থাকার জন্য যে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া দরকার সেই কারণে এটিকে অধিগ্রহণ চাইছি। পশ্চিমবঙ্গের মানুষ এবং বাইরের লোকেরা যাতে দার্জিলিংয়ে আরো বেশি সুযোগ সুবিধা পায় তার জন্য এটিকে অধিগ্রহণ করতে চাইছি। আমি আর বিশেষ কিছু বলতে চাই না, কাশীনাথ মিশ্র মহাশয় কর্তৃক আনীত

সংশোধনী তাকে সমর্থন করতে পারছি না এবং আশা করব আমার এই প্রস্তাব সর্বসম্মতিক্রমে অনুমোদিত হবে।

The motion of Shri Kashinath Misra that the West Bengal Legislative Assembly disapproves the Lowis Jubilee Sanitarium (Acquisition) Ordinance, 1986 (West Bengal Ordinance No.III of 1986), was then put and lost.

The motion of Shri Achintya Krishna Roy that the Lowis Jubilee Sanitarium (Acquisition) Bill, 1986, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 13 and preamble**

The question that clauses 1 to 13 and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Achintya Krishna Ray :** Sir, I beg to move that the Lowis Jubilee Sanitarium (Acquisition) Bill, 1986, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1986**

**Shri Jyoti Basu :** Sir, I beg to introduce the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1986.

(Secretary then read the Title of the Bill)

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1986, be taken into consideration.

Sir, under article 266(3) of the Constitution of India no moneys out of the consolidated fund of the State can be appropriated except in accordance with law and for the purposes and in the manner provided in the constitution. During the present session the Assembly voted a consolidated grant in advance in respect of the estimated expenditure for a part of the financial year 1986-87 under the provision of article 206 of the Constitution of India. The present bill is accordingly being in introduced under article 204 of the Constitution of India, read with article 206 thereof, to provides for the appropriation out of the consolidated Fund of West Bengal the moneys required to meet the expenditure charged on the consolidated fund and grant made in advance by the Assembly in respect of the estimated expenditure by the West Bengal Government for a part of the financial year 1986-87. The amount included in the Bill on account of the charged expenditure does not in any case exceed the amount shown in the Statement

previously laid before the House.

The Constitution provides that no amendment shall be proposed to this Bill having the effect of varying the amount or altering the destination of the grant so made or of varying the amount of any expenditure charged on the consolidated fund of the State. The total amount proposed to be appropriated by this Bill for expenditure during the part of the financial year 1986-87 is 1011 crores 94 lakhs and 82 thousand. The amount includes 282 crores 72 lakhs and 41 thousand on account of charged expenditure. The details of the Proposed Appropriation Bill will appear from the Schedule to the Bill.

Sir, with these words, I command my motion for the acceptance of the House.

**Mr. Speaker :** There will be no discussion. I put the consideration motion to vote.

The motion of Shri Jyoti Basu that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1986, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3, Schedule and Preamble**

The question that Clauses 1 to 3, Schedule and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that the West Bengal Appropriation (vote on Account) Bill, 1986, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Approriation Bill, 1986.**

**Shri Jyoti Basu :** Sir, I beg to introduce the West Bengal Appropriation Bill, 1986.

(Secretary then read the Title of the Bill)

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1986, be taken into consideration.

Sir, under Article 266(3) of the constitution of India, no moneys out of the consolidated Fund of the State can be appropriated except in accordance with law and for the purposes and in the manner provided in the constitution.

The West Bengal Appropriation (No.2)Act, 1985, authorised the payment and appropriation of certain sums from and out of this consolidated Fund of the State of West Bengal towards defraying the several charges

which came and will come in course of payment during the financial year 1985-86.

During the present session, the Assembly voted certain further grants for the purposes of the year 1985-86 under the provisions of Article 203 read with Article 205 of the constitution of India. The present Bill is accordingly being introduced under the provisions of Article 204 read with Article 205 of the constitution to provide for the appropriation out of the consolidated Fund of West Bengal of all the moneys required to meet the further grants which have been so voted by the Assembly and also to meet further expenditure charged on the consolidated Fund of the State in accordance with the provisions of the constitution.

The constitution provides that no amendment shall be proposed to this Bill, having the effect of varying the amount of altering the destination of any grant so made or of varying the amount of any expenditure charged on the consolidated Fund of the State.

The details of the Proposed Appropriation Bill will appear from the schedule to the Bill.

Sir, with these words, I command my motion for acceptance by the House.

**শ্রী অমরেন্দ্রনাথ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, অ্যাপ্রোপ্রিয়েশন বিলে যেটুকু রীতিগত সেটা সর্বকুলে সর্ব্ব রাজ্যে হয় বলে তার সম্পর্কে আপত্তি করবার কোনো রীতিগত কারণ নেই এবং সেই হিসেবে আপত্তি করছি না। কিন্তু যে ক্ষেত্রে যে যে কারণে যে যে হেডে এই অ্যাপ্রোপ্রিয়েশন বিল অর্থাৎ অতিরিক্ত যা খরচ হয়েছে তা মেনে নেবার জন্য এই বিল উপস্থাপিত করা হয়েছে। তার স্বার্থকতা এবং ব্যর্থতার আপেক্ষিক বিচার করার পর এই অ্যাপ্রোপ্রিয়েশন বিল সমর্থন করা কষ্টকর বলে মনে করি। স্বয়ং মুখ্যমন্ত্রীর যে পুলিশ দপ্তর যার জন্য অতিরিক্ত খরচ হয়েছে এবং যে খরচ মঞ্জুর করবার জন্য এখানে দাবি করা হয়েছে। সেই দাবিতে গত বছরের ব্যর্থতার কাহিনী দেখছি ২৮শে ফেব্রুয়ারি পর্যন্ত। এই ব্যর্থতার পরিপ্রেক্ষিতে পুলিশ বাহিনীকে আরো বেশি খাওয়ানো, আরো বেশি পালন করা, আরো বেশি পোষণ করবার কোন স্বার্থকতা দেখছি না। পশ্চিমবাংলায় এই এক বছরে এমন একটা দিন গেল না যেদিন ২/৪টি খুন হল না, এমন একটা দিন গেল না যেদিন খবরের কাগজে কোনো না কোনো বিশৃঙ্খলার খবর থাকে না, এমন একটা দিন গেল না যেখানে আইন ও শাসন এবং শান্তি এবং নিরাপত্তা রক্ষায় তারা সক্রিয়ভাবে ভূমিকা গ্রহণ করেছে। অথবা সক্রিয়ভাবে ভূমিকা গ্রহণ করতে গেলে রাজনৈতিক প্রভাব বিস্তার করে তাদের নিস্ক্রিয় করে রাখা হয়নি। সুতরাং পুলিশ খাতে যে ব্যয় বরাদ্দের অতিরক্তি মঞ্জুরি দাবি করা হয়েছে তা সমর্থন করা যায় না। শিক্ষা বিভাগেও অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবি করা হয়েছে। গত বছর শিক্ষা বাজেটে দেখেছিলাম একটা প্রতিশ্রুতি এবং আশ্বাস ছিল যে ১৩শো প্রাইমারি স্কুল খোলা হবে, হয়নি। এবারে আবার একটা নতুন কথা বলা হয়েছে যে ২৫০ টি স্কুল

খোলা হবে যার নিম্ন মাধ্যমিক, উচ্চমাধ্যমিক প্রত্যেকটিতে ২০ জন করে শিক্ষক নেওয়া হবে। এখানে শিক্ষক অনেকেই আছেন, নিজেদের চোখটা আপনারা গান্ধারীর মতো বেঁধে রাখবেন না, সেখানে একজন মাননীয় সদস্য হিসাব দিয়েছেন ৪/৫ টা প্রাথমিক স্কুলে যেখানে ১৪/১৫ জনের বেশি ছাত্র-ছাত্রী নেই সেখানে ৪/৫ জন করে শিক্ষক-শিক্ষিকা আছেন। এই ধরনের অপব্যয়ের জন্য যদি অতিরিক্ত ব্যয়ের মঞ্জুরি দাবি করা হয় তাহলে তা আমাদের পক্ষে মেনে নেওয়া সম্ভব নয়। আমরা জানি আপনারা হাত তুলে হাতের জোরে হাতিয়ে নিতে পারবেন। পূর্ত বিভাগের অতিরিক্ত ব্যয়ের জন্য মঞ্জুরি চাওয়া হয়েছে। পূর্ত বিভাগের কৃতিত্বের বড় সাক্ষর রাজধানী দিল্লিতে রয়েছে বঙ্গভবন। ওখানে যে অবস্থা দাঁড়িয়েছে তাতে ওর নাম বঙ্গভবন না রেখে ব-এর নিচে একটা ফুট্‌কি দিয়ে রঙ্গভবন করুন। কারণ, বছরের পর বছর ধরে ওটা পড়ে রয়েছে। একবার সামনে হবে না পিছনে হবে, আবার পিছনে হবে না সামনে হবে এই করে মাকুর মতো পূর্ত মন্ত্রী তার বিভাগকে টানা হেচড়া করে চলেছেন। গত বছর পূর্ত দপ্তরে অনেক টাকা খরচ হয়নি, এরজন্য মুখ্যমন্ত্রী অসন্তোষ প্রকাশ করেছেন। শিক্ষা দপ্তরে অনেক টাকা কাজে লাগায়নি, তারজন্যও তিনি অসন্তোষ প্রকাশ করেছেন, কিন্তু মুখ্যমন্ত্রীর নিজের দপ্তরে ১১ কোটি টাকা দু'বার খরচ হয়নি, তার সম্পর্কে অসন্তোষ প্রকাশ করার সাহস আপনাদের কারোর নেই। গ্রামীণ জল সরবরাহের কথা বলেছেন। মুখ্যমন্ত্রী আগে পিছনে পুলিশের গাড়ি নিয়ে যান, দাঁড়াবার অবকাশ তার হয় না। আমরা যারা রাস্তা দিয়ে যাতায়াত করি আমরা কষ্টের কথা বলি। এখান থেকে বাঁকুড়া জেলায় যদি যান তাহলে ডাইনে বাঁয়ে যত পাম্প, টিউবওয়েল আছে দেখবেন তার শতকরা ৫০ ভাগের বেশি নিষ্ক্রিয় হয়ে পড়ে আছে। সেই গ্রামীণ জল সরবরাহের উন্নতির জন্য অতিরিক্ত দাবি উত্থাপন করা হয়েছে এবং অনুরোধ জানানো হয়েছে যেন এই বিধানসভায় সেই অতিরিক্ত দাবি মঞ্জুর করা হয়। পরিবহনের ক্ষেত্রেও অতিরিক্ত মঞ্জুরির দাবি রাখা হয়েছে। বাজেটের সময় পরিবহনের উপর ডিটেলস বলব বলে এখন মোটামুটি বলছি। পরিবহনের হিসাবটা ঠিক নেই-দুর্গাপুরের এক রকম, কলকাতার এক রকম, আবার উত্তরবঙ্গের এক রকম, কলকাতার এক রকম। কলিকাতা পরিবহনের হিসাব দেওয়া হয়েছে জুলাই, ডিসেম্বরের আর উত্তরবেঙ্গর হিসাব দেওয়া হয়েছে জুলাই, ডিসেম্বরের। আয়ের হিসাব দেওয়া হয়েছে দৈনিক, ব্যয়ের হিসাব দেওয়া হয়েছে মাসিক। আয়ের হিসাব আর ব্যয়ের হিসাবের সামঞ্জস্য করতে গিয়ে দেখতে পাচ্ছি ভর্তুকি আর ভর্তুকি—একবার ভর্তুকি দিচ্ছে পরিবহনে, আর একবার ভর্তুকি দিচ্ছে টিকিটে। তাহলে এটা ডাবল ট্যাক্সেশন হচ্ছে নাকি? সুতরাং ভর্তুকি দেওয়ার জন্য এই যে অতিরিক্ত ব্যয়ের দাবি সেই দাবি যাতে মঞ্জুর করা না হয় তারজন্য সবার কাছে আবেদন জানাচ্ছি এবং এই অতিরিক্ত মঞ্জুরি দাবিরও আমি বিরোধিতা করছি।

**শ্রী বিজয় পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল উত্থাপন করেছেন তাকে সমর্থন করে বক্তব্য উপস্থাপিত করছি। মাননীয় সদস্য অমরবাবু যে বক্তব্য রেখেছেন তার উত্তর দেবার কোনো প্রয়োজন নেই কারণ তার জবাব ইতিমধ্যেই দেওয়া হয়েছে। উনি ভর্তুকি দেওয়া সম্বন্ধে যেকথা বলেছেন তার উত্তরে বলছি, কেন্দ্রীয় সরকার কীভাবে ভর্তুকি দিচ্ছেন তার হিসেব নিকেশ দেখলেই উনি ব্যাপারটা বুঝতে পারবেন। এই বিল সম্বন্ধে আলোচনা করতে হলে প্রথমেই আমাদের দেখতে হবে কোনো খাতে কি

কি ব্যয় হয়েছে। কেন্দ্রীয় সরকার ডেভেলপমেন্ট খাতে থার্টিপারশেন্ট খরচ করে এবং বাকিটা অন্যান্য খাতে খরচ করে। কিন্তু আমাদের সরকার সেভেন্টি পারশেন্ট খরচ করে ডেভেলপমেন্টর ব্যাপারে এবং থার্টিপারশেন্ট খরচ করে অন্যান্য ব্যাপারে। এতেই বোঝা যাবে আমাদের অবস্থা কি এবং কেন এই অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবি পেশ করা হয়েছে। এক্সপোর্ট-ইম্পোর্টের দিকে তাকালে দেখবেন এক্সপোর্টকে বুস্ট আপ করবার জন্য সাড়ে ছয়শত কোটি টাকা ভর্তুকি দেওয়া হয়েছে। তবে ইনডাইরেক্টলি দেখলে দেখবেন এক্সপোর্টকে বুস্টআপ করবার জন্য প্রায় এক হাজার কোটি টাকা দেওয়া হয়েছে। এই ব্যাপারে রেজলিউশন হয়েছিল ২.৫, কিন্তু দেখা গেল এত টাকা ভর্তুকি দেওয়া সত্ত্বেও এক্সপোর্ট কমে যাচ্ছে এবং অন দি আদার হ্যান্ড ইম্পোর্ট বাড়ছে। গত বছর শতকরা ২৫ ভাগ ইম্পোর্ট বেড়েছে এবং এটা থেকেই আপনারা বুঝতে পারছেন কিভাবে ভর্তুকি দেওয়া হচ্ছে। কেন্দ্রীয় সরকারকে প্রায় ৯ হাজার কোটি টাকা দিতে হয়েছে এবং যারজন্য ডেফিসিট হচ্ছে। এবারে আপনারা চিন্তা করুন কেন্দ্রীয় সরকার কিভাবে ভর্তুকি দিচ্ছেন এবং কিভাবে ডেভেলপমেন্টের কাজ করছেন। তারপর, এই কালোটাকা অর্থাৎ ব্ল্যাক মানি কি অবস্থা সৃষ্টি করেছে দেখুন। মনোপলি কমিশন যেটা হয়েছিল সেটাকে চাপা দেওয়া হল। তবে তাদের রিপোর্ট যেটুকুও বা বেরুল তাকে কিন্তু ইমপ্লিমেন্ট করা হল না। এর ফলে ৫০ থেকে ৬০ হাজার কোটি কালো টাকা থেকে গেল অর্থাৎ দেশের মধ্যে একটা প্যারালাল ইকনমি রান করছে। হাজার হাজার কোটি কালো টাকার একটা প্যারালাল ইকনমি এখানে কাজ করছে এবং এক্ষেত্রে দেখা যাচ্ছে মনোপলি বুর্জোয়াদের সম্পর্কে কেন্দ্রীয় সরকারের একটা দুর্বলতা রয়েছে। তাদের এই দুর্বলতা যদি না থাকত তাহলে এই ৫০ থেকে ৬০ হাজার কোটি কালো টাকা দেশের মধ্যে চলাচল করতে পারত না। তার পর, এই কালো টাকা নিয়ে কি কারবার হয় সেটাও আমরা জানি। এই টাকার একটা বড় অংশের উপর কংগ্রেস ভাগ বসায় এবং তার ফলেই মনোপলিস্টদের ক্ষেত্রে এদের একটা উইকনেস আছে। ২/৩ বছর পূর্বে বিহারের মুখ্যমন্ত্রী ললিতমোহন মিশ্র যে মার্ডার হল তার পেছনেও ছিল এই কালো টাকার কালেকশনের ব্যাপার। সম্প্রতি সেসব ঘটনা ঘটছে তা দেখে আমরা আশ্চর্য হব না। প্রাক্তন অর্থমন্ত্রীর বাড়ি অ্যাটাক হয়েছে, যদি মার্ডার হয় তাতে আশ্চর্য হবার কিছু নেই। তার কাছে যে কালো টাকা রয়েছে—কংগ্রেসের যেটা কালেকশন হয়—সেই কালেকশনের টাকার হিসাব নিকেশের মধ্যে গন্ডোগোল হয়েছে। এইভাবে কালো টাকা সমস্ত মনোপলি বুর্জোয়াদের হাতে চলে যাচ্ছে। আপনারা মনোপলি কমিশনের রিপোর্ট ইমপ্লিমেন্ট করতে পারলেন না। তার ফলে কালো টাকা ছড়িয়ে গেল। তার পর বলছি কিভাবে ব্যয় করছেন। আপনারা ডেভেলপমেন্ট খাতে ব্যয় করছেন মাত্র ৩০পারশেন্ট। অথচ এশিয়াডের জন্য ১২০০ কোটি টাকা খরচ করলেন। আমরা চাই খেলাধূলা হোক। কিন্তু এই ভাবে টাকা খরচ করবেন? আমরা সল্টলেকে সরকারি টাকা ছাড়া এই রকম একটা স্টেডিয়াম করতে সক্ষম হয়েছি। আমরা দেখছি দিল্লিতে কমনওয়েলথ কনফারেন্সের যে কথা—তাকে গোয়ায় নিয়ে যাওয়া হল এবং সেখানে ফুর্তি করার জন্য ৩০০ কোটি টাকা খরচ করা হল। ডেভেলপমেন্টর জন্য only 30 percent আমরা সেখানে ডেভেলপমেন্টের জন্য ৭০ পারশেন্ট টাকা খরচ করে থাকি। আমরা সেস ২% বাড়িয়েছি। নিশ্চয় কাজ করতে গেলে সেস বাড়াতে হবে। এবং এর জন্য মাত্র ২০ টাকা বেড়েছে। কয়েক দিন আগে ওর দাম বেড়েছে ২৭%। আপনারা পর পর পাঁচ বার কোলের দাম বাড়ালেন। এই ভাবে সমস্ত

জিনিসের দাম বাড়াচ্ছেন। আপনারা সকলেই জানেন এত অসুবিধা থাকা সত্ত্বেও আমরা ৭০ ভাগ টাকা ডেভেলপমেন্টর কাজে লাগিয়েছি। এখানে ইভ্যালুয়েশন করার জন্য সেন্ট্রাল গভর্নমেন্টের তরফ থেকে প্ল্যানিং কমিশন এসেছিল তারা স্বীকার করে গেছে যে পঞ্চায়েত কম টাকা খরচ করে বেশি কাজ করেছেন—লোককে বেশি এমপ্লয়মেন্ট দেবার চেষ্টা করেছেন। কেন্দ্রীয় সরকারের ব্যয় সংকোচনের নীতি কি ধরনের? ৩ লক্ষ ভেকেন্সি রয়েছে। সেগুলো ফিল্ল করা হবে না। ভেকেন্সি থাকা সত্ত্বেও তারা এমপ্লয়মেন্ট দিতে রাজি হচ্ছেন না। আপনারা কি করেছেন—অর্জুন সেনগুপ্ত কমিটি করে কেন্দ্রীয় সরকারি কর্মচারিদের একটা গাইড লাইন করে হুমকী দেওয়া হচ্ছে। চারি কমিটির রিপোর্টে বলা হচ্ছে ৫০ হাজার কর্মচারিদের ছাঁটাই করতে হবে। অর্জুন সেনগুপ্ত কমিটি করে শ্রমিক কর্মচারিদের অধিকার কেড়ে নেওয়া হচ্ছে।আমি বলতে চাই এই সমস্ত মানুষ চুপ করে বসে থাকবে না। সেখানে আই এন টি ইউ সি পর্যন্ত যুক্ত হয়ে ধর্মঘটের দিকে তারা এ গিয়ে যাবে। তারা দেশকে এইভাবে একটা সংকটের মুখে এনেছেন। সেই সংকটের মধ্যে কংগ্রেস যে অবস্থায় এসেছে, সরকার যে অবস্থায় এসেছে তাতে আমরা দেখতে পাচ্ছি মারামারি কাটাকাটি চলছে। তার পরিণাম হিসাবে পাচ্ছি দেশ ধ্বংসের দিকে যাচ্ছে। তাই গান্ধীজী বুঝেছিলেন বলেই বলেছিলেন, ডিজলভ দি কংগ্রেস। জাতির জনক বলে আপনারা চিৎকার করেন, অথচ সেই গান্ধীজী বুঝেছিলেন আপনারা কংগ্রেসের নাম নিয়ে বেসাতি করবেন, ব্যবসা করবেন। তাই তিনি বলেছিলেন ডিজলভ দি কংগ্রেস। এই কথা বলে যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল রাখা হয়েছে তাকে সম্পূর্ণ সমর্থন করে কংগ্রেসের পক্ষে থেকে যে কটি মোশন রাখা হয়েছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী অর্থাৎ মুখ্যমন্ত্রী সংবিধানের ২০৫ (১) ধারা অনুযায়ী অতিরিক্ত আয় ব্যয়ের জন্য অ্যাপ্রোপ্রিয়েশন চাইছেন। কিছুদিন আগে সাপ্লিমেন্টারি বাজেট আমরা পাস করেছি এবং সেই পরিপ্রেক্ষিতে আজকে আমাদের অ্যাপ্রোপ্রিয়েশন দিতে হবে। আমরা সেদিন সাপ্লিমেন্টারি বাজেটের বিরোধিতা করেছি এবং বলেছি সরকারের যে যে দপ্তরে অতিরিক্ত ব্যয় হয়েছে সেগুলি ঠিকমত ভাবে হয়নি। আমরা দেখতে পাচ্ছি এস্ট্যাবলিশমেন্ট কতকগুলি ক্ষেত্রে বেড়েছে এবং সেই বাড়ার জন্য আজকে আরো বেশি করে নিতে হচ্ছে। আর এর ফলে সার্বিক উন্নয়ন ব্যাহত হচ্ছে। আর অন্য দিকে সরকারি আদায়কৃত অর্থের পরিমাণ ক্রমশ কমে যাচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেকেন্ডারি টুইসন ফি যেটা আদায় করার কথা ছিল তার থেকে কম আদায় হয়েছে। আর উচ্চ মাধ্যমিকের ক্ষেত্রে যে পরিমাণ টুইশন ফিজ আদায় করার কথা ছিল সেটাও তারা পূর্ণ করতে পারেন নি। টোল ট্যাক্সের ব্যাপারে ১৯৮৫-৮৬ সালে রিভাইজড এস্টিমেটস আদায় করার কথা ছিল ১ কোটি ৪৭ লক্ষ টাকা, সেখানে আদায় হয়েছে ৯৭ লক্ষ ৫০ হাজার টাকা। বাজেট বই এর ১৫নং পাবলিকেশনের ৫৫ পৃষ্ঠায় দেখতে পাচ্ছি সরকারি বহু কর আদায় হয়নি। সেগুলি আদায় করতে সরকার যে ব্যবস্থা গ্রহণ করেছিলেন তার এসস্ট্যাবলিশমেন্ট খরচ বেড়েছে। আদায় করার জন্য যা খরচ হচ্ছে সেই অনুপাতে কিন্তু ভান্ডার পূর্ণ হচ্ছে না। হাউসিং-এ ৪ কোটি ৯৫ হাজার ধরা হয়েছিল। রিভাইজড এস্টিমেটে ৩ কোটি ৪৫ লক্ষ আদায় হয়েছে দেখা যাচ্ছে। সাপ্লিমেন্টারি যেটা চাইছেন সেটা হচ্ছে ৩ কোটি ৪৫ লক্ষ ৭৮ হাজার ২১৩ টাকা। এইরকমভাবে আমরা দেখছি, বিধাননগরে বাসস্থানের ব্যাপারে রিসিভড

ছিল ৭২ লক্ষ এবং আদায় হয়েছে ৫২ লক্ষ। এল.আই.জি স্কীমে ৭২ লক্ষ রিসিভ ছিল বা আদায় করার কথা ছিল সেখানে ৬০ লক্ষ আদায় হচ্ছে। এম.আই.জি. স্কীমে ২৭ লক্ষ ৫০ হাজার টাকা আদায় করার কথা ছিল আদায় হচ্ছে ২৫ লক্ষ টাকা। স্যার, সরকারের যেখানে আদায় হওয়া উচিত এবং প্রত্যেকবার যেখানে ব্যয়বরাদ্দ বৃদ্ধি হচ্ছে সেখানে সেই অনুপাতে সরকারের যে আনুপাতিক আদায়ের পরিমাণ সেটা সেই অনুযায়ী হচ্ছে না বা এ ব্যাপারে যে মেশিনারি থাকা উচিত এবং আদায় করা উচিত সেটা তারা পারছেন না। এ দিক থেকে সরকারের ব্যর্থতা আমরা দেখতে পাচ্ছি। এর ফলে এখানকার উন্নয়নমূলক কাজকর্ম ব্যাহত হচ্ছে, সরকার উন্নয়নমূলক কাজগুলি সুষ্ঠভাবে রূপায়ণ করতে পারছেন না। অনুরূপভাবে ল্যান্ডের উপর যে ট্যাক্স আছে সেখানে ৬লক্ষ ১০ হাজার টাকা রিসিভ ছিল, আদায়ের কথা ছিল সেখানে আদায় হচ্ছে ৪ লক্ষ ৭৫ হাজার টাকা। রেন্ট এবং সেস যেখানে আদায়ের কথা ৯৫ লক্ষ ৪৫ হাজার টাকা সেখানে হচ্ছে ৯৪ লক্ষ ৮৮ হাজার টাকা। ভূমিরাজস্বের ক্ষেত্রে যে বকেয়া আদায় হচ্ছে সেখানে যেটা আদায় করার কথা সেই আদায়ের পরিমাণ কমে যাচ্ছে এবং তার ফলে সরকারের উন্নয়নমূলক কাজ বিঘ্নিত হচ্ছে। আমরা জানি, সাংবিধানিক রীতি অনুযায়ী মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী আজ এই সভায় এটা পেশ করেছেন এবং ভারতবর্ষের সংবিধানের নিয়ম অনুযায়ী আমরা বাধ্য এটা পাস করতে। স্যার, এক্ষেত্রে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলব, সরকার থেকে যে সমস্ত পরিকল্পনা নেওয়া হচ্ছে বিশেষ করে উন্নয়নমূলক পরিকল্পনা সেখানে অনাদায়ি থাকার জন্য তার কাজ বিশেষ ভাবে ব্যাহত হচ্ছে। এই বিষয়ের প্রতি বিশেষভাবে দৃষ্টি দেবার জন্য আমি সরকারের কাছে অনুরোধ জানাব।

**শ্রী সুরেশ সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল নিয়ে এসেছেন আমি তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, অতিরিক্ত ব্যয় হয় কেন এই প্রশ্ন যদি তোলা হয় তাহলে স্বভাবতই তার উত্তর হচ্ছে কতকগুলি কারণের জন্যই এই ব্যয় হয়। এ ক্ষেত্রে মূল কারণ হ'ল কেন্দ্রীয় সরকারের অর্থনীতি এবং করনীতি। কেন্দ্রীয় সরকার প্রতি বছর বা প্রতিমাসে যেভাবে জিনিসপত্রের দাম বাড়াচ্ছেন তাতে করে কোনো রাজ্য সরকারের পক্ষে বাজেট ঠিক রাখা সম্ভব নয়। কাজেই স্যার, উপযুক্ত কারণেই এই অতিরিক্ত ব্যয় হয়। স্যার, সাপ্লিমেন্টারি গ্র্যান্টের দিন মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় একটা ছোট্ট কথা বলেছিলেন, সেটা মনে আমার খুব লেগেছে, সেটা কংগ্রেস বিধায়কদেরও শুনে রাখা দরকার যে এই যে পুলিশ খাতে এবং অন্যান্য খাতে খরচ বাড়ছে তার কারণ সরকারি কর্মচারিদের বর্ধিত হারে ডি.এ. দিতে হচ্ছে, শ্রমিক কর্মচারিদের বর্ধিত হারে বেতন দিতে হচ্ছে, ভর্তুকি দিতে হচ্ছে এইসব কারণে খরচ বৃদ্ধি পাচ্ছে। তা ছাড়া তিনি বলেছেন, পুলিশকে রিঅর্গানাইজ করতে খরচ হচ্ছে। বিভিন্ন জায়গায় কংগ্রেসিরা যেভাবে মারামারি করছেন তারজন্য পুলিশ পাঠাতে হচ্ছে। এই তো একটু আগে একজন মাননীয় সদস্য বলছিলেন গতকাল বর্ধমানে কংগ্রেসের নিজেদের মধ্যে প্রচন্ড মারামারি হয়েছে। সেখানে পুলিশ গিয়েছে, এস.পি. গিয়েছেন, সবাই গিয়েছেন। এইভাবে খরচ বাড়ছে। কাজেই স্যার, অতিরিক্ত ব্যয় উপযুক্ত কারণেই হচ্ছে। কৃষির উৎপাদন বৃদ্ধির জন্য কৃষিখাতে, শিক্ষাখাতে, মৎস্যখাতে, ইত্যাদি নানান খাতে অতিরিক্ত ব্যয় হচ্ছে। অতএব এই অতিরিক্ত ব্যয়ের জন্য আজ যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এসেছে তার বিরোধিতার কোন কারণ আমি দেখি না। এই

বলে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[5-25—5-35 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আজকে মাননীয় অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী দি ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন বিল, ১৯৮৬, সংবিধানের ধারা অনুযায়ী যেটা এনেছেন এবং যে অ্যামাউন্ট অলরেডি ভোটেড ইন দি অ্যাসেম্বলি সেটার বিরোধিতা করি। যখন সাপ্লিমেন্টারি গ্র্যান্ট মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী এনেছিলেন সেই সময়ে আমরা বিরোধিতা করেছিলাম। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী মহাশয়কে একই কথা বলছি যে আপনি একটু চিন্তা করবেন। মেজর হেড এ পুলিশের ৯ কোটি ২৪ লক্ষ ৭১ হাজার টাকা অলরেডি ভোটেড এট দি হাউস। আপনারা ব্রুট মেজরিটি হিসাবে হাউসে পাস করিয়ে নিয়েছেন সাপ্লিমেন্টারি গ্র্যান্ট। বিরোধী পক্ষের বক্তব্যের কিছু কিছু উত্তর দিয়েছেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সেদিন উত্তরে বলেছিলেন যে স্থায়ী সম্পদ কি কি করেছেন এবং তার একটা ফিরিস্তিও দিয়েছিলেন। আমি সেই কথার মধ্যে যাবার আগে পুলিশ প্রশাসন সম্পর্কে কয়েকটি কথা বলব। মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী এই ডিপার্টমেন্টেরই দায়িত্বে আছেন। উনি হাউসে নিশ্চয়ই লক্ষ করেছেন যে সরকারি পক্ষের সদস্যরা—আমার কথা নয়, আমার কথা বাদ দিলেও—প্রতিদিন এই হাউসে মেনশন প্রসঙ্গে যে কথাগুলি বলেন সেটা তিনি নিশ্চয়ই উপলব্ধি করেছেন যে একটা চিত্র তুলে ধরা হয়েছে। সেই চিত্রটা হচ্ছে পশ্চিম বাংলায় কোন আইন শৃঙ্খলা নেই। ফরোয়ার্ড ব্লক থেকে বলা হচ্ছে পুলিশ দেরিতে পৌঁছায়, খুনের ব্যাপারে এফ.আই.আর করা হচ্ছে কিন্তু আসামীকে ধরা হচ্ছে না। আর.এস.পি থেকে বলা হচ্ছে যে মস্তানরাজ, সমাজবিরোধীরাজ প্রতিষ্ঠা হয়েছে। সি.পি.এম যেটা রুলিং পার্টি তার সদস্যরাও অনেক কথা বলছেন। সেদিন শান্তশ্রীবাবু বলেছেন যে পুলিশ আজকে নিষ্ক্রিয় হয়ে গেছে। এর কারণ কি? মুর্খের দল, শচীনবাবুর মতো কিছু স্তাবকের দল, এরা মুখ্যমন্ত্রীকে বিভ্রান্ত করছেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলছি যে যখন অলরেডি ভোটেড তখন নিশ্চয়ই খরচ করবেন কিন্তু আপনি একটু চিন্তা করুন যে এর কারণ কি? আপনি গোড়ায় চলে যান। আপনি রাজবন্দী বলে অপরাধীদের মুক্তি দিলেন এবং ফ্রাঙ্কেস্টাইন ক্রিয়েট করলেন। আপনি পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী হয়ে পুলিশের এক শ্রেণীর মধ্যে রাজনীতি ঢোকালেন। পুলিশের আর এক শ্রেণীকে যারা আপনাদের রাজনীতি, সি.পি.এম-এর কার্যকলাপের বিরোধী বলে তাদের দিলেন বঞ্চনা। এর ফলে পুলিশের অ্যাডমিনিস্ট্রেশনে ডিভাইড অ্যান্ড রুল সৃষ্টি করলেন। পুলিশ অ্যাডমিনিস্ট্রেশনের ব্রিটিশ যে ডিভাইড অ্যন্ড রুল করত, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী পুলিশ অ্যাডমিনিস্ট্রেশনে সেই ডিভাইড অ্যান্ড রুলের পর্যায়ে নিয়ে এসেছেন। এর রেজাল্ট কি হয়েছে? আমি ধরে নিচ্ছি যে মুখ্যমন্ত্রীকে হেনস্ত করার জন্য পুলিশের যে নন-গেজেটেড ইউনিয়ন আছে সেখানে হয়ত তিনি যাচ্ছেন। নিরপেক্ষ পুলিশরা ভাবছে যে মুখ্যমন্ত্রী তো আমাদের ইউনিয়নে আসেননি তাহলে তিনি ওদের ইউনিয়নকে সমর্থন করছেন। আমি এটা হিউম্যান সাইকোলজিতে ধরে নিচ্ছি। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী এই কয় বছরে যদি প্রমাণ দিতে পারতেন যে তিনি সি.পি.এম-এর মুখ্যমন্ত্রী নয়, তিনি পশ্চিমবাংলার মানুষের মুখ্যমন্ত্রী, তিনি নন-গেজেটেড পুলিশ অ্যাসোসিয়েশনের নেতা নয়, তিনি সমস্ত পুলিশ অ্যাডমিনিস্ট্রেশনের নেতা তাহলে এই জিনিস ঘটত না। ফ্রাঙ্কেস্টাইন ক্রিয়েটেড বাই দি চিফ মিনিস্টার। আজকে তার

ফলে পশ্চিমবাংলায় বেনেপুকুরের ঘটনা ঘটছে, রাস্তায় রাস্তায় কোন্দল হচ্ছে, আজকে মধুমিতার মৃত্যু সমস্ত সমাজ বিরোধীদের দৌরাত্মে ভরে গেছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রীকে একথা বলতে চাই যে আপনি টাকা খরচ করুন। আপনি জবাবি ভাষণে উত্তর দেবেন যে এর জন্য কংগ্রেস দায়ী। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী কংগ্রেসকে দায়ী করে ৯ বছর কাটিয়ে দিলেন। পশ্চিমবঙ্গের পিপল হ্যাভ মেড ইউ দি চিফ মিনিস্টার। আজকে যদি কংগ্রেস দায়ী হয় তাহলে আপনি সেই দায়ী ব্যক্তিদের ধরে হাজতে ভরে দিন টু মেনটেন দি পিস ইন ওয়েস্ট বেঙ্গল। আপনি সেটা করতে পেরেছেন কি? কংগ্রেস যদি সমাজবিরোধী হয় হোয়াই দে সুড নট পুট ইনসাইড দি জেল? আপনি করতে পেরেছেন? আপনি পারেননি। কারণ এই সমাজ বিরোধীদের পিছনে আপনাদের মদত আছে, এই সি.পি.এম-এর এম.এল.এদের মদত আছে। আমি সেকথার মধ্যে যাবনা। আজকে এই ৯ কোটি টাকা একটা শ্রেণীর মানুষের জন্য খরচ হবে। আজকে পূর্ত বিভাগের টাকা অলরেডি ভোটেড ইন দি হাউস। আবার সাপ্লিমেন্টারি গ্র্যান্ট আনা হয়েছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি যে শুধু পুলিশ নয়, আপনি রাস্তাঘাটগুলিতে একটু দেখবেন। সেদিন বিধানসভায় আর.এস.পি.র মাননীয় সদস্য বলেছেন যে মাননীয় যতীনবাবু টেলিফোন খারাপ বলে সেটা ফেরত দিয়ে এসেছিলেন কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে প্রতিবাদ জানানোর জন্য আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলছি যে পশ্চিমবাংলার রাস্তাঘাটের যে অবস্থা তাতে আপনি দয়া করে এই রাস্তাঘাটগুলি ফেরত নিন। আপনি কাঁচা রাস্তা করে দিন তাতে আমরা আরামে থাকব। ওরা হয়ত জানেন না, ওরা সমস্যাটা বোঝেননি। কিন্তু মুখ্যমন্ত্রী মাঝেমাঝে সচেতন হয়ে মানুষের জন্য চিন্তা করেন, সত্য কথা বলেন। তিনি বাজেট বক্তৃতায় বলেছেন পাঁচ পাতায় ১৮ প্যারায় বলেছেন—মুখ্যমন্ত্রী স্বীকার করেছেন, যে সমস্ত সম্পদ সৃষ্টি হয়েছে কংগ্রেস আমলে আর আগের আমলে সেই সম্পদ সৃষ্টি এবং রক্ষণাবেক্ষণে আমরা নজর দিতে পারিনি, মুখ্যমন্ত্রী স্বীকার করেছেন, and he has made statement in the House রক্ষণাবেক্ষণ করতে পারছেন না। সেই মুখ্যমন্ত্রী অর্থমন্ত্রী হিসাবে আবার সাপ্লিমেন্টারি গ্র্যান্ট এ অ্যাপ্রোপ্রিয়েশনের থ্রু দিয়ে টাকা কনসলিডেটেড ফান্ড থেকে খরচ করছেন ব্রুট মেজরিটি আছে তার জোরে। মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী কিন্তু এই টাকাগুলোর সদব্যবহার করে স্থায়ী সম্পদ সৃষ্টি করতে পারছেন না। আজকে সেই জন্য পশ্চিমবাংলার মানুষ মুখ্যমন্ত্রীকে সি.পি.এম. পার্টির মুখ্যমন্ত্রী বলেন। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী নয়। মুখ্যমন্ত্রী কান পেতে যদি শোনেন, যদি একা জনগণের কাছে যান, just go without security, without police আলাদা আলাদা মানুষের কাছে যান এবং কান পেতে শোনেন, মানুষ কি বলছে। When you are the Chief Minister আপনি এডুকেশন ডিপার্টমেন্ট সম্পর্কে অ্যালিগেশন এনেছেন, এই শিক্ষা দপ্তরের বিরুদ্ধে before the press people. বলেছেন যে শিক্ষা দপ্তরে যে টাকা বরাদ্দ ছিল সেই টাকা খরচ করতে পারেনি, নর্মাল বাজেটে, আজকে সেই মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী সাপ্লিমেন্টারি গ্র্যান্ট এনে এই এডুকেশন ডিপার্টমেন্টের জন্য আবার টাকা চাইছেন কি করে আমরা তা বুঝতে পারি না। মুখ্যমন্ত্রী সংকীর্ণ রাজনীতিতে বিশ্বাস করেন না আমরা জানি, কিন্তু পি.ডবলিউ. মিনিস্টারকে—আমি যে এলাকা থেকে নির্বাচিত প্রতিনিধি, সেখানকার একটা সমস্যা সম্পর্কে বারবার জানিয়েছি, সিউড়ি বোলপুর রাস্তায় তিনটি কালভার্ট আছে, তার একটা কালভার্ট ভেঙ্গে গেছে, সেখানে অনেক অ্যাকসিডেন্ট পর্যন্ত হয়েছে, কিন্তু সেই কালভার্ট এখনও পর্যন্ত সংস্কার করা হল না, কারণ কি ওখানকার

নির্বাচিত প্রতিনিধি সুনীতি চট্টরাজ, কংগ্রেসের প্রতিনিধি। এই সংকীর্ণ মতবাদ নিয়ে আপনারা কি আশা করেন দেশের কাজ করবেন? আপনারা ব্রুট মেজরিটি নিয়ে এটাকে পাস করিয়ে নেবেন ৯ কোটি টাকা কেন ২০০ কোটি টাকাও পাস করিয়ে নিতে পারেন। এই স্তাবকের দল পাস করিয়ে দেবে। যদি কোন প্রস্তাব আসে এখানে পশ্চিমবঙ্গ সরকারকে নোট ছাপাবার সম্পূর্ণ ক্ষমতা দিয়ে তাহলে এই স্তাবকের দল, মূর্খের দল না বুঝেই সেটা পাস করে দেবে। They do not know constitution, they do not know anything, they have got no legal idea. কিন্তু অবস্থা কি দাঁড়িয়েছে, সেটা একটু চিন্তা করুন। ওরা হয়ত পাগল ছাগলের দল। কিন্তু সি.পি.এম.এর মধ্যে কিছু মানুষ আছেন, যারা পশ্চিমবাংলার মানুষের মুখের দিকে তাকিয়ে বেকার সমস্যার সমাধান করতে পারতেন, স্থায়ী সম্পদ সৃষ্টি করতে পারতেন। আমি আশা করেছিলাম বেকারদের জন্য কিছু কংক্রিট প্রয়োজন লেবার ডিপার্টমেন্ট থেকে থাকবে এবং তা এই হাউসে তার মুখে শুনব। কিন্তু আমরা কিছুই পেলাম না। সুতরাং এই সাপ্লিমেন্টারি গ্র্যান্টের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-35—5-45 P.M.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী মহোদয় পশ্চিমবঙ্গ উপযোজন বিধেয়ক, ১৯৮৬ ; নামক যে বিধেয়কটি এনেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি। সমর্থন জানাচ্ছি এই কারণে যে এটা কোনো নতুন ব্যাপার নয়, সরকার চালাতে গেলে এ জিনিস করতে হয় এবং দীর্ঘ দিন ধরে এই জিনিস চলে আসছে। প্রতি বছর বাজেটের সময় বিভিন্ন খাতে ব্যয়বরাদ্দের মাত্রা ধার্য করা হয়, কিন্তু অনেক ক্ষেত্রে সে সীমা অতিক্রম করে যায়, এবং বিভিন্ন কারণেই সেটা হয়। অনেক ক্ষেত্রে অনিবার্য ব্যয় নির্বাহ করার জন্য বাড়তি হয়ে যায়। এই বিধেয়কের বিরোধিতা করে বিরোধী দলের মাননীয় সদস্যগণ যে সব কথা বললেন সে সব কথা শুনে মনে হল তারা কিছু শিখিয়ে দেওয়া বুলি বলে গেলেন, তা ছাড়া আর কিছু তাদের বলার নেই। তবে পুলিশ নিয়ে তারা যে সব কথা বললেন সে সব কথার প্রসঙ্গে আমি বলতে চাই যে, তারা এমন ভাবে কথা বলছেন যেন মনে হচ্ছে পুলিশ বানের জলে ভেসে এসেছে, তাদের বেতন বাড়াবার দরকার নেই, ভাতা বাড়াবার দরকার নেই, ঘর-বাড়ির দরকার নেই, তাদের এসবের কোনো প্রয়োজনীয়তা নেই। কিন্তু এটা ওদের হাড়ে হাড়ে বোঝা উচিত্ ইদানিংকালে ওরা যতগুলি সভা করেছেন ততগুলি জায়গাতেই দক্ষযজ্ঞ বাধিয়েছেন, লঙ্কা-কাণ্ড বাধিয়েছেন এবং পুলিশকে সে সব জায়গায় না পাঠালে ওরা হয়ত অনেক বিপদে পড়তেন। অথচ আজকে পুলিশের বিরুদ্ধে ওরা এসব কথা বলে যাচ্ছেন। ওদের এসমস্ত গন্ডগোলে পুলিশ না গেলে কি হ'ত?

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সামান্য ব্যাপারে দীর্ঘ বক্তৃতা করার কোনো প্রয়োজন নেই, এটা অনিবার্যভাবে করতে হয়, প্রত্যেক রাজ্যকে করতে হয় এবং কেন্দ্রকেও করতে হয়। এটা নতুন কিছু নয়। কিন্তু মাননীয় অর্থমন্ত্রীর কাছে আমার একটা জিজ্ঞাস্য বিষয় ছিল, আমরা এমন কয়েকটি খাতে বাড়তি বরাদ্দ চাইছি যেগুলির মূল বাজেট বরাদ্দের মধ্যে কোনো টাকাই ধার্য ছিল না। যেমন অভিযান নম্বর ২১২ রাজ্যপাল, অভিযান নম্বর ২৩৯ ভূমিরাজস্ব, অভিযান নম্বর ২৪৮ ঋণ হ্রাস বা বর্জনের জন্য উপযোজন ইত্যাদি। যখন বাজেট বরাদ্দ আমরা অনুমোদন করেছিলাম তখন এই সব খাতে কোনো টাকা ধরা ছিল না। অতএব

আমার প্রশ্ন হচ্ছে যখন বাজেট তৈরি হয়েছিল তখন এগুলি কি ভাবে বাদ গিয়েছিল? খরচ বেশি, কম হয়, তা বোঝা যায়, তা হওয়া সম্ভব, কিন্তু কতগুলি আইটেম বাদ থেকে যায় কি করে? সেগুলির জন্য কোনো টাকা ধরতে ভুল হয়েছিল, না আমার বোঝার ভুল হচ্ছে, তা যদি মাননীয় অর্থমন্ত্রী মহাশয় একটু বলেন, তাহলে উপকৃত হব।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তবে কয়েকটি ক্ষেত্রে বাড়তি ব্যয় না করে কোনো উপায় ছিল না। যেমন কতগুলি মেজর প্রোজেক্টের কাজ চলছে সেগুলির কাজ শেষ করতে না পারলে হয়ত আমাদের আরো অনেক বেশি টাকা লোকসান হয়ে যেত। অতএব সেগুলি শেষ না করে উপায় নেই। তাই সেই সমস্ত প্রয়োজনীয় ক্ষেত্রে বাড়তি ব্যয় করতে হয়েছে। এটা আমাদের মেনে নিতেই হবে। বাড়তি ব্যয় না করলে আমাদের আরো অনেক বেশি ক্ষতির সম্মুখীন হতে হ'ত। তাই আমি এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন জানাচ্ছি এবং আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জবাব দেবার বিশেষ কিছু নেই। এর আগে আমি বলেছি যে, অতিরিক্ত ব্যয়বরাদ্দ কেন করতে হয় এবং সমস্ত রাজ্য, কেন্দ্র, সবাইকে করতে হয়। আমাদের সংবিধান যারা তৈরি করেছিলেন তারা এই ব্যবস্থা সংবিধানের মধ্যে রেখেছিলেন। কারণ সব জিনিস আগে বোঝা যায় না। তাই পরবর্তী পর্যায়ে সমস্ত কিছু দেখে এটা করা যায় তার জন্যই এই ব্যবস্থা রাখা হয়েছে। অথচ এখানে এই একই বস্তা পচা সব কথা বলা হচ্ছে, আগে বলুন পুলিশ খাতে অতিরিক্ত ৯ কোটি টাকা খরচ করবেন?" তা আগেই তো আমি বলেছি, ভালো করে তখন আমার বক্তব্য শোনেন নি। আর শুনবেন কি করে, ওরা কোথায় চলে যান, কি করেন! ফলে বার বার এক কথা বলতে হচ্ছে। বার বারই তো বলছি যে, ৮০ লক্ষ টাকা খরচ করা হয়েছে ওদের (পুলিশের) সাজসরঞ্জাম, গাড়ি, বন্দুক ইত্যাদির ব্যাপারে। আর বাকিটা হচ্ছে আমাদের মাগ্গী ভাতা দিতে হচ্ছে। তা সেটা কি পুলিশ কর্মচারিরা পাবেন না? তা কি করব? কেন্দ্রীয় সরকার তাদের কর্মচারিদের ৬ মাস অন্তর অন্তর মাগ্গী ভাতা দিয়ে থাকেন। ওরাই জিনিস-পত্রের দাম বাড়ান এবং ওদের কর্মীদের মাগ্গী ভাতা বাড়ান সমস্ত রাজ্যে রাজ্যে তার প্রতিফলন হয়। ফলে আমাদেরও মাগ্গী ভাতা বাড়াতে হয়। আমরা তো আর পুলিশকে বলতে পারি না যে, না, তোমরা কংগ্রেসের মারামারি থামাওনি তোমাদের দেব না মাগ্গী ভাতা! একথা তো বলা যায় না, কি করে বলব? তারপর আইনশৃঙ্খলার কথা বলেছেন। তবে দু-কান কাটা হয়ে যায় যারা ঐ গ্রামের মাঝখান দিয়ে যায়। ওদের হচ্ছে সেই অবস্থা। ওদের আমি কি করব? দৈনন্দিন গোলমাল করছে, নিজেদের মিটিং নিজেরা করতে পারে না, মারপিঠ করছে। একজন ভদ্রলোক আন্ডারওয়ার পরে দৌড়াচ্ছেন, তারপর পুলিশের কাছে এসেছেন তার বাড়ির মহিলারা এবং অন্যান্যরা যে আমাদের বাঁচান। এটা আইন-শৃঙ্খলা হচ্ছে? সুতরাং এই যদি করে বৃহত্তম রাজনৈতিক দল যারা ভারতবর্ষ চালাচ্ছেন দিল্লি থেকে—এই যদি অবস্থা হয়—তাহলে এরপর আমাদের কত যে ৯ কোটি টাকা খরচ হবে তার ঠিক নেই। আমরা এই সব করতে দেব না। অনেক সময়ে আমরা দেখেছি, যারা প্রতিক্রিয়াশীল, যারা বিচ্ছিন্নতাবাদী, যারা সাম্প্রদায়িকতাবাদী তাদের ওনারা ওসকাচ্ছেন। ঐ এসপ্ল্যানেডে যখন উর্দুস্থানের কথা হয় সেখানে ওনারা গিয়েছিলেন ওসকাবার জন্য। আমরা এই সব করতে চাই না। আমরা এই

জিনিস পুরুলিয়াতে দেখেছি, উত্তরবঙ্গে দেখেছি। বিভিন্ন মানুষ যারা পিছিয়ে পড়ে আছে সমস্ত ভারতবর্ষব্যাপী তাদের নিয়ে ওরা এইসব জিনিস করছে। ওরা পাঞ্জাবের জন্য দায়ী, আসামের জন্য দায়ী। কোনো জায়গায় এইসব ঘটনা ঘটার জন্য ওরা দায়ী নন? গুজরাটে জাতপাতের লড়াই হচ্ছে। এরজন্য কারা দায়ী? ঐ কংগ্রেসিরা দায়ী। কংগ্রেসিরা বললেন ব্যাকওয়ার্ড ক্লাস—আপনারা আমাদের ভোট দিন, আপনাদের ব্যবস্থা করে দেব। কোথায় গেল সেই ব্যবস্থা? উঁচু ক্লাস আর নিচু ক্লাসের মধ্যে গোলমাল হচ্ছে। গুজরাট অর্থনৈতিক দিক থেকে অগ্রসর জায়গা সেখানেও এইসব জিনিস দেখছি। সুতরাং তাদের মুখে আইন-শৃঙ্খলার কথা শোভা পায়? আমার কাছে দরখাস্ত করে বলেন সিকিউরিটি চাই। কাদের ভয়ে সিকিউরিটি? আমাদের দিক থেকে কোনোদিন আক্রমণ হয় না। নিজেদের যারা গুন্ডাবাহিনী আছে তাদের দ্বারা আপনারা আক্রান্ত হন, সেইজন্য আপনারা সিকিউরিটি চান। ওদের মুখে এইসব কথা শোভা পায় না, সুতরাং যত না বলা যায় ততই ভালো। তারপর আমি আশ্চর্য হচ্ছি, নতুন কমিটি ওদের করা হয়েছে, ওনারা নির্বাচন তো করেন না, বিশ্বাসও করেন না, দিল্লি থেকে নতুন কমিটি করা হয়েছে, সেইজন্য চারিদিকে গোলমাল দেখছি, চারিদিকে মারপিঠ দেখছি, এরজন্য আমাকে পুলিশ দিতে হচ্ছে। কি করব? তারপর শিক্ষা সম্বন্ধে বলেছেন। এটা আশ্চর্যের ব্যাপার, ২৮ বছর কংগ্রেস এখানে রাজত্ব করেছেন, কিন্তু শিক্ষার জন্য কিছুই করেননি, নৈরাজ্য সৃষ্টি করেছেন। আমাদের ঘরের ছেলে-মেয়েদের টোকাটুকি শিখিয়েছেন। এমনি কি যারা ডাক্তারি পাস করতে যাচ্ছেন তাদেরও শিখিয়েছেন। যারা উকিল হয়েছেন ঐ সুনীতিবাবু নিজে জানেন কি করেন টরেন-উনি নিজে ভাল করে জানেন। এই রকম ওদের অনেক নেতা আছেন যারা আলাদা ঘরে বসে পরীক্ষা দিয়ে এম.এ., বি.এ., এল.এল.বি., ডি.এস.সি. এইসব পাস করেছে। সেইজন্য এইসব কথা না বলাই ভালো। আমরা এই কয়েক বছরের মধ্যে ১২ ক্লাস পর্যন্ত অবৈতনিক করেছি, ফাইভ ক্লাস পর্যন্ত বই-পুস্তক দেওয়া হচ্ছে এবং ৩৬ লক্ষ ছেলে-মেয়েদের দুপুরবেলা ১ টুকরো রুটি দেবার ব্যবস্থা করেছি। কিন্তু ওদের আমলে এই সব হয়নি, পরীক্ষা কখন হবে কেউ জানে না, পরীক্ষার ফল কখন বেরুবে কেউ জানে না। সুতরাং ওদের মুখে এইসব কথা শোভা পায় না। আজও গোলমাল করেছে। চারিদিকে গোলমাল করছে। এবজন্য পুলিশের অসুবিধা হয়। পুলিশ বলে রাজনৈতিক দল, কি করব? আমি জানি না, ওদেরও বোধ হয় যোগাযোগ থাকতে পারে, এইসব ক্ষেত্রে পুলিশের অসুবিধা হচ্ছে এটা আমি দেখছি। তারপর একজন বলছিলেন যে, ১১ কোটি টাকা পুলিশের হাউসিং-এর জন্য আমরা খরচ করতে পারিনি। আমি বলছি, খরচ করতে পেরেছি, পুলিশ হাউসিং-এর প্রতিটি পয়সা খরচ হয়েছে।

[5-54—5-55 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ :** ৬ কোটি টাকা খরচ করতে পারেননি।

**শ্রী জ্যোতি বসু :** ৬ কোটি টাকা যেটা আছে সেটা দিয়ে স্টিল কিনতে হবে। এই স্টিল বিদেশ থেকে আসছে। কেন্দ্রীয় সরকারও এর অনুমোদন দিয়েছেন। তার দাম আমাদের দিতে হবে। অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী এক্ষেত্রে যে ১৭/১৮ কোটি টাকা দেবার কথা, তার একটি পয়সাও তারা আমাদের দেননি। আমরা নিজেদের অর্থ থেকে পুলিশ হাউসিং-এর জন্য টাকা খরচ করেছি। তাই এখানে ওদের কথার উত্তর দিতে ইচ্ছা হয় না।

তারপর, ওদের একই কথা—ভর্তুকি। কিন্তু আজকে রাজ্যের টাকা নিয়ে দিল্লিতে বাস চালাচ্ছেন। সেখানে ২০০ কোটি টাকা ভর্তুকি দিতে হচ্ছে, এখানে দিতে হচ্ছে ২০ কোটি টাকা। আবার একজন এখানে বলেছেন যে, শিক্ষার ব্যাপারে টাকা খরচ হয়নি। আমি বলছি, এমন কোনো গ্রাম নেই যেখানে অন্তত একটি করে স্কুল নেই। অবশ্য দু-একটি থাকতেও পারে হয়ত কোনোভাবে বাদ পড়ে গেছে। আমরা বলছি সেখানে স্কুল করে দেব। আমাদের প্রতিশ্রুতি ছিল, প্রতি গ্রামে একটা অন্তত স্কুল থাকবে।

এখানে আমাদের সুভাষ গোস্বামী মহাশয় যা বলছিলেন—এটা বরাবরই হয় এবং মাননীয় গভর্নরের জন্য যা খরচ হয় তার জন্য দাবি দরকার হয়না এখানে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা সম্পদ সৃষ্টি করেছেন বলছেন! ব্রিটিশ আমলেও সম্পদ সৃষ্টি হয়েছিল, কংগ্রেস আমলেও সম্পদ সৃষ্টি হয়েছে। কিছু কাজ করলে সম্পদ সৃষ্টি হবেই। কিন্তু সেই সম্পদ রক্ষণাবেক্ষণের কাজ করেছেন ওরা? ওঁরা সি.এম.ডি.এ., পৌরসভার কাজও করেছেন, অনেক কম কাজ, কিন্তু সেখানে সম্পদ যা সৃষ্টি হয়েছে তা রক্ষণাবেক্ষণের ব্যবস্থা করেছেন? সেটা করেননি বলে আমাদের পক্ষে অসুবিধা হচ্ছে। রক্ষণাবেক্ষণের ব্যবস্থা না করলে সম্পদ সৃষ্টি করেও কোনো লাভ হয় না। হয়ত লক্ষ কোটি টাকার সম্পদ সৃষ্টি করেছিলেন, কিন্তু ৩ বছর বাদে সেসব কোথায় চলে গেছে। কাজেই ওঁদের লজ্জা হওয়া উচিত। আমরা সব সম্পদ রক্ষণাবেক্ষণ করছি। ওঁরা এখানে ২৮ বছরে অনেক বাজেট করেছেন, তার কোনো বাজেটে দেখাতে পারবেন কি যে সেখানে কোনো দিন সম্পদ রক্ষার ব্যবস্থা ছিল? বেশি বলার নেই। মূল্যহীন কথার কি উত্তর দেব?

The motion of Shri Jyoti Basu that the West Bengal Appropriation Bill, 1986, be taken into considerartion, was then put and agreed to.

**Clauses 1, 2, 3, Schedule and preamble**

The question that clauses 1,2,3, schedule and preamble do stand part of the bill was then put and agreed to.

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1986, as settled in the Assembly, be passed.

The motion was then agreed to.

**The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1986**

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, I beg to introduce the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1986.

(Secretary then read the Title of the Bill)

**Shri Jyoti Basu :** Mr. Speaker, I beg to move that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1986 be taken into consideration.

সংক্ষেপে কয়েকটি কথা আমার বলবার আছে। আমার বাজেট বক্তৃতার সময় আমি বলেছিলাম যে, ১৯৮৬-৮৭ সালে আমাদের পরিকল্পনায় বিনিয়োগের পরিমাণ হবে ৭৬৬

কোটি টাকার মতো। আমি সেখানে বলেছিলাম, পাবলিক অ্যাকাউন্টস যদি বাদ দেওয়া যায়—যাতে এখানে ফারাকটা হচ্ছে—তাহলে ১১২ কোটি ৬২ লক্ষ টাকা ঘাটতি দেখা যায়। যাতে করে সেই ঘাটতি মেটানো যায় সেইজন্য এই প্রস্তাবটি এনেছি এবং ট্যাক্সের ব্যাপারে কতগুলো প্রস্তাব এতে রেখেছি। এটাও আমাদের রাখতে হত না যদি কনসাইনমেন্ট ট্যাক্স পাওয়া যেত। ৩ বছর আগে কেন্দ্রীয় সরকার আমাদের সব মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীদের নিয়ে দিল্লিতে মিটিং ডেকেছিলেন। সেখানে স্থির হয় যে কনসাইনমেন্ট ট্যাক্স কাটা হবে। বড় বড় রাজ্যগুলি একমত হয়েছিলাম যে ছোট ছোট রাজ্যগুলির কনসাইনমেন্ট ট্যাক্সের জন্য অসুবিধা হতে পারে, সেই জন্য আমরা শতকরা ৫০ ভাগ নেব। আমরা সবাই মিলে গ্রহণ করেছিলাম এবং তখনকার অর্থমন্ত্রীও ছিলেন, তিনিও গ্রহণ করেছিলেন। কিন্তু আজ অবধি কোনো কিছু হয় নি। বর্তমান অর্থমন্ত্রী যিনি আছেন তার সঙ্গে ২-৩ বার আমি দিল্লিতে কথা বলেছি। তিনি বলছেন কিছু কিছু অসুবিধা হচ্ছে। আমি বলেছি—কি অসুবিধা হচ্ছে সেটা আমাদের জানান, যে অসুবিধাগুলো হচ্ছে সেইগুলি আমাদের লিখিত ভাবে জানান, আর একবার মিটিং ডাকুন, যে অসুবিধাগুলি আছে সেইগুলো দূর করতে পারি কিনা দেখি। সেখানে মিটিং ডাকা হয়নি, আমাদের লিখিত ভাবে জানানো হয়নি কি অসুবিধা আছে। এটা হলে আমরা অন্তত পক্ষে ১০০ কোটি টাকা তো পেতাম। এখানে যে ট্যাক্সের কথা বলছি এটা আর বলতে হ'ত না। আমাদের এখানে উন্নয়নমূলক পরিকল্পনা যেগুলি আছে সেইগুলি রূপ দিতে হবে, আমাদের উন্নয়ন বহির্ভূত কাজ আছে সেইগুলো করতে হবে। সেই জন্য আমাদের অর্থ জোগাড় করতে হবে। সেই জন্য কল-কাঠামোর পুনর্বিন্যাস করে প্রশাসন ব্যবস্থা যাতে সুষ্ঠ ভাবে প্রয়োগ করে অতিরিক্ত সম্পদ সংগ্রহ করতে পারে সেই কথা এই বিলের মধ্যে পুঙ্খানুপুঙ্খ ভাবে বলা আছে। সবগুলো বলার দরকার নেই কারণ নামগুলো আপনারা শুনলেন যে এই সব আইন বদলানো হচ্ছে এবং ইতিমধ্যে আমি বলেছি কোথায় ছাড় দিয়েছি, কোথায় পুনর্বিন্যাস হয়েছে, কোথায় একটা আইনের থেকে আর একটা আইনের মধ্যে এনেছি। মোট কথা হচ্ছে জনগণের উপর কোনো বোঝা না চাপে সেই ব্যবস্থাটা আমরা করেছি। সেটা কংগ্রেস মেনে নিয়েছে কারণ ওরা বলেছেন এটা ইলেকশন বাজেট যদিও এই রকম বাজেট আমরা গত ৯ বছর ধরে করছি। সেই জন্য আইনগুলির নাম করে এখানে সময় নষ্ট করতে চাই না। শুধু আমি এই কথা বলতে চাই যে একটা কথা বারে বারে বলা হয় সেটা হচ্ছে কয়লা। এই কয়লা থেকে আমরা বেশ কিছু টাকা জোগাড় করতে পারব। এই জিনিস তো বিহার আগেই করেছে, সেইজন্য কি সেখানে কিছু দাম বেড়েছে? আমরা যা করেছি বিহার থেকে আরো অনেক কম এবং সেটা ২৫ পারশেন্ট যাতে করতে পারি সেই জন্য অনুমোদন চাচ্ছি। সেখানে হিসাব করলে দেখা যায় ২ পয়সা বাড়তি হয় প্রতি কিলোতে এবং সেটা কেন্দ্রীয় সরকার এবছর করে নেবেন? সেটার জন্য ২ পয়সা হিসাব করে কি দাম বাড়বে? দাম বাড়তে পারে না। কাজেই এটা সেই ভাবেই চিন্তা ভাবনা করে করেছি। আর বছরের পর বছর ৩-৪-৫বার করে কয়লার দাম বাড়াচ্ছেন তার জন্য একটা পয়সাও আমাদের দিচ্ছেন না। এড ভ্যালোরাম যে রকম দাম বাড়বে সেই রকমভাবে আমাদের পয়সা দেবেন, যে কথাটা বিহার এবং আমরা বারে বারে বলছি সেটা ওঁরা শুনছেন না। কাজেই আমাদের তো আর কোথাও ট্যাক্স বসাবার জায়গা নেই। কোথায় জায়গা আছে? সব জায়গায় তো কেন্দ্রীয় সরকার ট্যাক্স বসিয়ে দিয়েছেন। দু-টি বাজেটের মাধ্যমে সাম্প্রতিককালের বাজেটের মাধ্যমে এবং বাজেটের আগে

[5-55—6-05 P.M.]

অ্যাডমিনিস্ট্রাড প্রাইসের মাধ্যমে জিনিসের যে মূল্যমান বাড়ানো হয়েছে তার এক পয়সাও আমরা পাব না। কোনো শেয়ারিং নেই। যদি একসাইজ ডিউটি দিয়ে বাড়াতেন তাহলে আমরা শেয়ার পেতাম, জনগণের কষ্ট হ'ত কিন্তু শেয়ার পেতাম। কিন্তু সেটা তারা করলেন না। সেই জন্য আমার আর বিশেষ কিছু বলার নেই, প্রতিটি জিনিস আমি বলেছি কিভাবে পুনর্বিন্যাস করে আমরা বেশি অর্থসংগ্রহ করব সেই ব্যবস্থাটা আমরা করেছি। আর একটা ব্যাপার আমি মনে করিয়ে দিচ্ছি যেটা বাজেট বক্তৃতায় আছে যে প্রতিবেশী বা অন্য রাজ্যগুলো যা করেন তাতে আমাদের প্রতিযোগিতা করতে হয়। এটা আমি জাতীয় উন্নয়ন পরিষদে বলেছি যে এটা একটা প্ল্যানিং ব্যবস্থা হতেই পারে না। ভারতবর্ষের মতো জায়গায় এমন প্ল্যানিং করছে যে আমাদের রাজ্যগুলির মধ্যে প্রতিযোগিতার সৃষ্টি হচ্ছে। এটা বন্ধ করতে হবে। তা না হলে কি করে হবে? আমাদের কাঁচা মাল ওরা কনট্রোল্ড দামে নিয়ে যাচ্ছে, আমরা তো অন্য কাচা মাঁল পাচ্ছি না কনট্রোল্ড দামে? আবার কি হচ্ছে? আমাদের ট্যাক্স দেখে ওরা ট্যাক্স কমিয়ে দিচ্ছে এবং সব জিনিস সেখানে চলে গিয়ে বিক্রি হচ্ছে। এখানে বিক্রি হবার কোনো সার্থকতা নেই, ব্যবসায়ীরা এই সব কথা ভাবেন। তখন আমাকে আবার প্রতিযোগিতা করতে হচ্ছে। এটা তো ভালো কথা নয়। এতে কি প্ল্যানিং হবে ওদের যদি ৫ পারশেন্ট থাকে তাহলে আমাকে সেখানে কমাতে হবে। ওদের যদি ৮ পারশেন্ট থাকে তাহলে আমাকে সেখানে ৫ পারশেন্ট করতে হবে, তা না হলে বিক্রি হবে না, অন্য জায়গায় চলে যাবে কনসাইনমেন্ট। কনসাইনমেন্ট হয়ে চলে যাবে অন্য রাজ্যে তারপর সেখানে সব বিক্রি হবে। এরফলে ক্ষতি হয়ে যাবে সমস্ত ব্যবসা বাণিজ্য। সব কিছুতেই হচ্ছে এই জিনিস। এই জিনিস ভারতবর্ষের একতার পক্ষে ক্ষতিকারক। দুর্ভাগ্যবশত প্ল্যানিং কমিশন বা কেন্দ্রীয় সরকার আজ অবধি কেন যে বুঝতে পারছেন না বা কিছু করছেন না তা আমি জানি না। আপনারা তো জানেন, ইন্ডাস্ট্রিয়াল অ্যালকোহল নিয়ে কি অবস্থা চলছে এখানে। এই ইন্ডাস্ট্রিয়াল অ্যালকোহল শিল্পে আমাদের এখানে তিন হাজারের মতো শ্রমিক কাজ করেন। উত্তর প্রদেশ, বিহার এবং মহারাষ্ট্র থেকে এর জন্য কাঁচামাল আমাদের সংগ্রহ করতে হয়, এটা আমাদের এখানে নেই। এটা কেন্দ্রীয় সরকার আমাদের যা বরাদ্দ করেন ওদের একটা মোলাসেস বোর্ড আছে, ওরা সুপারিশ করেন, যদিও সেটা বাধ্যতামূলক নয়—তাতে ঐ সমস্ত রাজ্য আমাদের যা দিলেন তাই-ই না দিলেও কিছু করার নেই। এই রকম দু-তিনবার ঘটেছে এর আগে। তখন আমাকে ছোটাছুটি করতে হয়েছে, টেলিফোন করতে হয়েছে। টেলিফোন করে উত্তর প্রদেশ এর মুখ্যমন্ত্রীকে বলতে হয়েছে বিহারের মুখ্যমন্ত্রীকে যে, আপনাদের যা বরাদ্দ হয়েছে তা আমাদের দিন। তবুও উত্তর প্রদেশ তো দু'দুবার পুরোটাই আমাদের দিয়েছেন টেলিফোন ইত্যাদি করবার পর; শ্রীমতী গান্ধী একবার বলেছিলেন, আর আমিও একবার বলেছিলাম। যাইহোক ওদের কাছ থেকে আমরা পেয়েছিলাম। কিন্তু বিহার তো আমাদের দিলেন না; শতকরা ২৫ ভাগ দিলেন। কংগ্রেসের নেতা আন্তুলে যখন মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রী ছিলেন তখন তিনি বলেছিলেন, না, পশ্চিমবাংলাকে আমরা দেব না, কারণ ওরা কেন্দ্রের বিরুদ্ধে। ভারতবর্ষের একতার কথা ওরা বলেন, সেই সব কথাই তো আমরা ওদের মুখে প্রায়ই শুনে থাকি। আমরা তো সেজন্যই বলেছিলাম যে, প্ল্যানিং প্রসেসের মধ্যে কতকগুলো গোলমাল আছে। আমার মনে হয় এগুলো আমরা সবাই মিলে বসে—আমরা অর্থনীতি সম্বন্ধে যাই ভাবি না

কেন, ধনতান্ত্রিক অর্থনীতি ইত্যাদি—এরই মধ্যে যতটুকু করা যায় তো আমরা করতে পারি। ওরা কিন্তু তাও করছেন না। এই ভুল প্ল্যানিংয়ের জন্য এবং এই ব্যবস্থার জন্য আজকে বৈষম্য বাড়ছে রাজ্যে রাজ্যে, এলাকায় এলাকায় বৈষম্য বাড়ছে। এটা আমাদের দেশের একতার পক্ষে এবং সংহতির পক্ষে ক্ষতিকারক। এইসব কথা আমরা বলেছিলাম। আমরা এই অবস্থার মধ্যে মানুষকে যতটা সুবিধা দিতে পারব বলে মনে করেছি তাই করে সেই ভাবেই আমাদের এই ট্যাক্সেশন বিল আপনাদের সামনে আমি উপস্থিত করেছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, ট্যাক্সেশনের বিল সম্পর্কে এর আগে খানিকটা নয়, বেশ বিস্তৃত ভাবেই আলোচনা হয়েছে। নিয়ম মাফিক ট্যাক্সশন সম্পর্কে আলাদা ভাবে বিল এখানে আনা হয়েছে। স্বভাবতই ইলেকশনের কথা আমাদের আছে, সেটা জানাচ্ছি। মাননীয় অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী এখানে যে ভঙ্গিতে উত্তর দিচ্ছেন তাতে ওকে কোনো কথা বলাও বিপজ্জনক। মুখ্যমন্ত্রী বা অর্থমন্ত্রীর সমস্ত বক্তৃতাই যদি কেন্দ্র বিরোধী হয় এবং তারমধ্যে যদি ঔদ্ধত্য প্রকাশ পায় তা আমাদের পক্ষে বিপজ্জনক। এটা ইলেকশন বাজেট অথবা বিচ্ছিন্নতাবাদ, দাম বাড়িয়েছেন কি বাড়ান নি এসব প্রশ্ন বড় নয়। আমরা সব সময় আমাদের মূল বক্তব্যটা রাখতে চেয়েছি নীতিগত ভাবে। নীতিগত ভাবে আমরা বলতে চেয়েছি যে, গরিবদেশে যেখানে আপনি রাজত্ব করছেন এবং গরিব অর্থনীতি নিয়ে আলোচনা করছেন, সেখানে গরিব মানুষের উপর বোঝা কিছু পরিমাণে আসবেই। সেটা যে ভাবে গোপন করা হয়েছে, তার বিরুদ্ধে আমরা প্রতিবাদ করেছি। আমরা সেজন্যই বলেছি যে ইট ইজ ট্রোজান হর্স। সুতরাং এই যে ট্যাক্স বিল এখানে আনা হয়েছে, এতে সমালোচনা করব কার সাথে? সমালোচনা করতে গিয়ে সেজন্য বলেছিলাম—ঠিক এই ল্যাংগোয়েজ এ বলেছিলাম—ছায়ার সাথে যেমন লড়াই করা যায় না, ঠিক সেই রকম ভাবেই এখানে এই যে ট্যাক্স বিল নিয়ে এসেছেন তার বিরুদ্ধেও সমালোচনা করা যায় না। মাননীয় মুখ্যমন্ত্রী এই ট্যাক্স বিল পাস করার আগে যদি দাঁড়িয়ে বলেন যে, ভবিষ্যতে কোনো রকম অতিরিক্ত বাজেট বরাদ্দ তিনি আনবেন না, তাহলে আমি দায়িত্ব নিয়ে বলছি এই বিতর্কে অংশ গ্রহণ করবার কোনো দরকার নেই; জ্যোতিবাবু ধন্যবাদ বলে বসে যেতে রাজি আছি। কিন্তু আমরা জানি তা উনি পারবেন না। উনি এখানে ঔদ্ধত্যপূর্ণ সমালোচনা ছাড়া আর কিছুই রাখেননি। আমরা বলেছি যে, সস্তা জনপ্রিয়তার জন্য আত্মসমর্পণের নাম অর্থমন্ত্রিত্ব করা নয়। কিন্তু এটাই করা হয়েছে। এই জন্যই আমরা এটাকে ইলেকশন বাজেট বলি। কেননা নির্বাচনের প্রাক্কালে এই সস্তা জনপ্রিয়তার প্রবণতা রাজনৈতিক দলগুলির থাকে। সেই মানসিকতা আমরা এখানে লক্ষ্য করছি প্রতিটি ওয়ার্ডে। প্রতিটি ওয়ার্ড আমরা সমর্থন করতে রাজি আছি যদি এটা উনি না করতেন। যেখানে যেখানে কয়েকটি কর উনি মুকুব করেছেন, তারমধ্যে বেশিরভাগ দাবি আমরা অনেক আগে থেকেই করে আসছি। আপনারা বরং তা করতে অনেক লেট করেছেন। আমি উদাহরণ দিয়ে বলি, প্রমোদকর, চলচ্চিত্র, ঘোড়দৌড় এবং ক্যাবারে ইত্যাদি বাদ দিয়ে বাদবাকিগুলিতে ১০-১৫ টাকা পর্যন্ত ছাড়া উনি দিয়েছেন। আমরা তো এসব কথা বারে বারেই বলে আসছি যে ডাঃ রায়ের মূল চিন্তা ছিল সংস্কৃতি পীঠস্থানে এই ধরনের জিনিসগুলিতে সমস্তটাই ছাড় দিয়ে দেওয়া হবে। উনি কয়েক বছরে ধাপে ধাপে এবং আস্তে আস্তে ১৫ টাকা পর্যন্ত উঠেছেন। কি দরকার কত টাকা এর উপর নির্ভর করে এবং এটা ছাড় দেওয়া মানে সম্পূর্ণ নীতিগত ভাবে একটা রাজশক্তি সংস্কৃতিকে হেল্প করছে। যে দাবি আপনারা করেছেন

তাতে তো আমরা আপত্তি করিনি। মূল বাজেট নীতিগতভাবে আমরা আপত্তি করেছি, এবং আমরা বারেবারে বলেছি এটা ঘাটতি বাজেট। অর্থনীতিবিদ্‌রা যেকথা বলে থাকেন যে গরিব দেশের পক্ষে ঘাটতি বাজেট মঙ্গলজনক বাজেট নয়, আমরাও সেকথা বলেছি। জ্যোতিবাবু থেকে আরম্ভ করে যে কোনো মন্ত্রী বা সদস্যরা জানেন যে গত কয়েকদিন আগে সাপ্লিমেন্টারি বাজেট পাস করেছি গতবারের আবার সেখানে আগামী বছরের সাপ্লিমেন্টারি বাজেট পাস করতে হবে। এটা জেনেশুনে উদ্বৃত্ত হারের দিকে কেন যাচ্ছেন বুঝতে পারলাম না। যিনি ওর উপদেষ্টা আমি তার নাম উল্লেখ করতে চাই না—মিঃ দাশগুপ্ত, আমি তার বই পড়েছি। উনি এক জায়গায় বলেছেন যে ৩ বছরের বাজেট হয় আমাদের দেশে একটা সারপ্লাস বাজেট, একটা ঘাটতি বাজেট, এবং আরেকটি ব্যালেন্সড বাজেট। সেখানে বলেছেন ব্যালেন্সড বাজেট খুব ভালো। যাতে ঘাটতি না হয় তার জন্য বাজেট একটা লিমিটেশন রাখা হয় বেটারদ্যান সারপ্লাস বাজেট। কিন্তু এখানে এই যে গোপনীয়তা অবলম্বন করলেন এই গোপনীয়তাকেই আমরা সমালোচনা করতে চাই। আপনারা বলছেন যে র-মেটেরিয়াল এখান থেকে চলে যাচ্ছে, র-মেটেরিয়াল বিনা পয়সায় অন্যরাজ্যে চলে যাচ্ছে, আপনারা এইগুলোর ব্যাপারে দাবি করুন না কেন, তাতে আমরা সবাই মিলে একসাথে যাব। এইতো আমরা পিয়ারলেসের ব্যাপারে একসাথে যাচ্ছি কেন্দ্রের কাছে। জুটের ব্যাপারেও আমরা গিয়েছি, অতীতে ইন্ডাস্ট্রি নিয়ে যথা সিক ইন্ডাস্ট্রি ব্যাপারে অনেকবার একসাথে কেন্দ্রের কাছে দরবার করেছি। আমরা এই ব্যাপারেও করতে রাজি আছি। আপত্তি তো করিনি। কিন্তু ঠিক এ্যাট দি সেম টাইম সাপ্লিমেন্টারি বাজেট কেন আনা হবে সেখানে কোনো উন্নয়নমূলক বা গঠনমূলক প্রস্তাব আমরা দেখতে পাচ্ছি না সেক্ষেত্রে জনগণের উপর কর কেন বসানো হবে? এখানে কোনো উন্নয়নমূলক বা গঠনমূলক প্রস্তাব এই বাজেটের মধ্যে দেখতে পাচ্ছি না, ট্যাক্সেশনের সম্বন্ধে সেখানে কোনো কনসেপশন নেই, এতে কিভাবে ট্যাক্স বসানো হয়েছে—এখানে ট্যাক্স ধরা হয়েছে আর এখানে ট্যাক্স ধরা হয়নি এইতো বলা আছে। কোনো মূল ছবি এতে কেউ এখানে তুলে দেখাতে পারবেন কি? এটা যদি কোনো বুরোক্র্যাটরা করতেন যারা পেছনে বসে আছেন তাহলে আমার কোনো আপত্তি থাকত না। একটা আমলাতন্ত্র যদি এটা করতেন তাহলে আমি আপত্তি করতাম না। কিন্তু জ্যোতিবাবু অর্থমন্ত্রী হিসাবে করলে আমার আপত্তি আছে এবং সেটাই আমার মূল বক্তব্য। উনি অনেক জায়গায় বলেছেন যে কয়লার দাম বাড়িয়েছি, তিনি একটা উদাহরণ দিলেন যে এক সেরে ২ পয়সা করে কলয়ার দাম বাড়বে। তিনি কি জানেন না যে কয়লার কেউ সের দরে কেনে না। কেউ একথা বলে না যে আমাকে ২ কে.জি. কয়লা দাও। কয়লা টন হিসাবে বিক্রি হয়। শিক্ষানবীশরা পর্যন্ত বলে দেবেন যে দরজা থেকে উনুনে কয়লা চাপানো পর্যন্ত এমন কোনো জায়গা জ্যোতিবাবু ফাঁক রাখেননি যেখানে কয়লার উপর ট্যাক্স চাপানো হয়নি। কয়লার উপরে ওনার এত রাগ কেন জানি না। উনি কি ভাবেন যে সাধারণ মানুষ মধ্যবিত্ত মানুষ কয়লা ব্যবহার করেন না? কয়লা কি সাধারণ থেকে মুক্ত। আমি এইকথা মনে করিনা যে একটা একস্ট্রা মোবিলাইজ করতে গিয়ে মানুষের উপর প্রচন্ডভাবে চাপ দিতে হবে। কিন্তু এ্যাট দি সেম টাইম একথা মনে রাখতে হবে যে আপনি যে দেশের রাজত্ব করছেন সেই দেশকে যদি চালাতে হয়, একটা ডিপ টিউবওয়েল যদি করতে হয়, একটা স্যালো টিউবওয়েল যদি করতে হয়, ২বার ফসল তৈরি করতে হয়, যদি সরকারি কর্মচারিদের বেশি বেতন দিতে হয়, ডি.এ. ইত্যাদি দিতে হয়

তাহলে আপনার বক্তৃতা করে হবে না বা গরম গরম কথা বলে কেন্দ্রের বিরুদ্ধে স্লোগান দিলেও হবে না। অর্থ দরকার এরজন্য অর্থ আমদানি করতে হবে। কত প্রগতিশীল নীতিতে সেই অর্থ আমদানি করতে হবে তারজন্য কখনো কখনো বা আমরা বিরোধী দলের লোকেরা সমালোচনা করব, এই ভয়ে আপনাকে পালিয়ে গেলে চলবে না। দেশ চালাতে হবে আপনাকে, দায়িত্ব আপনার। এটাই সবচেয়ে বড় কথা নয়, বড় কথা হল যে প্রগতিশীল হারে কম মানুষের উপর চাপ দিয়ে বেশি মানুষের উপকার হয় এইরকম একটা নীতিগত ব্যবস্থা অবলম্বন করতে হবে। তাতে আমাদের কোনো আপত্তি নেই। আমরা মনে করি এর এমন কিছু নেই যার উপরে বিরাট কিছু সমালোচনা করা যায়। কিন্তু এই ব্যাপারে কতগুলি গভীর জিনিসের ভেতরে যাওয়া উচিত ছিল। সমস্ত কিছুই তো আমলাতন্ত্রেরা লিখে দিয়েছেন। সুতরাং গভীর কিছু থাকবে কি করে। সিনেমা হলগুলির ৩ বছরের ছাড় দিয়েছেন, টাকা তাদের কাছেই থাকবে। কেন এই জিনিস শিল্পের ক্ষেত্রে কন্ডিশন করা যেতো না? একটা সিনেমা হল যিনি করবেন সে তো গরিব লোক নয়। আমি এটাও বিশ্বাস করি যে সিনেমা হল তৈরি করে চলচ্চিত্রে শিল্পে একটা উন্নয়ন করার কথা চিন্তা করা ভালো কথা কিন্তু আরো কম্প্রিহেনসিভ ওয়েতে এটা চিন্তা করা উচিত ছিল। চলচ্চিত্রে ২/৩টি ভাগ আছে, শুধু গৃহনির্মাণ নয় চলচ্চিত্র প্রোডাকশন এবং একজিবিশন এই দুটো এরসঙ্গে অঙ্গাঙ্গিভাবে জড়িত এবং তারসাথে সমতা রেখে এই কন্ডিশনে ছাড় দেওয়া উচিত ছিল।

[6-05—6-15 P.M.]

এবং এটা ওদের কাছে রেখে না দিয়ে সরকারের কাছে রাখুন। ওরা শুধু ১৮ পারশেন্ট মিনিমাম পাবে। তারপর তিন (৩) বছর দরকার হলে এটার সঙ্গে আরো তিন বছর যোগ করে দিন। তাকেই ছাড় দেবেন বাংলা ছবি যে ৬০ পারশেন্ট দেখাবে। প্রোডাকশন ইমপ্রুভমেন্ট এটা যদি স্লাইটলি কন্ডিশনাল হয় তাহলে তখনই একমাত্র চলচ্চিত্রে টোটাল ইন্ডাস্ট্রি অ্যাস এ হোল উন্নয়ন হতে পারে। ছাড় দিচ্ছেন এটা খুবই ভালো কথা কিন্তু খুবই সাধারণ ভঙ্গিমায় এবং মামুলি কায়দায় হয়েছে কোনো ডেপথে যাওয়া হয়নি। এবং আমি এখানে দাবি করছি এই ধরনের কন্ডিশন যদি আইন না করেও করা যায় তাহলে এটাকে কন্ডিশনাল করে দিন। আমি খুবই গুরুত্ব দিয়ে বলছি আপনারা বলেছিলেন যে ৬০ পারশেন্ট বাংলা ছবি দেখানো হবে, অথবা বাংলা ছবি নেই বললেও বলতে পারি যে ফিল্ম প্রোডিউসড ইন বেঙ্গল। ন্যাশনাল ইন্টিগ্রেশনের আরো ছবি দিতে হবে—প্রয়োজনে উড়িয়া ছবি, হিন্দি ছবি হোক। আমার মনে হয় মাননীয় মন্ত্রী যা চাইছেন সেটা এতে আরো ভালো রক্ষিত হবে। ফিল্ম প্রোডিউসড ইন বেঙ্গল যারা দেখাবেন তারা ৬০ পারশেন্ট ছাড় পাবেন—তাদের জন্যই এই গৃহ নির্মাণের ছাড় দেওয়া হবে। বিক্রয় কর বাড়াতে হবে না—এর সঙ্গে যুক্ত মানুষগুলোর চৌর্যবৃত্তিকে যদি নতুন আইন করে মিনিমাম বন্ধ করতে পারেন লুপ হোলস বন্ধ করেন তাহলে বিক্রয় কর বাড়াতে হবে না। এমন জিনিস আমি বলতে পারি যেখানকার কালেকশন অতি নগণ্য, বিহারের সঙ্গে তুলনা করলেও পাবেন না, আপনি তো কথায় কথায় বিহার দেখান। যদিও দুর্ভাগ্যজনক আমাদের মুখ্যমন্ত্রী বিহার দেখেননি। মহারাষ্ট্র, গুজরাট, আগেকার পাঞ্জাব দেখাবেন না? বিহারের সাথে আমাদের বাংলার মুখ্যমন্ত্রীর সামঞ্জস্য বোধ থাকে না। শুধু বিহার দেখিয়েই তুলনাটার সমতা বা ভারসাম্য থাকে না। আমি যেটা বারবার বলি সেটা হচ্ছে সাপ্লিমেন্টারি দিকটা তো আপনাদের হাতেই আছে। সেই অংশের উপর নিয়ন্ত্রণ হারাচ্ছেন

কেন? হারাচ্ছেন এই কারণে, যত বেশি রাজনৈতিক উন্নয়ন তত বেশি প্রশাসনিক উন্নয়নটা শিথিল হয়ে যাচ্ছে। রাজনৈতিক উন্নয়নের জন্যই এস্টাব্লিশমেন্ট কস্টটা বেড়ে যাচ্ছে এর জন্যই সাপ্লিমেন্টারি বাজেট। এমন কি এডুকেশন ডিপার্টমেন্টের যে সাপ্লিমেন্টারি বাজেট তার সবটাই এস্টাব্লিশমেন্ট মেইনটেনেন্স কস্টের। এদের এই বুরোক্রাসি সরকারি অফিসের ছাঁটাইয়ের দায়-দায়িত্ব আমাদের উপর চাপিয়ে দিচ্ছেন, তার ব্যর্থতা অদুরদূর্শিতার পরিণামের দায়-দায়িত্ব জনগণের উপর চাপিয়ে দিচ্ছেন এটা যত কমই হোক আর বেশি হোক। আমার আপত্তি এখানেই—আপনি ন্যায্য কথা বললেই সব সময় চেঁচাব, আপত্তি করব এর কোনো কারণ নেই। বিভিন্ন জায়গায় পরিকল্পনা হয়েছে বিজ্ঞানভিত্তিক এগুলো চিন্তা করতে হবে। অ্যাট দি সেম টাইম আপনারা আত্মগোপন করে রেখে দিয়েছেন, ট্রোজন হর্স করে রেখে দিয়েছেন এই বাজেটকে। আমরা এটা কখনই আশা করি না। খুব ছোট ছোট জিনিস আছে যেগুলি বললে বোঝা যায়না—যদি দেখেন ২(খ)-র পাতায় খদ্দর বা খাদি পোষাকের উপর থেকে বাদ দিয়ে সমস্ত পোষাকের উপর ট্যাক্স বসিয়েছেন। কংগ্রেসের লোকেরা আমরা যারা খদ্দর পরি আমাদের কে বাদ দিয়েছেন। এটা বাঁচিয়েছেন। সাধারণ ভাবে লক্ষ্য করলে দেখবেন মধ্যিখানের অংশের লোকেরা একটু বেশি পড়ছে ট্যাক্সের আওতায়। যদি স্কুল কলেজের ছেলেদের দেখেন তাহলে দেখবেন মধ্যবিত্তের উপর যে ট্যাক্স বসানো হয়েছে সেটার ব্যবহারই বেশি হচ্ছে। একটু যদি চিন্তা করেন দেখবেন মধ্যবিত্তের মানুষের উপরই ট্যাক্স বেশি বসিয়েছেন।

আপনারা কি ভাবেন শুধু গরিব লোক বা বড়লোকই আছে মাঝখানে কি কোনো লোক নেই? এই দুটোর মাঝখানে আর একটা সোসাইটি রয়েছে সেটা হল মিডল ক্লাস ১(লোয়ার মিডল ক্লাস, ২(আপার মিডল ক্লাস)। এই দুটোই এফেকটেড আজকে। শুধু নিছক শব্দগত কথাই নয়, এর ভেতরে প্রবেশ করলে বোঝা যাবে কৌশলটা কোথায় রয়েছে। আমি আপনাদের সঙ্গে একমত উনি একটু আগেই বললেন অন্য রাজ্যে ন্যাশনাল ইন্টিগ্রেশনের জন্য অন্য জিনিসের দাম কমিয়ে দিচ্ছে তার ফলে অনেককে দাম কমাতে হচ্ছে। এতে জ্যোতিবাবু বললেন কখনো কখনো লোকাল ইন্ডাস্ট্রিকে বাঁচাবার জন্য এই ধরনের পরিস্থিতির সম্মুখীন হতে হয়। আমি উদাহরণ দিয়ে বলতে পারি হিন্দ মোটর কোম্পানির গাড়ি। গত কয়েক বছর আগে ৫ হাজার টাকা সস্তা ছিল। কারণ আপনি বহু জায়গায় বলেছেন ১৪ হাজার লোকের মুখের অন্ন যদি রক্ষা করতে হয় তাহলে ৫ হাজার টাকা কম করতে হবে। তার ফলে সমস্ত জায়গায় লোকেরা ওয়েস্ট বেঙ্গল থেকে গাড়ি কিনতে শুরু করল। সেরকমভাবে সেখানকার লোকাল ইন্ডাস্ট্রি বাঁচাতে গেলে এটা করতে হয়। এটা কমার্শিয়াল কম্পিটিশন। সুতরাং ন্যাশনাল ইন্টিগ্রেশন, সপ্তম যোজনা কোথা থেকে এল। আপনার লোকেদের বলুন এমন স্কীম তৈরি করতে পারে কিনা যাতে এখান থেকে গাড়ি নিয়ে যাবে। অর্থাৎ ভেস্পা এক্সট্রা ৮/১০ টাকা মূল্য দিয়ে কিনতে হয়, কেনার চাহিদা আছে। কোয়ালিটি বাড়ান, কমার্শিয়াল কম্পিটিশন নয়। কম্পিটিশনের কোনো শেষ নেই। কম্পিটিশন হবে কোয়ালিটি কম্পিটিশন। আপনার বিভিন্ন দপ্তর কোয়ালিটি কম্পিটিশনে বহু নাম কিনেছে। সুতরাং যেতে হবে কোয়ালিটি কম্পিটিশনে। না হলে আমরা কমাচ্ছি, ওরা কমাবে। ইজ ইট এ কম্পিটিশন? কম্পিটিশনের দুটো চিন্তা হতে পারে—এক এমপ্লয়মেন্ট ওরিয়েন্টেশন দ্বিতীয় কমার্শিয়াল কম্পিটিশন। এই দুটোর একটাও হয়নি। সেজন্য জাতীয় ঐক্যের কথা বলছেন। অতএব খুব যে কমিয়ে দিয়েছেন বলে বাহাদুরী কিছু নেই। এটাতে একটা ক্ষুদ্র মানসিকতার পরিচয় দিয়েছেন।

[6-15—6-25 P.M.]

বিক্রয়করের কথা আগেই বলেছেন। কেনার কথা আগে বলেছি। ভিডিও, ক্যাসেট রেকর্ডার ইত্যাদির উপর যে করেছেন সেটা খুব বড় ব্যাপার নয়। ঘুরিয়ে ট্যাক্স না করলে হত না। চুরি করে দেখা যদি বন্ধ করতে পারেন আপনার হোম ডিপার্টমেন্ট এবং অন্য ডিপার্টমেন্টকে দিয়ে তাহলে এটা করতে হত না। এটা কিছু সমালোচনার ব্যাপার নয়। শুধু আপনার নজরে আনবার জন্য বলছি। টেলিভিশনের কথা আগেই বলেছি। টেলিভিশনেও ঘুরিয়ে ট্যাক্স করেছেন। এটা মানুষের কাছে পৌঁছে যাক এটা আমরা চাই। এটা মাস মিডিয়া হয়েছে। কিন্তু তার উপর একটা ছোটতর ট্যাক্স করেছেন। সেজন্য মনে করি ট্যাক্স সাধারণ ভাবে কমিয়ে জিনিসের দাম কমেনা। কেন্দ্রীয় সরকারের কথা বলেন যা বলা উচিত নয়। ইলেকশনের কথা বলেছি সস্তা জনপ্রিয়তা লাভ করার জন্য। কাজেই আমাদের টক্কি করে লাভ নেই। আপনি যদি বলতে পারেন সাপ্লিমেন্টারি বাজেট আসবে না তাহলে ভালো কথা। কিন্তু আপনি জানেন সাপ্লিমেন্টারি বাজেট আসবে, অতিরিক্ত কর আসবে এবং তা আপনার হাত দিয়েই আসবে এবং সেখানেই আমাদের আপত্তি। সপ্তম যোজনায় ভালো টাকা নিয়েছেন। সংবাদপত্র মারফত এটা জেনেছি। আপনিও এটা স্বীকার করেছেন। প্ল্যানের টাকা পাওয়া সত্ত্বেও উন্নয়নমূলক কাজে আমরা হতাশ হয়েছি। আপনি নিজে মোটরে করে গেলে দেখবেন ব্রিজের জন্য যে রাস্তা তা দুপাশে ঝুলছে। বিদেশিরা দেখে এসে বলে আদর্শ ব্রিজ যার মাঝখানে কিছু নেই, শেওলা ধরে আছে। উন্নয়নমূলক কাজে কতকগুলি স্ট্যাচু করেছেন। আমরা কৃষিতে দেখিয়েছি সেখানে আমেরিকা থেকে আর ধার করতে হয় না। সেখানে বাফারস্টক দেখিয়েছি। আপনারা কেন্দ্রের অনেক সমালোচনা করেন কিন্তু তারা বিভিন্ন জায়গায় হানা দিয়ে আয়কর আদায় করছে তারজন্য তো ধন্যবাদ দেননা। যখন ইনকাম ট্যাক্সের ক্ষেত্রে মধ্যবিত্ত মানুষের উপর কেন্দ্রীয় সরকার ছাড় দিলেন তখন তারজন্য কেন্দ্রীয় সরকার ধন্যবাদ দেননি, শুধু কেন্দ্রীয় সরকার, কেন্দ্রীয় সরকার করে চিৎকার করছেন। আমাদের পার্টি রেজিমেন্টেড পার্টি নয়, আমাদের পার্টির মধ্যে প্রকাশ্যে বিতর্ক হয়ে যায়, তা সত্ত্বেও হাওড়ার নির্বাচনে দেখলেন আগে যে ভোটে জিতেছিল প্রলয় তালুকদারের বিরাট অপচেস্টা সত্ত্বেও তার চেয়ে বেশি ভোটে জিতে এসেছে। সুতরাং কেন্দ্রীয় সরকারকে মানুষ কি ভাবছে সেটা দেওয়ালে কি লেখা আছে সেটা দেখবার চেষ্টা করুন। আমরা অতীতের জ্যোতি বসুকে দেখতে চাই, বর্তমানের জ্যোতি বসুকে দেখতে চাই না, এই কথা বলে এই ট্যাক্সেশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিভূতি ভূষণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বিল রেখেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং সমর্থন জানাচ্ছি এই কারণে যে কিছু কর কাঠামোর পরিবর্তন তিনি চেয়েছেন এই বিলের মাধ্যমে এবং সেই কর কাঠামোর পরিবর্তন আনতে গিয়ে তিনি কিছু কিছু সংশোধন এই আইনের মধ্যে এনেছেন। স্যার, ১৯৭৭ সালের পর থেকে আজ পর্যন্ত পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের আমলে আমরা যতগুলি বাজেট করেছি এবং কর বসিয়েছি তাতে করে সাধারণ মানুষের উপর বোঝা পড়েনি এটা জোর দিয়ে বলতে পারি। আমরা এবারে যে কর বসিয়েছি তাতে একটিও সাধারণ মানুষ বা কম উপায়ী মানুষের উপর আঘাত পড়বে না। আমরা যে বাজেট আনতে চেয়েছি তাতে আমাদের

দৃষ্টিভঙ্গি আছে দুটো—একটা হচ্ছে দেশের অভ্যন্তরে কুটির শিল্পকে উৎসাহিত করা এবং পাশাপাশি গরিব মানুষ যাতে কম পয়সায় জিনিস কিনতে পারে তার ব্যবস্থা করে দেওয়া। আমাদের বাজেটে কর কাঠামোর পরিবর্তন করতে গিয়ে যে সংশোধনী বিল এসেছে তাতে বেকার যুবকদের যাতে কর্ম সংস্থান হয় আমরা তার দিকেও লক্ষ্য রেখেছি। এই বিলটা দেখলে বোঝা যায় হোসিয়ারি পণ্যের উপর শতকরা ৪ টাকা হারে যে বিক্রয় কর ছিল তাকে কমিয়ে ১ টাকায় আনা হয়েছে, রেডিমেড ফরেন গুডসের উপর ৪ টাকা কমিয়ে ২ টাকা করা হয়েছে, মার্কারী ভেপার ল্যাম্পের উপর ১৫ টাকা ছিল তাকে ৮ টাকা করা হয়েছে। বাইসাইকেলের উপর ৮ টাকা থেকে কমিয়ে ৬ টাকা করা হয়েছে। এই বিক্রয় কর কমানর ফলে জিনিসের দাম কমবে, ফলে চাহিদা বাড়বে এবং এই সমস্ত জিনিস আরও বেশি বেশি উৎপন্ন হবে এবং কলকারখানা চালু থাকবে এবং কুটির শিল্প উৎসাহিত হবে। কিন্তু পাশাপাশি কেন্দ্রীয় সরকার যে নীতি নিয়েছেন সেই নীতিতে পশ্চিমবঙ্গের কুটির শিল্পকে শেষ করে দেওয়ার পরিকল্পনা নেওয়া হয়েছে। আমি একটা পরিসংখ্যান থেকে বলতে পারি যে ক্ষুদ্র শিল্পকে ধ্বংস করে দেওয়ার জন্য কেন্দ্রীয় সরকার সেই সমস্ত পরিকল্পনা নিয়েছেন। ১৯৮০-৮১ সালের পরিসংখ্যান থেকে দেখতে পাচ্ছি ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে ইস্পাত মহারাষ্ট্রকে দেওয়া হয়েছে ৫৭.৭ হাজার মেট্রিক টন, গুজরাটকে দেওয়া হয়েছে ৪০.৭ হাজার মেট্রিক টন, সেখানে পশ্চিমবঙ্গকে দেওয়া হয়েছে ২০.৪ হাজার মেট্রিক টন।

এসব কথা সুব্রতবাবুর শোনা উচিত ছিল। আমরা দেখছি পশ্চিমবাংলার ক্ষুদ্র শিল্পকে ধ্বংস করার একটা পরিকল্পনা করা হচ্ছে। এই যে চলতি বাজেট তাতে দেখছি পশ্চিমবাংলায় ক্ষুদ্র শিল্প আছে ১ লক্ষ ১৭ হাজার ইউনিট এবং এদের জন্য কেন্দ্রীয় সরকার ইস্পাত সরবরাহ করেছেন ৬ হাজার ৬৬৫ টন। মহারাষ্ট্রে ক্ষুদ্র শিল্প ইউনিট আছে ৩৮ হাজার ৪৩৮ টি এবং সেক্ষেত্রে কেন্দ্রীয় সরকার ইস্পাত সরবরাহ করেছেন, ২৫ হাজার ২১০ টন। অর্থাত আমাদের চেয়ে কম ইউনিট থাকা সত্ত্বেও মহারাষ্ট্রকে তারা বেশি পরিমাণে ইস্পাত দিলেন। আমরা সকলেই জানি পশ্চিমবাংলার ক্ষুদ্র শিল্প যদি মারা যায় তাহলে দারুণ বেকার সমস্যার সৃষ্টি হবে। কাজেই আমাদের ক্ষুদ্র শিল্পকে ধ্বংস করবার জন্য ওরা যে ব্যবস্থা করেছেন তারজন্য আমরা প্রতিবাদ জানাচ্ছি। মাননীয় অর্থমন্ত্রী কর কাঠামোর কিছু পরিবর্তন করেছেন। কয়লা সম্বন্ধে অনেকে অনেক কথা বলেছেন—আমি সেই ব্যাপারে পরে আসছি। সিনেমা সম্বন্ধে আমার প্রথম বক্তব্য হচ্ছে এই সমস্ত আজেবাজে ফিল্ম দেখার হাত থেকে আমাদের যুব সমাজকে রক্ষা করতে হবে। অর্থমন্ত্রী প্রস্তাব রেখেছেন, ১৯৮৬ সালের এপ্রিলের পর যদি কোনো সিনেমা হল তৈরি হয় তাহলে তাদের প্রমোদ কর যেটা আদায় হবে সেটা তারা ৩ বছরের জন্য ভর্তুকি হিসেবে রেখে দিতে পারবেন। সিনেমা হল মালিকদের ইনসেন্টিভ দেবার জন্যই এই ব্যবস্থা করা হয়েছে। এই জিনিসগুলি আপনাদের অন্য দৃষ্টিভঙ্গি থেকে দেখতে হবে। সিনেমা মালিকদের ইনসেন্টিভ দেওয়া এবং তার পাশাপাশি সুস্থ সংস্কৃতিকে রক্ষা করবার জন্য এই ব্যবস্থা নেওয়া হয়েছে। আমি বুঝতে পারছি না আপনারা এতে কেন আপত্তি করছেন? আমরা চাই নুতন নুতন বৈজ্ঞানিক পদ্ধতিতে সিনেমা হল তৈরি হোক এবং সেইজন্যই মালিকদের জন্য এই ইনসেন্টিভের ব্যবস্থা করা হয়েছে। তবে প্রমোদকর যেটা আদায় হয় কিন্তু সরকার পায়, কাজেই যুক্তিসঙ্গতভাবে এই ব্যবস্থা করা হয়েছে। তারপর আমাদের কর বসানোর ক্ষেত্র দেখছি সঙ্কুচিত করা হয়েছে। আমরা বিভিন্ন কোম্পানির উপর

কর বসিয়ে কিছু অর্থ সংগ্রহ করতে পারতাম, কিন্তু কেন্দ্র সেই সুযোগটি আমাদের কেড়ে নিচ্ছে। আমরা যে সমস্ত জিনিস—এর উপর ছাড় দিয়েছি তাতে গরিব মানুষের উপকার হবে, কিন্তু কেন্দ্রীয় সরকার বড়লোকদের আরও বড়লোক করার ব্যবস্থা করেছেন। কেন্দ্রীয় সরকার উপহার করের সীমা ৫ হাজার টাকা থেকে বাড়িয়ে ২০ হাজার টাকা করেছেন এবং কোম্পানিগুলির করের উপর থেকে সারচার্জ তুলে দিয়েছেন। আয়করের ক্ষেত্রে ছাড় দিয়েছেন এবং সেই ছাড়ের কথা সংবাদপত্রে ঘোষণা করেছেন। দুঃখের বিষয় রাজ্য সরকারের সঙ্গে কোনো রকম আলোচনা না করেই এই ছাড় দিলেন। ভারতবর্ষের ৭০ কোটি মানুষের মধ্যে মাত্র এক শতাংশ মানুষকে আয়কর ছাড়ের সুবিধা দিয়ে তারা আমাদের বঞ্চিত করলেন। বিরোধীদলের মাননীয় সদস্যরা কয়লার উপর সেস বসানোর জন্য দুঃখ প্রকাশ করেছেন। তারা বললেন, যাত্রার উপর ১০ টাকা পর্যন্ত কর মুক্ত ছিল সেটাকে বাড়িয়ে কেন ১৫ টাকা করা হল? আমরা চেয়েছিলাম কোনো রকম কর না থাকলেই ভালো হত, কিন্তু পরিস্থিতির জন্য সেটা এখনই পারছিনা। তবে আমরা ধীরে ধীরে এই দিকে এগুচ্ছি। কেন্দ্রীয় সরকার ৪৬৭ কোটি টাকা কর বসিয়েছেন এবং সেটা সাধারণ মানুষকে দিতে হয়। তারা প্রশাসনিক ফতোয়া জারি করে জিনিসের দর বাড়িয়ে সাধারণ মানুষের উপর আরও ১৭০০ কোটি টাকা চাপিয়ে দিলেন এবং তার ফলে নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বেড়ে গেল।

[6-25—6-35 P.M.]

তাহলে দেখতে পাচ্ছি কেন্দ্রীয় সরকার কেন ৪৬৭ কোটি টাকা কর বসালেন। আবার ১৭৭৬ কোটি টাকা রেলের মাশুল বাড়িয়েছেন। তাহলে ২২৪৩ কোটি টাকার বোঝা সাধারণ মানুষের উপর চাপিয়ে দিলেন। এ পর্যন্ত কেন্দ্রীয় সরকার সাত বার কয়লার দাম বাড়ালেন। কেন্দ্রীয় সরকার গত ৮ই জানুয়ারি প্রশাসনিক ফতোয়া জারি করে টন প্রতি ২৭ টাকা কয়লার দাম বাড়ালেন। এর বিরুদ্ধে তে' আপনারা কিছু বললেন না। এইভাবে জিনিসের দর বাড়িয়ে মানুষের উপর বোঝা চাপিয়ে দিতে চাইছেন। এবার পেট্রোল ডিজেল ইত্যাদির ব্যাপারে কি করছেন? রপ্তানিকারক দেশে এই সমস্ত জিনিসের দাম কমে যাচ্ছে—আর আমাদের ভারতবর্ষে সেই সব জিনিসের দাম বেড়ে যাচ্ছে। রপ্তানিকারক দেশে গত ১লা ডিসেম্বর, ১৯৮৫ তারিখে প্রতি ব্যারেলে ২৯ ডলার পেট্রোলের দাম কমেছে এ সমস্ত দেশে তার পর ২৩শে ডিসেম্বর, ১৯৮৫ সেটা আরও কমে ২৬ ডলার হল এবং ১৪ই জানুয়ারি, ১৯৮৬-তে সেটা আরও কমে ২৪.৭৫ ডলার হল আবার ২৬শে জানুয়ারি, ১৯৮৬তে আরও কমে ১৮.৫০ ডলার হল। আর আমাদের দেশে সেখানে দাম বাড়ছে। ৮/৬/৮০-তে ছিল পার লিটার ৫.১৪ টাকা ১৩/১/৮১-তারিখে সেটা ৫.৫৪ টাকা। ১৩/৭/৮১-তে আবার বেড়ে হল ৬.১৩টাকা। তারপর ১/৪/৮৪ তাতে হল ৬.২৪ টাকা। মার্চ ১৯৮৫-তে সেটা আবার বেড়ে হল ৭ টাকা পার লিটার। এবং ৫/২/৮৬-তে আবার বেড়ে হল ৭.৪৩ টাকা। আরব দুনিয়ায় দাম ক্রমশ কমে যাচ্ছে আর এখানে বেড়ে যাচ্ছে। এই যদি অবস্থা হয় তাহলে লোকে কি করে জীবন চালাবে। এই কথা বলে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে বিল এনেছেন তাকে পুনরায় সমর্থন জানিয়ে এবং বিরোধী পক্ষের সমস্ত বক্তব্যকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয় বিরোধী দলের সদস্য সুব্রতবাবু কিছু

আগে ট্যাক্সের বিল যেটা এই হাউসের কাছে আনা হয়েছে তার বিরোধিতা করলেন। আমি সুব্রতবাবুকে স্মরণ করিয়ে দিতে চাই বেগুনের ক্ষেতে তিনি যদি খোঁজেন ধান আর ধানের ক্ষেত্রে যদি বেগুন খোঁজেন তাহলে তিনি নিরাশই হবেন। তিনি জ্যোতিবাবুকে রাজীব গান্ধী মনে করেন এবং রাজীব গান্ধীকে যদি জ্যোতিবাবু মনে করেন তাহলে তো ভুল হবেই। কংগ্রেসের সর্বভারতীয় যে নীতি অ্যাডমিনিস্ট্রেটিভ অর্ডার যেটা পার্লামেন্টে না গিয়ে পার্লামেন্ট যখন বসবে ঠিক তার আগে কতকগুলি কর বসিয়ে ১৫০০ কোটি টাকা কর বসিয়ে দিলেন। উদ্দেশ্যটা কি? উদ্দেশ্য হচ্ছে রাজ্যগুলিকে যাতে টাকা দিতে না হয়, রাজ্যগুলিকে ফাঁকি দেবার জন্য, তাদের বঞ্চিত করার জন্য তারা এই কায়দায় কর বাড়ালেন। আমাদের জ্যোতিবাবু, গনতান্ত্রিক মানুষ, তিনি গণতন্ত্রকে শ্রদ্ধা করেন তাই তিনি বিধানসভাকে লঙ্ঘন না করে, বিধানসভা বসবার আগে আইনটি না করে, বিধানসভা বসবার পর এই আইনটি এনেছেন। তিনি বলছেন এখানে এই ট্যাক্স করলে এবং এইভাবে টাকা আদায় করলে মানুষের ক্ষতি হবে।

উনি কি বলতে পারেন জ্যোতিবাবু একা সাপ্লিমেন্টারি বাজেট করবেন না? আরে জ্যোতিবাবু কি বলবেন? পশ্চিমবাংলা কি ভারতবর্ষের বাইরে? এটা কি উপদ্বীপ, নাকি ফরেন্ কান্ট্রি, যে ইন্ডিয়ান ইকনমির বাইরে ওয়েস্ট বেঙ্গল চলবে? এটা তো বোঝেন না যে, প্রতি বছর ডেফিসিট বাজেট করছেন। এর আগের বছর ২ হাজার কোটি হল, সেটা বেড়ে গিয়ে ৪ হাজার কোটি হল। তারপর ৩৩০০ কোটি ডেফিসিট হল, সেটা বেড়ে গিয়ে ৭ হাজার হল। এই ভাবে প্রত্যেক বছর ডেফিসিট ফিন্যান্স করছেন। বাজেট রাখছেন এক, তারপর সেটা ডেফিসিট হয়ে যাচ্ছে এবং তারপরের বছর ডেফিসিট ফিন্যান্স ডাবল হয়ে বাড়ছে। একদিকে ডেফিসিট ফিন্যান্স বাড়ছে, অন্যদিকে হাজার হাজার কোটি কালো টাকা বাড়ছে। তার ফলে ভারতবর্ষের অর্থনৈতিক সংকট আরো ঘনীভূত হচ্ছে আর বিদেশে যেসব জিনিস রপ্তানি করছেন সেই সব জিনিসে প্রচুর পরিমাণে সাবসিডি দিচ্ছেন। আর আমাদের অর্থনৈতিক ব্যালান্স অব পেমেন্ট কি হচ্ছে? এশিয়ার যেসমস্ত দেশ অর্থনৈতিক সংকটে ভুগছে তার মধ্যে ভারতবর্ষ একটা এই রকম ১৯ টি এশিয়ার দেশ আছে, যাদের প্রাইস বাড়ছে, এটা নিশ্চয় ওরা জানেন। সুতরাং আন্তর্জাতিক অর্থনৈতিক রিপারকেশন দেখা যাচ্ছে। ভারতবর্ষ ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা নিচ্ছে এবং তার জন্য প্রতি বছর শয়ে শয়ে কোটি কোটি টাকা দিতে হচ্ছে। ওরা আমাদের বাজেট বিশ্লেষণ করে দেখেন না। জ্যোতিবাবু বাজেটে, কোথায় কত টাকা ওরা ধার করে গেছেন সেই টাকার সুদ দিতে হচ্ছে এবং প্রতি বছর ইন্টারেস্ট দিতেই বাজেটের ২০% চলে যাচ্ছে। এই হচ্ছে বাস্তব অবস্থা। আর অন্য দিকে কেন্দ্রীয় সরকার কি করছেন? এক একটি অর্ডারে এক একটি আইন করে রাজ্যের কর আদায় করার যেটুকু ক্ষমতা ছিল সেটাকে সংকোচন করতে করতে এমন জায়গায় এনেছেন যে, রাজ্যের এখন কোথাও কর আদায় করার কোনো ক্ষমতা নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই পরিপ্রেক্ষিতে দাঁড়িয়ে সুব্রতবাবু বাজেটের বিচার বিশ্লেষণ করলেন না। অবশ্য সুব্রতবাবুর পক্ষেই এটা সম্ভব। কারণ, তিনি মন্ত্রী থাকাকালীন একদিন এক কন্সটেবল ৪ আনা পয়সা ঘুষ নেবার জন্য তাকে থাপ্পড় মেরেছিলেন। তার পক্ষে সবই সম্ভব, জ্যোতিবাবুর সংস্কৃতি নিয়ে আলোচনা করা কেন না, তিনি তাদের রাজত্বে মন্ত্রিত্ব করার সময় এই সব জিনিস করেছেন। ১১২ কোটি টাকা পাবলিক অ্যাকাউন্টস বাদ দিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী আজকে সেখানে কি করতে

যাচ্ছেন? আজকে পুরো ট্যাক্স ষ্ট্রাকচারকে রিঅরগানাইজড করেছেন এবং যে সব অ্যাডমিনিষ্ট্রেটিভ ল্যাকুনা ছিল সেই সব অ্যাডমিনিষ্ট্রেটিভ ল্যাকুনাগুলি সরিয়ে দিয়ে, ত্রুটিগুলি দূর করে দিয়ে যাতে কিছুটা কালেকশন হতে পারে তার ব্যবস্থা করেছেন। উনি কয়লার কথা বললেন। কয়লার হিসাবটা টনে হয়। জ্যোতিবাবু তো গরিবের কথা ভাবেন। এই গরিব লোকগুলির ২/৫ কেজি কয়লা দরকার হয়। সুব্রতবাবুরা তো সেটা ভাবতে পারে না। সুব্রতবাবুর মাথায় তো ২/৫ কেজি কয়লার চিন্তা আসে না। সুব্রতবাবু বড় লোকেদের কথা ভাবেন। তিনি শ্রীমানী মার্কেটের কথা ভাবেন, অন্য কারো কথা ভাবেন। অতএব সুব্রতবাবুর পক্ষে টন টন কয়লা ছাড়া কেজি বা সেরের কথা ভাবা সম্ভব নয়। জ্যোতিবাবু এটা ভাববেন। কারণ, জ্যোতিবাবু এই আদিবাসীদের কথা ভাবেন, গরিব খেটে খাওয়া মানুষের কথা ভাবেন, যারা প্রতিদিন ১/২ কেজি বা সের কয়লা কেনে। অতএব তাদের কেজিতে ২ পয়সা বাড়ল, না ৪ পয়সা বাড়ল এই হিসাবটা কষেই জ্যোতিবাবু এই সেস আরোপ করেছেন। কয়লা যেখান থেকে তুলে উপরে আনা হয় অর্থাৎ প্রোডাকশন শুরু হবার পর মুখে তুলে আনার সময় সেসের কথা তো ওরা ভুলেই গিয়েছিলেন। এই সেস ট্যাক্সের কথা তো ওরা ভুলেই গিয়েছিলেন। প্রোডাকশন হেডের কথা তো ভুলে গিয়েছিলেন। এই কয়লা বিশেষ ধরনের কয়লা। এই কয়লা বাইরে যায় অন্য রাজ্যে যায়। পশ্চিমবাংলার কয়লা অন্য রাজ্যে প্রচুর পরিমাণে যায়, সেখানে কনজামসান হয়। ইন্ডিভিজুয়াল কনজামশনের পরিমাণ খুব কম। মাননীয় অর্থমন্ত্রী সেখানে মাত্র ৩ টাকা করে আরোপ করেছেন।

[6-35—6-45 P.M.]

অতএব এটা বৈজ্ঞানিক এবং পগ্রেসিভ ট্যাক্সেশন হয়েছে। যে অর্থনৈতিক ব্যবস্থা সারা ভারতবর্ষে রয়েছে তাতে করে পশ্চিমবাংলায় অ্যাডিশনাল রিসোর্সের কালেকশন করার ক্ষেত্রে যা করা হয়েছে এর চেয়ে বেশি প্রগতিশীল চিন্তা আর কোথাও হয়নি। উনি বলেছেন, এটা কেন্দ্র বিরোধী। না, কেন্দ্র বিরোধী নয়। তাহলে তো ডাঃ বিধানচন্দ্র রায়কেও কেন্দ্রবিরোধী বলতে হয়। মধ্যপ্রদেশে, গুজরাটে কি হয়েছে? উনি প্ল্যান সম্পর্কে বলতে গিয়ে বললেন, ৭৭৬ কোটি টাকা আপনারা পেয়েছেন, অনেক টাকা পেয়েছেন। তিনি জ্যোতিবাবুকে বললেন, বিহারের দিকে তাকিয়ে দেখুন। উনি কিন্তু মহারাষ্ট্রের কথা বললেন না। মহারাষ্ট্রে যে ২১০০কোটি টাকার প্ল্যান বাজেট হয়েছে সে খবর হয়ত উনি রাখেন না। পশ্চিমবঙ্গের খবর তো রাখেনই না, মহারাষ্ট্রের খবরও রাখেন না—ঘরের খবরও রাখেন না, বাইরের খবরও রাখেন না। সমালোচনা করতে হবে, ট্যাক্সের বিরুদ্ধে কিছু বলার নেই তাই কয়েকটি কথা বলে গেলেন। স্যার, ৭৭৬ কোটি টাকা কেন্দ্র দেবে বলেছে, কিন্তু দেবে কিনা ঠিক নেই কারণ ওদের সব কথা বিশ্বাস করা যায় না। এ যে ফিনান্স কমিশন ৩২০ কোটি টাকা পশ্চিমবঙ্গকে দেবার কথা বলেছিল, সেটা যে কেন্দ্র দিল না সেসব কথা কিন্তু সুব্রতবাবু একবারও বললেন না। জ্যোতিবাবু তো জিনিসপত্রের দাম বাড়াচ্ছেন না, দাম বাড়াচ্ছেন কেন্দ্র ফলে আমাদের এখানে কর্মচারিদের মহার্ঘভাতা দিতে হচ্ছে কাজেই আমাদের খরচ বাড়ছে এবং আমাদের অতিরিক্ত টাকার দরকার হচ্ছে এ ক্ষেত্রে কেন্দ্র যদি ৩২০ কোটি টাকা দিতেন তাহলে এই ট্যাক্স করার হয়ত প্রয়োজন হ'ত না। কাজেই স্যার, মাননীয় অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয় আজ এই সভায় যে ট্যাক্সেশন অ্যামেন্ডমেন্ট বিল এনেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয় আজ এই সভায় যে 'দি ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৬ এনেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলব। স্যার, আমি বিরোধীপক্ষের মাননীয় সদস্যদের বক্তব্য খুব মনোযোগ দিয়ে শুনেছি। আমাদের পক্ষের মাননীয় সদস্যরা তাদের বক্তব্যের মধ্যে দিয়ে প্রমাণ করেছেন যে বর্তমান কাঠামোর মধ্যে থেকে রাজ্য বাজেট যে ভাবে গৃহীত হয়েছে তাতে এর চেয়ে ভালো বাজেট হওয়া সম্ভব ছিল না। আমাদের পক্ষের মাননীয় সদস্যরা বারবার বলেছেন যে এই বাজেটে সাধারণ মানুষের উপর কর ভার চাপানো হয়নি। এরজন্যই স্যার, বিরোধীপক্ষের মধ্যে দুঃখ ও হতাশা দেখা দিয়েছে। ওরা স্যার, নেপথ্যে বলেছেন, আমরা এই বাজেটের কি করে বিরোধিতা করব—কোথাও তো কোনো ট্যাক্স হ'ল না, সাধারণ মানুষের উপর চাপানো হ'ল না কাজেই এই অবস্থার সমালোচনায় কি আর বলব। স্যার, ওরা এই বাজেটকে প্রাক নির্বাচনী বাজেট বলেছেন। এই কথার মধ্যে দিয়ে ওরা এই বাজেটের জনমুখী চরিত্রের কথাই স্বীকার করে ফেলেছেন। স্যার, আজকে যে ট্যাক্সেশন অ্যামেন্ডমেন্ট বিল আনা হয়েছে এক্ষেত্রেও ওদের বলার বিশেষ কিছু নেই। স্যার, অ্যামিউজমেন্ট ট্যাক্সের ক্ষেত্রে যেটা করা হয়েছে যে ১৫ টাকার উপরে হলে অ্যামিউজমেন্ট ট্যাক্স বসবে তার ফলে সাধারণভাবে আমাদের দেশের শিল্প সাহিত্য ও সংস্কৃতির বিকাশের ক্ষেত্র উন্মুক্ত হবে, তার দ্বার অবারিত হয়ে যাবে। স্যার, বিভিন্ন সংগীত সম্মেলনের ক্ষেত্রে আমরা দেখেছি, বম্বের যারা বড় বড় আর্টিস্ট, যাদের পেছনে লক্ষ লক্ষ টাকা খরচ করা হয় তারা গোটা কলকাতাকে দখল করে ফেলেছেন। পশ্চিমবাংলার শিল্পীরা এক্ষেত্রে আমন্ত্রিতই হন না। এখন এদের উপরও যদি ট্যাক্স চাপানো হয় তাহলে আমাদের রাজ্যের শিল্পী যারা আছেন তারা বঞ্চিত হবেন এবং তার সঙ্গে সঙ্গে এখানকার সংগঠকরাও কোনো উদ্যোগ গ্রহণ করতে উৎসাহিত হবেন না। উনি বলেছেন, সংস্কৃতির চর্চা বাড়াবার জন্য এর উপর থেকে একেবারেই ট্যাক্স তুলে দেওয়া দরকার, আমি কিন্তু এ ব্যাপারে একমত হতে পারছি না। আমার মত হ'ল— পশ্চিমবাংলার শিল্প সংস্কৃতিকে বাঁচিয়ে রাখার স্বার্থে ১৫ টাকার উপরের মূল্যের টিকিটে অবশ্যই ট্যাক্স রাখতে হবে যাতে করে এ বাইরের কিশোরকুমার নাইট ইত্যাদি যা সব হচ্ছে এবং যারমধ্যে দিয়ে অপসংস্কৃতির বীজ বপন করা হচ্ছে সেগুলি আমরা প্রতিরোধ করতে পারি। সেদিক থেকে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় টিকিটের দাম ১৫ টাকার উপরে হলে যে ট্যাক্স ধার্য করেছেন, সেটা খুবই সংগত ভাবেই করেছেন। আর একটা বিষয়ে সমালোচনা আসতে পারে সেটা হচ্ছে মপেড। মপেডের উপরে ৮ পারশেন্ট থেকে কমিয়ে ৬ পারশেন্ট ট্যাক্স করা হয়েছে। মপেড এখন মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত লোকেরা ব্যবহার করে। গ্রামাঞ্চলে গেলে দেখা যাবে যে মধ্যবিত্ত এবং নিম্ন মধ্যবিত্তলোকেরা মপেড ব্যবহার করছে। মপেডের নাম শুনলেই মনে করার কোনো কারণ নেই যে ধনী, উচ্চবিত্ত মানুষেরাই মপেড ব্যবহার করে। তারপরে সাইকেলের উপরে যে ট্যাক্স কমানো হয়েছে সেটা ন্যায় সংগত ভাবেই করা হয়েছে। সাইকেল আজকে গ্রামাঞ্চলে, মফস্বল শহরের একটা বড় পরিবহন। কারণ আমাদের দেশের যে পরিবহন ব্যবস্থা আছে তাতে সাইকেল তাদের একমাত্র পরিবহনের বাহন। কাজেই সেখানে বাড়ানো হয়নি, সেখানে যে কমানো হয়েছে তাতে তাদের উপকার হবে। সুব্রতবাবু যে কথা বলেছেন যে এতে দরিদ্র মানুষ, মধ্যবিত্ত মানুষ, নিম্নমধ্যবিত্ত মানুষ যারা আছে তাদের উপরে চাপ বাড়বে—এটা ঠিক কথা নয়। তারপরে কালার টি.ভি'র

উপরে ৪ পারশেন্ট ট্যাক্স ধার্য করা হয়েছে। যারা টি.ভি ব্যবহার করে তাদের পক্ষে এটা খুব অসংগত হবেনা। সাধারণ ভাবে গোটা ট্যাক্স পলিসির মাধ্যমে আমরা দেখছি যে সাধারণ মানুষ, মধ্যবিত্ত মানুষ, নিম্নমধ্যবিত্ত মানুষের কথা চিন্তা করেই করা হয়েছে। কয়লা প্রসঙ্গে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এবং আমাদের মাননীয় সদস্যরা বার বার বলেছেন পশ্চিমবঙ্গকে সচল রাখতে গেলে, পশ্চিমবঙ্গের সাধারণ যে ব্যয়ভার তাকে পূরণ করতে গেলে কোথাও না কোথাও থেকে তাকে রাজস্ব সংগ্রহ করতেই হবে। কয়লার উপরে দিল্লির সরকার ১৯৮২ সালে তিন তিন বার যে ভাবে সেস বৃদ্ধি করেছেন এবং সেখানে ২৫০ কোটি টাকা বাড়তি আয় যেটা করবেন সেটাতো পশ্চিমবাংলাকে দেবেন না। পশ্চিমবাংলার রাজস্ব সংগ্রহের ক্ষেত্র সীমাবদ্ধ। সে জন্য নাম মাত্র যে ২ পয়সা ট্যাক্স করা হয়েছে তাতে মধ্যবিত্ত মানুষের গায়ে আঁচড় লাগবে না, গ্রামের মানুষ এতে অরাজি হবেনা। কারণ মধ্যবিত্ত, নিম্নমধ্যবিত্ত এবং গ্রামের সাধারণ মানুষ অন্য ভাবে এই বাজেট থেকে উপকৃত হচ্ছে, তারা এটাকে বাড়া বলে মনে করবেন না। সেই কারণে যে বিল এখানে উপস্থাপিত হয়েছে সেই বিলকে আমি সমর্থন করছি। সঙ্গে সঙ্গে আমি একথা বলতে চাই যে ওরা যে সমালোচনা করছেন তাতে স্পষ্ট হয়ে উঠেছে যে ওরা সমালোচনা করার জায়গা পাচ্ছেন না। সে জন্য অন্য প্রসঙ্গগুলি বার বার এখানে নিয়ে আসছেন, কেন্দ্র রাজ্য সম্পর্কের কথা, মহারাষ্ট্রের সঙ্গে তুলনা, গুজরাটের সঙ্গে তুলনা করা হচ্ছে। ওরা বলছেন যে মুখ্যমন্ত্রী কেন বিহারের সঙ্গে তুলনা করবেন, অন্য রাজ্যের সঙ্গে কেন তুলনা করবেন না। যাই হোক, সে সম্পর্কে আমাদের মাননীয় সদস্য অনিলবাবু উত্তর দিয়েছেন। সুব্রতবাবু অনেক কথা এখানে বলেছেন। তিনি বলেছেন যে অতীতের জ্যোতি বসুকে দেখতে চাই। আমি সেকথার মধ্যে যাচ্ছি না। আমি একথা বলতে চাই যে পশ্চিমবাংলার অগণিত মানুষ, শ্রমজীবী মানুষের আশা আকাঙ্ক্ষার প্রদীপ হয়ে মুখ্যমন্ত্রী আছেন। কাজেই এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমেই আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্য বক্তৃতায় যেটা আকর্ষণীয় বলে মনে হয়েছে সেটা হচ্ছে, উনি ৪০ মিনিট সময় নিয়েছিলেন ট্যাক্সেশন ল'এর উপরে বক্তৃতা করার জন্য কিন্তু বক্তৃতা করতে উঠে দেখা যাচ্ছে যে সব মিলিয়ে ২৫ মিনিট বক্তৃতা রাখলেন। এতে বোঝা যায় যে মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে কর প্রস্তাব এখানে এনেছেন সেই প্রস্তাবের বিরুদ্ধে তার কিছু বলার নেই। তিনি যা খুশি তাই বলতে পারেন যেটা তার অভ্যাস কিন্তু এক্ষেত্রে অন্তত সেই শালিনতা রেখেছেন যে সময়ের মধ্যে শেষ করেছেন। কাজেই এই কারণে আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। এই কর প্রস্তাব এনে মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী সকলেই উপকার করেছেন। এই প্রস্তাবের মধ্যে দিয়ে পুরানো আইনের ক্ষেত্রে যে বিভিন্ন অ্যামবিগুইটি ছিল সেটাকে দুর করার চেষ্টা করা হয়েছে।

[6-45—6-55 P.M.]

নানা বিষয়ে নানা রকম অ্যামবিগুইটি ছিল, যার সুযোগ নিয়ে যারা কর দেয় তারা এবং যারা কর সংগ্রহ করে, সেই সব অফিসাররা তাদের দুর্নীতির একটা জয়গা ছিল, মাননীয় অর্থমন্ত্রী তার এই কর প্রস্তাবের মাধ্যমে সেটা দূর করেছেন। এটা অভিনন্দন যোগ্য, আগে তার জন্য তাকে ধন্যবাদ দিতে হয়। এই কাজটা তারা করেননি। দ্বিতীয়ত এই কর

প্রস্তাব সম্পর্কে একটা কথাই বলতে চাই, ওরা আগেই এই কর প্রস্তাবকে স্বাগত জানিয়েছেন। নতুন করে বিরোধিতা করার কোনো জায়গা ওদের নেই। ওরা শুরুতে বলেছিলেন অর্থমন্ত্রী বাজেট পেশ করার পরেই যে এটা নির্বাচনী বাজেট আর তার প্রস্তাবগুলি নির্বাচনী প্রস্তাব। কাজেই এর কর প্রস্তাবের বিরোধিতা করার কোনো জায়গা ওদের নেই। বলতেও পারেননি। ৪০মিনিট টাইম নিয়ে ২৫ মিনিটের মধ্যে বক্তৃতা শেষ করে এটাই প্রমাণ করেছেন যে অর্থমন্ত্রী মহাশয়ের এই কর প্রস্তাব পশ্চিমবাংলার সর্ব সাধারণের গ্রহণযোগ্য এবং এই প্রস্তাব কে আমিও আন্তরিক ভাবে সমর্থন করছি। এটা হচ্ছে কর বাড়ানো নয়, করকে কমানোর প্রস্তাব। বিভিন্ন ক্ষেত্রে তিনি কর কমিয়েছেন। এছাড়া দ্বিতীয় আর কোনো কর প্রস্তাব পশ্চিমবাংলার মানুষের কাছে এর আগে এইভাবে কর প্রস্তাবের ক্ষেত্রে আসেনি। তাই এই কর প্রস্তাবকে পুনরায় সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে অনেক বিক্ষিপ্ত কথাবার্তা শুনলাম, কি জবাব দেব আমি বুঝতে পারছি না। যাই হোক, একটা কথা বলা হয়েছে বাজেট সম্বন্ধে যে এটা ইলেকশন বাজেট—এটা বলা হয়েছিল। পরে ঠিক হয়েছে যে ওটা মুখ্য কথা নয়, মুখ দিয়ে বেরিয়ে গিয়েছিল। আমাদের আসল বক্তব্য হচ্ছে সমালোচনা, যে অনেক জিনিস এখানে লুকিয়ে রাখা হয়েছে পরিষ্কার করে বলা হয়নি। কোনো জিনিস তো লুকোই নি, সবই তো পরিষ্কার করে বলা হয়েছে। এমন কি যেটা উদ্বৃত্ত বাজেট বলে বলছি সেটাও বলা হয়েছে, তার এক লাইন পরে বলা হয়েছে যে এটা কতটা উদ্বৃত্ত থাকে, কারণ এই সব আমাদের কমিটমেন্ট আছে। আর তাছাড়া তার হিসাব তো এখনও পর্যন্ত করতে পারিনি, সেই জন্য সেটা দিতে পারিনি। তাছাড়া কেন্দ্রীয় সরকার যদি বারে বারে মাইনে বাড়ায়, মাগ্গীভাতা বাড়ায়, এটা বাড়ায়, ওটা বাড়ায়, তাহলে আমাদের সেখানে প্রতিফলন হবে। কাজেই লুকোনোর কোনো ব্যাপার এর মধ্যে নেই। আমি শুধু আর একবার মনে করিয়ে দিচ্ছি, বেশি ব্যাখ্যা করার প্রয়োজন নেই, যে কেন্দ্রীয় বাজেট আর আমাদের বাজেট, এটা কোনো তুলনাই করা চলে না। ওরা হচ্ছে মানুষের উপর কত বেশি বোঝা চাপানো যায়, doing best to the few in numbers. এটা হচ্ছে ওদের নীতি। আমাদের তা নয়, আমরা হচ্ছি—আমাদের তো আর কোথাও বসাবার জায়গাই নেই। কাজেই আমরা যতটুকু পারছি তাদের রেহাই দিচ্ছি। আর যাতে বেশি বোঝা না চাপে তার চেষ্টা করছি। এটাই হচ্ছে আমাদের সঙ্গে ওদের নীতিগত পার্থক্য—কেন্দ্রীয় সরকারের সঙ্গে। আর কেন্দ্রীয় সরকার আর একটা দেখছি নুতন কয়েক বছর ধরে তারা যে সংগ্রহ করবেন বিভিন্ন ট্যাক্স করে সারা ভারতবর্ষ ব্যাপি, রাজ্যগুলির সঙ্গে তার কোনো ভাগীদার করবেন না। এটা চমৎকার ব্যাপার। সংবিধানকে ফাঁকি দিয়ে কি করে কেন্দ্রীভূত করা যায় সমস্ত অর্থ, সমস্ত ক্ষমতা, সেই ব্যবস্থাটা তারা করেছেন। সংবিধানজ্ঞদেরও এই রকম উদ্দেশ্য ছিল না—যারা সংবিধান তৈরি করেছেন তাদের। কেন্দ্রীয় সরকার এটা করছেন। এর ফলে আমাদের আরও অনেক অসুবিধা হয়ে যাচ্ছে। তা বোধ হয় আমি আগেও বলেছি, এখনও বলছি যে ইনকাম ট্যাক্সে অনেককে ছাড় দিলেন, আবার কমিয়ে দিলেন, কিন্তু সেটা তো আমাদের সঙ্গে আলোচনা করা উচিত ছিল। কারণ ওটা থেকে তো আমরা পাই। অন্যগুলো কিছু থেকে তো পেলাম না। ওটা থেকে ৮৫ ভাগ তো আমরা পাই, ষ্টেটরা। সেটা সম্পর্কে কোনো আলোচনা হল না। অবশ্য অর্থমন্ত্রী আমাকে বলেছেন যে তাতে কি হয়েছে, আমরা এর থেকে বেশি আদায় করব,

আপনাদের দেব, আপনারা তো ৮৫ ভাগ পাবেন, উনি বলেছেন আমাকে। আমি বলছি উনি এই বিষয়ে তো আমাদের সঙ্গে আলোচনা করবেন, এই রকম কোনো সহযোগিতার মনোভাবই নেই কেন্দ্রীয় সরকারের। তবে সুব্রতবাবু একটা কথা বলেছেন নানা সমালোচনার মধ্যেও, সেটা হচ্ছে, ভালো জিনিস যদি থাকে নিশ্চয়ই সেটা সমর্থন করবেন। তার উদাহরণ একটা দিয়েছেন যে আমরা তো এক সঙ্গে দিল্লি গেছি কয়েকটি ব্যাপারে, আরও এখানে যদি হয় তা আমরা করব। এই যে আমাদের প্রতিযোগিতা হয় বা ফ্রেট ইকোয়েলাইজেশন এই সব—চলুন না, এক সঙ্গে করি। আমি বলছি উনি চলুন, কিন্তু আশা করি উনি তার পার্টিকেও সঙ্গে নিয়ে যাবেন, নইলে একটা অসুবিধা হতে পারে।

এটা খুব ভালো কথা, কারণ এটা আমরা চাই। এটা অন্যায় কিছু নয়। কিন্তু কংগ্রেসের যারা এম.পি. আছেন তাদের কি এটা বলা উচিত নয় যে, এটা কেন হচ্ছে? এটা এমনই একটা কাজ, যার ফলে একটা রাজ্য তথা একটা অঞ্চলের ওপর নানা রকম বোঝা চাপানো হচ্ছে, অসুবিধা সৃষ্টি করা হচ্ছে অর্থনৈতিক দিক থেকে এবং ২০/২৫ বছর ধরে এই জিনিস হচ্ছে। কিন্তু কোনো এক দিনও শুনিনি যে, কংগ্রেসের পক্ষ থেকে এসব বিষয়ে তারা কিছু বলেছেন। এই যে টেলিস্কোপিক রেট অফ কোল—এমন কি যে কয়লা ২০০০ মাইল দূরে যে দামে যাচ্ছে তার চেয়ে বেশি দাম সে কয়লার ক্ষেত্রে বহু সময়ে আমাদের দিতে হচ্ছে। আমরা যে দামে কয়লা কিনছি তার চেয়ে কম দর দিয়ে ২০০০ মাইল দূরে পাঠানো হচ্ছে। কেন না একটা নিয়ম আছে ওয়াগান মাইল-এজ ইত্যাদির ব্যাপার আছে। এখন ওয়াগানের অভাব আছে এবং ওয়াগান না থাকলেই যেহেতু আমরা কাছে আছি সেহেতু আমাদের বলছে, "ওয়াগান নেই, আপনারা লরি করে কয়লা নিয়ে যান।" আমরা বাধ্য হয়ে লরি করে আনি। অথচ এখান থেকে পাঞ্জাব, মাদ্রাজ, প্রভৃতি ২০০০ মাইল দূরত্ব পর্যন্ত ওয়াগানে করে কয়লা চলে যাচ্ছে এবং আমাদের থেকে সস্তায় যাচ্ছে। অথচ আমরা কাছে থেকেও আমাদের বেশি লরি ভাড়া দিতে হচ্ছে। এটা তো ঠিক নয় বিহার এবং পশ্চিমবাংলার পক্ষে। এ ক্ষেত্র একটা সমতা রাখার প্রয়োজন আছে। এ সব কথা যদি সমবেতভাবে বলা যায় তাহলে নিশ্চয়ই প্রতিক্রিয়া ভালো হয়। অতএব এ সব কথা যারা বলেছেন তারা নিশ্চয়ই ভালো কথা বলেছেন। আমি তাদের বলব চলুন আমরা এক সঙ্গে গিয়ে এ সব কথা বলি। এই ক্ষেত্রে আমি বলব যে, অনেক বলার পরে নীতিগতভাবে একটা সিদ্ধান্ত গৃহীত হয়েছে, কেন্দ্র বলেছেন, হ্যাঁ ফ্রেট ইকুয়ালাইজেশন তুলে দেব, কিন্তু বাইস্টেজেস তুলে দেব। কৈ, তাও তো দেড় বছর হয়ে গেল, একটা স্টেজও তো এলো না! এই জিনিস হচ্ছে। কাজেই ওরা যদি চাপ সৃষ্টি করেন তাহলে হয়ত কিছু ভালো হতে পারে পশ্চিমবাংলার। আর একটা জিনিস উনি বলেছেন, অবশ্য আমি ভুল শুনলাম কিনা জানি না, উনি বললেন, "বস্ত্রের ওপর আপনারা ছাড় দিয়েছেন, রেডিমেড গার্মেন্টস ইত্যাদিতে ছাড় দিয়েছেন, তাহলে মিডিল ক্লাসের কি হবে?" কেন জানি না, আমি ভালো করে শুনতে পেলাম না। সে যাই হোক, এতে তো সবার উপকার হবে। অন্যান্য সব রাজ্যে, সব জায়গায় তো ২% আছে, আমরাও তো দুটো মিলিয়ে তাই করেছি। এখানে ১৩০ টাকার ওপরে এক রকম ছিল, ১০০ টাকার নিচে আর এক রকম ছিল। আমরা এই যা করলাম এতে মধ্যবিত্ত, শ্রমিক, সমস্ত শ্রেণীর মানুষের লাভ হবে। আর আমাদের ব্যবসা বাণিজ্যও উপকৃত হবে এবং এর থেকে আমরা সেলস ট্যাক্স বেশি পাব। এটা আমরা হিসেব করেছি। আরো একটা কথা আমি ঠিক বুঝতে

পারলাম না, অবশ্য ঠিক শুনেছি কিনা জানি না, উনি বললেন, "বাণিজ্যিক প্রতিযোগিতা, কমার্শিয়াল কম্পিটিশন রাজ্যগুলির মধ্যে হলে ক্ষতি কি আছে?" তা আমি ওকে জিজ্ঞাসা করি, এটা কি বললেন? এটা প্ল্যানিং প্রসেস-এর মধ্যে পড়ে। আমাদের ভারতবর্ষ তো এক।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্কুটার, মোপেড ইত্যাদির দাম না কমিয়ে, কোয়ালিটি কন্ট্রোলে যান।

**শ্রী জ্যোতি বসু ঃ** সেটাই তো বলছি। সেটাই তো শুনলাম। সেটা তো আমার প্ল্যানিং-এ নেই। এখন প্ল্যানিং-এর বাইরে যদি কথা বলেন, তাহলে তা হতে পারে যে, পরস্পর পরস্পরের সঙ্গে এই জিনিস চালিয়ে যাক এবং তাহলে আসাম বলবে—পশ্চিমবাংলায় চা কেন্দ্র থাকবে না। অমুক বলবে—ওখান থেকে সাউথ ইস্টার্ন রেলের অফিস তুলে নিন। আর একজন বলবে—আমাদের ওপর বোঝা চাপবে, আমাদের কারখানা হবে না যদি না আমরা ইস্পাত লোহা ইত্যাদি কম দামে পাই। এই জিনিস হবে। এতে কোয়ালিটির কি আছে? এর মধ্যে কোনো কোয়ালিটির ব্যাপার নেই। উনি হয়ত ভালো করে বুঝতে পারছেন না, বুঝলে আমাদের সমর্থন করতেন। উনি যা বলছেন তা ভালো নয়, দেশের পক্ষে ভালো নয়। কিন্তু দেখুন এমন জিনিস আছে যা আমরা করতে বাধ্য হচ্ছি, ইচ্ছে নেই, তবুও করতে বাধ্য হচ্ছি। আমরা যারা প্ল্যান বুঝি তাদের অনেক কিছুই পছন্দ হয়নি। তারপরে উনি বলেছেন, "অর্থমন্ত্রী কি বলবেন যে সাপ্লিমেন্টারি বাজেট আসবে না?" কি করে বলব? কেন্দ্রকে জিজ্ঞাসা করুন না, আমাকে জিজ্ঞাসা করছেন কেন? সাপ্লিমেন্টারি বাজেট সব সময়ে এসেছে, আসতে পারে, দরকার যদি হয় আনব, এর মধ্যে প্রতিশ্রুতির কি আছে! হঠাৎ উনি দ্বিতীয় হুগলি ব্রিজের কথা বললেন এবং বললেন যে, কংগ্রেস সরকারের আমলে শুরু হয়েছিল, ১০/১২ বছর আগে ইত্যাদি। তা ১০/১২ বছর আগে ওদের আমলে শুরু হলেও সেখানে প্রথম ৪/৫ বছর কোনো কাজ হয়নি, কেন কাজ হয়নি? ৫৭ কোটি টাকা খরচ হবার কথা ছিল, এখন ১৫০ কোটি টাকাতেও হবে না। শ্রীমতী ইন্দিরা গান্ধী থাকতে ওরা বলেছিলেন, "আমরা দিতে পারব না টাকা, আমরা ধার দিতে পারি, আপনারা লোন নিলে নিয়ে যান"। আমরা বলেছিলাম, তাই দিন। করতে তো হবে, ওরা করেননি, সুতরাং আমরা আর কি করব! ওরা করেননি এমন কি সে কথা মনে রাখাও প্রয়োজন মনে করেন না, তাই তো আমাদের সমালোচনা করছেন। আমাদের সমালোচনা করলেও ওদের তো এ সব কথা মনে রাখা দরকার। সেকেন্ড হুগলি ব্রিজ তো ন্যাশনাল প্ল্যানের মধ্যে হওয়া উচিত। যেখানে ১৮০০ কিলো মিটার গ্যাস পাইপ লাইন করছেন মহারাষ্ট্র থেকে উত্তরপ্রদেশ এবং আরো একাধিক প্রদেশের মধ্যে এবং যেখানে এ সমস্ত প্রদেশের কোনো খরচ নেই, সেখানে সেকেন্ড হুগলি ব্রিজ-এর মতো একটা গুরুত্বপূর্ণ ব্রিজ যার ওপর দিয়ে লরি করে হাই-ওয়ে মারফত সারা ভারতবর্ষে জিনিসপত্র যাবে তার ক্ষেত্রে ওরা বলেছিলেন, "ওটা করা যাবে না, ওটা করলে আরো ১০ জনে আরো ১০'টা চাইবে। অতএব আপনারা ধার নিন।" এই জিনিস হয়েছে। তারপর উনি বললেন—আমি তো আগেই বললাম—ইনকাম ট্যাক্স কমালেন, আপনারা তো কিছু বললেন না। আমি তো বলেছি, আমাদের সঙ্গে পরামর্শ করেননি। উপর তলার লোক যারা দিতে পারেন তাদের ছাড় দিলেন। অবশ্য একটা কথা আছে, এটা বলতে গিয়ে ওরা বলেছেন, আমরা আদায় করতে পারছি না, যদি খানিকটা আদায় করতে পারি তারজন্য আমরা দেখছি। আমরাও দেখি, ২/৪ বছর দেখি, এখন যা পাচ্ছি, পাচ্ছি। সেইজন্য

অন্য সব কথার বিশেষ উত্তর দিচ্ছি না। তারপর উনি অতিরিক্ত খরচের কথা বলেছেন। আমি আর একটু বলে দিচ্ছি, এ বিষয়টা তো দেওয়া হয়েছে, বাজেট বক্তৃতায় আছে যে এখনও ৫ কিস্তি মাগ্গী ভাতা বাকি আছে, ডিয়ারনেস অ্যালাউন্স বাকি আছে, সেটা হিসাব করতে হবে, কবে থেকে কখন দেব, কবে দেব। ৩ কিস্তি পূজার মধ্যে দেবার কথা, আর বাকিগুলি কি করব সেইসব দেখতে হবে। মনে হচ্ছে আরও আসতে পারে। ইতিমধ্যে দাবি উঠে গেছে—দিল্লিতে পে-কমিশন হয়েছে, ওদরে তো কোনো অসুবিধা নেই, প্রিনটিং প্রেস আছে নোট ছাপাবেন। কেন্দ্রীয় সরকারি কর্মচারিদের জন্য পে-কমিশন অনেকদিন আগেই করেছেন, এছাড়া ইউ.জি.সি মাস্টারমশাইদের মাহিনা বাড়াবেন। ওনারা এইসব করছেন, খুব ভালো, কিন্তু আমাদের কথাটা তাদের চিন্তার মধ্যে থাকবে না? এটা ঠিক, ইতিমধ্যে দাবি উঠেছে খানিকটা, যে ইনটারিম একটা কিছু দিন। তাহলে সাপ্লিমেন্টারি কি হবে না হবে সেটা এখনই বলা যাবে না। সেটা পরে দেখা যাবে। আর উনি আর একটা কথা বলেছেন ঐ সিনেমা ইন্ডাস্ট্রির ব্যাপারে। এটা ভেবে দেখতে হবে কি করা যাবে। উনি একটা কন্ডিশনের কথা বলেছেন, আপনারা টাকা দিচ্ছেন ভালই করছেন, এইরকম যারা সিনেমা-টিনেমা তৈরি করেন অর্থাৎ যারা উৎপাদন করছে ওদের কাছেই টাকা থাকবে, ওরাই টাকা ব্যবহার করবেন ইত্যাদি। উনি বলছেন সেটা কন্ডিশনাল কিছু করলে অর্থাৎ ফিল্ম যেটা আমাদের এখানে তৈরি হয়—উনি শুধু বাংলার কথাই বলেননি, অন্য যেগুলি তৈরি হয় সেগুলি যাতে একজিবিট করেন এটা একটু দেখা উচিত। আমার মনে হয় এটা কিভাবে হবে আমি ঠিক জানি না, তবে আমার মনে হয় এটা নিশ্চয়ই করা যায়। সিনেমার সবাই আমার কাছে এসেছিলেন, ওদের একটা সংগঠন আছে। ওদের আমি বলেছিলাম এইসব কথা এই বাজেট হয়ে গেলেই আলোচনা হবে। তারপর উনি আর একটি কথা বললেন, ভি.সি.আর অমুক-তমুক এগুলি অবাধে চলতে দিন। কিন্তু আমরা এগুলি অবাধে চলতে দিতে পারি না, অসম্ভব। নিশ্চয়ই উনি জানেন, চারিধার থেকে রব উঠেছে যে, যে ধরনের ঐসব ভিডিওতে দেখানো হচ্ছে সেগুলি বাঞ্ছনীয় নয়। আমাদের যুব সম্প্রদায়ের কথা ভেবে বলছি, আমাদের জনগণের কথা ভেবে বলছি—এগুলি বাঞ্ছনীয় নয়। অবাধে কেন হবে? এগুলি আমাদের কন্ট্রোলের মধ্যে থাকবে। কতকগুলি নিয়ম-কানুন আছে, এগুলি আমরা করব সেশন হয়ে গেলেই। সেখানে আমরা ট্যাক্স বসিয়েছি, কারণ ফিল্মের অসুবিধা হচ্ছে। আমরা ফিল্ম থেকে টাকা আদায় করতে পারি নির্দিষ্টভাবে, কিন্তু ওদের থেকে টাকা আমরা আদায় করতে পারি না, যেখানে জায়গা পাচ্ছে সেখানে ঐসব দেখিয়ে দিচ্ছে, সুতরাং এটা বাঞ্ছনীয় নয়। আর অন্য সব কথার উত্তর আমাদের দিক থেকে মাননীয় সদস্য শ্রী জয়ন্ত বিশ্বাস, অনিলবাবু এবং বিভূতিবাবু দিয়েছেন, আমার আর কিছু বলার নেই, আমি এখানেই শেষ করছি।

**Shri Jyoti Basu :** The motion of Shri Jyoti Basu that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1986, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 9 and preamble

The question that clauses 1 to 9 and preamble, do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1986, as settled in the Assembly, be passed.

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কিছু প্রশ্নের জবাব দিয়েছেন আবার কিছু কিছু প্রশ্ন বুঝতে পারেননি। কেন উনি বুঝতে পারেননি তা আমি জানি না। আমার গলাটা একটু ভাঙা, কিন্তু এতে না বুঝতে পারার মতো কোনো কারণ আছে বলে আমি মনে করি না। যাইহোক, আপনি যেগুলো বুঝতে পারেননি সেগুলি আর একবার পুনরাবৃত্তি করছি আর তার আগে একটু সংযোজন করছি, যাতে আমার আলোচনায় উনি লাইট দিতে পারেন, সেটা হল, আমি বারবার জানতে চেয়েছিলাম, পাবলিক অ্যাকাউন্টসটা ঢোকানো হচ্ছে কেন? আমি সংবাদপত্রে দেখলাম আপনি উত্তর দিয়েছেন কিন্তু এই উত্তর দেবার আগেও বলেছি এখনও বলছি এবং আমাদের লিডার তাঁর বক্তৃতায় বলেছেন যে এর ব্রেক-আপটা কি, কি কি এরমধ্যে ঢোকাচ্ছেন এবং সেগুলি আইন সম্মত কিনা, সেটা জনগণের টাকা কিনা? যেটা আপনাদের ট্রাস্টি সেটাতো কোনো নজির হতে পারে না! বার বার বলেছি, একটা ট্রাস্টি কোনোদিন ওনার হতে পারে না। প্রপার্টি অফ দি ওনার—যার উপর নিয়ন্ত্রণ নেই—সইসব জিনিস যদি এর ভেতর ঢোকানো থাকে তাহলে বাজেট একটা অর্থহীন বাজেট হয়ে দাঁড়ায়। সেইজন্য আমাদের বার বার অভিযোগ না করে প্রব্লেমের মধ্যে ঢুকুন, আমাদের জবাব দিন। দীর্ঘদিন ধরে এখানে উনি আছেন। কিন্তু একই জিনিস দেখছি বার বার আনা হচ্ছে। ২৮-৩০ বছর ধরে বিরোধী দলে থেকে ওনার অভ্যাসটা নস্ট হয়ে গেছে, রুলিং পার্টির অভ্যাসটা আসছে না। আমি বলছি চাই-চাই-চাই, দাও-দাও-দাও, উনিও বলছেন, চাই-চাই-চাই, দাও-দাও-দাও। এই অভ্যাসের পরিবর্তন হওয়া দরকার। আজকে পাবলিক অ্যাকাউন্টস-এর ব্রেক-আপটা দিন! ডি.এ আটকে দেওয়াটা একটা ক্রাইম এবং এমারজেন্সি সময় যখন ডি.এ আটকে দেওয়া হয়েছিল তখন আপনারাই তার বিরুদ্ধে আন্দোলন করেছিলেন। আজকে আপনারাই ফিক্সড ডিপোজিট তা জোর করে জমা করিয়েছেন, প্রাইমারি শিক্ষকদের প্রভিডেন্ট ফান্ড আটকে রেখে দিয়েছেন। আপনি একজন উকিল, একজন বড় ব্যারিস্টার। এ-ব্যাপারে আপনার কি বলবার আছে?

(এই সময় লাল বাতি জ্বলে ওঠে)

স্যার, আপনি লাল আলো জ্বালিয়ে দিলেন?

**মিঃ স্পিকার :** লাল আলো দেখে কি আপনি ঘাবড়ে যান?

**শ্রী সুব্রত মুখার্জি :** লাল রঙ এমনিতে খারাপ লাগে না, তবে চোখের সামনে লাল আলো জ্বললে খারাপ লাগে। যে কথা বলছিলাম—সিনেমার কথা যা বলেছিলাম সেটা বুঝতে না পারায় আবার বলছি, টাকাটা আপনাদের কাছে অর্থাৎ গভর্নমেন্টের কাছে রাখুন। আপনারা বলুন যে, তিন বছর পরে এই এই কন্ডিশন ফুলফিল করলে টাকা ফেরত পাবেন। এই ইনসেন্টিভ দিলে চলচ্চিত্র জগতের সুবিধা হবে। কিন্তু তাদের সঙ্গে এই কন্ডিশন করতে বলছি যারা ফিল্ম প্রডিউসড ইন বেঙ্গল, মুখ্যত বাংলা ফিল্ম প্রডিউসারদের সঙ্গে এই কন্ডিশন করতে বলছি। আজকে তাদের এই ইনসেন্টিভ দিন, কিন্তু টাকাটা এখন আপনাদের কাছে রেখে দিন। তা না হলে সিনেমা মালিকের ১৮ পারশেন্ট করে আনডিউ অ্যাডভান্টেজ

নিচ্ছে। আজকে সেটা সরকার নিন। কম্পিটিশনের দরকার নেই বলছি না, কিন্তু মোপেড, স্কুটার ইত্যাদি হল রিজিওনাল ইন্ডাস্ট্রি এবং তাতে এমপ্লয়মেন্ট পোটেনশিয়াল রাখবার জন্য দাম কমিয়ে চলেছেন। এই কম্পিটিশনে যদি প্রতি বার দাম কমিয়ে চলেন তাহলে লোক্যাল প্রডাকশনে কোনো লিমিট থাকবে না দাম কমাবার। এটা ন্যাশনাল ইনট্রিগ্রেশন নয়। আপনি নিজে জানেন, একবার হিন্দমোটরকে বাঁচাবার জন্য একটি গাড়িতে ৫ হাজার টাকা পর্যন্ত ট্যাক্স কমাতে হয়েছিল, তখন বিহারের চিফ মিনিস্টার মাননীয় জ্যোতি বসুকে বলেছিলেন কি যে, আপনারা ন্যাশনাল ইন্টিগ্রেশন ব্রেক করে দিচ্ছেন? প্রডাকশনের ক্ষেত্রে কোয়ালিটি কম্পিটিশনে ভেস্পা স্কুটার ইত্যাদির বাজার থেকে মার্কেট কোয়ালিটি ভালো করুন এবং তাহলে এই জায়গায় আপনাদের যেতে হবে না। এটা প্ল্যান্ড অ্যান্ড নন-প্ল্যান্ডের কিছু নয়। এটা কম্পিটিশনের যুগ। ইট ইজ এ কমার্শিয়াল প্রডাকশন অ্যাজ ওয়েল অ্যাজ এমপ্লয়মেন্ট ওরিয়েন্টেড। আজকে এই জায়গায় যেতে হবে। আমাদের এখানে যে যে জিনিস হয় তার কোনো কোয়ালিটি নেই। এখানে 'শিবাজী' যা বেরিয়েছে—সেটা কেউ কিনবে ভাবেন? জয়ন্তবাবু বলেছেন যে, মোপেড আজকাল কিছু বড় লোকের ব্যাপার নয়, মার্জিনাল ফার্মার থেকে ডাক্তার—সবাই এটা ব্যবহার করছেন। দিনে দিনে যেভাবে পরিবর্তন হচ্ছে তাতে মোপেড আর মোপেড নেই, এটা সাইকেলের মত হয়ে দাঁড়িয়েছে। এসব দেখে যদি কন্সিডার করা যায় তাহলে বলতে হয় যে, বেশির ভাগ বাজেটটাই অনুমানভিত্তিক কল্পনার দোষে দুস্ট। বিরাট করে বলেছেন এতে। সেন্ট্রাল গভর্নমেন্টের বিরুদ্ধে যখন এখানে হয় তখন এই ধরনের একটা বাজেট যে এখানে আসছে সেটা ভেবেই রেখেছিলাম। এখানে কয়লার কথা বললেন না। কিন্তু আমরা দেখছি, ইতিমধ্যে কয়লার সমস্ত বাই-প্রডাকশনের দাম বেড়ে গেছে। আমাদের আপত্তি এইসব জায়গায়ই। তবে বাজেট বক্তৃতাকে আমি আমন্ত্রণ করতে চাইনি, আমি বলতে চেয়েছিলাম—গরিব দেশে ট্যাক্স বাড়ানোটা সাহসের পরিচায়ক। আমি নীতিগত ভাবে মনে করি এবং ওদের দলের তাত্ত্বিক নেতাদের বক্তব্য কোট্ করে বলছি ডেফিসিট বাজেট আনা যায় না—আমি এই সাহসের সমালোচনা করছি।

**শ্রী জ্যোতি বসু :** মিঃ স্পিকার স্যার, সুব্রতবাবু যে কথায় শেষ করলেন, সে সম্বন্ধে আমি আগে বলে নিই। ট্যাক্স বাড়ানো গরিব দেশে সাহসের পরিচয়, এই যে কথা উনি বললেন, সেই সাহস আমাদের নেই। সেই সাহস কেন্দ্রীয় সরকারের আছে, সুব্রতবাবুদের আছে। পাবলিক অ্যাকাউন্টস সম্বন্ধে বারেবারে একই কথা কেন বলছেন তা জানি না। ওরা বলছেন, একটু খুলে বলুন। তা খুলে বলার আর কি আছে—বইতেই তো সব ছাপিয়ে দিয়েছি। সেখানে বলেছি যে পাবলিক অ্যাকাউন্টস কোন কোন খাতে কি আছে, যেমন প্রভিডেন্ট ফান্ড কিসে কোনটা আছে, কোথায় আছে সবই তো বইয়ে ছাপানো আছে। বইগুলো খুলে একটু পড়তে হয়; সের দরে বিক্রি না করে ওটা বাড়িতে পড়তে হয়, পড়লে ভালো হবে। আমরা এটা বারেবারে বলেছি—সেদিন ওরা ছিলেন না, সেদিন থাকলে একটু শিখতে পারতেন—সেদিন বলেছিলাম, কনস্টিটিউশনে যেভাবে ব্যবস্থা আছে তাতে কেন্দ্র বলুন বা রাজ্য বলুন এই পাবলিক অ্যাকাউন্টস পুরোপুরি ধরে নেয়। ওরা যখন সরকারে ছিলেন, ডঃ নাগ যখন শেষ বাজেট পেশ করেছিলেন তাতে তিনি ৪ কোটি টাকা উদ্বৃত্ত দেখিয়েছিলেন। সেটা ১৭ কোটি টাকা হ'ত পাবলিক অ্যাকাউন্টস যদি না ধরতেন। এটা পরিষ্কার জিনিস—আমাদের সেটা ধরেই নিতে হবে। প্রভিডেন্ট ফান্ড ইত্যাদি যদি কেন্দ্র না ধরত—৮

হাজার পর্যন্ত তো প্রভিডেন্ট ফান্ড আছে, এই সব ধরে ওদের ৩,৫০০ হচ্ছে কেন্দ্রের মোট ঘাটতি, সেটা হ'ত ১৫,০০০ কোটি টাকা ঘাটতি। কিন্তু ওরা তো সেটা ধরেছেন। এটা তো ফাঁকির কোনো কথা নয়, এটা তো নিয়মেই আছে। ওরা ধরেছেন আমরাও ধরেছি। এই সব ধরে, ব্রেক-আপ করে সব খতিয়ে আমরা বলেছি। তথাপি এই যে ১১২ কোটি টাকা, এটা না ধরলে আমাদের ঘাটতি হয়, সেজন্য আমাদের এই কিছু অদল-বদল ও পুনর্বিন্যাস করতে হয়েছে। একই কথা বারেবারে বলছি, কিন্তু কেন ওরা যে বুঝতে পারছেন না তা ঠিক জানি না। সুতরাং লেখাটা পড়তে হবে বাড়ি গিয়ে। অ্যানুয়াল ফিনানসিয়াল স্টেটমেন্ট-এ সবই লেখা আছে—কোন খাতে কত আছে। সিনেমার ব্যাপারে উনি যে কথাটা বললেন—এই পদ্ধতি আগে ছিল—টাকাটা আমাদের ঘরে নেবার কথা। কিন্তু তার হিসাব করে এবং হিসাব মিলিয়ে সবকিছু করতে গিয়ে বছরের শেষে দেখা যেত যে, আমরাও বুঝলাম না কিছু আর ওরাও দিলেন না। সেই সঙ্গে সঙ্গে ব্যবসাটাও হল না, সিনেমা হলও হল না। সেজন্য এখন আমরা ভাবছি, এক বছরের জন্য ওরাই সবটা রাখুন এবং সবকিছু করুন তবে কিছু কন্ডিশানের কথা বলা হয়েছে। এটা এখনও ভাবা যায়, সেটা আমরা দেখব। এর বেশি আর কিছু আমার বলার নেই।

The motion of Shri Jyoti Basu that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1986, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 7.08 p.m. till 1 p.m. on Monday, the 31st March, 1986 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House. Calcutta on Monday, the 31st March, 1986 at 1 P. M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 6 Ministers, 11 Ministers of State and 150 Members.

[1-00–1-10 P.M.]

### Held over Starred Questions

### (to which oral answers were given)

### মেদিনীপুর জেলায় সবং সজনীকান্ত মহাবিদ্যালয়

*১৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৪২৫।) ডাঃ মানস ভুঁইয়া ঃ শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার সবং সজনীকান্ত মহাবিদ্যালয়ে বিজ্ঞান শাখা আছে কি:

(খ) থাকলে, কোন কোন বিষয়ে বিজ্ঞান শাখায় অনার্স পড়ানো হয়;

(গ) ঐ মহাবিদ্যালয় থেকে খড়গপুর ও মেদিনীপুর মহাবিদ্যালয়ের দূরত্ব কত; এবং

(ঘ) ঐ মহাবিদ্যালয়টিতে পাঠরত আদিবাসী ও তফসিলি উপজাতির ছেলেমেয়ের সংখ্যা কত?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বিজ্ঞান শাখায় কোনও বিষয়ে অনার্স পড়ানো হয় না।

(গ) মেদিনীপুর মহাবিদ্যালয় বাসে—৫২ কিঃ মিঃ এবং ট্রেনে—৫৬ কিঃ মিঃ দূরে ও খড়গপুর মহাবিদ্যালয় বাসে—৫০ কিঃমিঃ এবং ট্রেনে—৪৫ কিঃমিঃ দূরে।

(ঘ)

| তফসিলি জাতি | | তফসিলি উপজাতি | |
|---|---|---|---|
| বালক | ১০৫ | বালক — | ৮২ |
| বালিকা — | ২৪ | বালিকা — | ৫ |
| মোট | ১২৯ | মোট | ৮৭ |

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ঐ কলেজে বিজ্ঞান শাখায় কবে নাগাদ উক্ত বিষয় চালু করবেন বলে মনস্থ করেছেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** সরকারিভাবে আবেদনপত্র পেলে সামনের শিক্ষাবর্ষে আমরা বিবেচনা করব।

## নদীয়া জেলার সান্যালচর অটলবিহারী বিদ্যাপীঠ

***১৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮৩০।) **শ্রী সুভাষ বসু ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, নদীয়া জেলার চাকদহ থানার অন্তর্গত সান্যালচর অটলবিহারী বিদ্যাপীঠটি ভাগীরথীর ভাঙনে বিলীন হতে চলেছে; এবং

(খ) অবগত থাকলে, ঐ স্কুলটি স্থানান্তর করার জন্যে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বিদ্যালয় কর্তৃপক্ষ বিদ্যালয়টি স্থানান্তরিত করার জন্য একটি প্রস্তাব পেশ করেছেন, জেলা বিদ্যালয় পরিদর্শককে (মাধ্যমিক শিক্ষা) প্রস্তাবটি সম্পর্কে তাঁর রিপোর্ট পেশ করার জন্য নির্দেশ দেওয়া হয়েছে।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে ঐ বিদ্যালয়ে ছাত্র সংখ্যা কত?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আপনি নোটিশ না দিলে বলতে পারব না। এখানে বিদ্যালয়টি স্থানান্তর-করণের ব্যাপার নিয়ে যেহেতু প্রশ্ন করা হয়েছে, সেজন্য এখুনি বলতে পারছি না: এজন্য দুঃখিত।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** সান্যালচর অঞ্চলে অ্যান্টি ইরোযান ওয়ার্ক ইত্যাদির জন্য বিদ্যালয়টি নদী ভাঙনে বিলীন হতে চলেছে, এটি আমরা সংবাদপত্রেও দেখেছি। সুতরাং মন্ত্রী মহোদয় এখানে যা বলেছেন তা ঠিক। এই যদি অবস্থা হয়, তাহলে ওখানে বিদ্যালয়টি স্থানান্তর না করে—ভাঙনরোধ ইত্যাদি কাজ যেহেতু সেচ দপ্তর করে থাকেন সেজন্য—সেচ দপ্তরের সঙ্গে কথাবার্তা বলে নেওয়া বোধহয় দরকার। আপনি কি সেচ দপ্তরের সঙ্গে কথাবার্তা বলেছেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** বিষয়টি হচ্ছে বেসরকারি বিদ্যালয় সংক্রান্ত। সেজন্য মাননীয় সদস্য যে কথা বললেন তা আমাদের মনে আসা সত্ত্বেও কতগুলি সীমাবদ্ধতা আছে। বিদ্যালয়টি কোথায় স্থানান্তর করা দরকার সে সম্পর্কে বিদ্যালয় পরিচালকমণ্ডলীর সদস্যদের মধ্যে একটা মীমাংসায় আসা দরকার এবং সেই সিদ্ধান্ত জেলা বিদ্যালয় পরিদর্শকের কাছে পাঠানো দরকার। তারপর সেই সিদ্ধান্ত বা অভিমত আমাদের কাছে যদি আবেদন আকারে আসে তাহলে আমরা তা পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্যদের কাছে পাঠিয়ে দিতে পারি। চূড়ান্ত সিদ্ধান্ত গ্রহণের ক্ষমতা হচ্ছে পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্যদের। বিদ্যালয় স্থানান্তর-করণের জন্য ওখানে যে পরিমাণে অর্থ ব্যয়ের জন্য নির্দিষ্ট আছে তা আমরা অনুমোদন দেব। তবে চূড়ান্ত সিদ্ধান্ত গ্রহণের ক্ষমতা হচ্ছে পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্যদের হাতে।

## যুবভারতী থেকে হলদিয়া পর্যন্ত পদযাত্রা

***৩১২।** (অনুমোদিত প্রশ্ন নং *৫০।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (যুবকল্যাণ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গত বৎসর যুবভারতী ক্রীড়াঙ্গন থেকে হলদিয়া পর্যন্ত পদযাত্রা অনুষ্ঠানটির জন্য (১) মোট ১৪০টি সরকারি বাস রুট থেকে তুলে কাজে লাগানো হয় এবং (২) এই বাবদ রাষ্ট্রীয় পরিবহন দপ্তর রাজ্য সরকারের ক্রীড়া ও যুবকল্যাণ দপ্তরের কাছে পাঁচ লাখের কিছু বেশি টাকা দাবি করেছেন;

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, রাষ্ট্রীয় পরিবহন দপ্তরের এই পাওনা অর্থ পরিশোধ করা হয়েছে কি না; এবং

(গ) এই পদযাত্রা অনুষ্ঠানের জন্য যাবতীয় ব্যয় সহ মোট কি পরিমাণ অর্থ খরচ হয়েছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সত্য নয়।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনার স্বীকারোক্তি অনুযায়ী আনুমানিক ২ লক্ষ টাকা এই হিসাবের মধ্যে ধরা হয়েছে। কিন্তু এক্ষেত্রে আমার প্রশ্ন এই যে ১৪০টি বাস রুট থেকে তুলে ব্যবহার করা হয়েছিল এগুলি রুটে থাকলে ঘন্টার হিসাব থাকলে আইনসঙ্গতভাবে তাতে প্রায় ৫ লক্ষ টাকার মতো হত। সুতরাং এই হিসাবের মধ্যে ঐ ব্যয়গুলি ধরা হয়েছে কি না না ওগুলি ব্যয় বহির্ভূত?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আপনার প্রশ্নের উত্তর দেওয়া ঠিক সম্ভব নয় তবে আনুমানিক ১৪০টি বাসের জন্য ৫ লক্ষ টাকা ব্যয় এটা ঠিক নয়। দ্বিতীয়ত স্টেট ট্রান্সপোর্ট কর্তৃপক্ষ আমাদের কাছ থেকে টাকা নিয়েছেন সেই বিল এখনও পর্যন্ত দেননি। সুতরাং আপনি কোথা থেকে এই সংবাদ সংগ্রহ করলেন জানি না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই অনুষ্ঠান সরকারি দলের একটা অনুষ্ঠান অথচ এই অনুষ্ঠানের ব্যয়নির্বাহের জন্য সরকারি তহবিল থেকে অর্থ দেওয়া হয়েছিল, সুতরাং সরকারি তহবিলের অর্থ এইভাবে ব্যয় করা হল কেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এটা সরকারি দলের অনুষ্ঠান নয়, সরকারি অনুষ্ঠান সম্পূর্ণভাবে রাজ্য সরকার কর্তৃক কমিটি হয়েছিল এবং এতে দলমত নির্বিশেষে সবাই উপস্থিত ছিলেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে ১৪০টি বাস নেওয়া হয়েছিল এগুলি কিসের ভিত্তিতে নিয়েছিলেন এবং কত টাকা দেওয়ার কথা হয়েছিল?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** ১৪০টি বাস নেওয়া হয়েছিল, তারমধ্যে ২০টি বাস হলদিয়া

পর্যন্ত পদযাত্রা ফিরিয়ে আনবার জন্য স্থির হয়েছিল এবং এই বাসগুলি হলদিয়াতেই যাতায়াত করে। সুতরাং ওই বাসগুলি ফিরতি ট্রিপে প্যাসেঞ্জার নিয়ে আসার জন্য ঠিক হয়েছিল। অতএব যাতায়াত এই দু'পক্ষের ভাড়া দেওয়ার কোনো ব্যবস্থা ছিল না। তাছাড়া আমরা এই ব্যাপারে বাল্ক বুকিং করেছিলাম তার বিল এখনো পাইনি। আমাদের যে কমিটি করা হয়েছিল তাতে আমরা জানিয়েছি যে বাকি যে কিছু বাস ব্যবহার করা হয়েছিল যে শিশু সংগঠনগুলি অংশগ্রহণ করেছিল তাদের হাওড়া স্টেশন থেকে নিয়ে আসার জন্য।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যখনই কোনো লোক বাস ভাড়া করে তখন সে সম্পূর্ণভাবে ওই খরচ দেবে অর্থাৎ সম্পূর্ণ বাণিজ্যিক দৃষ্টিভঙ্গি নিয়ে খরচের হিসাব তাকে দেওয়া হয়, তাহলে এক্ষেত্রে যে ১৪০টি বাস নিলেন তাতে আপনাদের কাছে নিশ্চয় ওরা টাকা চেয়েছেন এবং সেটা কত টাকা চেয়েছেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** তারা এখনো কোনো অ্যামাউন্ট চায়নি তবে একটা কিছু নিশ্চয় চাইবে এবং তার হিসাব-নিকাশ পদ্ধতি অনুসারেই চাইবে। এর আগে একটা কার্যক্রম করেছিলাম তাতে এর থেকে বেশি বাস নিয়েছিলাম এবং তাতে তারা হিসাব দিয়েছিল ৪০ হাজার টাকার মতো।

[1-10–1-20 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** এস্টিমেট ও এক্সপেন্ডিচার সব দেওয়া নেই। যখন ১৪০টি বাস দিয়েছে তখন ডেফিনিটলি বলবেন কোন ভিত্তিতে কত টাকা চাই?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এস্টিমেশন করা এবং টাকা দেওয়ার দায়িত্ব দুটোই সরকারের ব্যাপার। একটা দপ্তর আর একটা দপ্তরের কাছে চেয়েছে সেটা দেখতে হবে।

**Shri Subrata Mukherjee :** Sir, I want your protection. It is a categorical and specific question. I want to know the amount.

**মিঃ স্পিকার ঃ** এখানে যা প্রশ্ন ছিল সেইভাবে স্পেশিফিক প্রশ্নটা ছিল না। বাসের দরুন কত খরচ ছিল সেই প্রশ্ন ছিল না। সেটা আপনি স্পেশিফিক নোটিশ দিয়ে প্রশ্ন করুন তাহলে উত্তর পাবেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** পরিবহন দপ্তর ৫ লক্ষর কিছু বেশি টাকা দাবি করেছে সেটা কি ঠিক?

**মিঃ স্পিকার ঃ** ওরা কত দেবেন, সেই কমিটমেন্ট যেমন রয়েছে.....

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এই. প্রশ্ন আদর্শ প্রশ্ন নয়; এটা সত্য নয়।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** স্যার, জানাবেন কি এই যুবভারতী ক্রীড়াঙ্গন থেকে হলদিয়া পর্যন্ত পদযাত্রার মুখ্য উদ্দেশ্য কি ছিল?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এটার মুখ্য উদ্দেশ্য ছিল আমাদের রাজ্য সরকার যে নিজস্ব প্রকল্পগুলি করছেন তাকে সামনে তুলে ধরা — যেমন, হলদিয়া পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স, সল্ট লেক ইলেক্ট্রনিক কমপ্লেক্স এবং আমাদের যুবভারতী ক্রীড়াঙ্গন। স্বাভাবিকভাবেই জাতীয়

সরকার তার সম্পত্তি এবং তার সীমাবদ্ধতা নিয়ে যে প্রকল্পগুলি দীর্ঘদিন ধরে অপসারিত হচ্ছিল তাকে উচ্চে তুলে ধরার উদ্দেশ্যে, রাজ্যের জনগণের সঙ্গে একাত্মতা গড়ে তোলার উদ্দেশ্য নিয়ে এটা কার্যকরী করা হয়েছে।

**Mr: Speaker :** Justice is blind. Those who are wise cannot see it.

**শ্রী কাশীনাথ মিশ্র :** স্যার, জানাবেন কি এই যুবভারতীর পদযাত্রার জন্য যে ব্যায় বলছেন এই ব্যাপারে কোনো বেসরকারি প্রতিষ্ঠান থেকে বা পিয়ারলেস থেকে কোনো আর্থিক সাহায্য করেছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** এই অনুষ্ঠানে কোনো বেসরকারি প্রতিষ্ঠানের সাহায্য নেওয়া হয়নি।

**শ্রী সুমন্তকুমার হীরা :** স্যার, যুবভারতী ক্রীড়াঙ্গন থেকে হলদিয়া পর্যন্ত এই অনুষ্ঠানে যে ১৪০টি সরকারি বাস লেগে গেছে সেখানে পেমেন্টের প্রশ্ন নিয়ে কোনো দুর্নীতি থাকে কি না?

**Mr. Speaker :** The question does not arise.

## জয়চণ্ডী পাহাড়ে পর্বত-আরোহীদের ট্রেনিং ক্যাম্প

***৩১৫** (অনুমোদিত প্রশ্ন নং *২৭৯।) **শ্রী নটবর বাগদী :** ক্রীড়া ও যুবকল্যাণ (যুবকল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, (১) পুরুলিয়া জেলায় রঘুনাথপুরের জয়চণ্ডী পাহাড়ে পর্বত-আরোহীদের ট্রেনিং ক্যাম্প হয়ে থাকে ও (২) ঐ সমস্ত শিক্ষার্থীদের সেখানে বিশ্রাম, থাকা, খাওয়া ও পানীয় জলের কোনো ব্যবস্তা নেই; এবং

(খ) অবগত থাকলে, ঐ সমস্ত অসুবিদা নিরসনের জন্য সরকারের কোনো পরিকল্পনা আছে কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী :**

(ক) (১) কর্মসূচী সরকারের তত্ত্বাবধানে অনুষ্ঠিত হয় না। (২) জানা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** স্যার, পুরুলিয়ার জেলায় রঘুনাথপুরের জয়চণ্ডী পাহাড়ে পর্বত-আরোহীদের জন্য রাজ্যের বিভিন্ন জায়গায় ট্রেনিং ক্যাম্প আছে, এগুলির জন্য রাজ্য সরকারের সঙ্গে যোগাযোগ করলে রাজ্য সরকার তাদের কোনো সহযোগিতা করবে কি না বা করা হয় কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** বিবেচনা করে দেখা হয়।

### স্টেডিয়াম নির্মাণ

***৩২১। (অনুমোদিত প্রশ্ন নং *৩২১।) শ্রী নীরোদ রায়চৌধুরী ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৪-৮৫ ও ১৯৮৫-৮৬ আর্থিক বছরে পশ্চিমবঙ্গের কোন কোন স্থানে স্টেডিয়াম নির্মাণ করা হয়েছে; এবং

(খ) এতে মোট কত টাকা ব্যয় হয়েছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) ১৯৮৪-৮৫ আর্থিক বছরে কোনো স্টেডিয়ামের কাজ সম্পূর্ণ হয়নি। ১৯৮৫-৮৬ আর্থিক বছরে দুটি স্টেডিয়ামের প্রথম পর্যায়ের কাজ শেষ হয়েছে যথা—১) সল্ট লেক স্টেডিয়াম, ২) শিলিগুড়ি স্টেডিয়াম। আরও মোট এগারোটি স্থানে কাজ চলছে।

(খ) উপরোক্ত বছরগুলোতে মোট ১ কোটি ৫৭ লক্ষ ৯০ হাজার টাকা পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক অনুদান মঞ্জুর করা হয়েছে।

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** স্টেডিয়াম করার ভিত্তি কি? অর্থাৎ জেলা ভিত্তিক, না সাব ডিভিসন ভিত্তিক, না তার নিচু হলেও তার মানদণ্ড কি—লোকসংখ্যা, না ক্রীড়ার দিক থেকে অগ্রসর? কিভাবে স্থান নির্বাচন করেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** সরকারের এ বিষয়ে একটা সুনির্দিষ্ট পরিকল্পনা আছে। প্রথমে জেলা স্তরে এবং পরে মহকুমা স্তরে পরিকল্পনা নেওয়া হয়েছে। এছাড়া এক একটা জায়গায় আছে যেখানে যারা পশ্চিমবাংলার জাতীয় গৌরব এর শরিক সেরকম জায়গায় স্টেডিয়াম নির্মাণের প্রকল্প আছে যেমন নৈহাটি, অশোকনগর। এইসব অঞ্চল থেকে জুনিয়র, সাব জুনিয়ার প্রতিযোগিতার ক্ষেত্রে আমাদের রাজ্যের প্রতিনিধিত্ব করে এই রকম যথেষ্ট খেলোয়াড় আছে এবং গুণগত দিক থেকে একটা বড় ভূমিকা পালন করছে সেখানে সরকার স্টেডিয়াম নির্মাণ করার পরিকল্পনা নিয়েছে।

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** আপনি যে মানের কথা বললেন সেসব মান যেখানে যেখানে আছে সেখানে নতুন করে স্টেডিয়াম নির্মাণের কাজ শুরু করবেন বলে কি আশা করছেন?

**মিঃ স্পিকার ঃ** আশা করছেন বলে কোনো প্রশ্ন হয় না—হাউ ডাস ইট কনসার্ন মিনিস্টার?

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** আমি জিজ্ঞাসা করছি করবেন কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** একটা নতুন জায়গা থেকে প্রস্তাব এলে সরকার সেটা বিবেচনা বা পরীক্ষা করতে পারেন।

**ডাঃ সুশোভন ব্যানার্জি ঃ** বোলপুরে ৬ বছর আগে স্টেডিয়ামের যে ভিত্তি প্রস্তর স্থাপন করা হয়েছিল সে বিষয়ে আপনার সঙ্গে আমরা যোগাযোগ করেছিলাম কিন্তু এখন তার কি হল জানাবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** ৬ বছর আগে পি. ডব্ল্যু . ডি. বিভাগ থেকে সেখানে একটা ভিত্তি প্রস্তর স্থাপন করা হয়েছিল বলে শুনেছি। কিন্তু তার কোনো অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভাল সম্ভবত দেওয়া হয়নি। সম্প্রতি অর্থ দপ্তরের অর্থ বরাদ্দ করার ফলে সেখানে স্টেডিয়াম নির্মাণের কাজ যথাশীঘ্র আরম্ভ করব।

[1-20–1-30 P.M.]

**শ্রী হাজারী বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ১৯৮৫-৮৬ সালের আর্থিক বছরে বহরমপুর স্টেডিয়ামের কাজ শেষ হবে কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** ১৯৮৫-৮৬ সালের আর্থিক বছর আজকে শেষ হয়ে যাচ্ছে। ওখানে মাঠ তৈরি হয়েছে, বাউন্ডারি তৈরি হয়েছে, আগামী আর্থিক বছরে বাকি কাজ ধরা হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই মফস্বলে এবং জেলা শহরে স্টেডিয়াম নির্মাণের সঙ্গে সঙ্গে বামফ্রন্টের কর্মসূচীর মধ্যে প্রথম দফায় দেখেছি গ্রামাঞ্চলে খেলার মাঠের জন্য টাকা বরাদ্দ হয়েছে, সেই কর্মসূচী কি এখানেও আছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** হ্যাঁ, আছে।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ১২টি স্টেডিয়াম তৈরি হচ্ছে, সেটা কোন কোন জায়গায় তৈরি হচ্ছে জানাবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** প্রথমত কুচবিহার, পশ্চিমদিনাজপুর, বহরমপুর, বর্ধমানে দুটি- একটি ইন্ডোর, আর একটি আউটডোর, ডায়মণ্ড হারবার, নৈহাটি, বারাসত, হাওড়া, অশোকনগর, বসিরহাট, কন্টাই, এই ১২টি।

### বহরমপুরে ছাত্র-যুব উৎসব

***৩২৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৫১।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (যুবকল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সম্প্রতি বহরমপুরে অনুষ্ঠিত ছাত্র-যুব উৎসবের জন্য কত টাকা খরচ হয়েছে;

(খ) ঐ উৎসবে রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরের 'স্টল' বাবদ কত টাকা সংগৃহীত হয়েছে; এবং

(গ) (১) ঐ উৎসবে আর কি কি সূত্রে অর্থ সংগৃহীত হয়েছে ও (২) তার পরিমাণ কত?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) আনুমানিক তিন লক্ষ টাকা।

(খ) ছাত্র-যুব উৎসব প্রস্তুতি কমিটির নিকট হইতে এখনও ইহার হিসাব পৌছায়নি।

(গ) (১) অন্য সূত্রে অর্থ সংগ্রহ করা হয়নি।

(২) প্রশ্ন ওঠে না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আমি জানতে চাই রাজ্য সরকারের কতগুলি দপ্তর এই ছাত্র-যুব উৎসবে স্টল ওখানে বরাদ্দ করেছিল?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** নোটিশ দেবেন, সবটা এখন বলতে পারব না। তবে কম-বেশি সব দপ্তরই পরোক্ষ বা প্রত্যক্ষভাবে অংশগ্রহণ করেছিল।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** ওখানে রাজ্য সরকারের প্রায় সমস্ত দপ্তর থেকে স্টল করেছিলেন এবং যে স্টল হয়েছিল তাতে সাধারণ নিয়মানুযায়ী ৩ লক্ষ টাকার বেশি সংগ্রহ হবার কথা। যদি চূড়ান্ত হিসাব-নিকাশ আসে তাহলে বাড়তি যে টাকাটা হবে সেটা কিভাবে ব্যয় করা হবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** সেটা এখনও স্থির হয়নি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ছাত্র-যুব উৎসব পালন করার জন্য বিভিন্ন দলের যুব সংগঠনের প্রতিনিধিত্ব নিয়ে যে কমিটি হয়েছিল তাতে বামফ্রন্টের বাইরে কোন কোন রাজনৈতিক দলের কোন কোন যুব সংগঠনের প্রতিনিধিদের ডাকা হয়েছিল?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** কোনো রাজনৈতিক দল বলে কাউকে ডাকা হয়নি, গ্রামাঞ্চলে পঞ্চায়েত সমিতির সভাপতি থাকেন, ব্লক অফিসার থাকেন, যুবকল্যাণ দপ্তরের অফিসার থাকেন, এবং বিভিন্ন ক্লাব সংস্থার দল-মত-নির্বিশেষে সকলকে ডাকা হয় এবং তাদের নিয়ে কমিটি হয়।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** বহরমপুরে যে ছাত্র যুব উৎসব হল সেটা সরকারি অনুষ্ঠান, কি বেসরকারি অনুষ্ঠান?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** সম্পূর্ণ সরকারি অনুষ্ঠান।

**শ্রী হাজারী বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি বহরমপুরে যে ছাত্র যুব উৎসব হয়ে গেল, এই ধরনের যুব উৎসব বিগত কংগ্রেস আমলে হয়েছিল কি না এবং হয়ে থাকলে কি পদ্ধতিতে তারা সেটা করেছিল?

**সুভাষ চক্রবর্তী ঃ** এই উৎসবের ধারার সৃষ্টিই হয়েছে বামফ্রন্ট সরকারের আমল থেকে ১৯৭৮ সাল থেকে। সুতরাং তার আগে যারা সরকার পরিচালনা করেছেন, আমি খোঁজখবর নিয়ে জেনেছি যে সরকারি উদ্যোগে এই রকম অনুষ্ঠানের আয়োজন করা হত না।

### যুবভারতী ক্রীড়াঙ্গনে যুব-আবাসন

***৩২৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৯।) **শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (যুবকল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) যুবভারতী ক্রীড়াঙ্গনে যুবকদের জন্যে যে আবাসন তৈরি করা হয়েছে সেখানে কতজন যুবকের থাকার ব্যবস্থা আছে;

(খ) এটির নির্মাণ কাজ শেষ হয়েছে কি; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, এই প্রকল্প রূপায়ণের জন্য মোট কত টাকা খরচ হয়েছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) ৯৭৪ জনের থাকার ব্যবস্থা আছে।

(খ) শেষ পর্যায়ের সামান্য কিছু কাজ বাকি আছে।

(গ) আনুমানিক ৫ লক্ষ টাকা।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** এই যুবকদের থাকার ব্যবস্থা আছে। এ সম্পর্কে কোনো নিয়ম—অর্থাৎ rules and regulations করা আছে কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এইসব যুবকদের আবাসনের নিয়ম হল যে এখানে যে কেউ সামান্য অর্থ দিয়ে থাকতে পারেন—সামান্য ৫ টাকা—আর যারা ক্রীড়াবিদ সাংস্কৃতিক সংগঠক ইত্যাদি সংঘবদ্ধভাবে আসবেন তারা দু টাকা মাথা পিছু দিয়ে থাকতে পারেন।

## Starred Questions
## (to which oral answers were given)

### প্রাথমিক শিক্ষকদের প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা না দেওয়া

*৩৩১। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৪।) **শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** শিক্ষা (প্রাথমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের স্কুল বোর্ডগুলো প্রাথমিক শিক্ষকদের ''প্রভিডেন্ট'' ফান্ডের টাকা জমা দিচ্ছে না, এরূপ কোনো সংবাদ সরকারের নিকট এসেছে কি না; এবং

(খ) এসে থাকলে, এ সম্পর্কে কি ব্যবস্থা নেওয়া হয়েছে বা হচ্ছে?

**শ্রী মহঃ আব্দুল বারি ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** এইসব শিক্ষকদের প্রভিডেন্ট ফান্ডের টাকা ঠিক ঠিক মতো দেওয়া হচ্ছে কি না মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী মহম্মদ আব্দুল বারি ঃ** এটা এই প্রশ্নের সঙ্গে যুক্ত নয়, তবে বলছি যে যখন শিক্ষকরা প্রভিডেন্ট ফান্ড-এর জমা টাকা থেকে লোন চান, তখন সেটা মঞ্জুর করা হয়।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, আফটার রিটায়ারমেন্ট শিক্ষকরা তারা প্রভিডেন্ট ফান্ডের টাকা পাচ্ছে কি না?

**শ্রী মহম্মদ আব্দুল বারি ঃ** এটা নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী সুব্রত মুখার্জি** ঃ স্যার, এতেই তো আমাদের রাগিয়ে দেওয়া হচ্ছে। প্রাথমিক স্কুলের শিক্ষকরা প্রভিডেন্ট ফান্ডের টাকা পাচ্ছে না। সরকার তাদের টাকা আটকে রেখে দিচ্ছে। আর এখানে উনি হাউসকে মিসগাইড করছেন?

**শ্রী মহম্মদ আব্দুল বারি** ঃ প্রাথমিক শিক্ষকদের রিটায়ারমেন্টের পর তাঁদের প্রভিডেন্ট ফান্ডের টাকা নিশ্চয় দেওয়া হয়।

**শ্রী সুব্রত মুখার্জি** ঃ সরকারি তরফ থেকে মন্ত্রী মহাশয় ঘোষণা করেছেন এই কথা এবং তার জন্য বহু প্রাথমিক শিক্ষক ডেপুটেশনে এসেছিলেন এবং সরকার তাঁদের প্রভিডেন্ট ফান্ডের টাকা আটকে রেখে দিচ্ছেন। আর তা সত্ত্বেও উনি হাউসকে মিসগাইড করছেন? সঠিক তথ্য তিনি পরিবেশন করুন।

(উত্তর নাই)

[1-30—1-40 P.M.]

**শ্রী ননী কর** ঃ মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ১৯৭৭ সালের আগে যে টাকা প্রাথমিক শিক্ষকদের প্রভিডেন্ট ফান্ড হিসাবে ছিল সেই হিসাব এবং টাকা খুঁজে পাওয়া যাচ্ছে না বলে তাদের রিটায়ারমেন্টের পরেও সেই টাকা দেওয়ার অসুবিধা হচ্ছে কি না?

**মিঃ স্পিকার** ঃ আমি এই প্রশ্ন ডিসঅ্যালাউ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার** ঃ মন্ত্রী মহাশয় জানাবেন কি প্রাথমিক শিক্ষকরা রিটায়ারমেন্টের পরেও তাঁদের প্রভিডেন্ট ফান্ডের টাকা সময় মতো পান না—এর কারণ কি এবং যাতে সময় মতো পান তার জন্য কোনো ব্যবস্থা গ্রহণ করছেন কি না?

**মিঃ স্পিকার** ঃ How he can answer? How do you know যে তারা টাকা সময় মত পান না?

**শ্রী মহম্মদ আব্দুল বারি** ঃ সময়মতই এই টাকা তাঁরা পান। সময়মত পান না এটা আদৌ ঠিক নয়।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী** ঃ ১৯৭৭ সালের আগে যে সরকার ছিলেন এই প্রভিডেন্ট ফান্ডের ব্যাপারে যেসব কারচুপি করে গিয়েছেন সেই সব কিছু আপনারা বুঝে পেয়েছেন কি না?

**Mr. Speaker** : Question is disallowed.

**শ্রী অনিল মুখার্জি** ঃ মন্ত্রী মহাশয় বললেন যে রাজ্যের স্কুল বোর্ড থেকে এই প্রভিডেন্ট ফান্ড দেওয়া হচ্ছে—আজ পর্যন্ত কত জন শিক্ষককে এইভাবে দেওয়া হয়েছে?

**মিঃ স্পিকার** ঃ এটা নোটিশ না দিলে উনি কি করে বলবেন?

**সরকারি কলেজের অধ্যাপক ও অধ্যক্ষদের অবসর গ্রহণের বয়স**

*৩৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৮১৮।) **শ্রী সুব্রত মুখোপাধ্যায়** ঃ শিক্ষা (উচ্চতর)

বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যের সরকারি কলেজে অধ্যাপক এবং অধ্যক্ষদের অবসর গ্রহণের বয়স কত;

(খ) অবসর গ্রহণের বয়সসীমা অতিক্রান্ত হওয়ার পর ঐসব অধ্যাপক ও অধ্যক্ষদের পুনর্নিয়োগের ব্যবস্থা আছে কি না; এবং

(গ) থাকলে, তার নিয়ম রীতি কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) ৬০ বৎসর।

(খ) হ্যাঁ, উপযুক্ত ক্ষেত্রে পুনর্নিয়োগের ব্যবস্থা আছে।

(গ) উপযুক্ত ক্ষেত্রে ডি. পি. আই.-এর নেতৃত্বে গঠিত স্ক্রীনিং কমিটি সুপারিশ করেন। শিক্ষামন্ত্রী সিদ্ধান্ত নেন। এক বছর করে দু'বার এইভাবে পুনর্নিয়োগ হয়।

৬২ বছরের পর পুনর্নিয়োগের সিদ্ধান্ত নেন মুখ্যমন্ত্রীর নেতৃত্বে গঠিত ক্যাবিনেট সাব কমিটি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** বেসরকারি কলেজের ক্ষেত্রে ঐ একই নিয়ম আছে কি না এবং এই নিয়ম নীতির জন্য যে কমিটি করেছেন সেই কমিটিতে কে কে আছেন তা বলতে পারেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** যে স্ক্রীনিং কমিটি করা হয়েছে, তাতে ডি পি আই আছেন, বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের মনোনীত একজন বিশেষজ্ঞ আছেন এবং সরকারি মনোনীত একজন বিশেষজ্ঞ আছেন।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** বেসরকারি কলেজের ক্ষেত্রে কি একই নিয়ম?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** বেসরকারি কলেজের ক্ষেত্রে কলেজ সার্ভিস কমিশনের একজন থাকেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** বেসরকারি কলেজের ক্ষেত্রে রিয়াটারমেন্টের এজ লিমিট যা আছে—রিটায়ারমেন্টের পর এক্সটেনশনের ব্যাপারে কি ব্যবস্থা আছে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** বেসরকারি ক্ষেত্রে যে স্ক্রীনিং কমিটি আছে তারা ৬০ বছরের পর ৬৫ বছর পর্যন্ত একাধিকবার পুনর্নিয়োগ করতে পারেন। সরকারি ক্ষেত্রে দু'বার করতে পারেন, তারপর মুখ্যমন্ত্রীর নেতৃত্বে ক্যাবিনেট সাব-কমিটি তিন বার করতে পারেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্ক্রীনিং কমিটিতে উপাচার্যের মনোনীত বিশেষজ্ঞ এবং সরকারের মনোনীত বিশেষজ্ঞদের নিয়োগ করা হয়। এই বিশেষজ্ঞ নিয়োগের ক্ষেত্রে তাদের যোগ্যতার কোনো মাপকাঠি আছে কি না, যদি থাকে তাহলে সেটা কি? কেন না, এর আগে আমরা দেখেছি রেশন দোকানের মালিককে বিশেষজ্ঞ নিয়োগ করা হয়েছে সুইটেবল ফর দ্যাট পোস্ট।

এই নিয়োগের ক্ষেত্রে নিযুক্ত ব্যক্তির শিক্ষাগত যোগ্যতা দরকার আছে কি না এবং যাকে বিশেষজ্ঞ হিসাবে নিয়োগ করবেন তার এফিশিয়েন্সি কি করে ঠিক করেন?

**মিঃ স্পিকার ঃ** এই কোয়েশ্চেন থেকে ওটা কি ওঠে? এর মধ্যে কি আপনি সারা পৃথিবী জিজ্ঞাসা করবেন?

**কলিকাতায় সরকারি লাইব্রেরি**

*৩৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৫।) **শ্রীলক্ষ্মীকান্ত দে ঃ** শিক্ষা (সামাজিক, অ-প্রথাগত এবং গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয়া অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৫-৮৬ সালে (৩১এ জানুয়ারি পর্যন্ত) কলিকাতায় কোথায় কোথায় কতগুলি সরকারি লাইব্রেরি চালু হয়েছে?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** কলিকাতায় ১৯৮৫-৮৬ সালে কোনোও সরকারি লাইব্রেরি চালু হয় নাই।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** চালু করতে কি অসুবিধা আছে?

**মিঃ স্পিকার ঃ** অসুবিধা, সুবিধা কি আছে, এটা তো আপনার মন্তব্য হয়ে যাচ্ছে। আপনি আপনার প্রশ্নটা কি জিজ্ঞাসা করুন।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** এই বছরের জন্য নতুন কোনো পরিকল্পনা আপনার আছে কি?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** হ্যাঁ, এই বছরের জন্য পরিকল্পনা আছে।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** ক'টার পরিকল্পনা আছে?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** কলকাতা জেলার জন্য ক'টা হবে সেটা আমরা এখনও স্থির করিনি। আমাদের স্টেট লেভেল কমিটি আছে। সেখানে বসে স্থির করে তারপর জানাব।

**শ্রী সাধন পাণ্ডে ঃ** লাইব্রেরির ব্যাপারে লোকাল এম. এল. এ., এম. পি., কাউন্সিলরদের মতামত নেওয়া হবে কি না এবং কোথায় লাইব্রেরি স্থাপন করা হবে সেটার সিদ্ধান্ত কিভাবে হবে?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** প্রত্যেকটি জেলায় লোকাল লাইব্রেরি অথরিটি করা হয়েছে, গ্রন্থাগার আইন অনুযায়ী এবং তাদের উপর এই দায়িত্ব বর্তেছে।

**শ্রী নারায়ণ মুখার্জি ঃ** আপনি বললেন ১৯৮৬-৮৭ সালে কলকাতায় সরকারি গ্রন্থাগার স্থাপনের পরিকল্পনা আছে। কিন্তু কলকাতার বাইরে মফস্বলে সরকারি গ্রন্থাগার স্থাপনের পরিকল্পনা আছে কি?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** হ্যাঁ, ১৯৮৬-৮৭ সালে গ্রন্থাগার স্থাপনের পরিকল্পনা আছে।

* ৩৩৪-স্থগিত

**পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় নেহেরু যুবকেন্দ্র স্থাপন**

*৩৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৩।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের সকল জেলায় "নেহরু যুবকেন্দ্র" স্থাপনের জন্য রাজ্য সরকারকে কোনোও প্রস্তাব দিয়াছেন কি;

(খ) দিয়া থাকিলে, কেন্দ্রীয় সরকার ঐ বাবদে রাজ্য সরকারকে কত টাকা দিয়াছেন;

(গ) (১) কোন কোন জেলায় ঐ কেন্দ্র স্থাপনের প্রস্তাব ইউনিয়ন সরকার রাজ্য সরকারকে দিয়াছেন;

(২) অবশিষ্ট জেলাগুলিতে তা স্থাপন না করা সম্পর্কে তাঁহাদের বক্তব্য কি; এবং

(ঘ) রাজ্যে স্থাপিত "নেহেরু যুবকেন্দ্র"গুলির পরিচালনা ও রক্ষণাবেক্ষণ প্রভৃতির ব্যয়ভার কে বহন করিয়া থাকেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী :**

(ক) বর্তমানে ৮টি জেলায় নেহেরু যুব কেন্দ্র চালু আছে, এবং হুগলি ও কুচবিহার বাদে বাকি ৬টি জেলায় নেহেরু যুব কেন্দ্র স্থাপনের প্রস্তাব অনুমোদিত হয়েছে।

(খ) নেহেরু যুব কেন্দ্র বাবদ কোনো টাকা রাজ্য সরকারকে দেওয়া হয় না। এ বাবদ প্রয়োজনীয় অর্থ কেন্দ্রীয় সরকার প্রতিটি কেন্দ্রের ভারপ্রাপ্ত যুব সংযোজককে (ইউথ কো-অর্ডিনেটর) সরাসরি দিয়ে থাকেন।

(গ) (১) বীরভূম, বাঁকুড়া, পশ্চিমদিনাজপুর, নদীয়া, হাওড়া জেলায় নেহেরু যুব কেন্দ্র স্থাপনের প্রস্তাব অনুমোদিত হয়েছে।

(২) জানা নেই।

(ঘ) ব্যয়ভার কেন্দ্রীয় সরকার বহন করেন।

[1-40—1-50 P.M.]

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** আপনি বললেন রাজ্য সরকারকে এই বাবদ কোনো টাকা দেওয়া হয় না, সরকারি যুব সংযোগকে দেওয়া হয়। এই যুব সংযোগ কিভাবে যুব কেন্দ্রগুলি পরিচালনা করবেন সেই সম্পর্কে রাজ্য সরকারের তদারকির কোনো ব্যবস্থা আছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** সাধারণভাবে তদারক করার ব্যবস্থা আছে। আমাদের রাজ্যের যুবকল্যাণ বিভাগের ডাইরেক্টরকে এর কন্ট্রোলিং অফিসার করা হয়েছে।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** যে ৬টি জেলাতে নেহেরু যুবকেন্দ্র স্থাপনের প্রস্তাব অনুমোদিত হয়েছে তার স্থান নির্বাচন সম্পর্কে রাজ্য সরকারের কোনো পরামর্শ নেওয়া হবে কি না মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** এই পরামর্শ নেওয়া হবে কারণ অফিসের জায়গা বা তার কাজকর্মের স্থান অবশ্যই রাজ্য সরকারের সঙ্গে পরামর্শ করে স্থির করা হবে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** যে ৬টি জেলা অনুমোদন পেয়েছে তারা কবে নাগাদ অনুমোদন

পেয়েছে এবং এরজন্য ইতিমধ্যে বরাদ্দকৃত টাকা সেটার সদ্ব্যবহার হয়েছে কি না মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমরা এই সংবাদ পেয়েছি এই আর্থিক বছরের শেষ দিকে। এখনও পর্যন্ত কার্যকর করা নতুন প্রস্তাবিত জায়গায় সম্ভব হয়নি।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন, হুগলি এবং কুচবিহার জেলা বাদ আছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই দুটি জেলা বাদ থাকল কেন এবং এখানে যদি করতে হয় তাহলে এরজন্য কি কি পদক্ষেপ গ্রহণ করতে হবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এটা কেন্দ্রীয় সরকারের যে মানব সম্পদ উন্নয়ন বিভাগ আছে তাঁরাই স্থির করেন। এই দুটি জেলা সম্পর্কে তাঁরা এখনও কার্যকর সিদ্ধান্ত নেননি। এটা কেন্দ্রীয় সরকার করেন।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন, ৬টি জেলার জন্য অনুমোদন পাওয়া গিয়েছে এবং তারমধ্যে বাঁকুড়া জেলার নাম আছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বাঁকুড়া জেলার কোথায় বা কোনো স্থানে এটা হবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** স্থান নির্বাচন হয়নি। এখানে কন্ট্রোলিং অফিসার তাঁর সঙ্গে কেন্দ্রীয় সরকারের বিভাগীয় অফিসারের যোগাযোগ হবে। সেখানে আলোচনা করে জায়গা আমাদেরই দিতে হবে। সম্ভবত এটা বাঁকুড়া শহরের উপরই হবে।

**শ্রী দেবনারায়ন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, হুগলি জেলাতে এই নেহেরু যুবকেন্দ্র স্থাপনের জন্য সরকার কোনো চিন্তা-ভাবনা করছেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমাকে একই কথা বলতে হচ্ছে। অনুমোদন যেখানে পাওয়া গিয়েছে তারমধ্যে হুগলির নাম আছে। এই আর্থিক বছরের শেষ দিকে আমরা পেয়েছি। এটা আমাদের কন্ট্রোলিং অফিসার—ডাইরেক্টার ইয়ুথ সার্ভিস ডিপার্টমেন্ট, তিনি যোগাযোগ করবেন, করার পর আগামী আর্থিক বছরে কার্যকর হবে।

**শ্রী ননী কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে নেহেরু যুবকেন্দ্র পরিচালনার জন্য ওঁর ডিপার্টমেন্টের ডাইরেক্টর আছে। আমি জানতে চাই, যুব বিভাগ থেকে তাঁরা পশ্চিমবাংলায় যে সব কার্যকলাপ করেন তার সঙ্গে নেহেরু যুবকেন্দ্রের কোনো সম্পর্ক আছে কি না? যদি না থাকে তাহলে নেহেরু যুবকেন্দ্র যুব বিভাগের প্যারালাল হচ্ছে কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** কাজের চরিত্রের মধ্যে অনেকটা ঐক্য আছে, সমন্বয়ও আছে কিছু কিছু ক্ষেত্রে কিন্তু এটার সঙ্গে দৈনন্দিন কাজের কোনো যোগাযোগ নেই। এটা স্বতন্ত্র একটা সংস্থা হিসাবেই কাজ করে।

**শ্রী ননী কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পশ্চিমবাংলার মধ্যে আপনার বিভাগের সঙ্গে সম্পর্ক না রেখে এরকম প্যারালাল সংগঠন চলবে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এখন যেভাবে এটা করা আছে তাতে অনেকগুলি ক্ষেত্রেই মিল আছে কাজের।

**শ্রী ননী কর ঃ** তাহলে একসঙ্গে থাকবে না কেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** সেটা কেন্দ্রীয় সরকারের ব্যাপার।

## বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে গ্রন্থাগারিক নিয়োগ

***৩৩৬।** (অনুমোদিত প্রশ্ন নং *২০০৮।) **শ্রী আব্দুল মান্নান ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে গ্রন্থাগারিক পদে নিয়োগের জন্য শিক্ষাগত যোগ্যতার মান কি;

(খ) ঐ পদের প্রার্থীদের ইন্টারভিউ নেওয়ার যে কমিটি গঠিত হয়েছিল তাতে বিশেষজ্ঞ হিসেবে কেউ ছিলেন কি না; এবং

(গ) থাকলে—

(১) তাঁর শিক্ষাগত যোগ্যতা কি ছিল, ও

(২) ঐ সময় তিনি কোথায় কোন পদে অধিষ্ঠিত ছিলেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে এখন পর্যন্ত কোনো গ্রন্থাগারিকের পদ সৃষ্টি হয় নাই।

শিক্ষাগত যোগ্যতা ঃ অন্য বিশ্ববিদ্যালয়ের সমতুল্য।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

## সরকারি বিদ্যালয়ের সংখ্যা ও ছাত্র ভর্তি

***৩৩৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৬৩।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে কতগুলি সরকারি বিদ্যালয় (মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক) আছে;

(খ) ঐ বিদ্যালয়গুলিতে কি নিয়মের ভিত্তিতে ছাত্র ভর্তি নিয়ন্ত্রিত হয়; এবং

(গ) এইসব বিদ্যালয়ে কোনো পরিচালন সমিতি আছে কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) রাজ্য সরকারের মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা মাদ্রাসাসহ মোট ঊনচল্লিশ (৩৯)।

(খ) বিদ্যালয়ের প্রধান শিক্ষক। প্রধান শিক্ষিকা ছাত্র-ছাত্রীর মেধার ভিত্তিতে সাধারণভাবে ভর্তি নিয়ন্ত্রণ করেন। তবে রাজ্যের তফসিলি জাতি ও আদিবাসী মঙ্গল বিভাগের অধীন বেলপাহাড়ী রাষ্ট্রীয় আদিবাসী উচ্চ-মাধ্যমিক বালিকা বিদ্যালয়ে ৫০ শতাংশ আসন অভিভাবকের আয় ভিত্তিক, যদিও প্রত্যেকেই ভর্তির পরীক্ষায় বসতে হয়।

এছাড়া প্রত্যেক সরকারি বিদ্যালয়ে তফসিলি জাতি ও তফসিলি উপজাতি ছাত্র-ছাত্রীদের জন্য যথাক্রমে '১৫' শতাংশ্ ও '৫' শতাংশ আসন সংরক্ষিত থাকে। কয়েকটি বিশেষ ক্ষেত্রে সরকারি আদেশে কিছু ভর্তি হয়ে থাকে।

(গ) একমাত্র বেলপাহাড়ী রাষ্ট্রীয় আদিবাসী উচ্চ মাধ্যমিক বালিকা বিদ্যালয় ছাড়া অন্য কোনো রাজ্য সরকারি মাধ্যমিক বা উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে পরিচালন সমিতি নেই।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে প্রাইমারি বিদ্যালয় থেকে যখন মাধ্যমিক বিদ্যালয়ে ছাত্ররা ভর্তি হতে যায় সে ক্ষেত্রে বিদ্যালয় কর্তৃপক্ষ ছাত্রদের পরীক্ষা করে নিচ্ছে কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** হ্যাঁ, কখনও কখনও পরীক্ষা করা হয়। কারণ যতগুলি আসন আছে তার থেকে অনেক বেশি আবেদনপত্র এলে তার থেকে নির্বাচন করতে হলে পরীক্ষা ব্যবস্থা তাদের করতে হয়।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে পদ্ধতিতে প্রাথমিক বিদ্যালয়ে পড়ানো হয় সরকারের নিয়ম অনুসারে, আর এই মাধ্যমিক বিদ্যালয়ে যে পদ্ধতিতে পরীক্ষা হয় তার মধ্যে কোনো ফারাক আছে কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** প্রাথমিক স্তর শেষ করে যখন মাধ্যমিক স্তরে ভর্তি হতে যাচ্ছে তখন প্রাথমিক স্তরে যে বিষয়গুলি পড়ানো হয় তার প্রতি লক্ষ্য রেখে ভর্তির পরীক্ষা নিয়ন্ত্রণ করা হয়।

**শ্রী ননী কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে একটা বাদে আর কোনো সরকারি বিদ্যালয়ে পরিচালক সমিতি নেই। আমার প্রশ্ন হচ্ছে, যখন একই সিলেবাস, একই ধরনের পঠন-পাঠনের ব্যাপার তখন অন্য প্রাইভেট স্কুলে যেমন পরিচালকমণ্ডলী আছে তেমনি অভিভাবকদের প্রতিনিধি নিয়ে সরকারি বিদ্যালয়ে ম্যানেজিং কমিটি কিম্বা পরিচালন সমিতি করতে বাধা কোথায় সেটা জানাবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** বাধা হচ্ছে, বেসরকারি বিদ্যালয়ে পরিচালন কমিটি নিয়োগকর্তা। বেসরকারি বিদ্যালয় পরিচালনা করবার পরিপূর্ণ দায়িত্ব সরকার পরিচালন কমিটির হাতে ছেড়ে দিয়েছে। কিন্তু সরকারি বিদ্যালয়ের নিয়োগকর্তা হচ্ছে শিক্ষা বিভাগ এবং তাদের চাকুরি ও অন্যান্য শর্তাবলি সরকারি চাকুরিজীবীদের নিয়ম অনুসারে নিয়ন্ত্রিত হয়। সে জন্য বেসরকারি বিদ্যালয়ে যে ধরনের পরিচালক মন্ডলী আছে সরকারি বিদ্যালয়ে সেই ধরনের পরিচালন মণ্ডলী থাকতে পারে না। তবে কাজের সুবিধার জন্য পঠন-পাঠনের মানকে উন্নত করার জন্য শিক্ষার্থী, শিক্ষক এবং অভিভাবকদের মধ্যে সম্পর্ক নিগূঢ় করার জন্য কখনও কখনও শিক্ষক ও অভিভাবকদের নিয়ে একটা উপদেষ্টা কমিটি থেকে থাকে। তবে নিশ্চয়ই সেটা পরিচালকমণ্ডলী পদবাচ্য নয়।

**Dr. Zainal Abedin :** Will the Hon'ble Minister-in-charge of Primary and Secondary Education be pleased to state as to the precise

nature of function of this managing committee of the Government Schools?

**Shri Kanti Biswas :** I have already said that there is no managing committee to conduct the Government schools. Only in Belpahari there is a Government Girls School, where there is a managing committee to supervise the function of the administration within the framework of the rules framed by the Scheduled Castes & Scheduled Tribes Welfare Department.

[1-50—2-00 P.M.]

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ১৯৮৬-৮৭ সালে নতুন করে সরকারি বিদ্যালয় স্থাপন করার কোনো পরিকল্পনা আছে কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আজকে বাজেট পাস করে দেবেন, পরে চিন্তা করে দেখব।

**শ্রী কাশীনাথ মিশ্র** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই সরকারি বিদ্যালয়গুলিতে যে আসন সংখ্যা, এই আসন সংখ্যা বৃদ্ধির জন্য কোনো চিন্তাভাবনা করছেন কি এবং সেকশন তৈরি করার চিন্তাভাবনা করছেন কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমরা আসন সংখ্যা বৃদ্ধি করার চেষ্টা করছি। কিন্তু একটা সমস্যা দেখা দেয়, কারণ প্রত্যেকটি সরকারি বিদ্যালয়ে ছাত্রছাত্রীর সংখ্যা এত বেশি হয়ে যাওয়ায় বিদ্যালয় স্তরে ছাত্র এবং শিক্ষকদের সম্পর্কে একটা ফাঁক থেকে যায়। তা সত্ত্বেও বামফ্রন্ট সরকারের জনমুখী শিক্ষা নীতির ফলে ছাত্র সংখ্যা খুব বেড়ে যাওয়ায় আমাদের বাধ্য হয়ে সরকারি বিদ্যালয়ে আসন সংখ্যা বৃদ্ধির কথা ভাবছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমাদের রাজ্যে দুই ধরনের শিক্ষা ব্যবস্থা আছে। সরকারি বিদ্যালয়ে এবং বেসরকারি বিদ্যালয়ে পড়ানো। খুব স্বাভাবিকভাবেই বেসরকারি বিদ্যালয়ের চেয়ে সরকারি বিদ্যালয়ে পঠন-পাঠন এবং অন্যান্য সুযোগ-সুবিধা অনেক বেশি। আমার প্রশ্ন এই সরকারি বিদ্যালয়গুলো তুলে দিয়ে বেসরকারি বিদ্যালয়ের মতো এক ধরনের বিদ্যালয় করার কথা সরকার পক্ষ থেকে চিন্তা করছেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এই রকম চিন্তা করছি না এবং এটা করা উচিতও নয়।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এইমাত্র বললেন যে পরিচালন সমিতি—এই যে অ্যাডভাইসরি কমিটিগুলো আছে, যেগুলো কিছু কিছু কাজ করে, মন্ত্রী মহাশয় বলবেন কি এই যে অ্যাডভাইসারি কমিটি আছে সরকারি ইনস্টিটিউশনে, এই কমিটি কিভাবে কম্পোজ হয় এবং তারা কি কি কাজ করেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এটা যেহেতু কোনো স্ট্যাচুটারি কমিটি নয়, সেই কারণে প্রধান শিক্ষক মহাশয়, পেরেন্টস এবং টিচারদের কো-অপারেশনে এই কমিটি তৈরি হয়। অভিভাবক এবং শিক্ষকদের মধ্যে একটা ঘনিষ্ঠ সম্পর্ক গড়ে তোলার জন্যএই কমিটি মাঝে মাঝে সভার ব্যবস্থা করেন এবং সেদিক থেকে যদি কোনো পরামর্শ থাকে সেই সভাতে তা তারা প্লেস করেন। এটা কোনো বিধিবদ্ধ কমিটি নয়।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** আমরা দেখছি যে বর্তমানে বামফ্রন্ট সরকার আসার পর আমাদের গ্রামাঞ্চলের বিভিন্ন এলাকায় যে সমস্ত মাধ্যমিক স্কুলগুলো আছে সেই সব স্কুলের শিক্ষকদের বেতন সব সরকার থেকে দেওয়া হচ্ছে অথচ সরকারি এবং বেসরকারি বিদ্যালয়ের মধ্যে একটা তফাৎ হয়ে রয়েছে এবং একটা স্ট্যাটাসের ব্যাপার থেকে যাচ্ছে। সুতরাং এই ডিফারেন্স কমিয়ে আনার কথা সরকার চিন্তা-ভাবনা করছেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য ভারতবর্ষের বিদ্যালয়ের ইতিহাস যদি দেখেন তাহলে দেখবেন দুটো পদ্ধতিতে বিদ্যালয় গড়ে উঠেছে। আমাদের দেশে প্রধানত বেসরকারি উদ্যোগে বিদ্যালয়গুলো গড়ে উঠেছে এবং পাশাপাশি সরকারি উদ্যোগেও কিছু আছে। কিন্তু আপনি যে ভাবে বলছেন সেইভাবে সরকারি উদ্যোগে বিদ্যালয়গুলো গড়ে তুলতে গেলে দেশব্যাপী সত্যিকারের যে পরিবেশের দরকার তা আমাদের দেশে নেই। এটা সমাজতান্ত্রিক দেশেই সম্ভব। সেইজন্য আমাদের সারা দেশে দুই বা ততোধিক স্তরের বিদ্যালয় আছে।

### হোমিওপ্যাথিক ঔষধ প্রস্তুতিতে অ্যালকোহল-এর প্রয়োজন

*৩৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৯২।) **শ্রী জয়কেশ মুখার্জি ঃ** আবগারি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে হোমিওপ্যাথিক ঔষধ প্রস্তুতের জন্য কত পরিমাণ অ্যালকোহলের প্রয়োজন হয়; এবং

(খ) তন্মধ্যে কি পরিমাণ অ্যালকোহল প্রস্তুতকারকদের সরবরাহ করা হয়?

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ**

(ক) এই রাজ্য হোমিওপ্যাথিক ঔষধ প্রস্তুতের জন্য আনুমানিক বার্ষিক ৯ (নয়) লক্ষ লিটার অ্যালকোহলের (হোমিও সুরাসার) প্রয়োজন। হয়।

(খ) গত বছর (অর্থাৎ ডিসেম্বর, ১৯৮৪ নভেম্বর, ১৯৮৫ এই সময়সীমার মধ্যে) এরাজ্যে হোমিওপ্যাথিক ঔষধ প্রস্তুতকারকদের মোট ৪.৩৫ লক্ষ লিটার অ্যালকোহল (হোমিও সুরাসার) সরবরাহ করা হয়েছিল।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, পশ্চিমবঙ্গ সরকার অ্যালকোহল প্রস্তুত করবার জন্য পার্শ্ববর্তী রাজ্যগুলি থেকে যে সমস্ত দ্রব্য পেয়ে থাকেন সে সমস্ত ঠিক মতো পাচ্ছেন কি না?

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** এ ব্যাপারে যে কাঁচা মালের প্রয়োজন, অর্থাৎ মোলাসেস এবং অ্যালকোহল-এর শতকরা ৯০ ভাগ অন্য রাজ্য থেকে আসে, প্রধানত উত্তরপ্রদেশ, বিহার এবং মহারাষ্ট্র থেকে, স্বভাবতই গত বছর এবং এই যে বছর চলছে এই বছর আখ উৎপাদন কম হওয়ার ফলে তারাও বেশি দিতে পারছে না। তারা দিতে পারছে না বলেই আমরা গুড়ও পাচ্ছি না এবং অ্যালকোহল খুব কম পাচ্ছি। গুড় যদি পাওয়া যেত তাহলে আমাদের এখানে যে পাঁচটি ডিস্টিলারি আছে সেগুলিতে অ্যালকোহল তৈরি করতে পারতাম। কিন্তু গুড়ের অভাবেই এই সমস্যাগুলি দেখা দিচ্ছে।

**Dr. Zainal Abedin :** Will the Minister of State be pleased to state the system of distribution of this alcohol available and the forms. How do you estimate their requirements and how do you distribute the quantity? Is it on pro-rate basis or by some other forms? How the deficit is being met?

**Shri Bimalananda Mukherjee :** I have already said that we have supplied nearly 50% alcohol for the Homoeopathy concerned. When there is deficit we give prime importance to the smaller units particularly medicinal units. Out of total requirements 20% goes for potable purpose and the rest 80% for industrial purpose. Industry means Polythene make A.C.C.I., which has now been changed to Indian Explosives. Shellac production, medicinal production, Homoeopathic medicines life-saving drugs, for laboratory purpose. When there is deficit, as I have said, we give prime importance to the medicinal concerns particularly the smaller units. This is our policy at the present moment. We are trying to bring it from the foreign countries but there is a bar from the Central Government, Last year We could convince the Central Government to bring de-natured spirit for Polythene making. But there is restriction for Rectified Spirit. When it is not for potable use, we naturally use it for medicinal purpose. Now we have been allowed to bring Rectified Spirit so that we can supply to all these medicine concerns but it will take some time.

[2-00—2-10 P.M.]

**ডাঃ ওমর আলী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে বলবেন, ওষুধ প্রস্তুতের ক্ষেত্রে বিশেষ, করে হোমিওপ্যাথিক ওষুধ প্রস্তুত করবার ক্ষেত্রে অ্যালকোহল অপরিহার্য। এই অবস্থায় হোমিওপ্যাথিক ওষুধে যে পরিমাণ অ্যালকোহল লাগে এবং সরকার যে পরিমাণ সরবরাহ করে থাকেন তার মধ্যে একটা বিরাট ফারাক, এই ফারাক পূরণ করে হোমিওপ্যাথিক ঔষধ শিল্পকে বাঁচানোর কোনো পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** আমি ইতিমধ্যেই বলেছি যে বিরাট ঘাটতি আছে, সেজন্যই হোমিওপ্যাথিক ওষুধের ক্ষেত্রে অগ্রাধিকার দেওয়া হচ্ছে। বাকি টুকুর জন্য আমরা কেন্দ্রীয় সরকারকে বোঝাতে সক্ষম হয়েছি, যাতে রেকটিফায়েড স্পিরিটও আমরা বিদেশ থেকে আমদানি করতে পারি। এটাতে কিছু সময় লাগবে। আরও পরীক্ষা-নিরীক্ষা হচ্ছে, সেখান থেকে পারি কি না দেখা যাবে, সেটা লং টার্ম মেজার।

**Mr. Speaker :** Question hour is over.

## Starred Questions

### (to which written answers were laid on the table)

### আলিপুরদুয়ারের ব্লক পশু চিকিৎসা কেন্দ্র

*৩৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬৬।) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহ রায় ঃ** পশুপালন ও

পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার ১ নং পঞ্চায়েত সমিতি অফিসটি নবনির্মিত ভবনে স্থানান্তর হওয়া সত্ত্বেও আজ পর্যন্ত ব্লক পশু চিকিৎসাকেন্দ্র স্থানান্তরিত হয় নাই; এবং

(খ) সত্য হইলে, কবে তাহা স্থানান্তরিত হইবে?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী ঃ**

(ক) আলিপুরদুয়ার ১ নং ব্লকের পশুচিকিৎসালয়টি প্রথম হইতেই জিৎপুরে অবস্থিত আছে। ইহার সহিত পঞ্চায়েত সমিতির অফিস স্থানান্তরিত হওয়ার কোনোও সম্পর্ক নাই।

(খ) এইরূপ স্থানান্তকরণের কোনো প্রস্তাব সরকারের বিবেচনাধীন নাই।

**২৪-পরগনা জেলা স্কুল বোর্ডের অধীন প্রাথমিক শিক্ষকদের সার্ভিস বুক**

*৩৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৭।) **শ্রী মনোহর তিরকী ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ২৪-পরগনা জেলা স্কুল বোর্ডের অধীন প্রাথমিক শিক্ষকগণের "সার্ভিস বুক" মুদির দোকানে ঠোঙা হিসাবে পাওয়া গেছে, এরূপ সংবাদ সরকারের নিকট এসেছে; এবং

(খ) সত্য হলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করেছেন বা করছেন?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) এইরূপ একটি সংবাদের প্রতি সরকারের দৃষ্টি আকৃষ্ট হয়েছিল।

(খ) বিভাগীয় এবং পুলিশী তদন্তে বিষয়টি যথার্থ নয় বলে দেখা গেছে। সুতরাং এ বিষয় কিছু করার কোনো প্রয়োজনীয়তা নেই।

**রহড়া বিবেকানন্দ শতবার্ষিকী কলেজের বিরুদ্ধে মামলা**

*৩৪১। (অনুমোদিত প্রশ্ন নং *১০০৫।) **শ্রী সরল দেব ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ইহা কি সত্য যে, রহড়া বিবেকানন্দ শতবার্ষিকী কলেজের বিরুদ্ধে হাইকোর্টের মামলায় পরাজিত হওয়ার পর রাজ্য সরকার সুপ্রিম কোর্টে মামলা রুজু করিয়াছেন?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী ঃ**

না; তবে উক্ত কলেজের কয়েকজন শিক্ষক পঃ বঙ্গ সরকার ও রামকৃষ্ণ মিশনসহ কয়েকজনের বিরুদ্ধে কলিকাতা হাইকোর্টে এক আবেদন করেন যাহাতে উক্ত কলেজটিকে পশ্চিমবঙ্গ কলেজ শিক্ষক (সিকিউরিটি অফ সার্ভিস) অ্যাক্ট, ১৯৭৫ এবং পশ্চিমবঙ্গ কলেজ সার্ভিস কমিশন অ্যাক্ট, ১৯৭৮-এর আওতাভুক্ত রাখা হয় এবং কলেজটির পরিচালক সমিতি

অন্যান্য স্পনসর্ড কলেজগুলির পরিচালক সমিতি যেভাবে গঠন করা হয় সেইভাবে যেন গঠন হয়। হাইকোর্টের অরিজিন্যাল সাইড এবং ডিভিসন বেঞ্চের আদেশে উক্ত আবেদনটি খারিজ হইয়া যায়।

এই আদেশের বিরুদ্ধে উক্ত আবেদনকারিগণ এবং পশ্চিমবঙ্গ সরকার সুপ্রীম কোর্টে আপিল করেন।

**মেদিনীপুর জেলার বালিচকে টাউন লাইব্রেরি স্থাপন**

***৩৪২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৮৩।) **শ্রী সৈয়দ মোয়াজ্জাম হোসেন ঃ** শিক্ষা (সামাজিক, অ-প্রথাগত এবং গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার বালিচকে একটি টাউন লাইব্রেরি স্থাপন করার জন্য সরকার সিদ্ধান্ত গ্রহণ করেছেন কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (সামাজিক, অ-প্রথাগত এবং গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) না। প্রসঙ্গক্রমে উল্লেখ করা যেতে পারে যে শহর, গ্রামীণ গ্রন্থাগার স্থাপনের স্থান নির্বাচনের প্রাথমিক দায়িত্ব জেলার গ্রন্থাগার কৃত্যকের। জেলা গ্রন্থাগার কৃত্যকের কাছে কোনো নির্দিষ্ট বছরে কয়টি গ্রামীণ/শহর গ্রন্থাগার করতে হবে, সে নির্দেশ যাবার পর স্থান নির্বাচনের কাজ শুরু হয়। এ পরিস্থিতিতে বালিচক শহর গ্রন্থাগার স্থাপনের প্রস্তাব মেদিনীপুর জেলা গ্রন্থাগার কৃত্যকের কাছ থেকে সরকারের কাছে আসেনি।

(খ) প্রশ্ন ওঠে না।

**সোনাখালির মোবাইল ভেটেরিনারি ডিস্পেন্সারি**

***৩৪৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬২৩।) **শ্রী সুভাষ নস্কর ঃ** পশুপালন ও পশু চিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাসন্তী ব্লকের সোনাখালির মোবাইল ভেটেরিনারি ডিস্পেন্সারিটি এম ভি ডি (M.V.D.) অন্যত্র স্থানান্তরিত করা হচ্ছে;

(খ) সত্য হলে,, কোথায় স্থানান্তরিত করা হচ্ছে; এবং

(গ) এই স্থানান্তরকরণের কারণ কি?

**পশুপালন ও পশু চিকিৎসা বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ক্যানিং এ।

(গ) অধিকতর জনসংযোগ সাহায্যে সুষ্ঠু পশু চিকিৎসা ব্যবস্থা করা এবং প্রয়োজন

মতো মেরামতের সুবিধা এবং সুষ্ঠু তদারকির জন্য কেন্দ্রটির ক্যানিং-এ স্থানান্তকরণ প্রয়োজন।

### হরিশ্চন্দ্রপুর হাই স্কুল

***৩৪৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮৪৮।) **শ্রী জোখিলাল মণ্ডল ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মালদহ জেলার হরিশ্চন্দ্রপুর হাই স্কুলেতে বর্তমান বৎসরে মাদ্রাসা ফাইনাল পরীক্ষার জন্য যে কেন্দ্র হওয়ার কথা ছিল তাহা বাতিল হইয়াছে; এবং

(খ) সত্য হইলে, ইহার কারণ কি?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) সত্য নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

### প্রাথমিক স্তরের ছাত্রছাত্রীদের বিদ্যালয় পরিত্যাগ

***৩৪৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৫।) **শ্রী বিভূতিভূষণ দে ঃ** শিক্ষা (প্রাথমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের প্রাথমিক স্তরে ১৯৮৩-৮৪ ও ১৯৮৪-৮৫ শিক্ষাবর্ষে কত শতাংশ ছাত্রছাত্রী বিদ্যালয় পরিত্যাগ করেছে;

(খ) এই বিদ্যালয় পরিত্যাগের কারণ কি; এবং

(গ) এই কারণগুলো দূর করার কি কোনো পরিকল্পনা সরকারের আছে?

**শিক্ষা (প্রাথমিক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৩-৮৪ শিক্ষাবর্ষে রাজ্যের প্রাথমিক স্তরে আনুমানিক ৪৮.৫ শতাংশ ছাত্রছাত্রী বিদ্যালয় পরিত্যাগ করিয়াছে।

১৯৮৪-৮৫ শিক্ষাবর্ষে প্রাথমিক স্তরে বিদ্যালয় পরিত্যাগের আনুমানিক হার ৪৫ শতাংশ।

(খ) অভিভাবকদের আর্থিক অসচ্ছলতা, অজ্ঞতা, সচেতনতার অভাব প্রভৃতি এই বিদ্যালয় পরিত্যাগের প্রধান কারণ হিসাবে ধরা যায়।

(গ) ছাত্রছাত্রীদের বিদ্যালয় পরিত্যাগ বন্ধ করার জন্য সরকার নিম্নলিখিত পরিকল্পনাগুলি গ্রহণ করিয়াছেন।

(১) প্রাথমিক স্তরে সকল ছাত্রছাত্রীর বিনামূল্যে পাঠ্যপুস্তক বিতরণের ব্যবস্থা করা হইয়াছে।

(২) প্রাথমিক বিদ্যালয়ের সকল ছাত্রছাত্রীদের "মধ্যাহ্নকালীন আহার" পুষ্টি প্রকল্পের অন্তর্ভুক্ত করা হইয়াছে।

(৩) শিশুদের জন্য আকর্ষণীয় পাঠক্রম রচিত ও চালু করা হইয়াছে।

(৪) পরীক্ষায় পাশ ফেল প্রথা তুলিয়া দিয়া মূল্যায়ন প্রথা চালু করা হইয়াছে — ইহার ফলে কোনো শিশুকেই প্রাথমিক বিদ্যালয়ে একই শ্রেণীতে দুই বৎসর পড়িতে হইবে না।

(৫) বিদ্যালয়ে উপস্থিতির হার বৃদ্ধির জন্য প্রত্যেকটি বিদ্যালয়ে অভিভাবক ও জনসাধারণকে লইয়া উপস্থিতি তদারকি সমিতি গঠিত হইয়াছে।

(৬) সকল ছাত্রছাত্রীদের জন্য শরীর শিক্ষা ও ক্রীড়া প্রতিযোগিতার সুযোগ সৃষ্টি করা হইয়াছে।

(৭) গ্রামাঞ্চলে প্রাথমিক বিদ্যালয়ের ছাত্রীদের মধ্যে বিনামূল্যে পোশাক বিতরণের ব্যবস্থা করা হইয়াছে।

(৮) গ্রামাঞ্চলে তফসিলি জাতি ও উপজাতির ছাত্রছাত্রীদের জন্য আশ্রমিক আবাসিক ছাত্রাবাস চালু করা হইয়াছে।

(৯) বিভিন্ন পরিকল্পনার মাধ্যমে প্রাথমিক বিদ্যালয় গৃহগুলির সংস্কার সাধনের উদ্যোগ গ্রহণ করা হইয়াছে।

**জলপাইগুড়ি জেলার বীরপাড়া ও ময়নাগুড়িতে কলেজ স্থাপন**

*৩৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯২।) **শ্রী তারকবন্ধু রায় :** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) 'ভবতোষ দত্ত কমিশন' জলপাইগুড়ি জেলার বীরপাড়া ও ময়নাগুড়িতে কলেজ প্রতিষ্ঠার প্রয়োজনীয়তার কথা বলেছেন কি; এবং

(খ) বলে থাকলে, এই ব্যাপারে কোনো ব্যবস্থা নেওয়া হচ্ছে কি?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী :**

(ক) 'ময়নাগুড়ি—ধূপগুড়ি' ও 'বীরপাড়া মাদারীহাট' অঞ্চলকে কলেজ বিহীন অঞ্চল বলা হয়েছে।

(খ) ইতিমধ্যে ১৯৮১ সালে ধূপগুড়িতে "সুকান্ত মহাবিদ্যালয়" স্থাপিত হয়েছে।

**মহেশবাটী পশু চিকিৎসা কেন্দ্র**

*৩৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৩৫।) **শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি :** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্ধমান জেলার রায়না থানার মহেশবাটী পশুচিকিৎসা কেন্দ্রটি

অনুমোদিত হওয়া সত্ত্বেও আজ অবধি তাহার কাজ আরম্ভ হয় নাই; এবং

(খ) সত্য হইলে, (১) তাহার কারণ কি, ও (২) কবে নাগাদ উহার কাজ আরম্ভ হইবে?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। মহেশবাটি মৌজায় একটি পশু চিকিৎসা হাসপাতাল স্থাপনের প্রস্তাব অনুমোদিত হইয়াছে। এবং ইহার নির্মাণ কার্যের জন্য প্ল্যান ও এস্টিমেট সরকারের পরীক্ষাধীন আছে।

(খ) (১) এবং (২) প্রশ্ন ওঠে না।

**মেদিনীপুর জেলায় অষ্টম শ্রেণীর জাতীয় মেধাবৃত্তি প্রাপ্ত চাত্রছাত্রীদের জন্য প্রশংসাপত্র**

***৩৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৩৩।) **শ্রী পুলিন বেরা ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় অষ্টম শ্রেণীর জাতীয় মেধাবৃত্তি প্রাপ্ত (গ্রামঞ্চলে) ছাত্রছাত্রীদের প্রতিভার স্বীকৃতি স্বরূপ প্রশংসাপত্র দেওয়া হয় কি; এবং

(খ) না দেওয়া হলে, কারণ কি?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) না। তবে শুধু মেদিনীপুর জেলা না সমস্ত রাজ্যেই ছাত্রবৃত্তির ব্যবস্থা আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**প্রাথমিক বিদ্যালয়ের জন্য পরিদর্শক টিম গঠন**

***৩৪৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৮৩।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** শিক্ষা (প্রাথমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্যের প্রতিটি সার্কেলে প্রাথমিক বিদ্যালয় পরিদর্শনের জন্য পরিদর্শক টিম গঠন করা হইবে;

(খ) সত্য হইলে, কবে নাগাদ তাহা কার্যকর হইবে?

**শিক্ষা (প্রাথমিক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**মাধ্যমিক বিদ্যালয়ের কর্মরত শিক্ষক ও অশিক্ষক কর্মচারিদের মৃত্যুতে আত্মীয়দের চাকুরি**

***৩৫২।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৮২।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষক ও অশিক্ষক

কর্মচারিগণের কর্মরত অবস্থায় মৃত্যু হইলে অথবা অক্ষমতাজনিত কারণে নির্ধারিত সময়ের পূর্বে অবসর গ্রহণ করিলে তাহাদের কোনো নিকট আত্মীয়ের চাকুরি লাভের সুযোগ আছে কি?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী ঃ**

মাধ্যমিক বিদ্যালয়ে শিক্ষক ও অশিক্ষক কর্মচারিদের কর্মরত অবস্থায় মৃত্যু হইলে তাঁদের নিকট আত্মীয়ের চাকুরি লাভের সুযোগ আছে। স্থায়ী অক্ষমতাজনিত কারণে নির্ধারিত সময়ের পূর্বে অবসর গ্রহণ করিলে তাঁদের নিকট আত্মীয়দের চাকুরিদানের ব্যাপারটি সরকারের বিবেচনাধীন আছে।

**১৯৮৫-৮৬ সালে প্রাথমিক স্কুলগৃহ নির্মাণ**

***৩৫৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫২৪।) **শ্রী শ্রীধর মালিক ঃ** শিক্ষা (প্রাথমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫-৮৬ সালে রাজ্যে মোট কতগুলি প্রাথমিক স্কুলগৃহ নির্মাণের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) এই সব স্কুলগৃহ নির্মাণে প্রতিটি স্কুলের জন্যে মোট কত টাকা বরাদ্দ করা হয়েছে?

**শিক্ষা (প্রাথমিক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৫-৮৬ সালে গ্রামাঞ্চলে ১১৬৪টি এবং শহরাঞ্চলে ২০০টি প্রাথমিক স্কুলগৃহ নির্মাণের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে;

(খ) গ্রামাঞ্চলে প্রতিটি বিদ্যালয়ের গৃহনির্মাণের ব্যয় ৪০,০০০ টাকা এবং শহরাঞ্চলের প্রতিটি গৃহনির্মাণের ব্যয় ৫০,০০০ টাকা বরাদ্দ করা হয়েছে।

**আসানসোল মহকুমায় পশুচিকিৎসাকেন্দ্র**

***৩৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯৩১।) **শ্রী বামাপদ মুখার্জি ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে আসানসোল মহকুমায় কতগুলি পশুচিকিৎসাকেন্দ্র আছে; এবং

(খ) (১) ঐ গুলির সবগুলিতে ডাক্তার এবং তাঁহার সহকারি আছেন কি না; ও (২) সেখানে উপযুক্ত ওষুধপত্র ও যানবাহনের ব্যবস্থা আছে কি?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী ঃ**

(ক) আসানসোল মহকুমার ২১টি পশুচিকিৎসা কেন্দ্র আছে যাহার মধ্যে ২টি পশু চিকিৎসা হাসপাতাল, ৮টি ব্লক পশু চিকিৎসালয় (ডিসপেনসারি), ২টি ভ্রাম্যমান পশুচিকিৎসা কেন্দ্র এবং ৯টি পশুচিকিৎসা সহায়ক কেন্দ্র। ইহা ছাড়া ১টি চেক্ পোস্টও আছে।

(খ) (১) কোনোও পশুচিকিৎসকের পদ খালি নাই। কিন্তু পশুচিকিৎসা কেন্দ্র সহায়কের ৬টি পদ এবং ৬ টি গ্রুপ ডি কর্মচারির পদ শূন্য আছে।

(২) হ্যাঁ।

**কোচবিহার জেলায় প্রথমিক বিদ্যালয়ে সরকারি বই বিলি**

***৩৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৪২।) **শ্রী বিমলকান্তি বসু ঃ** শিক্ষা (প্রাথমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই বৎসরে কোচবিহার জেলায় প্রাথমিক বিদ্যালয়ের ছাত্র/ছাত্রীদের সরকারি বই বিলি বন্টনের কাজ সম্পূর্ণ হইয়াছে কি; এবং

(খ) না হইয়া থাকিলে, কবে নাগাদ এই কাজ সম্পূর্ণ হইবে?

**শিক্ষা (প্রাথমিক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) কুড়িখানি বই এর মধ্যে সহজ পাঠ ২য় ভাগ ও পঞ্চম শ্রেণীর ভূগোল ব্যতীত সমস্ত বইগুলি বিতরণ করা হয়েছে।

(খ) আশা করা যায় বাকি বই ২ খানি বিতরণের কাজ আগামী ৩১শে মার্চের মধ্যে শেষ হবে।

**দণ্ডকারণ্য উন্নয়ন কর্তৃপক্ষকে সরানো**

***৩৫৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯৪০।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দণ্ডকারণ্য উন্নয়নের কাজ থেকে দণ্ডকারণ্য উন্নয়ন কর্তৃপক্ষকে সরিয়ে আনার যে সিদ্ধান্ত ভারত সরকার নিয়েছেন সেই সিদ্ধান্ত কার্যকর করা হচ্ছে কি; এবং

(খ) হলে, (১) কিভাবে ও (২) কতটা তা কার্যকর হয়েছে?

**উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) সিদ্ধান্ত হয় যে, তিনটি অঞ্চলে যথা উড়িষ্যার উমেরকোট এবং মধ্যপ্রদেশের পারলকোট ও কোন্ডাগাঁও এ যে সমস্ত সম্পত্তি ও সংস্থা ইতিমধ্যে তৈরি হয়েছে সেগুলি ঐ দুটি রাজ্য সরকার রক্ষণাবেক্ষণ করবেন। এর জন্য কেন্দ্রীয় সরকার ৫ বছরের জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করবেন। এছাড়া যে প্রকল্পগুলির কাজ অসমাপ্ত আছে সেগুলিকে কেন্দ্রীয় সরকার দণ্ডাকারণ্য উন্নয়ন কর্তৃপক্ষ মারফত অথবা সংশ্লিষ্ট রাজ্য সরকারগুলিকে প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করে যথাশীঘ্র সম্ভব সম্পন্ন করাবেন।

(২) জানা গেছে ১৯৮৫ সালের ১লা এপ্রিল পর্যন্ত উড়িষ্যা সরকার বা মধ্যপ্রদেশ সরকার কেউই কোনো প্রকল্প অধিগ্রহণ করেননি। এই দুই রাজ্য সরকারের সাথে

কেন্দ্রীয় সরকারের সাথে কেন্দ্রীয় সরকারের বিভিন্ন প্রকল্পের ঘাটতি ও বাৎসরিক কার্যনির্বাহী ব্যয়ের পুনর্বিন্যাস সংক্রান্ত ব্যাপারে আলাপ-আলোচনা চলছে। বিগত জুন, ১৯৮৫তে মধ্যপ্রদেশ সরকার পারালকোট ফার্ম অধিগ্রহণ করেছেন এবং রাস্তাঘাট অধিগ্রহণের কাজ শুরু করেছেন। দুই রাজ্য সরকারই জলসেচ প্রকল্পগুলি ত্রুটিমুক্ত না হওয়া পর্যন্ত অধিগ্রহণের অক্ষমতা জ্ঞাপন করেছেন।

### নিম্ন বুনিয়াদী শিক্ষা শিক্ষণে মহিলা কলেজ

***৩৫৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮৯৮।) **শ্রী দীনবন্ধু মণ্ডল ঃ** শিক্ষা (প্রাথমিক) াগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় মহিলাদের নিম্ন বুনিয়াদী শিক্ষা শিক্ষণের জন্য বর্তমানে কতগুলো মহিলা কলেজ আছে;

(খ) ঐ কলেজগুলোতে ভর্তির আসন সংখ্যা কত; এবং

(গ) ঐ আসন সংখ্যা বাড়ানোর কোনো পরিকল্পনা সরকারের আছে কি না?

**শিক্ষা (প্রাথমিক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) একটি;

(খ) ১২০ (একশত কুড়ি)।

(গ) না।

## Unstarred Questions

## (to which written answers were laid on the table)

### বীরভূম জেলায় তসরগুটি চাষ ও উৎপাদন

**১৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৭০।) **শ্রী ধীরেন সেন ঃ** বন বিভাগের মন্ত্রী মহোদয় নুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিগত ১৯৮৫ সালের বর্ষা মরশুমে বীরভূম জেলায় সেরিকালচার বিভাগ (১) কত হেক্টর জমিতে তসরগুটি চাষ করেছে, (২) কত তসরগুটি উৎপন্ন করেছে, (৩) কত টাকা তসরগুটি বিক্রি করেছে এবং (৪) এই উৎপাদনের জন্য কত টাকা খরচ হয়েছে;

(খ) এই বৎসরে তসরগুটি চাষের মরশুমে কত হেক্টর জমিতে তসরগুটি চাষের পরিকল্পনা আছে;

(গ) ১৯৮০ থেকে ১৯৮৫ সালে সেরিকালচার বিভাগ তসরগুটি চাষের উদ্দেশ্যে (১) কত হেক্টর জমিতে অর্জুন গাছের চারা লাগিয়েছে, (২) এ বাবদ কত অর্থ ব্যয় করেছে, (৩) কত তসর উৎপন্ন হয়েছে;

(ঘ) আদিবাসী ব্যতীত স্বেচ্ছাসেবী সংস্থাগুলিকে তসর চাষের জন্য কোনো জঙ্গল বন্দোবস্ত করা হয়েছে কি না; এবং

(ঙ) না হয়ে থাকলে তার কারণ কি?

**বন বিভাগের মন্ত্রী ঃ** (ক) (১) ২৩.৮ হেক্টর জমিতে তসরগুটির চাষ হয়েছে। (২) ১,৩০,৫৭০টি তসরগুটি উৎপন্ন হয়েছে। (৩) সর্বমোট ১০,৫৯৮ টাকা ৪২ পয়সার তসরগুটি বিক্রি হয়েছে। (৪) ৭৪,০০০ টাকা খরচ হয়েছে।

(খ) সর্বমোট ৬১ হেক্টর জমিতে তসরগুটি চাষের পরিকল্পনা আছে।

(গ) (১) আন্তরাজ্য তসর পরিকল্পনায় মোট ১৪৭.৩২ হেক্টর জমিতে এবং রাজ্য পরিকল্পনায় ১০.২ হেক্টর জমিতে অর্জুন গাছের চারা লাগানো হয়েছে। (২) ৭,৬৮,২৫০ টাকা আন্তরাজ্য তসর পরিকল্পনায় এবং ৩,৭০,০০০ টাকা রাজ্য পরিকল্পনায় ব্যয়িত হয়েছে। (৩) ২,৮০,৩৯৩টি সরকারি ফার্মে এবং ৬৮,১২০টি তফসিলি উপজাতিদের দ্বারা উৎপাদিত হয়েছে।

(ঘ) 'না'।

(ঙ) প্রকল্প অনুসারে আদিবাসী ব্যতীত অন্য কোনো স্বেচ্ছাসেবী সংস্থাকে তসর চাষের জন্য কোনো জঙ্গল দেওয়া যায় না। আন্তরাজ্য তসর পরিকল্পনায় অর্জুন গাছ লাগানো সব জমি আদিবাসীদের মধ্যে তসরগুটি পালনের জন্য বিলি করা হয়েছে।

**পেনশন, মেডিক্যাল ভাতা ও ট্রেনে যাতায়াতের সুবিধাপ্রাপ্ত স্বাধীনতা সংগ্রামী**

**১৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৪।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮২ সালের জুলাই মাস থেকে ১৯৮৫ সালের ডিসেম্বর পর্যন্ত সময়ে কতজন স্বাধীনতা সংগ্রামী পেনশন মেডিক্যাল ভাতা ও ট্রেনে যাতায়াতের সুযোগসুবিধা পেয়েছেন;

(খ) স্বাধীনতা সংগ্রামীদের নিকট থেকে কতগুলি পেনশনের আবেদনপত্র কেন্দ্রীয় সরকারের নিকট পাঠানো হয়েছে (জেলাওয়ারি হিসাব);

(গ) ইহা কি সত্য যে স্বাধীনতা সংগ্রামীদের বিভিন্ন সুযোগসুবিধা কেন্দ্রীয় সরকার ঘোষণা করা সত্ত্বেও রাজ্য সরকার কার্যকরী করতে পারেননি; এবং

(ঘ) সত্য হলে, তার কারণ কি?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী ঃ** (ক) ১৯৮২ সালের জুলাই মাস হইতে ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত মোট ২,১১৯ জন স্বাধীনতা সংগ্রামীকে পেনশন দেওয়া হইয়াছে। মেডিক্যাল ভাতা ও ট্রেনে ভ্রমণের সুযোগ-সুবিধার তথ্যাদি এই দপ্তরে রাখা হয় না।

(খ) জেলাওয়ারি এই হিসাব রাখা হয় না।

(গ) এরকম কোনো খবর এই দপ্তরে জানা নেই।

(ঘ) প্রশ্ন উঠে না।

### সংস্কৃত টোলের জন্য বরাদ্দকৃত অর্থ

**১৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১১৫।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৫-৮৬ সালে পশ্চিমবঙ্গের সংস্কৃত টোলগুলির জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত (জেলাওয়ারি হিসাব);

(খ) ১৯৮৩, ১৯৮৪ ও ১৯৮৫ সালে মধ্য ও কাব্যতীর্থের বিভিন্ন বিভাগের ফাইনাল পরীক্ষা আজ পর্যন্ত না হওয়ার কারণ কি; এবং

(গ) সংস্কৃত টোলগুলির সার্বিক উন্নয়নের জন্য রাজ্য সরকার কোনো পরিকল্পনা গ্রহণ করেছেন কি না?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী ঃ** (ক) ১৯৮৫-৮৬ সালে পশ্চিমবঙ্গের সংস্কৃত টোলগুলির জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ ঃ -

| | | |
|---|---|---|
| সরকারি টোল | — | ৪,৩১,০০০ টাকা |
| বেসরকারি টোল | — | ৩০,২৬,০০০ টাকা |
| মোট | — | ৩৪,৫৭,০০০ টাকা |

জেলাওয়ারি হিসাব দেওয়া আপাতত সম্ভব নয়।

(খ) বঙ্গীয় সংস্কৃত শিক্ষা পরিষদের মেয়াদ উত্তীর্ণ হওয়ার পর অনিবার্য কারণবশত পরিষদ ও উহার কর্মসমিতি পুনর্গঠিত না হওয়ায় উক্ত পরিষদের স্বাভাবিক কাজকর্ম ব্যাহত হয় এবং তার জন্য পরিষদ কর্তৃক উক্ত পরীক্ষাগুলি নেওয়া সম্ভব হয়নি। তবে শীঘ্র পরীক্ষা গ্রহণের জন্য ব্যবস্থা করা হবে।

(গ) সংস্কৃত টোলগুলি যাতে সুষ্ঠুভাবে পরিচালিত হয় তার জন্য বঙ্গীয় সংস্কৃত শিক্ষা পরিষদকে সংগঠিত করার কাজ এগোচ্ছে।

### সংসদ সদস্যা মমতা ব্যানার্জির উপর নির্যাতন

**১৯।** (অনুমোদিত প্রশ্ন নং ১২৫।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সম্প্রতি সংসদ সদস্যা মমতা ব্যানার্জিকে বেহালা থানার মধ্যে নির্যাতিত করা হয়েছে;

(খ) সত্য হইলে, উক্ত ঘটনার কোনো তদন্ত করা হয়েছে কি না; এবং

(গ) ঐ ব্যাপারে দায়ী পুলিশ অফিসারের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী ঃ** (ক ও খ) তদন্তে জানা যায় যে, সংসদ সদস্য মমতা ব্যানার্জিকে নির্যাতনের কোনো ঘটনা ঘটেনি।

(গ) প্রশ্ন ওঠে না।

**কৃষি মজুরদের ন্যূনতম মজুরি**

২০। (অনুমোদিত প্রশ্ন নং ১৩১।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বর্তমানে এই রাজ্যে কৃষি মজুরদের ন্যূনতম মজুরির হার কত?

**শ্রম বিভাগের মন্ত্রী ঃ** বর্তমানে এই রাজ্যে কৃষি মজুরদের ন্যূনতম মজুরির হার —

| | |
|---|---|
| প্রাপ্ত বয়স্ক | ১৪.৭১ টাকা দৈনিক |
| শিশু | ১০.৭৭ টাকা দৈনিক |

নিয়োগকারী যদি মধ্যাহ্নের আহার দেন তবে উপরোক্ত মজুরি থেকে ১.৫০ টাকা বাদ যাবে।

**বৃক্ষ রোপণ**

২১। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৩।) **শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৪ সালের জানুয়ারি মাস হইতে ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত সময়ে রাজ্যে কতগুলি গাছ লাগানো হয়েছে; এবং

(খ) উক্ত সময়ে উক্ত গাছের চারা তৈরি এবং লাগানো বাবদ কত টাকা খরচ হয়েছে?

**বন বিভাগের মন্ত্রী ঃ** (ক) ২০ কোটি ৩১ লক্ষ।

(খ) ১৬ কোটি ৮৩ লক্ষ টাকা।

**তারাপদ লাহিড়ী কমিশন**

২২। (অনুমোদিত প্রশ্ন নং ১৯১।) **শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, শ্রদ্ধেয় তারাপদ লাহিড়ী কমিশনের সুপারিশ অনুযায়ী কারা সংস্কারের কাজ কিরূপ অগ্রগতি হয়েছে?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী ঃ** কারাবিধি সংস্কার সম্বন্ধে তারাপদ লাহিড়ী কমিটির সুপারিশগুলির অনেকগুলি সম্পর্কে বিবেচনা শেষ হইয়াছে। কতকগুলি সুপারিশ সম্পর্কে সংশ্লিষ্ট বিভাগের সহিত আলোচনাও চলিতেছে। যেসব সুপারিশ কার্যকর করিতে গেলে টাকা-পয়সার বিশেষ, দরকার হয় না অথবা সামান্য টাকা-পয়সার দরকার হয় সেগুলিকে অগ্রাধিকার দেওয়া হইয়াছে। এইরকম অনেকগুলি সুপারিশ সম্পর্কে যথাবিহিত সরকারি আদেশও বাহির হইয়াছে।

**অতিরিক্ত তথ্য ঃ** কারাবিধি সংস্কার কমিটি সুপারিশগুলির ৪৭২টি অনুচ্ছেদের মধ্যে ইতিমধ্যে ১৩টি অনুচ্ছেদ সম্পর্কে সরকারি আদেশনামা ইস্যু করা হইয়াছে। ৭টি অনুচ্ছেদ সম্পর্কে মন্ত্রিসভার অনুমোদন পাওয়া গিয়াছে। ৫৬টি অনুচ্ছেদ সম্পর্কে মন্ত্রিসভার মেমো প্রস্তুত করা হইতেছে। ৫৮টি অনুচ্ছেদ সম্পর্কে সুপারিশ গ্রহণ করা হয় নাই এবং বাকি ৩৩৮টি অনুচ্ছেদ আলোচনার বিভিন্ন পর্যায়ে আছে।

### আন্তর্জাতিক যুব বর্ষ

২৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৭৪।) **শ্রী নটবর বাগদী ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রপূর্বক জানাইবেন কি—

(ক) আন্তর্জাতিক যুববর্ষে সরকার থেকে কি কি প্রোগ্রাম নেওয়া হয়েছিল;

(খ) এ বৎসর যুব ক্রীড়াতে কতজন যুবকযুবতী খেলাধূলায় অংশগ্রহণ করেছিল এবং

(গ) ঐ সব প্রতিযোগিদের বয়স নির্ধারণের পরিচয়পত্র কে দিয়ে থাকেন?

**ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ** (ক) আন্তর্জাতিক যুববর্ষে রাজ্যব্যাপী ছোট বড় অসংখ্য কর্মসূচী নেওয়া হয়েছিল। কর্মসূচীগুলিব মধ্যে বিশেষ উল্লেখযোগ্য ছিল ঃ

(১) শ্রী তীর্থকুমার ফণীর সুপার ম্যারাথন দৌড়।

(২) নিজের এলাকা চিনুন ও শ্রমদান শিবিরে আসুন।

(৩) যুবভারতী ক্রীড়াঙ্গনের জন্য পথ পরিক্রমা (২১শে এপ্রিল)।

(৪) ১৭--১৮ জুন যুবভারতী ক্রীড়াঙ্গনে ক্রীড়ায় জনগণের অংশ গ্রহণ ও জনপ্রিয়তা বৃদ্ধি প্রসঙ্গে দু'দিনের আলোচনাচক্র।

(৫) প্রতিটি ব্লকে এবং পৌর এলাকায় সাংস্কৃতিক এবং ক্রীড়া প্রতিযোগিতা।

(৬) বহরমপুরে রাজ্য স্তরের সাংস্কৃতিক প্রতিযোগিতা।

(৭) সল্ট লেকে নেতাজী সুভাষ ইনস্টিটিউট অফ স্পোর্টসে রাজ্য স্তরের ক্রীড়া প্রতিযোগিতা।

(৮) যুবভারতী ক্রীড়াঙ্গন থেকে হলদিয়া পর্যন্ত সকলের জন্য স্বাস্থ্য-কাজ-শিক্ষার দাবিতে এবং রাজ্য সরকারের শিল্পোদ্যোগকে অভিনন্দন জানাতে ১৪-১৯ সেপ্টেম্বর পথ পরিক্রমা।

(৯) যুববর্ষের স্মরণে দুটি ক্যাসেট প্রকাশ যাতে অন্যুন ৩০ জন বিশিষ্ট শিল্পী-গায়ক বিনা পারিশ্রমিকে অংশগ্রহণ করেছেন।

(১০) বহরমপুর শহরে ১লা ফেব্রুয়ারি থেকে ৫ই ফেব্রুয়ারি পর্যন্ত রাজ্য যুব উৎসবের সাংস্কৃতিক অনুষ্ঠান।

(১১) ২২শে ফেব্রুয়ারি রাজ্য ক্রীড়া দিবস উদ্‌যাপন।

(১২) সল্ট লেকে ৯৭৪টি শয্যাবিশিষ্ট রাজ্য যুব আবাস স্থাপন।

(১৩) বক্রেশ্বর ও শিলিগুড়িতে দুটি নতুন যুব আবাস উদ্বোধন।

(১৪) বিভিন্ন রাজ্যের আমন্ত্রণে সাংস্কৃতিক প্রতিনিধিদল প্রেরণ করে সাংস্কৃতিক ভাব বিনিময়ে উৎসাহ দান।

(১৫) ২৪-২৫ ফেব্রুয়ারি, ১৯৮৬ 'জাতীয় যুবনীতি' প্রসঙ্গে দু'দিনের আলোচনাচক্র।

(১৬) ২৩শে ফেব্রুয়ারি ক্রীড়া প্রসঙ্গে রাজ্য স্তরের আলোচনাচক্র।

(১৭) সল্ট লেকে ২২-২৯শে ডিসেম্বর রাজ্য স্তরের বিজ্ঞান প্রদর্শনী।

(খ) এ বৎসর যুব ক্রীড়া প্রতিযোগিতায় সব স্তর মিলিয়ে প্রায় দশ লক্ষ যুবক-যুবতী অংশগ্রহণ করেছিলেন।

(গ) ঐ সব প্রতিযোগিদের বয়স নির্ধারণের জন্য বিদ্যালয়ের/কলেজের প্রধানের প্রমাণপত্র গ্রহণ করা হয়েছে।

### পুরুলিয়া জেলার মধুকুণ্ডা এলাকায় উৎকৃষ্টমানের কয়লা

২৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৮১।) **শ্রী নটবর বাগদী** ঃ শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা সত্য যে, পুরুলিয়া জেলার মধুকুণ্ডা এলাকায় ব্যাপক উৎকৃষ্টমানের কয়লা পাওয়া গেছে; এবং

(খ) সত্য হলে, তা তোলার ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী** ঃ (ক) হ্যাঁ।

(খ) ব্যাপারটি ভারত সরকারের সংস্থা ইস্টার্ন কোলফিল্ডস্ লিমিটেডের নিয়ন্ত্রণাধীন।

### দুঃস্থ লেখকদের জন্য অনুদান

২৫। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩৮।) **শ্রী নীরোদ রায়চৌধুরি** ঃ তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দুঃস্থ লেখকদের পুস্তক প্রকাশের জন্য অনুদান প্রকল্প চালু আছে কি না; এবং

(খ) থাকিলে ১৯৮৫-৮৬ (জানুয়ারি মাস পর্যন্ত) বছরে কোন কোন লেখককে কোন কোন পুস্তকের জন্য কত টাকা করিয়া অনুদান দেওয়া হইয়াছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী** ঃ (ক) গ্রন্থ প্রকাশের জন্য সাধারণভাবে লেখকদের অনুদান প্রকল্প এই বিভাগে আছে। দুঃস্থ লেখকদের জন্য আলাদা করে কোনো প্রকল্প নেই।

(খ) ১৯৮৫-৮৬ আর্থিক বছরে জানুয়ারি মাস পর্যন্ত সময়ের মধ্যে কোনো নতুন লেখককে অনুদান মঞ্জুর করা হয়নি। তবে বর্তমান আর্থিক বছরেই ৩-৩-৮৬ তারিখে ২৮

জন নতুন লেখককে গ্রন্থ প্রকাশের জন্য ৫৫,০০০ টাকা অনুদান মঞ্জুর করা হয়েছে। এ ছাড়াও বর্তমান আর্থিক বছরে ৫৪ জন লেখককে তাঁদের গ্রন্থ প্রকাশের জন্য পূর্ববর্তী বছরে মঞ্জুরিকৃত অনুদানের দ্বিতীয় কিস্তির অর্থ মঞ্জুর করা হয়েছে।

### দত্তপুলিয়া ভায়া আইনখালী রাস্তা পাকাকরণ

২৬। (অনুমোদিত প্রশ্ন নং ৫৩৭।) **শ্রী সতীশচন্দ্র বিশ্বাস ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দত্তপুলিয়া থেকে ভায়া আইনখালী মাঝেরগ্রাম বেলে রাস্তাটি পাকা করার কোনো পরিকল্পনা সরকারের আছে কি না;

(খ) থাকলে, কবে নাগাদ উহা কার্যকর হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### নদীয়া জেলার আড়ংঘাটায় চুর্নী নদীর উপর ব্রিজ নির্মাণ

২৭। (অনুমোদিত প্রশ্ন নং ৫৩৮।) **শ্রী সতীশচন্দ্র বিশ্বাস ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলার আড়ংঘাটায় চুর্নী নদীর উপর ব্রিজ নির্মাণের কোনো পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ, আছে।

(খ) ব্রিজটির প্রাথমিক পর্যায়ের কাজ শুরু হয়েছে। কাজটি শেষ হওয়া অর্থ বরাদ্দের উপর নির্ভর করছে।

### নদীয়া জেলার বগুলাহাটের খাজনা

২৮। (অনুমোদিত প্রশ্ন নং ৫৪০।) **শ্রী সতীশচন্দ্র বিশ্বাস ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৮৩ সালের পঞ্চায়েত নির্বাচনের পর এ পর্যন্ত নদীয়া জেলার হাঁসখালি পঞ্চায়েত সমিতির অধীন বগুলাহাটের খাজনা পঞ্চায়েত সমিতির অফিসে জমা পড়েছে কি না;

(খ) পড়লে তার পরিমাণ; এবং

(গ) না পড়লে এ সম্পর্কে বিভাগীয় কর্তৃপক্ষ কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী ঃ** (ক) ও (খ) ২৫-১-৮৪ থেকে ১৩-৮-৮৫ পর্যন্ত উক্ত হাট বাবদ মোট ৫০,০০০ (পঞ্চাশ হাজার) টাকা আদায় হয়েছিল। আদায়কৃত পঞ্চাশ হাজার টাকার মধ্যে পঞ্চায়েত সমিতির সভাপতি মাত্র উনপঞ্চাশ টাকা জমা দিয়েছেন।

সভাপতির বক্তব্য বাকি টাকা অর্থাৎ ৪৯,৯৫১ টাকা তিনি হাটের উন্নতিকল্পে ব্যয় করেছেন।

(গ) প্রয়োজনীয় তদন্ত চলছে।

**বিধবা ভাতা**

**২৯।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৩৭।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৫-৮৬ সালে (৩১শে জানুয়ারি পর্যন্ত) কলকাতায় নতুন করে কাউকে বিধবা ভাতা দেওয়া হয়েছে কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে তার সংখ্যা কত; এবং

(গ) কলকাতায় প্রতিটি বিধানসভা নির্বাচন ক্ষেত্রে ঐ সংখ্যা কত?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) ৩৪ জন।

(গ) বিধানসভা নির্বাচন ক্ষেত্রের সীমানা অনুযায়ী এই ভাতা মঞ্জুর করা হয় না। পোস্টাল জোন হিসাবে এই সংখ্যা নিম্নে দেওয়া হইল—

| কলিকাতা পোস্টাল জোন | সংখ্যা |
|---|---|
| ২ | ৩ |
| ৫ | ৪ |
| ৬ | ২ |
| ৯ | ২ |
| ১১ | ১ |
| ১২ | ১ |
| ১৪ | ১ |
| ১৫ | ১ |
| ১০ | ১ |
| ৩২ | ১ |
| ৩৩ | ৩ |
| ৩০ | ১ |
| ৪০ | ৩ |
| ৫০ | ১ |
| ৫৯ | ১ |

| | |
|---|---|
| ৬০ | ২ |
| ৫৪ | ৩ |
| ৬৭ | ১ |
| ৫৩ | ২ |
| | ৩৪ জন |

**কনসাইনমেন্ট ট্যাক্স**

৩০। (অনুমোদিত প্রশ্ন নং ৮১৩।) **শ্রী হিমাংশু কুঙর ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, দুই বৎসর পূর্বে আয়োজিত রাজ্য মুখ্যমন্ত্রীদের সম্মেলনে কনসাইনমেন্ট ট্যাক্স আরোপের প্রস্তাব গৃহীত হয়েছিল; এবং

(খ) সত্য হলে, কেন্দ্রীয় সরকার এই ট্যাক্স আরোপের ব্যবস্থা কেন করছেন না সে সম্পর্কে রাজ্য সরকার খবর নিয়েছেন কি?

**অর্থ বিভাগের মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ; ১৯৮৩ সালের নভেম্বর মাসে ও ১৯৮৪ সালের মে মাসে অনুষ্ঠিত রাজ্য মুখ্যমন্ত্রীদের দুটি সম্মেলনেই কনসাইনমেন্ট ট্যাক্স আরোপের প্রস্তাব সর্বসম্মতভাবে গৃহীত হয়েছিল।

(খ) কেন্দ্রীয় সরকার তাঁদের সর্বশেষ বার্তায় জানিয়েছেন যে, তাঁরা এ ব্যাপারে সংশ্লিষ্ট কিছু বিষয় এখনও খতিয়ে দেখছেন। তাই উক্ত কর আরোপের ব্যবস্থাটা এক্ষুনি রূপায়ণ করা সম্ভব হচ্ছে না।

**নদীয়া জেলায় প্রাথমিক ও মাধ্যমিক স্তরে বিনামূল্যে বই বিতরণ**

৩১। (অনুমোদিত প্রশ্ন নং ৮৭৯।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৫ ও ১৯৮৬ সালের শিক্ষাবর্ষের জন্য নদীয়া জেলার প্রাথমিক ও মাধ্যমিক স্তরে কোন্ কোন্ বই কত সংখ্যক বিনামূল্যে বিলি-বণ্টন করা হইয়াছে;

(খ) পশ্চিমবঙ্গে উক্ত সময়ে প্রাথমিক ও মাধ্যমিক স্তরে কত সংখ্যক বই বিনামূল্যে বিলি-বণ্টন করা হইয়াছে; এবং

(গ) ১৯৭৬ সালের শিক্ষাবর্ষের জন্য প্রাথমিক ও মাধ্যমিক স্তরে বিনামূল্যে কোনো কোনো বই কত সংখ্যক বিলি-বণ্টন করা হইয়াছিল?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী ঃ** (ক) বিস্তারিত বিবরণ নিম্নে দেওয়া হইল।

(খ) ১৯৮৫ সালে ১,৮১,৭৫,৮২৮ খানা বই বিলি-বণ্টন করা হইয়াছিল। ১৯৮৬ সালের বর্তমান সময়ে ১,৪৭,৫১,০০০ খানা বই বিলি-বণ্টন করা হইয়াছে।

(গ) ১৯৭৬ সালে সহজপাঠ (১) ১২,৭১,৯০০ খানা এবং সহজপাঠ (২) ১০,৯২,১০০ খানা বিনামূল্যে বিলি করা হইয়াছিল। অন্য কোনোও বই বিনামূল্যে বিলি করা হয় নাই। ঐ বৎসরে মাধ্যমিক স্তরে বিনামূল্যে কোনোও বই বিলি করা হয় নাই।

*Statement referred to in clause "ka" of question No. 31 (Admitted question No. 879)*

নদীয়া জেলায় প্রাথমিক ও মাধ্যমিক স্তরে বিনামূল্যে বই সরবরাহের তালিকা

| | | ১৯৮৫ | ১৯৮৬ |
|---|---|---|---|
| (১) | সহজ পাঠ-১ | ২,৩৫,০০০ | ৮৫,০০০ |
| (২) | কিশলয়-১ | ১,৪৫,০০০ | ৭৪,০০০ |
| (৩) | নবগণিত মুকুল-১ | ১,৬৫,৯০০ | ৬৬,০০০ |
| (৪) | সহজপাঠ-২ | ২,২৬,০০০ | ৬১,০০০ |
| (৫) | কিশলয়-২ | ১,৪৮,৯০০ | ৫৮,০০০ |
| (৬) | নবগণিত মুকুল-২ | ১,৪৫,০০০ | ৩৪,০০০ |
| (৭) | কিশলয়-৩ | ৬৬,০০০ | ৩৬,০০০ |
| (৮) | নবগণিত মুকুল-৩ | ১,১০,৯০০ | ৩০,০০০ |
| (৯) | প্রকৃতি বিজ্ঞান-১ | ১,৩৩,০০০ | ৫১,০০০ |
| (১০) | ইতিহাস-ভূগোল-১ | ৮৬,০০০ | ১৮,০০০ |
| (১১) | কিশলয়-৪ | ১,১৭,০০০ | ৫৭,০০০ |
| (১২) | নবগণিত মুকুল | ১,৩১,০০০ | ৪৬,০০০ |
| (১৩) | প্রকৃতি বিজ্ঞান-২ | ৫১,০০০ | ৫৯,০০০ |
| (১৪) | ইতিহাস-ভূগোল-২ | ৫৭,০০০ | ৬১,০০০ |
| (১৫) | কিশলয়-৫ | ৪৩,০০০ | ৬৩,০০০ |
| (১৬) | নবগণিত মুকুল-৫ | ৪৩,০০০ | ৬৩,০০০ |
| (১৭) | প্রকৃতি বিজ্ঞান-৩ | ১,০৬,০০০ | ৬৩,০০০ |
| (১৮) | ইতিহাস-৩ | ৪২,০০০ | ৬২,০০০ |
| (১৯) | ভূগোল-৩ | গত বছরের উদ্বৃত্ত বই বিলি করা হইয়াছে। | ৮০,০০০ (নতুন বই) |
| (২০) | গণিত-ষষ্ঠ শ্রেণী | ৫৯,০০০ | ৩১,০০০ |

**বিঃ দ্রঃ**—১৯৮৫ সালের প্রচুর উদ্বৃত্ত বই থাকায় ১৯৮৬ সালে অনেক বই কম পাঠাইতে হইয়াছে।

**গ্রামাঞ্চলে ব্যাঙ্ক সম্প্রসারণ**

৩২। (অনুমোদিত প্রশ্ন নং ৮৮১।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় :** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গ্রামাঞ্চলে ব্যাঙ্ক সম্প্রসারণ সংক্রান্ত রিজার্ভ ব্যাঙ্কের কর্মসূচী অনুসারে তফসিলভুক্ত বিভিন্ন ব্যাঙ্ক এবং গ্রামীণ ব্যাঙ্ক পশ্চিমবঙ্গে ষষ্ঠ যোজনাকালে বিভিন্ন গ্রোথ সেন্টারে কত সংখ্যক শাখা খোলার সিদ্ধান্ত নিয়াছিল;

(খ) উক্ত যোজনাকালে পশ্চিমবঙ্গে উক্ত ব্যাঙ্কগুলির কতগুলি শাখা খোলা হইয়াছে;

(গ) ঐ সময়কালে নদীয়া জেলায় উক্ত ব্যাঙ্কগুলির কতগুলি শাখা খোলার সিদ্ধান্ত গৃহীত হইয়াছিল; এবং

(ঘ) তন্মধ্যে কতগুলি ও কোথায় কোথায় শাখা খোলা হইয়াছে?

**অর্থ বিভাগের মন্ত্রী :** (ক) রিজার্ভ ব্যাঙ্কের উক্ত কর্মসূচী অনুসারে ১,০২১টি শাখা খোলার সিদ্ধান্ত হইয়াছিল।

(খ) ষষ্ঠ যোজনাকালে পশ্চিমবঙ্গে উক্ত ব্যাঙ্কগুলির মোট ১০০ শাখা খোলা হইয়াছে।

(গ) ঐ সময়কালে নদীয়া জেলায় উক্ত ব্যাঙ্কগুলির ৬১টি শাখা খোলার সিদ্ধান্ত গৃহীত হইয়াছিল।

(ঘ) ঐ ৬১টি শাখার লক্ষ্যমাত্রার মধ্যে ২৫টি ব্যতীত বাকি শাখা খোলা হইয়াছে। নতুন খোলা ৩৬টি শাখার নাম সংগ্রহ করার জন্য সময় প্রয়োজন।

### শিক্ষকদের অবসরগ্রহণের সময় বৃদ্ধি করার পরিকল্পনা

৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ৮৯৯।) **শ্রী আনিসুর রহমান বিশ্বাস :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষকদের অবসরগ্রহণের বয়স ৬০ থেকে বাড়িয়ে ৬৫ বছর করার কোনো পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে কবে নাগাদ তা কার্যকর হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী :** (ক) বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

(খ) এ বিষয়ে সরকারের কোনো সিদ্ধান্ত না হলে কিছু বলা এখন সম্ভব নয়।

### ভেজাল ঔষধ তৈরির কারখানা

৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ৯১১।) **শ্রী আনিসুর রহমান বিশ্বাস :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৪ এবং ১৯৮৫ সালে রাজ্যে কোথায় কোথায় ভেজাল ঔষধ তৈরির কারখানা ধরা পড়েছে; এবং

(খ) সরকার তাদের বিরুদ্ধে কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী :** (ক) ১৯৮৪ সালে কলিকাতায় ক্যানিং স্ট্রিট এলাকায় একটি এবং ১৯৮৫ সালে ২৪-পরগনার হাবড়ায়, মুর্শিদাবাদের গোয়ালথানে ও খাগড়ায় একটি করে ভেজাল ঔষধের কারখানা ধরা পড়েছে।

(খ) উপরোক্ত প্রত্যেকটি ক্ষেত্রে ভেষজ নিয়ন্ত্রণ আধিকারিক রাজ্য ও কলিকাতা পুলিশের

সহযোগিতায় মামলা রুজু করেছেন। সব কটি কেসেরই তদন্ত চলছে। যথাসময়ে কোর্টে বিচারার্থে চালান করা হবে।

### ভদ্রেশ্বর বৈদ্যবাটি এলাকায় কলেজ নির্মাণ

৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ৯৩৭।) **শ্রী শৈলেন চ্যাটার্জি ঃ** গত ১-৪-১৯৮৫ তারিখের তারকিত প্রশ্ন নং *১৯৮ (অনুমোদিত প্রশ্ন নং *১১৭১)-এর উত্তর উল্লেখপূর্বক শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৮৪-৮৫ সালে যে কলেজগুলি নির্মাণের জন্য অনুমতি দেওয়া হইয়াছে তাহার মধ্যে ভদ্রেশ্বর বৈদ্যবাটি এলাকায় কলেজ নির্মাণের কোনো উল্লেখ নাই;

(খ) সত্যি হইলে, তাহার কারণ কি;

(গ) উক্ত এলাকায় কলেজ নির্মাণের বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে কি না; এবং

(ঘ) থাকিলে, কবে নাগাদ উহা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) রাজ্যের বিভিন্ন অঞ্চলের প্রয়োজন বিবেচনা করিয়া কলেজের স্থান নির্বাচন করা হয়। প্রয়োজন থাকিলেও সর্বত্র একই সঙ্গে কলেজ স্থাপন করা সম্ভব নয়।

(গ) বর্তমানে কোনো প্রস্তাব বিবেচনাধীন নাই।

(ঘ) এ প্রশ্ন ওঠে না।

### ছাত্রাবাসের রান্না-কর্মী

৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ১০৯২।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মাধ্যমিক স্কুলের ছাত্রাবাসের রান্নার কাজে নিযুক্ত কর্মীদের (ঠাকুর) মাধ্যমিক স্কুলের অশিক্ষক ৪র্থ শ্রেণীর স্থায়ী কর্মচারী হিসাবে গণ্য করার কোনো পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, তা কবে কার্যকর হবে?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### পুরুলিয়া-ঝালদা ভায়া বেগুনকোদার রাস্তা সংস্কার

৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ১২১৫।) **শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া হইতে ঝালদা ভায়া বেগুনকোদার রাস্তাটি মেরামতের কোনো পরিকল্পনা আছে কি;

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত রাস্তাটি সম্পূর্ণ হইবে বলিয়া আশা করা যায়; এবং

(গ) উক্ত রাস্তা নির্মাণের জন্য অদ্যাবধি কত অর্থ মঞ্জুর করা হইয়াছে?

**পূর্ত বিভাগের মন্ত্রী ঃ** (ক) রাস্তাটির নির্মিত অংশে যেখানে যেমন প্রয়োজন মেরামতির কাজ চলছে।

(খ) এখনই বলা সম্ভব নয়, কারণ রাস্তাটির কাজ সম্পূর্ণ হওয়া নির্ভর করছে প্রয়োজনীয় অর্থের নিয়মিত যোগানের উপর।

(গ) এই কাজে এ পর্যন্ত খরচ হয়েছে ১৭ লক্ষ ১৪ হাজার টাকা।

**পুরুলিয়া জেলায় গো-উন্নয়ন**

৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ১২২৬।) **শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় ঃ পশুপালন ও পশু** চিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় গো-উন্নয়নসহ গবাদি পশু বৃদ্ধির জন্য কি কি প্রকল্প আছে;

(খ) উক্ত জেলায় "খরাপ্রবণ এলাকা উন্নয়ন প্রকল্প" বাবদ মোট কত টাকা অদ্যাবধি ব্যয় করা হয়েছে;

(গ) ঐ জেলায় আরও নতুন প্রকল্প স্থাপনের পরিকল্পনা আছে কি না; এবং

(ঘ) ঐ জেলাতে হিমায়িত গো-বীজ সংরক্ষণ কেন্দ্র কবে নাগাদ স্থাপন করা হবে?

**পশু পালন ও পশু চিকিৎসা বিভাগের মন্ত্রী ঃ** (ক) পুরুলিয়া জেলায় গো-উন্নয়নসহ গবাদি পশু বৃদ্ধির জন্য নিম্নোক্ত প্রকল্প চালু আছে ঃ

(১) ইম্প্রুভমেন্ট অব লাইফস্টক ইন্ডাস্ট্রি।

(২) এক্সপায়ার্ড সি ডি পি-র মাধ্যমে গো-প্রজনন।

(৩) গো-উন্নয়ন (স্টেট স্কীম)

(৪) নিউ কী ভিলেজ ব্লক (সেন্টার ও সাব-সেন্টার)

(৫) ডি পি এ পি-র মাধ্যমে—

(ক) কেন্দ্রীয় গো-বীজ সংগ্রহ ও সংরক্ষণ কেন্দ্র

(খ) বৈজ্ঞানিক গো-প্রজনন কেন্দ্র ও উপ-কেন্দ্র

(গ) গো-চারণভূমি উন্নয়ন

(ঘ) সবুজ ঘাসের বীজ ও কাটিং সরবরাহ

(ঙ) ষাঁড় বিতরণ (প্রতিপালন ব্যয়সহ)

(৬) সাঁওতালডিহিতে ডেয়ারি খামার

(৭) তফসিলি ও উপজাতি প্রকল্পে হাউস ডেয়ারি স্থাপন।

(খ) উক্ত জেলায় "খরা প্রবণ এলাকা উন্নয়ন প্রকল্প" বাবদ অদ্যাবধি মোট ব্যয় হয়েছে ৪৬১,৯২,২২৪.৯২ টাকা (ফেব্রুয়ারি ১৯৮৬ পর্যন্ত)

(গ) হ্যাঁ, আছে।

(ঘ) পশুপালন অধিকারের আওতায় এ ধরনের প্রকল্প আপাতত নেই।

**বে-আইনি মদ তৈরি ও বিক্রি বন্ধ করার জন্য ব্যবস্থা**

৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ১২২৯।) **শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় ঃ** আবগারি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বে-আইনি মদ তৈরি ও বিক্রি বন্ধ করার জন্য এ পর্যন্ত কি কি ব্যবস্থা সরকারের পক্ষ থেকে অবলম্বন করা হয়েছে; এবং

(খ) মাদক দ্রব্য বর্জনের কোনো সরকারি পরিকল্পনা আছে কি?

**আবগারি বিভাগের মন্ত্রী ঃ** (ক) বে-আইনি মদ তৈরি ও বিক্রি বন্ধ করার জন্য সরকার বিশেষভাবে তৎপর আছেন। এই উদ্দেশ্যে আবগারি আইন সংশোধন করা হয়েছে। আবগারি দপ্তর কর্তৃক ধারাবাহিকভাবে বে-আইনি মাদক দ্রব্য ব্যবহার নিরোধক অভিযান চালানো হয়। আবগারি দপ্তরের অপরাধ নিরোধক শাখাকে অধিকতর শক্তিশালী করা হচ্ছে।

(খ) না।

**পৌরসভায় প্রশাসক নিয়োগ**

৪০। (অনুমোদিত প্রশ্ন নং ১২৭৪।) **শ্রী গোপাল মণ্ডল ঃ** স্থানীয় স্বায়ত্তশাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২-৭৩ সাল হইতে ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত মোট কতগুলি পৌরসভায় প্রশাসক নিয়োগ করা হইয়াছিল;

(খ) প্রশাসক নিযুক্ত পৌরসভাগুলির মধ্যে কতগুলিতে তৎকালীন সরকার পরিচালনার দায়িত্বে থাকা রাজনৈতিক দলের বোর্ড ছিল;

(গ) কতগুলিতে বিরোধী দলের বোর্ড ছিল; এবং

(ঘ) নতুন পৌর আইন অনুসারে নির্বাচিত পৌর বোর্ডের কতগুলিকে অবলুপ্তি ঘটিয়ে এযাবত প্রশাসক নিয়োগ করা হইয়াছে?

**স্থানীয় স্বায়ত্তশাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী ঃ** (ক) ১৯৭২-৭৩ সাল হইতে ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত মোট ৪৮টি পৌরসভায় প্রশাসক নিয়োগ করা হয়েছিল।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না। কারণ তৎকালীন সময়ে পৌরসভাগুলিতে রাজনৈতিক

দলভিত্তিক নির্বাচনের নিয়ম ছিল না।

(ঘ) বঙ্গীয় পৌর আইন, ১৯৩২-এর পরিবর্তে এখনও কোনো নতুন আইন জারি করা হয়নি, তবে পৌরকার্য পরিচালনায় বিশৃঙ্খলা চলতে থাকায় বর্তমানে ৫টি পৌরসভায় প্রশাসক নিয়োগ করা হয়েছে।

**মুর্শিদাবাদ জেলায় যুব উৎসব**

৪১। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৬৭।) **শ্রী নুরুল ইসলাম চৌধুরি ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় এ বৎসব যুব উৎসবে মোট কত টাকা ব্যয় হইয়াছে;

(খ) (১) ঐ উৎসবের কার্যসূচী কি কি ছিল; এবং

(২) কোথায় কোথায় কিভাবে তাহা পালন করা হইয়াছে?

**ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ** (ক) মুর্শিদাবাদ জেলায় এ বৎসব যুব উৎসবের জন্য মোট ৬,১২,০০০ (ছয় লক্ষ বারো হাজার) টাকা খরচ হইয়াছে।

(খ) (১) এই জেলায় জেলাস্তরে ব্লক ও পৌর এলাকাভিত্তিক যুব উৎসব অনুষ্ঠিত হইয়াছে। প্রতি ক্ষেত্রেই সাংস্কৃতিক এবং ক্রীড়া প্রতিযোগিতার নির্দিষ্ট কর্মসূচী ছিল। এই কর্মসূচীর মধ্যে ছিল আবৃত্তি, রবীন্দ্রসঙ্গীত, নজরুলগীতি, গল্প, প্রবন্ধ, স্বরচিত কবিতা প্রভৃতি বিষয়ে প্রতিযোগিতা। ক্রীড়া বিষয়ে প্রতিযোগিতা ছিল দৌড়, লং জাম্প, হাই জাম্প, ভলিবল।

(২) প্রত্যেক ব্লক পৌর এলাকা ও জেলায় বিভিন্ন কমিটির মাধ্যমে এই উৎসব পালন করা হইয়াছে।

**বেলডাঙ্গায় ফায়ার ব্রিগেড কেন্দ্র স্থাপন**

৪২। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৭১।) **শ্রী নুরুল ইসলাম চৌধুরি ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় বেলডাঙ্গা মিউনিসিপ্যালিটিতে ফায়ার ব্রিগেড কেন্দ্র স্থাপনের কোনো পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী ঃ** (ক) না,

(খ) প্রশ্ন ওঠে না।

**মুর্শিদাবাদ জেলায় নতুন থানা**

৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৭২।) **শ্রী নুরুল ইসলাম চৌধুরি ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার বেলতলা থানা এলাকায় রেজিনগরে আর একটি থানা স্থাপনের সিদ্ধান্ত সরকার গ্রহণ করিয়াছেন কি; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে কত দিনে উক্ত থানা স্থাপন করা সম্ভব হবে বলে আশা করা যায়;

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**কলিকাতায় অত্যাধুনিক মেডিক্যাল ইনস্টিটিউট স্থাপন**

৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৫৬।) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহ রায় ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলিকাতায় নয়াদিল্লির অভিজাত অল ইন্ডিয়া ইনস্টিটিউট অব মেডিক্যাল সায়েন্স-এর মতো একটি অত্যাধুনিক ইনস্টিটিউট গড়ার প্রস্তাব রাজ্য সরকার ইতিমধ্যে গ্রহণ করিয়াছেন; এবং

(খ) সত্য হইলে, সরকার এ বিষয়ে কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ** (ক) না। আই পি জি এম ই আর-কে আরও উন্নত করার নিরন্তর প্রয়াস চলছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**আলিপুরদুয়ার ১ নং বি ডি ও অফিস**

৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৬৮।) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহ রায় ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার ১ নং বি ডি ও অফিসটি নবনির্মিত স্থানে স্থানান্তর হওয়া সত্ত্বেও ব্লক যুব অফিসটি আজ পর্যন্ত স্থানান্তরিত হয় নাই; এবং

(খ) সত্য হইলে, কবে ইহা কার্যকর হইবে বলিয়া আশা করা যায়?

**ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) প্রস্তাবটি সরকারের বিবেচনাধীন আছে।

## Adjournment Motion

**Mr. Speaker :** Today, I have received one notice of Adjournment Motion from Shri Kashinath Misra on the subject of alleged malpractices in all Employment exchanges in the State.

The subject-matter of the motion does not call for adjournment of the business of the House. Moreover, the Member will get oportunity

to raise the matter during discussion and voting on Demands for Grants of the Labour Department on the 9th April, 1986.

I, therefore, withhold my consent to the motion. The Member may, however, read out the text of the motion, as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** জনসাধারণের পক্ষে জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

রাজ্যের ৫৪টি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের সব কটিতেই বেকার যুবকদের নাম রেজিস্ট্রি, ইন্টারভিউ এবং বাতিল কার্ড নিয়ে ব্যাপক দুর্নীতি চলছে। হাজার হাজার কর্মপ্রার্থীর কার্ড রিনিউ হচ্ছে না। বহু বেকার যুবতীর ৫ বছরের বেশি নাম নথিভুক্ত হওয়া সত্ত্বেও ৫০ টাকা করে বেকার ভাতা পাচ্ছেন না। তাছাড়া ইন্টারভিউ পাওয়ার ক্ষেত্রেও অগ্রাধিকার প্রাপ্ত বেকার কর্মপ্রার্থীদের তালিকা রাজ্যের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলো হতে পাওয়া যাচ্ছে না। বাতিল কার্ড-এর স্থানে ভুয়া কার্ড তৈরি করে বেকার ভাতা দেওয়া হচ্ছে।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received eight notices of Calling Attention, namely : -

1. Disturbances at Telenipara, Hooghly–from Shri Santasri Chattapadhyay.
2. Relief measures for the fire-victims of Kurseong, Darjeeling–from Shri Kashinath Misra.
3. Self announcement of 'Kamtapuri' State by the leaders of Uttarkhanda in North Bengal–from Dr. Manas Bhunia.
4. Alleged attack on S. D. J. M. of Arambagh on 20-3-1986–from Dr. Sushovan Banerjee.
5. Reported mysterious murder of two persons at Paharghumia Tea Garden of Siliguri, Darjeeling on 30-3-1986–from Shri Anil Mukherjee.
6. Scarcity of water in Murshidabad district–from Shri Amalendra Roy.
7. Satyagraha by the Minister-in-charge of Public Works Department at Malda–from Shri Satyapada Bhattacharya and Shri Shish Mohammad.
8. Illegal plying of luxury buses in the long distance routes–from Shri Sadhan Chattapadhyay.

I have selected the notice of Shri Amalendra Roy on the subject

of scarcity of water in Murshidabad district. In this connection I may inform the Minister concerned that there is scarcity of water in many other areas and other honourable Members have also requested me to request the Minister to make a statement on the subject. So, let the Minister make a comprehensive statement covering the water supply position of the entire State.

The Minister-in-charge, may please make a statement today, if possible, or give a date.

**Shri Patit Paban Pathak :** On the 8th April, 1986.

**Mr. Speaker :** The Minister-in-charge of local Government and Urban Development Department to make a statement on the subject of scarcity of drinking water in Kharagpur and Midnapore. Attention called by Shri Gyan Singh Sohanpal on the 24th March, 1986.

[2-10—2-20 P.M.]

**Shri Prasanta Kumar Sur :** Mr. Speaker, Sir, in pursuant of the notice of Calling Attention given by Hon'ble member, Shri Gyan Singh Sohanpal on the 24th March, 1986 on the subject of scarcity of drinking water in Kharagpur and Midnapore, I beg to place before you the following statement.

Kharagpur, situated as it is in the dry and arid belt, faces scarcity of water in the summer. Since parts of the Kharagpur Municipality are not covered with piped water supply, these areas face more acute scarcity of water during summer, particularly during years of drought.

The existing water supply arrangement of the Kharagpur Municipality, based on ground water source, is far from satisfactory. The quality of ground water is not very good and the ground water level goes down considerably during summer every year, thereby reducing the output of water of the existing water supply scheme during dry months. Despite all these physical and natural limitations, the State Government and the Kharagpur Municipality were under compulsion to implement and Kharagpur Water Supply Scheme based on ground water owing to resource constraints. As the Hon'ble Mr. Speaker and the Members of this August House are aware, Water Supply Scheme is capital–intensive and such schemes are generally financed by loans borrowed by the Municipalities from the LIC and the balance has to be given by the State Government in the shape of grants. The ratio of loan to grants is generally 1:2. I have time and again taken up with the Government of India that it should come forward and take the responsibility for supply of drinking water to the urban areas as well, but to no avail.

I may mention that in almost all federal countries, the responsibility for providing drinking water in the urban areas lies now with the federal Government. The Municipalities are responsible for operations and maintenance only.

To come again to the Call Attention Motion, the fast depletion of ground water caused by the successive droughts in the last few years has resulted in the substantial reduction in the availability of ground water for the Kharagpur Water Supply Scheme. So inspite of our meagre resources, We have since prepared a comprehensive Water Supply Scheme for the Kharagpur Municipality as a whole. The scheme is based on the surface water from the river Kangsabati to be treated in a conventional treatment plant and then to be supplied to all the areas within the Municipality. The estimated cost of the Scheme is Rs. 814 lakhs. The Scheme will be partly financed by loans from LIC which is expected to be about Rs. 300 lakh. We are also exploring the possibility of obtaining financial assistance from the WBIIDC as this Corporation will receive substantial quantity of water from the Municipality when the Scheme is completed. The balance will have to be found by the State Government from other sources. The Board of Commissioners unanimously adopted a resolution approving the scheme in their meeting held sometime in March, 1985. The Schemes was technically cleared by the Government of India in September, 1985. The Scheme is now under process by the Public Health Engineering Department.

In order to tide over the difficulties now faced by the people due to acute scarcity in some areas, namely, Devalpur and parts of Panchberia and Srikrishnapur Mouzas under the Kharagpur Municipality, the State Government has now sanctioned the scheme covering the above-named areas at an estimated cost of Rs. 24,78,393/-. The Scheme will be financed on the basis of two-thirds grants and one-third loan.

A sum of Rs. 10 lakh was sanctioned on the 27th March, 1986 to the Municipality against grants payable to them. The Scheme when completed can and will be integrated with the Comprehensive Water Supply Scheme I mentioned before.

Besides, the existing supply of water is supplemented by engaging trucks with tanks and by creating new spot sources by sinking tubewells with India Mark-II pumps and by repairiing or resinking the existing tubewells and by renovating the existing dug wells.

The Midnapore Municipality with an area of 18.13 sq. kilometers has, according to 1981 Census, a population of 94,424. There are 21 wards and parts of ward Nos. 2, 3, 4, 5, 11, 12 and 18 and the entire

area covering ward Nos. 20 and 21 are facing acute scarccity of water. The existing system of piped water with about 14 lakh gallons is being maintained in a good running condition. Besides, all hand-operated tubewells are kept in running condition. The municipal dug wells and public dug wells have been re-excavated or renovated. Moreover, five trucks fitted with two tankers to each truck are deployed for supplying drinking water in those pockets which are now facing acute scarcity of water. During the current year, the District Magistrate, Midnapore has made available to the Midnapore Municipality a sum of Rs. 95,000/- for sinking five new hand-operated tubewells in the two ward Nos. 20 and 21 and Rs. 5,000/- for repairing/resinking of existing tubewells. A comprehensive water supply scheme for augmentation of the existing water supply at an estimated cost of Rs. 5.12 crore is under process. The scheme will be partly financed with LIC loan.

In conclusion, Mr. Speaker, Sir, I wish to assure you and through you the Members of this August House that the Government is fully alive to its responsibility for ensuring supply of drinking water to all the citizens residing in the urban areas in the State despite our serious resource constraints.

## Statement under Rule 346

**Mr. Speaker :** Now Shri Kanti Biswas, Minister-in-charge Education (Secondary) will make a statement.

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

আপনার অনুমতি নিয়ে রাজ্যের প্রাথমিক ও মাধ্যমিক (মাদ্রাসাসহ) বিদ্যালয়ে কর্মরত শিক্ষকদের অবসরকালীন বয়স সম্পর্কে একটি বিবৃতি দিতে চাই ঃ

১৯৮১ সালের ১লা এপ্রিল হতে রাজ্যের সকল সরকারি কর্মচারিদের বেতন কাঠামো পুনর্বিন্যাস করে সুযোগ-সুবিধার পরিমাণ যথেষ্ট পরিমাণে বৃদ্ধি করা হয়। ঐ তারিখ হতে বেসরকারি প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষক-শিক্ষাকর্মীদের আর্থিক সুযোগ--সুবিধা দু'একটি ক্ষুদ্র ব্যতিক্রম ব্যতীত সরকারি কর্মচারিদের সমান করা হয়।

সারা দেশের ক্রমবর্ধমান বেকার সমস্যার কথা চিন্তা করে রাজ্য সরকার কোনো ক্রমেই কর্মসংস্থানের সুযোগকে সামান্য পরিমাণেও সঙ্কুচিত করতে চান না। এইসব কিছু বিবেচনা করে বেসরকারি বিদ্যালয়ের শিক্ষক-শিক্ষাকর্মীদের ১-৪-৮১-এর পূর্বে ৬০ বৎসর বয়সের পরেও এক বৎসর করে শর্তসাপেক্ষে পাঁচ বৎসর পর্যন্ত চাকুরির সম্প্রসারণের যে সুযোগ ছিল তা প্রত্যাহার করা হয়। এরপর কয়েকটি শিক্ষক-শিক্ষাকর্মী সংগঠন উচ্চ আদালতে সরকারের বিরুদ্ধে মোকদ্দমা করে সরকারের বিরুদ্ধে স্থগিত আদেশ আদায় করতে সমর্থ হন।

যার ফলে ঐ সকল সংগঠনের সদস্যগণ পূর্বের ন্যায় ৬৫ বৎসর পর্যন্ত কাজ করার সুযোগ পান। অবশিষ্ট শিক্ষক-শিক্ষাকর্মীগণ এই সুযোগ থেকে পৃথকভাবে বঞ্চিত হন। তাদের মধ্যে অসন্তোষ ও ক্ষোভ সৃষ্টি হয়। সরকার আপ্রাণ চেষ্টা করেও এখন পর্যন্ত উক্ত স্থগিতাদেশ প্রত্যাহার করতে সক্ষম হননি। কোনো বিশেষ বিশেষ সংগঠনের সদস্যগণ ৫ বৎসর অধিক সময় চাকুরি করার সুযোগ পাবেন, অন্যেরা পাবেন না—এই ব্যবস্থা সরকারকে এক অত্যন্ত অস্বস্তিকর অবস্থার মধ্যে নিক্ষেপ করেছে।

সেজন্য উক্ত মোকদ্দমার চূড়ান্ত ব্যয় সাপেক্ষে রাজ্যের সকল প্রাথমিক ও মাধ্যমিক (মাদ্রাসাসহ) শিক্ষক-শিক্ষাকর্মীদের অবসরকালীন বয়স ৬০ বৎসর রেখেও ১-৪-৮১ তারিখের পূর্বে তারা যে সুযোগ পেতেন কতকগুলি শর্তাধীনে এক বৎসর পর্যন্ত চাকুরি করার পূর্বের ন্যায় সুযোগ দিতে রাজ্য সরকার আপাতত সিদ্ধান্ত করেছেন। আগামী ১লা এপ্রিল হতেই এই সিদ্ধান্ত কার্যকর হবে। রাজ্যের সরকারি বিদ্যালয় সমূহের শিক্ষকগণও এই সুযোগ পেতে পারবেন। উল্লিখিত মোকদ্দমাগুলির চূড়ান্ত রায় ঘোষিত হওয়ার পরে সমগ্র বিষয়টি পর্যালোচনা করে সিদ্ধান্ত গ্রহণ করা হবে।

**শ্রী ননী কর ঃ** স্যার, এটা সার্কুলেট করা হোক।

**Mr. Speaker :** This wil be circulated.

## SEVENTY-EIGHTH REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE

**Mr. Speaker :** I now present the 78th report of the Business Advisory Committee. The Committee met in my Chamber to-day and recommended the following revised programme of business from 1st April to 4th April, 1986 : -

Tuesday, 1-4-1986 :

(i) Half-an-hour discussion under rule 58 on the subject of protection of the interest of jute-growers in West Bengal—Notice given by Shri Anil Mukherjee;

(ii) (a) The Calcutta Hackney-carriage (Amendment) Bill, 1986 (Introduction);

(b) Discussion on Statutory Resolution—Notices given by Shri Kashinath Misra and Shri Abdul Mannan;

(c) The Calcutta Hackney-carriage (Amendment)) Bill, 1986 (Consideration and Pasing)—$^1/_2$ Hour.

(iii) (a) The Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Bill, 1986 (Introduction);

(b) Discussion on Statutory Resolution—Notice given by Shri Kashinath Misra;

(c) The Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Bill, 1986 (Consideration and Passing)—$^1/_2$ Hour.

(iv) Demand No. 58 [313—Forest (Excluding Lloyd Botanic Garden, Darjeeling) and 513—Capital Outlay on Forest]—1 Hour.

(v) Demand No. 72 (339—Tourism)—1 Hour.

(vi) Motion under rule 185 regarding nationalisation or taking over of management of "The Peerless General Finance and Investment Company Ltd." by the Government of India—Notice given by Shri Sumanta Kumar Hira, Shri Matish Ray, Shri Kripa Sindhu Saha, Shri Kamakhya Ghosh, Shri Umakanta Roy, Shri Prabodh Chandra Sinha and Shri Bankim Behari Maity.

(vii) Motion under rule 185 regarding taking over of management or nationalisation of "The Peerless General Finance and Investment Company Ltd"—Notice given by Dr. Manas Bhunia, Shri Satya Ranjan Bapuli, Shri Nurul Islam Chowdhury, Shri Bankim Tribedi, Shri Arun Kumar Goswami, Shri Suniti Chattaraj, Shri Sisir Adhikari, Shri Subrata Mukhopadhyay, Shri Kashinath Misra, Shri Ambica

Banerjee, Shri Asok Ghosh, Shri Bhupendra Nath Seth, Shri Amarendra Nath Bhattacharya, Shri Chowdhary Md. Abdul Karim, Shri Dipendra Barman, Shri Moslehuddin Ahmed and Shri Ganga Prasad Sha—2 hours.

Wednesday, 2-4-1986 :

(i) Half-an-hour discussion under rule 58 on the subject of dead lock in the Calcutta University and the steps needed—Notice given by Shri Subrata Mukherjee and Shri Kashinath Misra;

(ii) (a) The Rabindra Bharati (Amendment) Bill, 1986 (Introduction);

(b) Discussion on Statutory Resolution— Notices given by Shri Kashinath Misra and Shri Abdul Mannan;

(c) The Rabindra Bharati (Amendment) Bill, 1986 (Consideration and Passing)—$^1/_2$ Hour.

(iii) Demand No. 59 [314—Community Development (Panchayat), 363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayat) and 714—Loans for Community Development (Panchayat);

(iv) Demand No. 60 [314—Community Development (Excluding Panchayat) and 514—Capital Outlay on Community Development (Excluding Panchayat)]

Friday, 4-4-1986 :

(i) The West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1986 (Introduction, Consideration and Passing)— $^1/_2$ Hour.

(ii) Demand No. 4 [214—Administration of Justice];

(iii) Demand No. 8 [230—Stamps and Registration]—1 Hour.

(iv) Demand No. 41 [285—Information and Publicity, 485—Capital Outlay on Information and Publicity and 685—Loans for Information and Publicity]—2 Hours.

There will be no Questions for Oral Answer and Mention Cases on Tuesday, the 1st April, 1986.

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার অনুমতি নিয়ে কার্য উপদেষ্টা কমিটির ৭৮তম প্রতিবেদনে যা সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য আমি সভায় উপস্থাপন করছি।

**Dr. Zainal Abedin :** Sir, you have been pleased to announce a programme for one week only. Could you not make a programme for a fortnight so that we can adjust our programme accordingly?

**Mr. Speaker :** We will sit after recess and try to complete the programme upto 10th April. After recess, if we can finalise it we will inform you accordingly.

The motion of Shri Patit Paban Pathak that the 78th report of Business Advisory Committee as presented in the House was then put and agreed to.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি একটি ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকে হেল্ড ওভার প্রশ্ন *৩২৩ (অনুমোদিত প্রশ্ন নং *৫৫১) টি ছিল জয়ন্তবাবুর। মাননীয় জয়ন্তবাবু তাঁর প্রশ্নে বলেছিলেন যে সম্প্রতি মুর্শিদাবাদ জেলার বহরমপুরে যে ছাত্র-যুব উৎসব হয়েছে তার জন্য কত খরচ হয়েছে? সেখানে মন্ত্রী মহাশয় উত্তর দিয়েছেন ৩ লক্ষ টাকা। ঠিক সেম্ প্রশ্নে, মাননীয় সদস্য নুরুল ইসলাম যা করেছেন, আমি আজকে লাইব্রেরিতে গিয়ে দেখলাম মন্ত্রী মহাশয় উত্তর দিয়েছেন যে মুর্শিদাবাদ জেলার বহরমপুরে যুব উৎসবে ৬ লক্ষ ১২ হাজার টাকা খরচ হয়েছে। স্যার, এই ধরনের বিভ্রান্তিকর উত্তর উনি কী করে দেন?

**মিঃ স্পিকার ঃ** আপনি আমাকে লিখিত দেবেন। সব দেখে যদি কারেকশন করার প্রয়োজন হয়, তাহলে তা করা হবে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, একজন মন্ত্রী কি করে এই ধরনের বিভ্রান্তিকর উত্তর আমাদের সামনে দেন? ঠিক একই ঘটনার জন্য শ্রীমতী ইন্দিরা গান্ধীকে লোকসভা থেকে বেরিয়ে যেতে হয়েছিল।

**Mr. Speaker :** This matter is concerned with the Lok Sabha. Here we are concerned only with the Vidhan Sabha.

**Dr. Zainal Abedin :** Sir, if any Hon'ble Minister or a member or

any one willfully or intentionally misleads the House it amounts to a breach of privilege and contempt of the House concurrently. I would submit to your honour to examine the proceedings of the House of Commons or in the Lok Sabha or in this House in the earlier years and take appropriate action in the matter.

**Mr. Speaker :** Let Mr. Mukherjee give it in writing. No debate is required.

## MENTION CASES

[2-20—2-30 P.M.]

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল—সারা রাজ্যে যে ব্যাপক বিদ্যুৎ বিভ্রাট চলছে তার সাথে সাথে লোডশেডিং এত বেশি হচ্ছে যে মানুষের জীবন অতিষ্ঠ হয়ে গেছে। এক নম্বর হচ্ছে দিঘার অবস্থা, কাঁথিতে ১৬ ঘন্টা লোডশেডিং চলছে আর বাঁকুড়ার ক্ষেত্রে ১২ থেকে ১৫ ঘন্টা লোডশেডিং। এই লোডশেডিং-এর ফলে এখানে এক ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। আগামী ২রা এপ্রিল উচ্চমাধ্যমিক পরীক্ষা, এতে কয়েক লক্ষ ছাত্রছাত্রী পরীক্ষা দিচ্ছেন। তাদের একটা ভয়াবহ অবস্থা চলছে। সবচেয়ে আশ্চর্যের ব্যাপার হচ্ছে বাঁকুড়াতে যখন কোনো মন্ত্রী আসেন তখন ওই জেলাতে ঠিকমতো আলো থাকে আর চলে গেলে আলো চলে যায়। সুতরাং আমার অনুরোধ বাঁকুড়াতে যেন কোনো মন্ত্রী থাকেন তাহলে আলো থাকবে। তারও পর এখানে জলের অবস্থা অত্যন্ত ভয়াবহ। বিদ্যুৎ সঙ্কটের ফলে মিউনিসিপ্যালিটিগুলি জল সরবরাহ করতে পারছে না। পৌর এলাকাগুলি বিদ্যুতের মাধ্যমে জল সরবরাহ করে, এর ফলে সেটার বিঘ্ন ঘটছে। হাসপাতালগুলিতে জল না থাকার ফলে দুর্গন্ধে ভরে গেছে। এই অবস্থা সেখানে চলছে।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের বিদ্যুৎ মন্ত্রীর কাছে একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৮ই মার্চ তারিখের থেকে আমাদের কাঁথি মহকুমায় প্রায় ৮ দিন ধরে কোনো বিদ্যুৎ ছিল না। প্রাকৃতিক দুর্যোগের ফলে টাওয়ার পড়ে যাওয়ার জন্যে ফলে ওখানকার বিদ্যুৎ ব্যবস্থা একেবারে বিপর্যস্ত হয়ে গিয়েছিল। সেখানে যখন ৮ দিনের মধ্যে বিদ্যুৎ এল না তখন আমরা যারা দিঘায় গেছিলাম তারা ক'জন মিলে উদ্যোগ নিয়েছিলাম এবং প্রশাসনের কাছে গেছিলাম। সেখানে দেখলাম প্রশাসন বিভাগ ঠিকমতো কাজ করছে না এবং সেখানকার স্থানীয় জনসাধারণের এই প্রশাসনের উপর বেশ ক্ষোভ দেখলাম। সেখানে যে স্টেশন সুপারিন্টেন্ডেন্ট আছেন তিনি ওইরকম গুরুত্বপূর্ণ বিষয়ে দায়িত্ব পালন করতে ব্যর্থ হয়েছেন। আমি এই ব্যাপারে আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি তিনি যাতে অবিলম্বে এর একটা ব্যবস্থা করেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২০শে এবং ২১শে মার্চ আরামবাগের বুকে যে লজ্জাজনক ঘটনা ঘটেছে আমি আপনার মাধ্যমে সেই ঘটনা বিধানসভায় বলছি। ঘটনার মূল নায়ক স্থানীয় একজন সংসদ সদস্য। আদালতে একটি ধর্ষণ কেসের মামলায় বিচারপতি একটি নির্দেশ দেন, সেই নির্দেশ মাননীয় সংসদ সদস্যের মনপূত হয়নি এর ফলে

গত ২০শে মার্চ রাত্রি ৯-৩০ থেকে রাত্রি ২টা পর্যন্ত ওই বিচারপতিকে ঘেরাও করা হয় এবং তাকে সেই নির্দেশ পাল্টাতে বাধ্য করেন। এরজন্য ঘন্টা ৪-৫ ধরে একাধারে তার উপর অত্যাচার করা হয় এবং বিচারপতির সামনে তাঁর স্ত্রীকে সদস্য বলেন যে আপনার স্বামী যদি ওই নির্দেশ না পাল্টান তাহলে আপনার সিঁথের সিঁদুর মুছে দেব এবং তাদের একমাত্র পুত্রকে পর্যন্ত খুন করা হবে। এইরকম ঘটনা যখন ঘটছে তখন গোঘাটার এবং আরামবাগের ও. সি. সেখানে উপস্থিত ছিলেন এবং তারা থাকা সত্ত্বেও সেই বিচারপতির নিরাপত্তার ব্যবস্থা না করার জন্য সেই বিচারপতিকে বাধ্য হয়ে তাঁর রায় বা নির্দেশ পাল্টাতে হল।

শুধু তাই নয়, তারা বলেছেন ২১শে মার্চ আদালত প্রাঙ্গনে সেই সংসদ সদস্য অনিল বোসের নেতৃত্বে প্রায় ৬/৭ শতাংশর মতো সশস্ত্র লোক আদালত প্রাঙ্গনে ঢুকে পড়েছিল। এর ফলে জাজ, মুহুরি, ল--ইয়ার, এমন কি আদালত কর্মচারিরা সকলেই আতঙ্কগ্রস্থ হয়ে পড়েছিলেন, কেউ কেউ ভয়ে পালিয়েও যান। আজও বিচারপতি নিগ্রহের বিরুদ্ধে কোনো ব্যবস্থা নেওয়া হল না। তাই আপনার মাধ্যমে মাননীয় আইনমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে দোষী ব্যক্তিদের গ্রেপ্তারের ব্যবস্থা করা হয়।

(গোলমাল)

**Mr. Speaker :** Please take your seat. Mr. mannan, please take your seat. You have made your mention. Let the other members make their submissions.

(গোলমাল)

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** স্যার, এখানে জয়নাল আবেদিনের মতো পুরানো ব্যক্তিরা আছেন। আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি।

(গোলমাল)

আমাদের বিরোধী পক্ষের সদস্য বন্ধুরা চিরকাল এই রকম করে থাকেন। দ্বিতীয় ভূমি সংস্কার বিল নিয়ে ঠিক নির্বাচনের আগে যখন ৫০ হাজার জমির কথা উঠেছিল তখন গ্রামাঞ্চলে নানা কথা উঠেছিল। এই ভূমিসংস্কার আইনটি লজ্জাজনক আইন নয়। অতীতে কংগ্রেস থেকে উল্টোপাল্টা প্রচার হয়েছে এবং এখনও হচ্ছে।

(গোলমাল)

এটা দেখার জন্য আমি বিভাগীয় মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

(At this stage the members of the Congress(I) benches walked out of the Chamber)

**শ্রী পুলিন বেরা :** স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আবেদন রাখছি। স্কুলগুলিতে সারা ভারতবর্ষে কমিশন গঠন করা হোক। শিক্ষার জন্য এবং শিক্ষকদের নিয়োগের জন্য আমি মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে অনুরোধ রাখছি

যে পরিচালন সমিতিগুলি শিক্ষক ও শিক্ষাকর্মী নিয়োগ করে থাকেন বৈধভাবেই। তবে যে সিলেকশন কমিটি থাকে সেই সমস্ত সিলেকশন কমিটির সদস্যরা এবং এক্সপার্ট ইত্যাদিদের নিয়ে একটা প্যানেল তৈরি করা হয়। এবং ৩০/৪০/৫০ হাজার টাকা ডোনেশন তাদের কাছ থেকে আদায় করা হচ্ছে। এ ক্ষেত্রে যোগ্যতর ব্যক্তিকে নিয়োগ করা হয় না, বরং যাদের টাকা আছে তারাই সুযোগ পেয়ে থাকে। সেজন্য দাবি করছি পরিচালক সমিতির হাত থেকে শিক্ষক-শিক্ষিকা নিয়োগের ক্ষমতা কেড়ে নিয়ে কলেজ শিক্ষক সার্ভিস কমিশনের মতো একটা ব্যবস্থা করা উচিত। এটা একটা মারাত্মক রোগের মতো রাজ্যের জেলাগুলিতে ছড়িয়ে পড়েছে।

[2-30—2-40 P.M.]

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** স্যার, আব্দুল মান্নান বর্তমান সংবাদপত্র থেকে বলে গেলেন সি. পি. এম. দলের এম. পি., আইন শৃঙ্খলা, সি. পি. এম. দলের লোকেরা হাকিমকে দিয়ে জোর করে নির্দেশ পাল্টান ইত্যাদির খবর। আসল ঘটনা তা নয়। এরা এত পাগল জানতাম না। এই সংবাদপত্রে বলেছে জজ সাহেব ঘরে করেছেন। জজ সাহেব থাকেন হুগলির চুঁচুড়া আদালতে। এখানে কোনো জজ থাকেন না। এটা সাব-ডিভিসন কোর্ট। সুতরাং এরা পাগলের মতো বলে লাফিয়ে চলে গেলেন। এটা সাব জুডিশ ম্যাটার। আদালতের বিচার বস্তু। এর সঙ্গে কোনো এম. পি.র সংযোগ নেই। আইনগত ব্যাপারে আইনজীবীরা লড়াই করছেন জুডিশিয়াল অর্ডার হয়েছে। নির্বাচন সামনে আসছে বলে তাঁরা আতঙ্কিত। তাই মিথ্যা সংবাদ দিয়ে তাঁরা হাউসকে এবং পশ্চিমবাংলার মানুষকে বিভ্রান্ত করছেন এবং সি. পি. এম.-এর বিরুদ্ধে মিথ্যা সংবাদ পরিবেশন করছেন। আমি এর প্রতিবাদ করি।

**শ্রী সত্যেন ঘোষ :** স্যার, পশ্চিমবঙ্গে রবীন্দ্র জয়ন্তি প্রতিপালন শুরু হয়েছে এবং সরকারও এ বিষয়ে উদ্যোগ নিয়েছেন। বহু বছর আগে হাওড়া ব্রিজের নাম রবীন্দ্র সেতু করা হয়েছিল। বর্তমানে সেই রবীন্দ্র সেতু বিবর্ণ হয়ে লেখা পড়া যাচ্ছে না। সেজন্য পূর্তমন্ত্রীকে এদিকে দৃষ্টি দিতে বলছি ব্যবস্থা শীঘ্র অবলম্বন করার জন্য।

**শ্রী নীরোদ রায়চৌধুরী :** স্যার, আপনার মাধ্যমে কৃষি ও সেচ মন্ত্রিদ্বয়ের দৃষ্টি আকর্ষণ করছি। উত্তর ২৪ পরগনার বিস্তীর্ণ এলাকায় জলাভাব দেখা দিয়েছে। কোথাও কোথাও জলের লেয়ার ৫০ থেকে ৫৫ ফুট নেমে গেছে—বিশেষ করে হাবড়া, রাউতলা, গুমো প্রভৃতি অঞ্চলে। বারাসাতের দিগরা, দেগঙ্গা, রূপনগর, সেতপুর প্রভৃতি অঞ্চলে জলকষ্ট দেখা দেওয়ায় চাষাবাদ হচ্ছে না।

একমাত্র রাউতাড়া অঞ্চলে ৬২টি স্যালো টিউবওয়েলে জল উঠছে না, বোরো চাষে জল দেওয়া যাচ্ছে না, ধান শুকিয়ে যাচ্ছে। মানুষের খাবার জল নেই, কিছু কিছু টিউবওয়েল ছিল খাবার জলের জন্য, সেই টিউবওয়েলে জল উঠছে না। পুকুর, ছোট ছোট খালে জল নেই, সমস্ত জল নিচের দিকে নেমে যাচ্ছে, পানীয় জলের ভয়ঙ্কর অভাব দেখা দিয়েছে। ক্ষেত মজুরদের কাজ নেই, এই বিষয়ে অনতি বিলম্বে ব্যবস্থা গ্রহণ করা দরকার এবং মাননীয় জল এবং চাষের জলের ব্যবস্থা করা দরকার।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী কমল গুহের দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলায় সাংঘাতিক জল কষ্ট দেখা দিয়েছে। সমস্ত

বাঁকুড়া জেলার ২২টি ব্লক শুকিয়ে গেছে। বিভিন্ন জায়গায় প্রচুর পরিমাণে আগুন লাগছে, সেই আগুন নেভানো যাচ্ছে না জলের অভাবে। গ্রামে গ্রামে যেসমস্ত টিউবওয়েল ছিল সেগুলি রিপেয়ারিং পার্টসের অভাবের জন্য সারানো যাচ্ছে না, ফলে সেই সমস্ত টিউবওয়েল ফাংশান করছে না। বাঁকুড়া জেলায় বাস্তব ক্ষেত্রে খরার চিত্র শুরু হয়ে গেছে। নদী, পুকুরে, কূয়োতে জল নাই। সমস্ত বাঁকুড়া জেলাকে এই দারুণ জল কষ্টের হাত থেকে রক্ষা করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি অবিলম্বে যেসমস্ত কুয়ো আছে সেগুলিকে সংস্কার করা হোক, টিউবওয়েলগুলি রিপেয়ার করার জন্য প্রয়োজনীয় অর্থ অবিলম্বে পাঠানো হোক। অবিলম্বে অর্থ না পাঠালে টিউবওয়েল সারানো যাবে না, বাঁকুড়া জেলার জল কষ্ট দূর হবে না।

**মিঃ স্পিকার ঃ** শ্রী জয়ন্তকুমার বিশ্বাস, আপনার মেনশন আউট অব অর্ডার, আপনি বলতে পারবেন না।

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার সামনে আমাদের বীরভূম জেলার একটা গুরুতর ঘটনা উল্লেখ করতে চাই। স্যার, আমরা যা উল্লেখ করি সেটা অরণ্যে রোদনের সামিল হয়। আমরা জানি যাঁর সম্পর্কে বলব তিনি কোনোদিন বেঞ্চে থাকবেন না, উল্লেখটা আপনার মাধ্যমে যাবে। যাই হোক, আপনি অরণ্যে রোদনের যে সুযোগ দিয়েছেন তারজন্য একজন পুরাতন সদস্য হিসাবে আপনাকে কুর্নিশ জানাচ্ছি। ঘটনা হচ্ছে বীরভূম জেলার বিভিন্ন জায়গায় গরু-মহিষ মরাটা মড়কের মতো দেখা দিয়েছে। আমি পরশুর আগে রামপুরহাট থেকে ৩০ কি.মি. দূরে শালভদা বলে একটা জায়গায় গিয়েছিলাম, সেখানে এক মাসে ৩০টা গরু-মহিষ মারা গেছে। সেখানে ওষুধপত্র, চিকিৎসার ব্যবস্থা নেই। সেখানে একটা ইউনিট আছে, সেই ইউনিটে একজন কম্পাউন্ডার থাকে, তার কাছে ওষুধ নেই। একটা শিল্প বিহীন জায়গা যেখানে কৃষির উপর মানুষ বেঁচে থাকে সেখানে যদি গো-মহিষ চিকিৎসার এইরকম দুর্গতি হয় তাহলে আমরা একেবারে ধনে-প্রাণে-অন্নে মারা যাব। সেজন্য আমি মন্ত্রিমহাশয়ের কাছে এই আবেদন জানাচ্ছি সেখানে গো-চিকিৎসার যেন ব্যবস্থা করা হয়। আজকে আমার ভাগ্য ভাল যে মন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন।

[2-40—2-50 P.M.]

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাধ্যমিক শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়া ১ নং ব্লকে তপনা গ্রামপঞ্চায়েতে শীতলচন্দ্র ইন্সটিটিউশন নামে একটি মাধ্যমিক বিদ্যালয় আছে। এই স্কুলে ১৯৮১ সালে প্রধানশিক্ষক নিযুক্ত হন, কিন্তু দুঃখের বিষয় তিনি বছরে ১০০ দিন স্কুলে থাকেন না। শুধু তাই নয়, স্কুলের উন্নয়নের জন্য যে ৪৮ হাজার টাকা পাওয়া গেছে সেটাও তিনি আত্মসাৎ করেছেন। ১ হাজার ছাত্রছাত্রীদের এই স্কুলে দরজা নেই, জানালা নেই, বসবার বেঞ্চ পর্যন্ত প্রয়োজনমতো নেই। স্কুলের নির্বাচনের জন্য গার্জিয়ানদের নোটিশ দেওয়া হয়েছে কিন্তু এই প্রধান শিক্ষক চক্রান্ত করে সেই নির্বাচন বন্ধ করে দিয়েছেন। গ্রাম এলাকায় ১ হাজার ছাত্রছাত্রী পড়ে এরকম একটা স্কুল আজ এই অবস্থায় গিয়ে পড়েছে এবং পরীক্ষা বন্ধ। তপসিল ছাত্রছাত্রীদের ক্ষেত্রে যে সমস্ত সাহায্য সরকার থেকে দেওয়া হয়েছে তারও কোনো হিসেবনিকেশ নেই। অডিট পর্যন্ত হয় না। এই প্রধান শিক্ষক মহাশয় এরকম একটা পরিস্থিতিতে বাইরে চলে

গেছেন। আমি এতগুলো ছাত্রছাত্রীদের কথা চিন্তা করে মাধ্যমিক শিক্ষা মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখছি অবিলম্বে তিনি যেন এই প্রধান শিক্ষক মহাশয়ের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করেন।

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত কয়েক বছর ধরেই বলে আসছি গরিব কৃষক যারা ঋণ পরিশোধ করতে পারছে না তাদের সমবায়ের বকেয়া ঋণ মকুব করে দেওয়া হোক। দুঃখের সঙ্গে বলছি আজ পর্যন্ত এই সমস্যার কোনো সমাধান হল না। আজকে আমরা দেখছি এই সমবায়ের ঋণ আদায়ের নামে নানারকম জুলুমবাজি হচ্ছে, জমি নিলাম হচ্ছে, মাল ক্রোক করা হচ্ছে। এক্ষেত্রে একটা জিনিস লক্ষ্য করছি বড় বড় চাষী যারা মোটা টাকা নিয়েছে তাদের গায়ে হাত না দিয়ে ছোট ছোট চাষীদের গায়ে হাত দেওয়া হচ্ছে। আমলারা, অফিসাররা এবং ব্যাঙ্ক কর্তৃপক্ষ আজকে যা খুশি তা করে চলেছেন। প্রান্তিক কৃষক এবং কৃষি ছাড়া যাদের অন্য কোনো আয়ের পথ নেই, যারা দারিদ্র্য সীমার নিচে বাস করে তারা কি করে এই ঋণ পরিশোধ করবে? এই অবস্থায় আজকে যদি তাদের ঋণ মকুবের কথা বলি তাহলে সেটা কি অন্যায় হবে? এই টাকা রিজার্ভ ব্যাঙ্ক দেন এবং কেন্দ্রীয় সরকারও দেন। রিজার্ভ ব্যাঙ্ক যদি বছরে ২০০ কোটি টাকা বকেয়া আয়কর মকুব করতে পারেন তাহলে দরিদ্র চাষীদের ক্ষেত্রেও এই বকেয়া ঋণটা কেন মকুব করা যাবে না? আমি অনুরোধ করছি রাজ্য সরকার গরিব চাষীদের কথা চিন্তা করে এই ব্যাপারে যেন কেন্দ্রীয় সরকার এবং রিজার্ভ ব্যাঙ্কের উপর চাপ সৃষ্টি করে তাঁদের দায়িত্ব পালন করেন।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আরামবাগে সমাজবিরোধীদের অত্যাচার প্রচণ্ডভাবে বেড়েছে। গত ২৬ মার্চ আরামবাগের কালিপুরে ফরওয়ার্ড ব্লকের অফিস আক্রান্ত হয়েছে, পার্টি পতাকা ছিঁড়ে ফেলা হয়েছে। শুধু কালিপুরই নয়, হরিহরপুরেও এই ধরনের ঘটনা ঘটেছে। অবস্থা খুবই সাংঘাতিক আকার ধারণ করেছিল তবে পুলিশ ঘটনাস্থলে আসার পর অবস্থা আয়ত্বে আসে। এর পরদিন ২৭ মার্চ সমাজবিরোধীরা পুনরায় এসে জমায়েত হয় এবং ওই কালিপুর এবং হরিহরপুর গ্রামের উপর আক্রমণ করে। আমি এই সমস্ত সমাজবিরোধীদের বিরুদ্ধে অবিলম্বে ব্যবস্থা অবলম্বনের জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সাধন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই সভার সামনে পশ্চিমবঙ্গের পক্ষে একটি আনন্দ ও গর্বের সংবাদ উপস্থিত করতে চাই। পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষা পর্ষদ যে নতুন ইংরাজি সিলেবাস বই বের করেছেন, সেই বই শুধু পশ্চিমবাংলায় পড়ানো হচ্ছে না, সেটা আরও ৪০টি রাজ্যের সুদুর গোয়া, আসাম, নাগাল্যাণ্ড, ত্রিপুরা সেখানেও এই সিলেবাসে পঠনপাঠন হচ্ছে। এছাড়া এই সিলেবাস এন সি ই আর টি পর্যন্ত অনুমোদন করেছেন। এই ঘটনা থেকে প্রমাণ হচ্ছে পশ্চিমবঙ্গ সরকার অত্যন্ত সঠিক এবং বৈজ্ঞানিক পদ্ধতিতে শিক্ষা নীতি গ্রহণ করেছেন। আমি আপনার মাধ্যমে এই সভায় বিরোধী আসনে যে সমস্ত বন্ধুরা আছেন, তাঁদের অনুরোধ করব যে তাঁরা অন্ধভাবে বিরোধিতা না করে এই সরকার বৈজ্ঞানিক পদ্ধতিতে যে বিকল্প শিক্ষানীতি সারা ভারতবর্ষের সামনে

উপস্থিত করেছেন, সেটা গ্রহণ করুন। আজকে জাতীয় শিক্ষা নীতির নামে শিক্ষাকে ধ্বংস করবার যে নীতি ইউনিয়ন সরকার গ্রহণ করেছেন তাকে সমর্থন না করার জন্য সরকারকে আহ্বান জানাচ্ছি।

**Dr. Zainal Abedin :** Sir, what the honourable Member is speaking here?

**Mr. Speaker :** Dr. Abedin, what the honourable Members speak here we are not supposed to know. Those whom the Members represent are supposed to know it.

**শ্রী সাধন পাণ্ডে ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে এই সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই যে সম্প্রতি মালদাতে যে ন্যাশনাল হাইওয়ে কেন্দ্রীয় সরকার অনুমোদন করেছেন, আমাদের মুখ্যমন্ত্রী সেই কাজ বন্ধ করে দেবার ব্যবস্থা নিয়েছেন। অথচ আমাদের মুখ্যমন্ত্রী ন্যাশনাল হাইওয়ের জন্য ১০ কোটি টাকা খরচ করতে পারেননি। সেই টাকা দিল্লিতে ফিরে গিয়েছে। স্যার, যখন এই ন্যাশনাল হাইওয়ের জন্য কেন্দ্রীয় সরকারের মন্ত্রিসভার সদস্য চেষ্টা করছেন পশ্চিমবাংলার মানুষের উন্নয়নের জন্য, তখন সেখানে কেন বাধা দেওয়া হচ্ছে, সেটা আমি মুখ্যমন্ত্রীর কাছ থেকে জানতে চাই। যে কাজ কেন্দ্রীয় সরকার করতে চাইছে সেই কাজে কেন বাধা দেওয়া হচ্ছে তা আমরা জানতে চাই।

**Mr. Speaker :** One minute, Mr. Pande. I have repeatedly told the honourable Members that if they have to raise allegation against any Member of the House then they must give prior notice to that Member against whom they want to make the allegation. I find from your speech that you have said that the Chief Minister had stopped something. This is an allegation against the Chief Minister. I want to know from you as to whether you have given any notice to the Chief Minister.

(Noise)

**Shri Sadhan Pande :** It is not an allegation.

**Mr. Speaker :** You have said that the Chief Minister had stopped something. This is an allegation against the Chief Minister.

(Noise)

Mr. Pande, if you have given prior notice to the Chief Minister then you can speak otherwise if you have not given any notice to the Chief Minister please sit down.

(Noise)

(Several members rose in their seats)

**Dr. Zainal Abedin :** Sir, I rise on a point of order.

**Mr. Speaker :** Please take your seat. There is no point of order. Now, I call upon Shri Abdur Rauf Ansari.

**Shri Abdur Rauf Ansari :** Mr. Speaker, Sir, through you, I want to draw the attention of the Education Minister-in-charge of Madrasah education. This year, the date for the High Madrasah examination was fixed on the same date as of the Madhyamik examination. Anyhow, just on the eve of the High Madrasah examination most of the questions papers were leaked out. Those question papers were brought to the office of the Madrasah Education Board were they agreed and they were convinced that actually the question papers were leaked out. The entire examination of the High Madrasah Board has been postponed indefinitely and we do not know the next date. Sir, on the one hand this has created resentment, trouble and problems with the students and on the other hand it indicates the failure on the part of the Madrasah Education Department which is working most inefficiently. Thirdly, Sir, the Education Minister is not serious about Madrasah education and the Madrasah Board. As you know, Sir, This Government has badly failed to manage the department of education. Just to show an example I can cite the case of the University of Calcutta. What is happening there? Even after a period of thirty days of the publication of the results of B.A. examination the mark-sheets have not yet reached to the colleges. Sir, the University is not functioning.

**Mr. Speaker :** Please take your seat. Your time is over.

**Shri Abdur Rauf Ansari :** Sir, I hope the Minister-in--charge will take serious step for this leakage of High Madrasah question papers.

[2-50—3-00 P.M.]

**শ্রী অনুপকুমার চন্দ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেসার্স ইন্ডাস্ট্রিয়াল মেটাল ওয়ার্কাস প্রাইভেট লিমিটেড, ৯, ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট রোড, ক্যালকাটা-৮৮, নামে একটি কোম্পানি আছে। এখানে ব্রাস রড প্রভৃতি বিভিন্ন জিনিস উৎপাদন হয়, যা নাকি পশ্চিমবঙ্গে খুব কমই উৎপন্ন হয়। এখানে ৩টি কোম্পানি আছে। তার মধ্যে দুটি কোম্পানি বন্ধ হয়ে আছে, আর এই একটি আছে। এই কারণে অন্যান্য রাজ্য থেকে আমাদের এই সব মাল আমদানি করতে হচ্ছে। এই কোম্পানিটিও আজকে বন্ধ হয়ে গেছে। কোম্পানি বন্ধ হবার কারণ কিন্তু অন্য কিছু নয়। কোম্পানির মুনাফা না হলে এর মালিক কিন্তু ছেলেদের নামে আরও ৬টি কারখানা কখনই করতে পারত না। সেই কারণে কোম্পানিটিকে নেবার জন্য মুখ্যমন্ত্রী এবং শিল্প মন্ত্রীর কাছে বিভিন্ন সময়ে আবেদন জানানো হয়েছে। এই কোম্পানিটিকে নিয়ে রাজ্য সরকার পরিচালনা করতে পারলে ওখান থেকে পশ্চিমবঙ্গের বেশ কিছু আয় হবে। তাই এই ব্যাপারটা ভেবে দেখার জন্য আমি সরকারকে অনুরোধ জানাচ্ছি। পশ্চিমবঙ্গে বেকারের সংখ্যা দিনের পর দিন বেড়েই

চলেছে। এই অবস্থায় যে কোম্পানি থেকে সত্যিকারের মুনাফা হতে পারে সেটিকে যদি নেওয়া যায় তাহলে মানুষের খুবই মঙ্গল হবে। এই কোম্পানিটি বন্ধ থাকার জন্য ৩ জন কর্মচারী অনাহারে মারা গেছে, আরও বেশ কিছু লোক ধুঁকছে। কাজেই এটাকে ইয়ার্কি ফাজলামির মাধ্যমে না নিয়ে সত্যিকারের যাতে মানুষগুলিকে বাঁচানো যায় সেই চেষ্টা করা উচিত। এই কোম্পানিগুলিকে অধিগ্রহণ করলে পশ্চিমবঙ্গের অর্থনৈতিক উন্নতি হবেই এবং আমরা আরও উন্নততর সুন্দর পশ্চিমবঙ্গ গঠন করতে পারব। সরকার পক্ষ থেকে যেসব কথাবার্তা ভেসে আসছে তাতে তারা সত্যিকারে পশ্চিমবঙ্গের উন্নতি চান কি না, আমরা জানি না। এই ধরনের কোম্পানিগুলিকে নিয়ে পশ্চিমবঙ্গকে আরও উঁচুতে উঠতে সাহায্য করুন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্য সরকারের শিক্ষামন্ত্রী শিক্ষা বাজেট পেশ করবেন। সেই পরিপ্রেক্ষিতে আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে একটি আবেদন রাখতে চাই। আমার নির্বাচন কেন্দ্র মেদিনীপুর জেলার সবং ব্লকে বিগত ১০/১২ বছর ধরে যে সমস্ত বিদ্যালয়গুলি কাজ করে যাচ্ছে এবং মাধ্যমিক স্তরে ছাত্রছাত্রী পড়াচ্ছে, দুর্ভাগ্যের বিষয় এই বিদ্যালয়গুলি আদিবাসী ও তফসিলি অধ্যুষিত এলাকায় হওয়া সত্ত্বেও ৪/৫/১০ বার ইন্সপেকশন হয়ে যাবার পরেও এখন পর্যন্ত অনুমোদন দেওয়া হয়নি। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এবং কান্তিবাবুর জ্ঞাতার্থে বিষয়টি আছে, কিন্তু তা সত্ত্বেও এই বিদ্যালয়গুলিকে অনুমোদন দেবার ব্যাপারে একটা অদ্ভুত ধরনের অনীহা, দৃষ্টিভঙ্গি বিগত কয়েক বছর ধরে দেখা যাচ্ছে। এটা কোনো কংগ্রেস, কম্যুনিস্টের ব্যাপার নয়। আদিবাসী ও তফসিলি অধ্যুষিত এলাকায় যে সব বিদ্যালয় চালু আছে সেগুলির প্রতি আপনারা দৃষ্টি দিন এবং ন্যায় বিচারের ভিত্তিতে আদিবাসী ও তফসিলি অধ্যুষিত এলাকায় যে বিদ্যালয়গুলি দীর্ঘদিন ধরে চলছে মাধ্যমিক স্তরে সেগুলি যাতে অনুমোদন পায় তার জন্য আমি সরকারের কাছে অনুরোধ করছি।

**ডাঃ সুশোভন ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে উল্লেখপর্বে আপনার কাছে এবং মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে একটি মানবিক আবেদন রাখছি। স্যার, বোলপুর কলেজের ১৩ জন ছাত্রছাত্রী তারা লেট ফিস দিয়ে ঠিক সময়ে এবং কাউন্সিল নির্ধারিত যে ফর্ম সেই ফর্ম পুরোপুরি ফিল আপ করে ফি সমতে জমা দিয়ে পরীক্ষায় বসার অনুমতি চেয়েছিল। কলেজ কর্তৃপক্ষের গাফিলতিতে টাকা-পয়সাসহ ঐ ফর্ম সময়মত জমা পড়েনি। ১/১।। মাস পরে সেই ছাত্রছাত্রীরা জানতে পারেন যে তারা পরীক্ষায় বসতে পারছেন না। এ ক্ষেত্রে কে·দোষী বা কি ব্যাপারে সে বিচারে না গিয়ে আমি স্যার, আপনার মাধ্যমে একটি মানবিক আবেদন রাখছি যে, কোনো অপরাধ না করে, ঠিক সময় সব কিছু জমা দিয়ে যে ১৩ জন ছাত্রছাত্রী আগামী ২রা এপ্রিল থেকে পরীক্ষায় বসা থেকে বঞ্চিত হতে চলেছেন তারা যাতে পরীক্ষায় বসতে পারেন সে ব্যবস্থা করুন। স্যার, তারা কোনো দোষ করেননি, তাদের গার্জেনরা বার বার আমার কাছে আসছেন, বলছেন, আপনি এটা হাউসে বলুন, এরা যাতে পরীক্ষায় বসতে পারে তার অনুমতি আদায় করুন। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে আছেন, তাঁর কাছে আমার আবেদন, দয়া করে আপনি এটা বিবেচনা করে দেখুন। আমি সেই ১৩ জন ছাত্রছাত্রীর লিস্ট হাউসে পেশ করছি।

## Laying of Report

### Annual Report and Accounts of the West Bengal Electronics Industry Development Corporation Limited for the year 1883-84

**Shri Patit Paban Pathak :** Sir, with your permission, I beg to lay the Annual Report and Accounts of the West Bengal Electronics Industry Development Corporation Limited for the year 1983-84.

## Zero Hour Mention

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রী ও মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আজ কয়েক হাজার রেশনশপ ওয়ার্কার তাদের বিভিন্ন দাবি-দাওয়ার ভিত্তিতে কোলকাতার এসপ্লানেড ইস্টে এসে হাজির হচ্ছেন। তাদের দাবি-দাওয়ার মধ্যে রয়েছে—চাকরির নিরাপত্তা এবং অন্যান্য কয়েকটি বিষয়। মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় হাউসে নেই, মাননীয় খাদ্যমন্ত্রী রয়েছেন, স্যার, আপনার মাধ্যমে তাঁদের কাছে অনুরোধ জানাচ্ছি, তাঁরা যদি ওঁদের ডেপুটেশন গ্রহণ করেন এবং ওঁদের বক্তব্য শোনেন তাহলে ভালো হয়। এর সঙ্গে সঙ্গে স্যার, ঐ রেশন দোকানের কর্মচারিদের দাবিদাওয়াগুলি অত্যন্ত সহানুভূতির সঙ্গে বিবেচনা করে দেখার জন্য আমি মাননীয় মন্ত্রীদের অনুরোধ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রিমণ্ডলির দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পশ্চিমবাংলার বিভিন্ন রাস্তাঘাট বিশেষ করে বাঁকুড়া জেলার বিভিন্ন রাস্তাঘাটের যে দুরাবস্থা হয়েছে সে সম্পর্কে আমি উল্লেখ করছি। সেখানে বিশেষ করে বাঁকুড়া-দুর্গাপুর মেন রোডে, বাঁকুড়া-মেজিয়া, বাঁকুড়া-বিষ্ণুপুরে, বাঁকুড়া-বিষপুরিয়া ইত্যাদি রাস্তার যা অবস্থা হয়েছে তাতে সেখান দিয়ে পরিবহনের যাতায়াত প্রায় বন্ধ হয়ে গিয়েছে। স্যার, এত টাকা বিভিন্নভাবে খরচ হচ্ছে বাঁকুড়া জেলার এই রাস্তাগুলির সংস্কার বা মেরামত একেবারেই হচ্ছে না। সেখানকার ৮০ ভাগ লোক যাতায়াতের ব্যাপারে এই পরিবহন ব্যবস্থার উপর নির্ভরশীল অথচ সেখান দিয়ে পরিবহন চলার মতন অবস্থা নেই। স্যার, বাঁকুড়া জেলার রাস্তার এই দুরাবস্থার জন্য সেখানকার জনসাধারণ দারুণভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছেন—রোগীদের হাসপাতালে নিয়ে আসতে পারছেন না, অ্যাম্বুলেন্স পর্যন্ত যাতায়াত করতে পারছে না, কত অসুবিধার সৃষ্টি হচ্ছে। কাজেই অবিলম্বে এই রাস্তাগুলি সংস্কারের ব্যবস্থা করার জন্য আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[3-00—3-10 P.M.]

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হুগলি এবং বর্ধমান জেলার কৃষকদের মর্মান্তিক এবং বেদনাদায়ক একটি ঘটনার প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ডি. ভি. সি'র কর্তৃপক্ষ কৃষকদের আশা দিয়েছিল, ভরসা দিয়েছিল কিন্তু বর্তমানে তারা নিরাশার অন্ধকারে ডুবে গেছে। হুগলি জেলায় ৪ হাজার এবং বর্ধমান জেলায় ৮ হাজার কিউসেক জল প্রতিদিন দেবে বলে তারা প্রতিশ্রুতি দিয়েছিল এবং হ্যান্ড বিল ছাপিয়ে কৃষকদের চাষ করতে অনুরোধ করেছিল। চাষীদের ফসলের ধানগুলি যখন উর্দ্ধমুখো

হয়ে দাঁড়িয়েছে সেই অবস্থায় ওরা জল বন্ধ করে দিয়েছে। গত ১১ মার্চ থেকে তারা জল দিচ্ছে না এবং তার ফলে ধানের মাঠে ফাটল ধরেছে, কচি নধর ধানগাছগুলি মরে যেতে বসেছে। কাজেই আমি আপনার মাধ্যমে নিদারুণভাবে আবেদন করছি যে হুগলি এবং বর্ধমান জেলার এই কৃষকদের ধানগুলি দয়া করে বাঁচান। পোকায় আমন ধানগুলি মরে গিয়েছিল, বোরো ধানের দিকে তাকিয়ে তারা তাদের ছেলেমেয়েদের মুখে একমুঠো অন্ন দিতে পারবে এই আশায় বুক বেঁধেছিল। এই অবস্থায় ডি. ভি. সি. কর্তৃপক্ষ পশ্চিমবাংলার কৃষকদের প্রতি বিশ্বাসঘাতকতা করেছেন। তাদের যে জল দেবেন বলেছিলেন সেই জল তাদের দিচ্ছেন না। কাজেই অবিলম্বে মাননীয় সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় এই বিষয়টি হস্তক্ষেপ করুন এবং তাদের এই ধানগুলিকে বাঁচান, কৃষকদের এই দুরাবস্থা থেকে যাতে বাঁচানো যায়, তাদের পুত্র পরিবারপরিজনকে যাতে এক মুঠো খাদ্য দিতে পারেন। আমি সেজন্য আপনার মাধ্যমে করুণভাবে প্রার্থনা করছি যাতে পশ্চিমবাংলার এই কৃষকদের ধানগুলি বাঁচতে পারে তার ব্যবস্থা করুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েত মন্ত্রিমহোদয়েরা কেউ নেই, সেজন্য আমাদের যদি অন্য দিন এটা উত্থাপন করার অনুমতি দেন তাহলে আই অ্যাম থ্যাঙ্কফুল টু ইউ।

**মিঃ স্পিকার ঃ** ঠিক আছে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুবই উদ্বেগের বিষয় যে ভারতবর্ষের শাসন ক্ষমতায় যে রাজনৈতিক দল রয়েছে অর্থাৎ কংগ্রেস(আই) দল তারা পশ্চিমবাংলায় একটা খেলায় মেতেছে, তারা সাম্প্রদায়িকতা নিয়ে খেলা করছে। তারা সর্ব ক্ষেত্রে মুসলিম মহিলা যে বিল সেই বিল নিয়ে এবং অন্যান্য যে সব সেন্সিটিভ বিষয় আছে সেগুলি নিয়ে প্রচারে নেমেছেন। দিনে তারা কংগ্রেস(আই), আর রাতে সব মুসলিম লিগ হয়ে যায়। সি. পি. এম.কে টার্গেট করে তারা সর্বক্ষেত্রে এই প্রচারে নেমেছে। আমার অঞ্চলে প্রায় ৩০ পার্শেন্ট ভোটার হচ্ছে মুসলিম। তাদের মধ্যেও এই প্রচার করছে এবং আমার পাশ্ববর্তী অঞ্চলে প্রায় ৪০ পার্শেন্ট ভোটার হচ্ছে মুসলিম তাদের মধ্যেও এই প্রচার করছে। পরিচিত কংগ্রেস (আই) লিডার তারা এইসব প্রচারের সঙ্গে যুক্ত হয়ে পড়েছে। তাই আপনার মাধ্যমে জানাচ্ছি যে এখানে তারা অনেকেই আছেন যারা পশ্চিমবাংলায় এই আগুন নিয়ে খেলা করছেন। আমি তাদের বলব যে তারা যেন এই বিষয়ে সতর্ক হন। পশ্চিমবঙ্গে আমরা সকলে চাই এটা বন্ধ হোক। আমার সাম্প্রদায়িকতাকে বন্ধ করতে চাই এবং এই কাজে তারা সাহায্য করবেন এটা তাদের কাছে আশা করি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ হীরা এবং অল মেম্বার হেয়ার, আমি দেখছি কয়েকদিন ধরে সাম্প্রদায়িক ঘটনা হচ্ছে ছোটখাটো ব্যাপার নিয়ে। পশ্চিমবাংলার নিজের একটা ঐতিহ্য আছে, সংস্কৃতি আছে যে এইসব জিনিস মানুষ বরদাস্ত করে না। আমাদের অ্যাজ এ মেম্বার একটা দায়িত্ব আছে, আমাদের সব সময়ে চেষ্টা করা উচিত যাতে এইসব ব্যাপারে খুব বেশি গুরুত্ব না দিয়ে মিলিতভাবে সকলে এর বিরুদ্ধে মোকাবিলা করা।

এইভাবে অ্যালিগেশন থ্রেট করে কোনো লাভ হবে না। We should try to

endeavour that these things should not take place.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতদিন আমরা বিভিন্ন জায়গায় পরের হামলা এবং অত্যাচার, নিপীড়নের কথা এখানে বলেছি, আমি বহুদিন এই বিধানসভায় আছি, আমার এলাকায় ব্যক্তিগত কোনো ঘটনার মেনশন আপনি পাননি। আমার এলাকা খুব শান্ত, কিন্তু দুর্ভাগ্যের বিষয় গতকাল আমি যে একজন বিধানসভার সদস্য, আমার উপর এবং প্রফেসার মনোরঞ্জন হালদার, এম. পি., তাঁর উপর যে নির্লজ্জ আক্রমণ হয়েছে, সেই ঘটনার কথা আপনাকে আমি বিশদভাবে জানাতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল আমি এবং অধ্যাপক মনোরঞ্জন হালদার এম. পি. দু'জনে সুন্দরবন ডেভেলপমেন্ট বোর্ডের কাজকর্ম দেখতে যাই। ফেরার পথে কুয়েমুড়িতে এক কর্মী সম্মেলন অ্যাটেন্ড করে রিক্সা ভ্যানে করে আসছিলাম। এই সময় প্রায় ১৫০ জন সি. পি. এম. সমর্থক ঝান্ডা নিয়ে, লাঠি বল্লম নিয়ে রাস্তার ধারে অন্ধকারে আমাদের আটকায়। তারপর প্রফেসার মনোরঞ্জন হালদারকে প্রশ্ন করা হয় কেরোসিনের দাম কেন বাড়ছে জবাব দাও। তারপর বলে ক্রেডিট লোন কংগ্রেসিরা পাবে, সি. পি. এম. কেন পাবে না? আমি তখন বললাম লোন দেবার ব্যাপারটা ব্যাঙ্কের, যে কোনো লোক দরখাস্ত করতে পারে। তখন ভিড়ের মধ্যে থেকে কেউ একজন বলে সত্যরঞ্জন বাপুলির মুণ্ডুটা ছিঁড়ে নাও। ওদের মধ্যে কিছু মদ্যপায়ী লোক ছিল, কারণ আমি মদের গন্ধ পাচ্ছিলাম। দুর্ভাগ্যের বিষয় আমাদের তারা ঘিরে রেখে দিয়েছে সন্ধ্যা ৬।। টা থেকে রাত ৯।। টা পর্যন্ত। মাঝে মাঝে যখন আলো আসছে তখন দেখছিলাম মাথার উপর ৪০/৫০টা লাঠি উঁচিয়ে আছে। তারপর এক মাইল রাস্তা আমাদের হাঁটিয়ে কুয়েমুড়ির হাটে নিয়ে আসা হয়। তারপর সেখানে মনোরঞ্জন হালদার এম. পি.র পায়ে লাঠি দিয়ে মারা হয় এবং ব্লক কংগ্রেসের প্রেসিডেন্ট আদম সফী মণ্ডল তাকে লাঠি দিয়ে মারা হয়। প্রদ্যোত প্রামানিক আমার রিপ্রেজেন্টেটিভ তার বুকে ঘুষি মারা হয়। এই তিনজন যখন জখম হয়, তখন আমি বললাম বিধানসভা কাল খোলা আছে, আমি হাউসের ভিতরে এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব। আমি বিধানসভার সদস্য এবং এই এলাকার এম. পি., আমরা আমাদের এলাকায় স্বাধীনভাবে চলাফেরা করতে পারবো না, চলাফেরার অধিকার হারালাম কেন? ১৪ বছর ধরে আমি বিধানসভায় আছি—তারপর স্থানীয় জনসাধারণ এবং অঞ্চল প্রধান তাঁদের হস্তক্ষেপের ফলে আমরা এলাম রায়দিঘীতে। ওখানে এসে আর. টি. পাঠালাম। আমি সেই আর. টি. মেসেজ পড়ে শোনাচ্ছি—

S. P., South 24 Parganas–Shri S. R. Bapuli, MLA and Prof. Manoranjan Halder, M.P., were attacked and confined by CPM workers and anti-socials at Kuemury under Patharpratima P.S. on 30-3-86 from 6-30–9-30 p.m. Sukumar Hati, Subodh Maity, Subodh Naynan, Bhabesh Shashmal, Amar Shashmal, Bijoy Hati, Toofan Bikram and about 150 others of Kuemuri attacked with deadly weapons and threatened with deaths. Immediate lawful actions solicited.

আমরা আর. টি. করলাম, হাবিলদার সাহেব সেটি রিসিভ করলেন ২২টা ৩০ মিনিটে। অধ্যাপক মনোরঞ্জন হালদার, আদম সফী মণ্ডল এবং প্রদ্যোত প্রামানিককে চিকিৎসার জন্য হাসপাতালে পাঠানো হয়েছিল। মনোরঞ্জন হালদার এম. পি. চিকিৎসিত হয়ে ফিরে এসেছেন

এবং তিনি আজকে দিল্লি যাচ্ছেন পার্লামেন্টে এই ব্যাপারে প্রধানমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করবার জন্য।

[3-10—3-45 P.M.] (including adjournment)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর. টি. করার পর থেকে এখন পর্যন্ত পুলিশ তাদের বিরুদ্ধে কোনো ব্যবস্থা নেয়নি। স্যার, আপনি বিধানসভায় দীর্ঘদিন আছেন, আপনি বলুন, আমি আপনার সামনে আমার বিধানসভা এলাকার কোনো ঘটনা কি ইতিপূর্বে কখনো উল্লেখ করেছি? আমি আর. টি. মেসেজটির জেরক্স কপি আপনাকে দিচ্ছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার সদস্যদের, এম. পি.দের এখানে কোনো নিরাপত্তা নেই। এই অবস্থা এখানে হয়েছে। আর কোথায় এ রকম অবস্থা আছে? এই অবস্থা যদি চলতে থাকে, তাহলে পশ্চিমবাংলায় আগুন জ্বলে যাবে।

**Mr. Speaker :** Mr. Patit Paban Pathak, I would request you to ask the Chief Minister to make a statement in this regard. In the meantime I would also request you to take steps for providing special security force to Mr. Bapuli and Prof. Manoranjan Haldar. The statement may be made to-day, if possible, or in any day convenient to him.

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** স্যার, আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে এখনই জানাচ্ছি।

(At this stage the House was adjourned till 3-45 p.m.)

[3-45—3-55 P.M.] [after adjournment]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ ইনফরমেশন আছে।

**মিঃ স্পিকার ঃ** বলুন, আপনার কি পয়েন্ট অফ ইনফরমেশন আছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলা তো কিছুই নেই। এটা নতুন করে বলার কিছু নেই। একজন সমাজবিরোধী যদি অত্যাচারিত হত চিফ মিনিস্টার সঙ্গে সঙ্গে হাতে রিপ্লাই নিয়ে চলে আসতেন। কিন্তু একজন বিধানসভার সদস্য অত্যাচারিত হয়েছেন, আজকে এ সম্বন্ধে মাননীয় চিফ মিনিস্টারের কিছু বলা উচিত ছিল।

**মিঃ স্পিকার ঃ** এটা ইনফরমেশন নয়, প্লিজ টেক ইওর সিট। শম্ভুবাবু আপনি আপনার ডিমান্ড মুভ করুন।

(গোলমাল)

## Voting on Demands for Grants :

## Demand No. 31

## Major Head : 276–Secretariat–Social an Community Services

**Shri Sambhu Charan Ghosh :** Mr. Speaker, Sir, on the recom-

be granted for expenditure under Demand No. 31, Major Head : "276-Secretariat-Social and Community Services". (This is inclusive of a total sum of Rs. 90,27,000 already voted on account)

Sir, the statement on Education Budget 1986-87 may please be taken as read.

(At this state, several Congress(I) Members rose to speak)

(Noise)

**Mr. Speaker :** Please take your seats Shri Satya Ranjan Bapuli has made a submission. I have allowed him to make his submission. I have heard his submission and I have given due consideration to what he has said. I have directed the Minister-in-Charge of Parliamentary Affairs to contact the Chief Minister to make a statement on this at the earliest convenient date. In the meantime, I have directed to provide necessary security measures for Shri Bapuli and the Member of Parliament. So, I will not allow any further debate on this.

(Shri Suniti Chattaraj rose to speak)

**Mr. Speaker :** Mr. Suniti Chattaraj, I can assure you, I know how to tackle the situation. Do not try to hold me to ransom. I have told you to take your seat, Mr. Chattaraj. Do not continue. Mr. Chattaraj, please take your seat. Enough of it. I repeat Mr. Chattaraj, please take your seat.

....(At this stage Dr. Zainal Abedin also rose)...

You are too senior, Dr. Zainal Abedin, for this seat. I again say, Dr. Abedin, that you are too senior. Please start your speech, Dr. Kiran Choudhuri.

(Shri Suniti Chattaraj again rose to speak)

( Noise)

Mr. Suniti Chattaraj, for the last time I want to warn you to take your seat. I say for the last time, I warn you to take your seat. Please take your seat. Please don't disturb the House. Enough of it. I will not allow any debate on this subject.

(Shri Abdus Sattar also rose to speak)

(Noise)

Mr. Sattar, will you please take your seat?

(Shri Amalendra Roy also rose to speak)

(Noise)

(At this stage several Members from Congress (I) benches rose in their seats)

(Noise)

Please take your seats. The question is ...

(At this stage Dr. Zainal Abedin and Shri Amalendra Roy were seen rising in their seats)

If you do not behave...

(Noise)

Mr. Sattar, please. Will you please take your seats? I am on my legs. Please take your seats. I am on my legs.

(Hon'ble Members took their seats)

I have heard Mr. Bapuli's statement. I have passed my direction on it. The Parliamentary Affairs Minister will contact the Chief Minister and let us know the earliest convenient date for the Chief Minister to make the statement. I have told him to contact the Chief Minister. He will inform the House. he will get the date and then you will get the statement. So no further debate on this. Now Dr. Kiran Choudhuri, please proceed.

(At this stage Shri Abdus Sattar again rose to speak)

Mr. Sattar, I can assure you that whatever steps have been required to be taken into the matter, have already been taken. I will not allow you to hold me to ransom in this House and nobody can extort anything from me. I can asure you of that. Please don't try that. By being in the Opposition you don't get any extra advantage. As this matter concerns an MLA, it is a very serious allegation that he has made. I have already taken due cognizance of the matter. I have told the Minister concerned to contact and ask the Chief Minister to make a statement. I have given instructions to inform us a date. Nothing is automatic or readymade here. He will contact and then he will know the date. He will inform the House the earliest convenient date for making the statement. In the meantime, appropriate security measures should be provided for the MLA. I have already passed my direction and I have said to convey it to the Chief Minister. So I will allow no further debate on this. Now, Dr. Choudhuri, please start your debate.

**শ্রী আব্দুল সাত্তার ঃ** স্যার, আপনি যেটা বলেছেন, ঠিকই বলেছেন। কিন্তু যেহেতু

এক্ষেত্রে একজন এম. এল. এ. এবং এম. পি. ইনভলভড সেইজন্য লেট আওয়ার অনারেবল চিফ মিনিস্টার টু মেক এ স্টেটমেন্ট। আপনি চিফ মিনিস্টারকে বলুন, যাতে তিনি বিকেলবেলায় হাউসে ঐ সম্পর্কে একটি বিবৃতি রাখেন। আমি আবার বলছি, স্যার, আপনি যা বললেন সেটা অলরাইট। আপনি এম. এল. এ.দের জন্য যে ব্যবস্থা নিয়েছেন সেটা ঠিক আছে, কিন্তু চিফ মিনিস্টার যদি তাঁর বিবৃতি ৮ দিন পরে দেন, তাহলে কি হবে?

**মিঃ স্পিকার :** আমি ঠিক বলেছি, তাও 'কিন্তু' আছে বলছেন। বড় বিপদের ব্যাপার? তাহলে কি হবে? অলরাইট যখন বলছেন তখন আবার পয়েন্ট তুলছেন কেন?

When it is all right, then why do you raise a question? Let the original debate start.

**Dr. Zainal Abedin :** Sir, you are the custodian of the Constitution.

**Mr. Speaker :** We are all custodians here, all of us. Now Dr. Kiran Choudhuri, please start the debate.

[3-55—4-05 P.M.]

Before starting of the debate, the Minister-in-charge may move other Grants.

**Dr. Zainal Abedin :** Sir, I have to make a submission. This booklet is circulated just now and you are asking to participate in the debate. We have not yet gone through it. The previous practice was that the Minister-in-charge concerned initially made a speech upon which we participated in the debate. But now these booklets are circulated. Unless these are circulated some hours ago how can we put our submission? I crave your indulgence in that, these are being circulated now and you call one of the opposition members to participate in the debate. We do not know the contents. Sir, we are thrown into darkness. Previously it was not the practice. It was the practice, it was the custom and propriety of the House that the Minister concerned would have to make an initial statement upon which the members started their debates and discussion. But I would say that nobody has been able to go through the volume of books, as these have been circulated now. At least one day in advance should be given for going through the contents. Unless we know the contents how can we participate in the discussion? This is a bad practice of the left Front Government. Previously the practice was not like that. The practice was that the Minister concerned moved the Grant and made a preliminary statement upon which we delivered our speeches.

**Mr. Speaker :** Dr. Abedin, I had been a Minister in the last

mendation of the Governor, I beg to move that a sum of Rs. 6,35,57,00,000 be granted for expenditure under Demand No. 34, Major Heads : "277–Education (Excluding Sports and Youth Welfare), 278–Art and Culture and 677–Loans for Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare)".

(This is inclusive of a total sum of Rs. 1,58,89,35,000 already voted on account)

**Demand No. 35**

Major Head : 279–Scientific Services and Research.

**Shri Sambhu Charan Ghose :** Mr. Speaker, Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 27,000 be granted for expenditure under Demand no. 35, major Head : "279–Scientific Services and Research".

(This is inclusive of a total sum of Rs. 7000 already voted on account)

The Budget speech of Shri Sambhu Charan Ghosh is taken as read.

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

১৯৮৬ সালের মার্চ মাসে অন্তর্বর্তীকালের ব্যয়ের জন্য যে ১৫৮ কোটি ৮৯ লক্ষ ৩৫ হাজার টাকা অনুমোদিত হয়েছে তা এই প্রস্তাবে অন্তর্ভুক্ত করা হয়েছে। এ ছাড়া ১৯৮৬-৮৭ সালের বাজেটে, অন্যান্য অভিযাচনের অন্তর্গত ব্যয়-বরাদ্দের প্রস্তাব সেই সেই বিষয়ের মন্ত্রীরা পেশ করবেন। অবশ্য বর্তমান প্রস্তাবের মধ্যে ১৯৮৬-৮৭ সালের শিক্ষাখাতে ব্যয়-বরাদ্দের বৃহৎ অংশ ৩৪ নং অভিযাচনের অন্তর্গত।

ব্যক্তিত্বের সুষম বিকাশের প্রধান অবলম্বন শিক্ষা। মেধার পরিপূর্ণ স্ফূরণ একমাত্র শিক্ষার মধ্য দিয়েই হতে পারে। জাতীয় উন্নতির প্রথম সোপান তাই সর্বজনীন, জীবনমুখী ও বিজ্ঞানভিত্তিক শিক্ষা। এই শিক্ষাকে উপেক্ষা করে পৃথিবীতে কখনও কোনো জাতি উন্নত হতে পারেনি।

শিক্ষার গুরুত্ব সঠিকভাবে উপলব্ধি করেই বামফ্রন্ট সরকার বিগত নয় বৎসর ধরে সাধ্যানুসারে যতটুকু করা সম্ভব তা করে আসছে—করতে দৃঢ় প্রতিজ্ঞা। শিক্ষা সংবিধানের যুগ্ম তালিকায় থাকার ফলে প্রশাসনিক প্রতিবন্ধকতার মুখোমুখি বারে বারে হতে হয়েছে। আর্থিক অস্বচ্ছলতা প্রতি মুহূর্তে বিড়ম্বনা সৃষ্টি করেছে। শিক্ষার প্রসারে ও গণতন্ত্রীকরণে আতঙ্কিত সুবিধাভোগী মানুষের বাধা প্রতিনিয়ত অতিক্রম করে পথ চলতে হয়েছে। তথাপি শিক্ষার অগ্রগতির ধারা এই রাজ্যে আগামী আর্থিক বছরেও অব্যাহত রাখতে আমরা কৃতসংকল্প। মাননীয় সদস্যগণ অবহিত আছেন—ভারতের শিক্ষার ইতিহাসে আগামী বৎসর

সম্ভবত সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ বৎসর। শিক্ষা কমিশন ও খ্যাতিমান শিক্ষাবিদ্‌দের সমস্ত সুপারিশ, সর্বদেশে স্বীকৃত শিক্ষার মৌল নীতি, দেশের প্রকৃত চাহিদা—এ সব কিছুকেই চরমভাবে নস্যাৎ করে এক অভিনব শিক্ষানীতি গোটা দেশের জন্য রচিত হতে চলেছে। দেশব্যাপী এর বিরুদ্ধে সমালোচনার ঝড় উঠেছে। এই নীতির মধ্যে নিরক্ষরতার অভিশাপ থেকে দেশকে মুক্ত করার অঙ্গীকারকে অস্বীকার করতে চাওয়া হয়েছে, শিক্ষাকে সঙ্কুচিত করতে চাওয়া হয়েছে, শিক্ষা প্রদানের সরকারি দায়িত্ব এড়িয়ে যেতে চেষ্টা করা হয়েছে। যন্ত্র-কেন্দ্রিক অভিজাত শিক্ষা ব্যবস্থা প্রচলনের জন্য উদ্যোগ গ্রহণ করতে চাওয়া হয়েছে, শিক্ষার গণতন্ত্রীকরণের গতিকে উল্টো মুখে ঘুরিয়ে দিতে চাওয়া হয়েছে। কেন্দ্র থেকে যাবতীয় শিক্ষা ব্যবস্থাকে নিয়ন্ত্রণ করতে চেষ্টা করা হচ্ছে। শিক্ষায় মাতৃভাষার স্থানকে সম্পূর্ণভাবে অস্বীকার করতে তারা উদ্যত হয়েছে। মডেল স্কুলের নামে জনগণের সাথে সম্পর্কহীন এক সঙ্কীর্ণ ও অভিজাত শিক্ষা ব্যবস্থা প্রবর্তনের জন্য তারা উঠেপড়ে লেগেছে। শিক্ষার আগ্রহকে চূর্ণ-বিচূর্ণ করে দিয়ে দেশব্যাপী নিরক্ষরতাকে স্থায়িভাবে বজায় রাখতে কিংবা বৃদ্ধি করতে তারা মরিয়া হয়ে উঠেছে।

আগামী বৎসর এ জন্য শিক্ষাখাতে ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করতে যেয়ে এই অতীব গুরুত্বপূর্ণ ঘটনা ও প্রস্তাব সম্পর্কে কোনোক্রমেই উদাসীন থাকা যায় না। এর মধ্যে থেকেও রাজ্যের শিক্ষাপ্রিয় মানুষের অকুণ্ঠ সমর্থন ও মাননীয় সদস্যদের সহযোগিতার উপর ভরসা করে আগামী বৎসরও পশ্চিমবঙ্গে শিক্ষায় সার্বিক ক্রমবিকাশের ধারাকে অব্যাহত রাখার আন্তরিক প্রয়াসের প্রতিশ্রুতির কথা পুনরায় উচ্চারণ করছি।

**প্রাথমিক শিক্ষা**

প্রাথমিক শিক্ষাকে সর্বজনীন করার আন্তরিক প্রচেষ্টা পশ্চিমবঙ্গ বামফ্রন্ট সরকারের শিক্ষা পরিকল্পনায় সর্বাধিক অগ্রাধিকার লাভ করেছে। পরিকল্পনাকে কার্যকর করার উদ্যোগগুলি জনমানসে বিশেষ ছাপ ফেলেছে এবং ১৯৭৭-৭৮ সালের প্রাথমিক ছাত্র সংখ্যা ৫৯ লক্ষ ৯৩ হাজার থেকে বর্তমান আর্থিক বৎসরে ৮০ লক্ষ ৪০ হাজারে পৌঁছেছে। এই অগ্রগতি ৬-১১ বছর বয়সের বালক-বালিকাদের ৯৬.০২ শতাংশ। ১৯৯০ সালের মধ্যে উক্ত বয়সের সমস্ত ছাত্রছাত্রীদের বিদ্যালয়ে আনয়নের লক্ষ্যমাত্রা নিয়ে ১৯৮৬-৮৭ সালের আরও অতিরিক্ত ৩ লক্ষ ৬১ হাজার ছাত্রছাত্রীদের জন্য ২০০টি নতুন প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা হবে। ১৬০০ অতিরিক্ত শিক্ষক নিয়োগের প্রস্তাবও আছে।

প্রাথমিক শিক্ষার অগ্রগতি পশ্চিমবঙ্গে বিশেষ উল্লেখের দাবি রাখে। বিভিন্ন উৎসাহদান প্রকল্প প্রাথমিক স্তরের পাঠ্যসূচীর পরিবর্তন। শিক্ষকদের মর্যাদা বৃদ্ধির মধ্য দিয়ে প্রাথমিক শিক্ষার পরিমাণগত অগ্রগতির সঙ্গে সঙ্গে গুণগত উৎকর্ষতার প্রতি বিশেষ দৃষ্টি দেওয়া হয়েছে। অতীতের ত্রুটিগুলিকে কাটিয়ে শিক্ষকদের নিয়মিত উপস্থিতি এবং পাঠদানকে সুনিশ্চিত করার জন্য পরিদর্শন ব্যবস্থাকে জোরদার করা হচ্ছে। বিশেষ বিশেষ ক্ষেত্রে কোনো অনিয়ম পরিলক্ষিত হলে সে বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করাও হচ্ছে, এবং তার প্রতি জনগণের দৃষ্টি আকর্ষণ করা হচ্ছে। আগামী বৎসরগুলিতে যদি কোনো বিদ্যালয়হীন গ্রাম থেকে থাকে সেখানেও বিদ্যালয় স্থাপনের কাজ সম্পন্ন করার চেষ্টা হবে। বিদ্যালয়হীন গ্রাম এবং ঘনবসতিপূর্ণ

গ্রামের তালিকা সংগ্রহের নির্দেশ দেওয়া হয়েছে। এ ছাড়াও প্রতিটি বিদ্যালয় সম্পর্কে কতকগুলি সুনির্দিষ্ট তথ্য সংগ্রহ করা হচ্ছে, যার মাধ্যমে আগামী দিনে ছাত্র-শিক্ষক অনুপাতের শিক্ষক সংখ্যায় বৈষম্য এবং এক-শিক্ষক-বিশিষ্ট বিদ্যালয়ের সামান্যতম অবস্থান থাকলেও, তার পরিসমাপ্তি ঘটানো সম্ভব হবে।

১৯৮৫-৮৬ সাল থেকে প্রাথমিক বিদ্যালয় গৃহ নির্মাণের কাজ বিশেষ গুরুত্ব লাভ করেছে। ইতিমধ্যেই ১৫টি জেলায় ১১৬৪টি প্রাথমিক বিদ্যালয় গৃহ নির্মাণের দায়িত্ব ও প্রয়োজনীয় অর্থ বরাদ্দও জেলা পরিষদের উপর ন্যস্ত করা হয়েছে। প্রারম্ভিক স্তরে বালিকাদের উপস্থিতিতে প্রথম স্থান অধিকার করার পুরস্কার হিসাবে কেন্দ্রীয় সরকারের নিকট থেকে ১ কোটি টাকা পাওয়া গেছে। উক্ত পুরস্কারের টাকায় শহরাঞ্চলে ২০০টি প্রাথমিক বিদ্যালয়ের গৃহ নির্মাণের কাজ হাতে নেওয়া হয়েছে, অষ্টম অর্থ কমিশনের বরাদ্দকৃত ৩১.০৩ কোটি টাকা ব্যয়ে আগামী ১৯৮৮-৮৯ সালের মধ্যে পর্যায়ক্রমে ৭৭৫৯টি বিদ্যালয় গৃহ নির্মাণের কাজ পঞ্চায়েতের মাধ্যমে হওয়ার প্রস্তাব আছে।

এ ছাড়াও উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা জেলা এবং পুরুলিয়া জেলা পরিষদ RLEGP প্রকল্পের মাধ্যমে যথাক্রমে ৫২০টি এবং ৫০টি প্রাথমিক বিদ্যালয় গৃহ নির্মাণের কাজ হাতে নিয়েছেন।

UNICEF-এর সহযোগিতায় পশ্চিমবঙ্গের একটি ব্লকে মেয়েদের জন্য শৌচাগার নির্মাণের একটি প্রকল্প গ্রহণ করা হয়েছে। পুরুলিয়া জেলার কাশীপুর ব্লকের অধীন ২২১টি প্রাথমিক বিদ্যালয়, ৭টি জুনিয়র হাই এবং ৬টি হাইস্কুলে এই শৌচাগার নির্মিত হবে। এই প্রকল্পের জন্য বরাদ্দ মোট ১২ লক্ষ ২২ হাজার টাকা, তারমধ্যে পশ্চিমবঙ্গ সরকারের দেয় ৬ লক্ষ ১১ হাজার টাকা।

**বিনামূল্যে পুস্তক বন্টন**

১৯৮৫-৮৬ শিক্ষাবর্ষে প্রাথমিক পর্যায়ের ছয়টি ভাষায় ৫৭টি রাষ্ট্রায়ত্ত পাঠ্যপুস্তকের প্রায় সমস্ত বই শিক্ষাবর্ষের জানুয়ারি মাসের ১ম সপ্তাহ থেকে আরম্ভ করে ফেব্রুয়ারি মাসের ২য় সপ্তাহের মধ্যে সমস্ত জেলাগুলিতে ছাত্রছাত্রীদের হাতে তুলে দিতে সক্ষম হয়েছে। অতীতের অসুবিধাকে দূরীকরণ করে বৎসরের প্রথম দিকে বইগুলি ছাত্রছাত্রীদের মধ্যে বণ্টন করার বিষয়টি এক বিশেষ অগ্রগতির দাবি রাখে। এ বৎসর উর্দু ভাষায় তৃতীয় শ্রেণীর সমস্ত বই রচনা ও মুদ্রণ করা হয়েছে। অলচিকি নতুন বই রচনার কাজ অব্যাহত আছে। আগামী বৎসরের জন্য তেলেগু ভাষায় প্রথম ও দ্বিতীয় শ্রেণীর বই রচনা ও বণ্টনের পরিকল্পনাও আছে। আগামী শিক্ষাবর্ষের জন্য পুস্তক মুদ্রণের কাজ এখন থেকেই শুরু হয়েছে। আশা করা হচ্ছে ছাত্র সংখ্যা বৃদ্ধিজনিত কারণে এই প্রকল্পের জন্য মোট ৭৭ কোটি টাকা ব্যয় হবে।

**অন্যান্য উৎসাহব্যঞ্জক প্রকল্প**

**পোশাক-পরিচ্ছদ**

বালিকাদের জন্য বিনামূল্যে পোশাক বিতরণের প্রকল্পের ধারাবাহিকতা বহাল রয়েছে। গ্রামীণ এলাকায় শতকরা ১০০ ভাগ তফসিলি জাতি এবং উপজাতি ঘরের মেয়েদের এবং

সাধারণ ঘরের শতকরা ২৫ ভাগ মেয়েদের পোশাক বিতরণের জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হয়েছে। আগামী বৎসরের জন্য এই প্রকল্প বাবদ প্রয়োজনীয় অর্থ বরাদ্দ থাকছে।

**পুষ্টি প্রকল্প**

পুষ্টি প্রকল্পের অধীন ৩১ লক্ষ ৮৩ হাজার ছাত্রছাত্রীদের জন্য ৫.৪০ কোটি টাকা ১৯৮৫-৮৬ সালে খরচ করা হয়েছে। আগামী বৎসরের জন্য বরাদ্দ বৃদ্ধি করার প্রস্তাব আছে

**খেলাধূলা**

গত তিন বছরই বিপুল উৎসাহের সঙ্গে রাজ্য প্রাথমিক ও নিম্ন বুনিয়াদী বিদ্যালয়সমূহের ছাত্রছাত্রীদের ক্রীড়ানুষ্ঠান পালনের মধ্য দিয়ে সারা ভারতের মধ্যে মাত্র একটি রাজ্যে ছোট ছোট শিশুদের মধ্যে খেলাধূলার প্রসার ব্যাপকভাবে সম্পন্ন করেছে। ক্রীড়ার মান উত্তরোত্তর বৃদ্ধি পাচ্ছে। এই ক্রীড়ানুষ্ঠান শিক্ষা প্রশাসনের নিম্নতম পর্যায় অর্থাৎ সার্কেল থেকে আরম্ভ হওয়ায় প্রাথমিক বিদ্যালয়গুলির সঙ্গে ছাত্র, শিক্ষক, অভিভাবক ও ক্রীড়ামোদী সংগঠন ও ব্যক্তিবর্গের সংযোগ স্থাপনের মধ্য দিয়ে বৎসরের প্রথম দিকে বিদ্যালয়গুলিতে প্রাণ সঞ্চার করা সম্ভব হয়েছে। এই প্রকল্পের মধ্য দিয়ে কেবল শিক্ষার সঙ্গে দেহচর্চার সমন্বয় সাধন করা হয়েছে তাই নয়, একটি সুস্থ সাংস্কৃতিক পরিমণ্ডল সৃষ্টি করে জাতীয় সংহতি রক্ষার প্রাথমিক চিন্তাধারা কচি কচি শিশুমনে গ্রথিত করা সম্ভব হচ্ছে। জাতীয়ক্ষেত্রে এই প্রকল্প এক বিশেষ ভূমিকা পালন করতে পারে বলে পশ্চিমবঙ্গের ক্রীড়াবিদ্‌দের অভিমত।

**মাদ্রাসা শিক্ষা**

মাধ্যমিক শিক্ষার সমপর্যায়ভুক্ত হাই ও জুনিয়র হাই মাদ্রাসার সংখ্যা বৃদ্ধির প্রস্তাব আছে। এই বছরে ১০টি জুনিয়র হাই মাদ্রাসা স্থাপন করার প্রস্তাব আছে। বর্তমান ৩০টি জুনিয়র হাই মাদ্রাসাকে উন্নীত করার প্রস্তাব আছে। সিনিয়র মাদ্রাসা শিক্ষার ক্ষেত্রে পাঠ্যসূচী ও পাঠ্যক্রমের পরিবর্তন করে ধর্মীয় শিক্ষাকে বজায় রেখে যুগোপযোগী শিক্ষার সুযোগ সম্প্রসারিত করা হয়েছে। আধুনিক শিক্ষা প্রদানের জন্য প্রয়োজনীয় ৩৬৮টি শিক্ষকের পদ সৃষ্টি করা হয়েছে এবং শিক্ষক নিয়োগের জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হয়েছে।

সমস্ত মাদ্রাসায় ছাত্রছাত্রী এবং শিক্ষক-শিক্ষিকারা মাধ্যমিক স্তরের বিদ্যালয়ের সমস্ত রকম সুযোগ-সুবিধা ভোগ করেন। সারা ভারতের মধ্যে পশ্চিমবঙ্গেই এই সুযোগ সম্প্রসারিত হয়েছে। সংখ্যালঘু সম্প্রদায়ের ধর্ম ও সংস্কৃতি শিক্ষার ক্ষেত্রে পশ্চিমবঙ্গের এই পদক্ষেপ বিশেষ উল্লেখের দাবি রাখে।

**মাধ্যমিক শিক্ষা**

রাজ্যের জনসংখ্যার প্রায় ষোল ভাগ প্রাথমিক বিদ্যালয়ে যাওয়ার বয়সের উপযোগী। বিগত নয় বৎসরে প্রাথমিক শিক্ষার সার্বিক প্রসারের জন্য বিভিন্ন কর্মসূচী গ্রহণ করা হয়েছে। এর স্বাভাবিক পরিণতি হিসাবে ছাত্রসংখ্যা দ্রুত বৃদ্ধি পেয়েছে এবং মাধ্যমিক স্তরে এই বৃদ্ধি ছাত্রীদের এক উল্লেখযোগ্য অংশ ভর্তির জন্য আসছে। বিদ্যালয়ের সুযোগের অভাবে যাতে ছাত্রছাত্রীর পড়াশুনা ক্ষতিগ্রস্ত না হয় তার জন্য বিগত বৎসরগুলির ন্যায় এ বৎসরও নতুন মাধ্যমিক বিদ্যালয় স্বীকৃতি বা উন্নীতকরণের কর্মসূচীর ধারাকে অক্ষুণ্ণ রাখার ব্যবস্থা হয়েছে।

১৯৮৬ সালের জানুয়ারি হতে ২৫০টি জুনিয়র হাই স্কুল স্থাপন ও ১৫০টি জুনিয়র স্কুলকে হাই স্কুলে উন্নীত করার পরিকল্পনা আছে। চলতি সারে ৬,০০০ জন শিক্ষক ও ১,৬০০ জন শিক্ষা-কর্মীদের অতিরিক্ত পদ সৃষ্টি করার কাজ হাতে নেওয়া হয়েছে।

**মধ্যশিক্ষা পর্ষদ**

দ্রুত ছাত্র সংখ্যা বৃদ্ধি পাচ্ছে। বিদ্যালয় ও শিক্ষকের সংখ্যাও প্রায় সমান তালে বাড়ছে। বিদ্যালয় প্রশাসনে জটিলতাও বাড়ছে। সব মিলিয়ে পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের দায়িত্বও প্রসারিত হয়েছে—কাজের বোঝাও বেড়েছে। পর্ষদের আয়ের প্রধান উৎস পরীক্ষার ফি। পরীক্ষার খরচ-পত্রাদি কয়েকগুণ বৃদ্ধি পাওয়া সত্ত্বেও পরীক্ষার ফি বাড়েনি। সেজন্য ছাত্রপিছু ভর্তুকীর পরিমাণ বেড়েছে। পূর্বে নামেমাত্র সরকারি অনুদান পর্ষদকে দেওয়া হত। এখন সেই অনুদানের পরিমাণ বেড়েছে প্রচুর। এ বাবদ ১৯৮৫-৮৬ সালে বরাদ্দ ছিল ৬০ লক্ষ টাকা, আগামী বৎসরের জন্য ধরা হয়েছে ৭৫ লক্ষ টাকা। তিন লক্ষাধিক ছাত্রছাত্রীদের পরীক্ষা সুষ্ঠুভাবে গ্রহণ করা, অল্প সময়ের মধ্যে ফল প্রকাশ করা, নতুন সর্বাধুনিক পদ্ধতি অনুযায়ী ইংরাজি পড়ানো সম্পর্কে শিক্ষকদের প্রশিক্ষণ দেওয়া প্রভৃতি কাজ পর্ষদ দক্ষতার সাথে সম্পন্ন করে চলেছে। পর্ষদ এবং বিদ্যালয়সমূহের পরিদর্শকদের মিলিত প্রয়াসে মাধ্যমিক পরীক্ষায় ফলাফলে ক্রমোন্নতির ধারা অব্যাহত আছে।

**উচ্চ মাধ্যমিক শিক্ষা**

উচ্চ মাধ্যমিক স্তরেও ছাত্র সংখ্যা দ্রুত বাড়ছে। বর্তমান বৎসরে ১৯৭৭-৭৮ সালের ছাত্র সংখ্যার দ্বিগুণেরও বেশি হয়েছে। এর সাথে সামঞ্জস্য রক্ষা করে প্রত্যেক বৎসরই কিছু সংখ্যক মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিকে উন্নীত করা হচ্ছে। আগামী বৎসরও তা করার প্রস্তাব আছে। কোনো কলেজে নতুন করে উচ্চমাধ্যমিকের অনুমতি না দেওয়ার সিদ্ধান্ত বহাল আছে। শুধু একাদশ ও দ্বাদশ শ্রেণীভুক্ত কয়েকটি উচ্চ মাধ্যমিক বিদ্যালয় আছে। এর সংখ্যা বৃদ্ধি না করে এর এক্তিয়ারকে প্রসারিত করার চেষ্টা হচ্ছে। উচ্চ মাধ্যমিক স্তরই যেহেতু উচ্চ শিক্ষার প্রবেশ-দ্বার সেজন্য এর গুণগত মানের উন্নতির প্রতি সবিশেষ দৃষ্টি রাখা হয়েছে। ৬০০ জন শিক্ষকের অতিরিক্ত পদ চলতি সালে সৃষ্টি করা হয়েছে এবং বিজ্ঞানাগার, গ্রন্থাগার প্রভৃতির জন্য ৯৫ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে।

**উচ্চমাধ্যমিক শিক্ষা সংসদ**

উচ্চ মাধ্যমিক শিক্ষাব্যবস্থা পরিচালিত করা এবং এই স্তরে পরীক্ষা পরিচালিত করার পূর্ণ দায়িত্ব উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের। নিয়মিতভাবে বিদ্যালয় ও পরীক্ষার্থীর সংখ্যা বেড়ে যাওয়ায় কাজের চাপ বৃদ্ধি পাচ্ছে। ছাত্রদের পরীক্ষার 'ফি'ই সংসদের আয়ের প্রধান উৎস। এখানেও বহু পূর্বে নির্ধারিত উক্ত 'ফি' বৃদ্ধি করা হয়নি। সংসদের ভর্তুকি বাড়ছে। আগামী আর্থিক বৎসরে সংসদের জন্য ৩২ লক্ষ টাকা বরাদ্দ করার প্রস্তাব করা হয়েছে। গত বৎসর অনুদানের পরিমাণ ছিল ৩০ লক্ষ টাকা। আড়াই লক্ষাধিক ছাত্রছাত্রীর পরীক্ষা গ্রহণ এবং ফল প্রকাশ অত্যন্ত অল্প সময়ের মধ্যে সমাধা করে সংসদ তার দক্ষতার স্বাক্ষর রেখেছে।

**শিক্ষা গবেষণা ও প্রশিক্ষণ পরিষদ**

বিদ্যালয় শিক্ষা বিশেষ করে প্রাথমিক শিক্ষার পাঠ্যসূচী, পাঠ্যপুস্তক-এর মানকে উন্নত করা, এই স্তরে বিভিন্ন প্রকারের গবেষণামূলক কাজ পরিচালনা করা এই পরিষদের অন্যতম প্রধান কাজ। বিজ্ঞান শিক্ষার ব্যাপক প্রসারে পরিষদ এক প্রশংসনীয় উদ্যোগ গ্রহণ করেছে। মানবিক সম্পদ উন্নয়নের বিষয় বিদ্যালয় স্তরের পাঠ্যসূচীর মধ্যে অন্তর্ভুক্ত করার কাজ হাতে নেওয়া হয়েছে। অল্পদিনের মধ্যে বিষয়টি চূড়ান্ত হবে বলে আশা করা যায়। পরিবেশ সম্পর্কে শিশুদের শুরু থেকে সচেতন করার প্রতি লক্ষ্য দেওয়া হয়েছে। প্রথাবহির্ভূত শিক্ষা পরিচালনায় পরিষদের ভূমিকা উল্লেখের দাবি রাখে। সারা ভারতবর্ষে এই পরিষদ বিশেষভাবে প্রশংসিত হয়েছে। এর কাজ আরও দ্রুত বৃদ্ধি পাচ্ছে।

**নিম্ন কারিগরি শিক্ষাকেন্দ্র**

বিভিন্ন বৃত্তিতে পারদর্শী করে রাজ্যের তরুণ সমাজকে গড়ে তুলতে এই শিক্ষাকেন্দ্রগুলি স্থাপিত হয়েছে। এই শিক্ষাকেন্দ্রগুলির কার্যকলাপসমূহ আরও উন্নত করা, আধুনিক শাখায় প্রশিক্ষণ পাওয়ার সুযোগ তৈরি করা এবং দেশের শিল্পকেন্দ্রগুলির সাথে এর জীবন্ত যোগাযোগ স্থাপন না করতে পারলে এর নিকট হতে কাঙ্খিত ফল লাভ করা যাবে না। উচ্চ মাধ্যমিকের বৃত্তি শাখার কয়েকটি বিষয়ও এই কারিগরী শিক্ষাকেন্দ্রের সাহায্যে পড়ানো হয়। আগামী দিনে এই শিক্ষাকেন্দ্রগুলির আরও উন্নতি বিধানের কথা চিন্তা করা হচ্ছে। এই কেন্দ্রগুলি হতে উত্তীর্ণ ছাত্রদের জন্য পলিটেকনিকে কিছু সংখ্যক আসন সংরক্ষণের সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে।

**সংস্কৃত শিক্ষা**

রাজ্যের সংস্কৃত শিক্ষার প্রতি লক্ষ্য রাখা হয়েছে। সংস্কৃত টোল হতে যারা উত্তীর্ণ হচ্ছে তাদের সমাবর্তন উৎসবের ব্যবস্থা হয়েছে। পরীক্ষা নিয়মিত গ্রহণ করার ব্যবস্থা যাতে সুষ্ঠুভাবে হয়—সেদিকেও নজর দেওয়া হয়েছে।

**প্রতিবন্ধীদের শিক্ষা**

রাজ্যের শারীরিক ও মানসিক প্রতিবন্ধীদের শিক্ষার প্রতি বিশেষ দৃষ্টি দেওয়া হয়েছে। একাধিক নতুন বিদ্যালয়ের স্বীকৃতি, কয়েকটি সরকারি অনুদানের আওতায় আনা এবং কয়েকটিকে উন্নীত করা হয়েছে। আগামী বৎসর এ বিষয়টির উপর অধিকতর গুরুত্ব দিতে প্রস্তাব করা হয়েছে।

**শারীর শিক্ষা**

বিদ্যালয়ে শারীর শিক্ষার সুযোগ বৃদ্ধির প্রতি গুরুত্ব দেওয়া হয়। এ বৎসর সেজন্য বিভিন্ন প্রকল্প রূপায়িত হচ্ছে। শারীর শিক্ষার সাহায্যে শুধু দেহ-মন পুষ্ট হয় তাই নয়—ক্রীড়াজগতে দেশের মর্যাদা বৃদ্ধি করতে হলে বিদ্যালয় স্তর হতেই এ বিষয় তৎপর হতে হবে।

**শিক্ষক-শিক্ষাকর্মীদের অবসরকালীন সুবিধা**

শিক্ষক-শিক্ষাকর্মীদের অবসরকালীন সুযোগ রাজ্য সরকারি কর্মচারিদের সমান হারে দেওয়ার

সিদ্ধান্ত গ্রহণ করে সরকারি ঘোষণা পূর্বেই প্রকাশ করা হয়েছে। এর জন্য প্রয়োজনীয় বিধি প্রণয়নের দুরুহ কাজও সমাধা হয়েছে। কয়েকটি শিক্ষক সংগঠনের পক্ষ থেকে একটার পর একটা মোকর্দমা করে এই অবসরকালীন সুযোগ-সুবিধা প্রদান বাধা দেওয়ার ফলে কাজ বিলম্বিত হয়েছে। সমস্ত বাধা অতিক্রম করে অবসরপ্রাপ্ত শিক্ষক-শিক্ষাকর্মীদের মধ্যে যাদের ন্যূনতম চাকুরির কাগজ-পত্রাদি ঠিক আছে তাদের অবসরকালীন সুযোগ-সুবিধা দেওয়ার জন্য নামে নামে সরকারি আদেশ প্রকাশ করা হয়েছে। কয়েকদিনের মধ্যেই তাঁরা এই সুযোগ হাতে পাবেন। শিক্ষকদের প্রভিডেন্ট ফান্ডের টাকা নিয়ে ছিনিমিনি খেলা পূর্বে বহু ক্ষেত্রে হয়েছে। তাকে রোধ করার জন্য এই অর্থ সরকারি ট্রেজারিতে রাখার ব্যবস্থা হয়েছে। এখানেও কয়েকিট সংগঠন একাধিক মোকদ্দমা করে অসুবিধার সৃষ্টি করেছে। এর আইনগত বাধা দূরীভূত করার যেমন চেষ্টা করা হচ্ছে সেই সাথে টাকা জমা এবং তোলা যাতে সহজে করা যায় তার জন্য ব্যবস্থাকে সরলীকরণের কথা ভাবা হচ্ছে।

মাননীয় সদস্যদের মনে আছে ১৯৭৭ সালের পূর্বে বৎসরে একবার কিংবা দুইবার সরকারির পক্ষ থেকে বিদ্যালয়ের অনুদান মঞ্জুর করা হত। ফলে শিক্ষক-শিক্ষাকর্মীদের ৬/৭ মাস কখনও কখনও তারও বেশি সময় ধরে বেতন বাকি থাকত। এক অবর্ণনীয় দুর্দশার মধ্যে তাদের দিন-যাপন করতে হত।

রাজ্যে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পরে প্রতি মাসে বেতনদানের জন্য প্রয়োজনীয় অর্থ দেওয়ার পদ্ধতি চালু হয় এবং ব্যাঙ্কের মাধ্যমে দ্রুত তা শিক্ষক-শিক্ষাকর্মীদের হাতে পৌঁছে দেওয়ার ব্যবস্থা করা হয়। বিগত কয়েক বৎসরের অভিজ্ঞতায় দেখা যাচ্ছে—কখনও বেতনের টাকা পেতে বেশ কয়েকদিন বিলম্ব হয়ে যাচ্ছে। বিষয়টি নিয়ে অর্থ বিভাগ ও ব্যাঙ্কের প্রতিনিধিদের সাথে দফায় দফায় আলোচনা করা হয়েছে। পুরুলিয়া জেলায় পরীক্ষামূলকভাবে একটি সহজ পদ্ধতি চালু করা হয়েছে, কিন্তু সেখানেও কিছু কিছু অসুবিধা দেখা যাচ্ছে। এ সম্পর্কে সত্বর একটি ব্যবস্থা যাতে নেওয়া যায় তার জন্য ভাবনা--চিন্তা করা হচ্ছে।

**গ্রন্থাগার পরিসেবা**

বিগত কয়েক বছরে পশ্চিমবঙ্গে গ্রন্থাগার ব্যবস্থা মানুষের মনে এক উল্লেখযোগ্য প্রভাব বিস্তার করতে পেরেছে। সরকারি উদ্যোগে প্রায় প্রতিটি জেলায় বইমেলা সংগঠিত হয়েছে। কেন্দ্রীয়ভাবেও পশ্চিমবঙ্গ বইমেলা এই আর্থিক বছরে নানা প্রতিকূলতার মধ্যেও সার্থকতার সঙ্গে সম্পন্ন হয়েছে। এই আর্থিক বছরের আর একটি উল্লেখযোগ্য বিষয়—এই প্রথম সম্পূর্ণ সরকারিভাবে সরকারের প্রকাশনা নিয়ে দিল্লিতে অনুষ্ঠিত বিশ্ব বইমেলায় যোগদান।

চলতি আর্থিক বছরে ২টি জেলা গ্রন্থাগারসহ কিছু নতুন গ্রন্থাগার স্থাপনে অনুমোদন দেওয়া হয়েছে। এর মধ্যে শিলিগুড়িতে অতিরিক্ত জেলা গ্রন্থাগারের এবং দুর্গাপুরে নগর গ্রন্থাগারের নিজস্ব ভবন নির্মাণের কাজ আরম্ভ হয়েছে। অনুমোদিত এই গ্রন্থাগারগুলি কিছু দিনের মধ্যে পুরোপুরি কাজকর্ম শুরু করতে পারবে।

আগামী আর্থিক বছরে নতুন আরও আড়াইশত গ্রন্থাগার অনুমোদন দেবার পরিকল্পনা রয়েছে এবং অতীতে অনুমোদিত শতাধিক গ্রন্থাগারের উন্নয়নেরও প্রস্তাব রয়েছে। পাঠকের

চাহিদা পূরণের জন্য গ্রন্থ ক্রয়ের অনুদান বৃদ্ধির পরিকল্পনাও রয়েছে।

৭৭৫টি গ্রামীণ গ্রন্থাগার ও ৮৩টি শহর গ্রন্থাগারের শৌচাগার নির্মাণ বাবদ ৩২ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। প্রতি গ্রামীণ গ্রন্থাগারের মঞ্জুরির পরিমাণ ৩,৫০০ টাকা ও প্রতি শহর গ্রন্থাগার-এর মঞ্জুরির পরিমাণ ৭,০০০ টাকা।

ক্রয়লভ্য পুস্তক তালিকাগুলির আধুনিক সংস্করণ প্রকাশের প্রস্তাব রয়েছে। গ্রন্থাগার পরিচালন ব্যবস্থাকে সুসংহত এবং সম্প্রসারিত করার জন্য ব্যয়ের পরিমাণ ক্রমশই বৃদ্ধি পাচ্ছে। ফলে আগামী আর্থিক বছরে আরও অধিক অর্থ বরাদ্দের প্রয়োজন হয়ে পড়েছে।

**বিধিমুক্ত শিক্ষা** (৯—১৪ বছর)

প্রাথমিক শিক্ষাকে সর্বজনীন করবার উদ্দেশ্যে বিধিমুক্ত শিক্ষার প্রচলন। ১৯৮০-৮১ সালে এক-শিক্ষকবিশিষ্ট বিধিমুক্ত শিক্ষাকেন্দ্রের সংখ্যা ছিল ৮,৩৮৪। ১৯৮৪-৮৫ সাল পর্যন্ত ১৮,২৬০টি কেন্দ্র স্থাপিত হয়েছে। তন্মধ্যে বালিকাদের কেন্দ্রের সংখ্যা ৫,৫৫০। বালিকাদের কেন্দ্রগুলির মহিলা প্রশিক্ষক নিযুক্ত আছেন। ১৯৮০-৮১ সালে ১.৬০ লক্ষ পড়ুয়া এই সকল কেন্দ্রের আওতাভুক্ত হয়। ১৯৮৪-৮৫ সালে পড়ুয়ার সংখ্যা হয় ৪.৬৯ লক্ষ। তন্মধ্যে বালিকাদের সংখ্যা ২.১৫ লক্ষ। ১৯৮৫-৮৬ সালে অতিরিক্ত ২,০০০ কেন্দ্র স্থাপনের জন্য অর্থ মঞ্জুর হয়েছে। এই সংখ্যার ৩০ শতাংশ কেন্দ্র শুধুমাত্র বালিকাদের জন্য নির্দিষ্ট করা হয়েছে।

সরকার কর্তৃক প্রকাশিত প্রথম পর্যায়ের বা স্তরের পাঠ্য-পুস্তক 'লেখাপড়া' (গ্রাম ও শহর) এবং সংশোধিত পাঠ্যসূচী সকল কেন্দ্রে বিনামূল্যে বিতরণ করা হয়েছে।

তিনটি স্তরের জন্য গণিত বিষয়ক পুস্তকের পাণ্ডুলিপি (শিক্ষক সহায়িকাসহ) তৈরি করা হয়েছে। দ্বিতীয় ও তৃতীয় স্তরের জন্য 'লেখাপড়া' ২য় ও ৩য় ভাগ (শিক্ষক সহায়িকাসহ) এবং ৩য় স্তরের জন্য পরিবেশ ও প্রকৃতি বিজ্ঞান বিষয়ক পুস্তকের পাণ্ডুলিপি তৈরির জন্য ব্যবস্থা অবলম্বন করা হয়েছে। নেপালী ও অলচিকি হরফে সাঁওতালী ভাষায় পাঠ্য-পুস্তক প্রকাশের ব্যবস্থাও গ্রহণ করা হয়েছে। আগামী আর্থিক বছর অর্থাৎ ১৯৮৬-৮৭ সালে সকল পুস্তক কেন্দ্রগুলিতে বিতরণ করা সম্ভব হবে।

১৯৮৬-৮৭ সালে অতিরিক্ত ৩,০০০ কেন্দ্র স্থাপনের উদ্যোগ নেওয়া হবে। অবশ্য ইহা ভারত সরকারের অনুমোদনসাপেক্ষ।

**কল্যাণ আশ্রম**

শিক্ষা বিভাগের সমাজকল্যাণ- কর্মসূচীতে শিশু ও অনাথ বয়স্কা মেয়েদের জন্য যে কল্যাণ আশ্রম আছে তাতে মোট আসন সংখ্যা রয়েছে ৮,২৭৫। যাতে এই আবাসিকরা স্ব-নির্ভর মানুষ হয়ে উঠতে পারেন সেজন্য এই আশ্রমগুলিতে মাধ্যমিক স্তর পর্যন্ত বিদ্যালয় শিক্ষা এবং নানারকম হাতেকলমে কাজ করাবার ব্যবস্থা আছে। একটু পিছিয়ে-পড়া ছেলেদের জন্য শিবপুর বি. ই. কলেজে বিশেষ শিক্ষারও ব্যবস্থা আছে।

এতদিন পর্যন্ত এই আশ্রমবাসী ছেলেমেয়েদের মাথাপিছু মাসিক অনুদানের হার ছিল ৮০ টাকা। এই আর্থিক বছর থেকে সেই হার বাড়িয়ে ১২৫ টাকা করা হয়েছে।

দীর্ঘকাল কল্যাণ ভবনগুলির সংস্কার হয়নি বলে বর্তমান বছরে সরকার সেই কাজ শুরু করেছে। ১২টি বেসরকারি কল্যাণ ভবনের সংস্কারের কাজ শুরু হয়েছে। সরকারি কল্যাণ ভবনগুলির মধ্যে ৪টির সংস্কারের কাজ হাতে নেওয়া হয়েছে। এই আর্থিক বছরে প্রত্যেকটি আবাসিক ছেলেমেয়ের জন্য মাথাপিছু ২০০ টাকা এককালীন অনুদান মঞ্জুর হয়েছে যা থেকে এদের প্রয়োজনীয় নানান উপকরণ দেওয়া হবে।

এ ছাড়াও অন্যান্য সরকারি কল্যাণ ভবনগুলি সংস্কারের জন্য উপযুক্ত ব্যবস্থা নেওয়া হয়েছে।

**বিশ্ববিদ্যালয় শিক্ষা**

এ রাজ্যের সমস্ত বিশ্ববিদ্যালয়ে পঠন-পাঠনের পরিবেশ বজায় রাখতে সরকার বদ্ধপরিকর। ভর্তির ব্যাপারে একটি সুষ্ঠু পদ্ধতি চালু করতে এবং আর্থিক শৃঙ্খলা রক্ষা করতেও সরকার সচেষ্ট।

যাঁরা প্রচলিত শিক্ষা পদ্ধতির সুযোগ গ্রহণ করতে পারেননি তাঁরা যাতে উচ্চ শিক্ষার সুযোগ পান সেজন্য পশ্চিমবাংলায় একটি 'মুক্ত বিশ্ববিদ্যালয়' স্থাপনের প্রস্তাব আছে। মুক্ত বিশ্ববিদ্যালয় স্থাপন সংক্রান্ত বিলটি বর্তমানে সিলেক্ট কমিটির বিবেচনাধীন আছে।

১৯৮১ সালের যাদবপুর বিশ্ববিদ্যালয় আইনটি ১৯৮৫ সালের ১০ই আগস্ট তারিখে কার্যকর করা হয়েছে। এই আইনের ধারাগুলি ঐদিন থেকেই বহাল হয়েছে।

১৯৮১ সালের রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয় আইনটিও চালু করার ব্যাপারে ১৯৮৬ সালের ৭ই জানুয়ারি বিজ্ঞপ্তি জারি করা হয়েছে এবং এই আইনের ধারাগুলি ঐ তারিখ থেকেই কার্যকর হয়েছে।

১৯৮৬ সালের ১৫ই জানুয়ারি মাননীয় মুখ্যমন্ত্রী আনুষ্ঠানিকভাবে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের উদ্বোধন করেন।

মৌল বিজ্ঞানের চর্চার জন্য সরকার সত্যেন বসু জাতীয় কেন্দ্র স্থাপনের উদ্দেশ্যে লবণ হ্রদ এলাকায় বিনামূল্যে ১০ একর জমি দিতে স্বীকৃত হয়েছেন। এছাড়াও এই প্রকল্পের জন্য কেন্দ্রীয় সরকারের বিজ্ঞান ও প্রযুক্তি বিভাগ আরও ৫ একর জমি কিনবেন। ভারত সরকারের একজন প্রবীণ অফিসার প্রস্তাবিত স্থান পরিদর্শন করেছেন এবং এই বিষয়ে সম্মতি দিয়েছেন। জমিটির হস্তান্তরের আনুষ্ঠানিক কাজটি শুধু এখন বাকি।

কলিকাতায় কেন্দ্রীয় সংস্কৃত বিদ্যাপীঠ স্থাপনের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে। প্রস্তাবিত বিদ্যাপীঠের জন্য ইস্টার্ন মেট্রোপলিটান বাইপাসের নিকট ২ একর জমি রাজ্য সরকার চিহ্নিত করেছেন। ঐ সম্পর্কিত বিষয়গুলি চূড়ান্ত করার জন্য কেন্দ্রীয় সরকারের সম্মতি নিয়ে একটি কার্যকর সমিতি গঠন করা হয়েছে। কলিকাতার সংস্কৃত কলেজে গবেষণা ও পঠন-পাঠনের বিষয়টিও এই কার্যকর সমিতি পর্যালোচনা করবেন।

**মহাবিদ্যালয় শিক্ষা**

সরকারি মহাবিদ্যালয় : ১৯৮৪ সালে (সল্ট লেক) বিধাননগরে 'বিধাননগর কলেজ'

নামে একটি নতুন সরকারি মহাবিদ্যালয় স্থাপন করা হয়েছে। ১৯৮৪-৮৫ শিক্ষাবর্ষে কলাবিভাগ নিয়ে মহাবিদ্যালয়টির কাজ শুরু করে। ১৯৮৬-৮৭ শিক্ষাবর্ষ থেকে পদার্থবিদ্যা ও রসায়নবিদ্যায় স্নাতক পাঠক্রম চালু করার উদ্দেশ্যে এই মহাবিদ্যালয়ের পদার্থ ও রসায়ন বীক্ষণাগারের জন্য আর্থিক অনুমোদন দেওয়া হয়েছে।

১৯৮৬-৮৭ শিক্ষাবর্ষ থেকে ঝাড়গ্রাম রাজ কলেজে শারীরবিজ্ঞান (Physiology) বিষয়ে পাঠক্রম চালু করা হবে।

কৃষ্ণনগর সরকারি মহাবিদ্যালয়ের ছাত্রদের আবাসনের সুবিধার জন্য ঐ মহাবিদ্যালয় সংলগ্ন নতুন ছাত্রাবাসটি পুনরায় চালু করা হয়েছে।

কলিকাতার প্রেসিডেন্সী কলেজের ভূ-বিজ্ঞান বিভাগের জন্য বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশনের বিশেষ সাহায্যের প্রকল্প প্রবর্তন করার বিষয়টি রাজ্য সরকার অনুমোদন করেছেন। এই বিষয়ে সাতটি শিক্ষক ও অ-শিক্ষক পদেরও মঞ্জুর করা হয়েছে।

বেসরকারি মহাবিদ্যালয় ঃ ১৯৮৪-৮৫ সালে আর্থিক অস্বচ্ছলতার জন্য যদিও মহাবিদ্যালয়ের উন্নয়নের প্রয়োজন পরিপূর্ণভাবে মেটানো সম্ভব হয় নাই তবুও ৩৭টি বেসরকারি মহাবিদ্যালয়ে নতুন নতুন বিষয়ে পাঠক্রম চালু করা সম্ভব হয়েছিল।

আলোচ্য বর্ষে ১৭টি নতুন মহাবিদ্যালয় অনুমোদন করা হয়েছে। এর মধ্যে বেশির ভাগই গ্রামীণ এবং অনুন্নত এলাকার জন্য। ৫৩টি বেসরকারি মহাবিদ্যালয়ে নতুন বিষয়ে পঠন-পাঠন চালু করা হয়েছে এবং এর জন্যে ৮০টি অধ্যাপকের পদ সৃষ্টির প্রয়োজন হয়েছে। এর মধ্যে ৭টিতে প্রকৃতি বিজ্ঞান কিংবা জীব বিজ্ঞান বা বাণিজ্য বিষয়ে নতুন পাঠক্রম চালু করা হয়েছে।

৩৩টিরও বেশি বেসরকারি মহাবিদ্যালয়ের বাড়ি এবং ছাত্রাবাস নির্মাণের জন্য অনুদান দেওয়া হয়েছে।

শরীর শিক্ষণ মহাবিদ্যালয় ঃ শরীর শিক্ষণ-শিক্ষকদের প্রশিক্ষণ প্রসারের জন্য রাজ্য সরকার ব্যবস্থা গ্রহণ করেছেন। কোচবিহার জেলার দিনহাটাতে মহিলাদের জন্য একটি নতুন সরকারি শরীর শিক্ষণ মহাবিদ্যালয় চালু করা হয়েছে। বর্ধমানেও মহিলাদের জন্য আর একটি শরীর শিক্ষণ মহাবিদ্যালয় স্থাপনের প্রস্তাবটি সরকারের বিবেচনাধীন আছে। দু'বছর আগে হুগলিতে সরকারি শিক্ষণ মহাবিদ্যালয়ের মহিলাদের জন্য যে শরীর শিক্ষণ মহাবিদ্যালয় চালু করা হয়েছিল সেই প্রতিষ্ঠানের জন্য শিক্ষক ও অ-শিক্ষক কর্মীও দেওয়া হয়েছে।

দিনহাটা শরীর শিক্ষণ মহাবিদ্যালয়ের ছাত্রীদের জন্য একটি ছাত্রাবাস নির্মাণের প্রস্তাব সরকার বিবেচনা করছেন।

**কারিগরী শিক্ষা**

**প্রযুক্তিবিদ্যা ও কারিগরী মহাবিদ্যালয় ঃ** কারিগরী মহাবিদ্যালয়ে পঠন-পাঠনের উন্নতির জন্য বেঙ্গল ইঞ্জিনিয়ারিং কলেজে ৩২টি, জলপাইগুড়ি সরকারি ইঞ্জিনিয়ারিং কলেজে ৭টি নতুন অধ্যাপকের পদ চালু করার প্রচেষ্টা হচ্ছে।

জলপাইগুড়ি সরকারি ইঞ্জিনিয়ারিং কলেজে এবং কলিকাতা সিরামিক টেকনোলজি কলেজে গণনবিজ্ঞান বিষয়ে সুবিধার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। জাতিসংঘের উন্নয়ন প্রকল্পের সাহায্যে কলিকাতার কলেজ অব লেদার টেকনোলজিতে উন্নয়ন ও আধুনিকীকরণের কাজ অগ্রসর হচ্ছে। এই উদ্দেশ্যে কলিকাতার লবণ হ্রদে একখণ্ড জমিও নির্দিষ্ট করা হয়েছে। শ্রীরামপুরে টেক্সটাইল টেকনোলজি কলেজের ছাত্রাবাস নির্মাণের কাজ সমাপ্তপ্রায়।

পলিটেকনিক ঃ রায়গঞ্জে এবং কাঁথিতে নতুন দুটি পলিটেকনিক নির্মাণের চেষ্টা হচ্ছে। আগামী ১৯৮৬-৮৭ শিক্ষাবর্ষ থেকে এই দুটি পলিটেকনিকে পঠন-পাঠনের কাজ শুরু করার সম্ভাবনা আছে। কলিকাতার আচার্য প্রফুল্লচন্দ্র রায় পলিটেকনিকে আগামী শিক্ষাবর্ষ থেকে 'ইনস্ট্রুমেনটেশন টেকনোলজি'তে একটি নতুন ডিপ্লোমা কোর্স চালু করার ইচ্ছা সরকারের আছে।

বয়স্ক শিক্ষা ঃ বয়স্ক শিক্ষা প্রকল্পের অধীনে ১৯৮৫-৮৬ সালে কেন্দ্রীয় অংশে ১৫টি, রাজ্য অংশে ২৯টি এবং অন্যান্য অংশে ২৮টি গ্রামীণ ব্যবহারিক সাক্ষরতা প্রকল্প চালু আছে। এই বছরে আটটি নতুন কেন্দ্রীয় প্রকল্প চালু করার ব্যাপারে প্রারম্ভিক পদক্ষেপ নেওয়া হয়েছে এবং পড়ুয়াদের সংখ্যার ক্ষেত্রে এর প্রভাব এখনও মূল্যায়ন সম্ভব নয়। ১৯৮৫ সালের সেপ্টেম্বর পর্যন্ত বয়স্ক শিক্ষার্থীদের সংখ্যা ছিল ৪.৩১ লাখ। ১৯৮৫-৮৬ সালে নির্ধারিত লক্ষ্যমাত্রা ৫.৫০ লাখ এবং ১৯৮৬-৮৭ সালের জন্য লক্ষ্যমাত্রা ৫.৭৮ লাখে প্রস্তাব করা হয়েছে। ১৯৮৫ সালের সেপ্টেম্বর পর্যন্ত বয়স্ক শিক্ষাকেন্দ্রের সংখ্যা ১৬,৬০৮ ছিল।

১৯৮৫-৮৬ সালে ১৫টি কেন্দ্রীয় প্রকল্প উত্তর সাক্ষরতা এবং অনুগামী কর্মসূচী চালিয়ে যাওয়া হচ্ছে। ১৯৮৫ সালের সেপ্টেম্বর মাস পর্যন্ত শিক্ষার্থীর সংখ্যা ছিল ৩৮,৩৬৬। এই প্রকল্পটি ১৯৮৬-৮৭ সালে কয়েকটি রাজ্য প্রকল্পের অন্তর্ভুক্ত করার ইচ্ছা সরকারের আছে।

কলিকাতার শ্রমিক বিদ্যাপীঠ ২২টি বিভিন্ন পাঠক্রম চালিয়ে যাচ্ছে। ১৯৮৫-৮৬ সালে শিক্ষার্থীর সংখ্যা আনুমানিক ১,২০০ হবে। এই পাঠক্রম থেকে যথেষ্ট সংখ্যক শিল্পশ্রমিক ও গ্রাম্য অশিক্ষিত লোকেরা উপকৃত হচ্ছেন।

নিরক্ষরতা দূরীকরণের কাজে ১৫টি স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান নিযুক্ত আছে। কেন্দ্রীয় সরকার এদের কাজের জন্য আর্থিক সাহায্য দেন। ১৯৮৫-৮৬ সালে এই সমস্ত প্রতিষ্ঠানে শিক্ষার্থীর সংখ্যা ছিল আনুমানিক ১৯,৪৩০।

"গণভিত্তিক বয়স্ক শিক্ষার" নামে কেন্দ্রীয় অংশে একটি নতুন প্রকল্প শীঘ্রই চালু করা হবে এবং আশা করা যায় যে ১৯৮৬-৮৭ সালে এই প্রকল্পে শিক্ষার্থীর সংখ্যা দাঁড়াবে কমবেশি ১০ হাজার।

**রবীন্দ্র-রচনাবলী এবং সাহিত্য পুরস্কার**

রবীন্দ্র-রচনাবলীর প্রথম, দ্বিতীয়, তৃতীয়, পঞ্চম ও ষষ্ঠ খণ্ড প্রকাশিত হয়েছে। অবশিষ্ট খণ্ডগুলি প্রকাশের কাজ ত্বরান্বিত করার চেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে।

১৯৮৫ সালে রবীন্দ্র-স্মৃতি পুরস্কার এবং বঙ্কিম-স্মৃতি পুরস্কার দেওয়া হয়েছে।

**নেতাজী এশিয় গবেষণা ইনস্টিটিউট**

এই ইনস্টিটিউট শিক্ষা জগতে ইতিমধ্যেই সুনাম অর্জন করেছে। ইনস্টিটিউট যে ১৮টি পরিকল্পনা হাতে নিয়েছে তার মধ্যে পাঁচটির কাজ শেষ হয়েছে। ঐ প্রকল্পগুলির প্রতিবেদন প্রবন্ধাকারে প্রকাশিত হতে চলেছে।

অর্থনৈতিক সহযোগিতা বিভাগের একজন ফ্যাকাল্টি সদস্য কমনওয়েলথ্ গবেষণা বৃত্তি পেয়েছেন এবং তিনি বর্তমান লণ্ডন স্কুল অব ইকনমিকস্-এ কাজ করছেন।

চলতি বছরে এই ইনস্টিটিউট সমকালীন গুরুত্বপূর্ণ বিষয়ের উপর ১১টি আলোচনা সভার আয়োজন করেন।

ইনস্টিটিউটের ত্রৈমাসিক পত্রিকা "এশিয়ান স্টাডিস" নিয়মিত প্রকাশিত হচ্ছে।

**পুস্তক পর্ষদ**

বিশ্ববিদ্যালয় স্তরের ছাত্রগণ যাতে মাতৃভাষার মাধ্যমে পড়াশুনা করতে পারেন, সে জন্য পশ্চিমবঙ্গ রাজ্য পুস্তক পর্ষদ বিভিন্ন বিষয়ে বাংলায় পুস্তক প্রকাশনার কাজ চালিয়ে যাচ্ছে। পশ্চিমবাংলা ও বাংলাদেশের বিভিন্ন বিশ্ববিদ্যালয় এই পর্ষদের প্রকাশিত বহু পুস্তক সুপারিশ করেছে। পর্ষদ প্রকাশিত বিজ্ঞানের উপর কয়েকটি বই রবীন্দ্র পুরস্কার পেয়েছে।

**সাহিত্যিক প্রমুখ ব্যক্তিগণের পেন্সন দান**

সাহিত্যিক, সাংবাদিক প্রমুখ যাঁদের বয়স সাধারণত ৫৫ বছরের বেশি এবং যাঁদের জীবিকার উপযুক্ত সংস্থান নেই তাঁদের পেন্সন দানের একটি প্রকল্প আছে। চলতি আর্থিক বছরে মাসিক ১৫০ টাকা থেকে ২৫০ টাকা পর্যন্ত হারে ২৩০ জনেরও অধিক ব্যক্তিকে এইরূপ পেন্সন দেওয়া হয়েছে।

**সরকারি দলিলপত্রাদির সংরক্ষণাগার**

মহাকরণে এবং ৬ নং ভবানী দত্ত লেনে রাজ্য সংরক্ষণাগারের অফিসগুলিতে রাজ্যের বিভিন্ন অফিস থেকে পাঠানো দলিলপত্রাদির সংখ্যা ক্রমশই বেড়ে চলেছে, ফলে স্থানের সঙ্কুলান না হওয়ায় রাজ্য সরকার একটি নতুন বাড়ি তৈরির সিদ্ধান্ত নিয়েছেন এবং এই উদ্দেশ্যে একখণ্ড জমিও অধিগ্রহণ করা হয়েছে। এই বাড়ি তৈরি হয়ে গেলে ঐতিহাসিক এবং প্রশাসনিক গুরুত্বপূর্ণ দলিলপত্রাদির যথাযথ রক্ষণাবেক্ষণের সমস্যা অনেকটা সমাধান হবে।

**উপসংহার**

দেশ ও জাতি গঠনে শিক্ষার যে গরুত্ব তা সম্যক উপলব্ধি করে রাজ্যের বামফ্রন্ট সরকার দায়িত্ব গ্রহণ করার পর পরই যথোচিত ব্যবস্থা অবলম্বন করেন। শিক্ষা ক্ষেত্রে যে চরম নৈরাজ্য ও বিশৃঙ্খলা বিরাজ করছিল শিক্ষক, ছাত্র ও শিক্ষাপ্রিয় মানুষের সহযোগিতায় কঠোরতার সাথে তাকে দমন করা হয়েছে। রাজ্যে শিক্ষার এক অনুকূল পরিবেশ দ্রুত তৈরি করা সম্ভব হয়। যদিও মাঝে মাঝেই স্বার্থসংশ্লিষ্ট মহল পুরনো দিনের কুৎসিত ব্যবস্থাগুলিকে ফিরিয়ে আনার ব্যর্থ চেষ্টা করে যাচ্ছে। সরকার শিক্ষা জগতকে কলুষমুক্ত রাখতে সঙ্কল্পবদ্ধ।

এ বিষয়ে সকলের সহযোগিতা একান্তভাবে কাম্য।

পরিশেষে, আর একবার মাননীয় সদস্য ও রাজ্যের সকল শিক্ষানুরাগী জনসাধারণের নিকট আমার বিনীত নিবেদন—আসুন সকলে ঐক্যবদ্ধ হয়ে শিক্ষার স্বার্থে, জাতির বৃহত্তর স্বার্থে কেন্দ্রীয় সরকারের প্রস্তাবিত ভয়াবহ অগণতান্ত্রিক, জনবিরোধী শিক্ষানীতির বিরুদ্ধে ব্যাপক আন্দোলন গড়ে তুলি।

**Mr. Speaker :** There is no cut motion on Demand No. 31. There are 41 cut motions on Demand No. 34. All the cut motions are in order. There is no cut motion on Demand No. 35. Now, I call upon Dr. Kiran Choudhuri to speak.

**Shri Kashinath Misra :** Mr. Speaker, Sir, I beg to move that the Amount of Demand be reduced by Rs. 100/-.

**Dr. Kiran Choudhuri :** Mr. Speaker, Sir, obeying your ruling I want to make a very small submission.To take the Budget speech as having been read presupposes that the Budget speech as having been read presupposes that the copies of the Budget speech had already been circulated amongst the Members.

**Mr. Speaker :** Dr. Choudhuri, the convention is that the Budget speech cannot be circulated until the debate starts.

**Dr. Kiran Choudhuri :** I understand. I submit to your decision. This is what I wanted to draw your attention. In any case you can make a new convention in future.

আমি এই বাজেটের বিরোধিতা করছি এবং যে সমস্ত কাট মোশন দেওয়া হয়েছে সেগুলোর প্রতি সমর্থন জানাচ্ছি। পশ্চিমবঙ্গে শিক্ষাখাতে এ পর্যন্ত যত বাজেট বরাদ্দ হয়েছে তারমধ্যে এবারের ব্যয়-বরাদ্দ সবচেয়ে বেশি। শিক্ষাখাতে ব্যয়-বরাদ্দ সুখের কথা যদি তার মধ্যে দিয়ে শিক্ষার উন্নয়ন হয়। কিন্তু দুঃখের বিষয়, নর্ম্যাল গ্রোথ এক বছরে যা হয়, যে টাকা বরাদ্দ করা হয়েছে তার অনেকটা তাতেই লেগে যাবে। তারপর যে সমস্ত অসাম্য রয়েছে, ইমব্যালান্সেস ফিজিক্যাল ইমব্যালান্সেস—তাতে দেখা যাচ্ছে কোনো কোনো স্কুলের বাড়ি আছে, কোনোটার আছে ভাঙা বাড়ি, কোনোটার লাইব্রেরি আছে, কোনোটার নেই, কোনো কলেজের বাড়ি ভালো আছে, কোনোটার নেই, কোনোটার লাইব্রেরি আছে, কোনোটার ল্যাবোরেটরি নেই, এ সবের সামঞ্জস্যবিধান করবার কোনো ব্যবস্থা নেই। তাছাড়া, এই ব্যয়-বরাদ্দের মধ্যে এমন কিছু নেই যাতে শিক্ষার মানোন্নয়ন করার কোনো নির্দেশ আছে।

[4-05—4-15 P.M.]

তারপরে আরও একটু আশা করেছিলাম কারণ এটা জানি যে ১৯৮৬ সাল, আর ১৪ বছর পরে এই শতাব্দী শেষ হবে। শেষকালের বছর একটি গোধূলিকালের মতো, দুটি শতাব্দীর সন্ধিক্ষনে এই আশা করব যে একটা নতুন পদক্ষেপ নেওয়া দরকার যাতে আমরা

আগামী শতাব্দীর প্রস্তুতি নিতে পারি এবং সেক্ষেত্রে শিক্ষার প্রয়োজন ছিল। শিক্ষকদের কিছু রি-ওরিয়েন্টেশন কোর্সের মাধ্যমে তাদেরকে শিক্ষাদান এবং আরও কিছু যোগ্য করে তোলার প্রয়োজন ছিল। এই কথা আমার বক্তব্য শুধু নয়, মাননীয় শিক্ষামন্ত্রী শ্রী শম্ভুচরণ ঘোষ মহাশয় নিজেও স্বীকার করেছেন যে আমাদের শিক্ষার মান কিছু নেমে গেছে। এখানে কিছু শিক্ষক উপস্থিত আছেন, তারাও অকপটে স্বীকার করবেন যে শিক্ষার মান নেমেছে। সেইদিক থেকে রি-ওরিয়েন্টেশনের দরকার। সুতরাং ওরিয়েন্টেশান কোর্সের মাধ্যমে কলেজ শিক্ষা এবং স্কুলের শিক্ষা দেওয়ার প্রয়োজন ছিল। সেটা কিন্তু আমরা এখানে দেখতে পাচ্ছি না। এখানে একটা অদ্ভুত কথা রয়েছে উচ্চ শিক্ষায় পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার ৮ বছর। ইংরাজিতে আরও কড়া ভাষায় আছে এমন একটা মডেল শিক্ষানীতি চালু হয়েছে পশ্চিমবঙ্গে সেটা ভারতবর্ষের আর কোথাও নেই। আর এই দিক থেকে এখানে এমন একটা শিক্ষানীতি অনুসরণ করা হয়েছে সারা দেশের সামনে একটা আদর্শ প্রতিষ্ঠা করতে পেরেছে। আদর্শ যদি এই হয়ে থাকে তাহলে কলিকাতা বিশ্ববিদ্যালয় এশিয়ার মধ্যে শ্রেষ্ঠ বিশ্ববিদ্যালয় ছিল এককালে আজকে সেখানে আস্তে আস্তে তার মধ্যে রাজনীতি এমনভাবে প্রবেশ করেছে যে ছাত্ররা দু'দল হয়ে গেছে। তাদের মধ্যে মারামারি, কাটাকাটি ফলে ক্লাস পর্যন্ত বন্ধ করতে হচ্ছে। শিক্ষকদের মধ্যে দু'দল হয়ে গেছে, কর্মচারিদের মধ্যে দু'দল হয়েছে। আজকে সেইজন্যে শিক্ষাক্ষেত্রে তালাচাবি দেওয়ার অবস্থা এসেছে। সুতরাং নীতির উন্নতি কিছু হয়েছে বলে মনে করি না এবং এটাই যদি মডেল হয়ে থাকে তাহলে কোনোটা ভাল আর কোনোটা মন্দ তা আমার পক্ষে বলা মুশকিল এবং আমার এই ব্যাপারে বিভ্রান্তি সৃষ্টি হচ্ছে। এই ধরনের শিক্ষানীতি চালু করে আপনারা আনন্দিত এটা ভেবেও অদ্ভুত লাগল। আজকে নাকি বামফ্রন্ট সরকার দেশের মধ্যে এমন একটা শিক্ষা ব্যবস্থা চালু করেছেন যেটা একটা আদর্শ ব্যবস্থা। এই আদর্শ ব্যবস্থা নিশ্চয় বর্তমানে যে শিক্ষাব্যবস্থার কথা ভারত সরকার ভাবছেন তার বিরোধী এবং সেই কারণে আজকে যে সর্বত্র নতুন শিক্ষাব্যবস্থার জন্য আলাপ-আলোচনা চলছে নীতি যদিও গ্রহণ করা হয়নি তার বিরোধিতা আপনারা করছেন। এই শিক্ষানীতিকে আপনারা শ্রেষ্ঠ বলে ধরেছেন। যাই হোক আমি এখানে একটি কথা বলতে চাই—দুটি জায়গায় আমাদের প্রাথমিক এবং মাধ্যমিক বিভাগের মন্ত্রী মহাশয় বক্তৃতা দিয়েছিলেন — একটি হচ্ছে ত্রিপুরাতে ৯ এবং ১০ই নভেম্বর, ১৯৮৫ সালে আরেকটি রবীন্দ্রসদনে ৯ই অক্টোবর, ১৯৮৫ সালে এখানে কতগুলি জিনিসের উপর বলেছিলেন এবং বোধকরি তাতে তিনি ভালো কিছু করেননি। চ্যালেঞ্জ অফ এডুকেশনের উপর তিনি বলেছেন যে ১৯৬৮ সালে অবশ্যি এতে ছাপার কিছু ভুল আছে, শিক্ষা কমিশনের ভুল ওই সালে কোনো শিক্ষানীতি হয়নি। কাজেই এই ব্যাপারে কোনো প্রস্তাব সরকার পেশ করেননি এবং সেটা নাকি সাফল্য এবং ব্যর্থতার পরিমাপ হয়নি। এবং এর উপর বিশ্লেষণের কোনো চেষ্টা করা হয়নি। তিনি যদি একটু ভালো করে দেখতেন তাহলে বিষয়টি উপলব্ধি করতে পারতেন। তখন ভারতবর্ষের অন্যান্য রাজ্য এই নীতি গ্রহণ করেনি। উদাহরণ হিসাবে আমি বলতে পারি আসাম গ্রহণ করেনি, কাশ্মির গ্রহণ করেনি, মধ্যপ্রদেশ গ্রহণ করেনি, হিমাচল প্রদেশ গ্রহণ করেনি এবং রাজস্থান পর্যন্ত গ্রহণ করেনি।

আর তখন শিক্ষা রাজ্যের তালিকাভুক্ত ছিল। আর একটি কথা তিনি স্মরণে রাখবেন—কারণ তিনি নিজেও শিক্ষক ছিলেন—ওয়ার্ক এডুকেশনটাকে জীবনমুখি করতে গিয়ে

অর্থনৈতিক জীবনের সঙ্গে সম্প্রীতি করতে গিয়ে বলা হয়েছিল স্কুলগুলিতে ওয়ার্ক এডুকেশন চালু করবেন। এটা আসলে প্রহসনে পরিণত হয়েছিল। আমার চেয়ে আমাদের মাননীয় মন্ত্রী কান্তি বিশ্বাস তিনি বেশি জানবেন। একটা স্কুলে প্রায় ১১ বছর সভাপতি ছিলাম, আমি সেখানে বাধা দিয়েছিলাম তবুও বন্ধ করেনি। বাজার থেকে জিনিস কিনে দেখানো হয়েছিল যে এটা তৈরি করা হয়েছে, ধূপকাঠি কিনে এনে দেখানো হয়েছে, মোমবাতি কিনে এনে দেখান হয়েছে ফুলের টব কিনে এনে গার্ডেনিং করা হয়েছে—এটা যারা শিক্ষক মহাশয় আছেন তারা আমাদের সঙ্গে একমত হবেন যে, এটা একটা ভুল জিনিস করা হয়েছে। এটা চলছে না অচল হয়ে পড়েছে। ১১/১২ ক্লাসে ডাইভারসিফিকেশন ও ভোকেশানালাইজ করা হয়েছিল। এগ্রিকালচারাল স্ট্রিম, টেকনিকাল স্ট্রিম এইগুলি দেওয়া হয়েছিল। কিন্তু ভালো ছাত্ররা তাতে আকৃষ্ট হয়নি। কিন্তু নিকৃষ্ট ধরনের ছাত্র এগিয়ে গিয়েছিল। তারা গিয়ে খুব ভালো ফল করতে পারেনি। যারা করেছিল তারা উপরদিকে এগিয়েছিল। যারা পারেনি তারা বিশ্ববিদ্যালয়ের কাছে গিয়ে বলায় তারা বলল তোমরা বি. এ. ক্লাসে ভর্তি হও। কিছু টেকনিক্যাল স্ট্রিমে পাস করেছে। সুতরাং সেটা সেখানেই শেষ। আর একটি কথা মাননীয় মন্ত্রী নিশ্চয় স্বীকার করবেন আজকে যে যুগ তাতে ১৮ বছরে কোনো শিক্ষা নীতি চালু থাকতে পারে না। এর জন্যই কোঠারী কমিশন বলেছিল প্রতি ৫ বছর অন্তর একবার করে রিভিউ করতে হবে। কিন্তু এই রিভিউ সামান্যভাবে করা হয়েছিল। আর কিছুর তদন্ত করা হয়নি। আজকে বিজ্ঞানের যে অগ্রগতি হয়েছে এইসব কিছুর সঙ্গে সঙ্গতি রেখে আপনাদের অগ্রগতি দেশের সঙ্গে যদি আমরা সমতা রেখে এগিয়ে যেতে চাই তাহলে আমাদের একটা নতুন শিক্ষা নীতির প্রবর্তন করা দরকার। সুতরাং আমরা কতখানি মূল্যায়ন করতে পেরেছি সেটা বিচার করা ঠিক নয় যে কথা তিনি উল্লেখ করেছেন সেটা বোধকরি খুব বেশি অনুধাবন না করেই বলে ফেলেছেন, এটা আমার বিশ্বাস। তিনি জানেন ১৯৯০ সালের আমাদের দেশের একটা হিসাব দেখানো হয়েছে, এই যে বই চ্যালেঞ্জ অফ এডুকেশন-এর পার্সপেক্টিভ, একটা অ্যাপ্রোচ পেপার, যাতে দেখানো হয়েছে ১১ কোটি ছেলে-ছাত্র থাকবে ৬/১০ বছর বয়স অবধি আর ১৪ বছর অবধি। ১৪/১৯ বছর থাকবে আরও ১৭ কোটির মতো ছাত্র। আমাদের মতো দারিদ্র দেশে এর চেয়ে বেশি ইনফ্রাসট্রাকচার তৈরি করা সম্ভব কি? এখন যে পরিস্থিতি আমাদের আছে এইভাবে যদি চলতে থাকে তাহলে ২ হাজার সালে আরও ১০ কোটি ছেলে পাইপ লাইনে থাকবে।

[4-15—4-25 P.M.]

এই বিশাল জনসমুদ্রকে শিক্ষিত করে তুলতে হলে আমাদের যে ফর্ম্যাল এডুকেশন আছে তাতে যেখানে অতি আবশ্যক যেখানে গ্রাম স্কুল নেই সেসব জায়গায় নূতনভাবে স্কুল স্থাপন করা দরকার। তাছাড়া অনেক স্কুল আছে যেখানে আমরা পড়াবার ব্যবস্থা করতে পারি না। কান্তিবাবু জানেন ৪০ ভাগ স্কুলের মাথায় ছাদ নেই, ৭২ ভাগ স্কুলে ব্লাক বোর্ড নেই, প্রায় ৬০ ভাগ স্কুলে খাবার জল নেই। প্রাথমিক শিক্ষকরা জানেন প্রাথমিক স্কুলের যে ঘরদোর তাতে স্বাস্থ্য পড়াবার জায়গা নেই। দুর্গন্ধ নালার পাশে স্বাস্থ্য পড়ালে স্বাস্থ্যহানি হবে। অথচ বলা হচ্ছে ঐগুলিকে আমরা ভালভাবে পড়াই। মাত্র দেড় পার্সেন্ট ছাত্র ক্লাস এইট পর্যন্ত ওঠে, বাকি ড্রপ আউট হয়। তারজন্য আমাদের নন--ফর্ম্যাল যেতে হবে, প্রযুক্তি

বিদ্যার মাধ্যমে যেতে হবে। সেখানে দেখতে হবে টেকনোলজির মাধ্যমে পড়াতে হবে। আমরা টিভি, ভিডিও, রেডিও, সিনেমার সাহায্য নিতে পারি, এডুকেশনাল চ্যানেলের সাহায্য নিতে পারি। আর ডিস্ট্যান্ট লার্নিং-এর চেষ্টা সরকার করছেন। অর্থাৎ ওপেন ইউনিভার্সিটির মাধ্যমে যারা উচ্চশিক্ষা নিতে চায় তারা নিতে পারবে। সকলকেই স্কুল কলেজে যেতে হবে এমন কোনো যুক্তি নেই। শিক্ষা সঙ্কোচন চট করে কাজে লাগানো সম্ভব নয়। সুতরাং এখানে যেকথা বলা হচ্ছে শিক্ষা সঙ্কোচন করছেন কেন্দ্রীয় সরকার সেটা সত্য নয়। একটা কথা বড় করে বলা হয়েছে যে ভারতবর্ষ সম্বন্ধে একটা সমীক্ষা করে দেখা গেছে যেটা বিশ্ব ব্যাঙ্ক করেছে যে ২ হাজার সালে পৃথিবীর সবচেয়ে বেশি সংখ্যক ৫৪.৮ পার্শেন্ট নিরক্ষর থাকবে ভারতবর্ষে। এটা হচ্ছে এডুকেশনকে চ্যালেঞ্জ। আমাদের সামনে এটাই হচ্ছে সবচেয়ে বড় চ্যালেঞ্জ। অর্থাৎ পৃথিবী যখন এগিয়ে যাবে আমাদের দেশ তখন মূর্খ হয়ে থাকবে। সেই চ্যালেঞ্জকে কিভাবে মিট করতে পারি সেটাই হচ্ছে সবচেয়ে বড় কথা। তাহলে প্রশ্ন হচ্ছে আমরা যতটা পারি যেদিকে পারি সেদিকে এগিয়ে যাব। ফর্ম্যাল এডুকেশনের দিকেই এগিয়ে যাব এবং যতটা পারব সেদিকে উন্নত করতে হবে। মেথডলজির উপর এমফ্যাসিস না দিয়ে লার্নিং এর উপর দেব। আমি টিচার হিসেবে লেকচার দিয়ে এলাম কতটা বুঝল তা জানি না তাহলে তো হল না। এখানে প্রশ্ন হচ্ছে কতটা লার্ন করতে পেরেছে তার উপরেই এমফ্যাসিস দিতে হবে। এই কথাগুলি একটা বইয়ের মধ্যে — স্পিচেস বাই শ্রী শম্ভু ঘোষ, হায়ার এডুকেশন মিনিস্টার, গভর্নমেন্ট অফ ওয়েস্টবেঙ্গল—ভালভাবে আছে। এক একটা পয়েন্ট অ্যানালিসিস করে তাঁর যুক্তি তিনি ভালভাবে বলেছেন। ২/১টা জায়গায় না মিলতে পারে কিন্তু খুব ভালভাবে বুঝিয়ে যুক্তি গ্রাহ্য মতো দিয়েছেন। সুতরাং কেন্দ্রীয় সরকার দিয়েছেন বলে গ্রহণ করব না সেরকম সঙ্কীর্ণ মনোভাব না থাকাই বাঞ্ছনীয়।

অর্থের দিক থেকে বিচার করলে পরিষ্কার বলা আছে যে সেন্ট্রাল গভর্নমেন্ট এবং স্টেট গভর্নমেন্ট দুটোরই এগিয়ে আসতে হবে উইথ মোর মানি, তার সঙ্গে সেল্ফ গভর্নিং ইনস্টিটিউট যেমন মিউনিসিপ্যালিটি, কর্পোরেশন, তাদের উপর একটা সেস বসাতে হবে, এন্ট্রিপ্রেনিওর যারা আছে, বড় বড় ডেভেলপিং ইন্ডাস্ট্রিজ যেগুলি আছে তাদের বাজেটের মধ্যে একটা বাজেটারি প্রভিশন থাকবে, এইভাবে বিভিন্ন খাতে রেভেনিউ খাতে রেভেনিউ সেস থাকবে, ইনকাম ট্যাক্সের উপর সেস থাকবে, এই করে বিভিন্ন জায়গা থেকে যতটা সম্ভব অর্থ এক জায়গায় এনে অর্থের দৈন্য মিট করবেন বলে বলা হচ্ছে। আপনারা ভিক্ষা করতে যাবেন না। আমার মনে হয় ভিক্ষা করে টাটা ফান্ডামেন্টাল রিসার্চের মতো একটা ইনস্টিটিউট যদি করতে পারি তাহলে আমাদের সকলকেই গিয়ে ভিক্ষা করতে হবে। আমরা একশো বার ভিক্ষা করব যদি টাটা ফান্ডামেন্টাল রিসার্চ ইনস্টিটিউটের মতো একটা ইনস্টিটিউট করতে পারি, সেখানে আমাদের লজ্জা নেই, তারজন্য ভিক্ষা করতে প্রস্তুত থাকা উচিত। আপনারা বলেছেন একটু একটু করে গ্রহণ করছি, ছাড়া-ভাঙ্গাভাবে আগে একটা রেজিলিউশন ছিল তাকে গ্রহণ করেছিলেন, এখন আর যা শুরু হয়েছে তাকে ছাড়া-ভাঙ্গাভাবে গ্রহণ করতে অসুবিধা নেই, আপনারা কিছুটা গ্রহণ করেছেন, যেখানে সুবিধা সেখানে ট্রেনিং-এ লোক পাঠাবেন। টাকা দিলে টাকা নেব, মডেল স্কুলের কন্সেপ্ট না বুঝেই আপনারা বিকৃতভাবে তার ব্যাখ্যা করলেন। সেইসব জিনিস করবেন আবার ক্রিটিসিজম করবেন এই দু'মুখো নীতি বাদ দিয়ে যাতে উন্নতি হবে তার চেষ্টা সকলেই করবেন। একতরফাভাবে কেবল কেন্দ্র করবে

সেইকথা বলা বাঞ্ছনীয় হবে না, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-25—4.-5 P.M.]

**Shri Neil Aloysius O'Brien** : Mr. Speaker Sir, the essence of my speech on this budget can be sum up in one word.

(Noise)

**Mr. Speaker** : Mr. Bapuli, do not disturb.The nominated member is speaking.

**Shri Neil Aloysius O'Brien:** Sir, I crave your indulgence if I spend a little time on a little back ground to lead up to the essential point I wish to make. It is now over two decades since article 337 of the Constitution (1950) which guaranteed grants for the benefit of the Anglo-Indian community as made in the financial year ending the 31 March, 1948 lapsed. That article contemplated a reduction every three years of 10 per cent the amount of the grants till at the end of ten years, and to the extent to which they were a special concession to the Anglo-Indian Community, they would cease. Thus Constitutional financial guarantees ceased to operate after 1960, and State Governments were free to frame their own policy not only with regard to the grants for Anglo-Indian schools but to other allied matters. The post-Independence policy of the West Bengal Government towards Anglo--Indian schools was spelt out by its far-sighted Chief Minister, the late Dr. B. C. Roy. On more than one occasion in the State Assembly, in a fortnight and unequivocal defence of his Government's post-Independence policy of continued financial and moral support to Anglo-Indian education, he stated that the Anglo-Indian schools were as much the responsibility of his government as other schools in the State, and that because they were good schools they were increasingly being sought after by all Indian parents of all communities and all strata of society. It was obvious, therefore, according to this great architect of Post-Independence West Bengal, that as long as the Anglo-Indian Schools served a genuine educational need it was the duty of a popular government to assist them so long as they continued to be needed and demanded by the public. The West Bengal Government decided not only to continue after 1960 the special lump sum grants which these schools had been granted under Article 337 till then, but permitted them to continue to function under their own Code and their own Inspectorate, and the Education Department was to continue to be advised by the State Board of Anglo-Indian Education in all policy matter regarding these schools. This has continued till to-day. However, there are two points on which I

appeal to the Minister concerned. One is that we do not ask for more grants of the schools. We are concerned with our teachers. The Government has been very generous in increasing the Dearness Allowance to Government employees. I was also happy to see that those installments frozen in last October were released in February which would produce two positive effects–one is the benefit to the people to whom it is given and it will also cut down unnecessary expenditure, bureaucratic red tape which is required to keep it in a separate account. The Minister for Secondary Education is sympathetic to the teachers and so the Anglo-Indian Schools should also receive additional Dearness Allowance. My appeal to him is to convert his sympathy into hard cash as soon as possible. The other small point--there are not many schools coming from minority community of mine or are being founded any more. Yet, one or two that have come up having been inspected, having been recommended for recognition and for whatever reasons the no objection certificates which will allow their students appear for the I.C.S.C. examination is still forthcoming. Sir, there are technical reasons, but let us not forget that in technicalities bureaucracy, the managing committee, the teachers have forgotten the factor of education of the students. These students who are there hoping to appear face problems.

Next point that I would like to bring up leading from the previous one of the I.C.S.C. examination, that West Bengal, its Universities, its Institutions, have always cited instances of the fact that they have never discriminated and yet for the last two or three years increasingly we are seeing that students appearing for other Board examinations–there are other School Boards other than the State Boards here–are finding it difficult to get into our colleges and universities. The reasons that there they are not being given rather their markes have been devalued. I do not understand the logic of devaluation by the university or college which recognise equivalency of two examinations. There is not much I know being said about the I.C.S.C. system which marks on a grade as opposed to raw marks.

Sir, in this connection I would like to quote the Council of Boards of Secondary Education in India 1981, which made the following recommendations : The Committee endorsed the conclusions demonstrated in various studies that a considerable amount of inter-examination subjectivity and variability persists in the evaluation of essay type and short answer type questions.

And Sir, there is no method or scientific evidence to establish the prevailing practice of using cut of course. I do not want to go into a

great details in this argument. All we want to say is this that this kind of almost sons of the soil examination policy is something which we had never anticipated. The Minister who is the Chairman of the State Board of Anglo-Indian education is in full sympathy. We now have to get universities and colleges to cut out this kind of devaluation of what is considered a very good public examination. Its students do well in I.I.T. entrance examination, its students do well in National Science Scholarship.

Then Sir, a few other points I would like to make regarding Secondary and Higher Secondary Examination.

Sir, I have a number of points to make but I just take two. First is the design of the syllabus. I am very happy to see that the madhyamik syllabus, at least for English, it is being revised. An expert is being brought down. I am also happy to see that the said expert has already said that a change in the method of marking as well as teaching is necessary. It has timely eliminated the subjectivity in correction. Grammer is not what we want. It is the usage – English should be used as a tool language, as a communication language and it is no use of having boys and girls in our villages studying Keats and Shelly and the like. This is meant for the people who are interested in literature. The second language always–irrespective of whether English or Bengali or any second language–is the means of communication. I would also like to mention what in the current examination for mathematics almost all the questions have been set from the books published by the Board of Secondary Education and some questions cannot be found in any other standard text-books. In the English medium schools, books written in English have to be prescribed. Usually the English versions of the books on Mathematics published by the Board are available at least one year after the publication of the Bengali versions. Pupils of English medium schools who have appeared for the Secondary Examination this year did not at all get the English version of the books published by the Board. Sir, this is all very well having been given the English versions of the books, published by the Board.

I might also inform you that the Question No. 3(b)(i) – as has appeared in this year's paper – was also set in the Higher Secondary Examination in 1983. Sir, as I have said earlier, I speak with hope and I have pointed out just a few essential things which concern this very small group of schools, the teachers and their dearness allowances which would make their life better, recognition of the few schools which are pending and most of all, no discrimination should be given against the

examination being officially recognised as an equivalency. Thank you, Sir.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই ক্ষমা চেয়ে নিচ্ছি, কারণ আমার গলার এমনই দুরবস্থা চেঁচিয়ে খুব শ্রুতিমধুর হবে না।

**মিঃ স্পিকার ঃ** তার জন্য কি সরকার দায়ী?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আপনি যদি আমাদের দাবিটা মেনে নিতেন তাহলে আমাকে এই রকমভাবে চেঁচাতে হত না। যা হোক মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে খুবই দুঃখজনক এবং লজ্জাজনক অবস্থার মধ্য দিয়ে এই শিক্ষা বাজেটের উপর বক্তৃতা করতে হচ্ছে। আজকে যদি আমরা ওদিকে থাকতাম এবং ওঁরা যদি এখানে থাকতেন তাহলে আমাদের ওখানে বসতেই দিত না। চারিদিকে আজকে যে অবস্থা তাতে আমাদের ওঁরা নিশ্চয় ওখানে বসতে দিত না। আমরা শুধু মাত্র বিরোধিতা করছি না আমরা একথা বলছি যে শিক্ষাকে ওঁরা ইনিসিয়ালি এমনই করেছে যে সেখানে একটা হাই হোপ তৈরি করেছেন।

**মিঃ স্পিকার ঃ** ওঁরা এতই শক্তিশালী যে আপনাদের বসতে দিত না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, এখনও বসতে দিচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা ব্যাপারের যে গুরুত্ব সেটা আপনি বিবেচনা করুন। এটা কংগ্রেস কমিউনিস্টের ব্যাপার নয়। শুধু মাত্র আমাদের পরিবারের ছেলেমেয়েরাই শিক্ষা করে না, আপনাদের পরিবারের এবং সকলের পরিবারের ছেলেমেয়েরাই লেখাপড়া করে। আপনারা সংখ্যায় বেশি রয়েছেন এই বাজেট পাস করিয়ে নিয়ে যাবেন। এবং বাজেট বক্তৃতার উত্তর দেবার সময় আপনারা কি বলবেন সে রিপোর্টও আমাদের জানা আছে।

[4-35—4-45 P.M.]

বলবেন আমরা সব চেয়ে বেশি টাকা অ্যালটমেন্ট করেছি। আমরা শিক্ষকদের মাইনে বাড়িয়েছি, অনেক নতুন প্রাইমারি স্কুল করবার স্বপ্ন দেখিয়েছি। প্রত্যেকটি কথা শুধুমাত্র আপনাদের আমলাতান্ত্রিক ইচ্ছায় লেখা আছে, বাস্তবে যার সম্পর্ক পর্যন্ত নেই। আসলে আপনারা কি করেছেন? সমস্ত শিক্ষা জগতকে নিয়ে গিয়ে আপনারা ধাপার ডাম্পিং গ্রাউন্ডে ফেলে দিয়েছেন। স্যার, কলকাতা বিশ্ববিদ্যালয় একদিন আমাদের অহঙ্কারের বস্তু ছিল, আমাদের কাছে এটা একটা জাতীয় সম্পদ ছিল। বাঙালির অনেক না পাওয়ার যন্ত্রণা থাকা সত্ত্বেও রবীন্দ্রনাথ প্রমুখ মনীষীদের নিয়ে, কলকাতা বিশ্ববিদ্যালয়ের মতো এক একটি প্রতিষ্ঠানকে নিয়ে আমরা গর্ব করতাম এবং একে আমরা বাঙালি জাতির সম্পদ বলে মনে করতাম। স্যার, ফ্রম স্টার্টিং এত ডিসটার্ব করলে কি করে হবে? আমি তো এখনো আসল পয়েন্টেই আসিনি।

(শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় রোজ টু স্পিক)

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, এইভাবে বাধা দিলে কি করে বলব? আমি তো কাউকে বাধা দিইনি। স্যার, আই উইল নট স্পিক ইফ দিস ইজ দেয়ার অ্যাটিচিউড।

**Mr. Speaker :** Mr. Birendra Narayan Roy, Please don't disturb. What is this~ Mr. Mukherjee, you please continue. This is very serious. Let him submit.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আমি যে কথা বলছিলাম তা হচ্ছে এই — সমস্ত শিক্ষা জগত নিয়ে যদি আপনারা আলোচনা করবার সুযোগ দেন তাহলে দেখতে পাবেন একটা ডাম্পিং গ্রাউন্ডে শিক্ষা ব্যবস্থাকে ফেলে দিয়েছেন, এই কথা আপনারা অস্বীকার করতে পারেন না। যে কলকাতা বিশ্ববিদ্যালয় একদিন আমাদের জাতীয় সম্পদ ছিল, অহঙ্কার,, গর্বের বস্তু ছিল তার কি অবস্থা করেছেন সেটা একবার গিয়ে দেখে আসুন। যাদবপুর বিশ্ববিদ্যালয় একটা নতুন ভূমিকা নিয়েছিল। শিক্ষা জগতে ভারতবর্ষে একটা নতুন দিক তুলে ধরেছিলেন, ত্রিগুণা সেন কিছুদিন আগে পর্যন্ত। কিন্তু আপনারা সেখানে রাজনীতি করতে গিয়ে তাকে আজকে কোথায় নিয়ে গেছেন সেটা একবার দেখে আসুন। স্যার, কম্যুনিস্ট কায়দায় সমস্ত প্রতিষ্ঠানগুলিকে কুক্ষীগত করবার চেষ্টা যেমনভাবে করা হয় ঠিক সেই একই কায়দায় শিক্ষা জগতকেও কুক্ষীগত করবার জন্য প্রশাসনিক নিয়ন্ত্রণ শিথিল হয়ে গেল এবং সম্পূর্ণরূপে দলবাজির আখড়া হয়ে গেল। স্যার, ইট ইজ এ রিয়্যালিটি। শুনতে হয়ত খারাপ লাগতে পারে, কিন্তু ইট ইজ এ হার্ড রিয়্যালিটি। গ্রামবাংলা থেকে অরম্ভ করে শহরতলি পর্যন্ত একটি দপ্তরের অযোগ্যতা অপদার্থতার সমালোচনা যদি করতে হয় তাহলে সব চেয়ে আগে আসবে এই শিক্ষা দপ্তর। স্যার, গঠনমূলক কথা কি বলা যাবে? একটি দপ্তর যদি সম্পূর্ণ বিধ্বস্ত হয়ে যায় তাহলে সেখানে গঠনমূলক আলোচনা চলে না। স্যার, আমরা বার বার বলা সত্ত্বেও নিজেরা রিয়্যালাইজ না করে কলকাতা বিশ্ববিদ্যালয় বিল নিয়ে এসেছিলেন। সিলেক্ট কমিটির মধ্য দিয়ে আমরা বারে বারে বলেছিলাম এই আইনের মাধ্যমে কলকাতা বিশ্ববিদ্যালয়কে বাঁচানো যাবে না, যেতে পারে না। আজকে বেশ কয়েক বছর পরে সেটা সত্য বলে প্রমাণিত হয়ে গেছে। আমাদের সমস্ত কিছু সাজেশনগুলি উড়িয়ে দিয়ে আইন পাস করিয়ে নিয়ে এসেছিলেন। এই আইনের কি করা যায় সেটা নিয়ে আজকে আবার নিজেরাই চিন্তা করতে শুরু করেছেন। এই আইন কি করে সহযোগিতা করবে আমি জানি না। কিন্তু শিক্ষা জগতকে সম্পূর্ণভাবে নৈরাজ্যের হাত থেকে আমরা মুক্ত করতে চেয়েছিলাম। ১৯৭২ সালের কথা যারা বলছেন আজকে কি হচ্ছে সেদিকটা একটু দেখুন। শিক্ষামন্ত্রী বসে আছেন। আজকের মতো এমন ভাবে ১৯৭২ সালেও টোকাটুকি হয়নি। আজকে কলকাতা বিশ্ববিদ্যালয়ে কি হচ্ছে? বাংলা টোকাটুকি বলত, এখন খাসি করা বলছে। পকেটের ভিতর এসে খাতা এস. এফ. আই.-এর বাড়িতে চলে যাচ্ছে এবং এরপর সেটা ভরে চলে আসছে। আমরা ক্যাটিগোরিক্যালি রমেন পোদ্দার সম্পর্কে নাম করে বলেছি। যেমনভাবে তিনি বাড়িতে স্বজনপোষণ করেছেন, তার উদাহরণও দিয়েছিলাম। আপনারা উদাহরণ দেন—মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রী, চিফ মিনিস্টারের বিরুদ্ধে অভিযোগ এসেছিল, তিনি পদত্যাগ করতে বাধ্য হয়েছিলেন। এখানে বার বার পজেটিভ অভিযোগ থাকা সত্ত্বেও এক জায়গায়, মুখ্যমন্ত্রী তো দূরের কথা, মৎস্য মন্ত্রী পদত্যাগ করবার ধার দিয়েও যান না। সুতরাং শিক্ষা জগতে যে নৈরাজ্য ও অরাজকতা চলছে তাতে এই বাজেটে মন্ত্রীকে এক টাকার বেশি দেওয়া উচিত নয়। দুর্নীতি, স্বজন পোষণ, দলবাজি প্রাথমিক স্তর থেকে শুরু করে বিশ্ববিদ্যালয়, টেকনিক্যাল কলেজ, স্কুল, মেডিক্যাল পর্যন্ত চলছে এবং এটা যে কমপ্লিটলি প্যারালাইজড হয়ে গেছে এই কথা অস্বীকার করবার

কোনো উপায় নেই। অনেক ব্যাপারে এনকোয়ারি হয়। দুর্নীতির বিরুদ্ধে এনকোয়ারি হয়, অন্যান্য বিষয়ের বিরুদ্ধে এনকোয়ারি হয়। আপনারা একটিও এনকোয়ারি কমিশন করার কথা বলেননি। স্যার, দরকার হলে হাউসের মধ্য থেকে আপনার ক্ষমতা নিয়ে, বিচারপতিদের আনতে হবে না, এখানে একটা কমিটি করুন এবং সত্যিকারে শিক্ষাজগতে নৈরাজ্য, অরাজকতা হচ্ছে কি না, স্কুল থেকে বিশ্ববিদ্যালয় পর্যন্ত শান্তিতে লেখাপড়া হচ্ছে কি না তারা সেটা বিচার করে দেখুন। স্যার, সাইটস ফর স্কুল লেখা আছে। স্যার, ২ হাজার স্কুলের কথা বলা হয়েছে। স্কুলের নাম গন্ধ নেই, এক একটি স্কুলে ৪/৫ জন শিক্ষককে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে। তারা বেতন পাচ্ছে অথচ পার্টির কাজ করে যাচ্ছে হোল টাইমার হিসাবে। একটি স্কুল পর্যন্ত করা হচ্ছে না।

দু'হাজার স্কুল করুন, দু'হাজার পার্টির লোককেই চাকরি দিন, বেকার বাঙালি যুবকরা চাকরি পাক, স্কুল হোক, আমাদের ছেলেরা চাকরি না পেলে দুঃখ করব কিন্তু তবুও আপনাকে ধন্যবাদ জানাব। কিন্তু শুধু 'সাইট ফর স্কুল' লিখে রাখা হবে আর বেতন দেওয়া হবে এবং আমরা এখান থেকে কোটি কোটি টাকার বাজেট পাস করে যাব—এ জিনিস দীর্ঘদিন বরদাস্ত করা যেতে পারে না। এবারে আমি অন্য কয়েকটি বিষয় আলোচনা করব। বহুদিন থেকে জাতীয় শিক্ষানীতির প্রস্তাব বা দাবি আপনারাও করে এসেছেন। কেন্দ্রীয় সরকার বাস্তব অবস্থার মধ্যে দিয়ে বুঝেছিলেন যে জাতীয় শিক্ষানীতির প্রবর্তন করা উচিত। এরজন্য কেন্দ্রীয় সরকার কি করেছেন? সেখানে শুধু একটা সিলেক্ট কমিটি করে দিয়েই কাজ শেষ করে দেননি, পার্লামেন্টারি ডেমোক্রাসির মধ্যে একটা বড় উদাহরণ সৃষ্টি করেছেন। সেখানে একটা বড় পরিবর্তন বা রদবদল করার সময় জনমত যাচাই করার দরকার আছে। এ ক্ষেত্রেও তাই একটা খসড়া তৈরি করে বাজারে ছাড়া হয়েছে। সেই খসড়া দেখে কোনোরকম পজিটিভ সাজেশন ওরা কিন্তু দেননি। এখানে শিক্ষাদপ্তরের পুরোমন্ত্রী, আধামন্ত্রী, সিকিমন্ত্রী মিলিয়ে ৪ জন মন্ত্রী আছেন, আমি চ্যালেঞ্জ করে বলছি, আপনারা দায়িত্ব নিয়ে আমার কথার জবাব দিন যে, ঐ জাতীয় শিক্ষানীতির পাল্টা কোনো নীতি রেখেছেন কি না কোনো পজিটিভ বা কংক্রিট সাজেশন থাকলে নিশ্চয় তা নিয়ে বিতর্ক হতে পারে, সেগুলি উঠিয়ে দেওয়াা যায় না। এ ক্ষেত্রে আপনাদের একটা কাজের উল্লেখ করতে পারি—আপনারা যখন কেন্দ্র-রাজ্য সম্পর্ক নিয়ে একটা বিতর্ক তুললেন তখন একটা পজিটিভ সাজেশন কেন্দ্রীয় সরকারের কাছে রেখেছিলেন এবং কেন্দ্রীয় সরকারকেও ধন্যবাদ যে সেই সাজেশন গ্রহণ করে একটা কমিশন পর্যন্ত তাঁরা অ্যাপয়েন্ট করে দিয়েছেন। আর এখানে আপনারা কি করলেন—সেই খসড়া নিয়ে আলোচনা করা দূরে থাক, কোনো ইতিবাচক প্রস্তাব দেওয়া দূরে থাক শুধুমাত্র খসড়ার সমালোচনাই করা হচ্ছে। এমন কি সেই খসড়া গ্রহণ করবেন কি গ্রহণ করবেন না তা পর্যন্ত পশ্চিমবাংলার মানুষকে জানতে দিচ্ছেন না। স্যার, সংবাদপত্রের সংবাদ যদি সত্য হয় তাহলে তাতে দেখছি একবার ওঁরা সেই খসড়া অনুযায়ী মডেল স্কুলকে স্বাগত জানাচ্ছেন, বলছেন যে আমরা নোট অব ডিসেন্ট দিয়ে তারপর মডেল স্কুল অ্যাকসেপ্ট করব আবার পরবর্তীকালে সংবাদপত্রে দেখছি, বলছেন, 'আমরা যেকোনো মূল্যে, এমন কি রক্ত দিয়েও এই আইনকে রুখব, এই শিক্ষানীতিকে রুখব। কাজেই স্যার, আমরা বুঝতে পারছি না এঁরা এটাকে গ্রহণ করবেন, না, বর্জন করবেন। এর পর স্যার, আমি কয়েকটি বিষয় নিয়ে আলোচনা করব এবং একটার পর একটা বিষয় তুলে ধরে আপনাকে দেখবার চেষ্টা করব

যে স্কুল থেকে কলেজ পর্যন্ত কি অবস্থা চলছে। স্যার, আগেই বলেছি, টোট্যালি এডুকেশন ব্যবস্থায় একটা ক্যাওয়স্ এবং অ্যানার্কি চলছে। আমি এক/দুই/তিন করে বলে এই কথাটা সাবস্টেন্সিয়েট করতে চাই যে কেন আমি বলছি যে নৈরাজ্য এবং অরাজকতা চলছে। শিক্ষাকে দুটি ভাগে ভাগ করে বলছি—হায়ার এডুকেশন এবং স্কুল এডুকেশন। হায়ার এডুকেশনের ব্যাপারে সবচেয়ে আগে আমি যেটা উল্লেখ করতে চাই সেটা হচ্ছে কলেজ সার্ভিস কমিশন। এই কলেজ সার্ভিস কমিশন কংগ্রেস যখন সরকারে ছিল তখন তারা তৈরি করার সিদ্ধান্ত নিয়েছিল এবং তৈরিও হয়েছিল। তার উদ্দেশ্য ছিল ইউ. জি. সি.'র সমস্ত সুপারিশগুলি—বেসরকারি কলেজে যত নিয়োগ করা হয় সেখানে যাতে কোনোরকম দুর্নীতি, কারচুপি, স্বজনপোষণ, দলবাজি না হয় তার ব্যবস্থা করা এবং যোগ্য ছেলেরা যাতে অধ্যাপনার কাজে নিযুক্ত হতে পারে তা দেখা। আজকে কিন্তু ইউনির্ভাসিটি সার্ভিস কমিশনের থ্রু দিয়ে তার উল্টো কাজটাই হয়েছে। ইউনিভার্সিটি সার্ভিস কমিশন হয়েছে কিন্তু সেখানে নিয়োগের পদ্ধতি এমনভাবে করে দেওয়া হয়েছে যে তারমধ্যে দিয়ে চূড়ান্ত দলবাজি, স্বজনপোষণ এবং অযোগ্য লোকদের ঢুকিয়ে দেবার ব্যবস্থা করা হয়েছে। পাশাপাশি মিলিয়ে নিন ঐ একই প্যাটার্নের আর একটি প্রতিষ্ঠান পাবলিক সার্ভিস কমিশনকে। পাবলিক সার্ভিস কমিশনে কি হয়? পি. এস. সি. থেকে সংবাদপত্রে বিজ্ঞাপন দেওয়া হয়, বিজ্ঞাপন দেবার পর সবাই ইন্টারভিউ দেন, ইন্টারভিউ দেবার পর সেখানে একটা মেরিট অব প্যানেল অ্যাকর্ডিংলি করা হয়। সেখানে প্যানেলটা এমনভাবে করা হয় যে মেরিট অনুযায়ী এক/দুই/তিন করে নাম লেখা হয়। এখানে কিন্তু কোনোটা করা হয়নি। এখানে একটা বড় বাক্স টাঙিয়ে দেওয়া হয় এবং বলা হয় তুমি অ্যাপ্লিকেশন লিখে সেখানে ফেলে দিয়ে এসো এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জও দু/তিনটির বেশি যোগ্য লোক পাঠাতে পারেন না। বহু নজীর আমি দিতে পারি যেখানে সরকারি এবং বেসরকারি কলেজে ঐ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে বাংলা এবং ঐ ধরনের কতকগুলি শিক্ষক ছাড়া অন্য শিক্ষক দিতে পারেননি। হ্যামিলটন স্কুল অব তমলুক, খুব নাম করা স্কুল, সেখানে শিক্ষক দিতে পারছেন না বলে শিক্ষকদের দ্বারা ঘেরাও হয়েছেন, আক্রান্ত হয়েছেন এরকম ঘটনাও আছে।

[4-45—4-55 P.M.]

শুধুমাত্র ছাত্ররাই ক্ষতিগ্রস্ত হচ্ছে তা নয়, শিক্ষা জগতের সঙ্গে যারা প্রত্যক্ষ এবং পরোক্ষভাবে যুক্ত তারাও এ দ্বারা ক্ষতিগ্রস্ত হচ্ছে। আপনি দেখুন যে কি রকমভাবে এই ম্যানিপুলেশন হচ্ছে। ইউনিভার্সিটি সার্ভিস কমিশন একটা করে রেখে দিয়েছে। সেখানে যে প্যানেল হচ্ছে, ধরুন ৫০ জন লোক নেওয়া হবে, ১০ জন ১০ জন করে একটা প্যানেল করা হয়েছে। আর এমন কি ১০ জন যদি অযোগ্য পার্টির লোক থাকে যারা ইভেন অনার্স নয় তাদের ঢোকাতে হবে। এই রকম একটা ওয়ার্স্ট প্যানেল তৈরি করা হয়েছে। অ্যামং দি ওয়ার্স্ট যেগুলি একটু ভালো সেগুলির জন্য একটা মেরিট প্যানেল করা হয়েছে। কিন্তু পাবলিক সার্ভিস কমিশনে কি করা হয়? ৫০ জন লোকে এক সঙ্গে করে একটা ইন্টারভিউ করে তারপরে একটা মেরিট প্যানেল করা হয় এবং তাও ১, ২, ৩ করে লেখা থাকে। কিন্তু এখানে তাও থাকে না। আজকে যে অ্যাম্পেল স্কোপ করে রাখা হয়েছে তার ফলে কি হচ্ছে? আপনি কলকাতার আশুতোষ কলেজে যান, আমি উদাহরণ দিয়ে বলছি যে সেখানে

প্রিন্সিপাল করা হয়েছে যিনি সারা জীবনে স্কুল ফাইনালে কমপার্টমেন্টাল, আই. এ.তে থার্ড ডিভিশন, বি. এ.তে থার্ড ডিভিসন, বি. এ.তে সাধারণভাবে পাশ উইদাউট অনার্স, তারপরে স্পেশ্যাল অনার্স, এম. এ.তে থার্ড ক্লাস কারণ তখনকার দিনে থার্ড ক্লাস ছিল, তারপরে একটা পি. এইচ. ডি. করেছেন। এইরকম একটি লোক ঐ আশুতোষ কলেজের অধ্যক্ষর পদ বরণ করেছেন। স্যার, আমাকে একজন বাংলা কলেজের ছাত্র এসে বলছেন, যে আমাদের ক্লাসে বাংলা পড়াতে এসে মনসা মঙ্গল .কাব্য পড়াচ্ছিলেন। সেটা পড়াতে পড়াতে তিনি লেলিন ঢুকিয়ে দিয়েছেন। তখন সেই ছেলেটি দাঁড়িয়ে উঠে বলল, স্যার, মনসা মঙ্গল কাব্যে লেলিন কোথা থেকে এল? তিনি বললেন, লেলিনও দেশের কথা, মানুষের কথা ভাবতো, মনসা মঙ্গল কাব্যেও দেশের মঙ্গলের কথা ভাবছে। কাজেই আগে লেলিনটা বুঝে নাও তারপরে মঙ্গল কাব্যে আসব। এই জিনিস হচ্ছে। এই জিনিস যে ঠগ এবং এইভাবে যে সমস্ত খাতা পরীক্ষক এবং প্রধান শিক্ষক নিয়োগ করা হচ্ছে সেখানে আর কি হবে? আমি হাজার হাজার উদাহরণ দিতে পারি। যাদের পরীক্ষক করা হয়েছে, এমন কি যারা ইংলিশের খাতা দেখছে তাদের ইংলিশে অনার্স পর্যন্ত নেই, এম. এ. ডিগ্রি তো দূরের কথা। আমি একটা সংবাদ পত্র থেকে এই অভিযোগের সত্যতা সম্পর্কে আপনার কাছে পড়ে শোনাচ্ছি। স্টেটসম্যান-এর এক জায়গায় বেরিয়েছিল, সেটা আমি পড়ে দিচ্ছি। A large number of examinees.

**মিঃ স্পিকার ঃ** খবরের কাগজ পড়া যাবে না। আপনি এটা দিয়ে একটা ওয়াইড রেফারেন্স দিতে পারেন কিন্তু ইউ ক্যান নট রিড। এটা পড়া যাবে না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, এখনই উনি পড়েছেন। যাই হোক, আপনি যখন বলছেন, আমি পড়ছি না। যেখানে সংবাদপত্রে এই জিনিস প্রকাশিত হয়েছে সেখানে ছাত্ররা খুবই উদ্বিগ্ন হয়ে উঠেছে। আজকে খাতা দেখছে যে সে অনার্স পাশ নয়, এম. এ. পাশ নয়। আজকে স্টেটসম্যানে এই জিনিস বেরিয়েছে। এইভাবে কলেজ সার্ভিস কমিশনের মধ্যে দিয়ে যে দুর্নীতি করা হচ্ছে সেটা বন্ধ করা দরকার। কাকে সি. এস. সি.র চেয়ারম্যান করা হয়? আলিমুদ্দিন স্ট্রিট থেকে পরীক্ষা-নিরীক্ষা করে তারপরে তাকে সি. এস. সি.র চেয়ারম্যান করা হয়। আপনি যদি কলকাতা এবং কলকাতার আশেপাশের স্কুল-কলেজগুলি দেখেন তাহলে দেখবেন যে সেখানে কি অবস্থা চলছে। অযোগ্য শিক্ষকে সব ভরে গেছে এবং তার ফলে এদের সর্বনাশ করা হচ্ছে। স্যার, আমাদের সব কিছুই তো ওরা কেড়ে নিয়েছে। কিন্তু আমাদের নিজস্ব যে মৌলিক চিন্তাধারা, যে কৃষ্টি, যে সাহিত্য, যে সংস্কৃতি আছে সেটাও সর্বনাশ করে দিতে চাচ্ছে এই এডুকেশন-এর মধ্যে দিয়ে। এই এডুকেশন মেশিনারিকে টোটালি এক্সপ্লয়েট করে আজকে এরা বাংলাদেশে ছাপিয়ে বিপ্লব আনবার চেষ্টা করছে। আমাদের বিরোধিতা তো সেখানেই। আমরা তো সব জায়গায় বিরোধিতা করি না। ওরা যখন বলেছিলেন যে ইংরাজির পঠন-পাঠন একটু কমিয়ে আমাদের মাতৃভাষার প্রাধান্য বাড়াতে, আমি নিজে মনে করি যে এই কৌলিন্যের বিরোধিতা করে সরকার যদি কোনো কর্মসূচী নেন তাহলে সেখানে আমার কোনো দ্বিমত নেই। আমি মনে করি এখনও ইংরাজি ভাষা সাম্রাজ্যবাদের কৃতদাস। আমি এখনও মনে করি যে ইংরাজি স্কুলগুলি সমাজ থেকে দূর করা উচিত। কিন্তু কি হয়েছে? আধখানা করেছেন। একদিকে কলকাতার সমস্ত বড়বড় স্কুল ডন বস্কো, কে. জি.

কনভেন্ট সমস্ত রেখে দিয়েছেন, সমস্ত বড় লোকের ছেলেদের কপালে মন্ত্রীরা লিখে দিয়েছেন যে তোমরা ভালো খাবে, ভালো পরবে, কে. জি. কনভেন্টে পড়বে, বিলেত যাবে, এবং তারপরে আই. এ. এস., আই. পি. এস. হয়ে আসবে, জন্মটাই তাদের স্বার্থক। আর এক দিকে গরিব ঘরের ছেলেদের কপালে লিখে দিয়েছেন যে তোমরা খারাপ খাবে, খারাপ পরবে, কর্পোরেশনের স্কুলে পড়বে, বাংলা মিডিয়ামে পড়বে, আই. এ. এস., আই. পি. এস. হবে না, চাকুরি পাবে না। এই দ্বিমুখী শিক্ষা ব্যবস্থার মধ্যে দিয়ে নিজেদের যে নীতি, নিজেদের যে সমাজ দর্শন তার মধ্যে দিয়ে এক শ্রেণীর শত্রুকে খতম করে নিজেদের মূল শ্রেণী শত্রু তৈরি করছেন। আজকে এই জিনিস কেন করছেন? আমাদের কাছে অনেকে আসে কিন্তু কেউ এসে বলে না যে আমাকে শান্তিনিকেতনে ভর্তি করে দাও।

ম্যাক্সিমাম আমাদের কাছে এসে বলে লরেটোতে ভর্তি করে দিন আমার মেয়েকে, কে. জি.তে ভর্তি করে দিন, কনভেন্টে ভর্তি করে দিন, সো অ্যান্ড সো। যাচ্ছে কোথায় আজকে শিক্ষা ব্যবস্থা? আপনারা পারছেন না। পারছেন না, কারণ নিজেদের পরিবারের ছেলেমেয়েদের ইংরাজিতে শেখাবেন, আর গ্রামের ছেলেমেয়েদের তো মাথা নেই, এরা জীবনে কোনোদিন দাদাদের ধরে যদি চাকরি হয়ে যায় তাহলে সত্যনারায়ণের সিন্নি চড়াবেন। প্রথম থেকে শিক্ষা নীতিকে যুগ যুগ জীও বলতে হবে, আর কোনো ব্যাপার নেই। আজকে দ্বিমুখী শিক্ষা ব্যবস্থার মধ্যে দিয়ে যে চূড়ান্ত শ্রেণী প্রবর্তন করা হচ্ছে, এর সম্পর্কে প্রতিবাদ করবে কে? এর প্রতিবাদ করা মানে শৃঙ্খলার বিরুদ্ধে করা নয়, ইনডিসিপ্লিন নয়, প্রতিবাদ করা মানে বাংলার পাঁচ কোটি মানুষকে বাঁচানোর প্রতিবাদ। সুতরাং এটা করার দরকার ছিল। স্যার, আমি এবার একটু প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে আসছি। প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে অনেক কিছু বলতে পারি এবং বলেওছি অতীতে সেই কথা। কিন্তু ইদানিংকালে হচ্ছে পেনশনের কথা। পেনশন স্কীম চালু করা হয়েছিল মৃত্যুঞ্জয়বাবুর আমল থেকে। ইমপ্লিমেন্ট করার কথা এনাদের আমলে। আজকে ৭/৮ বছর হয়ে গেল পেনশনের জন্য গাদা গাদা লোককে চাকরি দেওয়া হয়েছে। নতুন ৫১ জন সরকারি অ্যাসিস্ট্যান্ট ডি. আই. নিয়োগ করা হয়েছে, ৩২ জন ডিলিং অ্যাসিস্ট্যান্ট নিয়োগ করা হয়েছে। তবুও আজকে কেউ পেনশন পাচ্ছেন না। পেনশন না পাওয়ার আমি বহু উদাহরণ দিতে পারি। কিন্তু একটা উদাহরণ দেখলে আপনার হৃদয় যদি পাষাণ না হয় তাহলে আপনার চোখে জল আসবে। স্যার, শ্রীমতী মনিকা দাস, স্বর্গত দীনেশ দাসের স্ত্রী তিনি মার্কসিস্ট কবি এবং সাধারণ কবি হিসাবে ছিলেন, তিনি জনগণের কবি হিসাবে পরিচিত ছিলেন। সেই কবি দীনেশ দাস বেঁচে থাকাকালীন এই মন্ত্রীর কাছে পেনশন না পেয়ে তিনি আমাকে লিখেছেন যে অনুরাগীদের কথা মতো অসুস্থ শরীর নিয়ে পশ্চিমবাংলার শিক্ষামন্ত্রী মাননীয় কান্তি বিশ্বাস মহাশয়ের সঙ্গে দেখা করেছিলাম। মন্ত্রিমহাশয় কবিকে খুব খাতির এবং আপ্যায়ন করেছিলেন। তাঁর ব্যক্তিগত সচিবকে তাঁর স্কুলের নামটাও লিখে নিতে বলেছিলেন। স্কুলের নাম চেতলা রাজ হাই স্কুল। এই স্কুলে তিনি শিক্ষকতা করতেন। স্যার, কবিকে উনি বলেছিলেন দু'মাসের মধ্যেই স্কুল পেনশন পেয়ে যাবেন, কষ্ট করে আর আসতে হবে না। সংবাদপত্রের মাধ্যমে তিনি এই অনুরোধ জানিয়েছিলেন, কিন্তু তাঁর অপরাধ কি ইন্দিরা গান্ধী মারা যাবার পর তিনি একটা কবিতা লেখেন, তার এক জায়গায় ছিল "ভষ্ম

তোমার ছড়িয়ে দিলাম গঙ্গা-সিন্ধু খরস্রোতে, নীল আমাজন হোয়াংহোতে ছড়িয়ে দিলাম, ছড়িয়ে দিলাম সাত সাগরের অতল জলের খরস্রোতে, নতুন প্রাণের অঙ্গিকারে।" শুধু এই একটা কারণের জন্য আজকে তাঁর বিধবা পত্নী—এত কাগজ আপনি পড়তে দেবেন না, কবি মারা গেছেন, তিনি মৃত, তিনি শুধু যে আমাদের কবি ছিলেন তা নয়, আমি বলছি ওনাদের যদি রাগ হয়, ওঁনার কবিতা দেখুন না, তাতে অনেক জায়গায় আপনাদের কথাও পাবেন। এক জায়গায় তিনি লিখছেন, "বাঁকানো চাঁদের সাদা ফালিটি, তুমি বুঝি ভালবাসতে চাঁদের মতো আজ নহে এ যুগের চাঁদ হল কাস্তে। এই সবও লেখা আছে, কাস্তে হাতুড়ি এই সবও লেখা আছে। শুধু ঐ ইন্দিরা গান্ধীর কথাটুকু শুনে আজকে একজন বিধবা, দীনেশ দাসের মতো কবি—মৃত্যুর পর এত দিন হয়ে গেল, মন্ত্রী নিজে কথা দিয়েছেন তা সত্ত্বেও পেনশন হচ্ছে না। কবি দীনেশ দাসের যদি এই অবস্থা হয়ে থাকে আর ঐ কয়েক হাজার পেনশন না পাওয়া মানুষের কথা আপনার সামনে তুলে ধরতে চাই না, তার কারণ এদের চোখ নেই। সুতরাং ওদের দৃষ্টি আকর্ষণ করে কোনো লাভ নেই। এরা বেসিক্যালি দৃষ্টিহীন এবং এই কথা আমি আজকে বলছি, ওরা শিক্ষকদের যে ভাবে কব্জা করার চেষ্টা করেছেন, তাতে ব্যর্থ হয়েছেন এবং ব্যর্থ হয়েছেন বলে নতুনভাবে প্রেসার ক্রিয়েট করছেন, অর্থনৈতিক প্রেসার, রাজনৈতিক প্রেসার। আমি অনেক জায়গায় উদাহরণ দিতে পারি, সেই প্রেসার দিতে গিয়ে অনেক জায়গায় শিক্ষক শিক্ষিকাদের বেতন পর্যন্ত বন্ধ করে দিয়েছেন। কিভাবে বেতন বন্ধ করে দিয়েছেন আমি আপনাকে তার দু-একটা নাম বলছি, পুরুলিয়ার ভক্তরঞ্জন মাহাতো, মেদিনীপুরের তমলুক অনন্তপুর গার্লস স্কুলের প্রধান শিক্ষিকা, অমূল্যচরণ সরকার, পশ্চিমদিনাজপুরের বিধানচন্দ্র সাহা, এইরকম করে আমি বহু নাম বলতে পারি। কিন্তু আমি কয়েকটা নাম বললাম, যাদের বেতন বিনা কারণে আটকে দেওয়া হয়েছে, এমন কি হাইকোর্টের নির্দেশ থাকা সত্ত্বেও আজ পর্যন্ত বেতন দিচ্ছেন না। সুতরাং বিচারের বাণী এদের কাছে নীরবে নিভৃতে কাঁদছে। আমি জানি না, কবে বিচার হবে। তবে নিশ্চয়ই একদিন বিচার হবে

[4-55—5-05 P.M.]

স্যার, আমাদের একটা বই দেওয়া হয়েছে, এতে আমরা দেখছি যে, কেন্দ্রীয় সরকারের এন. সি. ই. আর. টি'র অনুকরণে স্টেট কাউন্সিল অফ এডুকেশন, রিসার্চ অ্যান্ড ট্রেনিং, ওয়েস্ট বেঙ্গল করা হয়েছে। এটা নিঃসন্দেহে একটা ভালো জিনিস, এর উদ্দেশ্য হচ্ছে ভালো এবং আধুনিক শিক্ষক তৈরি করা। কিন্তু দুঃখের বিষয় হচ্ছে সেখানে এমন সব মানুষকে নিয়োগ করা হয়েছে—আমি তাঁদের নাম করতে চাই না—তাঁরা ভাল শিক্ষক তৈরি করতে পারবেন না, আরও খারাপ শিক্ষক তৈরি করবেন। অর্থাৎ এ ক্ষেত্রেও শুধু পার্টি করা হচ্ছে। কেন্দ্রীয় সরকার এন. সি. ই. আর. টি.তে ভালো ভালো আই. এ. এস. অফিসার এবং যোগ্য মানুষদের সেখানে নিয়োগ করেছেন। সেখানে সব চেয়ে যোগ্য মানুষদের নিয়োগ করা হয়েছে। অথচ সেখানে এস. সি. ই. আর. টি.তে সব চেয়ে অযোগ্য মানুষদের ট্রেনিং দেওয়ার দায়িত্ব দেওয়া হয়েছে। অথচ রাজ্য এর জন্য উপযুক্ত পরিমাণ টাকা ইউ. জি. সি.র কাছ থেকে পাচ্ছে, এমন কি অনেক ক্ষেত্রে টাকা ফেরত পর্যন্ত যাচ্ছে। তথাপি একজন যোগ্য মানুষ দিয়ে টাকা খরচ করবার চেষ্টা করা হচ্ছে না।

স্যার, সারা রাজ্যে ২০০'র বেশি প্রাইভেট কলেজ আছে, সেগুলিতে আগে গভর্নিং বডির মাধ্যমে শিক্ষক নিয়োগ করা হত। আজকে সেই ক্ষমতা সরকার নিজের হাতে নিয়েছেন।

স্যার, ডি. আই.'র থ্রু দিয়ে মাধ্যমিক স্কুলে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে, কিন্তু তাঁদের ম্যানিপুলেট করে মাধ্যমিক স্কুলগুলিতে নিজেদের পার্টিরলোকদের বসানো হচ্ছে। এমন কি ইলেকটেড বডি পর্যন্ত ভেঙে দেওয়া হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি একটা লিস্ট এখানে প্লেস করতে পারেন যে, বিগত ৮ বছরে ক'জন মাস্টারমশাইকে নিয়োগ করা হয়েছে? এবং তা নিয়ে হোম ডিপার্টমেন্টকে দিয়ে বা অন্য কাউকে দিয়ে নিরপেক্ষভাবে বিচার করা হবে যে, নিরপেক্ষভাবে ক'জনকে নিয়োগ করা হয়েছে এবং ক'জন পার্টির লোককে নিয়োগ করা হয়েছে? সুতরাং আমার বক্তব্য হচ্ছে, পার্টি দিয়ে একটা সমাজের একটা শিক্ষাজগৎ কখনই চলতে পারে না। শিক্ষাজগতকে চালাতে হয় আরও উদার দৃষ্টিভঙ্গি নিয়ে এবং প্রগতিশীল মানসিকতা নিয়ে এগিয়ে আসতে হবে।

স্যার, আমি কলকাতা বিশ্ববিদ্যালয়ের উদাহরণ দিয়েই বলতে পারি যে, সেখানে মাত্র ৫% সরকারি কলেজ, আর সব বেসরকারি কলেজ। আগে সেখানে কি কনসেপ্ট ছিল? এক সময়ে ব্যক্তিগত উদ্যোগে সমস্ত কলেজগুলি পরিচালিত হত। বেশিরভাগ স্কুল-কলেজগুলি পারিবারিক উদ্যোগে পরিচালিত হত। বৃটিশ আমলে আমাদের দেশের মানুষকে প্রোবৃটিশ করবার জন্য বৃটিশ শাসকরা কিছু সরকারি কলেজ করেছিলেন। কিন্তু এখন তো সমস্ত স্কুল কলেজের শিক্ষকদের মাইনে দিচ্ছেন সরকার, স্কুল করবার জন্য জমি দিচ্ছেন, টাকা দিচ্ছেন, তাহলে এগুলিকে আলাদা আলাদা ভাব রাখার দরকার কি? হোয়াই নট টোটালি আন্ডার গভর্নমেন্ট? গভর্নমেন্ট কলেজ, গভর্নমেন্ট স্কুল এবং নন-গভর্নমেন্ট কলেজ, নন-গভর্নমেন্ট স্কুল করে রাখা হচ্ছে কেন? সমস্ত বেসরকারি স্কুল-কলেজকে সরকারি আওতায় আনা হোক। আমি বিহারের উদাহরণ দিয়ে বলতে পারি, সেখানে কলেজের ক্ষেত্রে এই নিয়ম কার্যকরি করা হয়েছে বলে শিক্ষা ক্ষেত্রের অনেক বেশি অগ্রগতি হয়েছে।

স্যার, আমি আপত্তি করছি পে-প্যাকেজ স্কীমের। সরকারি দাবি করেছিলেন এই স্কীমের সাহায্যে সমস্ত মাস্টারমশাইদের নির্দিষ্ট তারিখে মাইনে দেওয়া হবে। যদি এই সরকারের ন্যূনতম সততা থাকে তাহলে স্বীকার করবেন যে, পে-প্যাকেজ স্কীম কমপ্লিটলি ফ্লপ করেছে। অতএব পে-প্যাকেজ স্কীম নিয়ে আজকে নতুন করে ভাবার দরকার আছে। আগে এটা ছিল—এই সরকার ক্ষমতায় আসার কয়েক দিন পর পর্যন্ত—১ তারিখে মাইনে দেওয়া হত। কিন্তু তারপর থেকে শহরাঞ্চলের ক্ষেত্রে এবং মফস্বলের ক্ষেত্রে মাস্টার মশাইরা ঠিক সময় মতো মাইনে পান না। এ রকম বহু উদাহরণ আমার কাছে আছে, তাঁরা মাসের পর মাস ঠিক সময় মতো বেতন পাচ্ছেন না।

স্যার, এই সরকারের পক্ষ থেকে রাজ্য পুস্তক পর্ষদ তৈরি করা হয়েছে। কিন্তু এই পুস্তক পর্ষদে কোনো কাজ হয় না। এখানে শুধু মাত্র গোটা-কয়েক সাহেবী ইংরাজি বই-এর অনুবাদের কাজ হয়। অথচ এই বাবদ কোটি কোটি টাকা ইউ. জি. সি. রাজ্য সরকারকে দিচ্ছে। এখানে ভালো ভালো কৃতি মানুষদের নিয়ে এসে অনেক কিছু করা সম্ভব। কৃতী মানুষদের সবেতন ছুটি দিয়ে রাজ্য পুস্তক পর্ষদের কাজে ব্যবহার করা হলে নিশ্চয়ই রাজ্য

পুস্তক পর্ষদের উদ্দেশ্য সাধিত হবে। নতুবা শুধু এস্টাবলিশমেন্ট অ্যান্ড মেন্টেনেন্স খরচই বাড়বে, কোনো উদ্দেশ্য সাধন হবে বলে আমার মনে হয় না। এবং এই খরচের জন্য সাপ্লিমেন্টারি বাজেট করতে হবে। কারণ এ বারেই আমরা দেখেছি সাপ্লিমেন্টারি বাজেটে ৪১ কোটি টাকা এস্টাবলিশমেন্ট অ্যান্ড মেন্টেনেন্স-এর জন্য মঞ্জুর করে নেওয়া হয়েছে।

এইভাবে সেই খরচগুলি বাড়ছে। কেন মন্ত্রী মহাশয় দেখেন না? আমি অনেক তথ্য দেখাতে পরি, যেখানে আপনাদের অনেক অযথা খরচা হচ্ছে। সুতরাং আমার দাবি রইল যে আপনাদের অতিরিক্ত টাকা রাখবার দরকার নেই, এটাতেই হতে পারে যদি আপনারা একটু ভালো করে দৃষ্টি দিয়ে একটু আধুনিক এবং পাশ্চাত্য প্রথার মতো এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করেন। স্যার, কলকাতা, কল্যাণী এবং যাদবপুর এই ৩টি বিশ্ববিদ্যালয় নিয়ে—আপনারা জানেন—মানুষের মধ্যে যে ঘটনা চলছে তার কথা একটু বলছি। আপনারা এখানে যে সমস্ত অ্যাক্ট বা আইন করেছেন সেই আইনগুলিকে এখনই বাতিল বলে ঘোষণা করুন। আপনারা সরকারে আছেন, নতুন অ্যাক্ট নিয়ে আসুন, নতুন আইন তৈরি করে সিলেক্ট কমিটি করুন, আলোচনা করুন। কলকাতা বিশ্ববিদ্যালয়কে বাঁচাতে হবে এটাই হচ্ছে বড় কথা। আপনারা যে দল করেন সেই দলের একজন সদস্য স্বীকার করেছেন যে কলকাতা বিশ্ববিদ্যালয় আজকে মেস হয়ে গেছে। সুতরাং এটা আমাদের কথা নয়, আপনারই দলের কথা। এই যদি কথা হয় আপনাদের যে সমস্ত মুখপত্র তাতেও দেখেছি, স্বীকার করেছেন যে কলকাতা বিশ্ববিদ্যালয়ে নৈরাজ্য চলছে। এই কথা যদি সত্যি হয় তাহলে শুধু মাত্র ভাইস চ্যান্সেলর, প্রো-ভাইসচ্যান্সেলর, সিনেট, সিন্ডিকেট 'পাত্র ঘৃতের আধার, না ঘৃত পাত্রের আধার' এর মধ্যে সীমাবদ্ধ রেখে সর্বনাশ করবেন না। টু ডে অনলি, ফ্লোরে সকলের সামনে অ্যানাউন্স করুন যে আমি সব আইন রিজেক্ট করছি এবং নতুন করে ভাবব, নতুন আইন নিয়ে এসে কলকাতা বিশ্ববিদ্যালয়কে বাঁচাব। আমরা আইন করব না, আপনারা করবেন। সবাই মিলে সিলেক্ট কমিটি করব। পরীক্ষা-নিরীক্ষা করে যেটা ব্যর্থ হয়েছে সেটাকে স্বীকার করে নেওয়ার মধ্যে কোনো লজ্জা তাকতে পারে বলে আমি মনে করি না। তেমনি একইভাবে যেগুলি ডিউ প্রিভিলেজ আছে, যাদবপুর বিশ্ববিদ্যালয়ে যেহেতু ওখানকার কর্মচারিরা জিতেছে আজকে সেখানে তাদের দেয় জিনিসগুলি আগেকার ভাইস চ্যান্সেলর মণীন্দ্রবাবু যেগুলি স্বীকার করে গেছেন তার একটা কানাকড়ি পর্যন্ত স্বীকার করছে না। যাদবপুর, কলকাতা বিশ্ববিদ্যালয় আজকে মেস করে শুধু সংখ্যাধিক্যে ডেমোক্রেসি, ডেমোক্রেসি করে সেটাকে গ্রহণ করে রেখে দিয়েছেন। এটা ডেমোক্রেসির কুফল হচ্ছে। অনেক ভালো জিনিস আছে, খারাপ জিনিসও হচ্ছে। একটা কথা আছে ৫০টি টাট্টু ঘোড়ার চেয়ে ৫১টি খচ্চরের মূল্য অনেক সময়ে বেশি হয়। সেই বেশি নিয়ে আপনারা লুঠ করছেন, চূড়ান্ত নৈরাজ্য তৈরি করে দিয়েছেন। আপনাদের কাছে প্রাথমিক শিক্ষা থেকে শুরু করে অনেক দূরে চলে গেছেন। আপনারা বই দেব বলেছেন সেইসব বই চলে যাচ্ছে কমরেডদের বাড়িতে। শুধু বইয়ের নামে বহু কমরেড গ্রামে গ্রামে প্রেস করে বসেছেন। কিশলয় ছাপাচ্ছে, বঙ্গলিপি ছাপাবার দায়িত্ব নিচ্ছে। এক লক্ষের অর্ডার নিচ্ছে, ৫ হাজার ছাপছে, তাই সই। সুতরাং আমি বলতে চাই যে এইগুলি বন্ধ করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যারা সমাজে খারাপ কাজ করে—স্কুলেও দেখেছেন যেসব ছেলে লেখাপড়া করে না, ক্লাসে পাত্তা পায় না তারা পেছনের বেঞ্চিতে বসে কুকুর ডাকে, শিয়াল ডাকে। ডিসটার্ব করে। এখানেও সেই রকম কিছু সদস্য ডিসটার্ব করছেন, তাঁদের দলের মধ্যে

কোনো পাত্তা নেই। নিজেদের কন্সটিটিউয়েন্সিতে ফিরে গিয়ে এঁরা কি পরিচয় দেবেন। শুধু বলবেন যে আমি কমিউনিস্ট সরকারি দলের লোক।—কলকাতা বিশ্ববিদ্যালয়ের পাশ দিয়ে যেতে যেতে লোকে বলে এটা কলকাতা বিশ্ববিদ্যালয়? ছেলে তার বাবাকে যদি জিজ্ঞাসা করে তো বাবা উত্তর দেয় যে না এটা হুকুমচাঁদ জুটমিল। কলকাতা বিশ্ববিদ্যালয়কে ঠিক জুটমিলগুলির যেমন অবস্থা তেমনি অবস্থায় নিয়ে আসা হয়েছে। কিছুদিন আগে ছাত্রেরা যখন আইন অমান্য করে তখন মধুমিতা নামে একটি ছাত্রী খুন হল, তাতে আমরা নিদারুণভাবে কষ্ট পেয়েছি। এই মধুমিতা এবং রায়বাড়ির ঘটনার সঙ্গে জড়িত একটি লোকও গ্রেপ্তার হয়নি। জ্যোতিবাবু রাজি আছেন, এই ৪টি মৃত্যুর ব্যাপারে একটা জুডিসিয়াল এনকোয়ারি করে—আমরা স্বীকার করে নেব—যারা সাজা পাবে তাদের পক্ষে কেউ দাঁড়াবে না। দু'দলের সংঘর্ষে প্রথমে এস. এফ. আই.য়ের ছেলেরা গণ্ডোগোল করে পরে পুলিশ গিয়ে এফ. আই. আর. করায় তাদের কথায় ছাত্র পরিষদের ছেলেরা গ্রেপ্তার হয়। এর নাম বিচার, এর নাম শিক্ষা? আপনারা এই কুশিক্ষা এবং অরাজকতা বন্ধ করুন এই আবেদন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5.05–5.15 P.M.]

**Dr. Zainal Abedin :** Sir, I rise to make a submission. Sir, matured democracy demands certain conventions to be respected as much as statutes, laws and rules are concerned. It has never been practiced by any legislature that quotations from newspapers are not to be cited. Sir, I refer you to page 440 of Mays Parliamentary Practice where it has been mentioned that in the course of debate reading of books and newspapers may be allowed. In this House also in the past while the Hon'ble Chief Minister was the Leader of the Opposition and when lots of their members has been in this side of the House, reference from newspapers were not barred by any Presiding Officer. Sir, we are following the West Minister type of democracy and parliamentary practice. Sir, what is the source of information? Our source of information is the media. There are various types of media. Parliamentarians, the Members have the right to quote and read the relevant portions from the newspapers.

**Mr. Speaker :** Dr. Abedin, it would be an unhealthy practice in the parliamentary system if we allow unrestricted reference from newspapers because newspapers may contain various types of news–some may be correct news, may be partially correct and some may be based on wrong information. And if these become the source of information of the members then the House may be wrongly guided or may be misguided. What convention requires is that there may be reference on certain important aspects but I do not allow verbatim reading of the newspapers because in our House there is a convention that nothing prepared can be read, no prepared speech can be read. If it is allowed then a Member may get a prepared speech from some other person

and in that speech that peson may give his views to the House through the elected member. I object to the verbatim reading of the newspapers. Reference of certain important aspects may be allowed.

Now, Shri Nani Kar.

**শ্রী ননী কর ঃ** মাননীয় স্পিকার মহাশয়, রাজ্যের শিক্ষা দপ্তরের জন্য যে বাজেট বরাদ্দ এখানে উপস্থিত করা হয়েছে আমি তাকে সমর্থন করবার জন্য উঠেছি। বক্তব্য শুরু করবার আগে একটি কথা বলা দরকার যে, আমার বন্ধু সুব্রতবাবু কবি দীনেশ দাস সম্বন্ধে যা বলেছেন, আমি তাঁকে দীনেশবাবুর ঐ কবিতার বইটা একটু এনে দেখে নিতে বলব। উনি হয়ত মহাত্মা গান্ধীর নামটা ভুল করে ইন্দিরা গান্ধী দেখে ফেলেছেন। এতে মহাত্মা গান্ধীর নামই রয়েছে।

১৯৭৭ সালের পর থেকে একটা নির্দিষ্ট কর্মসূচির ভিত্তিতে "সকলের জন্য শিক্ষা"—এই আওয়াজকে কার্যকরি করবার জন্য এই সরকার চেষ্টা করে চলেছেন। তার ফলে গত ৯ বছরে রাজ্যের প্রতিটি গ্রামে অন্তত একটি করে তাঁরা প্রাইমারি স্কুল করতে পেরেছেন। গোটা ভারতবর্ষের হিসাবটা ধরুন, সেখানে গ্রামের সংখ্যা ১০ লক্ষ, আর প্রাইমারি স্কুলের সংখ্যা হচ্ছে ৫ লক্ষ।

পশ্চিমবাংলায় ধরুন ৩৬ হাজার গ্রাম আছে আর এখানে ৫০ হাজার প্রাইমারি স্কুল আছে। তাহলে বাকি অঙ্কটা ওনারা হিসাব করে নিন কি দাঁড়ায়। এই সরকার নতুন মাধ্যমিক স্কুল স্থাপন করেছে, উচ্চ মাধ্যমিক স্কুল স্থাপন করেছে এবং নতুন কলেজ স্থাপন করেছে। ছাত্র সংখ্যা অতীতে যা ছিল এখন তার থেকে দ্বিগুণ হয়েছে। আজকে ১২ ক্লাস পর্যন্ত অবৈতনিক করা হয়েছে। ষষ্ঠ শ্রেণীর জন্য ইংরাজি এবং অঙ্ক সহ পঞ্চম শ্রেণী পর্যন্ত বিনা মূল্যে বই দেবার ব্যবস্থা করা হয়েছে। এই বই দেবার ফলে এবং গরিব ছাত্র-ছাত্রীদের পোষাক-আষাক দেওয়ার ফলে, তাদের কিছু ভাতা দেওয়ার ফলে এবং মেয়েদের হাজিরা ভাতা দেওয়ার ফলে স্কুলে ছাত্রছাত্রীদের আসা-যাওয়া বেড়েছে। আমি আরও মনে করিয়ে দিচ্ছি এবং সকলেই জানেন যে তফসিলি জাতি এবং উপজাতি ছাত্রছাত্রীদের স্টাইপেন্ড দেওয়ার পরিমাণ বাড়ানো হয়েছে এবং সমস্ত ছাত্রছাত্রীকে টিফিন দেবার ব্যবস্থা করা হয়েছে। এই সমস্ত সুযোগ দেওয়ার ফলে শিক্ষা আজকে সুদূর প্রসারি হয়েছে। সেইজন্য ওনাদের আজকে এত বেশি রাগ। সর্বস্তরে মাতৃভাষার মাধ্যমে শিক্ষা দিতে হবে এই স্লোগানকে কার্যকরি করে এবং সঠিক ভাষা নীতি কার্যকরি করার ফলে শিক্ষার ক্ষেত্রে অনেক বাধা অতিক্রম করতে পেরেছে। গ্রন্থাগার আইন রচনা এই বামফ্রন্ট সরকার করেছে এবং বহু সংখ্যক গ্রন্থাগার প্রতিষ্ঠা করার ফলে শিক্ষার একটা পরিবেশ সৃষ্টি হয়েছে। এতে ওনাদের সহযোগিতা পাওয়া যাচ্ছে না ঠিক কিন্তু সাধারণ শিক্ষক, শিক্ষাকর্মী এবং শিক্ষানুরাগী মানুষ সহযোগিতা করছে এবং তাদের মধ্যে ব্যাপক উৎসাহ, আগ্রহ ও উদ্যোগ সৃষ্টি করেছে। এই উদ্যোগ আরও বাড়ানোর চেষ্টা করছেন এই বামফ্রন্ট সরকার। ১৯৭৬-৭৭ সালে যখন ওনারা শাসন ক্ষমতায় ছিলেন তখন ওনারা শিক্ষাখাতে ব্যয় করেছিলেন ১১২ কোটি টাকা। ১৯৮৬-১৯৮৭ সালে এই বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে শিক্ষা খাতে যে বাজেট বরাদ্দ উপস্থিত করা হয়েছে তার পরিমাণ হল ৬২৬ কোটি টাকা। প্রতি বছর এই বৃদ্ধির ফলে স্বাভাবিকভাবে

নতুন নতুন স্কুল করা হয়েছে, কলেজ করা হয়েছে এবং বিশ্ববিদ্যালয় করা হয়েছে। তা ছাড়া শিক্ষক এবং শিক্ষাকর্মচারিদের বেতন বৃদ্ধি ঘটেছে। এই সরকার শুধু এখানেই থেমে থাকেনি, কি মাদ্রাসা কিংবা টোল এই দুই ধরনের শিক্ষাকেই প্রয়োজনীয় উৎসাহ দিয়েছে। বৃহত্তর শিক্ষা তাকে উৎসাহ দিয়েছে। নন-ফরমাল এডুকেশন, অ্যাডাল্ট এডুকেশন প্রসারিত হয়েছে। হিন্দি, নেপালি উর্দু এবং সাঁওতালী যার যা মাতৃভাষা সেই ভাষাতেই প্রাথমিক শিক্ষার ব্যবস্থা করতে পেরেছে এই সরকার। গ্রামে একটা মাত্র শ্লোগান—সকলকে শিক্ষার অঙ্গণে নিয়ে এস—এই কাজ করেছে এই সরকার। বিশেষ করে আমরা জানি শুধু শুধুই গণতন্ত্র রক্ষা করা যায় না, গণতন্ত্র রক্ষার সঙ্গে সঙ্গে সামাজিক পরিবর্তনের ক্ষেত্রে শ্রমিক, কৃষক এবং মেহনতি মানুষের নেতৃত্বে প্রতিষ্ঠা করতে হবে। তাদের লড়াই এবং সংগ্রামের যে চেতনা বোধ দরকার সেই চেতনা শিক্ষা না হলে আসে না। এই শিক্ষা যে অত্যন্ত গুরুত্বপূর্ণ সেটা পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার স্বীকৃতি দিয়েছে। শিক্ষা ব্যবস্থাকে কার্যকরি করতে গিয়ে অনেক বাধা আসে এবং সেই বাধা অতিক্রম করেছে এই সরকার। যেমন ধরুন শিক্ষার মধ্যে দুটো নীতি চালু করে দিলেন। আমাদের মহামান্য হাই-কোর্ট নির্দেশ দিয়ে বলে দিলেন মুষ্টিমেয় ছোট ছোট সংগঠনের যাঁরা সদস্য তারা ৬৫ বৎসর পর্যন্ত চাকুরি করবেন আর. এ. বি. টি. এ. যেখানে সব থেকে বেশি সংখ্যক শিক্ষক তারা চাকুরি করবেন ৬০ বৎসর পর্যন্ত। মহামান্য হাই কোর্টের বাধা-বিপত্তির ফলে একটা বাধার সৃষ্টি হয়েছে। আজকে মাননীয় মন্ত্রী মহাশয় এই বিষয়ে একটি বিবৃতি দিয়ে সমাধান করে দিয়েছেন। ওনারা সব জায়গায় বিচ্ছেদ আনার চেষ্টা করে থাকেন। আমাদের মন্ত্রী মহাশয় সমাধান করে সকলের চাকুরি একই রকমের শর্ত করেছেন। আমি বা আমরা এবং আমাদের সরকার চান না তবুও শিক্ষা আজকে রাজ্য তালিকায় নেই। রাজ্যের মন্ত্রিসভা যা বলবেন, যে সিদ্ধান্ত নেবেন সেটা কার্যকরি হবে না, শেষ কথা বলবে কেন্দ্র।

[5-15–5-25 P.M.]

জরুরি অবস্থার সেই কালো দিনগুলোর কথা একবার স্মরণ করে দেখুন—সংবিধানকে সংশোধন করে এই খারাপ কাজটি ওঁরা সেই সময়ে করেছেন। যার ফলে আজকে আমরা দেখছি শিক্ষা যুগ্ম তালিকায় চলে গিয়েছে। কিন্তু কেন্দ্রীয় সরকার কি তাঁদের দায়িত্ব পালন করছেন? আমি একটু আগেই এ সম্বন্ধে বলেছি। রাজ্য সরকার শিক্ষার জন্য যেখানে ব্যয় করছেন ৬৩৬ কোটি টাকা, ঠিক তখন আমরা দেখছি কেন্দ্রীয় সরকার গোটা ভারতবর্ষের জন্য বরাদ্দ রেখেছেন ৬৩৫ কোটি টাকা। অর্থাৎ রাজ্যের বাজেটের চাইতে এক কোটি কম। এই বরাদ্দ তাঁরা কেন্দ্রীয় পার্লামেন্টে উপস্থাপিত করেছেন। কেন্দ্রীয় সরকার শিক্ষার জন্য অনেক কমিশন নিয়োগ করেছেন, তারমধ্যে 'খের' কমিশন হচ্ছে অন্যতম। এই খের কমিশন তাঁর সুপারিশে কেন্দ্রীয় সরকারকে বলেছেন যে, কেন্দ্রীয় সরকারকে শিক্ষা খাতে মোট বাজেট বরাদ্দের ১০ ভাগ ব্যয় করতে হবে। সেই অনুযায়ী কেন্দ্রীয় সরকার কি চলছেন? না, কেন্দ্রীয় সরকার সেই সুপারিশ কার্যকর করেননি। বর্তমান পঞ্চবার্ষিকী পরিকল্পনায় শিক্ষাখাতে এবারের হিসাবে দেখা যাচ্ছে তাঁরা শিক্ষাখাতে ব্যয় করবেন না। এই কাজ তাঁরা প্রতি বছরই করছেন। এর ফল কি দাঁড়াচ্ছে? এর ফলে গোটা দেশ নিরক্ষরতায় ছেয়ে যাচ্ছে। আজকে গোটা ভারতবর্ষের শতকরা ৬৪ জন মানুষ নিরক্ষর। এরই সাথে সাথে আগামী শতাব্দী যখন

শুরু হবে, যখন সমগ্র পৃথিবীতে নিরক্ষরের সংখ্যা শতকরা ৫৫ ভাগের বেশি হবে না, তখন ভারতবর্ষের বুকে সংখ্যাটা কি দাঁড়াবে? এখানে নিরক্ষর মানুষের সংখ্যা ক্রমশ বেড়েই চলেছে। নিরক্ষরতার হার কি ভাবে বেড়ে চলেছে তার একটা হিসাব আমি এখানে রাখছি। ১৯৫১ সালের সেনসাসে দেখা যাচ্ছে নিরক্ষর মানুষের সংখ্যা যেখানে ছিল ৩০ কোটি, ১৯৬১ সালে তা বেড়ে দাঁড়িয়েছিল ৩৩ কোটি। এইভাবে ১৯৭১ সালে ৩৭ কোটি, ১৯৮১ সালে দাঁড়িয়েছিল ৪৪ কোটি এবং ১৯৯১ সালে এই হিসাবে যদি বাড়তে থাকে, তাহলে তা দাঁড়াবে ৯৮ কোটিতে। অর্থাৎ আগামী শতাব্দীতে আমাদের ৬০ কোটি নিরক্ষর মানুষকে সঙ্গে নিয়ে প্রবেশ করতে হবে। পরের শতাব্দীতে আরও বেশি সংখ্যায় গিয়ে দাঁড়াতে হবে। এই রকম একটা অবস্থার মধ্যে আমরা যখন বাস করছি, তখন ওঁরা চ্যালেঞ্জ অফ এডুকেশন হিসাবে নতুন শিক্ষানীতির কথা ঘোষণা করেছেন। আমি শুরুতেই বলে রাখতে চাই এটা চ্যালেঞ্জ অফ এডুকেশন নয়, এটা চ্যালেঞ্জ টু এডুকেশন। আমাদের দেশের স্বাধীনতার শুরু থেকেই আওয়াজ ছিল মাতৃভাষায় শিক্ষানীতি গৃহীত হবে। ওঁরা সেটা জলাঞ্জলি দিয়েছেন। কবিগুরু রবীন্দ্রনাথ বলেছিলেন—মাতৃভাষায় শিক্ষা হচ্ছে মাতৃদুগ্ধের মতো। আজ কবিগুরুর ১২৫তম জন্ম দিবসে এসে ওঁরা বলছেন, এটা ভুল। এর মূল কারণটা কী? এর মূল কারণণ হচ্ছে—ওঁরা শিক্ষাকে সঙ্কুচিত করতে চান। শিক্ষাকে সঙ্কোচন করার ঝোঁক ওঁদের আছে। সেই স্বৈরতান্ত্রিক ঝোঁক অনুযায়ীই ওঁরা সব সময়েই চলছেন। একাজ ওঁরা করতে পারেন, কারণ পার্লামেন্টে ওঁদের অনেক বেশি মেজরিটি আছে। সেজন্য যেকোনো আইন ওঁরা যখন তখন পাশ করতে পারতেন। স্বৈরতান্ত্রিক মনোভাব নিয়েই ওঁরা নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের দরদাম বাড়িয়েছেন। অ্যাডমিনিস্ট্রেটিভ নির্দেশে নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের দাম ওঁরা দেশের বুকে বাড়িয়েছেন, অথচ পার্লামেন্টের বুকে আইনের মাধ্যমে যেভাবে করা যেত তা না করে স্বৈরতান্ত্রিক পথ ওঁরা বেছে নিয়েছেন। সেজন্য 'চ্যালেঞ্জ অফ এডুকেশন' যেটা ওঁরা ঘোষণা করেছেন, পার্লামেন্টের বুকে তা আগে উপস্থাপন করা হয়নি। অথচ এই ঘোষণাকে কার্যকরি করতে উদ্যোগ শুরু করে দিয়েছেন। পার্লামেন্টের বুকে এই ব্যাপারে কোনো আইন পাশ হবার আগেই সম্পূর্ণ স্বৈরতান্ত্রিক ঝোঁক অনুযায়ী চ্যালেঞ্জ অফ এডুকেশন কার্যকরি করতে হবে বলে ওঁরা বলছেন। এই ব্যাপারে ওঁরা তিনটি কথা বলছেন — (১) নতুন করে আর কোনো শিক্ষা প্রতিষ্ঠান হবে না; (২) কোনো শিক্ষা প্রতিষ্ঠান সম্প্রসারিত হবে না, শিক্ষা খাতে সরকারের ব্যয় কমাতে হবে; এবং (৩) ছাত্র এবং অভিভাবকদের কাছ থেকে টাকা নিয়ে প্রতিটি শিক্ষা প্রতিষ্ঠানকে স্বনির্ভর করতে হবে। সর্বশেষে বলেছেন শিক্ষার সঙ্গে চাকুরির কোনো সম্পর্ক থাকবে না। পাবলিক একজামিনেশন থাকবে না। শিক্ষার প্রতি মানুষের আগ্রহ নষ্ট করার ব্যাপারে এর থেকে বড় ব্যবস্থা আর কী হতে পারে তা আমার জানা নেই। কেন্দ্রীয় সরকার ধনিক-শ্রেণীর স্বার্থে এই জন-বিরোধী নীতি কার্যকর করতে চাইছেন। জাতীয় সংহতি, সামাজিক সাম্য ও ন্যায়নীতি প্রতিষ্ঠা করার লক্ষ্য সামনে রেখে সারা দেশে একই ধারার সুযোগ প্রসারিত করার যে নীতি অতীতে গৃহীত হয়েছিল, সেই সমস্ত নস্যাৎ করে দেশের বুকে নিরক্ষরতার সংখ্যা আরও বৃদ্ধি যাতে ঘটে সেই উদ্দেশ্য ওঁরা গ্রহণ করেছেন। ঔপনিবেশিক কায়দায় গোটা ব্যবস্থাকেই দুই বা ততোধিক শিক্ষার ধারায় বিভক্ত করার পরিকল্পনা ওঁরা গ্রহণ করেছেন। এরফলে দেশের বুকে বেশি করে সৃষ্টি হবে বিভেদ ও বঞ্চনা। সেই পথেই ওঁরা আজকে চলেছেন। আমরা সেজন্য বলছি যে, ধনতান্ত্রিক ব্যবস্থায় বেকার সমস্যা থাকবে,

বেকার বাড়বে। কেন্দ্রীয় সরকার মনে করছেন যে বেকার ছেলেমেয়ে যদি শিক্ষিত হয়, তাহলে ওঁদের খুবই অসুবিধার মধ্যে। পড়তে হবে। সেজন্য আমরা দেখছি, বেকার সমস্যা সমাধানের কোনো চেষ্টাই ওঁদের মধ্যে নেই।

সেইজন্য শিক্ষিত বেকারের সংখ্যা যাতে কমানো যেতে পারে তার জন্য শিক্ষাব্যবস্থার উপর আঘাত হেনেছেন। শিক্ষিত বেকারের থেকে নিরক্ষর বেকার কম বিপদের সুতরাং ওদের সংখ্যা বাড়িয়ে যাও। মাধ্যমিক স্তরে শিক্ষা গ্রহণ করার বয়সের ছেলেমেয়েদের শতকরা মাত্র ২২ ভাগ আমাদের দেশে বিদ্যালয়ে যাবার সুযোগ পায়। এই অবস্থার মধ্যে যখন প্রয়োজন ছিল এলিমেন্টারি এডুকেশন চালু করার তা চালু না করে সাধারণ সমাজ থেকে বিচ্ছিন্ন এক অভিজাত শিক্ষা ব্যবস্থা চালু করে উন্নাশিক সুবিধাভোগী সম্প্রদায় তৈরি করার জন্যে মডেল স্কুল তৈরি করবার পরিকল্পনা নিয়েছে। সারা দেশের প্রতি জেলায় একটি হিসাবে ৪৩২টি মডেল স্কুল এরা করবেন। সারা দেশের ৫০ হাজার মাধ্যমিক বিদ্যালয় তাতে পড়বে দেশের মাত্র শতকরা ৯৯ ভাগ ছাত্রছাত্রী। তারা কোনও সরকারি সাহায্য পাবে না। এই ৪৩২টি স্কুলের মধ্যে ভাগ করতে হবে। অঢেল টাকা ব্যয় করে প্রতি জেলায় একটি করে মডেল স্কুল গড়ে উঠবে। আগে যেখানে ২০ লক্ষ ছেলেমেয়েরা পড়তে পারতেন সেখানে এলিমেন্টারি এডুকেশন তুলে দিয়ে একটা করে মডেল স্কুল গড়ে উঠবে। প্রতিটি মডেল স্কুলের জন্য খরচ ৮৯ লক্ষ টাকা আর ৬০ বিঘা জমি। অতীতের সমস্ত ঐতিহ্যকে জলাঞ্জলি দিয়ে ভারতবর্ষে রবীন্দ্রনাথের কথা স্মরণ না করে বলে দিয়েছেন ইংরাজিতে অঙ্ক, বিজ্ঞান পড়তে শিখতে হবে, আর অন্য সমস্ত বিষয়গুলি হিন্দি ভাষায় শিখতে হবে। আর অহিন্দি এলাকায় যথা পশ্চিমবঙ্গের মতো জায়গায় মাতৃভাষা তৃতীয় ভাষা। ওরা দেশে শিশুদের মানবিক গুণাবলি বিকাশের ধারাকে রুদ্ধ করে দিয়ে এই সমস্ত স্কুলগুলিতে মাস্টার রাখার ব্যবস্থা উস্কিয়ে দিয়ে ভি. সি. আর., কম্পিউটার এবং টেপ রেকর্ডারের মাধ্যমে শিক্ষা দেবেন। এই ধরনের শিক্ষা ব্যবস্থা পৃথিবীর অন্য কোনো দেশে কেউ দেখেছে? ভারতবর্ষে এমন একটা শিক্ষানীতি রচনা করতে যাচ্ছেন সেটা পৃথিবীর কোথাও নেই। পৃথিবীর অন্য কোনো দেশের শিক্ষার ভাষা শিক্ষার্থীর মাতৃভাষা থেকে ভিন্ন নয়। এরা নতুন কোনও বিশ্ববিদ্যালয় বা কলেজ খোলা হবে না বলেছেন। শুধু এটা করেই শেষ করেননি, ওরা মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক পরীক্ষার ব্যবস্থা তুলে দিতে চান। স্কুল কলেজগুলিতে নিজ নিজ প্রতিষ্ঠানে পাশ করলেই সার্টিফিকেট দিয়ে দেবেন। কেন্দ্র বিশ্ববিদ্যালয়গুলিতে ডিগ্রির পরীক্ষা তুলে দিতে চান। কিছু দিন আগে কিছু বিদগ্ধ বন্ধু আমাদের শিক্ষানীতি নিয়ে রাস্তায় জমায়েত হয়ে খুব হৈচৈ করেছিলেন কিন্তু কই তারা তো এখন কেন্দ্রের এই নয়া নীতির বিরুদ্ধে জেহাদ ঘোষণা করছেন না। আমরা প্রাথমিক স্তরে মূল্যায়ন পদ্ধতি চালু করেছিলাম বলে আপনারা তো খুব চেঁচামেচি করেছিলেন। আজকে সেখানে ইউনিভার্সিটি থেকে আরম্ভ করে স্কুলগুলিতে কেন্দ্র পাবলিক একজামিনেশন বন্ধ করে দিতে চাইছেন, পরীক্ষার গন্ধ পর্যন্ত থাকবে না। এই ব্যাপারে আপনারা তো টুঁ শব্দটি করতে পারছেন না, আপনারা জানেন কিছু বললে পরে আপনাদের টুটি চিপে ধরবে। আপনারা তো আপনাদের সমস্ত দেহ, মন কেন্দ্রের কাছে বিকিয়ে রেখেছেন। ওরা যেভাবে আপনাদের নাচাবে সেইভাবে আপনারা নাচবেন। এখানে স্কুল কলেজগুলিকে স্বয়ং শাসিত করতে ওরা চেয়েছেন। সেখানে শিক্ষা প্রতিষ্ঠানগুলি নিজেদের আয়ে চালাতে হবে, সরকারের পক্ষ থেকে কোনো অর্থ সাহায্য পাওয়া যাবে না। সুতরাং মাধ্যমিক এবং প্রাথমিক

বিদ্যালয়গুলিতে পড়তে ছাত্রছাত্রীদের বেতন দিতে হবে ৬০-৭০ টাকা করে আর কলেজ স্তরে দিতে হবে ১৫০-২০০ টাকা আর বিশ্ববিদ্যালয় স্তরে ৬০০-৭০০ টাকা। সুতরাং বুঝতেই পারা যাচ্ছে এতে শুধু গরিব ছাত্রছাত্রীর ংখ্যা কমবে না ৩-৪ ভাগ স্কুল কলেজ উঠে যাবে। চাকুরির সঙ্গে পাশের আর কোনো সম্পর্ক থাকবে না। শিক্ষার প্রতি সাধারণের আগ্রহ ধ্বংস করে দেওয়া হচ্ছে। চাকরির জন্যে ন্যাশনাল টেস্টিং সার্ভিস নামে একটি কেন্দ্রীয় সংস্থা প্রার্থীদের যোগ্যতা পরীক্ষা করবে। আজকে এই টেস্টিং ব্যবস্থা চাকুরির ব্যবস্থা করবে এর সঙ্গে শিক্ষার কোনো সম্পর্ক থাকবে না। এর ফলে ব্যাপকভাবে টিউটোরিয়াল হোমগুলি গজিয়ে উঠবে।

[5-25–5-35 P.M.]

দুর্নীতিতে একেবারে ছেয়ে যাবে এটা বলেছেন। ওরা শিক্ষাকে ব্যবসায়ী হিসাবে গড়ে তুলতে চায় এই ব্যাপারে প্রাইভেট ব্যবসায়ীদের কাছে শিক্ষাকে তুলে দিতে চাইছে। ইতিমধ্যে এই ব্যাপারে মাদ্রাস, তামিলনাড়ুতে প্রাইভেট কোম্পনিগুলি গড়ে তুলছে। সেখানে সেন্টার অফ এক্সিলেন্সি হিসাবে কিছু শিক্ষা প্রতিষ্ঠানকে গড়ে তোলার জন্য যে চেষ্টা হয়েছিল তার জন্যই বিভিন্ন ব্যবসায়ী গোষ্ঠীর সাহায্য নিয়েছে। যদিও এরা প্রথাগত শিক্ষার পরিবর্তে প্রথা বহির্ভূত শিক্ষার ব্যবস্থা করতে চায়, তবুও ওরা প্রথা বহির্ভূত শিক্ষার জন্য কোনো বিশেষ টাকা রাখেনি। প্রথা বহির্ভূত শিক্ষা তা কি এরা করতে চায়? না, এর জন্যে কোনও উপযুক্ত অর্থ বরাদ্দ নেই। ওরা লাইব্রেরির ব্যাপারে এত বড় বড় করে লিখেছিলেন—সেখানে লাইব্রেরির ব্যাপারে একটি লাইনও কি লিখেছিলেন? আসলে ওরা এটাকে প্রধানমন্ত্রীর সাম্রাজ্য হিসাবে নিয়েছেন। সাম্রাজ্যবাদী ইংরেজের ভূত ভর করেছে প্রধানমন্ত্রীর ঘাড়ে। শিক্ষা নীতিকে সর্বনাশ করে, দেশের সর্বনাশ করবে। সেইজন্য আমি বলব এর বিরুদ্ধে প্রতিবাদ করতে হবে। এই প্রতিবাদ শুধু পশ্চিমবাংলায় নয় একটা বিশেষ অংশের গণতান্ত্রিক মানুষ এই প্রতিবাদকে সমর্থন করছে। আমিও চাইব আপনারা আমাদের সঙ্গে যোগ দিন। ওরা আজকে কিছুটা খুশি হয়েছেন এরা তো জোতদার জমিদারের চর। এরা তো জানেন—যে কৃষক পড়তে পারে তাকে ঠকানো যে কোনও অন্য ব্যক্তির থেকে কঠিন বা মুশকিল। সেইজন্য কৃষক যাতে শিক্ষা না পায় তার জন্য ব্যবস্থা ওরা করতে চায়। শিক্ষাকে মুষ্ঠিমেয় শিক্ষায় পরিণত করতে চায় শ্রেণী স্বার্থে। মহাভারতের শকুনি মামার কথা শুনে থাকবেন—তাকে সকলেই জানেন। দ্রৌপদীর যিনি অপমান করেছিলেন, বস্ত্র হরণ করেছিলেন। ১০০ ভ্রাতার খাবার কেড়ে খেয়ে নিয়ে শকুনি মামা একা খাওয়ার চেষ্টা করেছিলেন। এরাও তো সেই রকম লক্ষ লক্ষ গরিব মানুষের প্রাপ্য কেড়ে নিয়ে মুষ্ঠিমেয় কিছুকে সুবিধাভোগী শ্রেণীতে পরিণত করতে চায়। তাই এর বিরুদ্ধে প্রতিবাদ করছি। আমি আপনাকে বলব যে পশ্চিমবাংলার সরকার যে নীতি নিয়েছেন, আর কেন্দ্রীয় সরকার যে নীতি চাপাচ্ছেন দুটোই পরস্পর বিরোধী নীতি। বাংলার সরকার চাইছেন সকলের জন্য শিক্ষা, আর কেন্দ্রীয় সরকার চাইছেন মুষ্ঠিমেয় কয়েকজনের জন্য শিক্ষা। রাজ্য সরকার চাইছেন আরও নতুন স্কুল, আর কেন্দ্রীয় সরকার বলছেন হবে না। রাজ্য বলছে শিক্ষার ব্যয়ভার থেকে ছাত্রকে মুক্ত কর। কেন্দ্র বলছে ছাত্র বেতন এক্ষুণি অন্তত দেড়গুণ কর। রাজ্য বলছেন শিক্ষায় আগ্রহ বাড়াও, কেন্দ্র বলছে এমন ব্যবস্থা নাও যাতে শিক্ষার আগ্রহ নষ্ট হয়। রাজ্য বলছেন কোঠারি কমিশন কার্যকরি কর। সংবিধানের

প্রতিশ্রুতি কার্যকর কর। কেন্দ্র বলছেন রাজীব নীতিতে চল, শিক্ষাকে সঙ্কুচিত কর। রাজ্য বলছেন শিক্ষাকে বিকেন্দ্রীকরণ কর। কেন্দ্র বলছে শিক্ষাকে পরিপূর্ণ কেন্দ্রের থাবার মধ্যে নিয়ে যাও। একটা কেন্দ্রীয় আইনের মধ্যে এনে শিক্ষাকে কেন্দ্রীভূত করা হোক। এই কারণেই আমি শিক্ষার বাজেটকে সমর্থন করছি। দেশের এই সর্বনাশে আপনারাও অংশীদার হবেন না আমাদের সঙ্গে মিলে দেশকে বাঁচাবার চেষ্টা করবেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, আজকে মাননীয় শিক্ষামন্ত্রীদ্বয় তারা যে বাজেট পেশ করেছেন তার জন্য বলব কেন্দ্রীয় সরকারের প্রস্তাবিত জাতীয় শিক্ষা নীতি একটা দেশের শিক্ষা সংস্কারের উপর যখন এক সর্বত্যাগী সুদূরপ্রসারী আক্রমণ হানতে উদ্যোগী এমনি একটা মুহূর্তে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের অন্তবর্তী শিক্ষা নীতি ও জনবিরোধী শিক্ষা নীতি দেশের মানুষের কাছে সেটা উদ্বেগজনক। শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্য, বিশেষ করে বিশ্ববিদ্যালয় স্তরে এবং শিক্ষক ও শিক্ষাকর্মীদের অধিকার হরণ নানা কারণেই আজকে পশ্চিমবাংলায় শিক্ষার ব্যবস্থা বিপর্যস্ত।

আজ এই বাজেট ভাষণে শিক্ষামন্ত্রী শিক্ষা কর্মীদের অবসরকালীন সুবিধা প্রসঙ্গে যে বক্তব্য রেখেছেন সেটা যে এত নির্লজ্জ হতে পারে তা কল্পনা করা যায় না। তিনি বলেছেন কয়েকটি শিক্ষক প্রতিষ্ঠানের পক্ষ থেকে মোকদ্দমা করার ফলে সুযোগসুবিধা দেওয়ার পক্ষে বাঁধা সৃষ্টি হয়েছে। বার বার এভাবে তাঁরা এখানে অসত্য ভাষণ দিয়ে যাচ্ছেন। ১৯৮৫ সালে এই বিধানসভায় দাঁড়িয়ে আমি প্রশ্ন করেছিলাম ৮১ সালে যে পে কমিশন বসানো হয়েছিল তার প্রকাশিত রিপোর্টে যেসব সুবিধা দেওয়া হয়েছিল শিক্ষকদের অবসরকালীন সুযোগসুবিধা পেনশনে প্রকল্প ইত্যাদি ঘোষণা করা হচ্ছে না কেন? ৮৫ সালের ১০ই মে এখানে শিক্ষামন্ত্রী বলেছিলেন শিক্ষক সংগঠনগুলি মামলা করেছে আমরা ঘোষণা করতে পারছি না। অথচ তার ৫ দিন পরে ১৫ই মে তিনি পেনশন স্কীম ঘোষণা করলেন। মামলা কিন্তু তখন ভেকেট করেননি। আবার আজকে সেই অসত্য ভাষণের পুনরুল্লেখ করলেন যে শিক্ষক সংগঠনের জন্য অসুবিধা হচ্ছে। আজকে শিক্ষকদের পে কমিশনের সুপারিশের নামে সামান্য কিছু মুষ্টিভিক্ষা দিয়ে শিক্ষকদের অর্জিত অধিকার একটার পর একটা হরণ করছেন। শিক্ষকদের ১৬৫ বছর চাকরির বয়ঃসীমা ছিল সেটা কমিয়ে তাঁরা ৬০ বছর করলেন। শিক্ষকদের আন্দোলনের মাধ্যমে আইনের আশ্রয় নিয়ে শেষ পর্যন্ত তাঁরা জয়যুক্ত হলেন এবং শিক্ষামন্ত্রীকে জনমতের কাছে নতি স্বীকার করতে হয়েছে। অর্থাৎ তাঁদের সিদ্ধান্ত পরিবর্তন করে বলতে হয়েছে বয়ঃসীমা ৬০ থেকে বাড়িয়ে ৬৫ করা হল। শিক্ষকদের পি. এফ.-এর হাফ পার্সেন্ট সুদসহ টাকা বাজেয়াপ্ত করলেন এবং পি. এফ.-এর টাকা সরকারি ট্রেজারিতে জমা রাখতে চেয়েছেন। এভাবে শিক্ষকদের অধিকারের উপর হস্তক্ষেপ করছেন। বলা হয় সরকারি কর্মচারিদের মতো সমহারে সুযোগসুবিধা শিক্ষকদের দেওয়া হচ্ছে। এই যে বকেয়া ৫ কিস্তি মহার্ঘ ভাতা সরকারি কর্মচারিদের জন্য ঘোষণা করা হল সেখানে ওদের জন্য কেন ঘোষণা করা হল না তার কি সন্তোষজনক জবাব দেবেন জানি না। কেন এই বৈষম্য? আজ শিক্ষা ক্ষেত্রে সীমাহীন দলবাজি চূড়ান্ত পর্যায়ে চলে গেছে। স্কুলগুলি অনুমোদন দেওয়ার প্রশ্নে হাজার হাজার জুনিয়র ও হায়ার স্কুলগুলিকে অনুমোদন দেওয়া হয়েছে তা নজিরবিহীন। সরকারি দলের লোকজনকে নিয়ে জেলা ভিত্তিক একটা কমিটি হয়েছে। এই কমিটি আবেদনকারির স্কুল পরিদর্শন করবেন

এবং তার ভিত্তিতে অনুমোদন দেওয়া হবে। অদ্ভুত ব্যাপার। গত কয়েক বছর ধরে যে ব্যবস্থা করেছেন তাতে সরকার বিরোধী দলের কোন স্কুল পরিদর্শন করা হচ্ছে না।

[5-35–5-45 P.M.]

এমন কি সি পি আই (এম) দল ছাড়া বামফ্রন্টের অভ্যন্তরে যে শরিকদল আছে তাদের স্কুলে ইনস্পেকশানের জন্য অনুমোদন দেওয়া হচ্ছে না, যত স্কুলের অনুমোদন দেওয়া হচ্ছে সি পি আই (এম) দলের। আপনি প্রোসিডিংস খুলে দেখবেন বামফ্রন্টের শরিকদলের বহু সদস্য বন্ধু এরজন্য আক্ষেপ করেছেন। আজকে স্কুল অনুমোদনের ক্ষেত্রে দলবাজি, শিক্ষক নিয়োগের ক্ষেত্রে দলবাজি চূড়ান্ত পর্যায়ে চলে গেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দেখা যাচ্ছে যে ১০-১৫ বছর আগে যারা দরখাস্ত করেছে তাদের স্কুলে পরিদর্শন হচ্ছে না, অনুমোদন পাচ্ছে না, আর ২-১ বছর যারা দরখাস্ত করেছে, যারা সি পি আই (এম) দলের কৃপাভাজন সেই সমস্ত স্কুল অনুমোদন পেয়ে যাচ্ছে। আজকে বিংশ শতাব্দির যুগে দাঁড়িয়ে যারা প্রগতির কথা বলেন, বামপন্থার কথা বলেন সেই বামফ্রন্ট সরকারের রাজত্বে অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে এই পশ্চিমবঙ্গে বন্ডেড লেবারের মতো শিক্ষকরা বেগারি খাটছে প্রাথমিক বিদ্যালয়ে। যেখানে সরকার নিজে বলছেন বেগারি খাটানো চলবে না সেখানে বামফ্রন্ট সরকারের রাজত্বে শিক্ষকরা বেগারি খাটছে। এই কলকাতা শহরের বুকে ৩ শতাধিক শিক্ষক বছরের পর বছর বিনা পারিশ্রমিকে কাজ করে যাচ্ছেন। সরকারি নিয়মানুযায়ী ১৯৭৭ সালের ৩০শে জুনের আগে ম্যানেজিং কমিটির দ্বারা নিয়োগ প্রাপ্ত শিক্ষকদের ডিস্ট্রিক্ট অ্যাডভাইসারি কমিটি সর্বসম্মত প্রস্তাব নিয়েছে রেগুলারাইজ করার জন্য সেখানে তাদের অনুমোদন দেওয়া হচ্ছে না। ডি এ সি থেকে স্বীকৃতি দেওয়া হয়েছে, অথচ অনুমোদন দেওয়া হচ্ছে না, শিক্ষা দপ্তরের হিমঘরে কি কারণে পড়ে আছে জানি না। কলকাতা এবং পশ্চিমবঙ্গের বিভিন্ন শহরে আজকে বন্ডেড লেবারের মতো অ্যাডিশনাল টিচারদের অনুমোদন দেওয়া হচ্ছে না। স্যার, বামফ্রন্ট সরকারের শিক্ষা নীতির দৌলতে পশ্চিমবঙ্গের প্রাথমিক বিদ্যালয়গুলিতে আজকে শিক্ষা ব্যবস্থা বিপর্যস্ত, সেখানে নাভিশ্বাস উঠেছে। আপনি যদি কয়েক বছরের হিসাব নেন তাহলে দেখবেন বামফ্রন্ট সরকারের আমলে সাধারণ প্রাথমিক বিদ্যালয়গুলিতে ক্রমাগত অভিভাবকদের আকর্ষণ কমে যাচ্ছে, তাঁরা ছাত্রছাত্রী পাঠাচ্ছেন না, অপরদিকে ইংলিশ মিডিয়াম স্কুলগুলিতে রমরমা। প্রাথমিক বিদ্যালয়গুলিতে একটা অ্যালার্মিং পিকচার দেখা যাচ্ছে, সেখানে ছাত্র সংখ্যা হ্রাস পাচ্ছে অস্বাভাবিকভাবে। আজকে কিভাবে ছাত্র সংখ্যা হ্রাস পাচ্ছে—যেখানে ১ জন ছাত্র সেখানে ৩ জন শিক্ষক, এই রকম লিস্ট আমি পড়ে দেখিয়েছি। স্যার, কেন আজকে এই অবস্থা? আজকে অ্যালার্মিং পিকচার কেন? কেন আজকে ছাত্র সংখ্যা হ্রাস পাচ্ছে? আজকে বামফ্রন্ট সরকারের শিক্ষা নীতির দৌলতে প্রাথমিক বিদ্যালয়গুলিতে পড়াশুনাটা প্রহসনে পরিণত হয়েছে। ইংরাজি তুলে দেওয়া হয়েছে, পাশ ফেলের কোনো বালাই নেই, পরীক্ষার কোন বালাই নেই, পরীক্ষাকে কেন্দ্র করে পরীক্ষার জন্য যেটুকু পড়াশুনার চর্চা হত সেই জিনিস উঠে গেছে, পরীক্ষা ব্যবস্থা বাতিল। আজকে পড়াশুনার পরিবর্তে বিদ্যালয়ে খেলা কিছুটা প্রাধান্য পেয়েছে। খেলা নিশ্চয়ই শিক্ষার অঙ্গ এটা কেউ অস্বীকার করে না, কিন্তু খেলাটা শিক্ষার প্রাধান্যের মধ্যে শিক্ষার অঙ্গ হবে, না, শিক্ষার অঙ্গের হানি ঘটাবে এটা বিচার্য বিষয়। জানুয়ারি, ফেব্রুয়ারি, মার্চ মাস হচ্ছে শিক্ষার দি বেস্ট পিরিয়ড অব দি ইয়ার,

বছরের সবচেয়ে বেশি অমূল্য সময়, সেটা খেলাধূলায় চলে গেল। তারপর এসে গেল গ্রীষ্মের ছুটি। তারপর বর্ষা, তারপর পুজোর ছুটি, তারপর বর্ষ শেষ। তাহলে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পড়াশুনা হবে কখন? এই আজকে অবস্থা।

তারপর, আজকে পাশ-ফেল তুলে দেওয়া হয়েছে। অর্থাৎ যে ছাত্র পরীক্ষায় শূণ্য পেয়েছে এবং যে ছাত্রটি ১০০ নম্বর পেয়েছে তাদের মধ্যে কোনো বাদ বিচার নেই—অর্থাৎ সব একাকার হয়ে গেল। এই ব্যবস্থা করবার জন্য পরীক্ষাকে কেন্দ্র করে ছাত্রদের মধ্যে পড়াশুনা করবার যে আগ্রহ সৃষ্টি হোত সেটা আর থাকল না। এটা একটা অ্যালার্মিং পিকচার। তারপর, ছাত্রসংখ্যা কমে যাচ্ছে এবং তারজন্য শিক্ষা দপ্তর থেকে সার্কুলার দিয়ে বলা হয়েছে সারপ্লাস টিচার—কাজেই বদলি করতে হবে। আমি হাউসে পড়ে শোনাচ্ছি এঁদের সর্বনাশা শিক্ষানীতির ফলে আজকে কিভাবে ছাত্রসংখ্যা হ্রাস পেয়েছে।

বিজয়গড় (যাদবপুর) বাস্তুহারা বিদ্যামন্দির—ছাত্রসংখ্যা ১, শিক্ষক ৫ জন, রাধানাথ প্রাথমিক বিদ্যালয় ছাত্র সংখ্যা ৪, শিক্ষক ২ জন। দক্ষিণী বিদ্যালয়, ছাত্র সংখ্যা ৭, শিক্ষক ২ জন, স্বামীজী প্রাথমিক স্কুল, বিজয়গড় ছাত্র সংখ্যা ৭ জন, শিক্ষক ৩ জন। বিদ্যার্থী ভবন, বিজয়গড় ছাত্র সংখ্যা ৯ জন, শিক্ষক ৪ জন, ঝিল রোডের ২ নং আদর্শ শিক্ষায়তন ছাত্র সংখ্যা ৩১ এবং শিক্ষক ৬ জন, সুভাষপল্লীর নিঃস্ব কলোনি ছাত্র সংখ্যা ৩৬, শিক্ষক ৭ জন। এরকম ঘটনা কত আর বলব। আজকে এই পরিস্থিতিতে শিক্ষকদের ট্রান্সফার করবার জন্য সার্কুলার পাঠানো হয়েছে। আমি মনে করি দিস ইজ দি অ্যালার্মিং পিকচার, কিন্তু মন্ত্রিদের এতে চোখ খুলছে না। কয়েক বছর আগে দেখেছি স্কুলে ছাত্রদের জায়গা হত না। আজকে এই অবস্থা কেন হল তার জবাব আপনারা দিন। লেট দেয়ার বি অ্যান অ্যানকোয়ারি। আপনাদের শিক্ষা নীতি, জনবিরোধী ভাষা নীতি যেটা পিপল রিজেক্ট করেছে তারজন্যই এই অ্যালার্মিং পিকচার আমরা দেখছি। ইজ ইট নট দি হাই টাইম—এ থেকেও কি আপনারা শিক্ষা নেবেন না? তারপর, আমাদের কলকাতা বিশ্ববিদ্যালয় হল শিক্ষাক্ষেত্রে নৈরাজ্যের আর একটি বড় উদাহরণ। কলকাতা বিশ্ববিদ্যালয়ে এবং অন্যান্য বিশ্ববিদ্যালয়ে বর্তমানে যে অবস্থা চলছে তাতে সরকার নীরব এবং নির্বিকার। রাজনৈতিক প্রতিপক্ষ হিসেবে দুটি ইউনিয়ন দিনের পর দিন আন্দোলন করছে, বিক্ষোভ এবং পাল্টা বিক্ষোভের ফলে বিশ্ববিদ্যালয় দিনের পর দিন বন্ধ হয়ে রয়েছে। বিশ্ববিদ্যালয়ে ক্লোজার, লকআউটের মতো অবস্থা চলছে অথচ সরকার নির্বিকার। পশ্চিমবাংলার জনসাধারণ চায় এই অবস্থার প্রতিকার হোক, রাজ্য সরকারের এই অস্বস্তিকর নীরবতা ভঙ্গ হোক। আমরা স্পিকার মহাশয়ের মাধ্যমে এই ব্যাপারে বারে বারে আবেদন করছি। তবে একটা আশার কথা মুখ্যমন্ত্রী আমাদের আবেদনের ভিত্তিতে আগামী ৩রা এপ্রিল তাঁর বক্তব্য হাউসে রাখবেন। আমরা আশা করছি পশ্চিমবাংলার লক্ষ লক্ষ শিক্ষার্থীর স্বার্থে এই অবস্থার অবসান হবে এবং মুখ্যমন্ত্রী একটা পজিটিভ অ্যাসুরেন্স দেবেন। তারপর, শিক্ষাক্ষেত্রে মডেল স্কুল এবং জাতীয় শিক্ষানীতির সমালোচনা যথার্থভাবেই হয়েছে। শিক্ষামন্ত্রীকে আমি ভেবে দেখতে বলি — মডেল স্কুলের প্রস্তাব যার মধ্য দিয়ে এই সরকার গোটা শিক্ষা ব্যবস্থার সুযোগসুবিধা বিত্তবানদের ঘরে পৌঁছে দেবার চেষ্টা করছেন এবং অধিকাংশ সাধারণ মানুষকে শিক্ষার সুযোগসুবিধা থেকে বঞ্চিত করেছেন।

[5-45–5-55 P.M.]

এই প্রশ্নে আমি বলতে চাই যে কেন্দ্রীয় সরকারের এই নীতির সঙ্গে সঙ্গতি রেখে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার জন বিরোধী ভাষা নীতি চালু করেছেন। প্রাথমিক স্তর থেকে ইংরাজি তুলে দেবার চেষ্টা চালিয়েছেন। এতে মুষ্ঠিমেয় কিছু বিত্তবান লোকের ছেলেমেয়েদের উচ্চ এবং উন্নত শিক্ষার সুযোগ করে দিয়েছেন, আর অন্য দিকে সাধারণ ঘরের ছেলেমেয়ে এই উচ্চ এবং উন্নত শিক্ষার সুযোগ থেকে বঞ্চিত করেছেন। এই বৈষম্যমূলক শিক্ষা নীতি আপনারা কি চালু করার চেষ্টা করছেন না? আজকে জাতীয় শিক্ষা নীতির মধ্যে একটা মারাত্মক প্রশ্ন রয়েছে। উচ্চ মাধ্যমিক এবং মাধ্যমিক স্তরে কোনো পাশ ফেল থাকবে না—সেখানে পাবলিক একজামিনেশন তুলে দেবার কথা কেন্দ্রীয় সরকার বলেছেন। তার বিরুদ্ধে বামফ্রন্টের বন্ধুরা আপত্তি জানিয়েছেন—যথার্থভাবেই এই আপত্তি করেছেন। কিন্তু এর নিরবিচ্ছিন্ন মূল্যায়ন নামে প্রাথমিক স্তর থেকে যে পরীক্ষা ব্যবস্থা তুলে দিয়েছেন তার সম্পর্কে কৈফিয়ত দিতে গিয়ে আপনারা আপনাদের "নয়া শিক্ষা নীতি কি ও কেন" বইতে বলেছেন "সার্বজনীন প্রাথমিক শিক্ষা গুরুত্ব অনুভব করে এবং শিশুমনের কথা বিবেচনা করে এগারো বছর পর্যন্ত শিশুদের এই মূল্যায়ন পদ্ধতি চালু করার কথা সকলেই স্বীকার করেন।" আমি মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করি এই অসত্য উক্তি কি করে করতে পারলেন? আপনাদের কি মনে নাই এই জনবিরোধী শিক্ষা নীতির বিরুদ্ধে ভাষা নীতির বিরুদ্ধে বিশিষ্ট শিক্ষাবিদ্‌গণ, সাহিত্যিক, বুদ্ধিজীবী তথা সর্বস্তরের মানুষ রাস্তায় নামেননি, তারা কি এর বিরুদ্ধে সোচ্চার হননি। পশ্চিমবাংলার রক্ত চক্ষুকে উপেক্ষা করে শিক্ষকরা কি ইংরাজি পড়াচ্ছেন না, পরীক্ষা গ্রহণ করছেন না? কিছু কিছু ক্ষেত্রে সেইসব শিক্ষকদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের উদ্যোগ পশ্চিমবঙ্গ সরকার নিয়েছিলেন। কিন্তু তার বিরুদ্ধে শিক্ষক সমাজ কি প্রতিবাদ জানাননি? এই জিনিস কি দেশের মানুষ স্বীকার করে নিয়েছেন? এই নির্লজ্জ ভাষণ আপনি কি করে দিলেন? আজকে জাতীয় শিক্ষা নীতি সম্পর্কে আলোচনা করার অবকাশ এখানে কম। কিন্তু এই জাতীয় শিক্ষা নীতি গোটা ভারতবর্ষের সর্বাত্মক শিক্ষা প্রসারের বিরুদ্ধে এবং সংস্কৃতির বিরুদ্ধে যে আক্রমণ করেছে ইতিপূর্বে এইরকম আক্রমণ আর হয়নি। এর বিরুদ্ধে ঐক্যবদ্ধ আন্দোলন গড়ে তোলা দরকার এবং সমস্ত বামপন্থী মানুষ এক মঞ্চে দাঁড়িয়ে এই জাতীয় শিক্ষা নীতির বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জানানো প্রয়োজন। কিন্তু এই বামফ্রন্ট সরকারের যে শিক্ষা নীতি সেই নীতি এই জাতীয় শিক্ষা নীতিকে ডাইলিউট করছে সেদিক থেকে সাহায্য করছে। সেদিক থেকে দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে ওঁরা জাতীয় শিক্ষা নীতির বিরুদ্ধে মৌখিক বিরোধিতা করলেও একদিকে তারা ঐক্যমত হয়ে রয়েছে। মডেল স্কুল সম্পর্কে আজকে স্টেটসম্যানে দেখলাম যেহেতু কঙ্কারেন্ট লিস্টে এডুকেশন রয়েছে, সেই হেতু ওঁরা এই মডেল স্কুলের বিরোধিতা করবেন না, বাধা দেবেন না।

অদ্ভুত ব্যাপার, এই বলছেন, এই জিনিস চলছে। আজকে ওপেন ইউনিভার্সিটি বিল সম্পর্কে বলছেন। প্রস্তাবিত জাতীয় শিক্ষানীতি সম্পর্কে ওরা বলছেন ওপেন ইউনিভার্সিটির কথা অথচ দেখা যাচ্ছে আপনারা ওপেন ইউনিভার্সিটির বিরুদ্ধে নন। সাধারণ প্রথাগত ইউনিভার্সিটিকে যথেষ্ট সুযোগ না দিয়ে ওপেন ইউনিভার্সিটি করার মানেই হচ্ছে বিশ্ববিদ্যালয়ের দায়িত্বকে অস্বীকার করা। পরিশেষে আমি এই কথা বলতে চাই যে, আজকে এই সর্বনাশা

জাতীয় শিক্ষানীতির বিরুদ্ধে যদি যথার্থই দেশব্যাপী আন্দোলন গড়ে তুলতে চান তাহলে নিজেদের জনবিরোধী শিক্ষা নীতি সংশোধন করার চেষ্টা করুন। সর্বনাশা শিক্ষা নীতির পাশ ফেল প্রথা তুলে নেওয়া হয়নি। এগুলি বন্ধ করার চেষ্টা করুন এবং শিক্ষকদের অর্জিত অধিকারকে রক্ষা করবার চেষ্টা করুন। এইটুকু বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমরেন্দ্রনাথ ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে উপস্থাপিত শিক্ষা বাজেটের বিরোধিতা এবং কাট মোশনের সমর্থন আমি পূর্বাহ্নেই জ্ঞাপন করছি। আমাদের দেশে একটি কথা আছে, 'পারে না বন্দুক ঘাড়ে নিতে, বাঘ মারতে যায় চিতে'। এই সরকার এবারে ৬৩৫ কোটি টাকার বাজেট উত্থাপন করেছেন। অথচ গতবারে এদের বিভিন্ন খাতে ব্যয় না হওয়া টাকার পরিমাণ হচ্ছে ২৫ কোটি ৬৭ লক্ষ ১৪ হাজার টাকা। সাধারণ শিক্ষা খাতে ৮ কোটি ২২ লক্ষ ১৪ হাজার টাকা এরা খরচ করতে পারেননি। শিক্ষা দপ্তরের নিজস্ব ব্যাপারে ৮ কোটি ৫০ লক্ষ টাকা খরচ করতে পারেননি। সোশ্যাল অ্যান্ড কমিউনিটি সার্ভিসেস খাতে ৮ কোটি ৯৫ লক্ষ টাকা খরচ করতে পারেননি। আমরা আশা করব এবং আশঙ্কা করব আগামী বছর এরা যদি আবার বাজেট উত্থাপন করবার সুযোগ পান এবং সহযোগিতা নন তাহলে এইরকম খরচ না হওয়া টাকার পরিমাণ হবে অনেক। আমাদের সরকার পক্ষের মাননীয় সদস্যরা এই শিক্ষা বাজেটের সমর্থনে যুক্তি দেখাবার চেয়ে কেন্দ্রের শিক্ষানীতি যে চ্যালেঞ্জ অব এডুকেশন সেই চ্যালেঞ্জ অব এডুকেশনকে চ্যালেঞ্জ করবার মনোভাব দেখিয়েছেন বেশি। আমি জানি শিক্ষা এবং শিক্ষক সম্পর্কে, শিক্ষা প্রতিষ্ঠান সম্পর্কে ভুল ধারণার বশবর্তী হয়ে যে বাজেট রচনা করা হয়েছে সেই বাজেট সমর্থক কিছু শিক্ষকের শিক্ষা সম্পর্কে সঠিক মূল্যায়ন হবে না। তাই চিৎকার বেশি হবে জেনেই আমি বলছি, শিক্ষা মানেই ধরে নিয়েছি কিছু শিক্ষায়তন প্রতিষ্ঠা, কিছু শিক্ষক নিয়োগ, আর কিছু খাতা কলম পদ্ধতিতে ছাত্রছাত্রীর সংখ্যা প্রদর্শন। আমি গত বছরের বাজেট আপনার সামনে উপস্থিত করছি। তাতে শিক্ষামন্ত্রী বলেছেন, ''আজকে পশ্চিমবাংলায় প্রায় এমন কোনো গ্রাম বা মহল্লা নেই বললেই চলে যেখানে প্রাথমিক বিদ্যালয় নেই।'' আর এই বছরের বাজেটে দেখছি, কোথাও ২০০ নতুন প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা হবে, ১৬০০ অতিরিক্ত শিক্ষক নিয়োগের প্রস্তাব আছে, বলা হয়েছে আসলে ঐটাই হল আসল কথা তারপর আছে, ইতিমধ্যে ১৫টি জেলায় ১১৬৪টি প্রাথমিক বিদ্যালয়ের গৃহ নির্মাণের জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হয়েছে। আবার এক জায়গায় আছে, শহরাঞ্চলে ২০০ প্রাথমিক বিদ্যালয়ের গৃহ নির্মাণের কাজে হাতে নেওয়া হয়েছে আর এক জায়গায় আছে, পঞ্চায়েতের মাধ্যমে ৭ হাজার ৭৫৯টি বিদ্যালয়ের গৃহ নির্মাণের কাজ পঞ্চায়েতের মাধ্যমে হবার প্রস্তাব আছে।

[5-55–6-05 P.M.]

হয় গত বছরের বাজেটের দাবি অসত্য, না হয় এ বছরের বাজেট বিবৃতি অসত্য। গত বছরের বাজেটে দাবি করা হয়েছিল যে বিদ্যালয়হীন মহল্লা বা গ্রাম নেই বললে চলে আর এ বছরের বাজেট বিবৃতিতে বলা হয়েছে অন্তত ৯ হাজার প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা হবে। তাহলে কোনটা সত্য? শিক্ষা বলতে আপনারা বোঝাতে চাইছেন...

(নয়েজ)

মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, বলবার সুযোগ যদি না দেওয়া হয়, এঁরা যদি চিৎকার করে আমার সত্য ভাষণকে বন্ধ করতে চান তাহলে বুঝব এঁরা সত্যের মুখোমুখি হতে চান না। স্যার, ভারতবর্ষের বিভিন্ন হার এবং উপহারের কথা এঁরা উল্লেখ করেছেন। দেখলাম শিক্ষা বৃদ্ধির ক্ষেত্রে এঁরা বলতে গিয়ে কিছু দালান, বাড়ি ইত্যাদি কথা বলেছেন। শিক্ষা প্রতিষ্ঠান বৃদ্ধির ক্ষেত্রে গত ৩৫ বছরে ভারতবর্ষে ২ লক্ষ ৩০ হাজার থেকে ৬ লক্ষ ৯০ হাজার এসে এই অঙ্কটা দাঁড়িয়েছে। তা সত্ত্বেও কিন্তু আগামী শতাব্দীতে ওয়ার্ল্ড ব্যাঙ্কের হিসাব অনুযায়ী পৃথিবীর মোট জনসংখ্যার ৫৪.৮ ভাগ নিরক্ষর থাকবে ভারতবর্ষে। কাজেই দালান বাড়ালেই হয় না, শিক্ষার মূল কথা দালান বাড়ানো নয়। আর এই দালানও তো অনেক জায়গায় নেই। মুর্শিদাবাদ জেলার অনেক গ্রাম আছে যেখানে স্কুলের দালান নেই। কোথাও দালান আছে তো চক, ডাস্টার নেই, কোথাও চক-ডাস্টার যোগাড় করা যায় তো টেবিল, চেয়ার, বেঞ্চ ইত্যাদি নেই। আর ছাত্রদের কথা তো দেবপ্রসাদবাবুর কাছ থেকেই শোনা গেল যে একজন শিক্ষার্থী তো ৭ জন শিক্ষক। বলিহারি এঁদের শিক্ষা ব্যবস্থা। ওঁর কথা যদি অসত্য হয় তাহলে মন্ত্রী মহাশয় দাবি করুন যে এসব অসত্য তাহলে উনি ক্ষমা চাইবেন, না হলে ওঁকেই মাফ চাইতে হবে। আপনারা প্রাথমিক বিদ্যালয় নিয়ে বেশি সময় কাটাচ্ছেন। আপনারা জানেন কিনা জানি না, বোধ হয় জানেন না, আমাদের এই পশ্চিমবাংলায় শিক্ষা খাতে যে ব্যয়বরাদ্দ করা হয় তার শতকরা ৭৫ ভাগ যায় শিক্ষকদের বেতন দিতে এবং আরও ১০ ভাগ যায় সেই বেতনের পরিকাঠামো তৈরি করতে। অর্থাৎ শিক্ষাখাতের ৮৫ ভাগ টাকা ব্যয়িত হয় শিক্ষকদের বেতন বাবদ। শিক্ষার্থীদের তো অপরাধ নয়, এখানে শিক্ষা কোথায়? আপনারা বলেছেন, 'পরিমাণগত সংখ্যা বৃদ্ধি।' অন্য কোনো বাজেট হলে আপত্তি করতাম না। 'গুণগত উৎকর্ষতা বৃদ্ধি' এই সহজ বাংলা কথাটা যারা জানেন না শুদ্ধভাবে লিখতে তাদের কাছ থেকে আর শিক্ষা সম্পর্কে বেশি কথা শোনাবার প্রয়োজন নেই। 'গুণগত উৎকর্ষতা বৃদ্ধি' আপনারা করতে পারেননি, এই 'তা' টাই বৃদ্ধি করে এসেছেন। 'গুণগত উৎকর্ষতা বৃদ্ধি' যে হচ্ছে না তার প্রমাণ হল আজকেও পরীক্ষার হলে ছেলেরা নকল করার দায়ে ধরা পড়ছে। আমাদের মুখ্য সচেতকই বলেছেন, যিনি অনার্স পাশ করেননি তিনি অনার্সের খাতা দেখছেন। সেদিন শুনলাম, ক্ষুদিরাম বসু কলেজের ৬শো ছাত্রছাত্রীর বি. এ., বি. এস. সি.'র খাতা পর্যন্ত পাওয়া যায়নি। বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রেও শুনছি পরীক্ষকদের কাছে বার বার খাতা ফেরত পাওয়ার জন্য তাগাদা দিতে হচ্ছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের ব্যাপার নিয়ে তো এই বিধানসভায় কোয়েশ্চেন, জিরো আওয়ার, মেনশন ইত্যাদিতে নানান কথা বলা হচ্ছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ে যে বিবাদ সৃষ্টি হয়েছে সেটা তো মূলত ৫ জন কর্মচারিকে বহাল না রাখার জন্য। এতদিন পরে রিপোর্ট বেরিয়েছে, উপাচার্যের সিদ্ধান্তই ঠিক, ঐ কর্মচারিদের বরখাস্ত করা হবে। তাহলে দু'বছর ধরে জল ঘোলা করা হল কেন? খবরের কাগজের খবর যদি সত্য হয় তাহলে বলতে পারি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় বলেছেন, কলকাতা বিশ্ববিদ্যালয়ে গোলমাল হতে দেব না। কলকাতা বিশ্ববিদ্যালয় তো আর যাদবপুর বিশ্ববিদ্যালয় নয়। এই তিনটি বিশ্ববিদ্যালয়ের মূল্যায়ন এবং অবমূল্যায়নের যে দুর্ভাগ্যজনক দৃষ্টান্ত তিনি রাখলেন তাতে যাদবপুর বিশ্ববিদ্যালয় এবং কল্যাণী বিশ্ববিদ্যালয়ের শিক্ষক এবং ছাত্র সমাজ আজকে পশ্চিমবঙ্গের শিক্ষা জগতের কোন স্তরে দাঁড়িয়ে আছে বলে নিজেদের ভাববেন?

আবার একই কাগজে বেরিয়েছে উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয় বলেছেন, আমরা এত নির্বোধ নয় যে নির্বাচনের আগে কলকাতার বিরোধ জিইয়ে রাখব। অর্থাৎ কলকাতা বিশ্ববিদ্যালয়ে বিরোধ হোক কিন্তু আপাতত নির্বাচন আছে বলে ধামা চাপা দিচ্ছি। নির্বাচনের পরে আবার যদি ফিরে আসি তাহলে আমাদের সঙ্গে গোলমালও ফিরে আসবে। শিক্ষাক্ষেত্রে নৈরাজ্য দূর করবার এই কি নজির? শিক্ষাক্ষেত্রে নৈরাজ্য দূর করা সম্পর্কে এই কি উক্তি? শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্য দূর করবার এই কি মনোভাব? মাধ্যমিক ক্ষেত্রেই বা কি, আর অন্য ক্ষেত্রেই বা কি, এই জিনিস চলছে। আমি কিছু কিছু উদাহরণ দিচ্ছি। নাম উল্লেখ করলে ভালো হত কিন্তু নাম উল্লেখ করতে পারব না। মুর্শিদাবাদের একটা স্কুলের শিক্ষক তিনি এম' এ' বি' টি পাশ। তিনি প্রাথমিক শিক্ষামন্ত্রীর সম্ভবত আত্মীয়। তাকে সরাসরি ডি. আই. করে বাঁকুড়া জেলায় অ্যাপোয়েন্টমেন্ট দেওয়া হল। ক্ল্যারিকাল স্টাফের অপোজিট সেক্স-এর মেম্বারদের সঙ্গে দুর্ব্যবহার করার অভিযোগে বাঁকুড়ায় তার বিরুদ্ধে আন্দোলন তীব্র হয়ে ওঠে। অবশেষে তাকে মালদায় ট্রান্সফার করা হয়। সেখানে অবশ্য তিনি তিন মাসের মধ্যে বিবাহ কর্মটি সমাধা করেন ঐ স্টাফেরই একজনের সঙ্গে। অনুদানের কথা বলা হয়েছে। আমি এই নিয়ে মাননীয় শিক্ষামন্ত্রীর সঙ্গে এই বিষয়ে আলোচনা করেছি। আপনারা শুনে রাখুন। আপনাদেরই ছেলে-মেয়েরা পশ্চিমবাংলার বিভিন্ন স্কুল কলেজে পড়ছে। তাদের ভবিষ্যতের দিকে আপনাদেরই নজর রাখতে হবে। কাজেই বর্তমানটা জেনে রাখা দরকার। কলকাতার কাছাকাছি একটা স্কুল, কলকাতার অনেক স্কুল, কলকাতার আশেপাশে অনেক স্কুল, পশ্চিমবাংলার অনেক স্কুল বহুবার দরখাস্ত করেন অনুদান সাহায্যের জন্য। বিদ্যালয় ভবন নির্মাণের জন্য কোটি কোটি টাকা বরাদ্দের কথা বলা হয়েছে। সাধারণত ৬০ হাজার টাকার বেশি একটা স্কুলে অনুদান দেওয়া হয় না। এমন কোনো নজির নেই। কোথাও কোথাও ৮০ হাজার টাকাও দেওয়া হয়েছে। এয়ার পোর্টের একটা স্কুলে একটা মেমোতে ১।। লক্ষ টাকা অনুদান দেওয়া হয়েছে। অডিট আপত্তি করেছে, আইনে অসুবিধা আছে, সেই আইনের অসুবিধা এবং অডিটের পক্ষে আপত্তিকর জিনিসগুলি আপনাদের পক্ষে পাশ করা হয়েছে। শিক্ষামন্ত্রীর কাছে সেটা যখন গেল তখন তিনি বললেন, করে দিন। করা হয়নি? শিক্ষামন্ত্রীর জ্ঞাতসারে সেখানে ১।। লক্ষ টাকা দেওয়া হয়েছে। চার খানা পৃথক পৃথক মেমোতে এই দুর্নীতি যারা করেছেন তাদের কাছ থেকে শিক্ষার উৎকর্ষতা শুনতে আমি রাজি নই। নদীয়া জেলার রাজারহাট হাই স্কুলে আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় বোধ হয় প্রাক্তন প্রধান শিক্ষক ছিলেন। বছরের পর বছর সেখানে অনুদান দেওয়া হয়েছে। ধারাবাহিক ভাবে ওখানে এটা দেওয়া হয়েছে। কলকাতার মুকুল বোস মেমোরিয়াল স্কুল, নাকতলা হাই স্কুল, কমলা গার্লস স্কুল, শহীদ স্মৃতি বিদ্যালয়, লেক গার্লস স্কুলে দরকার নেই তা সত্ত্বেও পরপর ৩/৪ বার ক্যাপিটাল গ্র্যান্ট দেওয়া হয়েছে। এখানে আর একটা কথা বলা দরকার। নদিয়ার জনৈক ডি. আই. মহিলা বিভাগের শিক্ষা পরিদর্শিকা, তার সম্পর্কে লক্ষাধিক টাকা তছরূপের অভিযোগ ছিল। তৎকালীন নদীয়া জেলা ম্যাজিস্ট্রেট সেই অভিযোগের সমর্থনে তার বিরুদ্ধে রিপোর্ট দেন। তখন তাকে নদীয়া থেকে ট্রান্সফার করে হাওড়ায় পোস্টিং করা হয় ডি. আই. হিসাবে, সেই ভদ্রমহিলা ঘাড় উঁচু করে থাকলেন, হাওড়ায় জয়েন করলেন না। সে ক্ষেত্রে তার শাস্তি হওয়া উচিত ছিল কিন্তু তা না করে তাকে প্রমোশন দিয়ে ডাইরেক্টর-এর স্কেলে উঠিয়ে দেওয়া হল। সংস্কৃত সম্পর্কে বলেছেন যে যথাযথ নজর দেওয়া হয়েছে। টোল সম্পর্কে বলেছেন যে সমাবর্তন উৎসব করা

হয়েছে। আমি টোল চতুষ্পাঠিতে যে পড়াশুনা হয় সেটা বিদ্যালয়ে অধ্যাপনা করা ছাড়া আর বিশেষ কোনো কাজে লাগে না। পৃথিবীর বিভিন্ন জায়গায় সংস্কৃত বিশ্ববিদ্যালয়, মহাবিদ্যালয় হচ্ছে, আর পশ্চিমবাংলায় সেটা উঠিয়ে দেওয়া হচ্ছে।

মেদিনীপুর জেলার বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে, যে বিদ্যাসাগরের অ আ ক খ বর্ণ পরিচয় পড়েছি, সেই বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে বাংলাকে ঐচ্ছিক করা হয়েছে। কোথায় আজ শিক্ষা গেছে দেখুন। একটু দেখে নিন। এই অবস্থায় শিক্ষা বিভাগ থেকে শিক্ষামন্ত্রী মহাশয় যে ব্যয় পেশ করেছেন, তাকে সমর্থন করতে পারছি না।

[6-05–6-15 P.M.]

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে এই শিক্ষা ব্যয়বরাদ্দকে সমর্থন করে আমি কয়েকটি বিষয় বলতে চাইছি। যে ডিমান্ডগুলি আনা হয়েছে, সেইগুলো নিশ্চয়ই সমর্থনযোগ্য। এই জন্য সমর্থনযোগ্য যে আমাদের ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট যে ভাবে, যে বেসিক শিক্ষানীতি, যেটাকে ওলট-পালট করার চেষ্টা হয়েছে সেটা সম্বন্ধে তাঁরা যেটা কমব্যাট করছেন, সেই কারণের জন্য আমি ধন্যবাদ জানাচ্ছি এই গভর্নমেন্টের তিনজন মন্ত্রী যাঁরা আছেন তাঁদেরকে। কাজেই আপনার কাছে কয়েকটি বেসিক ফ্যাক্টস আমি রাখবার চেষ্টা করছি। প্রথমত হচ্ছে এই ভারতবর্ষে যে স্টেটগুলি আছে ২২টি এবং আটটি, অর্থাৎ ২২টি স্টেট এবং আটটি ইউনিয়ন টেরিটোরি এইগুলোকে যদি আমরা বিশ্লেষণ করে দেখি তাহলে দেখা যাবে এর মধ্যে নানা ধরনের, নানা মাইনরিটি, নানা ল্যাঙ্গুয়েজ এবং নানা কৃষ্টি এবং কালচারের লোক আছে। কাজেই যদি সেন্ট্রাল গভর্নমেন্ট তার একটা সেন্ট্রাল বডি করে এই সমস্ত জায়গায় একটা স্টিম রোলার চালাবার চেষ্টা করে তাহলে শিক্ষার যে মূল কথা, অর্থাৎ ফর দি ডেভেলপমেন্ট অব হিউম্যানিটি অ্যান্ড ফর দি ডেভেলপমেন্ট অব হিউম্যান রেস, এই সমস্ত নষ্ট হয়ে যাবে, সেটা সেন্ট্রাল গভর্নমেন্ট আজকে তার চ্যালেঞ্জ অফ পলিসি, এডুকেশন পলিসি করছে তা নয়, আমার মনে হয় এই বিষয়টা লক্ষ্য করেননি আগে থেকে। কারণ আমি এই জন্য বলছি যে যখন কোঠারী কমিশন হল, অর্থাৎ যখন কোঠারী লিডার এবং ১৭ জন আরও অত্যন্ত শ্রদ্ধেয় শিক্ষাবিদ্‌ ছিলেন, তাঁরা কতকগুলি রেকমেন্ডেশন করেন, সেই রেকমেন্ডেশনে সবচেয়ে বড় কথা হচ্ছে—কারণ আমি সব কথা বলার সময় পাব না, সবচেয়ে বড় কথা বলা হয়েছে যে এডুকেশন পলিসিটাকে এমনভাবে নিয়ে যেতে হবে যাতে কোহেসিভ অবস্থা নিয়ে আসা যায় এবং যেখানে ইন্টিগ্রেশন ভবিষ্যতে করা যায় এবং সেই সঙ্গে সঙ্গে আরও কতকগুলো কথা বলেছেন সেটা হচ্ছে ডেমক্রাটাইজেশন, ভ্যালু অব হিউম্যান ভ্যালু, আরও অন্যান্য কতকগুলি কথা বলেছেন।

অর্থাৎ এলিমেন্টারি এডুকেশন সম্বন্ধে অনেক কিছু কথা বলছেন এবং তাকে টপ প্রায়রিটি দেওয়ার কথা বলছেন, কিন্তু দুর্ভাগ্যবশত আমরা বলছি এ সব বিষয়গুলি নিয়ে চিন্তা-ভাবনা না করেই তাঁরা চেষ্টা করছেন। এমন কি যে সব জায়গায় প্রগ্রেসিভ এডুকেশন পলিসি চালু করা হয়েছে সে সব জায়গায়ও তাঁরা থাবা মেরে তাকে বসিয়ে দিতে চাইছেন। আমি একটা একটা করে সেই প্রমাণ এখানে দিতে চাই। এ বিষয়ে স্বর্গীয় ইন্দিরা এমার্জেন্সি পিরিয়ডে প্রথমে আঘাত হেনেছিলেন। কনস্টিটিউশনের শিডিউল সেভেন-এর লিস্ট টু তে

আইটেম নং ইলেভেনে এডুকেশনকে সম্পূর্ণভাবে স্টেটের হাতে দেওয়া হয়েছিল এবং শিডিউল সেভেনের লিস্ট ওয়ানের ৬৩ থেকে ৬৬ নং আইটেমে সেন্টারকে কিছু কিছু দায়িত্ব দেওয়া হয়েছিল। এ ছাড়াও একটা কনকারেন্ট লিস্ট আছে। এমার্জেন্সির সময়ে সেই কনকারেন্ট লিস্টের ২৫ নং আইটেমের মধ্যে ঐ ১১ নং আইটেমের (সেভেন শিডিউল) স্টেট এডুকেশনকে যোগ করে দেওয়া হয়েছে, অর্থাৎ কম্পিরেসি স্টার্টস। মানুষের ভালোর জন্য যে সেন্ট্রাল গভর্নমেন্ট কিছু করবে না, সেটা তখনই বোঝা গেছে। এবং এর মধ্যে দিয়ে ধনতান্ত্রিক রাষ্ট্রের একটা কদর্য চেহারা আমাদের কাছে সুস্পষ্টভাবে প্রতিফলিত হয়। তখন থেকেই তাঁরা একটার পর একটা ক্ষমতাকে কেড়ে নেওয়ার কথা ভাবছেন। আজকে ভারতবর্ষের সমস্ত স্টেটগুলিকে যদি অ্যানালাইসিস করে দেখি তাহলে দেখব যে, বহু জায়গায় রিজিওনাল ইমব্যালেন্স আছে, এবং পলিটিক্যাল কন্সিয়াসনেসের প্রকার-ভেদ আছে। সেই সঙ্গে সঙ্গে আরও কতগুলি জিনিস মনে রাখতে হবে যে, নিরক্ষরতার হার সহ সমস্ত বিষয়গুলি পর্যালোচনা করা যায় তাহলে কারা শিক্ষা পাচ্ছে এবং কারা পাচ্ছে না দেখতে হবে। যারা পাচ্ছে না তাদের কিভাবে সর্বজনীন শিক্ষা দেওয়া যায় তা আমাদের প্রথমেই ভাবতে হবে। কিন্তু আমরা দেখছি সেটা ওঁদের ভাবনা নয়। ভাবনা তো নেই, সেই সঙ্গে একটা ডিফারেন্সও দেখছি, সেটা হচ্ছে আর্বানের সঙ্গে রুর‍্যালের একটা মস্ত বড় ডিফারেন্স আছে নিরক্ষরতা বা ইললিটারেসির ব্যাপারে। সেই সঙ্গে শিডিউলড কাস্ট এবং শিডিউলড ট্রাইবদের কথা ভাবতে হবে। তাদের অবস্থাটা কি? তাদের মধ্যে হার যদি ৩%, ১০% বা ১৫% হয়, তাহলে তার সঙ্গে ড্রপ-আউটগুলি দিলে দেখা যাবে যে কিছুই নেই। তাহলেই দেখা যাচ্ছে যে, তাদের কথা ভাবা হয়নি বা হচ্ছে না। এর পরে আরও একটা কথা আছে, সেটা হচ্ছে ফিমেল এডুকেশন বা গার্লস এডুকেশন, তাদের অবস্থা ভালো করা যায় কি করে, যদি ডেমোক্রেটাইজেশন অফ্ এডুকেশন করা যায়। কিন্তু সে কথাও ভাবা হল না। এবং উইকার সেক্সন যারা—ব্যাকোয়ার্ড ক্লাসের মধ্যে যারা ইকোনমিক্যালি পুয়োর, তাদের শিক্ষার জন্য কোনো ব্যবস্থা করা যায়নি, অর্থাৎ তাদের কথাও ভাবা হল না। আমরা দেখছি ১৯৮৪ সালে একটা কমিশন হল, ভাইস-চ্যান্সেলরদের একটা কনফারেন্স হল এবং আরও পদে পদে কনফারেন্স বসল। এই সমস্ত কিছুর একটাই উদ্দেশ্য, কিভাবে সেন্টার এডুকেশনকে কার্ব করতে পারে। তাই ইউ. জি. সি. একটা রিভিউ কমিটি বসিয়েছিল ১৯৮৪ সালে এবং ১৯৮৪ সালে ভাইস-চ্যান্সেলরদের কনফারেন্স হয়েছিল। তারপরে working group of University education changes in Vishavarati and Maharashtra University. এবং এ সবগুলি হবার পর ক্যারিকিউলাম-এর জন্য কমিশন হল।

[6-15–6-25 P.M.]

তার মধ্যে একটা হচ্ছে এন. সি. ই. আর. টি. আর একটা হচ্ছে সি. এ. বি. সি. এবং ইউ. জি. সি. এই সমস্তগুলি। তার সঙ্গে শ্রীমতী ইন্দিরা গান্ধী আবার একটা ন্যাশনাল ওপেন ইউনিভার্সিটির কথা তুলেছিলেন। এগুলি যদি আমরা অ্যানালিসিস করে দেখি তাহলে আজকের যে চ্যালেঞ্জ অফ এডুকেশন এটা সাপেটিসাসলি আগেই হত, সমস্ত ক্ষমতাটাকে নিয়ে কিভাবে প্রোগ্রেসিভ এডুকেশনটাকে বন্ধ করা যায় সেটার চেষ্টা করা হত। ঐটার পরিণতিতে এসেছে চ্যালেঞ্জ অফ এডুকেশন। আমাদের দুর্ভাগ্য যে,এখন পর্যন্ত এর বিরুদ্ধে

সেরকম জোর লড়াইয়ের আওয়াজ উঠাননি স্টেটগুলির পক্ষ থেকে। আমি দেখলাম আমাদের মন্ত্রীদের মধ্যে শম্ভুবাবু ৩/৪ খানি পুস্তক এ সম্বন্ধে লিখেছেন। তার একটা হল চ্যালেঞ্জ অফ এডুকেশন, আর একটা হল পলিসি অফ পার্শপেকটিভ। মিনিস্ট্রিয়াল কনফারেন্সে তিনি বই দুটি দিয়েছেন এবং প্যারাগ্রাফ ওয়াইজ সেখানে বুঝিয়ে বলবার চেষ্টা করেছেন। এ ছাড়া আরও দুখানা বই লিখেছেন। এর ফলে অন্তত পশ্চিমবঙ্গ সরকারের তরফে প্রোটেস্ট হয়েছে যে এইগুলি অন্যায় হচ্ছে। কাজেই আপনাদের কাছে বলে যাচ্ছি, এই যে ব্যাপারগুলি হয়েছে এইগুলি বিস্তারিতভাবে বলার হয়ত আমার সময় নেই কিন্তু একটা অংশ যেটা আমাদের চোখে পড়েছে সেটা বলা দরকার। অর্থাৎ যে কোঠারী কমিশনের সুপারিশ সেন্ট্রাল গভর্নমেন্ট ১৯৬৮ সালে অ্যাকসেপ্ট করেছিলেন সেই কোঠারী কমিশনের রেকমেন্ডেশনকে ইমপ্লিমেন্ট না করে আজকে একটা নতুন জিনিস নিয়ে এসেছেন এবং তাতে কোন জায়গায় দেখতে পাওয়া যাবে না যে ডেমোক্র্যাটাইজেশন অফ এডুকেশন করা হচ্ছে। সেই জায়গায় কি হচ্ছে? আজকে একটা মডেল স্কুল করা হচ্ছে। ডেমোক্র্যাটাইজেশন অফ এডুকেশন এসব ভুল কথা। একটা মডেল স্কুল তৈরি করছেন। আমি জানি না রাজীব গান্ধী মহাশয় ইংলন্ডে কোন স্কুলে পড়েছেন? তাঁর ঠাকুর্দা যেখানে পড়েছেন হেরো, ইটন, সেখানে শিক্ষা দেওয়া হত যে কিভাবে রাজনৈতিক আধিপত্য করা যায়। তবে রাজীব ভারতবর্ষের ডুন স্কুলের ছাত্র ছিলেন, তিনি আজকে সব হেরো, ইটন এবং ডুন করতে চাইছেন। এটা তিনি সব জায়গায় করার চেষ্টা করবেন, শুধু তাই নয় তিনি আরও একটা জায়গার কথা ভাবছেন যেটা হল আমেরিকার হারভার্ড ইউনিভার্সিটি। যেখানে ক্যাপিটালিস্ট স্টক, ক্যাপিটালিস্ট স্ট্রাকচার, যেখানে মানুষকে নিউক্লিয়ার ওয়েপন সভ্য করে দেওয়ার ত্রুটি নেই, সেইসব জায়গার ইমিটেশন তিনি করতে চাইছেন। আমি আপনাদের কাছে একটার ইমপ্লিকেশন সম্বন্ধে বলতে চাইছি, এই যে মডেল স্কুল করা হচ্ছে অর্থাৎ ৪৩২টি মডেল স্কুলের জন্য সেখানে প্রচুর টাকা দেওয়া হচ্ছে যে কথা মিঃ কর বলে গেলেন। তাতে পড়বে কারা? আজকে যাঁরা সেন্ট্রাল গভর্নমেন্টকে যে পার্টি পলিটিক্যালি কন্ট্রোল করছে—অর্থাৎ কংগ্রেস পলিটিসিয়ান তাদের ছেলেরা সেখানে পড়বে। একথা অস্বীকার করে লাভ নেই যে, তাঁদের জন্যই এই জিনিসটা করা হচ্ছে। শুধু তাই নয় আর কোন কোন শ্রেণীর ছেলেরা সেখানে পড়বে? আপনারা জেনে রাখুন, এলিট অফ দি সোসাইটি—যাঁরা ডাক্তার, উকিল বা বড় বড় ব্যবসাদার, ব্যুরোক্র্যাটরা আছেন তাঁদের ছেলেরা ঐ মডেল স্কুলে পড়বে। গরিব, খেটে খাওয়া মানুষদের ছেলেরা ওখানে পড়তে যাবে না জানবেন। সেখানে শিডিউলড কাস্ট, শিডিউলড ট্রাইবসদের ছেলেমেয়েরা কেউ পড়তে পাবে না। একটা কদাকার, কুৎসিত ধনতান্ত্রিক রাষ্ট্রের চেহারাই এর ভিতর দিয়ে প্রতিফলিত হয়েছে। কাজেই এটার যে প্রতিবাদ করা হচ্ছে তার জন্য আমাদের এই দপ্তরের মন্ত্রী যাঁরা আছেন তাঁদের ধন্যবাদ জানিয়ে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Dr. Zainal Abedin :** Mr. Deputy Speaker, Sir, I rise to endorse the views expressed by my friends on this side of the House. While supporting their contentions I like to make certain observations in my humble capacity. Sir, amidst egregious corruption, amidst engulfing darkness, amidst looting of the public exchequer in the name of expansion of education, in the name of mitigation of illiteracy and amidst hood-

winking of the apparatchiki of the public exchequer, I would submit to the Hon'ble Minister in charge of Higher Education for drawing his small attention to the regional disparity that exists in North Bengal which has been neglected for long. He has mentioned in his budget speech that there are about 17 colleges. I have submitted to him a proposal for a college in the locality. The local people have collected funds and have built up certain structure. But the Secretary was brutally murdered, and the progress could not be made. I request him not to please look at from an partisan angle. I have appealed to him personally to make an investigation into the matter. There are higher educational institutions higher and secondary schools and around. He is requested to please allow this college in West Dinajpur to be approved by the North Bengal University. It is the Abul Ghani College in Harirampur in West Dinajpur. This is my humble prayer. Now I would appeal to the Hon'ble Minister-in-charge of Primary and Secondary Education to look and pass necessary orders for recognition of Madrasah (both Junior and High) Schools, Secondary Schools, Madhyamik Schools and to look into the problems of the organised primary school underneath the Collector of Balurghat. More than 200 organised teachers of the organised schools are in strike. The Minister is requested to look into it and let him answer to this. I would appeal the Minister-in-charge of Primary and Secondary Education to look into this institution, into the affairs of the strike of the teachers underneath the Collectorate because it has become their way of drawing public sympathy. He is to judge each and every case. Sir, in this connection, I invite your attention to one thing to which the Hon'ble Minister has just contended, Viz., in 46,000 villages there are 50,000 primary schools. I challenge this contention of the Hon'ble Minister in charge of Primary Education. To my knowledge, there are 5,000 villages still remaining unschooled at the primary leval.

Sir, the Minister-in-charge of Non-Formal and Library Education is not here. I appeal to her that this mitigation of the illiteracy will not be possible by conventional and traditional methods. Emphasis should be put on non-formal education, adult education and on introduction of night schools at leisure. The adult education thinkers should be encouraged again in this respect. I am surprised to find, the institutions that we organise–I have organised one–are not being patronised for giving recognition. They are not being recognised by the present regime. I do not know where are these large sums of rupees, about Rs. 600 crores, going? You are opposing the Central policy of education. You are opposed to the policy of education, the challenge of education, and

government of India policy. But you have the responsibility to build Bengal which have in the past produced noble souls as well as illustrious and glorious specimens of humanity which are the noble examples in the whole world–beyond the boundaries of West Bengal, and even beyond the Boundary of other provinces and India. They were the noble specimens of humanity in the whole world. Please remember it. Now we are to take up the responsibility to build Bengal. Please do not try to indoctrinise education right from the primary level. You may bring about Marxism or anything at your party games but not in the educational institutions.

[6-25–6-35 P.M.]

Sir, the next point is about the library. These are the good sources of public education and recreation too. Here, the strict prescription for Marxist literature should be prohibited. Only those books, intelligible to the common man, should be encouraged by the Minister-in-charge of Library Education. I appeal to the Minister in charge for library Education that indoctrinisation of the public library should be discouraged because the sufferers are the majority who constitute more than 70% of the population. Sir, the suffering majority are mute crowd because of the illiteracy and poverty. The apparatcicky had never been so good and the exchequer has been exploited in this system for hood winking the people in the name of education spirit. I appeal to the four Hon'ble Ministers and the Chief Minister–the Cabinet as a whole–to stop this practice because this is the seed of destruction for the whole of Bengal. I will also appeal to them to give attention to certain vocational education. Why not a plan be drawn up to introduce this type of industrial education and why not such type of technical education be imparted? The general education should be limited upto a certain percentage. The research education should be limited upto a certain percentage, and vocational education should be encouraged in proportion to the necessity in the factories, in agricultural fields and in other areas. This should be corelated with the vocational education, otherwise the problem of unemployment cannot be coped with. This is my layman's impression about this unemployment and the policy of education. There is an accumulation of 4.8 million people unemployed, registered so far, in the Employment Exchanges in the State of West Bengal. Please relate the employment through vocational training, industrial training or other types of selected training. This is the noble specimen of higher and research education, as was in the past.

Next Sir, I would appeal through you to keep education above politics. Don't think that you are permanently settled here. It is the

powerful people of the State, the people of the country–they are the authority. You are there, not permanently. So, do not pollute and do not entertain any partisan outlook there. Next, about the utilisation certificate–you have tried all your allocation in the budget. Are you sure of it because in several circumstances we had the occasion to feel that you should have had the utilisation certificates of expenditures during natural calamities through other institutions. May I put this question to the Hon'ble Minister of Primary Education what prevented him–the Primary Education Act 1930 is prevailing here, and there is also a new enactment, and they are here in the power for the last decade, i.e. about 9 years–from holding election in the District School Boards? They are indulging in adhocism. Sir, education cannot be encouraged and allowed to progress on adhoc basis. One small thing I would appeal to all the four Ministers and the Cabinet as a whole to improve the quality of education, not the quantity. I am afraid, you are lagging far behind compared to in the rest of India as well as outside India.

Another thing, this Calcutta University was famous for medical education. Please make an enquiry there about the postgraduate education. Go to the Hon'ble High Court. How many cases are there against these persons responsible like Dr. Bhaskar Roy Chowdhury and others who are indulging their daughter and sister. They have not been expelled. If the Chief Minister of Maharashtra had to quit his post for encouraging his daughter for M.D. examination why not these corrupt persons entrusted which medical and technical education for indulging their sons and daughters–I specifically quote about Dr. Bhaskar Roy Chowdhury because it has come out in the Press about this corruption and nepotism–The Minister should remove, and this system should be thoroughly overhauled? With these words, Sir, I oppose this budget. I appeal to the Hon'ble Higher Education Minister to be so kind as to allow an accord to this Collage as I have proposed and for which the people of the locality have submitted their memorandum with relevant records. I took it for granted that this was an assurance because it was given by the Minister-in-charge. Thank you, Sir.

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, শিক্ষাখাতে যে ব্যয়-বরাদ্দের দাবি মাননীয় মন্ত্রী পেশ করেছেন তার প্রতি সমর্থন করে এবং এখানে যে সমস্ত সংশোধনী এসেছে তার বিরোধিতা করেই আমার বক্তব্য শুরু করছি। বিরোধী পক্ষ থেকে এতক্ষণ যে সমস্ত কথা বলা হল তা. মোটামুটিভাবে রাজীব গান্ধী যে আদর্শ স্কুল-চ্যালেঞ্জ অফ এডুকেশন—স্থাপন করেছেন তার পক্ষে বলে মনে হয়েছে। মাননীয় প্রধানমন্ত্রী শিক্ষানীতি সম্বন্ধে একটি প্রশ্ন রেখেছেন তা হচ্ছে, ধনী বা দরিদ্র সকলের জন্য সমস্ত শিক্ষার দায়িত্ব কি সরকারের পক্ষে গ্রহণ করা সম্ভব? অর্থাৎ শিক্ষার দায়িত্ব সরকার নেবেন না। এই ক্ষেত্রে

তিনি আরও বলেছেন যে, মুষ্টিমেয় লোকের শিক্ষার দায়িত্ব তিনি নেবেন। তাঁর যে অর্থনীতি, ধনিকশ্রেণীর লক্ষ্যে যে অর্থনীতি, সেই অর্থনীতির অনুপাতে তিনি মডেল স্কুল স্থাপন করেছেন এবং শিক্ষাকে কুক্ষীগত করছেন। এটা তিনি করছেন সম্পূর্ণভাবেই একটি শ্রেণীর জন্য অসাধারণ গুণাবলীর গুরুত্ব স্বীকার করে সেই হিসাবে তিনি গুণবান ছাত্রদের, গুণবান পুত্রদের শিক্ষা দেবেন। সাধারণ মানুষের জন্য শিক্ষার কোনো দায়-দায়িত্ব তাঁর নেই। এই অবস্থাতে মডেল স্কুল স্থাপন করার চ্যালেঞ্জ অফ এডুকেশন—নীতি তিনি বের করেছেন। আমাদের বামফ্রন্ট বিগত কয়েক বছরে দরিদ্র সাধারণ নিপীড়িত মানুষের জন্য সর্বব্যাপী শিক্ষানীতির লক্ষ্যে এটাকে একটা চ্যালেঞ্জ হিসাবে গ্রহণ করেছেন। শিক্ষাকে গণতন্ত্রীকরণের জন্য আমরা শিক্ষা ব্যবস্থা চালু করেছি। এরফলও আমরা পেয়েছি। গ্রামে গেলে শিক্ষিতের যে সংখ্যা আমরা আগে দেখতে পেতাম, বর্তমানে পশ্চিমবাংলায় সেই চিত্র বদলে গেছে। গ্রামের বুকে সাধারণ মানুষ থেকে আরম্ভ করে সকলেই লেখাপড়া শিখছেন, সকলের মধ্যে আগ্রহ ও উৎসাহের সঞ্চার এখন লক্ষ্য করা যায়। মাতৃভাষায় শিক্ষা-ব্যবস্থার যে ফল, তা এতদিনে আমরা পেতে শুরু করেছি। তবে একদিনেই সব হয় না, আমরা সুফল পেতে শুরু করেছি। আগে প্রত্যেকটি জায়গায় দেখা যেত যে সংখ্যক ছাত্র ক্লাস ওয়ান, টু, থ্রি'তে ভর্তি হত, একটু উপরে উঠেই তা ড্রপ আউট হয়ে যেত। শতকরা ১০-১৩ জন মাত্র কলেজে ভর্তি হত। কাজেই, আমরা প্রথমে যে কথা ঘোষণা করেছিলাম, তা আমরা পালন করেছি—একথা আমরা দাবি করতে পারি। আমরা বলেছিলাম যে, প্রতিটি গ্রামে একটি করে অন্তত স্কুল স্থাপন করব। বর্তমানে গ্রামে গ্রামে সেই সংখ্যা অনেক জায়গায় ছাপিয়ে গেছে, কোনো কোনো গ্রামে দু'টি করে স্কুল আমরা তৈরি করে দিতে পেরেছি। ১৯৯০ সালে সারা ভারতবর্ষের বুকে যে টার্গেট ছিল, ১৯৮৫--৮৬ সালেই আমরা সেই টার্গেট অতিক্রম করেছি। ১৯৭৬-৭৭ সালে শিক্ষাখাতে ব্যয়-বরাদ্দ ছিল ১১৪ কোটি টাকা, সেখানে ১৯৮৫-৮৬ সালে বরাদ্দ করেছিলাম ৫২০ কোটি টাকা। কাজেই, একথা পরিষ্কার বলা যায় যে বর্তমানে যে শিক্ষানীতি আমরা নিয়েছি, তা কখনই একটা শ্রেণীর মধ্যে কুক্ষিগত নয়। এটা সর্বসাধারণের সম্পদ, একথা বললেও মোটেই অত্যুক্তি হয় না। আমাদের দৃষ্টিভঙ্গি শিক্ষাকে সর্বজনীন করে অনেকখানি এগিয়ে নিয়ে যেতে পেরেছে।

[6-35–6-45 P.M.]

পশ্চিমবঙ্গ আমাদের মোট বাজেটের শতকরা ২৩ ভাগ শিক্ষাখাতে খরচ করেছে আর সারা ভারতবর্ষে কেন্দ্রীয় সরকার তার মোট বাজেটের এক শতাংশ শিক্ষাখাতে খরচ করেছে। গত ৮ বছরে উচ্চশিক্ষা পরিচালনার দায়িত্ব আমরা দিয়েছি নির্বাচিত প্রতিনিধিদের উপর। কলিকাতা বিশ্ববিদ্যালয়ে শতকরা ৭৬ জন নির্বাচিত সিনেটের প্রতিনিধি। এখানে কলিকাতা বিশ্ববিদ্যালয় নিয়ে অনেক হৈচৈ হচ্ছে, একটা কথা মনে রাখতে হবে যে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের বিশৃঙ্খলার জন্য নাটের গুরু হচ্ছেন স্বয়ং চ্যান্সেলার। তিনি রাজ্যের মন্ত্রিসভার পরামর্শ অনুযায়ী ভাইস চ্যান্সেলার নিয়োগ করেননি। যার ফলে চ্যান্সেলার একটা চ্যালেঞ্জ করেছেন সারা পশ্চিমবঙ্গের শিক্ষা ব্যবস্থাকে তিনি চ্যালেঞ্জ দিয়ে শুরু করেছেন শেষ করবেন কিভাবে বলতে পারব না। আমরা শিক্ষা পরিচালনার ক্ষেত্রে গণতান্ত্রিকরণ করতে চেষ্টা করছি। দেবপ্রসাদবাবু বললেন এবং কংগ্রেস বন্ধুরাও বললেন যে বামফ্রন্ট সরকারের এই

শিক্ষানীতি জনবিরোধী নীতি। আমরা এত নতুন কথা শুনলাম, এরকম নীতি তো কোনো বামপন্থীরা মানেন বলে আমার জানা নেই। আমি এই প্রসঙ্গে বলতে চাই বামফ্রন্ট সরকারের এই নীতি জনগণের পক্ষে এবং জনগণের জন্য এবং কেন্দ্রীয় সরকারের শিক্ষানীতি জনগণের বিরোধী এবং ধনিক শ্রেণীর জন্য এই দুটি মূল পার্থক্য ধরতে না পারলে জনগণের সেবক বলা যেতে পারে বলে আমি মনে করি না। আমি আরেকটি বিষয়ে বলতে চাই প্যারিটি ইন সিলেবাস আমাদের থাকা দরকার। অভিজ্ঞতার মাধ্যমে বলতে পারি প্রাইমারি স্কুলে আপ টু ক্লাস ফোর পর্যন্ত এক রকম সিলেবাস, আবার ক্লাস ফাইভ থেকে টেন পর্যন্ত আরেক রকম সিলেবাস। তারফলে প্রাইমারি লেভেলের পরে হায়ার ক্লাসের পড়া ধরতে অসুবিধা হচ্ছে, তেমনি আবার ক্লাস টেনের পরে ক্লাস ইলেভেন, টুয়েল্‌ভ অন্য কোর্স। এই যে একটা প্রতি পদক্ষেপে বিরাট পার্থক্য একটু বিবেচনা করতে অনুরোধ করব। আরেকটি কথা বলতে চাই সেটা মন্ত্রী মহাশয় একটু ফাংশান লিটারারি প্রোজেক্টে রয়েছেন তারা অনেকেই গ্র্যাজুয়েট। এইরকম ছেলেরা ১৯৮০ সাল থেকে কাজ করছেন তাদের কনসোলিডেট পে মাত্র ৫০০ টাকা। আমার অনুরোধ সেটার সম্বন্ধে সময় এসেছে বিচার করার, সুতরাং এই ব্যাপারে সবিনয় আবেদন জানিয়ে আমার ধন্যবাদ জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী অবনীভূষন সৎপথি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী যে ব্যয়বরাদ্দ উপস্থাপিত করেছেন আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমি দীর্ঘক্ষণ ধরে বিরোধী পক্ষের যেসমস্ত বক্তা বক্তৃতা করলেন তা আমি মনোযোগ সহকারে শুনেছি। শুনে এটাই ধারণা হল যে যখন সারা ভারতবর্ষের নিরক্ষরের হার দ্রুত গতিতে এগিয়ে চলেছে এবং সম্প্রতি প্রস্তাবিত জাতীয় শিক্ষানীতির দলিল মুষ্ঠিমেয় কয়েকজনের সামনে উপস্থাপিত করা হয়েছে তাতে স্বীকার করা হয়েছে যে ১৯৮১ সালে যেখানে নিরক্ষরের সংখ্যা যা ছিল তা ২ হাজার সালে আরও দিগুণে পরিণত হবে এবং প্রস্তাবিত জাতীয় শিক্ষানীতি সমগ্র জনস্বার্থের বিরোধী সেক্ষেত্রে এদের শিক্ষানীতি সম্বন্ধে কোনো জ্ঞান নেই। আমাদের পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে যখন শিক্ষাকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছেন তখন কিছু মুষ্ঠিমেয় লোক যারা দিনের আলো পছন্দ করে না, শিক্ষার আলো পছন্দ করে না, রাতের অন্ধকারে থাকতে পছন্দ করে তারা এইসব কথা বলছেন। আমি বলতে চাই বামফ্রন্ট সরকারের এই শিক্ষা বিস্তারের নীতি জনমুখী এবং গণমুখী। এখানে কয়েকটি সংশোধনী প্রস্তাব এসেছে তাতে দেখলাম যে বিরোধী দলের মাননীয় সদস্য কাশীবাবু তার বক্তৃতায় বলেছেন পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার শিক্ষাকে সঙ্কুচিত করেছেন।

পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার যদি শিক্ষাকে সঙ্কোচ করে থাকে তাহলে বলব, এখানে যে পরিসংখ্যান উদ্ধৃত করা হয়েছে তাতে বলা হয়েছে সারা ভারতবর্ষে ৬০-৭০ কোটি মানুষের যে জনসংখ্যা আছে তার জন্য শিক্ষার ব্যয়-বরাদ্দের যে দাবি করেছিলেন অতীতে, স্বাধীনতার পূর্বে, স্বাধীনতার পরবর্তীকালে সেইসব জাতীয় নেতৃত্বের যে প্রতিশ্রুতি দিয়েছিলেন তা কি রক্ষিত হয়েছে? আপনাদের নেতৃত্বে যে সমস্ত প্রতিশ্রুতি দিল্লিতে যারা ছিলেন — সেই রাধাকৃষ্ণণ কমিশন থেকে আরম্ভ করে মুদালিয়ার কমিশন পর্যন্ত অসংখ্য শিক্ষা কমিশন—ভারতবর্ষের শিক্ষা ব্যবস্থার উন্নয়নের জন্য রাখা হয়েছিল—তার কি হল? কোনো একটি শিক্ষা কমিশনের সুপারিশও কি আপনারা কার্যকর করতে যাচ্ছেন, যখন গ্রামে গ্রামে

প্রাথমিক বিদ্যালয় স্থাপন করবার চেষ্টা করছেন, যখন মাধ্যমিক বিদ্যালয় স্থাপনের চেষ্টা করছেন, এবং সেখানে যখন ছাত্রছাত্রীর সংখ্যা দ্বিগুণ পরিমাণে বৃদ্ধি পাচ্ছে, যখন গ্রন্থাগার এবং উচ্চ বিদ্যালয়ের এই অবস্থা হচ্ছে তখন ক্রমাগত কেন্দ্রীয় বাজেটে আমরা দেখতে পাচ্ছি শিক্ষাকে সংকোচ করার জন্য, শিক্ষা ক্ষেত্রে যে বরাদ্দ সেটাকে কমিয়ে আনা হয়েছ। পশ্চিমবঙ্গ সরকার বর্তমান বাজেটে যে ৬৩৬ কোটি টাকার ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন, সেখানে সারা ভারতবর্ষে তারা ১ পার্শেন্ট টাকা বাজেটে বরাদ্দ করেই বলেন দেশকে নিরক্ষরের হাত থেকে মুক্ত করবেন। কাজেই শিক্ষা তরফের সুনাম নেওয়া নিয়ে আমাদের প্রধানমন্ত্রী রাজীব গান্ধী ভারতবর্ষের প্রধানমন্ত্রী যুবক প্রধানমন্ত্রী তিনি ভারতবর্ষের নতুন যুগকে এগিয়ে নিয়ে চলবার জন্য একটা নতুন শিক্ষানীতির আমদানি করেছেন। সেই শিক্ষানীতির পাশাপাশি বামফ্রন্ট সরকারের ভাষা এবং শিক্ষাকে একটু পর্যালোচনা করে দেখেন তাহলে দেখবেন সেখানে সমালোচনার সুযোগ পাবেন না—তাই কেউ কেউ বলছেন লুঠ হচ্ছে আবার আমরা এটাও দেখেছি মন্ত্রিদের কাছে গিয়ে দরবার করা হচ্ছে আমার এলাকায় স্কুল হচ্ছে না, স্কুলের ছাত্র সংখ্যা বেড়েছে, এর জন্য গ্রান্ট বাড়ানো হোক, টাকা বাড়ানো হোক। সংবিধান তো ভারতবর্ষের সংবিধান প্রণেতারা তৈরি করলেন, সেই সংবিধান প্রণেতারা দাবি রাখলেন যে ভারতবর্ষকে একটা শক্তিশালী দেশ করতে গেলে এই অগ্রগতির জন্য শিক্ষার পিছনে ব্যয়-বরাদ্দ করা দরকার এবং এলিমেন্টারি প্রাথমিক শিক্ষার দায়-দায়িত্ব রাষ্ট্রকেই গ্রহণ করতে হবে। ১১-১৪ বছরের ছেলেমেয়েদের বাধ্যতামূলক এবং আবশ্যিক শিক্ষা সংবিধানে গৃহীত ছিল, কিন্তু আপনারা যে দলিল উপস্থিত করার চেষ্টা করছেন সেই দলিলে বলছেন যে ১৯৮৬ সালের মধ্যে আপনারা ঐ লক্ষ্যে পৌঁছাতে পারবেন না। এটা আরও বেশি দিন লেগে যাবে। অর্থাৎ বাধ্যতামূলক প্রাথমিক শিক্ষা ব্যবস্থায় তৈরি করায় আপনাদের আগ্রহ নেই, প্রচেষ্টা নেই। আপনারা যে কমিশনগুলি এপয়েন্টমেন্ট করেছিলেন বা নিয়োগ করেছিলেন সেই কমিশনের সুপারিশগুলিকে কার্যকর করার জন্য যখন বামফ্রন্ট সরকার চেষ্টা করছেন তখন যে কেবল শিক্ষার প্রসার ঘটেছে তা নয়, শিক্ষার সঙ্গে প্রত্যেকটি স্তরের মানুষের উন্নয়নের ব্যবস্থা করা হচ্ছে। ভারতবর্ষের আত্মসামাজিক কাঠামোতে যখন বেশিরভাগ মানুষ দারিদ্র্য সীমার নিচে নেমে যাচ্ছে প্রায় ৬০ শতাংশ মানুষ তখন বিভিন্ন অংশের নিরক্ষরের সংখ্যাটা তুলনা করলেই আপনারা বুঝতে পাররেন যে আমাদের দেশে নারীদের হার ৭৬ পার্শেন্টি, নিরক্ষর গ্রামীণ মানুষের হার ৮২ পার্শেন্টি, তফসিল নিরক্ষরের হার ৭৯ পার্শেন্টি। নিরক্ষর আদিবাসীর হার ৮৫ পার্শেন্টি।

এই যখন ভারতবর্ষের ভয়াবহ অবস্থা বা চিত্র তখন বর্তমান শিক্ষার ব্যবস্থার পরিবর্তন ঘটিয়ে তাদের গুণগত উৎকর্ষতার জন্য হঠাৎ নতুন করে একটা মডেল স্কুলের তত্ব আমদানি করেছেন। যে তত্বর মধ্যে দিয়ে আমরা দেখতে পাচ্ছি ঐ বৃটিশ সাম্রাজ্যবাদ নিকোলের যে তত্ব 'ডাউনওয়ার্ড ফিলট্রেশন থিয়োরি' যেটা চালু করতে চেয়েছিলেন, সেই ভারতবর্ষকে একটা অভিজাত শ্রেণী তৈরি করে ভারতবর্ষের সর্বনাশ করেছিল রাজীব গান্ধী; তার নয়া শিক্ষানীতির একচেটিয়া পুঁজিপতি ও বহুজাতিক সংস্থার স্বার্থে ভারতবর্ষে নয়া শিক্ষানীতি চালু করে নতুন একটা পুঁজিবাদী তন্ত্র ও শ্রেণী তৈরি করার চেষ্টা করছেন। কাজেই এর বিরুদ্ধে বক্তব্য আজকে মানুষের রক্ষায় রাখতে হবে। ভারতবর্ষের মানুষ আমরা আমাদের দেশের নিরক্ষরতার

হার যখন দ্রুত বাড়ছে, যখন খাওয়া-পরার ব্যবস্থা করতে পারছে না তখন শিক্ষার দায়িত্ব কে গ্রহণ করবে?

[6-45–7-05 P.M.]

সংবিধানের বৈচিত্র, ভারতবর্ষের বিচিত্রতার কথা মনে রেখে সংবিধান প্রণেতারা শিক্ষাকে রাজ্য তালিকাভুক্ত করেছিলেন। আজ জাতীয় সংহতি বিপন্ন হচ্ছে। আপনাদের দীর্ঘদিনের ভুল অর্থনীতি ও শিক্ষানীতির জন্য সারা উত্তর-পূর্বাঞ্চলে আগুন জ্বলছে। সেই আগুনের শিখা পশ্চিমবাংলাকেও গ্রাস করতে চায় মাঝে মাঝে। কিন্তু এখানকার জাগ্রত সচেতন মানুষ চেষ্টা করছে একে ঠেকিয়ে রাখার জন্য। এইরকম একটা সঙ্কটময় মুহূর্তে যেখানে রাজ্যগুলি ২০ শতাংশ খরচ করছেন, পশ্চিমবাংলা ২৬ শতাংশ ব্যয় করছে, মাথাপিছু ৮০ টাকা খরচ করছে সেখানে কেন্দ্র মাথাপিছু ৫ টাকা খরচ করছে। এভাবে ২ হাজার সালে প্রযুক্তি বিদ্যার দিকে নিয়ে যাওয়া একটা পরিহাস মাত্র। সংবিধান এবং শিক্ষা কমিশনগুলিকে অস্বীকার করা হয়েছে এবং শিক্ষা প্রসারের যে মৌলিক অধিকার তাকে খর্ব করা হয়েছে। উপরন্তু দারিদ্র্য সীমার নিচে যেসব ছাত্র বাস করে তাদের শিক্ষা প্রসারের জন্য আমরা কি করতে পেরেছি? ভারতবর্ষের প্রায় ১০ লক্ষ গ্রামের মধ্যে ৫ লক্ষ গ্রামে কোনো প্রাথমিক বিদ্যালয় নেই। পশ্চিমবঙ্গ সরকারের ইনসেনটিভ প্রোগ্রামের মধ্যে শিক্ষা ক্ষেত্রে যাতে ছাত্রছাত্রী আসতে পারে তার জন্য ব্যয় বরাদ্দ প্রত্যেক বছর বাড়ছে। এরজন্য ৭৬-৭৭ সালের পরবর্তীকাল থেকে ধাপে ধাপে প্রাথমিক বিদ্যালয়ের ছাত্রছাত্রীদের জন্য মাধ্যমিক আহার, পোষাক, পাঠ্যপুস্তক বিতরণের ব্যবস্থা করা হয়েছে এবং প্রতিটা স্তরে ব্যয় বৃদ্ধি করা হচ্ছে। আদিবাসী, তফসিলি ছাত্রদের থাকবার জন্য আশ্রম ছাত্রাবাসের ব্যবস্থা করা হয়েছে। অর্থাৎ ৭৫ টাকা করে ১২ মাস দেওয়া হচ্ছে এবং অন্যান্য স্কলারশিপ দেওয়া হচ্ছে। এর ফলে গ্রামাঞ্চলে ছাত্রছাত্রীর সংখ্যা ক্রমশ বেড়ে যাচ্ছে এবং তারা শিক্ষায় শিক্ষিত হতে চায়, ভারতবর্ষকে জানতে চায়, ভারতবর্ষের ঐক্য রক্ষা করতে চায়। সেজন্য এখানে গ্রন্থাগার থেকে আরম্ভ করে বয়স্ক শিক্ষা পর্যন্ত প্রতিস্তরে ব্যয় বেড়ে যাচ্ছে। শিক্ষাকে যুগ্ম তালিকায় এনে শিক্ষার জন্য যে ব্যয় করা উচিত ছিল তা না করে কেন্দ্র শিক্ষাকে সঙ্কুচিত করছেন। কেন এ কাজ করা হচ্ছে সেটা কি কেন্দ্রকে আপনারা জিজ্ঞাসা করবেন? তা না করে তাঁরা পাকিস্তান, আফগানিস্তানের সঙ্গে তুলনা করে বলছেন যে তাদের চেয়ে এখানে বেশি খরচ করা হয়। বিশ্বের বৃহত্তম গণতান্ত্রিক দেশে এক পার্শেন্ট খরচ করে নিরক্ষর মানুষদের শিক্ষিত করা যায় না, বা ২ হাজার সালের মধ্যে প্রযুক্তি বিদ্যায় উপযুক্ত করে গড়ে তোলা যায় না। কাজেই শিক্ষামন্ত্রী মহাশয়রা যে ব্যয়বরাদ্দ উপস্থিত করেছেন তাকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় শিক্ষামন্ত্রী মহোদয়রা যে বাজেট পেশ করেছেন তাতে আমি মনে করি আর্থিক বরাদ্দটা গত বছরের তুলনায় আরও বৃদ্ধি পেয়েছে। আমরা যদি ১৯৮২-৮৩, ১৯৮৩-৮৪, ১৯৮৪-৮৫ সাল দেখি তাহলে দেখব ক্রমাগতভাবে বৃদ্ধি পেয়েছে। আজকে একটা জাতীয় শিক্ষা নীতি যেটা এখন পর্যন্ত ডিবেটের আকারে আছে এই বাজেটের অঙ্গীভূত হিসাবে সেটার আলোচনা ঠিক প্রাসঙ্গিক নয়, ১৯৮৬-৮৭ সালে রাজ্য সরকার তার বরাদ্দকৃত অর্থ কোথায় কিভাবে ব্যয় করবেন, সেই টাকা তাঁরা আজকে যথোপযুক্তভাবে ব্যবহার করবেন কিনা সেই আলোচনাটাই প্রাসঙ্গিক।

আমরা চোখের সামনে দেখছি গতবারে যে বাজেট পাশ হয়েছিল তারপর একটা অতিরিক্ত ব্যয় শিক্ষাখাতে নেওয়া হল। সেই টাকার একটা বিরাট অংশ ব্যয় হয়েছে সরকারের শিক্ষা দপ্তরকে রক্ষণাবেক্ষণের জন্য, শিক্ষকদের এবং তার সঙ্গে যুক্ত কর্মচারিদের বেতন থেকে আরম্ভ করে যে সুয়োগ-সুবিধাগুলি দেওয়া হয়েছে সেগুলি পুরণ করার জন্য। সরকার দলের মাননীয় সদস্যরা এখানে যে আলোচনা করেছেন তাতে তাঁরা বলতে চেয়েছেন কংগ্রেস সবকিছু যেন খারাপ করছে। ১৯৫২ সাল থেকে শিক্ষা ক্ষেত্রে যদি আমরা একটু চিন্তা-ভাবনা করে দেখি তাহলে দেখব আগে ম্যাট্রিক ছিল, তারপর তার পরিবর্তে মধ্যশিক্ষা পর্ষদের মাধ্যমে পর্যায়ক্রমে বিভিন্ন সময়ে শিক্ষা বিভিন্ন রূপ নিয়েছে এবং তাতে ছাত্র-ছাত্রীদের উপর নিশ্চয়ই গিনিপিকের মতো পরীক্ষা-নিরীক্ষা করা হয়েছে এবং শেষ পর্যন্ত যেটা এসেছে সেটা হচ্ছে ১০ প্লাস ২ প্লাস ৩ পর্যায়। এই যে পর্যায়ক্রমে বিভিন্ন সময়ে একটা প্রবর্তিত শিক্ষা নীতির যে পরিবর্তন রাজ্যস্তরে হয়েছে বিভিন্ন সমালোচনার মাধ্যমে তা অধিগ্রহণ করা হয়েছে এবং আজকে সেটা কার্যকরি হচ্ছে। আজকে চ্যালেঞ্জ অব এডুকেশন, জাতীয় শিক্ষানীতি নিয়ে যে চ্যালেঞ্জ, শিক্ষা প্রসারের ক্ষেত্রে বিজ্ঞান এবং প্রযুক্তি বিদ্যা যেটা রাজ্য সরকারের কাম্য এবং রাজ্য সরকার সেই ব্যাপারে চিন্তাশীল, আস্থাশীল, সেই বিজ্ঞান এবং প্রযুক্তি বিজ্ঞানকে যদি ঠিকমতোভাবে কাজে না লাগানো যায়, যথোপযুক্তভাবে ব্যবহার না করা যায় তাহলে শিক্ষা ক্ষেত্রে একটা অব্যবস্থা আসবে। আজকে তারই জন্য দেখতে পাই পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রীয় সরকারের নীতি অনুসারে ইলেকট্রনিক্স ফিজিক্সের অঙ্গীভূত একটা সাবজেক্ট হিসাবে বিভিন্ন শিক্ষায়তনে ইলেকট্রনিক্স সাবজেক্টকে চালু করার জন্য যে ব্যবস্থা করেছেন সেটা নিশ্চয়ই প্রশংসনীয়। সেটা ২ বছরের জন্য যদি করে থাকেন তাহলে সেটাকে স্থায়ীকরণ করার জন্য নিশ্চয়ই কেন্দ্রীয় সরকারের কাছে দাবি রাজ্য সরকারকে করতে হবে, আমরা তার সাথে একমত হয়ে বলব ইলেকট্রনিক্স সাবজেক্টকে ফিজিক্সের একটা সাবজেক্ট হিসাবে পশ্চিমবঙ্গের প্রত্যেকটি কলেজে করা উচিত।

বর্তমানে ইউ জি সি যে টাকা দিয়েছে সেটাও আপনারা ঠিকভাবে কার্যকর করতে পারলেন না। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় সদস্যেরা সকলেই জানেন পশ্চিমবাংলার ৩৬ হাজার গ্রামের ক্ষেত্রে ঘোষণা করা হয়েছিল যে গ্রামাঞ্চলে প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা হবে, কিন্তু আমরা দেখতে পাচ্ছি সেই প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা হয়নি। অবশ্য এক্ষেত্রে আমি সরকারকে পুরোপুরি দোষারোপ করছি না কারণ কিছু কিছু গ্রামে প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা হয়েছে। কিন্তু শিক্ষক নিয়োগের যে পদ্ধতি অবলম্বন করা হচ্ছে এবং স্কুল বোর্ডের মাধ্যমে যেভাবে প্রাথমিক বিদ্যালয়গুলোকে মঞ্জুরি দিচ্ছেন সেখানে আমাদের কিছু বক্তব্য আছে। আমরা আশা করেছিলাম আরও শিক্ষক নিয়োগ করা হবে এবং পদ্ধতিগতভাবে কতগুলি জিনিস সেখানে প্রবর্তন করা হবে। বর্তমানে ৪০ ঃ ১ শিক্ষক-শিক্ষিকা নিয়োগের এই যে পদ্ধতি চালু রয়েছে এতে আমরা ছাত্রছাত্রীদের মানোন্নয়ন হবে এটা আমরা আশা করেছিলাম। কিন্তু বাস্তবে দেখছি ৪০টি ছাত্রছাত্রীকে ১ জন শিক্ষক দিয়ে পরীক্ষা-নিরীক্ষা করা সম্ভব নয় এবং এর ফলে প্রাথমিক শিক্ষা কার্যকর হচ্ছে না। এই অসহায় অবস্থার কথা চিন্তা করে আপনারা বলছেন জাতীয় শিক্ষানীতির কথা। এটা কিন্তু ভুল পদক্ষেপ হবে। আপনারা শিশুর বিকাশ চান, কিন্তু সেই শিশুকে যেভাবে শিক্ষা দিচ্ছেন সেখানে যে ক্রটিগুলি

[6-55-7-05 P.M.]

রয়েছে সেটা আপনারা দূর করতে পারছেন না এবং তার ফলে শিক্ষার উন্নতি হচ্ছে না। শিক্ষার বিরাট উন্নতি হয়েছে এই যে কথাগুলো আপনারা বলেন তাতে আমি শিক্ষামন্ত্রীদের উপলব্ধি করতে বলছি আপনারা কতটা শিক্ষার প্রসার ঘটিয়েছেন সেটা ভাবুন। তারপর, প্রাথমিক পর্যায়ে শিক্ষকদের বিভিন্নভাবে ট্রেনিং দেবার যে ব্যবস্থা করেছেন সেক্ষেত্রেও দেখছি কার্যকর কিছু হচ্ছে না। আমরা মনে করি এই সমস্ত ত্রুটি-বিচ্যুতিগুলো দূর করতে না পারলে একটা অসহায় অবস্থা দেখা দেবে।

প্রাথমিক বিদ্যালয়ে যে বই দেবার কথা তা কি দিতে পারেন। সংখ্যার দিক থেকে তা দিতে পারেন না। ৪০ ভাগ স্কুলে বই দেননি। কোথায় এক কোথায় দুটি কোথায়ও তিন এইরকমভাবে আবার বই দিয়েছেন। কিন্তু প্রত্যেক ছাত্রছাত্রীদের বই দেবার কথা। কিন্তু আমি জানি গ্রাম বাংলার বহু ছাত্রছাত্রী পায়নি। আর্থিক বছরের মধ্যেই তারা বই পেল না। এই যে বই আপনারা ছাপাচ্ছেন, যেটা এর লক্ষ্যমাত্রা তাতে আপনারা পৌঁছতে পারেননি। এটা কি ব্যর্থতা নয়? বিরোধী পক্ষ থেকে আপনাদের আমরা হেয় প্রতিপন্ন করার চেষ্টা করছি না। এটাই হল বাস্তব—এটা আমরা না বলে পারি না। যে ঘোষিত নীতি, বই যে সময়ে পৌঁছে দেবার কথা তা কোনোদিনই আপনারা দিতে পারেননি। কেন দেরি হচ্ছে? আজকে মাধ্যমিক স্তরে মধ্যশিক্ষা পর্ষদের বই ছাড়া বিভিন্নভাবে ত্রুটি-বিচ্যুতি থাকার জন্য সেই বই ব্লাক মার্কেটে পাওয়া যায়। কিন্তু সেই বই মধ্যশিক্ষা পর্ষদে যায় না। মধ্যশিক্ষা পর্ষদের অনেক ত্রুটি রয়েছে, সেখানে সচিবের পদে লোক নিয়োগ করতে পারছেন না। অনেক সরকারি কলেজে এখনও পর্যন্ত অধ্যাপক অধ্যক্ষ দিতে পারেননি। শুধু তাই নয় বহু জায়গায় শিক্ষক-শিক্ষিকা নেই। এই অবস্থায় সরকারকে সেই ত্রুটি-বিচ্যুতিগুলি দেখতে হবে। এইসব ত্রুটি-বিচ্যুতিগুলি যাতে ত্রুটিমুক্ত হয় সেদিকে লক্ষ্য দিতে হবে। আমাদের আজকে সেইজন্যই সমালোচনা যে আপনারা এগুলি দেখুন। আজকে যে শিক্ষা ব্যবস্থা চালু হয়েছে তাতে আমরা দেখতে পাচ্ছি এখনও পর্যন্ত সুনির্দিষ্ট পাঠ্যক্রম ঠিক হল না কেন এবং কবে ঠিক করবেন। সেদিনও যে অসুবিধাগুলি ছিল সেই অসুবিধাগুলি আজও আপনারা দূর করতে ব্যর্থ হয়েছেন। এই দিকে আমি আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি। তাই আজকে আমাদের মাননীয় মন্ত্রী যে বাজেট এখানে পেশ করেছেন, তার উপর আমরা যেসব অ্যামেন্ডমেন্ট মুভ করেছি সেগুলি গ্রহণ করার আবেদন রেখে আমরা বক্তব্য শেষ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই হাউসে আমাদের চারজন পূর্ণ সমর্থন জানাচ্ছি। এবং এই সমর্থন জানাতে গিয়ে আপনার মাধ্যমে কয়েকটি কথা বলার প্রয়োজন বোধ করছি। সরকারি তরফ থেকে যখন এই বাজেট সম্বন্ধে আলোচনার জন্য এই হাউসে এই দাবি রাখা হল, তখন বিরোধী পক্ষের একজন নামকরা শিক্ষাবিদ মন্তব্য করলেন এই যে শিক্ষা খাতে ব্যয় বরাদ্দের দাবি সবথেকে বেশি। এবং এই শিক্ষাখাতে ব্যয়বরাদ্দের দাবি সব থেকে বেশি বলে তিনি আনন্দিত হলেন না বরং তিনি শিক্ষককুলের বংশ ধ্বংস করতে চাইলেন।

আর একজন মাননীয় সদস্য অমরবাবু বললেন শিক্ষা খাতে যে ব্যয়বরাদ্দের দাবি এসেছে তার ৭৫ শতাংশ শিক্ষকদের বেতন বাবদ দিয়ে দেওয়া হয়। তার মানে ওনার কথা

মতো শিক্ষকরা যেন ভিক্ষার ঝুলি নিয়ে ওর দরজায় যান এবং শিক্ষা বিস্তারের জন্য শিক্ষক মশাইরা ছাত্রদের একটু নির্বিঘ্নে যে পড়াবেন সেই সুযোগ থেকে তাদের বঞ্চিত করতে চাইলেন। পশ্চিমবাংলার সুধীজন, সাধারণ মানুষ, পশ্চিমবাংলার পিছিয়ে পড়া মানুষ, যাদের অবহেলা করে কেন্দ্রীয় সরকার মডেল স্কুল তৈরি করছেন, অবহেলা করে যাদের পায়ের নিচে ফেলে দিচ্ছেন, তার এই বক্তব্য শুনে তারা কি বলবেন আমি জানি না। স্যার, সংবিধানে বলা হয়েছিল ১৯৬০ সালের মধ্যে ভারতবর্ষে ১৪ বছর বয়স্ক শিশুদের ক্ষেত্রে অবৈতনিক বাধ্যতামূলক সর্বজনীন শিক্ষা ব্যবস্থা চালু করতে হবে। কিন্তু ১৯৪৭ সালের পর থেকে এই সরকার আসার আগে পর্যন্ত এই কথা কি কেউ ভাবতে পেরেছিল দ্বাদশ শ্রেণী পর্যন্ত বেতন দিতে হবে না? পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আসার পরে দ্বাদশ শ্রেণী পর্যন্ত ছেলেদের বেতন দিতে হবে না, ঠিক হল। এই কথা গার্জেনরা পর্যন্ত জানত না। সুতরাং পশ্চিমবঙ্গের জনসাধারণের কাছ থেকে আশীর্বাদ আসছে বামফ্রন্ট সরকারের পক্ষে, এটা তারা স্বীকার করবেন না। এটাকে তারা স্বীকার করেননি। তাই শিক্ষা খাতে ব্যয়বরাদ্দের দাবি যদি কম হত তাহলে তারা কি বলতেন? আজ শিক্ষা খাতে ব্যয়বরাদ্দের দাবি বেশি হবার জন্য অন্য কথা বলছেন। সব জায়গাতেই তারা ভুত দেখছেন। এখানেও তারা ভুত দেখতে আরম্ভ করেছেন। কোঠারির নেতৃত্বে দেশি, বিদেশি ১৭ জন শিক্ষাবিদকে নিয়ে শিক্ষা কমিশন গঠিত হয়েছিল। উপাধ্যক্ষ মহোদয়, আপনি জানেন, তারা রায় দিয়েছিলেন সর্বজনীন অবৈতনিক শিক্ষা ব্যবস্থা বাধ্যতামূলকভাবে চালু করতে হবে। ১৯৬৮ সালে তারই উপর ভিত্তি করে কেন্দ্রীয় সরকার শিক্ষানীতি ঘোষণা করলেন এবং ভারতবর্ষের সমস্ত ভাষাকে শিক্ষা ক্ষেত্রে তার উন্নয়ন করতে হবে এবং শুধু স্কুলে নয়, কলেজে পর্যন্ত মাতৃভাষার মাধ্যমে সর্বজনীন শিক্ষা ব্যবস্থা চালু করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করছি ভারতবর্ষের ৪৩২টি জেলায় একটি করে মডেল স্কুল হবে, বলা হয়েছে। সেখানে কাদের ছেলেরা পড়বে? পয়সাওয়ালা লোকের ছেলে, ধনী ঘরের ছেলে, আর আমাদের পাইলট প্রধানমন্ত্রীর ছেলে, আর যারা সাধারণ খেটে খাওয়া মানুষ, শিক্ষার আলো নেবার জন্য পথে নেমেছে, তাদের জন্য শিক্ষার ব্যবস্থা নেই।

[7-05–7-15 P.M.]

অপরপক্ষে আমাদের প্রয়োজনীয় যে জেনারেল এডুকেশন সেই জেনারেল এডুকেশন থেকে বঞ্চিত করা হচ্ছে। সেখানে কেন্দ্রীয় সরকার পরামর্শ দিচ্ছেন যে প্রাইমারি স্কুল আর বাড়াবার প্রয়োজন নেই। ১০৫ টাকা দিয়ে একটি যুবককে একটি হ্যারিকেন বা লণ্ঠন দিয়ে বসিয়ে দিতে হবে, সেখানে শিক্ষা ক্ষেত্রের জন্য আর কোনো আসবাবপত্রের দরকার নেই। আবার পরামর্শ দিচ্ছেন যারা এই মডেল স্কুলে পড়বে তারা সেখানে ইংরাজি, অঙ্ক এবং বিজ্ঞান ইংরাজি ভাষার মাধ্যমে পড়বে এবং বাকি বিষয়গুলি হিন্দি ভাষার মাধ্যমে পড়বে। অর্থাৎ পশ্চিমবঙ্গে মাতৃভাষার কোনো স্থান নেই। মাতৃভাষাই যেখানে শিক্ষার বাহন হওয়া উচিত সেখানে কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গে বাংলাভাষাকে প্রত্যাখান করে হিন্দিভাষা চাপিয়ে দিতে চাইছেন। জানি, আমাদের [*] প্রধানমন্ত্রী, তাঁরই যারা এজেন্ট তারাও সেটাকে সমর্থন করেছেন এবং নিজের মাতৃভাষার প্রতিও তারা অবজ্ঞা, অনিহার ভাব দেখাচ্ছেন। সুতরাং

**Note : * Expunged as ordered by the Chair.**

বাঙালির কুলাঙ্গার যদি বলা হয় তাহলেও খুব বেশি বলা হবে না। স্যার, সমগ্র পশ্চিমবঙ্গে শিক্ষা খাতে যে টাকা ধরা হয় কেন্দ্রীয় সরকার সারা ভারতবর্ষে তার থেকে কম খরচ করেন। সেখানে তারা সমস্ত বাজেটের এক পার্শেন্ট টাকা ধরেন। দেশ যখন স্বাধীন হয়নি তখন পন্ডিত জওহরলাল নেহেরু জাতীয় কংগ্রেসের সভায় বলেছিলেন যে শিক্ষা ক্ষেত্রে অন্তত বাজেটের ১০ পার্শেন্ট টাকা খরচ করতে হবে। পণ্ডিত নেহেরু ওঁদের স্বনামধন্য নেতা, সেই পণ্ডিত নেহেরুর কথাকে পর্যন্ত ওঁরা প্রত্যাখান করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে এবারে আমি কয়েকটি সাজেশন রাখব। আমার প্রথম কথা হচ্ছে, জনসংখ্যা বৃদ্ধির সঙ্গে তাল মিলিয়ে চলতে গেলে কিছু মাধ্যমিক বিদ্যালয় স্থাপন করা অন্তত প্রয়োজন। হাইস্কুল যেগুলি রয়েছে সেগুলির উপর অত্যন্ত চাপ পড়ছে কাজেই আরও যেটা করা প্রয়োজন সেটা হচ্ছে, যে সমস্ত জুনিয়র স্কুল এখনও পর্যন্ত হাইস্কুলে আপগ্রেডেড হয়নি সেগুলিকে আপগ্রেড করুন। তা ছাড়া হায়ার সেকেন্ডারি কোর্সের জন্য আরও স্কুল ও কলেজকে অনুমোদন দেওয়া হোক। ৪ বছর ধরে এই অনুমোদন দেওয়া হয়নি। স্যার, আমার সাজেশনগুলি মাননীয় শিক্ষামন্ত্রীকে বিবেচনা করে দেখার জন্য অনুরোধ জানিয়ে এবং এই ব্যয়বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**Dr. Zainal Abedin :** Mr. Deputy Speaker, Sir, I rise on a point of order. Honourable Member Shri Shish Mohammad in course of his delivery used certain terms. I think, in parliamentary democracy and etiquete these are not permissible. I invite your attention to rule 328(v) & (vii), the words he used with regard to the Prime Minister of the Country.

I will request you to examine the words and if you allow this–it is your discretion. He has used certain terms against the Prime Minister. Possibly these terms cannot be used unless a substantive motion is brought. I would request you to examine his speech and expunge the words. These are not good test.

**Mr. Deputy Speaker :** I will examine his speech and I will take steps accordingly.

[7-15–7-25 P.M.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় আজকে যে বাজেট পেশ করেছেন পশ্চিমবঙ্গ শিক্ষা দপ্তরের পক্ষ থেকে এবং এতক্ষণ ধরে যে ভৌতিক কান্ড কারখানা চলছে এই হাউসের ভিতরে তা অত্যন্ত ধৈর্য সহকারে আমি শুনছিলাম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই অধিবেশনে আমরা যারা বিরোধী দলে আছি তাদের বক্তব্য এবং তাদের উল্লেখ পর্বের কথাবার্তা তো আছেই, কিন্তু বিগত কয়েকদিন ধরে এই অধিবেশন চলাকালীন কয়েকজন সরকারি পক্ষের সদস্যও শিক্ষা ক্ষেত্রে পশ্চিমবাংলায় যে নৈরাজ্য চলছে তার উল্লেখ করেছেন। সেই কথাগুলি কংগ্রেসের কোনো মাননীয় সদস্যের কথা নয়, সরকারি ট্রেজারি বেঞ্চের তাদের শরিক দলের বিভিন্ন সদস্যরা একের পর এক এই পবিত্র বিধানসভা কক্ষে দাঁড়িয়ে তাদের অভিব্যক্তির কথা উল্লেখ করেছিলেন। তার মধ্যে একজন বলেছিলেন যে

কলকাতা বিশ্ববিদ্যালয় প্রায় উঠে যাবার যোগাড় হয়েছে। আর একজন বলেছিলেন, যাদবপুর বিশ্ববিদ্যালয়ে রক্তারক্তি। আর একজন বলেছিলেন, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়, আপনার কাছে অনুরোধ যে মাধ্যমিক স্কুলগুলি অনুমোদনের ক্ষেত্রে রাজনীতি যেন না হয়, সেটা আপনি দয়া করে দেখবেন, সাইট সিলেকশনে গোলমাল হচ্ছে। এই কথাগুলি কি কংগ্রেস সদস্যদের? এই কথাগুলি বিগত কয়েকদিন ধরে ট্রেজারি বেঞ্চের সদস্যরা উল্লেখ করেছেন। যাই হোক, এখানে মান্যগণ্য সদস্যরা সকলেই বলেছেন। আমি যেকথাটা বলছিলাম যে একটা সরকার যখন তৈরি হল কোনো রাজনৈতিক দলের সংখ্যাগরিষ্ঠতার জোরে তখন সেই রাজনৈতিক দলের যে চিন্তাধারা, তাদের যে দর্শন তার প্রতিফলন হয় সেই সরকারের কার্যকলাপে। কাজেই খুব স্বাভাবিক কারণে যে দল সমগ্র দেশের মধ্যে ঢুকে সমস্ত লণ্ডভণ্ড করে দেবার জন্য এসেছে গণতান্ত্রিক পদ্ধতির সুযোগ নিয়ে তাদের রাজনৈতিক চিন্তাধারা সরকারি ক্ষেত্রে, কি শিক্ষায়, কি স্বাস্থ্যে সব জায়গাতে একটা দেউলিয়াপনার পরিচয় দিয়েছে, এটা নতুন কোনো কথা নয়। ওরা প্রস্তাবিত জাতীয় শিক্ষানীতির কথায় আঁতকে উঠেছে। আজকে এরা যে ডিবেট করলেন তার মূল কথা হচ্ছে জাতীয় শিক্ষানীতি। জাতীয় শিক্ষানীতিকে কেন্দ্র করে এরা বক্তব্য রেখেছেন। প্রস্তাবিত জাতীয় শিক্ষানীতি সম্পর্কে কিছু কিছু সদস্য যারা বক্তব্য রেখেছেন, তারা সম্পূর্ণ চ্যালেঞ্জ অব এডুকেশন পড়েছেন কিনা আমার সন্দেহ আছে, যারা এই ডিবেটে অংশগ্রহণ করেছিলেন তারা পলিসি অ্যান্ড পার্শপেকটিভ টু দি চ্যালেঞ্জ অব এডুকেশন সম্পর্কে তাদের রাজনৈতিক চিন্তাধারা মূল্যায়ন করেছেন, তাদের রাজনৈতিক দর্শন দিয়ে তারা ব্যাখ্যা করেছেন। তার যে ফ্যালাসি, তার যে ক্লজ, তার যে স্কোপ আছে এবং তার রিজিডিটির পরিবর্তে ফ্লেকসিবিলিটি করবার জন্য এই পলিসি প্রপোজড করা হয়েছে অথচ তার কোনো উল্লেখ সরকারি দলের সদস্যরা করলেন না। মডেল স্কুলের কথায় ওরা আঁতকে উঠেছেন। মডেল স্কুলে নাকি আলালের ঘরের দুলালরা পড়ে, এইসব কথা বলে একেবারে আদি ভৌতিক কায়দায় আর্তনাদ করে উঠলেন। কিন্তু মহামান্য সদস্যরা এবং মাননীয় মন্ত্রী মহাশয়, আপনারা বিগত ৮ বছর ধরে দ্বিমুখী শিক্ষা ব্যবস্থার মধ্যে দিয়ে কয়েক শত ইংরাজি স্কুলকে লাইসেন্স দিয়ে, হাজার হাজার টাকা খরচ করে যেসব স্কুলে পড়তে হয় তাদের মদত করে পশ্চিমবাংলার শ্রেণী সংগ্রামকে শেষ করে দেবেন বলে আওয়াজ তুলেছিলেন, সেটাকে আরও বেশি করে করলেন, পশ্চিমবঙ্গে শিক্ষা ব্যবস্থার মধ্যে দিয়ে তার উত্তর কি দেবেন? একটা জিনিস খুব পরিষ্কার করে বোঝা দরকার। সেটা হচ্ছে, যে আঙ্গিকের ভিতর দিয়ে ওরা শিক্ষা ব্যবস্থাকে পরিচালনা করার ব্যবস্থা করেছেন—কাগজে-কলমে টাকার অঙ্ক একটা ব্যাপকভাবে দেখান হয়েছে—তাতে এটাকে ঐশ্বর্যপূর্ণ বলে দেখানোর চেষ্টা করা হয়েছে।

কিন্তু সত্যিকারের গ্রামবাংলার বুকে, সত্যিকারের পশ্চিমবাংলার বুকে শিক্ষা নিয়ে এত ভ্রষ্টাচার ইদানিংকালে কিন্তু কোনো দেশে হয়েছে কি না সন্দেহ আছে। আজকে দুঃখের সঙ্গে লক্ষ্য করতে হয় মাননীয় শিক্ষামন্ত্রী একজন শিক্ষক, যখন আমরা সংবাদপত্রের পাতায় দেখি ১২ বছর ধরে রিটায়ার করার পরেও একটি নিঃসন্তান প্রাথমিক শিক্ষক অন্ধ হয়ে গেছে, তাঁর নিজের গোয়াল ঘরে বসে ফুটো বাটিতে একজন অসহায় মানুষের জন্য জল চাইছে, বাবা একটু জল দেবে—ছবি ছাপা হয়, প্রতিবাদ হয় না, পশ্চিমবঙ্গে সরকারের শিক্ষা দরদি সরকারের পক্ষ থেকে লজ্জায় মাথা হেঁট হয়ে যায়, আবার যখন পাশাপাশি দেখি ৬৩৬ কোটি টাকার বাজেট আজকে পেশ করা হয়েছে, তথাকথিত শিক্ষা দরদি, শিক্ষাপ্রেমী বামফ্রন্ট

সরকারের প্রতিনিধি হিসাবে শিক্ষামন্ত্রীগণ, আমরা যখন দেখি ১০ থেকে ১২ বছর ধরে স্কুলগুলি ধুঁকে ধুঁকে বেকার ছেলেদের শিক্ষক পদে নিয়োগ করে, স্বেচ্ছায় শ্রম দিয়ে পড়িয়ে পড়িয়ে স্কুলটিকে সে তৈরি করে তুলেছে, অথচ সেই স্কুলগুলিকে মনোনয়ন, অনুমোদন দেওয়া হচ্ছে না, শুধু মাত্র রাজনৈতিক কারণে, রাজনৈতিক রংটি যার লাল কিংবা একটু ফিকে লাল সেই সমস্ত লোকগুলোকে বাছাই করে আজকে তথাকথিত পদ্ধতিতে তাদের অনুমোদন দেওয়া হচ্ছে, সেই জায়গায় আমরা সন্দিহান হয়েছি যে একটা রাজনৈতিক দল তার নিজস্ব কুরুচিপূর্ণ চিন্তাধারা নিয়ে যখন গণতান্ত্রিক পদ্ধতিতে একটা সরকারি কাঠামোয় ঢুকে পড়ে এবং তার প্রতিফলন যখন সরকারি কাঠামোর মধ্যে দিয়ে সাধারণ মানুষের উপর চাপিয়ে দেবার চেষ্টা করে, তার থেকে বড় উদাহরণ পশ্চিমবাংলার বুকে ছাড়া ভারতবর্ষের বুকে আর কোথাও নেই। তাই এরা বড় বড় বড়াই করেন, বড়াই তো করবেন, টেকনিক্যাল এডুকেশনের ব্যাপারে বলতে গিয়ে শিক্ষামন্ত্রী মহাশয় কয়েক কলমে ছেড়ে দিয়েছে। কি মেডিক্যাল শিক্ষা ব্যবস্থায়? আজকে কি অবস্থা এই রাজ্যেই তো একজন মেয়ে জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা দিতে গিয়ে ফার্স্ট হয়েছে এবং ১২ জনের মধ্যে একজন ছিল, তাকে আত্মহত্যা করতে হয়েছিল। এই রাজ্যেই তো মেডিক্যাল কলেজগুলোতে ভর্তি হতে গিয়ে যে চূড়ান্ত নৈরাজ্য, স্বজন-পোষণ দুর্নীতি চলছে তার উদাহরণ যখন দিনের পর দিন সংবাদপত্রের মাধ্যমে প্রকাশিত হয়, বিভিন্ন গণ মাধ্যম যেগুলো, সেইগুলোকে প্রকাশ করে, তার উত্তর তো পশ্চিমবঙ্গ সরকারের জনদরদি শিক্ষামন্ত্রী মহোদয়দের কাছ থেকে পাওয়া যায় না। যখন আমরা দেখি কলকাতা বিশ্ববিদ্যালয় চুলোয় উঠেছে, হুকুম চাঁদ কটন মিল হয়েছে সুব্রতবাবু বলেছেন, আজকে যাদবপুর বিশ্ববিদ্যালয় রক্তারক্ত, উত্তরবঙ্গ অবহেলিত অবস্থায় এক কোণে পড়ে রয়েছে, বর্ধমান বিশ্ববিদ্যালয়ের ভাইস চান্সেলারের ঘরে ভাইস চান্সেলার মার খেয়ে চুপ করে বসে আছে রক্তাক্ত অবস্থায়, আমাদেরই রাজ্যে, আমার জেলাতে খড়গপুর, আমাদের গর্ব, সারা ভারতবর্ষের গর্ব আই. আই. টি. বলে একটা শিক্ষা কেন্দ্র আছে, আপনি জানেন স্যার, কি হচ্ছে সেখানে, ৫ মাস ধরে সেখানে পড়াশুনা বন্ধ, ছাত্রদের হস্টেল থেকে পাত্তাড়ি গুটিয়ে বাড়িতে পাঠিয়ে দেওয়া হচ্ছে। কি ব্যাপার, সেখানে মার্কসবাদী কম্যুনিস্ট পার্টি এবং ভারতীয় কম্যুনিস্ট পার্টির যুদ্ধ চলছে। যুদ্ধ ক্ষেত্রে পরিণত হয়েছে ভারতবর্ষের স্বনামধন্য শিক্ষা প্রতিষ্ঠান। রাজনৈতিক লড়াই নিশ্চয়ই থাকে, কর্মীদের স্বার্থে নিশ্চয়ই আন্দোলন হবে, কিন্তু একটি সরকারের দুটি শরিকের মধ্যে দন্দ্ব আপনার চোখের সামনে ঘটে চলেছে। মাননীয় শিক্ষামন্ত্রী, মাননীয় মুখ্যমন্ত্রী এই ব্যাপারে হস্তক্ষেপ করেছেন, কি ধরনের হস্তক্ষেপ আর কি ধরনের হাত আর কি ধরনের পদ্ধতি পশ্চিমবাংলার মানুষ কিন্তু চিন্তার সঙ্গে উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে, এখনও পর্যন্ত কোনও ফয়সালা হল না দুর্ভাগ্যের সঙ্গে তা তারা লক্ষ্য করছে। বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় স্থাপন করেছেন মেদিনীপুরের বুকে। একটা বই ছাপা হয়েছে, মধ্যশিক্ষা পর্ষদের মন্ত্রী মহাশয় আছেন, তাঁকে বলি, ফাইভ সিক্সের একটা বই ছাপা হয়েছে বিভিন্ন স্কুলগুলিতে তা অ্যাপ্রুভড়। সেখানে লেখা আছে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় ১৬ই জানুয়ারি মুখ্যমন্ত্রী উদ্বোধন করেছেন বীরসিংহ গ্রামে। কি সুন্দর তথ্য, কত ভাল তথ্য। আবার কি হল, বিদ্যাসাগরের নামে বিশ্ববিদ্যালয়, অমরবাবু বললেন, আমি আবার রিপিট করছি, যে বর্ণ পরিচয়ের উদ্যোক্তা বিদ্যাসাগর, সেই বিশ্ববিদ্যালয়ে বাংলাকে ঐচ্ছিক করে দেওয়া হয়েছে। এর থেকে বড় উপহাস, এতবড় ভাঁড়ামো ইদানিংকালে কোনোদিন হয়েছে? ইদানিংকালে শিক্ষা ক্ষেত্রে হয়েছে?

পশ্চিমবাংলার বুকে তা চলছে। মেডিক্যালে আপনি শুনলে অবাক হয়ে যাবেন, কয়েক লক্ষ টাকা খরচ হয়েছে রাজ্য সরকারের, হাইকোর্টে গাদা গাদা কেস জমে উঠেছে, কতকগুলো অপদার্থ মানুষকে তুলে নিয়ে এসে, কতকগুলো [**] তুলে নিয়ে এসে মেডিক্যাল শিক্ষা ব্যবস্থার উচ্চ পদে বসিয়ে দেওয়া হয়েছে বিশ্ববিদ্যালয়ে জোর করে ঠেলে সংখ্যা গরিষ্ঠতার জোরে।

[7-25–7-35 P.M.]

কারো পুত্র, কারো পুত্রবধূ, কারো শালী, কোন মন্ত্রীর খুড়তুতো ভাইকে স্থান দিতে গিয়ে সামগ্রিকভাবে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের মেডিক্যাল শিক্ষা ব্যবস্থার যে গৌরব ছিল তা নষ্ট হয়েছে। পশ্চিমবঙ্গের মেডিক্যাল কলেজগুলি থেকে পাশ করা ডাক্তাররা বুক বাজিয়ে যেখানে বলতে পারতেন, "আমি ক্যালকাটা মেডিক্যাল কলেজ থেকে পাশ করেছি, আমি আর. জি. কর মেডিক্যাল কলেজ থেকে পাশ করেছি, আমি নীলরতন সরকার মেডিক্যাল কলেজ থেকে পাশ করেছি, বা আমি এস. এস. কে. এম. থেকে ট্রেনিং নিয়ে এসেছি;" সেখানে আজকে তাঁরা মাথা নিচু করে থাকতে বাধ্য হচ্ছেন। কারণ আজকে পশ্চিমবঙ্গের চারিদিকে মেডিক্যাল শিক্ষা নিয়ে দুর্নীতি, স্বজনপোষণ ইত্যাদির ঢিঢি পড়ে গেছে। এর কি কোনো প্রতিকার আছে, নেই।

আমি শিল্পমন্ত্রীর জেলায় এবং তাঁর কেন্দ্রে গিয়েছিলাম, সেখানে আমাকে সেখানকার ছাত্ররা বলেছিলেন, "আপনি শিল্পমন্ত্রীকে বলুন, উচ্চ-শিক্ষামন্ত্রী শম্ভুবাবু তো তাঁরই দলের লোক, তিনি আমাদের জন্য কিছু ব্যবস্থা করে দিন। আমাদের উত্তরবঙ্গের চা-শিল্প একটা বিরাট শিল্প, অথচ আমাদের উত্তরবঙ্গের ছেলেদের গৌহাটি গিয়ে টি টেকনোলজির ট্রেনিং নিতে হয়, তিনি এখানে একটা ট্রেনিং সেন্টার চালু করার ব্যবস্থা করুন।" আজকে এখানে উচ্চশিক্ষামন্ত্রী এবং শিল্পমন্ত্রী উপস্থিত আছেন। তাঁদের দু'জনের কাছেই আমি শিল্পমন্ত্রীর কেন্দ্রের ছাত্রছাত্রীদের আবদেনটি রাখছি। উত্তরবঙ্গের চা শিল্প, আমাদের রাজ্যের একটা মস্তবড় অর্থকরী শিল্প। অতএব যদি উত্তরবঙ্গে ইন্সটিটিউট ফর টি টেকনোলজি তৈরি করা যায় তাহলে উত্তরবঙ্গের যুবক-যুবতীদের অনেকাংশে বেকারত্ব দূর হবে ঐ ইন্সটিটিউটের শিক্ষার মধ্যে দিয়ে। অতএব অবশ্যই পশ্চিমবঙ্গ সরকারকে এটা ভেবে দেখতে হবে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার সময় কম, তাই আমি আর বিস্তারিত আলোচনার মধ্যে যাব না। আমি শুধু শেষ আবেদন রাখছি মন্ত্রিমহোদয়গণের কাছে যে, শুধু মাত্র বিরোধিতার জন্যই যেন জাতীয় শিক্ষানীতির বিরোধিতা না হয়। যদি বিরোধিতাই করতে চান তাহলে সেই সঙ্গে বিকল্প গঠনমূলক প্রস্তাব দিন। শুধু মাত্র রাজনৈতিক ফায়দা তোলার জন্য জাতীয় শিক্ষানীতির বিরোধিতা করবার আপনারা চেষ্টা করছেন। এটা আমাদের কাছে পরিষ্কার এবং সেই উদ্দেশ্য নিয়েই প্রস্তাবিত জাতীয় শিক্ষানীতির বিরুদ্ধে আপনারা রুখে দাঁড়াচ্ছেন। তাহলে কি আপনারা বিজাতীয় শিক্ষানীতি আমদানি করতে চাইছেন, না বিদেশি শিক্ষানীতি আমদানি করতে চাইছেন? বাইরে থেকে কোনো বিদেশি রাজনৈতিক তত্ত্ব সম্বলিত শিক্ষানীতি আমদানি করতে চাইছেন কি? আজকে আপনাদের সেটা পরিষ্কার বলতে হবে। আপনারা

---

****Note : Enpunged as ordered by the Chair.**

শুধুমাত্র বিরোধিতার জন্য বিরোধিতা করছেন, আবার মডেল স্কুল তৈরি করবার জন্য শিক্ষকদের ট্রেনিং নিতে পাঠাবেন, এই দ্বিমুখী মনোভাব আজকে আপনাদের কর্মপদ্ধতির মধ্যে দিয়ে প্রকাশিত হচ্ছে। এটা কখনই বাঞ্ছনীয় নয়। যদি বিরোধিতা করতে হয় তাহলে পরিষ্কার বিরোধিতা করবেন এবং আগামী দিনে পশ্চিমবাংলায় একটাও মডেল স্কুল তৈরি যাতে না হয় তার জন্য জ্যোতিবাবু নেতৃত্ব দেবেন, শম্ভুবাবু নেতৃত্ব দেবেন, কান্তিবাবু নেতৃত্ব দেবেন। আদিভৌতিক চিন্তা-ভাবনার দ্বারা প্রহসন করবেন না, রাজনৈতিক স্বার্থ চরিতার্থ করবার চেষ্টা করবেন না। সাধারণ মানুষদের কাছ থেকে ট্যাক্সের মাধ্যমে টাকা নিয়ে এসে কিছু কিছু শিক্ষককে টেমপোরারি রিলিফের নাম করে সেই টাকা পাইয়ে দিয়ে তাদের হাত করে পশ্চিমবঙ্গের সামগ্রিক শিক্ষার অগ্রগতি ঘটিয়েছেন বলে এই যে দাবি করছেন সে দাবিকে আমি নস্যাৎ করে শিক্ষা বিভাগের ব্যয়বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, আমার একটা পয়েন্ট অফ্ অর্ডার আছে। মাননীয় সদস্য ডাঃ মানস ভূঁইয়া মহাশয় বক্তব্য রাখার সময়ে আমাদের বিরুদ্ধে কয়েকবার 'ভাঁড়' শব্দটি ব্যবহার করেছেন। এটা উনি অত্যন্ত কুরুচির পরিচয় দিয়েছেন এবং 'ভাঁড়' শব্দটি আনপার্লামেন্টারি। অবশ্য আমরা জানি ঐ ভদ্রলোকের রুচি অনুযায়ী উনি ঠিকই বলেছেন, কিন্তু স্যার 'ভাঁড়' শব্দটি আনপার্লামেন্টারি। অতএব আমি এ বিষয়ে আপনার রুলিং চাইছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি দেখব, যদি শব্দটি আনপার্লামেন্টারি হয় তাহলে বাদ দেব। প্রথমে আই উইল একজামিন দি ম্যাটার, তারপর আমি রুলিং দেব।

**শ্রীমতী ছায়া বেরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষা বিভাগ থেকে যে ব্যয়বরাদ্দ উপস্থিত করা হয়েছে তাকে সমর্থন জানিয়ে আমি সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আপনার মাধ্যমে ২/৪টি কথা এখানে রাখতে চাই।

স্যার, আমি বিরোধী দলের সদস্যদের সমালোচনা শুনেছি। বিরোধী দলের সদস্যরা তাঁদের স্বভাবসুলভ ভঙ্গিতে কতগুলি পুরনো কথার অবতারণা করে সমালোচনা করলেন। আমি তাঁদের শুভবুদ্ধির কাছে আবেদন রাখছি যে, আমাদের পশ্চিমবঙ্গের শিশু সমাজকে রক্ষা করবার জন্য অন্তত শিক্ষা নিয়ে তাঁরা যেন রাজনীতি না করেন। শিক্ষার দ্বার যাতে সকলের জন্য উন্মুক্ত হয় তার জন্য প্রচেষ্টা নেওয়ার তাঁদের তরফ থেকেও প্রয়োজন রয়েছে। আমি আশা করব তাঁরা সেই প্রচেষ্টা গ্রহণ করবেন এবং আগামী দিনে পশ্চিমবঙ্গে সকলের জন্য শিক্ষার আন্দোলনে তাঁরা আমাদের সামিল হবেন।

আপনারা সমালোচনাটা এমন ভাবে তুললেন, যেন মনে হচ্ছে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের বাইরের কোনো একটা রাজ্য। একটা রাজ্যের বলুন, বা গোটা ভারতবর্ষের যে শিক্ষার নীতি, শুধু এই নীতি এটুকু আলোচনা করলেই শিক্ষানীতিকে বোঝা যাবে না। দেশের অর্থ এবং শিল্পনীতি ব্যবস্থা করে শিক্ষানীতির পর্যালোচনা করতে হবে। কারণ এর প্রতিফলন শিক্ষানীতির উপরই পড়ে। আমরা পশ্চিমবঙ্গে শিক্ষার ক্ষেত্রে কিছু পরিবর্তন করতে চেয়েছি যা নীতিগত দিক থেকে কেন্দ্রীয় সরকারের নীতির সঙ্গে পার্থক্য আছে। সেটা আপনারা নিশ্চয়ই এই ৯ বছরে বুঝতে পেরেছেন, কারণ আপনারাই ভারতবর্ষে ৩৮ বছর ধরে আসীন আছেন এবং

ভারতবর্ষের সেই প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনা থেকে আরম্ভ করে আজ সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনা যখন রূপায়িত হতে চলেছে তখন পর্যন্ত যে শিক্ষানীতিকে অবলম্বন করা হয়, আর এখন যে শিক্ষানীতিকে চাপাবার চেষ্টা চলছে তাতে আমরা দেখছি যে সকলের জন্য নয়, মুষ্টিমেয় অভিজাত সম্প্রদায়ের জন্য শিক্ষা এই নীতিই গ্রহণ করা হচ্ছে। সেখানে শিক্ষানীতিকে আজকের নয়া প্রধানমন্ত্রী যে প্রস্তাবিত নীতির মধ্যে নিয়ে আসছেন আর সেই নীতিকে যারা সমর্থন করছেন তারা পশ্চিমবঙ্গের মতো একটি অঙ্গ রাজ্যে যে বামপন্থী সরকার আছেন তাঁদের শিক্ষানীতিকে উপলব্ধি করতে পারবেন না। কাজেই আমি আপনাদের উপলব্ধির জন্য এই কথা বলছি। আমাদের শিক্ষানীতি, যেটা আমরা এখানে প্রয়োগ করতে চাইছি সেটা কাদের জন্য? আপনারা জানেন যে, আমরা শোষিত, বঞ্চিত মানুষের প্রতিনিধিত্ব করি। আমরা দেখছি দেশের ৬৪ শতাংশ মানুষকে নিরক্ষরতার অন্ধকারে রেখে দেশ কোনোদিন অগ্রগতি লাভ করতে পারে না। অতএব এই ৬৪ শতাংশ মানুষের ছেলেমেয়েরা যারা শিক্ষার অঙ্গনে এতদিন আসতে পারেনি, তারা যাতে শিক্ষার অঙ্গনে এসে তাদের বেঁচে থাকার মতো শিক্ষাটুকু লাভ করতে পারে, আপনারা সকলেই জানেন—তাদের জন্য প্রাথমিক স্তর থেকে আরম্ভ করে সমস্ত জায়গায় তাদের মাতৃভাষার মাধ্যমে শিক্ষার ব্যবস্থা করা এবং পেছিয়ে পড়া ছেলেমেয়েদের জন্য টিফিনের ব্যবস্থা, আদিবাসী ছেলেমেয়েদের জন্য বিশেষ ব্যবস্থাগুলিকে গ্রহণ করা হয়েছে। সেখানে শুধু শিক্ষা; অন্তত বেঁচে থাকার মতো শিক্ষাটুকু লাভ করার জন্য এ সমস্ত ব্যবস্থা আমরা গ্রহণ করেছি এবং সঙ্গে সঙ্গে উচ্চ শিক্ষার গুরুত্ব বুঝেই তার দ্বার সকলের জন্য উন্মুক্ত করবার চেষ্টা করেছি। আপনারা জানেন পৃথিবীর যে কোনো সভ্য দেশে যখন শিক্ষানীতি স্থিরীকৃত হয় তখন অর্জিত জ্ঞানের সম্প্রসারণ সংরক্ষণ এবং অর্জিত জ্ঞানের যে বিকাশ লাভ করার যে জ্ঞান ভাণ্ডার অর্থাৎ গ্রন্থাগার, তাকে উপেক্ষা করে কোনো শিক্ষানীতি কখনও স্থিরীকৃত হতে পারে না। সেক্ষেত্রে আমরাই একমাত্র এই ৯ বছরে গ্রন্থাগারের এই উন্নয়নমূলক স্বীকৃতিটুকু দিতে পেরেছি এবং আপনারা জানেন ইউনেসকোয় এই গ্রন্থাগারকেই বলা হয়েছে যে জনগণের বিশ্ববিদ্যালয়। আজীবন শিক্ষার কেন্দ্র, জনগণের যে বিশ্ববিদ্যালয় সেখানে নিরক্ষরতা দূরীকরণের যে প্রচেষ্টা চালাবার, সুস্থ সংস্কৃতি বিকাশের ক্ষেত্রে, মান উন্নয়নের ক্ষেত্রে যেখানে তার সমস্ত রকম ব্যবস্থা হতে পারে সেই গ্রন্থাগারের পরিষেবার মধ্য দিয়ে। আপনারা জানেন যে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ একমাত্র রাজ্য যেখানে আমরা সেগুলি করতে পেরেছি। কিন্তু একবারও মাননীয় বিরোধী দলের সদস্যদের মুখে এ জিনিস শুনতে পেলাম না। শুধু তাই নয়, আপনারা আজকে জাতীয় শিক্ষানীতির ব্যাপারে আমাদের কাছে বলছেন আমরা যেন সুনির্দিষ্ট প্রস্তাব দিই। আমাদের সুনির্দিষ্ট প্রস্তাবই আছে; কিন্তু আপনারা এই সম্পর্কে কি বলবেন, জাতীয় শিক্ষার প্রস্তাবিত নীতির মধ্যে — মাননীয় কাশীবাবু প্রথাবহির্ভূত শিক্ষানীতির প্রস্তাব তুলছেন—আপনারা জানেন, কেন্দ্রীয় সরকারের যা করা উচিত ছিল, সর্বজনীন যে শিক্ষা, অন্তত প্রাথমিক শিক্ষা সকলের জন্য যেটা ১৯৬০ সালের মধ্যে করার কথা ছিল সে জিনিস তো করেননি, উল্টে আজকে জাতীয় প্রস্তাবিত শিক্ষা নীতিতে বলা হচ্ছে প্রাথমিক শিক্ষার বিকল্প হিসাবে প্রথা বহির্ভূত এটা কোনো শিক্ষা? কোনো সভ্য দেশে ননফর্মাল শিক্ষার ব্যবস্থা, ফর্মাল শিক্ষার সাবস্টিটিউট হিসাবে থাকতে পারে না। একটা স্তর পর্যন্ত চলতে পারে। ননফর্মাল—কোনো একটা সর্বজনীন শিক্ষার বিকল্প হিসাবে দেশে প্রচলিত হতে পারে না।

[7-35–7-45 P.M.]

তবু বলি ননফর্মাল অর্থাৎ প্রথা বহির্ভূত ক্ষেত্রে চিন্তা-ভাবনা, উন্নয়নের আগ্রহ, বিশেষ করে বাস্তব উপযোগী কিছু করবার ক্ষেত্রে যদি দেখতে পেতাম যে আপনারা সেইভাবে অগ্রসর হচ্ছেন তাহলে আপনাদের সদিচ্ছাটা এক্ষেত্রে বুঝতে পারতাম। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে. প্রস্তাবিত জাতীয় শিক্ষানীতির মধ্যে সেসব কিছু নেই। শুধু তাই নয়, প্রথা বহির্ভূত এই ব্যবস্থা নিতে গিয়ে বাজেট বরাদ্দও কমিয়ে দেওয়া হয়েছে। এই রকম একটা অবস্থার মধ্যে এক্ষেত্রে বামফ্রন্ট সরকারের শিক্ষার ক্ষেত্রে অন্তত সদিচ্ছার দৃষ্টিভঙ্গি রয়েছে। আমরা শিক্ষা-ব্যবস্থায় এটুকু চাইছি যে, স্কুলের দ্বারটা সকলের জন্য উন্মুক্ত থাকুক, মডেল স্কুল করে শুধুমাত্র সমাজের উচ্চবর্গের এবং উচ্চ বেতনভোগীদের স্বার্থে "পয়সা যার শিক্ষা তার" এই নীতি কার্যকর করেনি। এখানে জয়নাল আবেদিন সাহেব বলেছেন যে, উচ্চশিক্ষা সেখানে কিছু ব্যক্তির জন্য হবে এবং তাঁরা স্পেশ্যালিস্ট তৈরি হবেন। আমরাও জানি, উচ্চশিক্ষা মাথা যার আছে তার জন্য, প্রযুক্তি বিদ্যারও বিরোধিতা আমরা করছি না, তবে সকলের জন্য দ্বার কিন্তু এক্ষেত্রে খোলা থাকবে না। যে নীতি এক্ষেত্রে নিয়ে আসা হয়েছে তা বিচার-বিশ্লেষণ করে দেখুন, দেখবেন—সেই দ্বার সকলের জন্য খোলা নেই। কৃষক, শ্রমিক, মজুর — যাঁরা সমস্ত কিছুর ব্যয়ভার গ্রহণ করে থাকেন, তাঁদের ছেলেমেয়েদের বঞ্চিত করে কিভাবে উচ্চবর্গের স্বার্থ রক্ষিত হতে পারে সেটা কার্যকর করবার নীতি প্রস্তাবিত শিক্ষানীতির মধ্যে আছে। এই সম্পর্কে আপনাদের বিরোধী বন্ধুদের মতামত পর্যন্ত শুনছেন না আপনারা। আজ এখানে যে শিক্ষা-বাজেট নিয়ে এসেছি আমরা, সেখানেও কোনো সুনির্দিষ্ট প্রস্তাব আপনারা আনতে পারলেন না। পশ্চিমবঙ্গের ভাবী নাগরিক—বর্তমানে যারা শৈশবাবস্থায় রয়েছে, তাদের জন্য আপনারা কি চিন্তা-ভাবনা করছেন? সকলেই জানেন যে শিক্ষা ব্যবস্থার সঙ্গে চাকরির সম্পর্ক যুক্ত রয়েছে। আজকে টেকনিক্যাল স্কুল বলুন, টেকনিক্যাল কলেজই বলুন বা টেকনিক্যাল এডুকেশনের কথাই বলুন—সেসব স্বার্থকতা লাভ করতে পারবে তখনই, যখন দেশের শিল্পনীতি শিক্ষা-ব্যবস্থার সঙ্গে সঙ্গতি রেখে করা হবে। কিন্তু কি দেখছি আমরা এত বছরের পঞ্চবার্ষিকী পরিকল্পনার শেষে? শিক্ষার সঙ্গে তার কোনো যোগ নেই। দিনের পর দিন দেশে বেকারি বেড়েছে, কিন্তু ব্যয়বরাদ্দের মাঝখানে তাদের জন্য কোনো ব্যবস্থা গ্রহণ করা হয়নি। আজ আমাদের সামনে যে শিল্পনীতি, অর্থনীতি হাজির করেছেন তা হল কম্পিউটার এবং ইলেকট্রনিক্সের অঢেল আমদানি নীতি এবং তারজন্যই আজকে আপনাদের ঐ শিক্ষানীতি। কিন্তু ঐ শিক্ষার মধ্যে দিয়ে ছাত্ররা আগ্রহী হবে না, ফলে ঐ শিক্ষা-ব্যবস্থা ভেঙে পড়বার জোগাড় হবে। আপনাদের শুভবুদ্ধির কাছে আমরা এটুকুই আবেদন, আপনারা আমাদের এই শিক্ষাখাতে ব্যয়-বরাদ্দ সমর্থন করবেন, আগামী দিনের পশ্চিমবাংলার ভাবী প্রজন্মের কথা ভেবে সমাজকে গড়বেন, তাদের মানুষ করবার ক্ষেত্রে আপনারা অন্তত নিশ্চয়ই রাজনীতি করবেন না। অবশ্য আপনারা এক্ষেত্রে রাজনীতির কথা তুলেছেন। আপনাদের নেতা ছাত্রপরিষদের সম্মেলন ডেকে তার সামনে যখন দলের হয়ে প্রচার করেন, তখন রাজনীতি হয় না! আপনারা আচার্য বা উপাচার্যকে ডেকে যখন তাঁদের রেজিগনেশন দিতে বলেন তখনও রাজনীতি হয় না! কিন্তু আমরা আচার্য বা উপাচার্যর কাছে গিয়ে যখন বলি যে, আমরা কিছুই চাই না, শুধুমাত্র ঐ যে নির্বাচিত সদস্যদের নিয়ে সেনেট, সিন্ডিকেট রয়েছে তাঁদের

কথামত চলুন, তখন সেটা রাজনীতি হয়ে যায়। কাজেই রাজনীতি কারা করছে সেটা আপনার বুঝবেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মানস ভুঁইয়া মহাশয় কিছু কথা বলেছেন। আমি তাঁকে বলি, ১৯৭২ থেকে ১৯৭৭ সময়ের সেই রকম নৈরাজ্য এখানে নেই বলে যদি নৈরাজ্য ডেকে নিয়ে আসতে বলেন তাহলে আলাদা কথা, তবে শিক্ষার ক্ষেত্রে সুষ্ঠু সংস্কৃতি গড়ে তুলতে আসুন—আপনারা-আমরা একমত হয়ে সবাই মিলে পশ্চিমবঙ্গের শিক্ষা-ব্যবস্থাকে বাঁচাবার আন্দোলনে সরকারের সঙ্গে একমত হই। এই কয়টি কথা বলে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রী মহম্মদ আব্দুল বারি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখানে শিক্ষাখাতের ব্যয়বরাদ্দ নিয়ে আলোচনা হচ্ছে। এ নিয়ে আলোচনা বরাবরই হয় এখানে। আমাদের ও-পক্ষের যাঁরা রয়েছেন তাঁরা অসত্য এবং অবাস্তব কতগুলি মন্তব্য করে তাঁদের বক্তৃতার সমাপ্তি ঘটিয়েছেন।

কোথায় এই বাজেট সম্পর্কে বিষয়গুলির একটা আলোচনা হবে, কারণগুলি অনুসন্ধান করবেন, কিন্তু সেই দিকে ওনারা যাননি। বিশেষ করে আমি অবাক হয়ে গেলাম বিরোধী পক্ষের মুখ্য সচেতক একটা উৎঘট কথার আমদানি এখানে করেছেন যে আমরা নাকি বইগুলো গ্রামে গ্রামে যে ছোট ছোট প্রেস হয়েছে সেই খানে ছেপেছি এবং দলবাজি করেছি। অদ্ভুত কথা, উৎঘট কথা। আমরা ২ কোটি আড়াই কোটি বই ছাপাতে গিয়ে এখানকার ১৩টি লব্ধ প্রতিষ্ঠিত প্রেস যেগুলি কলিকাতার লব্ধ প্রতিষ্ঠিত প্রেস এবং তার সঙ্গে ৫টি সরকারি প্রেস ৬ মাস ধরে হিমসিম খেয়ে যাচ্ছে বইগুলি ছাপাবার জন্য সেখানে আমরা নাকি গ্রামে ছোট ছোট প্রেসকে দিয়ে বই ছাপিয়ে দলবাজি করছি। দলবাজি ছাড়া ওনারা তো আর কিছু বুঝতে পারেন না তাই এই সব কথা বলছেন। আর একটা কথা ওনারা বলেছেন যে কে. জি. স্কুল হয়ে যাচ্ছে। হ্যাঁ, শ্রেণী বিভক্ত সমাজে বড়লোকদের ছেলেরা শিক্ষা রূপ সম্পদের অধিকারি হবার জন্য এক শ্রেণীর মানুষ কে. জি. স্কুল করবে, ইংলিশ মিডিয়াম স্কুল করবে। দুনিয়ার সমস্ত শ্রেণী বিভক্ত সমাজেই এই জিনিস হয় এবং তার প্রতিফলন হিসাবে সেটা ভারতবর্ষে থাকবে। তাকে শেষ করে দেওয়ার মতো ক্ষমতা পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের নেই। তাই আমরাও পারিনি। দেবপ্রসাদ সরকার চিরকালই উৎঘট কথা বলে থাকেন এবং এবারেও তিনি বলেছেন। তিনি কয়েকটি স্কুলের তুলনা করেছেন। বহু অতিতে এইভাবে স্কুল ছিল। এই যে কটা স্কুলের নাম করলেন যেখানে যেখানে ছাত্র সংখ্যা কম সেই স্কুলটা ধরেছি বলেই সেখানে এই রকম একটা সার্কুলার পাঠিয়েছি যে উৎবৃত্ত শিক্ষক থাকলে যেখানে বেশি বেশি ছাত্র আছে সেখানে পাঠিয়ে দাও। ছাত্র কমেছে বলে আমাদের শিক্ষা হয়নি? লজ্জা করে না, আপনি হিসাব রাখেন না? আপনি তো হাই স্কুলের একজন শিক্ষক, আপনি বলুন তো জয়নগরে যে স্কুলে আপনি শিক্ষকতা করছেন সেই স্কুলে ১৯৭৭ সালে পঞ্চম শ্রেণীতে কত ছাত্র ছিল আর ১৯৮২-৮৩-৮৬ সাল পর্যন্ত পঞ্চম শ্রেণীতে কত ছাত্র বেড়েছে? ডবল বাড়েনি? ছাত্র কমেছে? ১৯৭৬ সালে পঞ্চম শ্রেণীতে ছাত্র সংখ্যা ছিল ৫ লক্ষ এবং ১৯৮৬ সালে বই দিতে গিয়ে দেখেছি এই ছাত্র সংখ্যা বেড়ে দাঁড়িয়েছে ১০ লক্ষে। অতীতে কোনো দিন এই হারে ছাত্র সংখ্যা বেড়েছে?

বাড়েনি। ১৯৭৬-৭৭ সালে ৫৯ লক্ষ প্রাথমিক বিদ্যালয়ে ছাত্র সংখ্যা ছিল আর সেখানে আমাদের শিক্ষানীতির জন্যই ১৯৮৬ সালে ৮০ লক্ষ ছাত্র সংখ্যায় দাঁড়িয়েছে। অতীতে পশ্চিমবাংলায় এই হারে ছাত্র সংখ্যা বৃদ্ধি কোনো দিন হয়নি। আপনারা বলেছেন কোনো কোনো মাস্টার নাকি ইংরাজি পড়ান। আপনাদের সাহস থাকে তো ২-৪ জনের নাম দিন তো যে সমস্ত মাস্টার আমাদের শিক্ষানীতির বিরুদ্ধে কাজ করছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে পারি কিনা? আমি মনে করি আমাদের শিক্ষানীতিকে সমস্ত জায়গায় কার্যকর করা হচ্ছে। আমি খুব অবাক হয়ে গেলাম অমরবাবুর কথায়। তিনি একজন প্রধান শিক্ষক ছিলেন, এখন আছেন কিনা জানি না, না থাকলেও আজকে তিনি এই সভায় প্রধান শিক্ষকের ভূমিকা পালন করেছেন। যখন একটা ছোট ত্রুটি হয়েছে একটা প্রিন্টিং মিসটেক হয়েছে তাই নিয়ে তিনি বড় করে বললেন। তিনি বাজেট বইটা ভাল করে পড়েননি। গত বারের বাজেটে বলেছিলাম প্রায় সমস্ত গ্রামে বিদ্যালয় হয়ে গেছে আর এবার নাকি ৯ হাজার বিদ্যালয় করবার প্রস্তাব করছি। পড়েছেন একবার বাজেটের প্রথমের দিকে আমি কি বলেছি? যদি কোনো জায়গা থাকে—কোনো গ্রাম, কোনো মহল্লা—তার জন্য নির্দিষ্টভাবে নির্দেশ দেওয়া হয়েছে যদি কোনো গ্রাম বা মহল্লা স্কুল বিহীন অবস্থায় থাকে তাহলে সেখানে স্কুল করা হবে। আর বলেছি ৯ হাজার বিদ্যালয়ের গৃহ নির্মাণ করব। ৯ হাজার বিদ্যালয় তৈরি করব না। প্রধান শিক্ষক ভুল করিলেন, দেখিতে ভুল করিলেন, পড়িতে ভুল করিলেন আর আমাদের একটা প্রিন্টিং মিসটেক হয়ে গেছে সেটার জন্য তিনি বড় করে দেখিয়াছেন।

[7-45–7-55 P.M.]

অদ্ভুত ব্যাপার, প্রধান শিক্ষক আর একটা নতুন জিনিস আবিষ্কার করলেন—একজন ডি. আই. সাহেব, তিনি নাকি আমার আত্মীয়! কুরুচিপূর্ণ ইঙ্গিত। এটা একটা সাম্প্রদায়িক ইঙ্গিত। সেই ডি. আই. সাহেব মুসলমান, তাই তাঁর অপরাধ। তাঁর অপরাধ হচ্ছে তিনি মুর্শিদাবাদ জেলার ছেলে। সেখানে ডি. আই.দের ইন্টারভিউ গ্রহণ করা হয়েছিল পি. এস. সি.র মাধ্যমে। সুতরাং ঐ ছেলেটির সম্পর্কে আমাকে কেন, পি. এস. সি.কেই জিজ্ঞাসা করে দেখুন না, তাঁরা কী বলেন? ঐ ছেলেটি তাঁর গুণাবলীর উৎকর্ষতা দেখিয়ে প্রথম স্থান অধিকার করেছিলেন। শুধু তাই নয়, ঐ ছেলেটি বাঁকুড়া শহরে তাঁর ডিপার্টমেন্টে ডি. আই. হিসাবে কাজ করে তাঁর এক্সেলেন্সির পরিচয় দিয়েছেন। মালদহ ওখানে বিক্ষোভ ইত্যাদি সবচেয়ে বেশি হয়ে থাকে। তাঁর কাজে এক্সেলেন্সির জন্য ঐ প্রবলেমেটিক জেলা যেখানে সবচেয়ে বেশি সমস্যা-সঙ্কুল সেই জেলাতে আমরা তাঁকে পাঠিয়ে দিয়েছি। তিনি আমার কোনো আত্মীয় বা কোনো বন্ধু নন। তিনি সত্যিকারের একজন গুণবান ছেলে। মাননীয় জয়নাল সাহেব এখানে বলেছেন যে, পাঁচ হাজার মানুষের বাস একটি গ্রামে কোনো স্কুল নেই। আমরা সরকারিভাবে নির্দেশ দিয়েছি বা জানিয়েছি, কোথায় কোথায় স্কুল নেই তা বিরোধীপক্ষের যে কোনো সদস্যকে জানাতে আবেদন জানাচ্ছি। তাঁরা যদি সেইভাবে কোনো আবেদন আমাদের কাছে রাখেন, তাহলে আমরা তা মেনে নিতে রাজি আছি। কিন্তু আমরা জানি, এ রকম জায়গা কোথাও নেই। তারপর উনি ডিস্ট্রিক্ট বোর্ডের ইলেকশনের কথা বলেছেন। আমরা সে সম্বন্ধে ওয়াকিবহাল। আমরা সেগুলো করব। আমি আর বিশেষ কিছু বলতে চাই না, কেননা, আমার বন্ধু কান্তিবাবু এখানে আমার চাইতে অনেক বেশি করে

আপনাদের সামনে বলবেন। তবে আর একটি কথা এখানে বলা হয়নি তা হচ্ছে, নতুন জাতীয় শিক্ষানীতি সম্বন্ধে। এই শিক্ষানীতির বিরোধিতা আমার করতে হবে এই জন্য যে, এটা একটা শ্রেণীর দৃষ্টিভঙ্গি থেকে গ্রহণ করা হয়েছে। সেই বিশেষ শ্রেণীর দৃষ্টিভঙ্গিতেই বর্তমানে কংগ্রেস সরকার অবক্ষয়ী পুঁজিবাদী ব্যবস্থা নতুন করে আমদানি করার ব্যবস্থা করছেন এবং তা কার্যকর করার চেষ্টা করছেন মুষ্টিমেয় মানুষের স্বার্থের দিকে লক্ষ্য রেখেই। সেজন্যই শিক্ষাকে মুষ্টিমেয় মানুষের স্বার্থে শিক্ষাকে ব্যবহার করতে চাইছেন। এক্সেলেন্সীর নাম করে আমাদের দেশে টেকনোলজি আমদানি করছেন বিদেশ থেকে এবং এরই জন্য মডেল স্কুল স্থাপন করতে চাইছেন। এখানে প্রশ্ন করতে চাই, আমাদের দেশে কি এক্সেলেন্স কিছু নেই? আমাদের দেশের ৬০০০ হাজার ছেলে আমেরিকা, কানাডা, গ্রেট ব্রিটেনে ডাক্তার, ইঞ্জিনিয়ার হিসাবে কাজ করছেন। তাদের এখানে কেন কোনো জায়গা হয় না? আমাদের দেশের ছেলে রাকেশ শর্মা যদি স্পেস অভিযানে যেতে পারেন, আমাদেরই গ্রামের শতশত ছেলেমেয়ে যদি গ্রামে পড়াশুনা করে আই. এ. এস., আই. পি. এস. হতে পারেন এবং দেশ শাসন করতে পারেন, তাহলে রাজীব গান্ধী কি করে তাঁর এই শিক্ষানীতিকে এক্সেলেন্ট ব্যবস্থা বলে চালু করতে চান? ঠিক এমনি ভাবেই একদিন এখানে লর্ড কার্জন এমন ধরনের ব্যবস্থা কায়েম করতে চেয়েছিলেন। বর্তমান ব্যবস্থায় এবং সাংবিধানিক কাঠামোর মধ্যে দিয়েই আমাদের প্রশাসন চালাতে হচ্ছে। সমস্ত ক্ষমতা আমরা এখনও পাইনি। সমস্ত ক্ষমতা হাতে পেলে এই ব্যবস্থাকে একেবারে উৎপাটিন করে আমাদের বিকল্প যে শিক্ষানীতি, তা কার্যকর করতাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ব্যয়-বরাদ্দের প্রতি সমর্থন জানিয়ে এবং সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্য শীশ মহম্মদ তার বক্তৃতার মধ্যে অর্বাচীন শব্দটি বোধহয় ব্যবহার করেছেন ওই শব্দটি এক্সপাঞ্জ হবে এবং ডাঃ মানস ভূঁইয়া তার বক্তৃতায় 'ভাঁড়' এই শব্দটি ব্যবহার করেছেন সেটাও এক্সপাঞ্জ হবে।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে আমাদের পক্ষ থেকে যে শিক্ষা বাজেট উত্থাপন করা হয়েছে তার সমর্থনে মাননীয় সদস্যদের সমর্থন চেয়ে আমি কয়েকটি কথা এখানে উল্লেখ করতে চাই। আমি সম্পূর্ণ সচেতন যে আমাদের বিরাট দেশে পশ্চিমবঙ্গ একটি অঙ্গ রাজ্য—শিক্ষা সংবিধানের যুগ্ম তালিকায়। আমাদের বাজেটে আর্থিক সীমাবদ্ধ আছে, প্রশাসনিক অসুবিধা আছে এবং সংবিধানের প্রতিবন্ধকতা আছে এই সমস্ত অসুবিধার মধ্যে থেকেও যতটুকু করা সম্ভব ততটুকু করতে চাই এটাই হচ্ছে আমাদের মূল কথা। আমি প্রথমেই বিরোধী দলের পক্ষ থেকে প্রথমেই যিনি আলোচনা করতে শুরু করেছিলেন মাননীয় সদস্য ডাঃ কিরণ চৌধুরীর কথা দিয়েই শুরু করতে চাইছি। কিরণ চৌধুরী মহাশয় বলেছেন যে কেন্দ্রীয় সরকারের শিক্ষানীতি সম্পর্কে আমি বলেছি ১৯৬৮ সালে আমার লেখার মধ্যে উল্লেখ করেছিলাম। উনি বলেছেন যে ১৯৬৮ সালে শিক্ষানীতি রচনা করেছিলেন কেন্দ্রীয় সরকার এবং ১৯৬৮ সালে কোনো শিক্ষানীতি ছিল না। একটা রেজোলিউশন ছিল মাত্র। আমি একটা বই এখানে হাজির করেছি এডুকেশনাল অ্যান্ড ন্যাশনাল ডেভেলপমেন্ট যেটি ভারত সরকার কর্তৃক প্রকাশিত এবং এন. ডি. সি.র পক্ষ থেকে প্রকাশিত, সেই বইটির প্রথমেই লেখা আছে ন্যাশনাল পলিসি অফ এডুকেশন ১৯৬৮। আমি তো জানি কিরণ

চৌধুরী মহাশয় ইতিহাসের ছাত্র এবং অধ্যক্ষ, তিনি ইতিহাসের ছাত্র হয়ে এই খবরটি কেন রাখেন না? এই বইটিতে ১৯৬৮ সালে ন্যাশনাল এডুকেশন পলিসি সম্পর্কে বলা আছে। সুতরাং আপনার অজ্ঞতার জন্য আমি দুঃখিত। দ্বিতীয়ত উনি বলেছেন রেজোলিউশন সম্বন্ধে মাননীয় সদস্য সুব্রত মুখার্জি শ্রমিক আন্দোলনের সঙ্গে যুক্ত, আপনি নিশ্চয় জানেন যে লেবার পলিসি ডিক্রেয়ার্ড করা হয় বাই রেজোলিউশন ইন দি পার্লামেন্ট। ইন্ডাস্ট্রিয়াল পলিসি ১৯৪৮ বাই এ রেজোলিউশন ইন দি পার্লামেন্ট যখন পাশ হয় সেই সময়ে বলা হয় পলিসি ইজ নাথিং বাট রেজড্ ইন দি পার্লামেন্ট। সুতরাং এখন সেই পলিসিকে আপনারা বিরোধিতা করছেন? এটা ঠিক নয়। তারপরে উনি বলেছেন যে ৫ বছর অন্তর অন্তর পলিসি রিভিউ করতে গিয়ে—উনি বোধহয় কোঠারি কমিশনের রিপোর্টটা না দেখেই বলে গেছেন, না পড়েই এখানে এসেছেন। এই বইয়ের পেজ নং ১২তে, প্যারাগ্রাফ ৭এ বলা আছে যে গভর্নমেন্ট শুধু কোঠারি কমিশন নয় সেন্ট্রাল গভর্নমেন্ট এডুকেশন পলিসিতেও বলা আছে যে ৫ বছর পর পর রিভিউ করা হবে। বক্তৃতা করতে এসেছেন আমি জানি না আপনারা কোনোদিন শিক্ষকতা করেছেন কিনা। যে স্কুলে পড়ে সে পড়া না পারলে তাকে বেঞ্চে দাঁড়িয়ে থাকতে হয়, তেমনি বক্তৃতা করতে এসে না জেনে কিছু বলা উচিত নয়। এরপরে আমি এডুকেশন অফ সেন্টার সম্পর্কে মাননীয় সদস্যের দৃষ্টি আকর্ষণ করছি। এডুকেশন অফ সেন্টার সম্পর্কে ভারতবর্ষে সমগ্র রাজ্য সরকারের যতদূর খবর নিয়েছি তাতে ভারতের ২২টি রাজ্য, ৯টি কেন্দ্রশাসিত এলাকা এবং কেন্দ্রীয় সরকার মিলে এই বছর তাদের বাজেটে ১১.৪ ভাগ শিক্ষাখাতে ব্যয় করেছে। কেন্দ্রীয় সরকার ১.২ ভাগ শিক্ষা খাতে বরাদ্দ করেছেন। আর পশ্চিমবঙ্গ ২৩.২ ভাগ বরাদ্দ করেছে।

**মিঃ স্পিকার ঃ** ৮টা পর্যন্ত সময় নির্ধারিত ছিল, তাতে শেষ হবে না, আরও একজন মন্ত্রী বাকি আছেন। সেইজন্য হাউসের অনুমতি নিয়ে আমি আরও ৪৫ মিঃ সময় বাড়িয়ে দিলাম। আশা করি এতে সবার অনুমতি আছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমরা কিন্তু এই ৪৫ মিঃ শেয়ারটা পেলাম না।

**মিঃ স্পিকার ঃ** আপনারা তো এর শেয়ার আগেই পেয়ে গেছেন।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** শিক্ষাখাতে মাথাপিছু এই বছর যে ব্যয়বরাদ্দ ধরা হয়েছে তাতে শিক্ষার যুগ্ম তালিকায় কেন্দ্রীয় সরকার শিক্ষার জন্য মাথাপিছু ব্যয় করবেন ৯ টাকা ৪৪ পয়সা, পশ্চিমবঙ্গ সরকার ব্যয় করবেন ১১৬ টাকা ৪৬ পয়সা। শিক্ষার যুগ্ম তালিকায় আপনারা কত দায়িত্ব পালন করেছেন শিক্ষাখাতে সেটা দেখুন আর অন্যান্য রাজ্যগুলি কত ব্যয় করেছেন তা লক্ষ্য করুন। এরপরে বাজেটারি অ্যালোকেশন-এর দিকে আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি। অ্যানালেসিস অফ বাজেট এক্সপেন্ডিচার অফ এডুকেশন—এটি কেন্দ্রের প্রকাশিত বই। গতবার সাত্তার সাহেব বলেছিলেন কোথা থেকে এইসব বললেন সেইজন্য এইবার বইটি সঙ্গে করে এনেছি।

[7-55–8-05 P.M.]

শিক্ষাখাতে কে কত ব্যয় করে এবং তাদের স্বাক্ষরতার হারই বা কত আপনাদেরকে বলছি। বিহারে স্বাক্ষরতার হার শতকরা ২৬ আর ব্যয় ১৯ ভাগ, অন্ধ্রপ্রদেশে স্বাক্ষরতার হার

শতকরা ২৯ আর ব্যয় ২১ ভাগ, মধ্যপ্রদেশে স্বাক্ষরতার ২৭.৮ শতকরা হার আর ব্যয় ১৪.৯ ভাগ। উড়িষ্যায় স্বাক্ষরতার হার শতকরা ৩৪ আর ব্যয় ১৯.৩ ভাগ। উত্তরপ্রদেশে ২৭.৪ স্বাক্ষরতার হার, আর ব্যয় ১৯.৬ ভাগ, সেখানে পশ্চিমবাংলায় স্বাক্ষরতার হার ৪০.৮ আর ব্যয় হয় ২৪.৪ ভাগ। একটি বিষয় মাননীয় সদস্য উল্লেখ করেননি শিক্ষার মধ্যে যে প্রাণ আছে, পরিকল্পনাখাতে যে ব্যয় হয় সেই ব্যয় মূলত উন্নয়ন খাতেই হয়। মাননীয় বিরোধীদলের সদস্য উল্লেখ করেছিলেন প্ল্যান্ড বাজেটে প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় শিক্ষা খাতে শিক্ষার জন্য ৭.৬ ভাগ টাকা ব্যয় হয়েছে, ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ব্যয় বরাদ্দ করেছেন ২.২ ভাগ টাকা। সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় সেখানে ব্যয়বরাদ্দ করেছেন ১.৬ ভাগ। এর মধ্যে দিয়ে তাকালেই বোঝা যায় যে কেন্দ্রীয় সরকারের যে পরিকল্পনা কমিশন রয়েছে তাদের দৃষ্টিভঙ্গি কি—সেটা পরিষ্কার হয়ে যায়। এই প্রসঙ্গে আমাদের লোকসভার শিক্ষামন্ত্রী সুশিলা রোহতগী ১৪-৩-৮৬ তারিখের এক প্রশ্নের জবাবে সেখানে শিক্ষার জন্য কত টাকা ব্যয় হয়—গুজরাটে তারা ব্যয় করে ১.৭ ভাগ, পরিকল্পনা বাজেটে, বিহারে শতকরা ৪ ভাগ, হিমাচলপ্রদেশে ৪.৬ ভাগ, পশ্চিমবাংলার জন্য শতকরা ৬.৫ ভাগ পরিকল্পনা খাতে ব্যয় হয়। (গোলমাল) আপনি বিরোধী দলের সদস্য, আপনাদের কাছ থেকে যেমন শিখবার আছে তেমনি আমাদের কাছ থেকেও শেখবার কিছু আছে। কি শিক্ষা দিচ্ছেন আপনারা? এখানে পরিকল্পনায় ৬.৫ ভাগ টাকা ব্যয় করে শিক্ষার উপর যে কতখানি গুরুত্ব রয়েছে সেটা প্রমাণ করে দিয়েছে। মাননীয় বিরোধী দলের সদস্যরা বলেছেন আমরা স্যালারি খাতে এবং শিক্ষা খাতে টাকা নষ্ট করি। ১৯৭৬-৭৭ সালে যে টাকা ব্যয় করেছিলেন অন্তিম বছরে সেই বৎসরে শিক্ষকদের ১১২ কোটি টাকার মধ্যে দেওয়া হত ৯০ কোটি টাকা, অর্থাৎ শতকরা ৮০ ভাগ টাকা ব্যয় করেছিলেন। আর বর্তমানে আমি আর একটা উদাহরণ দিয়ে বলছি, স্যালারি কম্পোনেন্ট-এর যে বই চ্যালেঞ্জ অফ এডুকেশন নামে বের করেছেন সেই বইয়ে আপনাদের স্যালারি কম্পোনেন্ট-এর প্যারাগ্রাফ ৩-৭-৩ প্রোপোরশন অফ এক্সপেন্ডিচার অন টিচার্স স্যালারিস ইনক্রিসড ফ্রম ৭৮ পার্শেন্ট ইন ১৯৫১ টু ৯৫ পার্শেন্ট ইন ১৯৭৮-৭৯ অন প্রাইমারি অ্যান্ড মিডল স্কুল। ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে শিক্ষা বাজেটে মোট শতকরা ৯৫ ভাগ টাকা ব্যয় হয়, এটা আমাদের ছাপানো। সেখানে পশ্চিমবাংলায় আমরা বাজেটে হাজির করেছি শতকরা ৭২ ভাগ টাকা ব্যয়ের জন্য ধার্য হয়েছে।

(অনুসৃত) ভারতবর্ষের যেখানে ৯৫ ভাগ ব্যয় হয়। আপনারা যেখানে ৮০ ভাগ ব্যয় করেছিলেন আমরা সেখানে ৭২ ভাগ ব্যয় করেছি এবং বাকিটা শিক্ষা উন্নয়নমূলক কাজে ব্যয় করছি। শিক্ষকদের স্যালারি বাবদ টাকা কম ব্যয় হত। এ বিষয়ে আমি শিক্ষাবিদ ডঃ কিরণ চৌধুরির দৃষ্টি আকর্ষণ করছি। রাজস্থানে ২৩ হাজার পোস্ট ভেকেন্ট। যখন সেখানে বিধানসভায় বাজেট হাজির করা হয় তখন স্বীকার করা হয়েছে ২৩ হাজার প্রাথমিক শিক্ষকের পদ খালি আছে পূরণ করা হচ্ছে না। আমরা এখানে হাজার হাজার পদ খালি রাখতে পারতাম যদি আমরা এটা করতে পারতাম। আমরা বরং শিক্ষকের পদ সৃষ্টি করেছি। মধ্যপ্রদেশে শিক্ষামন্ত্রী বাজেট হাজির করার সময়ে বলেছেন লাস্ট পাবলিক সার্ভিস কমিশনের পরীক্ষা হয়েছিল ৬৯ সালে। সেখানে ৩ হাজার টিচার নিয়োজিত করা হয়েছিল এড হক ভিত্তিতে, ১ হাজার ডাক্তার নিয়োগ করা হয়েছিল এড হক ভিত্তিতে, ৫ হাজার ইঞ্জিনিয়ার নিয়োগ করা হয়েছিল

এডহক ভিত্তিতে। গত ১৭ বছর ধরে তাদের কোনো ইনক্রিমেন্ট হয়নি। আমরা যদি অমানবিক হতাম তাহলে ৭.২ ভাগ টাকা কম করতে পারতাম। শিক্ষক, ইঞ্জিনিয়ার, ডাক্তারদের অভুক্ত রেখে প্রশাসন চালানো যায় না। এই নিষ্ঠুর সত্যে বিশ্বাস করি বলে ১৭ বছর ধরে একই বেতনে তাঁদের আমরা খাটাই না। উত্তরপ্রদেশের রাষ্ট্রমন্ত্রী শ্রী শঙ্করপ্রসাদ শাস্ত্রী বিধানসভায় বলেছেন উত্তরপ্রদেশে ৭২ হাজার ৯৫৯টি বেসিক প্রাইমারি স্কুলের মধ্যে ১৮ হাজার ৮৫৭টির বাড়ির কোনো ঠিকানা নেই। ১৪ হাজার ৬০৪টি জুনিয়র স্কুলের মধ্যে ২ হাজার ৭১০টির কোনো বাড়িঘর নেই এবং তিনি তাঁর বক্তৃতায় বলেছেন এদের বাড়ি তৈরি করার কোনো পরিকল্পনা নেই। অথচ এখানে প্রাথমিক বিদ্যালয়ের বাড়ি করার জন্য ৮ কোটি টাকার পরিকল্পনা করেছি। মাধ্যমিক বিদ্যালয়ের জন্য ২ কোটি ৮০ লক্ষ টাকার ব্যবস্থা করেছি। আপনাদের চ্যালেঞ্জ অফ এডুকেশন যেটা কেন্দ্রীয় সরকারের ২য় ভাগ যে ভাগ পরে প্রমাদ গুনে প্রত্যাহার করে নিয়েছেন সেখানে বলা হয়েছে প্রাইমারি স্কুলের ৭০.৭১ থেকে ৮১.৮২ যে হিসেব দিয়েছেন তাতে —পৃষ্ঠা নং ১.৩৬ —অন্ধ্রে প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা বেড়েছে শতকরা ৯.৯ ভাগ, বিহার ৯.৫ ভাগ, গুজরাটে ৩.৬ ভাগ, কর্ণাটকে ৫.৪ ভাগ, কেরালায় কমেছে ১.১ ভাগ, তামিলনাড়ুতে ৫.৪ ভাগ, পশ্চিমবাংলায় ২৩.৮ ভাগ। প্রাথমিক বিদ্যালয় বৃদ্ধি করার জন্য, শিক্ষার সুযোগ সম্প্রসারিত করার জন্য কি ব্যবস্থা আমরা করেছি সেটা একটু দেখে নিন শিক্ষার মান সম্বন্ধে অনেক কথা বলেছেন। ৭৭ সালের আগে পাশ করেছিল শতকরা ৪৬ ভাগ, ৮৫ সালে পাশ করেছে ৬৬.৬ ভাগ। শিক্ষার মান উন্নত বলা যায় না? মাধ্যমিকে ৭৭ সালে পাশ করেছিল ১.১ ভাগ, ৮৫ সালে ৮.৫ ভাগ। এতে শিক্ষার মান কি হল?

[8-05–8-15 P.M.]

দ্বিতীয় বিভাগে ১৯৭৭ সালে পাশ করেছিল শতকরা ১৬ ভাগ, ১০৯৮৫ সালে পাশ করেছে ৩০.৪৯ ভাগ। শিক্ষার মান কি বলে? মাধ্যমিক পরীক্ষায় কেরালায় যেখানে শতকরা ৩৪.০০ ভাগ পাশ করেছে, সেখানে আমাদের পাশ করেছে ৬৬.৬ ভাগ। কিভাবে শিক্ষার মান ভরবেন? ভারতবর্ষের সমস্ত রাজ্যে গড়ে যেখানে ৩৫ ভাগ পাশ করে সেখানে আমাদের পশ্চিমবঙ্গে পাশ করে ৬৬.৬ ভাগ। উচ্চ মাধ্যমিক পরীক্ষায় ১৯৭৮ সালে ৫২ ভাগ পাশ করেছিল, ১৯৮৫ সালে পাশ করেছে ৫৬ ভাগ। প্রথম বিভাগে ১৯৭৮ সালে পাশ করেছিল শতকরা ৪ ভাগ, ১৯৮৫ সালে পাশ করেছে ৬ ভাগ। শিক্ষার মান বলতে আপনারা কি বোঝেন? কয়েকজন সদস্য বললেন সাইন বোর্ড আছে, ছাত্র নেই। ১৯৮২ সাল থেকে উচ্চ মাধ্যমিক স্তরে ১২ হাজার থেকে ১৫ হাজার ছাত্র প্রতি বছর বাড়ে। এটা কি সাইন বোর্ডের নমুনা? মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক স্তরে প্রতি বছর অতিরিক্ত ১২ হাজার ছাত্র পরীক্ষা দিচ্ছে, দেখাতে পারেন ভারতবর্ষের একটি রাজ্য যেখানে প্রতি বছর ১০ হাজার থেকে ১২ হাজার ছাত্র মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক স্তরে অতিরিক্তভাবে পরীক্ষা দিচ্ছে? এটা সাইন বোর্ডের চিহ্ন নয়, এটা প্রগতির চিহ্ন। আমি একটা উদাহরণ দিচ্ছি—আমি উত্তরপ্রদেশের টাইমস অব ইন্ডিয়া কাগজ পড়ে দিচ্ছি না, অধ্যক্ষ মহাশয়ের রুলিং আছে সঙ্গতভাবে, টাইমস অব ইন্ডিয়ার কথা যদি সত্য হয় তাহলে সেই কাগজ বলছে—উত্তরপ্রদেশে কয়েকদিন আগে বিধানসভায় বিরোধী দলের নেতা সমালোচনা করেছেন ১০ লক্ষ ছাত্র ইন্টারমিডিয়েট পরীক্ষা

দেন, সেই ১০ লক্ষ ছাত্রের গত বছরের ইন্টারমিডিয়েট পরীক্ষার ফল এখনও প্রকাশ করা যায়নি। এই হচ্ছে উত্তরপ্রদেশের শিক্ষামন্ত্রীর যোগ্যতা। অ্যাডাল্ট এডুকেশন সম্পর্কে আমার সহকর্মী শম্ভুবাবু বলবেন, আমি সেই বিষয়ে বেশি যাচ্ছি না, দু'একটা বিষয় উল্লেখ করছি। মাননীয় সদস্য ডঃ কিরণ চৌধুরী একটু দেখে নেবেন, এবারে কেন্দ্রীয় সরকারের ১৯৮৬-৮৭ সালের প্ল্যান্ড বাজেটে অ্যাডাল্ট এডুকেশনের শোচনীয় অবস্থা। যখন প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনা পাশ হয় তখন ভারতবর্ষে ১৯৮১ সালে নিরক্ষর মানুষের সংখ্যা ছিল ৩০ কোটি, তখন অ্যাডাল্ট এডুকেশনের জন্য বরাদ্দ হয়েছিল বাজেটের ৩.৫ ভাগ টাকা। সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে নিরক্ষর মানুষের সংখ্যা যেখানে ৩০ কোটি থেকে ৪৪ কোটি হয়েছে সেখানে অ্যাডাল্ট এডুকেশনের জন্য বরাদ্দ হয়েছে প্রথম পরিকল্পনার ৩.৫ ভাগ টাকা নয়, মাত্র ০.৩ ভাগ টাকা। এই হচ্ছে আপনাদের অ্যাডাল্ট এডুকেশনের নমুনা। এটা হচ্ছে কেন্দ্রীয় সরকারের বাজেট বই—রুর‍্যাল ফাঙ্কশন্যাল লিটারেসি, এই বাজেট বই, ১৯৮৬-৮৭ সাল, পেজ নং ৯২, এখানে আছে রুরাল ফাঙ্কশন্যাল লিটারেসির ক্ষেত্রে গতবারে বাজেট ছিল ৪১ কোটি ৭০ লক্ষ টাকা, এবারে তাকে কমিয়ে দেওয়া হয়েছে ৩০ কোটি ৭০ লক্ষ টাকায়। আপনারা নিরক্ষরতা দূরীভূত করতে চান, অথচ অ্যাডাল্ট এডুকেশনের ক্ষেত্রে গতবারে যা ছিল এবারে তা কমিয়ে দেওয়া হয়েছে। আপনারা ইউনিভার্সিটিকে উন্নত করতে চাইছেন, সেই ইউনিভার্সিটি গ্র্যান্টস কমিশনের জন্য গতবারে প্ল্যান্ড বাজেটে ছিল ৫ কোটি ২৫ লক্ষ টাকা, সেখানে সেটা ৫ কোটি ৫০ লক্ষ টাকায় বাড়িয়েছেন, যেখানে ১০ ভাগ এমনিতে বাড়ে। বিশ্ববিদ্যালয়কে আমরা উন্নত করতে চাই, সেজন্য আমরা বাজেটে এবারে অনেক বাড়িয়েছি, আপনারা সেখানে মাত্র ২৫ লক্ষ টাকা বাড়িয়েছেন ইউনিভার্সিটি গ্র্যান্টস কমিশনের জন্য। ননফর্ম্যাল এডুকেশনের ব্যাপারে আমার সহকর্মী শ্রীমতী ছায়া বেরা বলেছেন। ননফর্ম্যাল এডুকেশনের উপর আপনারা গুরুত্ব দিয়েছেন, ডঃ কিরণ চৌধুরী এই সম্বন্ধে বলেছেন, আপনাদের কেন্দ্রীয় সরকারের বাজেটে ননফর্ম্যাল এডুকেশান সম্পর্কে কি বলেছেন—ইউনিভার্সালাইজেশন অব এডুকেশন, পৃষ্ঠা নং ৯১, এরজন্য গতবারে ছিল ৩৬ কোটি ৩৯ লক্ষ টাকা, এবারে সেটা কমিয়ে ১৯ কোটি ৭৫ লক্ষ টাকা করেছেন।

যদি আপনাদের বিন্দুমাত্র শিক্ষার প্রতি দরদ থাকত তাহলে এ বেঞ্চে বসতেন না এবং আলোচনায় অংশগ্রহণ করতেন না। সুব্রত মুখার্জি এস. সি. এফ. টি.র ডিরেক্টারের সম্পর্কে একটি ভয়ঙ্কর মন্তব্য করেছেন। এই ভদ্রলোকের অত্যন্ত ব্রিলিয়ন্ট কেরিয়ার থাকা সত্ত্বেও তার সম্বন্ধে এই রকম উক্তি সুব্রতবাবু করলেন। আরও দুঃখের কথা যে ভদ্রলোকের এখানে আত্মপক্ষ সমর্থন করার সুযোগ নেই তার ব্রিলিয়ন্ট কেরিয়ার থাকা সত্ত্বেও তার উপরে এইভাবে যে আক্রমণ করলেন এটা রুচিসম্পন্ন নয়। তারপর এখানে কবি দীনেশ রায়ের পেনশন সম্পর্কে উল্লেখ করা হয়েছে। আগে তার যে কোয়ালিফাইং সার্ভিস ছিল তার কোনো কনটেম্পোরারি রেকর্ড তিনি দেখাতে পারেননি। আমরা এ ব্যাপারে আপ্রাণ চেষ্টা করছি সমাধান করার জন্য। এখন যেটুকু পাচ্ছি সেই হিসাবে দিতে গেলে তার পেনশনের টাকা কমে যাবে। তিনি যদি কনটেম্পোরারি রেকর্ড দেখতে পারেন তার কোয়ালিফায়িং সার্ভিস ধরে তাহলে তার পেনশনের টাকা আমরা মিটিয়ে দেব। কবি দীনেশ রায়ের পেনশন দেবার ব্যাপারে যে বিলম্ব হচ্ছে তার কারণগুলি আমি বললাম। মাননীয় সদস্য অমর ভট্টাচার্য এখানে বলেছেন যে একটি মাধ্যমিক বিদ্যালয়কে বিল্ডিং গ্র্যান্টের জন্য দেড় লক্ষ টাকা দেওয়া

হয়েছে এবং এই ঘটনা অসত্য হলে তিনি পদত্যাগ করবেন বলেছেন। আমি ঘোষণা করছি ঐ স্কুলকে দেড় লক্ষ টাকা দেওয়া হয়নি, কাজেই আশা করি তিনি একজন শিক্ষক এবং বিধানসভার সদস্য হিসাবে তাঁর কথা রেখে আগামীকাল পদত্যাগ পত্র দাখিল করবেন স্পিকার মহাশয়ের কাছে। মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার ইংরাজি প্রসঙ্গে বলেছেন। উনি তো ইংরাজি প্রেমিক। কাজেই কেন্দ্রীয় সরকারের সমালোচনা করার দরকার নেই। আপনারা বোধ হয় জানেন কেন্দ্রীয় সরকার বাধ্যতামূলকভাবে ষষ্ঠ শ্রেণী থেকে ইংরাজির কথা বলেছেন, তাঁদের নতুন শিক্ষা নীতির মধ্য দিয়ে। কাশীবাবু বলেছেন কেন্দ্রীয় সরাকরের শিক্ষানীতি এখানে আলোচনা করা ঠিক নয়। নিশ্চয় আলোচনা করব—কারণ আমরা যে বাজেট পাশ করছি সেটা কার্যকর করতে পারব কি না শিক্ষার অবাধ সুযোগ মানুষকে দিতে পারব কিনা সেটা নির্ভর করছে কেন্দ্রীয় সরকারের উপর। পার্লামেন্ট থেকে যে শিক্ষানীতি পাশ করা হয় তাতে আমাদের ইচ্ছা থাকা সত্ত্বেও অন্য রকম কিছু করতে পারব না। কাজেই এটা পরিষ্কার কেন্দ্রীয় সরকারের শিক্ষানীতির সঙ্গে আমাদের শিক্ষানীতি অঙ্গাঙ্গীভাবে জড়িত। আগামী দিনে পার্লামেন্টের ঐ শিক্ষানীতির উপর নির্ভর করবে আমরা আমাদের এই শিক্ষানীতি কার্যকর করতে পারব কিনা। সুব্রতবাবু বলেছেন খসড়া প্রকাশ করা হয়নি। কিন্তু কেন্দ্রীয় সরকার কি করছে? পার্লামেন্টে হাজির না করে কোনো রকম খসড়া প্রকাশ না করে, ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলের মিটিং না ডেকে বার বার দ্রব্যমূল্য বৃদ্ধি করেছেন অন্যদিকে শিক্ষা ক্ষেত্রে দেখছি মডেল স্কুলের অংশ বিশেষ সি. এ. বি. এবং এন. ডি. সি.র মিটিং না ডেকে, পার্লামেন্টে হাজির না করে, খসড়া প্রকাশ না করে প্রস্তাবিত শিক্ষানীতির অংশ বিশেষ মডেল স্কুল ইত্যাদি কার্যকর করতে শুরু করেছেন। করবেন না এর বিরুদ্ধাচারণ? এই যে ছাত্র বেতন তিন গুণ বৃদ্ধি করেছেন, এর বিরুদ্ধাচারণ আপনারা করবেন না? যদি শিক্ষার প্রতি আপনাদের বিন্দুমাত্র দরদ থাকে তাহলে কেন্দ্রীয় সরকারের এই জনবিরোধী শিক্ষানীতির বিরুদ্ধে প্রতিবাদ কি আপনাদের কণ্ঠে ধ্বনিত হবে না? তারপর প্রশ্ন হল রেসিডেন্সিয়াল। কি ব্যাপার, না, কোনো বিশ্ববিদ্যালয়ে কেউ পড়তে পারবে না যদি না সে হোস্টেলে থাকে। যেখানে শতকরা ৪০ ভাগ মানুষ দারিদ্র্য সীমার নিচে বাস করে সেখানে কি অদ্ভুদ উক্তি। এই শিক্ষানীতির যারা প্রবর্তক, যারা এর রচয়িতা তারা বলে হোস্টেলে যারা থাকতে পারবে না তাদের দরকার নেই বিশ্ববিদ্যালয়ে পড়াশুনা করার। করবেন না এর প্রতিবাদ আপনারা? শিক্ষার নামে ইংরাজির মাধ্যমে হিন্দির মাধ্যমে অনেক কাণ্ড করেছেন এবং রবীন্দ্রনাথের ভাষা বাংলা তাকে তৃতীয় ভাষার মর্যাদা দেওয়া হয়েছে। আমি জানতে চাই মাতৃভাষার ক্ষেত্রে এই অধিকার আমাদের যে কেড়ে নেওয়া হচ্ছে তার বিরুদ্ধাচরণ আপনারা করবেন না? করবেন না এর বিরুদ্ধে প্রতিবাদ? যদি শিক্ষার প্রতি আপনাদের বিন্দুমাত্র দরদ থাকে তাহলে আসুন ঐক্যবদ্ধভাবে কেন্দ্রীয় সরকারের এই সর্বনাশা শিক্ষানীতির বিরুদ্ধে আমরা প্রতিবাদ করি। এইকথা বলে সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[8-15–8-25 P.M.]

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** মাননীয় স্পিকার মহাশয়, কতগুলি সম্যক বিষয়ের মধ্যে আমার বক্তব্য সীমাবদ্ধ থাকবে। আমি অত্যন্ত ধৈর্যের সঙ্গে বিরোধী দলের মাননীয় সদস্যদের বক্তব্য শুনেছি। আজকে একটা জিনিস আমাদের সকলেরই বিশেষভাবে মনে রাখা দরকার যে, যুক্ত

রাষ্ট্রীয় শিক্ষার একটা অপরিসীম ভূমিকা আছে। স্বাধীনতা প্রাপ্তির পর থেকে আজ পর্যন্ত ভারতবর্ষে শিক্ষার কোনো লক্ষ্য সুনির্দিষ্ট করা হয়নি এবং তার ফলে ভারতবর্ষের এক একটি অংশে বিচ্ছিন্নতাবাদ, সঙ্কীর্ণতাবাদ আত্মপ্রকাশ করেছে। এই প্রসঙ্গে আমি আপনাদের দৃষ্টি আকর্ষণ করে বলছি, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর অন্তত শিক্ষার পদ্ধতি সর্বস্তরে একটা চেতনার উন্মেষ করতে পেরেছে এবং তার ফলে গত ৯ বছরে পশ্চিমবাংলায় কোথাও কোনো রকম সাম্প্রদায়িক অপ্রীতিকর ঘটনা ঘটেনি। পশ্চিমবাংলার সমস্ত অঞ্চলে আমরা নতুন চেতনার স্ফুরণ ঘটাতে পেরেছি এবং অনগ্রসর এলাকায় শিক্ষার ব্যবস্থা করতে পেরেছি। আপনারা জানেন অনগ্রসর সম্প্রদায় এবং সাঁওতাল সম্প্রদায়ের মধ্যে আমরা শিক্ষার প্রসার ঘটাতে পেরেছি, অলচিকি বর্ণমালা চালু করতে পেরেছি। আমরা উর্দু অ্যাকাডেমির মাধ্যমে প্রায় ১ লক্ষ বই প্রকাশ করতে পেরেছি এবং পঞ্চম থেকে দশম শ্রেণী পর্যন্ত উর্দু ভাষার সিলেবাস তৈরি করতে পেরেছি। এছাড়া আমরা নেপালী অ্যাকাডেমি তৈরি করেছি। অর্থাৎ শিক্ষার আলো থেকে যারা বঞ্চিত ছিল তাদের মধ্যে আমরা শিক্ষার সম্প্রসারণ ঘটাতে পেরেছি। স্বাধীনতার পর থেকে আজ পর্যন্ত সমগ্র ভারতবর্ষে শিক্ষার লক্ষ্য পরিষ্কারভাবে ব্যক্ত করা হয়নি এবং তার ফলে বিচ্ছিন্নতাবাদ আত্মপ্রকাশ করেছে, উগ্রপন্থা এবং সাম্প্রদায়িকতাবাদ আত্মপ্রকাশ করেছে। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এই সমস্ত দুষ্ট ব্যাধিকে আত্মপ্রকাশ করতে দেয়নি। তৃতীয় কথা হচ্ছে, সর্বভারতীয় ক্ষেত্রে একটা প্ল্যানিং-এর দরকার ছিল, শিক্ষার সুষম বিকাশের জন্য প্ল্যানিং-এর দরকার ছিল। কিন্তু সেই প্ল্যানিং-এর অভাবে আমরা দেখেছি ভারতবর্ষের এক একটা রাজ্যে শিক্ষার বিকাশ এক একভাবে হয়েছে। কোথাও দেখেছি বহু সংখ্যক কলেজ হয়েছে, বিশ্ববিদ্যালয় হয়েছে, মহাবিদ্যালয় হয়েছে—আবার কোথাও দেখা গেছে কেন্দ্রের সাহায্য থেকে বঞ্চিত হয়েছে। আপনারা জানেন পশ্চিমবাংলায় আঞ্চলিক বৈষম্য দূরীকরণের জন্য ভবতোষ দত্তের নেতৃত্বে একটা কমিশন গঠন করা হয়েছিল। ডঃ ভবতোষ দত্ত কতগুলি সুপারিশ করেছিলেন যার মাধ্যমে পশ্চিমবাংলার আঞ্চলিক বৈষম্য দূর করা যেত, শিক্ষার সুষম বিকাশ করা যেত। আমার তৃতীয় কথাটি আপনারা গভীরভাবে চিন্তা করুন। কেন্দ্রীয় সরকার শিক্ষাকে মানব সম্পদ হিসেবে আখ্যা দিয়েছেন। এখানে প্রশ্ন আসে, মানব সম্পদকে অর্থনীতির জন্য কাজে লাগানো হবে, না অর্থনীতিবিদ্‌রা মানব সমাজকে কাজে লাগাবেন? আমরা লক্ষ্য করেছি আমাদের দেশে মানব সম্পদকে অর্থনীতির বিকাশের জন্য কাজে লাগানো হয়নি। আমাদের দেশে এই যে ৬টি প্ল্যানিং কমিশন হল তাতে আপনারা দেখবেন এই বিরাট মানব সম্পদকে শিল্প বা অন্যান্য ক্ষেত্রে কাজে লাগাবার কোনো প্রচেষ্টা হয়নি।

তার ফলে একটা কলোস্যাল ওয়েস্টেজ অব হিউম্যান রিসোর্সেস হচ্ছে। অপর দিকে আমাদের দেশের পুঁজিপতিরা মানব সম্পদকে নিজেদের স্বার্থে কাজে লাগাবার চেষ্টা করেছেন। কিন্তু সম্পূর্ণভাবে কাজে লাগাতে পারেননি, যার জন্য সারা ভারতবর্ষে আজকে বেকার সমস্যা প্রায় ৪ কোটির কাছাকাছি গিয়ে পৌছেছে। নতুন শিক্ষা দলিল বের করে তারা নতুন কথা বলেছেন। তারা টেকনোলজিক্যাল রেভলিউশনের কথা বলেছেন। আমরা একবিংশ শতাব্দীতে অনুপ্রবেশ করছি এবং সেখানে প্রযুক্তি বিপ্লব সংঘটিত হবে অত্যন্ত সূক্ষ্মভাবে এবং আমাদের দেশের পুঁজিপতিগোষ্ঠী নিজেদের স্বার্থে প্রযুক্তিবিদ্যাকে কাজে লাগাতে চায়, মানব সম্পদের

একটা অংশকে প্রযুক্তি বিপ্লবের মাধ্যমে কাজে লাগাতে চায়, এই বিষয়টি আজকে বিশেষভাবে অনুধাবন করার প্রয়োজন আছে। অপরদিকে পশ্চিমবাংলায় আমরা কি কৃষি, কি শিল্প ইত্যাদি সর্বক্ষেত্রেই এই মানব সম্পদকে কাজে লাগাবার চেষ্টা করেছি। গ্রাম পঞ্চায়েত, পৌরসভার মাধ্যমে যতখানি সম্ভব আমরা সমাজ উন্নয়নের জন্য তাদের কাজে লাগাবার চেষ্টা করেছি। বিশ্ববিদ্যালয় নিয়ে প্রশ্ন উঠেছে। আমি কলকাতা বিশ্ববিদ্যালয় প্রসঙ্গে আর আলোচনায় যাব না, পরশুদিন এই বিষয় নিয়ে আধ ঘন্টার আলোচনা আছে। কিন্তু একটি জিনিস মনে রাখা দরকার যে, বিশ্ববিদ্যালয়ের অটোনমি এবং অ্যাকাউন্টেবিলিটি দুটোই ইন্টারলিঙ্কড। স্বাধিকার এবং সমাজের কাছে জবাবদিহি, দুটোই কিন্তু পরস্পরের সঙ্গে যুক্ত। স্বাধিকার থাকবে, আমরা তাকে উপেক্ষা করব, সমাজের কাছে জবাবদিহি করব না, এটা কিন্তু স্বাধিকারের অর্থ নয়। সেই জন্য স্বাধিকার এবং সমাজের কাছে জবাবদিহি, অটোনমি অ্যান্ড অ্যাকাউন্টেবিলিটি দুটোই ইন্টারলিঙ্কড, এই কথা আজকে বিশেষভাবে চিন্তা করার প্রয়োজন হয়েছে। নৈরাজ্য সৃষ্টির প্রশ্ন এসেছে, মাননীয় সদস্যদের অবগতির জন্য আমি জানাচ্ছি, যদি আমাদের বিন্দুমাত্র রাজনৈতিক উদ্দেশ্য থাকত তাহলে উত্তরবঙ্গে বিশ্ববিদ্যালয়ে আজকে যে অবস্থা আছে তা কখনই থাকতে পারত না। অনেকেই জানেন না, উত্তরবঙ্গে বিশ্ববিদ্যালয় থেকে আরম্ভ করে বিভিন্ন কলেজে যে প্রতিনিধি নির্বাচিত হয়েছেন তার মধ্যে প্রায় ২৮টি কলেজে একজন করে কংগ্রেসি প্রতিনিধি আছেন। এদের মধ্যে কোনো ঈর্ষা নেই। আমরা চাই যে, প্রতিনিধি নির্বাচনের ক্ষেত্রে কংগ্রেসও আসুক, বামপন্থীও আসুক। কাজেই রাজনীতির প্রশ্ন এখানে বড় কথা নয়—বড় কথা হচ্ছে, আমরা বিশ্ববিদ্যালয়ের স্বাধিকারের উপর প্রাধান্য দেব, না উপাচার্যের জরুরি অবস্থার উপর গুরুত্ব আরোপ করব, সেটাই বিশেষভাবে বিবেচনা করার দরকার আছে। আজকে আমরা গর্ব করে বলতে পারি সারা ভারতবর্ষের মধ্যে একমাত্র পশ্চিমবাংলায় আমরা একটা নতুন ধরনের বিশ্ববিদ্যালয় চালু করতে পেরেছি এবং তার নাম হচ্ছে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়। অনেকে সমালোচনা করছেন। কিন্তু আপনারা জেনে রাখুন ইতিমধ্যেই আমরা সেখানে ৬টি বিষয়ে পোস্ট গ্র্যাজুয়েট কোর্স চালু করেছি এবং সমস্ত বিষয়গুলিই নন-ট্রাডিশনাল। আমরা যখন এই বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠা করি তখন ইউ. জি. সি. আমাদের কাছে কিছু শর্ত দিয়েছিল যে, বিশ্ববিদ্যালয়টি যেন নন-ট্রাডিশনাল হয়। আমরা এই বিষয়টি মেনে নিয়েছি। আমরা গর্ব অনুভব করছি যে পশ্চিমবাংলার বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ই হচ্ছে একমাত্র বিশ্ববিদ্যালয় যেখানে সমস্ত বিষয়গুলিই হচ্ছে নন-ট্রাডিশনাল এবং এই নন-ট্রাডিশনাল কোর্সই আমরা প্রথম চালু করতে পেরেছি।

[8-25–8-36 P.M.]

একথাও জানিয়ে রাখি ইউ. জি. সি. আগে আমাদের প্রতিশ্রুতি দিয়েছিলেন যে আমরা যদি এই বিশ্ববিদ্যালয় চালু করতে পারি তাহলে ইউ. জি. সি.'র পক্ষ থেকে আর্থিক অনুদান দেওয় হবে। বার বার নিবেদন করা সত্ত্বেও ইউ. জি. সি.'র কাছ থেকে আমরা কোনো আর্থিক অনুদান পাইনি। পশ্চিমবঙ্গে রাজ্যসরকার ১৩৫ একর জমি দিয়েছেন, ইতিমধ্যে ২ কোটি টাকা খরচ করেছেন, বিভিন্ন বিষয়ের অধ্যাপক, করনিক এবং অফিসার নিয়োগ করেছেন। আমি একথা বলতে পারি যে ইউ. জি. সি.'র কাছ থেকে সাহায্য পাই বা না পাই পশ্চিমবাংলায় বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় আমরা ভালভাবে প্রতিষ্ঠা করতে পারব। মাননীয়

সদস্য ডাঃ জয়নাল আবেদিন সাহেব, উনি আমার কাছে যে আবেদন রেখেছেন সেটা আমি মনে রাখব। এই কথা বলে সমস্ত কাটমোশনের বিরোধিতা করে শিক্ষা খাতের ব্যয়বরাদ্দ অনুমোদন করার জন্য মাননীয় সদস্যদের কাছে আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Dr. Zainal Abedin :** Sir, I rise on a point of order. I draw your attention to Rule 288. Sir, you are the Presiding Officer and you are the custodian of the Legislature. But it is not desirable that frequent violation of these rules is made here. It is neither desirable that the Treasury Bench will take advantage of the lenient attitude of the Chair. Sir, the Government have published a book 'পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার—৮ বছর' I would like to draw the attention to the second paragraph of page 13. 'তবুও ১৯৭৭ থেকে ১৯৮২ এই ৫ বছরে বিধানসভায় কার্যত তাদের—ইট মিনস 'জনতা', বিধানসভায় বিভিন্ন বিষয়ে বিতর্ক, আলোচনা ইত্যাদির জন্য নির্ধারিত সময়ের অর্ধেক দেওয়া হয়েছে বিরোধীপক্ষের সদস্যদের।'

Sir, Rule 288 reads like this : "The allocation of time on respect of Bills and other business as approved by the House shall take effect as if it were an Order of the House and shall be notified in the Bulletin." You have allotted four hours for this particular grant. Rule 289 says, "At the appointed hour, in accordance with the Allocation of Time Order for the completion of a particular stage of a Bill or other business the Speaker shall"–not 'will' Sir, I repeat 'shall' and you will understand the emphasis—"forthwith put every question necessary to dispose of all the outstanding matters in connection with that stage of the Bill or other business." Sir, under proviso of Rule 290 you have power with the sense of the House to increase the allotted time. Out of four hours we have been given two hours and they have been given two hours. We want to listen the deliberations of the Ministers' replies. They have utilised two hours and we have utilised two hours and the time which you have extended have been fully utilised by them. Had it been earlier known to us that our debate will take 4-45 hours, possibly then our honourable member Dr. Kiran Chaudhuri and other honourable opposition members could have said at a greater length. I think it is an exploitation of the opportunity and so I draw the attention of the publication of the Left Front Government. Sir, I appeal to your goodself to exercise your judgement without fear or favour.

**Shri Nirmal Kumar Bose :** Mr. Speaker, Sir, you had made a proposal to the House for extension of time. The House agreed to it. Sir, after it was agreed to by the House can any Member raise this point? Dr. Zainal Abedin could raise the point when your proposal was before the House but after it was disposed of he cannot do so.

**Mr. Speaker :** This is not his point.

Under Rule 290 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly no variation in the Allocation of Time Order shall be made except on a motion made, with the consent of the Speaker, and accepted by the House. Then there is a proviso–Provided that the Speaker, may after taking the sense of the House, increase the time, not exceeding one hour, without any motion being moved. I have, in accordance with the proviso to Rule 290, extended the time by 45 minutes. Now, the general convention of the House is that half of the time is allotted to the Opposition and all attempts are made to stick to that schedule. But there is no hard and fast rule on this thing. Now, what happens, generally when a debate goes on, sometimes it happens that some Members of the Opposition may take some more time. They are accommodated. Today, Shri Subrata Mukherjee took some extra time. Some of the Members of the Ruling Party or some other parties sometimes take extra time. As you all know the replies of the Ministers are most important. Though Ministers belong to the Ruling party, the time taken by the Ministers in course of their replies should not generally be tagged on with the replies of other Members belonging to the Ruling Party because the Minister's reply is against the main speeches of the Opposition, because the Minister meets the charges which the Opposition have said. Extra time to the Opposition is always accommodated. So if some extra time is given to accommodate the Minister within the course of his reply the Opposition should not grudge that. There is no intention to deprive any Member of any time allotted to him in any case. This has been the convention of the House all the time. When they were Ministers the same practice was there also. This was the convention of the House at the time of the previous Government also. This House is also following the same convention. So the very strong points that you have raised for a debate on it, I think, are not very relevant. The general consensus is that we are allotting half of whatever time is scheduled to the Opposition though proportionately you have not that many number of Members. But because you are the Opposition, half of the time is given to you by the convention of the House–it is not by any rules, it is not by any procedure of the House. It is given only by a convention, I again say. So that convention has to be honoured because the House belongs to the Opposition and maximum benefit is to be given to the Opposition. I support that view. I repeatedly told the Ruling party and today also I was telling the Parliamentary Affairs Minister that a time schedule had been given to me but as so many Members were going to speak that

if the Members took one or two minutes here and ultimately there would be a total increase of time on both sides. So as I tell you, I tell them also. Let there be limited number of speakers and give them a reasonable time so that they can do justice to the subject they want to do. You give then 100 minutes. But the Member wants to speak for 20 minutes or half an hour to satisfy himself. He does not get enough time to do justice to his subject also. It is unfair to the member and it is unfair to the House also. All Members are anxious to speak, they are craving for more time. Problems are there. We have to adjust and accommodate everybody and we try to accommodate everybody as far as possible. So, there is no intention to deprive anybody or any time. It cannot be. So, I do not think it requires any debate on it as such. The question is that time is extended to enable the Minister to reply, not otherwise. I believe that the Ministers must reply to what the Opposition has said. You are entitled to the reply of the Minister . You have to hear the reply of the Minister. You have raised allegations against the Minister, your suggestions are given and so Government have to be accommodated to reply to your charges. The Ministers have the right to reply. The Ministers must reply to your charges and allegations and that time has to be given to them. That is the whole thing–nothing more. No further debate on this.

I will now put the Demands to vote one after another.

**Demand No. 31**

The motion of Shri Sambhu Charan Ghose that a sum of Rs. 3,61,05,000 be granted for expenditure under Demand No. 31, Major Head : "276–Secretariat–Social and Community Services."

(This is inclusive of a total sum of Rs. 90,27,000 already voted on account.), was then put and agreed to.

**Demand No. 34**

The cut motions of Shri Kashinath Misra (1-41) that amount of Demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Shri Sambhu Charan Ghose that a sum of Rs. 6,35,57,00,000 be granted for expenditure under Demand No. 34, Major Heads : "277-Education (Excluding Sports and Youth Welfare), 278-Art and Culture and 677-Loans for Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare).

(This is inclusive of a total sum of Rs. 1,58,89,35,000 already voted on account.), was then put and agreed to.

## Demand No. 35

The motion of Shri Sambhu Charan Ghose that a sum of Rs. 27,000 be granted for expenditure under Demand No. 35, Major Heads : "279-Scientific Services and Research."

(This is inclusive of a total sum of Rs. 7,000 already voted on account), was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 8-36 p.m. till 1 p.m. on Tuesday, the 1st April, 1986 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 1st April, 1986 at 1.00 p.m.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 10 Ministers, 13 Ministers of State and 161 Members.

[ 1-00 — 1-10 P.M. ]

### Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motion. The first is from Shri Samar Mukherjee on the subject of alleged death of ten persons after taking liquor at Mahadipur under Englishbazar P.S., Dist. Malda and the second is from Shri Subrata Mukherjee and Shri Kashinath Misra on the subject of alleged failure of the State Government to spend money allotted for development of national highway in Malda.

The subject matters of the motions do not merit adjournment of the business of the House. Members may draw the attention of the Ministers concerned through Calling Attentin, Question, Mention, etc.

I, therefore, withhold my consent to the motions. One member of the party may, however, read out the text of the motion as amended.

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

মালদহতে জাতীয় সড়ক উন্নয়নের জন্য ৩১.৩.৮৬ তারিখে কেন্দ্রীয় সরকার যে প্রচেষ্টা চালাচ্ছিলেন এবং যার জন্য প্রারম্ভিক বরাদ্দ হিসাবে বর্তমান আর্থিক বছরে ৩ কোটি ৫০ লক্ষ টাকা বরাদ্দ হয়েছিল তা রাজ্য পূর্ত দপ্তরের গাফিলতিতে ফেরত চলে গেল। এইভাবে পূর্ত দপ্তরের অসহযোগিতার ফলে বরাদ্দকৃত অর্থ ব্যয় হচ্ছে না যার জন্য রাস্তা-ঘাট সংস্কার, মেরামত এবং নতুন রাস্তা তৈরিও বন্ধ হয়ে গেছে।

### Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received 9 notices of Calling Attention, namely :-

1. Alleged irregularities in the managing committee of Bhagirathi Co-operative Joint Farming Society — Shri Gour Hari Adak.

2. Alleged attack upon Shri Monoranjan Halder, M.P. and Shri Satya Ranjan Bapuli, MLA, uner Pathar Pratima Police Station on 30.3.86. — Shri Kashinath Misra

   I have already called the Minister to make a statement in the House.

3. Illegal construction of a house at 10/1/B, Rammohan Dutta Road, Bhowanipore, Calcutta. — Shri Subrata Mukherjee

4. Foundation of stones for expansion of National Highway (No. 34) scheme and a bridge over Mahananda at Malda. — Shri Lakshman Chandra Seth

5. Shifting of Central Homeopathic Research Centre from Calcutta. — Shri Suresh Sinha

6. Acute scarcity of drinking water in the district of Midnapore. — Dr. Manas Bhuia

   This matter has already been admitted on 31.3.86.

7. Non-repairing of 26 kilometre road under Chanchal and Ratua Police Station, Malda. — Shri Samar Mukherjee

8. Regarding arrest and missing of Range Officer of Sajne-Khali, 24-Parganas — Shri Satya Pada Bhattacharya and Shri Shish Mohammad.

9. Illegal plying of luxury buses in the long routes. — Shri Sadhan Chattopadhyay, Shri Hazari Biswas and Shri Sukumar Mondal.

I have selected the notice of Shri Satya Pada Bhattacharya and Shri Shish Mohammad on the subject of Arrest and missing of Range Officer of Sajne-Khali, 24-Parganas'. The Minister-in-charge will please make a statement today, if posible, or give a date.

**শ্রী পতিতপাবন পাঠক :** স্যার, ঐ বিষয়ে আগামী ৮.৪.৮৬ তারিখে একটা বিবৃতি দেওয়া হবে।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল সারাদিনের পর হাউস থেকে বাড়িতে ফিরে গিয়ে যা লোডশেডিংয়ের মধ্যে পড়তে হয়েছিল যে একেবারে রাস্তায় ঘুরে

বেড়াবার মত অবস্থা। এমনিতেই তো সবই অন্ধকার, কলকাতা শহরে দিনে ডাকাতি শুরু হয়েছে। অ্যাট দি সেম টাইম বিদ্যুতের যদি এই অবস্থা হয় তাহলে কি হবে? আপনি এই বিধানসভাকে খোলা মাঠে নিয়ে চলুন, গরমে শরীর খারাপ হয়ে যাচ্ছে। সারাদিন এই ঠাণ্ডার মধ্যে থেকে তারপর একটা বস্তাপচা গরমের মধ্যে আমাদের ফেলে দেওয়া হচ্ছে। আমাদের মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয় বলেছিলেন যে এবার কুলেস্ট পিরিয়ড চলবে, সে জায়গায় তো হটেস্ট পিরিয়ড শুরু হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** এখানে হট করে কি হবে?

## HALF-AN-HOUR DISCUSSION

**Mr. Speaker :** Now I call upon Shri Anil Mukherjee to raise a discussion on the points arising out of the answer given on the 18th March, 1986 to Starred Question No. 178 (Admitted Question No. 239) regarding protection of the interest of jute-growers in West Bengal.

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৮ই মার্চ এই হাউসে জুট গ্রোয়ার্সদের জুট উৎপাদনকে কেন্দ্র করে যে প্রশ্ন এখানে উঠেছিল আমি সেই বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করে আজকে হাফ অ্যান আওয়ার ডিসকাশন উত্থাপন করেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেদিন উৎপাদনের যে লক্ষ্য মাত্রা মাননীয় মন্ত্রী মহাশয় এই হাউসে জানিয়েছেন এবং তাঁর মাধ্যমে যে তথ্য জানতে পেরেছিলাম সেটা যথেষ্ট নয়। আমরা সেখানে দেখছি যে সারা পশ্চিমবঙ্গে প্রায় ৪০ লক্ষ লোক যারা এই জুট উৎপাদন করে তারা ছাড়াও ২ কোটি মানুষ আছে যারা ইনডাইরেক্টলি এই জুটের সঙ্গে জড়িত। তা ছাড়া আরও ৫০ লক্ষ ক্ষেতমজুর এবং অন্যান্য ৪০ লক্ষ লোক আছে। সুতরাং পশ্চিমবঙ্গে কৃষির সঙ্গে ঘনিষ্ট এবং অঙ্গাঙ্গীভাবে জড়িত গরিব কৃষকের স্বার্থ রক্ষা করাই আসল উদ্দেশ্য। কেন্দ্রীয় সরকার যা জুটের দাম ঘোষণা করেছিলেন আমরা সেদিন তা জানতে পারিনি, কিন্তু খবরের কাগজে দেখলাম—আপনি শুনলে আশ্চর্য হবেন যে মাত্র ১২ টাকা বাড়িয়েছেন। এটা কেন্দ্র একরকম প্রহসন বা ঠাট্টা করেছেন। এই পশ্চিমবঙ্গে সমস্ত জুট উৎপাদনকারি কৃষকেরা মাত্র ১২ টাকা পেয়েছেন। যেখানে ৫ নং ডবলিউ পাটের কুইন্টাল প্রতি ১০০ থেকে ২০০ টাকা বাড়াবার কথা সেখানে কুইন্টাল প্রতি ২৮৪ টাকা থেকে বাড়িয়ে ২৯৬ টাকা করা হয়েছে—মাত্র ১২ টাকা বাড়ানো হয়েছে। আর. টি. ডি. নং জুট যেটা ছিল সেটা ২০০ সাড়ে ছিয়ানব্বই টাকা থেকে বাড়িয়ে ৩০৮ হয়েছে মাত্র সাড়ে ১১ টাকা বাড়ানো হয়েছে। সুতরাং আজকে পশ্চিমবঙ্গে যে অবস্থা এসে যাচ্ছে লক্ষ লক্ষ কোটি কোটি টাকার জুট নষ্ট হচ্ছে, দাম পাচ্ছে না, গরিব কৃষকরা। মার খাচ্ছে। আজকে তাদের জুটের উপযুক্ত মূল্য দেওয়া হচ্ছে না। কৃষকদের সাবসিডি দেওয়া যায় না। আপনি জানেন মহারাষ্ট্রের যারা তুলা এবং পেঁয়াজ উৎপাদন করে সেই সমস্ত গরিব কৃষকদের সাবসিডি দেওয়া হয়। আমি মাননীয় বিরোধীদলের সদস্যদের কাছে বলছি আজকে পশ্চিমবঙ্গের এই গরিব চাষীদের প্রতি কেন্দ্রীয় সরকার কেন এই বিমাতৃ-সুলভ আচরণ করছেন? এই জুটকে কেন্দ্র করে কেন্দ্রীয় সরকার কোটি কোটি মানুষের জীবন নিয়ে ছিনিমিনি খেলছেন। যে জুটের মাত্র ১২ টাকা বাড়িয়েছেন সেই জুট তৈরি করতে চাষীদের ৩০০ টাকা মতো খরচ হয়।

[1-10 — 1-20 P. M.]

শুধু তাই নয়; এই বছরের আগের বছর রাজ্যে পাটের উৎপাদন কম হওয়ায় পাটের দর এখানে যখন ৮০০/৯০০ টাকা হয়েছিল তখন পশ্চিমবাংলা থেকে জুট কেনা বন্ধ করে দিয়ে তাঁরা কেন্দ্রকে থাইল্যান্ড প্রভৃতি বিদেশি রাজ্য থেকে এবং ভারতের অন্যান্য রাজ্য থেকে পাট কিনতে বলেছিলেন। জুট গ্রোয়ার্সদের স্বার্থ রক্ষার দায়িত্ব হচ্ছে কেন্দ্রীয় সরকারের, কিন্তু আমরা দেখছি বড় বড় জুটমিল মালিকদের স্বার্থ রক্ষার জন্য আজকে এই জে. সি. আই. তৈরি হয়েছে। জে. সি. আই'র নীতি হল জুট গ্রোয়ার্সদের স্বার্থ রক্ষা করা, কিন্তু বর্তমানে মিল মালিকদের স্বার্থ রক্ষা করাটাই ওঁদের নীতি হয়ে দাঁড়িয়েছে এবং এ-ব্যাপারে কেন্দ্রীয় সরকার তাদের মদৎ দিয়ে যাচ্ছেন আমরা জে. সি. আই'র কাছে লাভ চাইনা, কিন্তু তাঁরা চাষীদরে ন্যায্য দামটুকু দিন। কেন্দ্রীয় সরকার এক্ষেত্রে কি ব্যবস্থা নিয়েছেন সেটা তাঁদের কাছে জিজ্ঞাসা করে জানুন। আজকে পশ্চিমবাংলায় পাট উৎপাদনের কারণে ৩০ লক্ষ টন ধান কম উৎপন্ন হচ্ছে। আজকে এখানে পাট চাষ বন্ধ করে ধান উৎপন্ন করলে পশ্চিমবঙ্গ খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতে পারে। আজকে তাঁদের এই কথা বলুন যে, এখানে পাটের উৎপাদন বন্ধ করে দিয়ে ধানের উৎপাদন বাড়ানো হবে এবং তাতে পশ্চিমবঙ্গ খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হবে। যাতে গরিব কৃষক মারা না যায় সেজন্য এই রকম কোনো ব্যবস্থা গ্রহণ করছেন কিনা সেটা মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের বলুন। এর সঙ্গে পাট উৎপাদনকারী গরিব কৃষকদের স্বার্থ জড়িত এবং এক্ষেত্রে নিশ্চয়ই বামফ্রন্ট সরকার তাঁদের স্বার্থ রক্ষা করবেন কারণ এখানে কংগ্রেস সরকার নেই। আজকে ঐ কংগ্রেস সরকার কৃষকদের স্বার্থ রক্ষা না করে জুটমিল মালিকদের স্বার্থ রক্ষা করে চলেছেন। সেজন্য জুট গ্রোয়ার্সদের স্বার্থ কিভাবে রক্ষা করা যায়, কিভাবে তাঁদের উৎপন্ন ফসলের ন্যায্য মূল্য তাঁরা পেতে পারে—সেদিকটা ভাবতে হবে। যদি সেটা না পারা যায় তাহলে আজকে সেখানে অন্য জিনিস উৎপন্ন করে তাঁদের স্বার্থ রক্ষার কথা ভাবতে হবে। সেখানে সেইসব ফসল ফলাতে হবে যেগুলো আমাদের অন্য রাজ্য থেকে আমদানী করতে হচ্ছে এক সময় প্রফুল্লচন্দ্র সেন মহাশয় খাদ্যের অভাবের কারণে কেন্দ্রকে বলেছিলেন যে, এখানে জুট উৎপাদন বন্ধ করে দেওয়া হবে। আজকে এখানে বামফ্রন্ট সরকার আছেন, কাজেই আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি, কিভাবে পশ্চিমবঙ্গে কৃষিনীতি পরিচালিত করবেন এখানকার জুট গ্রোয়ার্সদের স্বার্থ রক্ষার স্বার্থে সেটা এখানে বলুন এবং এটা আজকে হাউসও জানতে চায়। যেভাবে কেন্দ্রীয় সরকার নতুন জুট-নীতি ঘোষণা করেছেন, যেভাবে গরিব কৃষকদের উপেক্ষা করে জুটের দাম নির্ধারিত করেছেন সেখানে এ-ব্যাপারে ভাববার সময় এসেছে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি, অন্য রাজ্যে জুট গ্রোয়ার্সদের স্বার্থ রক্ষা করা হচ্ছে। স্যার, আমরা জানি যে পশ্চিমবঙ্গে এক কুইন্টাল পাট ফলাতে ৩০০ টাকা ব্যয় হয় এবং কেন্দ্রীয় সরকার নিজেদের রিপোর্টেও একই কথা বলেছেন, অথচ দাম নির্ধারণ করেছেন ৩০০ টাকার নিচে। সেই কারণে বামফ্রন্ট সরকারের মাননীয় কৃষি মন্ত্রীর কাছে আমি জানতে চাই, গরিব কৃষকদের স্বার্থ রক্ষার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**মিঃ স্পিকার ঃ** এবার মন্ত্রী মহাশয়, তাঁর জবাবি ভাষণ দেবেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মিঃ স্পিকার স্যার, মাননীয় মন্ত্রী বলবার আগে আমাদের কিছু বলতে দেবেন না?

**মিঃ স্পিকার ঃ** এটা বড় মিস্ গিভিং আছে এর প্রসিডিওরে। এখানে হাফ অ্যান আওয়ার যা ডিসকাশন হচ্ছে, এক্ষেত্রে যাঁর ডিসকাশন নোটিশ আছে তিনি কিছুক্ষণ বলবেন এবং মন্ত্রী তার উত্তর দেবেন। অন্য কোনো মেম্বার যদি নোটিশ দিয়ে থাকেন তাহলে তিনি বা তাঁরা ইন দি ফর্ম অফ সাপলিমেন্টারি কিছু প্রশ্ন করতে পারবেন এবং মন্ত্রী তার উত্তর দেবেন। এটাই হচ্ছে প্রসিডিওর। আপনারা ইনিসিয়েট করবেন, মন্ত্রী তার জবাব দেবেন। তারপর অন্য মেম্বার যদি ক্লারিফিকেশন চান, আমার কাছে যদি নোটিশ দিয়ে থাকেন তাহলে তাঁরা সাপ্লিমেন্টারি জিজ্ঞাসা করতে পারেন, এই হচ্ছে কথা। আমার কাছে তিন জনের নাম এসেছে, তাঁদের আমি সাপ্লিমেন্টারি জিজ্ঞাসা করতে দেব।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য অনিল মুখার্জি মহাশয় পাট উৎপাদন সমস্যা নিয়ে তিনি যে বক্তব্য রেখেছেন সেই সম্বন্ধে আমি দু-একটি কথা বলতে চাই। মাননীয় সদস্য পাট উৎপাদনের খরচা নিয়ে যে কথা বলেছেন সেটা সঠিক নয়। আমাদের রাজ্য সরকারের হিসাব অনুযায়ী এক কুইন্টাল পাট তৈরি করতে খরচ পড়ছে ৪১৪.৬৭ টাকা। গত ৫ই মার্চ যখন বামপন্থী কৃষক সংগঠনের নেতৃত্বে কেন্দ্রীয় মন্ত্রী বুটা সিং-এর কাছে পাটের দর বাড়ানোর জন্য ডেপুটেশন দিয়েছিল তখন তিনি বলেছিলেন যে অন্যান্য রাজ্যের কয়েকটি প্রতিষ্ঠান এবং বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় পাটের যে মূল্যের সুপারিশ করেছেন সেই সুপারিশের ভিত্তিতে পাটের দর স্থির হয়েছে। সেই সময় আমরা কেন্দ্রীয় মন্ত্রী বুটা সিংকে অনুরোধ করেছিলাম কোন কোন সংস্থা কি কি সুপারিশ করেছেন সেটা আমাদের অনুগ্রহ করে দেবেন, আমরা সেটা দেখব। প্রায় এক মাস হতে চলল তাঁরা কোনো নাম পাঠাননি, কোনো সংস্থা কি সুপারিশ করেছেন সেটা আমাদের কাছে অজ্ঞাত রয়ে গেছে। আমরা বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় কি সুপারিশ করেছিলেন সেটা সংগ্রহ করেছি। বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় বলেছেন এক হেক্টর জমিতে পাট তৈরি করতে খরচা পড়ছে ৫,৯২০ টাকা। ব্যারাকপুর পাট গবেষণা কেন্দ্র যে সুপারিশ দিয়েছিল তাতে ওঁরা দেখিয়েছে এক হেক্টর জমিতে পাট চাষ করতে খরচ পড়ছে ৬,১৯০ টাকা। আমাদের রাজ্য সরকার যে সুপারিশ করেছেন সেটা হল এক হেক্টর জমিতে পাট চাষ করতে খরচ হচ্ছে ৭,৮৯৪.৫৩ টাকা। এখানে আমাদের সাথে বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় এবং ব্যারাকপুর পাট গবেষণা কেন্দ্রের ফারাক থেকে যাচ্ছে তার কারণ আমরা খতিয়ে দেখেছি। এখানে আমরা ধরছি মার্কেট এবং ট্রান্সপোর্ট কস্ট যেটা লাগে সেটা, বাজারে পাট নিয়ে গেলে ইজারাদারদের যে তোলা দিতে হয় সেটা অথবা মিউনিসিপ্যাল এরিয়ার গরুর গাড়ি করে পাট নিয়ে সেটা একটা চার্জ লাগে সেটা, এছাড়া আরও কিছু আছে। বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় ব্যারাকপুর পাট গবেষণা কেন্দ্র এইগুলোকে তাঁরা হিসাবের মধ্যে আনেন নি। তারপর আমরা ধরেছি ইনটারেস্ট অফ ক্যাপিটাল যেটা লাগে সেটা। পাটচাষী কোনো সমবায় হোক, ব্যাঙ্ক হোক বা মহাজনের কাছে থেকে হোক যে টাকা ধার করে মূলধন নিয়োগ করে তার তো একটা সুদ আছে। সেই সুদের হিসাব ওঁরা ধরেন নি। তারপর ম্যানেজমেন্ট চার্জ হিসাবেও একটা খরচ আছে। গৃহস্থ নিজে যে সমস্ত সুপারিশ করেন, তদারকি করেন, দেখাশুনা করেন, গৃহস্থের আত্মীয়-স্বজন বা সন্তান-সন্ততি, স্ত্রী জমিতে দেখাশুনা করেন কয়েক মাস ধরে, সে সমস্ত'র একটা খরচ আছে। এই সমস্ত কিছু নিয়ে তবেই পাটের দাম নির্ধারণ হওয়া উচিত। পাটের জমি তৈরি হওয়ার দিন থেকে পাট কাটা , পাট ভেজানো এবং পাট শুকানোর দিন পর্যন্ত

[1-20 — 1-30 P. M.]

যে সমস্ত তদারকি করতে হয়, সেগুলোর একটা খরচা আছে। এই সমস্ত খরচের হিসাব ওঁরা ধরেন নি; এই খরচগুলো সব বাদ দিয়েই ওঁরা হিসাবটা কষেছেন, যারজন্য আমাদের সঙ্গে ওঁদের হিসাবের একটা ফারাক থেকে গেছে। ওরা আরও বলেছেন যে, একটা সুপারিশের ভিত্তিতে পাটের দর ওরা ঠিক করেছেন। কিন্তু এ সম্বন্ধে আমাদের কাছে একটা খবর আছে। কেন্দ্রীয় সরকারের জুট এগ্রিকালচারাল রিসার্চ ইনস্টিটিউট 'ডবলিউ-৫' গ্রেডেড্ পাটের কুইন্ট্যাল প্রতি দাম ৪০০ টাকা করার সুপারিশ করেছেন। কেন্দ্রীয় সরকারের উক্ত সংস্থা সমস্ত হিসাব-নিকাশ করেই বলেছিলেন পাটের দাম ৪০০ টাকা হওয়া উচিত। কিন্তু দেখা যাচ্ছে যে, কেন্দ্রীয় সরকার সেই সুপারিশটাও মানলেন না। সেই সুপারিশ না মেনে তাঁরা কতকগুলো পয়েন্ট ঠিক করে দিলেন এবং বললেন যে, এই এই পয়েন্ট'এর উপর আপনারা হিসাব দিন। এক কুইন্টাল পাট কত হেক্টর জমিতে উৎপাদন হতে পারে তার হিসাব—এই স্বাধীনতাটা তাঁরা দিলেন না বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় বা ব্যারাকপুর পাট গবেষণা কেন্দ্রকে। তাঁরা এই স্বাধীনতাটা দিলেন না যে, 'আপনারা সমস্ত কিছু খোঁজ-খবর করে হিসাব করে দেখুন হেক্টর প্রতি কত কুইন্টাল পাটের উৎপাদন হয় এবং তার খরচ পড়ে?' এই সমস্ত না বলে তাঁরা কতকগুলো পয়েন্ট ঠিক করে দিলেন। কতকগুলো নির্দিষ্ট পয়েন্ট ঠিক করে দিয়ে তাঁরা বললেন, ঐ সমস্ত নির্দিষ্ট পয়েন্টগুলোর উপর হিসাব কষে যেন তাঁদের কাছে দেওয়া হয়। অর্থাৎ বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় এবং ব্যারাকপুর পাট গবেষণা কেন্দ্রের স্বাধীনতা এবং তাঁদের নিজস্ব চিন্তাধারাকে নিয়ন্ত্রিত করে পাটকল মালিকদের সুবিধার জন্য একটা দর তাঁরা বার করে নিয়ে এসে সেই দাম দরিদ্র পাট চাষীদের উপরে চাপিয়ে দিলেন। সেই দাম তারা চাপিয়ে দিলেন এখানকার লক্ষ লক্ষ চাষীর উপরে। ঠিক এই কারণেই আমাদের ক্ষোভ। এবং এই কারণেই আমাদের দাবি, সঠিক ভাবে পাটের দাম নির্ধারণ করতে হবে। এক হেক্টর জমিতে কত পরিমাণ পাট উৎপাদন হয় এবং তার খরচ কত পড়ে, এই সমস্ত দেখে পাটের দামের হিসাব করতে হবে। বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় এবং ব্যারাকপুর পাট গবেষণা কেন্দ্র যেখানে পাটের দাম ঠিক করছেন নিজেদের ট্রায়াল জমিতে, কয়েকটি নির্দিষ্ট প্লটে ডেমোনস্ট্রেশন দিয়ে পাট উৎপাদন করেন, সেখানে কেন্দ্রীয় সরকার বলছেন হেক্টর প্রতি পাটের উৎপাদন বেশি হয়। সেই জমিতে উৎপাদন বেশি হয় বলেই উৎপাদন খরচ অনেক কম পড়ে। এখানে কিন্তু আমাদের একটা জিনিস ভেবে দেখার দরকার আছে—তা হচ্ছে পশ্চিমবঙ্গের লক্ষ লক্ষ পাট চাষীরা কিভাবে নিজেদের জমিতে পাট উৎপাদন করেন? বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় বা আমাদের পাট গবেষণা কেন্দ্র উন্নত প্রযুক্তির সাহায্যে যে চাষ করেন, সেই ধরনের সুযোগ বা সামর্থ গ্রামের লক্ষ লক্ষ পাটচাষীদের নেই। পাটচাষীরা নিজেদের সীমিত আর্থিক ক্ষমতা ও প্রাচীন প্রযুক্তির সাহায্যে যে চাষ করেন তার উৎপাদন হেক্টর প্রতি অনেক কম হয়। শুধু তাই নয়, উৎপাদন খরচও হেক্টর প্রতি অনেক বেশি পড়ে। এটা খুবই স্বাভাবিক, এটাই বাস্তব। সরকারি ভাবে অধিক আর্থিক সুযোগ-সুবিধার মধ্যে ও উন্নত প্রযুক্তির সাহায্যে যেভাবে উৎপাদন করা সম্ভব, ঠিক সেইভাবে কোনো কৃষকের পক্ষে চাষ করা সম্ভব নয়। সরকারি ভাবে পাট চাষের জন্য যে ধরনের সার, পরিচর্যা ইত্যাদি করা হয়, তাতে উৎপাদন বেশি হতে পারে। কৃষকের ক্ষেত্রে আরও একটা জিনিস ঘটে থাকে—যেখানে সেচের মাধ্যমে জলের কোনো ব্যবস্থা নেই, সেখানে পাট উৎপাদনের

ব্যাপারে কৃষকদের আরও অসুবিধার মধ্যে পড়তে হয়। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার ভেবেছেন যে, সেচের খরচ সমস্ত জমিতেই একই ভাবে হয় এবং পাটচাষ বেশির ভাগ ক্ষেত্রে বৃষ্টির জলেই হয়ে থাকে। সেজন্য তাঁরা সেচের জন্য যে খরচ হয়ে থাকে, তা তাদের দামের মধ্যে ধরেন নি। এই কারণে আমাদের দামের সঙ্গে তাঁদের দামের একটা বিশেষ ফারাক রয়ে গিয়েছে এবং তার পরিমাণও অনেক বেশি। মাননীয় সদস্য অনিল মুখার্জি মহাশয় এখানে পাটের জমিতে বিকল্প চাষের কথা বলেছেন। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার আমাদের অফিসারদের একইভাবে—পাটের উৎপাদন যদি জমিতে কম হয় এবং দাম বেশি পড়ে তাহলে—বিকল্প চাষের কথা বলেছেন। আমরাও পাট চাষীদের সেই একই কথা বলছি। বহু জমি আছে যেখানে পাট ছাড়া কিছু হবে না সেখানে পাট চাষীরা নিজেদের প্রয়োজনে সংসার চালাবার তাগিদে পাট চাষ করতে হয়। এটি অর্থকরী ফসল, পাট বিক্রি করে যে অর্থ পাওয়া যায় এবং তাই দিয়ে তাদের দেনা মেটাতে হয়, মহাজনদের শোধ করতে হয় এবং অন্যান্য অনেক কিছু দেনা মেটানো হয়। বর্তমানে কেন্দ্রীয় সরকার বলেছেন যে এই বছর ১৯৮৬-৮৭ সালে আমরা একটা সিদ্ধান্ত নিয়েছি যে গত বছরের যে উদ্বৃত্ত পাট এবং এইবারের যে পাট প্রয়োজন তার ৭২ লক্ষ বেলের বেশি আর উৎপন্ন করা চলবে না। আমাদের এখানে ৪৫ লক্ষ বেল পাট আছে এবং গতবারের ৩০ লক্ষ বেল আছে যদিও আমরা এটাও কমাতে চাইছি। আগে যেখানে ৪ বিঘা জমিতে কাজ হত এখন সেখানে ১ বিঘা জমিতে চাষ করার জন্য আমরা চাইছি। এক বিঘার বেশি পাট উৎপন্নের ক্ষেত্রে দাম পাওয়ার ব্যাপারে আমরা যথেষ্ট সতর্ক হয়েছি। এই পাট চাষের ব্যাপারে কেন্দ্রীয় সরকার একবাবে নীরব হয়ে গেছেন। এরফলে আমাদের লজ্জার সম্মুখীন হতে হয়েছে লক্ষ লক্ষ পাট চাষীদের কাছে এবং ২ কোটি অকৃষকদের কাছে, তারা এরফলে মারা পড়বে। সেক্ষেত্রে কেন্দ্রীয় সরকার উঠতি শিল্পের সুবিধা করার জন্য তন্তুজের ব্যাগ তৈরি করার ব্যাপারে ব্যাপক পারমিশন দিচ্ছেন এবং পারমিট দিচ্ছেন। তারা বলেছেন যে কুটির শিল্পের উন্নতির জন্য এগুলি তৈরি হচ্ছে এবং এতে অনেক বেকার ছেলের চাকুরি হবে। এটা খুব ভালো কথা যে বেকার ছেলেদের চাকুরি হবে কিন্তু এই যে ৪০ লক্ষ পাট চাষী এবং ২ কোটি অকৃষক আছে তাদের কথাও তো ভাবতে হবে। তারপরে মিল মালিক যারা আছেন তারা যেভাবে কাজ করছেন চিন্তা করা যায় না। তারা উৎপাদন খরচ বেশি করে দেখাচ্ছেন। আমরা তাদের বারে বারে বলেছি যে আধুনিক বিজ্ঞানসম্মত মেসিনে রূপান্তর করুন কিন্তু তারা তা করছেন না। মালিকরা নতুন মেশিন বসানোর নাম করে কেন্দ্রের কাছ থেকে প্রচুর টাকা নিচ্ছেন। কেন্দ্র আজকে অসহায় হয়ে পড়েছে। এইভাবে মিল মালিকরা আধুনিকীকরণ করার নাম করে কেন্দ্রের কাছ থেকে টাকা নিয়ে সেই টাকা অন্য জায়গায় বিনিয়োগ করছেন। তাদের আগে শাস্তি দানের ব্যবস্থা করতে হবে অথবা তাদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নেওয়া উচিত ছিল। কিন্তু কেন্দ্র তা না করে মিল মালিকদের কাছে নিজে দাসখৎ লিখে দিয়ে বসে আছেন। পাটের দাম যাতে না বাড়ে সেই জন্য আমরা বহুবার বিধানসভা থেকে দাবি করেছি, পাট ন্যায্য দামে দিতে হবে কেন্দ্রীয় সরকার এই আশ্বাস দিন এই কথা আমরা বিধানসভা থেকে বারেবারে বলেছি। জুট রেগুলেশন অ্যাক্ট পাস করে পাট চাষীদের উপর কম চাপ দিয়ে যাতে পাট উৎপন্ন করা যায় এবং যাতে ৪৫ লক্ষ বেলের বেশি পাট উৎপাদিত না হয় তারজন্য আমরা চেষ্টা করছি। আমরা এই দাবি করব যে পাট ন্যায্য দামে দিতে হবে এবং যে পাট থাকবে সেই পাট

সবটাই কেন্দ্রকে কিনে নিতে হবে। এই আশ্বাস কেন্দ্রকে দিতে হবে।

**মিঃ স্পিকার ঃ** নবকুমার রায় আপনি একটা প্রশ্ন করুন, কারণ আমাকে ১.৩৫ মিঃ মধ্যে ডিবেট ক্লোজ করতে হবে, সুতরাং আপনি স্পেশিফিক প্রশ্ন ঠিক করবেন।

**শ্রী নবকুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় শ্রী অনিল মুখার্জি কর্তৃক আনীত প্রশ্নের উপর যে জবাবি ভাষণ দিলেন তাতে আমরা সকলেই একমত যে পাটের দর যেভাবে চলছে তাতে হয়ত আগামী সময়ে আর পাট চাষ করা চলবে না। গতবারের আগে আমরা যা পাটের দর দেখেছি এখন তা হু হু করে বেড়ে চলেছে। আমরা জানি পাট একটা অর্থকরী ফসল এবং এতে বেশি টাকা পাওয়া যায়। আমাদের দেশে বহু জমিতে চাষীরা পাট চাষ করেন। সুতরাং মাননীয় মন্ত্রীর কাছে আমার প্রশ্ন হচ্ছে ১৯৮৪ সালে যত জমিতে পাট চাষ করেছেন ১৯৮৫-৮৬ সালে কত জমিতে পাট চাষ করা হয়েছে এবং ১৯৮৫ সালের যেসব জমিতে পাট চাষ হয়েছে তার প্রোডাকশন কত এবং ১৯৮৫-৮৬ সালে সেই প্রোডাকশন বেড়েছে না কমেছে? আরো কিছু প্রশ্ন আছে—কিন্তু সময় নেই বলে বলতে পারলাম না।

[1-30 — 1.40 P. M.]

**শ্রী কমলকান্তি গুহ ঃ** ১৯৮৪-৮৫ সালে আমাদের পাট উৎপাদন হয়েছিল ৪৫ লক্ষ বেল; ৮৫-৮৬ সালে ৭৩ লক্ষ বেল। আমাদের পাটের জমি ঠিক হল ৭ লক্ষ হেক্টর।

**Mr. Speaker :** Shri Sumanta Kumar Hira, put your question.

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** স্যার, পশ্চিমবঙ্গের পাট চাষীদের স্বার্থরক্ষার জন্য যে সমস্ত আলোচনা হচ্ছে আমি তাতে অংশ নিয়ে একটা প্রশ্ন করতে চাই সেটা হল পাট যেহেতু ভারতবর্ষের অন্যতম বৈদেশিক মুদ্রা অর্জনকারী একটা কাঁচামাল যেটা সমস্ত চটকলগুলিতে ব্যবহৃত হয় সেই কাঁচামাল যারা তৈরি করে সেই চাষীদের জন্য আমরা ভারত সরকারের কাছ থেকে সেই রপ্তানি একটা অংশ দাবি করতে পারি কিনা?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমার বক্তব্য হচ্ছে আমরা দেখেছি যে আমদানি রপ্তানি নীতি কেন্দ্রের হয়ে গেছে। আমদানি রপ্তানি নীতির জন্য যা দাম বৈদেশিক মুদ্রার ক্ষেত্রে এটা অর্থনৈতিক ফসলের চেয়ে বেশি ওরা মনে করছেন। ইন্টারন্যাশনাল মনিটার ফান্ড থেকে ঋণ করে দেশের চলে না। সেইজন্য অধিকতর ফসল ফলানোর দিকে লক্ষ্য রেখেই আমাদের বৈদেশিক মুদ্রা অর্জন নীতিতে চলতে হচ্ছে। এইজন্য আমরা বলছি আমাদের পাট-এর একটা ন্যায্য মূল্য কত, বিদেশে যাতে ঠিক মতো যায় তার জন্য লক্ষ্য রাখতে অনুরোধ করছি এবং বিদেশের বাজারে গেলে প্রচুর দাম পেতে পারি এবং যাতে এই পাটের উৎকৃষ্টতা রাখা যায় সেদিকে আমরা বারবার দাবি করেছি।

**Mr. Speaker :** Now Shri Probodh Chandra Purkait.

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত ঃ** স্যার, কেন্দ্রীয় সরকার পাটের দাম যেভাবে নির্ধারণ করেছেন তাতে দেখা যাচ্ছে পাট চাষীদের স্বার্থ রক্ষিত হচ্ছে না। পাটের উৎপাদন মূল্যও ঠিক হচ্ছে না। কিন্তু আমার প্রশ্ন পশ্চিমবঙ্গ সরকারের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে পাট

চাষীদের অন্তর্বর্তীকালীন কোনো সাহায্য দেওয়ার কথা আপনারা ভেবেছেন কিনা পাটচাষীদের রক্ষার জন্য।

**শ্রী কমলকান্তি গুহ:** পাটচাষীদের জন্য আমরা দুটো পথ ভেবেছি, একটা হচ্ছে ন্যায্যমূল্য পাইয়ে দিতে হবে, আর একটা হচ্ছে পাট চাষীদের চাষের মূল্য বাড়াতে হবে, এবারে ৩১ লক্ষ টাকা মুর্শিদাবাদ, নদীয়া, মালদা এবং পশ্চিম দিনাজপুরের ৪টি জেলায় কৃষকদের ব্যাপকভাবে দেওয়ার ব্যবস্থা হয়েছে। আগামী বছরে পশ্চিমবাংলায় সব কটি পাট চাষ এলাকায় আমাদের এই প্রচেষ্টাকে আরো বেশি কৃষকদের মধ্যে ছড়িয়ে দেওয়ার ব্যবস্থা করব।

**Mr. Speaker:** Now, Shri Amalendra Roy.

**শ্রী অমলেন্দ্র রায়:** স্যার, আমি একটি বিষয়ে মাননীয় মন্ত্রীর কাছে উত্থাপন করতে চাই এটা খুব পরিষ্কার হয়ে গিয়েছে যে, ভারত সরকার একটি সাবসটিটিউটের উপর চাষের জোর দেন এই বিষয়ে কোনো সন্দেহ নেই। এতে পাটের ফলন হচ্ছে, এবং পাট চাষীরা যদি জমি চায় তাতে তারা মনে করছেন কোনো ক্ষতি হবে। এই পরিস্থিতিতে বিকল্প ব্যবস্থার জন্য সর্বাগ্রে চিন্তা করা দরকার। সরকার এই যে সাবিসটিটিউটেড পলিসি নিয়েছেন সেই কথা মনে রেখে পজিটিভ কোনো প্রোগ্রাম বা প্ল্যান করা হচ্ছে কি না?

**শ্রী কমলকান্তি গুহ:** গড়ে ৫ লক্ষ হেক্টরে পাট চাষ হয়। গত বছর অস্বাভাবিকভাবে বেড়ে ৭ লক্ষ হয়েছিল। ৫ লক্ষকে ধরে নিয়ে হিসাব করেছি যে সাড়ে তিন লক্ষ হেক্টর জমিতে পাট চাষ করতে হবে। পশ্চিম বাংলার জলবায়ু, জমির অবস্থা যা তাতে এর কমে হবে না। বাকি থাকছে দেড় লক্ষ হেক্টর। সেখানে বিকল্প চাষের জন্য কৃষককে সব রকম সাহায্য করার ব্যবস্থা নিচ্ছি। আর সাড়ে তিন লক্ষ হেক্টরে যে চাষ হবে সেটার জন্য কৃষক যাতে ন্যায্য মূল্য পায় তারজন্য আন্দোলন করা ছাড়া কোনো পথ নেই।

**Mr. Speaker:** The discussion is closed.

## Zero-Hour Mention Cases

**শ্রী কাশীনাথ মিশ্র:** স্যার, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মন্ত্রী মন্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। ডিসট্রিক্ট ইন্ডাস্ট্রিয়াল সেন্টারের মাধ্যমে সেলফ এমপ্লয়মেন্ট স্কীমে বেকার যুবকদের জন্য যে স্কীম নেওয়া হয়েছে এবং যে ইন্টারভিউ হচ্ছে তাতে ইন্টারভিউ হবার পর দেখা যাচ্ছে অন্য রকম। বাঁকুড়া জেলার একটা কেস দিচ্ছি। বাঁকুড়া সদর থানার মধ্যে বিলপনি বলে জায়গায় একটা ছেলের ১২ই ডিসেম্বর ইন্টারভিউ হবার কথা। ডি. আই. সি'র বর্তমান যে কার্যকলাপ চলছে তাতে ছেলেটা ২৪শে মার্চ, ১৯৮৬ চিঠি পেল ডাকের গোলমাল হলে অন্য কথা। ৩ মাসের মতো গ্যাপ হয় না। অর্থাৎ এই সেলফ এমপ্লয়মেন্ট প্রোগ্রামের মাধ্যমে বেকার যুবক যুবতীদের বঞ্চনার মধ্যে ফেলা হচ্ছে। সেখানে যে স্কীমগুলি হচ্ছে তা সেভেন ম্যান কমিটির মাধ্যমে স্থিরীকৃত হচ্ছে। কিন্তু সেখানে আবার পঞ্চায়েত এসে গেছে। পঞ্চায়েত সমিতির সদস্যরা বাঁকুড়া, পুরুলিয়া জেলায় কিভাবে এলেন? গভর্নমেন্টের সার্কুলারকে অ্যাভয়েড করে তাঁরা এলেন। ব্যাঙ্ক থেকে তারা কনফিডেন্স পাচ্ছে না। এ বিষয়ে একটা ব্যবস্থা অবলম্বন করার জন্য অনুরোধ করছি।

[1-40 — 1-50 P. M.]

**শ্রী অপরাজিতা গোপ্পী ঃ** স্যার, একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আমি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ভারতবর্ষ একটা রাজনৈতিক সঙ্কটের মধ্যে দিয়ে চলছে। বিচ্ছিন্নতাবাদী আন্দোলন সারা দেশে মাথা চাড়া দিয়ে উঠেছে। কুচবিহারের একটা বিশেষ ঘটনার জন্য আমরা সঙ্কুচিত। সেখানে বাংলাদেশ, সিকিম, নেপাল, ভুটান থেকে প্রতিনিধিদের একটা কমিটি করা হয়েছে যার নাম হচ্ছে কোচ রাজবংশী ইন্টার ন্যাশনাল কমিটি। আমি এজন্য বলছি যে আজ সারা ভারতবর্ষে ষড়যন্ত্র চলছে যাতে ভারতবর্ষ টুকরো টুকরো হয়ে যায়। সেই রকম একটা চলছে উত্তরবঙ্গে। এর পৃষ্ঠ পোষকতা করছেন কুচবিহারের রাজকন্যা জয়পুরের মহারাণী এদের দাবি হচ্ছে যেহেতু উত্তরবঙ্গ কুচ বংশের মূল জন্মভূমি সেহেতু কুচবিহার এলাকায় আলিপুর দুয়ার, আসামের কিছু অংশ নিয়ে কুচ রাজত্ব করতে হবে। তারা বলে বেড়াচ্ছে আজকে উত্তরবঙ্গে এই যে অবহেলা এবং অনুন্নত অবস্থা তাদের, তারা আজকে সংখ্যালঘু হয়ে যাচ্ছে, সেজন্য তাদের জীবিকা এবং সংস্কৃতির ক্ষেত্রে আলাদা একটা ভূখণ্ডের দরকার আছে এই দাবি তারা তুলেছে মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা একটা ভয়ঙ্কর ঘটনা। তারা বলছে যে প্রায় ১ কোটি কোচ রাজবংশী সম্প্রদায় আছে, তাদের জন্য এটা করা দরকার। তারা দাবি তুলেছে উত্তরবঙ্গকে একটা কেন্দ্রীয় শাসিত অঞ্চল করা হোক, এরজন্য একটা ট্রাস্টি বোর্ড করা হয়েছে। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এটা তিনি যেন তদন্ত করেন। রাজবংশী হোম ল্যান্ড স্থাপনের উদ্দেশ্যে ১৫ কোটি টাকার 'চিলাবাই ট্রাস্ট' নামে একটা বোর্ড তৈরি করা হয়েছে। এটা একটা ভঙ্ককর ঘটনা। এটাকে কেন্দ্র করে গোটা উত্তরবঙ্গে একটা দারুণ চাঞ্চল্য শুধু নয় একটা ভয়ঙ্কর অবস্থায় সৃষ্টি হয়েছে, যেকোনো মুহূর্তে যেকোনো ঘটনা ঘটতে পারে। গোটা ভারতবর্ষে যেখানে রাজনৈতিক সঙ্কট চলছে, বিচ্ছিন্নতাবাদী শক্তি যেখানে গোটা ভারতবর্ষকে টুকরো টুকরো করার ষড়যন্ত্র করছে সেই মুহূর্তে কোচ রাজবংশী সম্প্রদায় এই যে দাবি তুলেছে এতে যে কোনো ঘটনা ঘটে যেতে পারে। আমরা সঙ্কট বোধ করছি এই ঘটনাকে কেন্দ্র করে যে কোনো দুর্ঘটনা ঘটার। তাই স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে এই ঘটনার তদন্ত করুন এটা সত্য কিনা এবং এই ঘটনা যাতে আর বিস্তার লাভ করতে না পারে তার জন্য তাঁর হস্তক্ষেপ প্রার্থনা করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে কারা মন্ত্রীর দৃষ্টি আকষর্ণ করছি। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসীন হবার পর রাজ্যের কারাগার সমূহের ব্যবস্থাপনার উন্নতি হয়েছে। কিন্তু ঘটনা হচ্ছে এক শ্রেণী অফিসার, জেল কর্তৃপক্ষ, তাঁরা পরিকল্পিতভাবে চেষ্টা করছেন বামফ্রন্ট সরকারের নীতিকে ভেঙ্গে কারাগার সমূহে অচলাবস্থা তৈরি করার। কিছুদিন আগে বহরহমপুর সেন্ট্রাল জেলে কন্‌ভিক্ট এবং আন্ডার ট্রায়াল যারা তারা পানীয় জল, খাদ্য ইত্যাদি সুব্যবস্থার দাবিতে আমরণ অনশন করেছিলেন। আমরা জানি সমস্ত জেল কর্তৃপক্ষের পেটোয়াদের নিয়ে একটা বাহিনী আছে, আমরা দেখেছি বহরমপুর সেন্ট্রাল জেলের সুপারিন্টেডেন্ট এই রকম পেটোয়া বাহিনী নিয়েই অনশন ক্লিষ্ট আন্ডার ট্রায়াল প্রিজনারদের উপর অমানুষিক অত্যাচার করেছেন। এই নিয়ে বহরমপুর শহরে সাধারণ মানুষের মধ্যে একটা প্রচণ্ড ক্ষোভ তৈরি হয়েছে। আমি কারা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি জেল সমূহে এই ধরনের ঘটনা কংগ্রেস আমলে ঘটত,

কিন্তু বামফ্রন্টের আমলে অনশনকারীদের উপর এই ধরনের অত্যাচার বরদাস্ত করা যায় না। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়, এই বিষয়ে সত্বর ব্যবস্থা অবলম্বন করার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী সরল দেব ঃ** মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি আজো জানেন যে গত ১লা মার্চ উত্তর ২৪-পরগনা জেলা নতুনভাবে স্থাপিত হয়েছে, সেখানে একজন জেলা ম্যাজিস্ট্রেট এবং একজন এস. পি. কে দেওয়া হয়েছে, কিন্তু ডেভেলপমেন্ট ওয়ার্কের কোনো কাজ তাঁর হাতে দেওয়া হয়নি। তাহলে একজন জেলা শাসককে শুধু কয়েকজন রাইফেলধারী পুলিশ দিয়ে পাঠালেই কাজ হবে? সেজন্য আপনার মাধ্যমে আবেদন করছি উত্তর২৪-পরগনা জেলার সমস্ত কাজ ব্যহত হচ্ছে, অথচ ৪২ টা অফিস বহাল তবিয়তে কলকাতায় আছে—যেমন এ আর সি এস অফিস, ডি আই সি অফিস ইত্যাদি। বিভিন্ন অফিসগুলিকে অবিলম্বে বারাসতে নিয়ে যেতে হবে এবং জেলা পরিষদকে ভাগ করে সেটাকে নিয়ে যেতে হবে এই আবেদন আমি মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয় উল্লেখ করছি। কলকাতা হাইকোর্টের প্রধান বিচারপতি আসল নাম হচ্ছে শ্রী সতীশ প্রসাদ আগরওয়াল, কিন্তু তিনি সতীশ প্রসাদ নামেই পরিচিত। তিনি কিছুদিন আগে এলাহাবাদ হাইকোর্ট থেকে এখানে এসেছেন। দুঃখের সঙ্গে আনাচ্ছি প্রধান বিচারপতি মহাশয় খুব অল্প সময়ের জন্য কলকাতা হাইকোর্টে বিচার কার্যের সঙ্গে যুক্ত থাকেন, অধিকাংশ সময়ই তিনি কলকাতার বাইরে থাকেন।

**মিঃ স্পিকার ঃ** মিঃ সেন, এটা এখানে বলা যাবে না। এখানে জুডিসিয়াল অ্যাডমিনিস্ট্রেশন সম্বন্ধে কোনো ডিসকাশন হয় না।

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** আমি জুডিসিয়াল অ্যাডমিনিস্ট্রেশন সম্বন্ধে কিছু বলছি না আমার বক্তব্য হচ্ছে, (**)

**মিঃ স্পিকার ঃ** আই উইল নট অ্যালাউ ইট। এটা এক্সপাঞ্জ হবে।

**শ্রী তরুণ চ্যাটার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিধান নগরে এস. ই. বি-র যে ফিফ্‌থ ব্যাটেলিয়ান আছে সেই ব্যাটেলিয়ান-এর লোকেরা মদ খেয়ে যারা পাসার্স বাই তাদের খুব মারধোর করে এবং এর ফলে সেখানে ভয়ানক একটা উত্তেজনার সৃষ্টি হয়। আশেপাশের কলোনি থেকে কয়েক হাজার মানুষ সেখানে এসে জমায়েত হয় এবং নেতৃবৃন্দের হস্তক্ষেপের ফলে আপাতত খানিকটা শান্তি বিরাজ করছে। কিন্তু এই এস ই বি-র লোকেরা পাল্টা একটা কেস্ দাঁড় করিয়ে ব্যাপারটাকে অন্যদিকে নিয়ে যাচ্ছে। ওদের ব্যারাকের মধ্যে যেখানে সুইপাররা থাকে সেখানে একটা ঝুপড়ি পুড়িয়ে দিয়ে ওরা কিছু লোককে অ্যারেস্ট করেছে। এতে আবার ভয়ানক অবস্থা সৃষ্টি হয়েছে এবং পুলিশ এখনও পর্যন্ত কোনো রকম হস্তক্ষেপ করেনি। আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ রাখছি এস ই বি-র মধ্যে যে গোষ্ঠী

Note : ** [Expunged as ordered by the chair]

এই ঘটনা ঘটিয়েছে তাদের বিরুদ্ধে তিনি যেন ব্যবস্থা অবলম্বন করেন, নাহলে ঘটনা অন্যদিকে টার্ন নিতে পারে।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্যদের অবগতির জন্য আমি একটা কথা বলছি। বেলা ১২টার মধ্যে আমার অনুমতি না নিলে জিরো আওয়ারে কোনো আলোচনা তোলা যাবে না। নির্ধারিত সময়ের পরে এসে, যদি কেউ চেয়ারের অনুমতি চান তাহলে সেটা আমার পক্ষে বড় এমব্যারাসিং হয়। কাজেই আপনাদের জিরো আওয়ারে কারুর যদি কিছু বক্তব্য থাকে তাহলে ১২টার মধ্যে চেয়ারের অনুমতি নেবেন—এর পর আমি আর কাউকে অনুমতি দিতে পারব না এবং এটাই অল পার্টি মিটিং-এ ঠিক হয়েছে।

(শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল রোজ টু স্পিক)

প্রভঞ্জনবাবু, আমরা সকলে মিলে আলোচনা করে ঠিক করেছি কিছু বলতে হলে ১২টার মধ্যে এসে চেয়ারের অনুমতি নিতে হবে। ১২টার মধ্যেই মেম্বারদের বাস অ্যাসেম্বলিতে এসে যায়। আপনি যদি আপনার এরিয়ার কোনো কিছু বলার জন্য ইন্টারেস্টেড হন তাহলে আপনাকে যেভাবেই হোক ১২টার মধ্যে এখানে এসে পৌছাতে হবে— বাস-এর জন্য দেরি করলে হবে না, প্রয়োজনে হেঁটে আসতে হবে। এ ডিলিজেন্ট মেম্বার স্যুড নট ওয়েট ফর দি বাস টু রেইজ এ কোয়েশ্চেন অব হিজ এরিয়া।

[1-50 — 2-00 P. M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখছি কোনো কোনো মন্ত্রী রীতি-নীতি, আদব-কায়দা, কোড অব ডিসিপ্লিন কিছুই মানছেন না। এমন কি প্রোটোকল পর্যন্ত মানছেন না, অর্ডার অব প্রিসিডেন্স মানছেন না। সম্প্রতি এরকম একজন মন্ত্রী দিল্লি থেকে আমাদের রাজ্যে এসে অবতরণ করলেন এবং তারপর মালদহতে গেলেন একটা ফাউন্ডেশন স্টোন লে করতে। তাঁকে এখানে কে ডেকে আনল কিছুই জানি না। তিনি মালদায় গেলেন এবং মালদা জয় করে কলকাতায় ফিরে এলেন। তিনি একজন ভারত সরকারের মন্ত্রী ফিরে এসে অত্যন্ত অশালীন, কুরুচিপূর্ণ বিবৃতি দিলেন আমাদের মুখ্যমুন্ত্রীকে আক্রমণ করে। ভারত সরকারের একজন মন্ত্রী আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী সম্বন্ধে এইভাবে আক্রমণ করতে পারে? তিনি মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করতে পারতেন। কিন্তু তিনি আলোচনা করেন নি, তা না করে তিনি এখানে এসে সরাসরি প্রেস কনফারেন্স ডেকেছেন মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে অশালীন কুরুচিপূর্ণ অস্বাস্থ্যকর বিবৃতি প্রেসের কাছে রাখলেন। তিনি বলেছেন আমাদের মুখ্যমন্ত্রী পশ্চিমবাংলার উন্নয়ন চান না, ব্রিজ করতে চান না, ন্যাশনাল হাইওয়ে করতে চান না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মুখ্যমন্ত্রী ওঁদের মতো মাফিয়া কালচারের লোক নন, ডোন কালচারের মেম্বার নন। তাঁর শিক্ষা-দীক্ষা আছে এবং সেইজন্য তিনি এই রকম একটা রাজ্যের মুখ্যমন্ত্রী হয়েছেন। তিনি বলেছেন আমাদের মুখ্যমন্ত্রী এইসব উন্নয়নমূলক কাজ না করে টাকা ফেরত দিতে চাইছেন। এই রকম অসত্য ভাষণের জবাব আমাদের মুখ্যমন্ত্রীর এই হাউসে এসে দেওয়া দরকার। সেইজন্য আমি আপনাকে অনুরোধ করছি মুখ্যমন্ত্রীকে বলুন যে রাজেস পাইলট তাঁর বিরুদ্ধে যেসব অসত্য অভিযোগ করেছেন তা খন্ডন করে একটা বিবৃতি এই হাউসে রাখুন।

**Mr. Speaker :** Dr. Zainal Abedin, what is your point of order?

**Dr. Zainal Abedin :** Sir, I rise on a point of order ....

(Noise and interruptions)

(Shri Amalendra Roy rose to speak)

(Noise and interruptions)

**Mr. Speaker :** Mr. Roy, please take your seat.

(Serveral members rose to speak)

(Noise and interruptions)

**Mr. Speaker :** I have allowed Dr. Zainal Abedin to raise his point of order. I again say that most of you here are senior to me. I am junior to most of you. Let me understand what he wants to say. It is unfair to disallow a member without hearing him.

**Dr. Zainal Abedin :** Mr. Speaker, Sir, we have developed convention and we have copied. We are inititating some sort of developed countries and mainly this question of introduction of questions and answers has been introduced here as back as 1919 after Montiguey Chamesford Reform. We are quite aware of it. You know also that this parliamentary practice has developed for a century after the partition of the country and after the adoption of the Constitution. There is a bi-cameral institution at the Centre and in most of the States also. The convention is that there will be a Leader of the House in a bi-cameral institution and if the Prime Minister or the Chief Minister does not belong to the House of People and here in the Legislative Assembly as had happened in the year 1966 the Prime Minister was not a member of the Lok Sabha, he was a member of the Rajya Sabha, the Parliamentary Affairs Minister was selected as the Leader of the Lok Sabha. Sir, what is the duty of the Leader of the House? I am quoting from page 114 of Kaul and Shakdher, Vol. 1. "In the day to day activities the Leader of the House acts as leader of his party but at times he acts as the spokesman and representative of the whole House. The Chief occassions of his so doing are when the House as a whole desires to define its position towards some external body ; as for instance in the case of a difference with Rajya Sabha or some breach of the privilege of Lok Sabha or when it is desired to give expression to the feeling of Lok Sabha on some event of importance in home or foreign affairs. When the House speaks as a corporate body he speaks on its behalf.

The responsibility of the Leader of the House is not only to the

government and its supporters in the House but to the opposition and the House as a whole. He maintain liasion between the government and the oppositions groups in the House. He is the guardian of the legitimate rights of the opposition as well as those of the government. As such, he should be amongst the foremost champions of the rights of the House as a whole and see that the House is not denied, despite pressure from any quarter, its rightful opportunities.

The Leader of the House, it has been aptly said, should possess an intuitive instinct about what is going on in the minds of the members on both sides, and in case of any trouble brewing, he should be able to estimate the nature and extent of the commotion. When there is a strong parliamentary pressure on any matter, especially when it comes from both sides, he must be ready to bend to it.

As regards the duties and functions of the Leader of the House, the Page Committee observed : He should be present in the House for most of the time and during the question hour and thereafter, at the beginning of the normal business of the House. His foremost duty is to assist the Speaker in the conduct of the business. He should be at all times prepared to intervene in the discussion, respond to the demands of the opposition in the matter of giving opportunity for debate, fixing time and dates for discussion, control unruly behaviour of the Members and help the Speaker in arriving at decisions in regard to matters before the House. If the Leader of the House is unavoidably absent or otherwise busy, he should nominate a Deputy Leader who should in the absence of the Leader of the House perform the above functions at any time. Thus either the Leader or the Deputy Leader should be present in the House."

Is this practice properly followed here ?

Now, I come to my next point. Honourable Member Shri Amal Roy has raised a question with regard to the conduct of a dignitary of the Union Government which he cannot. I do not want to challenge the bad test of Mr. Amal Roy. I refer you to rule 328, (v) and (vii) of the Rules of Procedure and Conduct of Business of the West Bengal Legislative Assembly. "A members while speaking shall not - (v) reflect upon the conduct of any person whose conduct can only be discussed on a substantive motion drawn up in a proper term under the Constitution ;

Honourable Member Shri Amal Roy has violated the rule. He has no authority to do it. So I would request you to expunge the whole of Speech of Shri Roy.

[2-00 — 2-10 P. M.]

**Mr. Speaker :** Dr. Abedin, you have practically taken about 20 minutes time on this issue. The question here is that you have raised a point regarding the absence of the Leader of the House. In our House there is no convention of having a Deputy Leader. Here we have the parliamentary affairs Minister who is also the Chief Whip and his functions are more or less the same as that of the Leader of the House. In absence of the Leader of the House the Chief Whip controls the Members and does the same function as you have mentioned from Kaul and Shakdher.

Regarding the second point as to whether Shri Roy has made any reflection upon the conduct of any Minister—I draw your attention to ruel 328(vii) under which a member cannot utter treasonable, seditious and defamatory words—Shri Roy also has not uttered any such words. The conduct of any Minister can be discussed relating to the administratives affairs of the States. This is not a question of no-confidence motion. In the case of No-Confidence Motion, the conduct of any Minister can only be discussed if he belongs to that particular House. Here it is a question of relationship between the Central Minister and the Minister of the State Government. You can discuss it, they can discuss it. So, I do not agree with you on this point and I find that no part of the speech of Shri Amalendra Roy is unparliamentary. Hence nothing will be expunged.

The question is that the Business Advisory Committee selects the business of the House and the allocation of time. Everyday some point of orders, point of information and debates are coming up affecting the normal business of the House. But we have to complete the business of the House, as per schedule, without killing any time. So, there can be no discussion after my ruling on this issue. I have passed my ruling on that issue.

(Noise)

**শ্রী আব্দুস সাত্তার ঃ** এটা উনি এখানে বলতে পারেন না।

**Mr. Speaker :** I have given my ruling. I will not allow any further discussion on that issue.

## GOVERNMENT BUSINESS

### Legislation

**The Calutta Hackney-Carriage (Amendment) Bill, 1986.**

**Shri Sibendra Naranyan Chowdhury :** Mr. Speaker, Sir, with your

permision, I beg to introduce the Calcutta Hackney-Carriage (Amendment) Bill, 1986 and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

Sir, as is well known, slow moving conveyances have been an inseparable part of the city transport system for years past. Hand-pulled rickshawas are still one of the modes of conveyances convered by the Calcutta Hackney-Carriage Act, 1919.

With the growth of the city of Calcutta, the number of fast moving vehicles has gone up rapidly. The circulation space of the city is not adequate for the vehicle population. As a result, the city roads are susceptible to traffic congestion. The problem of congestion has been accentuated by the operation of a large number of unlicensed hand-pulled rickshaws. Disposal of unlicensed and unclaimed rickshaws seized by police on city streets is badly delayed owing to the statutory constraint of six months' mandatory waiting after the issue of the relevant order of Proclamation as provided under the Code of Criminal Procedure, 1973. A large number of unlicensed rickshaws which are seized under section 70A (1) of the Calcutta Hackney-Carriage Act, 1919 and kept in police stations remain unclaimed. It is very difficult to a accommodate them in the Thanas for want of adequate space. In order to combat the situation, provisions have been proposed in the Calcutta Hackney-Carriage (Amendment) Bill, 1986 to ensure speedy disposal of such rickshaws for better traffic management in Calcutta. This Bill seeks to replace the Calcutta Hackney-Carriage (Amendment) Ordinance, 1985, promulgated by the Governor and published in the Calcutta Gazette, Extra ordinary of the 13th December, 1985.

Sir, with these words, I commend my motion for consideration by the House.

(Secretary then read the Title of the Bill)

**Mr. Speaker :** I have received two Statutory Resolutions by Shri Kashinath Misra and Shri Abdul Mannan.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the West Bengal Legislative Assembly disapproves the Calcutta Hackney-Carriage (Amendment) Ordinance, 1985 ( West Bengal Ordinance No. XIII of 1985.

**Shri Sibendra Narayan Chowdhury :** Sir, with your permission, I beg to move that the Calcutta Hackney-Carriage (Amendment) Bill, 1986 be taken into consideration.

**Mr. Speaker :** Discussion on the Statutory Resolution and the motion for consideration will be held together. Now I call upon Shri Abdul Mannan.

[2-10 — 2-20 P. M.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শ্রী শিবেন্দ্র নারায়ণ চৌধুরী মহাশয় যে বিলটি এই হাউসে এনেছেন সে বিলটিতে সাধারণভাবে বিরোধিতা করার মতো কিছু নেই। কিন্তু এর মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয় যে অধিকার গ্রহণ করতে চাইছেন সে সম্বন্ধে আমি দু একটি কথা বলতে চাই। যে সমস্ত মানুষে টানা-রিক্সাগুলি পুলিশ ধরে নিয়ে গিয়ে থানায় আটকে রাখে এবং দাবিদারহীনভাবে থানায় পড়ে থাকে সেগুলিকে ডেস্ট্রয় করার অধিকার এই বিলের মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয় হাউসের কাছ থেকে চাইছেন। এই প্রসঙ্গে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি যে, বিংশ-শতাব্দীর শেষ পর্যায়ে গোটা পৃথিবীর মধ্যে এক মাত্র কলকাতা শহরেই একজন মানুষকে আর একজন মানুষ টেনে নিয়ে যায়। সভ্য-জগতের আর কোথাও এই জিনিস নেই। এই বিল পাস হবার পরেও রিক্সার মাধ্যমে একজন মানুষকে দিয়ে আর একজন মানুষকে টেনে নিয়ে যাওয়া বন্ধ হবে না। এই বিল পাস হবার পরেও তা অবাধে চালু থাকবে। বিংশ-শতাব্দীতে যখন পৃথিবীর মানুষ পৃথিবীর বাইরে বিভিন্ন গ্রহে যাচ্ছে তখন পৃথিবীর মধ্যে একমাত্র কলকাতা শহরেই দেখা যাচ্ছে মানুষকে মানুষ রিক্সায় করে টেনে নিয়ে যাচ্ছে। যখন পৃথিবীব্যাপী বিজ্ঞানের প্রভূত উন্নতি ঘটছে তখন আমাদের এই রাজ্যে দ্রুত গতি যান চালু না করে মন্থর-গতি যানগুলিকে এখনও চলতে দেওয়া হচ্ছে, তা আমি বুঝতে পারছি না। কলকাতা শহরে যে হাতে টানা রিক্সাগুলি চলে তার মধ্যে বহু বেআইনি রিক্সা আছে। এক শ্রেণীর মানুষ এ বিষয়ে কোনো রকম পারমিট না নিয়েই এই ব্যবসা চালাচ্ছে। এ বিষয়ে আমরা জানি কলকাতা পুলিশের একটা সেকশন বহু বেআইনি রিক্সার মালিক, তারা এই রিক্সাগুলিকে ভাড়া খাটায়। রিক্সাওয়ালাদের তারা শ্রমিক হিসাবে তাদের বেআইনি রিক্সায় নিয়োগ করে। অর্থাৎ আমি বলতে চাইছি সরষের মধ্যেই ভুত রয়েছে। কলকাতা পুলিশের কনস্টেবলদের একটা বিরাট অংশ নিজেদের দেশওয়ালি ভাইদের রিক্সা টানার কাজে নিয়োগ করে বেআইনি ব্যবসা চালাচ্ছে। তাতে যে যানজট হচ্ছে, বা কলকাতা শহরে যাঁরা সভ্য মানুষ বলে নিজেদের দাবি করেন তাঁদের মাথা হেঁট হচ্ছে তা নয়, এতে আইন শৃঙ্খলারও বিঘ্ন ঘটছে। যে রিক্সাওয়ালা রিক্সা চালায় তাদেরও সামাজিক সমস্যা আছে। তাদের যে সমস্ত প্রবলেমগুলি আছে সেগুলি এমনভাবে মাঝে মাঝে দেখা দেয় যে তাতে একটা সুস্থ পরিবেশ নষ্ট হয়ে যায়। আমরা অনেকবার শুনেছি যে কোন সময়ে কোথায় কোথায় রিক্সা চলবে। মাননীয় মন্ত্রী প্রশান্ত শূর মহাশয় নির্দেশ দিয়েছিলেন যে অমুক রাস্তায় রিক্সা চলবে না। অমুক রাস্তায় রিক্সা চলবে না। কিন্তু সেগুলি মানা হয় না। বহু রাস্তায় যেমন রেড রোড, এবং চৌরঙ্গি রোড যেখানে কথা ছিল যে রিক্সা চলবে না, সেখানেও রিক্সা যাচ্ছে। সেন্ট্রাল অ্যাভিনিউতে চলবে না শুনেছিলাম কিন্তু দেখেছি সেন্ট্রাল অ্যাভিনিউতেও সে নির্দেশ মানা হয় না। কারন, যাঁরা নির্দেশ পালন করবেন বা নির্দেশ পালিত হচ্ছে কিনা দেখবেন সেই পুলিশ বিভাগ তাঁরাও এই রিক্সার ব্যাপারে জড়িত রয়েছেন। মাননীয় মন্ত্রী মহাশয়, এই বিল নিয়ে এসে মানুষকে ভাঁওতা দিয়ে কোনো লাভ নেই। আপনি হাউসে বলুন কত রিক্সা কলকাতা শহরে রয়েছে, আপনাদের প্রশাসনের

পুলিশ দপ্তরের মধ্যে কারা এর সঙ্গে যুক্ত রয়েছেন। হাউসে এই রকম বিল না এনে একটা টোটাল বিল নিয়ে আসুন। কলকাতা শহরে কেন, কলকাতার বাইরে ভারতের অন্যান্য জায়গায় গেলে শুনতে পাওয়া যায় যে কলকাতা শহরের এটা একটা আজব অবস্থা, যেখানে মানুষে মানুষকে টেনে নিয়ে যায়, শুনলে মাথা হেঁট হয়ে যায় যে আজও সেই অবস্থা চালু রয়েছে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে মানবিকতার খাতিরে আপনি এ জিনিসটা বন্ধ করুন। আমরা তো বুর্জোয়া দল, বড়লোকের বন্ধু, কিন্তু আপনারাতো নিজেদের গরিব মেহনতি মানুষের বন্ধু বলে থাকেন এবং মানুষের সম্মান দেন, কিন্তু মানুষের এ রকম অসম্মান কোনো দেশে আছে? কোনো কমিউনিস্ট কান্ট্রিতে, কোনো কমিউনিস্ট নেতা বলেছেন যে মানুষের কাঁধে চেপে মানুষ যাবে? তাঁরা মানুষকে সম্মান দিতে জানেন। এই অমানবিক প্রথা বন্ধ করুন। সমস্ত রিক্সা বাজেয়াপ্ত করে দিয়ে এটা চলাচল করা বন্ধ করবার চেষ্টা করুন। আপনি হয়ত বলবেন যেখানে বেকার সমস্যা আছে সেখানে এটা বন্ধ করে দিলে তারা খাবে টা কি? কিন্তু খাবে কি, এই কথা বলা তো আমাদের ব্যর্থতা। খাবার ব্যবস্থা করতে পারছি না, সেজন্য একটা অমানবিক প্রথাকে চালু রাখতে হবে? সরকারি ব্যর্থতা, সরকার তাদের রুজি রোজগারের জন্য তো অটো রিক্সা বা অটো স্কুটার এই সবের ব্যবস্থা করতে পারেন। তাদের ঐসব কিনে দিয়ে রিক্সাগুলি বন্ধ করুন আর যে সমস্ত বে-আইনি রিক্সা রয়েছে সেগুলি বাজেয়াপ্ত করে দিয়ে সমস্ত রিক্সা তুলে নিন। এই প্রথা বন্ধ করে কলকাতা শহরের কলঙ্ক মোচন করুন, এই অনুরোধ রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-20 — 2-30 P. M.]

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন হ্যাকনি ক্যারেজ অ্যামেন্ডমেন্ট বিল সেই বিলকে সমর্থন করে আমি দু-একটি কথা বলব। আমি প্রথমে বলছি যে বিরোধী পক্ষের মাননীয় সদস্য মান্নান সাহেব বক্তব্য রাখলেন। আমার একটু অবাক লাগল ওঁদের ভন্ডামী দেখে। গত আগস্ট মাসের হাউসে ওঁরা এখানে দাঁড়িয়ে বলেছিলেন যে সব রিক্সা তুলে দাও। ওঁরাই আবার ওখানে গিয়ে যে সব বে-আইনি রিক্সা যাদের লাইসেন্স নেই পুলিশের সঙ্গে অ্যারেঞ্জমেন্ট করে সমস্ত বে-আইনি রিক্সাওয়ালাদের কংগ্রেস (আই) এর লিডাররা—এখানে নাম বলা নিষিদ্ধ, তাই আমি নাম বলতে চাই না—সমস্ত হ্যাকনি ক্যারেজের স্টাফ এবং অফিসাররা আছেন, তাঁরা ব্যক্তিগতভাবে কমপ্লেন করছেন যে একাধিকবার হ্যাকনি ক্যারেজের স্টাফের সঙ্গে কলিউসন হয়েছে। কংগ্রেসিরা সেখানে বসে বে-আইনি ভাবে সমস্ত বে-আইনি রিক্সা চালাবার একটা অ্যারেঞ্জমেন্ট করছে। ফল্‌স লাইসেন্স, ডুপলিকেট লাইসেন্স নাম দিয়ে রাস্তা জ্যাম করে দিচ্ছে, ফ্ল্যাট করে দিচ্ছে। কাজেই মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন তাকে আমি সমর্থন করছি। ১৮ হাজার রিক্সা, ১৮ হাজার পুলার লাইসেন্স দিয়ে কলকাতা শহরে পুলার রিক্সা টানছে। কোথা থেকে আসে? সবটাই বে-আইনি রিক্সা। যেখানে ৬০০০ রিক্সা চলবার কথা সেখানে আজকে অনেক বেশি রিক্সা লাইসেন্স নিয়ে চলছে এবং এটা হচ্ছে কংগ্রেস আই-এর রাজনৈতিক প্রশ্রয় থেকে। ওঁদের থেকে ইললিগ্যাল প্রশ্রয় পেয়েই আজকে তারা ঐসব ইললিগ্যাল রিক্সা চালাচ্ছে এবং কলকাতায় রিক্সার ফ্লাড হয়ে গেছে। কাজেই মন্ত্রী মহাশয় যে অ্যামেন্ডমেন্ট বিল এনেছেন তাকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য মান্নান সাহেব বলছিলেন যে, বিরোধিতার কিছু নেই। এইসব বলে তারপর যেসব প্রসঙ্গ উত্থাপন করেছেন তা এই বিলের মধ্যে নেই। খুব পরিষ্কারভাবে এখানে বলেছি যে, যেসব লাইসেন্সবিহীন রিক্সা থানায় ৬ মাস টাইম পর্যন্ত জমা রয়েছে, যেহেতু থানায় জায়গার অভাবে সেহেতু স্পিড়ি ডিসপোজালের স্বার্থে ঐ সময়ের মধ্যে যেগুলোর ক্ষেত্রে কেউ ক্লেম করবে না সেইসব রিক্সা নষ্ট করে ফেলা হবে। মাননীয় সদস্য প্রথমে বিরোধিতার কিছু নেই বলে পরে যেসব প্রসঙ্গ আনলেন তা এখনকার অলোচনার বিষয়বস্তু নয়। থানায় জমা হওয়া বেআইনি রিক্সাগুলি যাতে তাড়াতাড়ি ডিসপোজ অফ্ করা যায় তারজন্যই এই বিলটা এনেছি।

The motion of Shri Kashinath Misra that the West Bengal Legislative Assembly disapproves the Calcutta Hackney-Carriage (Amendment) Ordinance, 1985 (West Bengal Ordinance No XIII of 1985). was then put and lost.

The motion of Shri Sibendra Narayan Chowdhury that the Calcutta Hackney-Carriage (Amendment) Bill, 1986 be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1, 2, 3 and Preamble

The quesion that Clauses 1, 2, 3 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Sibendra Narayan Chowdhury :** Mr. Speaker, Sir, I beg to move that the Calcutta Hackney-Carriage (Amendment) Bill, 1986 as settled in the Assembly, be passed.

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে হ্যাকনি-ক্যারেজ (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৬ নিয়ে এসেছেন এবং তার পরিপ্রেক্ষিতে এখানে যে আলোচনা হল, মূলত ১৯১৯ সালের আইনের সংশোধনী এটা। কিন্তু আমরা বার বার বলেছি যে, এটার পুরো সংশোধন করা উচিত ছিল। এখানে যে সমস্ত বেআইনি রিক্সা সিজ্ করে পুলিশ স্টেশনে রাখা হয়েছে এবং তারমধ্যে যেগুলো আনক্লেমড্ অবস্থায় থাকছে সেগুলো ঠিকভাবে ডিসপোজ অফ্ করা যাচ্ছে না। ফলে সেগুলো বার্ডেন হয়ে দাঁড়াচ্ছে বলে আজকে এই বিলটা আনা হয়েছে এটাই মাননীয় মন্ত্রী বলতে চেয়েছেন তার স্টেটমেন্টে। সেখানে ১৯১৯ সালের ঐ আইনের উপর একটা অর্ডিনেন্স এনেছিলেন। ১৯৮৫ সালের ১৩ই ডিসেম্বর ঐ অর্ডিনেন্স জারি করেছিলেন এবং তারপর এই বিলটা এনেছেন এই হাউসে। সুমন্তবাবু বলছিলেন যে ১৬ থেকে ১৮ হাজারের মতো আনলাইসেন্সড্ রিক্সা শহরে চলছে। কিন্তু আমরা বলছি যে এই সংখ্যা এর দুই গুণ হবে এবং আমাদের বক্তব্য হচ্ছে এখানেই। আজকে বিজ্ঞানসম্মতভাবে সমস্যাটা আপনারা চিন্তা করছেন, কিন্তু এর আগে আপনাদের দপ্তরই ঠিক করেছিল যে ঐসব রিক্সা তুলে দেওয়া হবে না। এই রিক্সাগুলো রাখার কোনো অর্থই হয় না। আমার বক্তব্য হল আপনারা বলেছিলেন অটো রিক্সা চালু করবেন, অলিতে গলিতে অটো রিক্সা যাবে। কিন্তু সেই অটো রিক্সা আপনারা চালু করতে পারলেন না। এই রিক্সাগুলো থাকাতে

থানাগুলোর যে কি দুরাবস্তা সেটা আপনার দপ্তর জানে এবং পুলিশও জানে। তার কোনো সুরাহা আপনারা করতে পারছেন না। এই সব সুরাহা করার জন্য যে অবস্থা এই আইনের মধ্যে এনেছেন তাতে হবে না। সর্ষের মধ্যেও ভুত আছে এটা জানবেন। এর প্রতিকারের জন্য বিজ্ঞান ভিত্তিক ব্যবস্থা করা দরকার। সেই ব্যবস্থার জন্য তার পরিপূরক কিছু করতে পারছেন না। এই জন্য আমি মন্ত্রী মহাশয়কে বলব এই ব্যাপারে আপনি একটু চিন্তা ভাবনা করুন এবং আইনের ঠিক ভাবে প্রয়োগ করার ব্যবস্থা করুন।

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরী ঃ** আমি এই কথার আর কি জবাব দেব, জবাব আমি আগেই দিয়েছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমরা জবাব চাই, মন্ত্রী মহাশয় জবাব দিন।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ জয়নাল আবেদিন, মন্ত্রী মহাশয়ের মন্তব্য অনেক কথার জবাব দেওয়া যায় না। We can very well presume that the Minister thinks that it needs no answer.

The motion of Shri Sibendra Narayan Chowdhury that the Calcutta Hackney-Carriage (Amendment) Bill, 1986 as settled in the Assembly, be passed was then put and agreed to.

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় স্পিকার স্যার, গত কাল ৩১.৩.৮৬ তারিখে মাননীয় সদস্য সুব্রত মুখার্জি মহাশয় হাউসে প্রশ্ন-উত্তর পর্বের ঠিক পরেই একটা বিষয় উপস্থিত করেছেন যে মৌখিক এবং লিখিত উত্তরের সঙ্গে অসংগতি আছে।

(গোলমাল)

(এই সময় ডাঃ জয়নাল আবেদিন এবং সুব্রত মুখার্জি কিছু বলতে ওঠেন)

**Mr. Speaker :** Let him finish his statement. Then I will tell you under what rule he is speaking.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আইনটা কি?

**মিঃ স্পিকার ঃ** আইনটা হচ্ছে স্পিকারের অনুমতি। Now Shri Subhas Chakraborty will make a statement.

[2-30 — 2-40 P. M.]

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় স্পিকার মহাশয়, যে মৌখিক প্রশ্ন ছিল তাতে বলা ছিল রাজ্য যুব উৎসব যা বহরমপুরে হয়েছিল তাতে খরচ কত হয়। তার উত্তরে আমি বলেছিলাম আনুমানিক ৩ লক্ষ টাকা। লিখিত উত্তরের ক্ষেত্রে বহরমপুর উৎসবের কথা উল্লেখ করা হয় নি, করা হয়েছে মুর্শিদাবাদ জেলায় এই বছর যুব উৎসবে কত টাকা খরচ হয়েছে। সেই ক্ষেত্রে সংগতি হচ্ছে এই মুর্শিদাবাদ জেলায় ২৬টি ব্লক আছে প্রতিটি ব্লকে ৮ হাজার করে টাকা দেওয়া হয়েছে এবং ৭টি পৌরসভা আছে এবং প্রতি পৌরসভাকে ৭ হাজার করে টাকা দেওয়া হয়েছে। মুর্শিদাবাদ জেলায় যেহেতু একই সঙ্গে রাজ্য যুব উৎসব হয়েছে সেই জন্য

বিভিন্ন জেলায় যা দেওয়া হয়েছে অন্য জেলায় কম হলেও এখানে ৪৫ হাজার টাকা দেওয়া এবং পরিপূরক হিসাবে ১০ হাজার টাকা দেওয়া হয়েছে। এই মিলিয়ে ৩ লক্ষ ১২ হাজার টাকা, বহরমপুরে যে রাজ্য যুব উৎসব হল তাতে খরচ হয়েছে ৩ লক্ষ টাকা। অর্থাৎ সব মিলিয়ে ৬ লক্ষ ১২ হাজার টাকা, যেটা লিখিত প্রশ্নের উত্তরে বলা হয়েছে এবং টেবিলে লে করা হয়েছিল। মৌখিক প্রশ্নের উত্তরে রাজ্য যুব উৎসব, যা বহরমপুরে অনুষ্ঠিত হয় তারজন্য আনুমানিক খরচ ৩ লক্ষ টাকা হয়েছিল বলে উল্লেখ করেছিলাম। সুতরাং মৌখিক এবং লিখিত প্রশ্নের উত্তরের মধ্যে সঙ্গতির কোনো অভাব নেই। দুটি প্রশ্ন এবং তার উত্তরও দুটি।

**শ্রী সুব্রত মুখার্জি** ঃ স্যার, গতকাল আমি যে প্রশ্ন নিয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করেছিলাম, মাননীয় মন্ত্রী তার উপরে ব্যাখ্যা দেবার চেষ্টা করেছেন। আমি আপনার অনুমতি নিয়ে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি যে, মুর্শিদাবাদ জেলা এবং বহরমপুরের কথা উল্লেখ করে স্থান গত পার্থক্য দেখিয়ে এবং টাকার অঙ্কের যে পার্থক্য তিনি এখানে আলাদা আলাদা ভাবে দেখালেন, সেটা আসল ঘটনা নয়। স্যার, আপনি মূল প্রশ্ন এবং সাপ্লিমেন্টারিগুলো দেখলে বুঝতে পারবেন যে মুর্শিদাবাদ এবং বহরমপুরে, দুটি জায়গায় টারগেট এবং ভেনু ছিল পৃথক। সেই প্রশ্নের মধ্যে কেউ 'ছাত্র-যুব উৎসব' আবার কেউ জেলাকে কেন্দ্র করে উল্লেখ করেছিলেন। সাপ্লিমেন্টারিগুলো ক্যাটিগোরিক্যালি মেনশন করা হয়েছিল। টারগেট পয়েন্ট উল্লেখ করে পার্টিকুলার দ্যাট ফাংশনে কত টাকা খরচ হয়েছিল তা সদস্যরা জানতে চেয়েছিলেন।

**Mr. Speaker :** I will go through the record of this particular question.

**শ্রী সুব্রত মুখার্জি** ঃ আমি ও নিয়ে অন্য প্রশ্ন তুলছি না, তবে ইট ইজ এ জেনুইন মিস্টেক। আমি এই মিস্টেক শোধরাবার জন্য বলেছিলাম। ইট ইজ এ বুরোক্রাটিক মিস্টেক। এটা শোধরানো দরকার, বুরোক্রাসি মাস্ট বি মেড টু আন্ডারস্ট্যান্ড দিস।

**শ্রী সুভাষ চক্রবর্তী** ঃ লিখিত এবং মৌখিক প্রশ্নের উত্তরের মধ্যে কোনো রকম ভুল বোঝাবুঝির সুযোগ নেই। শুধু মাত্র মুর্শিদাবাদ ২৬টি ব্লক এবং ৭টি পৌরসভা রয়েছে। শুধু তাই নয়, এই রাজ্যে মোট ৩৪১টি ব্লক এবং সব জেলাতে মোট ১০৫টি পৌরসভার নোটিফায়েড্ এরিয়া অথরিটিদের সর্বত্র আঞ্চলিক উৎসব পালনের জন্য বলা হয়েছিল এবং তা অনুষ্ঠিত হয়েছে। কেবলমাত্র মুর্শিদাবাদ জেলাতে আলাদা ভাবে হয় নি। সুতরাং 'মুর্শিদাবাদ জেলার জন্য কত টাকা খরচ হয়েছে' বলে যখন জানতে চাওয়া হয়েছে, তখন খুব স্বাভাবিক ভাবেই তার উত্তর দেওয়া হয়েছে।

## The Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Bill, 1986.

**Shri Kamal Kanti Guha :** Sir, I beg to introduce the Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Bill, 1986 and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

**বিধানসভা কার্যবিধির ৭২ (১) ধারা অনুযায়ী বিবৃতি**

বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের ১৯৭৪ সালের মূল আইনটি ১৯৮১ সালের অক্টোবর মাসে বিশেষভাবে সংশোধন করা হয়। এই সংশোধিত আইনের ৩৭ (৩) নং ধারা অনুযায়ী বাৎসরিক ব্যয়বরাদ্দের প্রস্তাব ও পূর্ব বৎসরের নিরীক্ষিত আয়ব্যয়ের হিসাব বিশ্ববিদ্যালয় কর্তৃক একই সঙ্গে বিবেচ্য।

বিবিধ বাস্তব অসুবিধার জন্য কৃষি বিশ্ববিদ্যালয়ের এগ্‌জিকিউটিভ কাউন্সিল ও উপাধ্যক্ষ বাৎসরিক ব্যয়বরাদ্দের প্রস্তাবের সাথে পূর্ব বৎসরের নিরীক্ষিত আয়ব্যয়ের—হিসাব উপস্থাপনের শর্তটি বাতিল করবার সুপারিশ করেন।

পরিলক্ষিত হয়েছে যে, বর্তমানে হিসাব রক্ষা ও পরীক্ষার যে নিয়ম ও প্রণালী চালু রয়েছে, সেই অনুসারে প্রতি বৎসরের ব্যয়বরাদ্দের প্রস্তাবের সঙ্গে পূর্ব বৎসরের পরীক্ষিত আয়ব্যয়ের হিসাব বিশ্ববিদ্যালয়ের বিবেচনার জন্য যুগ্মভাবে পেশ করা সম্ভব নয়। তদুপরি, শিক্ষা বিভাগের প্রশাসনিক নিয়ন্ত্রণে যে সমস্ত বিশ্ববিদ্যালয় রয়েছে, সেগুলির জন্য উক্ত বিভাগ যে সকল আইন প্রণয়ন করেছেন, তাতে এরূপ কোনো শর্ত নেই।

এই কারণে, কৃষি বিশ্ববিদ্যালয় সম্পর্কে সরকার সিদ্ধান্ত নেন যে বাৎসরিক ব্যয়বরাদ্দের প্রস্তাবের সাথে পূর্ববৎসরের নিরীক্ষিত আয়ব্যয়ের হিসাবের পরিবর্তে সর্বশেষ নিরীক্ষিত আয়ব্যয়ের হিসাব উপস্থাপন সঙ্গত হবে ও সেই মর্মে আইনের ৩৭ (৩) নং ধারাটি সংশোধন করা উচিত।

যেহেতু প্রশাসনিক স্বার্থে ও যথাসময়ে ব্যয়বরাদ্দের প্রস্তাব প্রস্তুত করার জন্য এই সংশোধনের আশু প্রয়োজন ছিল, সেইহেতু ৩৭ নং ধারাটির (৩) নং উপ-ধারাটি গত ১৬ই অক্টোবরে জারিকৃত বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় (সংশোধনী) অর্ডিন্যান্স ১৯৮৫ দ্বারা সংশোধিত হয়। এই অর্ডিন্যান্সটির পরিবর্তে বর্তমানে বিলটি আনা হচ্ছে।

(Secretary then read the Title of the Bill)

## STATUTORY RESOLUTION

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the West Bengal Legislative Assembly disapproves the Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Ordinances, 1985 (West Bengal Ordinance NO XIII. of 1985).

**Shri Kamal Kanti Guha :** Sir, I beg to move that the Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Bill, 1986 be taken into consideration.

[2-40 — 2-50 P. M.]

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় কৃষিমন্ত্রী যে বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের উপর যে সংশোধনী এনেছেন সেটার সম্পর্কে কয়েকদিন আগে আমি বলেছিলাম তখন মাননীয় মন্ত্রী মহাশয় থাকেন নি, তাতে আমি বলেছিলাম বিধানসভা বসার

পরই আমাদের কনভেনসন অনুযায়ী এই হাউসে এটা লে হওয়া উচিত ছিল। কিন্তু যথা সময়ে হয় নি। আমার যতদূর মনে হচ্ছে এটি ১০ই মার্চ বোধহয় লে করেছেন। কিন্তু বিধানসভা বসার মুহূর্তে করা হয়নি। আপনার দপ্তর বিশেষত যারা বিশ্ববিদ্যালয়ের সঙ্গে যুক্ত তারা যে কিভাবে চালাচ্ছেন তা আপনার সামনেই তুলে ধরব। আপনি সামান্য পরিবর্তন করতে চেয়েছেন, সেই পরিবর্তন তার যে একটা লেটেস্ট অডিট সেই লেটেস্ট অডিটের মাধ্যমে আপনি সেখানে বাজেট পেশ করবেন। বিগত যে প্রিসিডেন্স ছিল তার পরিবর্তন এনেছেন এবং আপনার বক্তৃতার মধ্যে সেটা বলেছেন। এই সংশোধনীতে বলা হয়েছে এই সংশোধিত আইনের ৩৭ (৩) নং ধারা অনুযায়ী বাৎসরিক ব্যয়বরাদ্দের প্রস্তাব পূর্ব বৎসরের নিরীক্ষিত আয়ব্যয়ের হিসাব বিশ্ববিদ্যালয় কর্তৃক একই সঙ্গে বিবেচ্য। এই ক্ষেত্রে আমরা দেখছি আগে সরকারের অডিট করা একটা প্রচেষ্টা থাকত এবং সেখানে ডে টু ডে ওয়ার্ক সম্পন্ন করার একটা পদ্ধতিগত প্রচেষ্টা থাকত, তারজন্য সেখানকার সঙ্গে যুক্ত যে অফিসার থেকে আরম্ভ করে কর্মচারিদের যে প্রবণতা থাকত সেটা আঘাতপ্রাপ্ত হবে। সেই লেটেস্ট নিয়ম ধরুন যদি ১৯৮৫-৮৬ সালের অডিট সেই অডিটের হিসাব-নিকাশ যদি সম্পন্ন না হয় তাহলে ১৯৮৬-৮৭ সালের বাজেটে সেটা উত্থাপন করতে গেলে অসুবিধা হচ্ছে। সেখানে আপনার সংশোধনীতে যে লেটেস্ট মিন্সটা যেটা বলা আছে তাতে ১৯৮৫-৮৬ সাল হতে পারে আবার ১৯৮৩-৮৪ সাল হতে পারে। সুতরাং এই লেটেস্ট মিন্সটা পরিষ্কার হয় নি। এটা ঠিক সংশোধনীর মধ্যে বোঝানো হয় নি। এখানে আমরা দেখতে পাচ্ছি পূর্বতন আইনের মধ্যে যে অসুবিধা আছে বা যা বলেছেন সেখানে তার যে বাজেট আছে সেই অডিট রিপোর্ট অনুযায়ী যে প্রসিডিংস আছে সেই অনুয়াযী বাজেট পাস হবে। এবং সেটার সেখানেই স্থিরীকৃত করবে। বাজেট পাস করতে অসুবিধা হচ্ছে তার জন্যই এই পরিবর্তন এবং তার জন্যই যে সংশোধনী নিয়ে এসেছেন তার মধ্যেই কারণটি বলেছেন। কৃষি বিশ্ববিদ্যালয়ের ব্যয়-বরাদ্দের প্রস্তাবের সাথে পূর্ববর্তী বৎসরের সুনির্দিষ্ট আয় ব্যয়ের হিসাব উত্থাপন সঙ্গত হবে। এখানে বাৎসরিক আয়-ব্যয়ের হিসাব যা দেখানো হয়েছে এই দুটোই আমাদের কাছে কন্ট্রাডিকটরি একটা অসামঞ্জস্যপূর্ণ মনে হচ্ছে। এবং এখানে আপনি কি বলতে চেয়েছেন প্রকৃত ভাবে সেটা বোধগম্য হচ্ছে না ; এটা পরিষ্কার হওয়া দরকার। আজকে কৃষি বিশ্ববিদ্যালয়ের যে সমস্যা দেখা দিয়েছে এই কৃষিভিত্তিক ভারতবর্ষে, সেই ভারতবর্ষে বিশেষত পশ্চিমবঙ্গে কৃষি একটা জীবিকা। কৃষিকে বৈজ্ঞানিকভাবে উন্নয়ন করবার জন্য আমাদের দেশে অন্তত পশ্চিমবঙ্গের প্রকৃত চিত্রকে দেখাবার জন্যই বিজ্ঞান ও প্রযুক্তিগত ভাবে সম্পর্ক স্থাপন করার মাধ্যমে এই বিশ্ববিদ্যালয়কে এগিয়ে নিয়ে যাওয়ার যে প্রচেষ্টা যে উদ্যোগ সেখানে আমাদের বিভিন্ন ভাবে অসুবিধার সম্মুখিন হতে হচ্ছে। বিশ্ববিদ্যালয়ের যে অচলাবস্থা আজকে দীর্ঘদিন ধরে চলছিল এবং যে সমস্ত সমস্যা বিভিন্ন সময়ে সৃষ্টি হয়েছিল তার জন্য আপনিও উদ্বিগ্ন হয়েছেন। আজকে কৃষি বিশ্ববিদ্যালয়ের বর্তমানে যে অবস্থা এবং যে অবস্থা এখন আছে সেখানে আমরা বুঝতে পারছি না কতদিন অডিট হয়নি সেখানে। ১৯৮৫-৮৬/৮৪-৮৫/৮৩-৮৪ সালের যে আর্থিক হিসাব দেখতে হয়েছে সেটা আমাদের কাছে অত্যন্ত লজ্জাজনক হিসাবে দেখা দিয়েছে। এই পরিপ্রেক্ষিতে এই বিশ্ববিদ্যালয়ে যদি আপনাদের আর্থিক দুরবস্থা থাকে সেটাকে দূর করবার জন্য কি প্রস্তাব নিয়েছেন এবং আর্থিক দূরবস্থাকে দূর করার জন্য কি কি পরিকল্পনা নিয়েছেন? এই বিশ্ববিদ্যালয়কে আরো বিজ্ঞান ভিত্তিক ও প্রযুক্তিগতভাবে সম্প্রসারণ যাতে

করা যায় তার জন্য কি কি চিন্তা করছেন? আশা করব মন্ত্রী মহাশয় সেইদিকটা চিন্তা করে অন্তত একটা সুব্যবস্থা করবেন। এখানে তিনি যে সংশোধনী এনেছেন সেখানে আমরা বলেছি কোনোখানে অসুবিধা হচ্ছে সেটা তিনি একটু পরিষ্কার করে উল্লেখ করবেন। সেদিক থেকে এই অসুবিধাগুলি দূরীকরণের কি ব্যবস্থা নিলেন? আপনার দপ্তর থেকে যে কনভেনসন অনুযায়ী লে করা উচিত ছিল তার বিলম্বের কারণ কি? এতে আমরা মনে করি আমাদের কনভেনসন যেটা ছিল সেটা আঘাতপ্রাপ্ত হয়েছে। আশাকরি আপনি আপনার বক্তব্যের মাধ্যমে এগুলি ব্যাখ্যা করে দেবেন।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলটা দেরিতে উত্থাপনের জন্য যে বক্তব্য কাশীবাবু রেখেছেন তার জন্য আমি দুঃখিত। ঠিক সময়ে আনা উচিত ছিল। কিন্তু অন্যান্য বিষয় যা তিনি বললেন তারজন্য আমার করুণা হচ্ছে। কংগ্রেসকে রক্ষা করার জন্য তাঁর চেষ্টা তাতে সেটা মৃগী রুগীর নামান্তর হয়েছে। কতদিন আপনি এভাবে চলবেন? হিসেব নিকেশের অসুবিধা হলে বলবেন। কিন্তু এর সঙ্গে প্রযুক্তি, বিজ্ঞান ভিত্তিক বলা মানে গরুর রচনা হয়ে গেল। কেন এই বিলটা হয়েছে সেটা বলি। ১০০টির উপর গবেষণা এই বিশ্ববিদ্যালয়ে হয়। বিভিন্নভাবে রাজ্য ও কেন্দ্রের টাকা সেখানে উপস্থিত হয়। ঠিক সময়ে সেগুলি গুটিয়ে নিয়ে প্রতি বছর অডিট করানোর একটা বাস্তব অসুবিধা হয়। ৩১শে মার্চ পর্যন্ত খরচ করে ১লা এপ্রিল অডিট করে বাজেট পেশ করব তা সম্ভব হয় না। তবে আমরা চেষ্টা করছি যাতে এই ফারাক আরো সঙ্কুচিত করা যায় এবং নিয়মিতভাবে অডিট করার আমরা চেষ্টা করছি। ১৯৮০-৮১ সালের পর্যন্ত নিয়মিত অডিট হয়ে গেছে। ১৯৮২-৮৩ সালের কাগজপত্র এ. জির অফিসে গেছে এবং আশা করছি কিছুদিনের মধ্যে সেগুলি শেষ করতে পারব। তিনি কৃষি প্রযুক্তিকরণ, কৃষি উন্নয়নের কথা বলেছেন। জন প্রতিনিধি হিসেবে আপনার চিন্তা এবং জিজ্ঞাসা থাকবে। গবেষণা এবং অন্য কাজ যাতে বন্ধ না হয় সেই বাস্তব অবস্থা বুঝে এই বিল এনেছি। অডিট যেটা হয়ে গেল তার কাগজপত্র থাকবে এবং সেখানে যদি চুরি, আত্মসাৎ হয় তাহলে কাগজে তো সেটা লেখা থাকবে। সে কালি তো আর মুছে যাবে না—শাস্তি হয়ত ১/২ বছর বাদে হতে পারে। কিন্তু এতগুলি লোকের মাইনে, রিসার্চ যাতে স্তব্ধ না হয় সেদিকে চিন্তা করে এই বিল এনেছি। সেজন্য আগের যে অডিট হয়ে গেছে তার ভিত্তিতে যেন বর্তমান বছরে বাজেট পাস করেন। সেজন্যই আমি এই বিল এনেছি।

The Motion of Shri Kashinath Misra that the West Bengal Legislative Assembly disapproves the Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Ordinance, 1985 (West Bengal Ordinance No. XIII of 1985), was then put and lost.

The Motion of Shri Kamal Kanti Guha that the Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Bill, 1986 be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 3 and Preamble

The question that clauses 1 to 3 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

[2-50 — 3-30 P.M.] including adjournment

**Shri Kamal Kanti Guha:** Sir, I beg to move that the Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Bill, 1986, as settled in the Assembly, be passed.

**শ্রী কাশীনাথ মিশ্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কৃষি মন্ত্রী মহাশয়কে যে কথা বলতে চেয়েছিলাম তিনি সেটা বুঝেও তারপর যে উক্তি করেছেন সেটা তার কাছ থেকে আমি আশা করিনি। আজকে ১৯৮১-৮২ সালের অডিট হয়েছে, কিন্তু ১৯৮২-৮৩, ১৯৮৩-৮৪, ১৯৮৪-৮৫, ১৯৮৫-৮৬ সালের অডিট হল না। কলকাতা বিশ্ববিদ্যালয়ের মতো বড় বিশ্ববিদ্যালয় আছে ভারতবর্ষে সেখানে তাদের অনেক ব্রাঞ্চ আছে। আজকে ঐ ইউনির্ভাসিটির অদক্ষতার জন্য এই অবস্থা হয়েছে। অন্যান্য ইউনির্ভাসিটির বাজেট কিভাবে পাস করেছেন সেইসব চিন্তা-ভাবনা মন্ত্রী মহাশয় করলেন না, কংগ্রেস শেষ হয়ে আসছে, কংগ্রেস মৃগী রুগীর নামান্তর মাত্র এইসব কটুক্তি করলেন। আপনি সেখানে সবকিছু চাপা দিয়ে ১৯৮১-৮২ সালের অডিট বাজেট পাশ করাতে চাইছেন। আপনারা সেখানে ১৯৮২-৮৩ সাল থেকে ১৯৮৬ সাল পর্যন্ত অডিট হল না কেন? আপনার কাছ থেকে আমরা আশা করেছিলাম যে আপনি কংক্রিট বক্তব্য বলবেন, আপনি লেটেস্ট পজিশন ব্যাখ্যা করবেন, কিন্তু সেটা করলেন না।

**শ্রী কমলকান্তি গুহ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার বিবৃতির সময় বলেছি অন্যান্য বিশ্ববিদ্যালয়ে প্রতি বছর অডিট করে বাজেট পাস করার নিয়ম নেই, আমরা কৃষি বিশ্ববিদ্যালয়ে এটা চালু করেছিলাম। কিন্তু চালু করতে গিয়ে বাস্তব অবস্থার সম্মুখীন হয়ে অন্যান্য বিশ্ববিদ্যালয়ে যে ব্যবস্থা আছে সেই ব্যবস্থায় ফিরে যাচ্ছি। কাজেই আপনি যে বলেছেন অন্যান্য বিশ্ববিদ্যালয়ে প্রতি বছর অডিট হয়ে বাজেট পাস হয় এটা ঠিক নয়। দার্জিলিং থেকে সুন্দরবন পুরুলিয়া পর্যন্ত এই বিশ্ববিদ্যালয়ের অধীনে সমস্ত গবেষণার প্লটগুলি ছড়িয়ে আছে, একশোর উপর স্কীম রয়েছে গবেষণার জন্য, বিভিন্ন দপ্তর থেকে বরাদ্দের টাকা আসছে, এটা ঠিকভাবে গুটিয়ে নিয়ে প্রতি বছর অডিট করে বরাদ্দ করা যায় না। সেজন্য একথা বলেছি আগে যে বছরের অডিট হয়ে যাবে তারই ভিত্তিতে বাজেট পাস করানো হোক।

The Motion of Shri Kamal Kanti Guha that the Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Bill, 1986, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

(At this stage, the House was adjourned till 3-30 p.m.)

(After adjournment)

[3-30 — 3-40 P. M.]

## FINANCIAL

## Budget of the Government of West Bengal for 1986-87

## Voting on Demands for Grand

## Demand No. 58

Major Heads: 313-Forest (Excluding Lloyd Botanic Garden, Darjeeling) and 513-Capital Outlay on Forest

**Shri Achintya Krishna Roy:** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 22,79,26,000 be granted for expenditure under Demand No. 58, Major Heads: "313 Forest (Excluding Lloyd Botanic Garden, Darjeeling) and 513-Capital Outlay on Forest".

(This is inclusive of a total sum of Rs. 5,69,85,000 already voted on account in March, 1986.)

The written speech of Shri Achintya Krishna Roy is taken here read.

২। মোট ২২,৭৯,২৬,০০০ (বাইশ কোটি উনআশি লক্ষ ছাব্বিশ হাজার) টাকার মধ্যে ২২,৫৪,২৬,০০০ (বাইশ কোটি চুয়ান্ন লক্ষ ছাব্বিশ হাজার) টাকা উল্লিখিত মুখ্যখাত "৩১৩-বন (লয়েড বোটানিক গার্ডেন, দার্জিলিং ব্যতিরেকে)"-এর মোট বরাদ্দ ধরা হয়েছে এবং অবশিষ্ট ২৫,০০,০০০ (পঁচিশ লক্ষ) টাকা অপর মুখ্যখাত "৫১৩-বনের মূলধনী ব্যয়" বাবদ রাখার ব্যবস্থা করা হয়েছে। এই দুই মুখ্যখাতই ৫৮ নং দাবির অন্তর্গত। মোট ২২,৫৪,২৬,০০০ (বাইশ কোটি চুয়ান্ন লক্ষ ছাব্বিশ হাজার) টাকার মধ্যে ১৪,১৩,৮৬,০০০ (চৌদ্দ কোটি তের লক্ষ ছিয়াশি হাজার) টাকা পরিকল্পনা-বহির্ভূত খরচ মেটানোর জন্য এবং পূর্ববর্তী পরিকল্পনাকালে সৃষ্টি সম্পদ রক্ষণাবেক্ষণের প্রতিশ্রুতি পালনের জন্য রাখা হয়েছে। বাকি ৮,৪০,৪০,০০০ (আট কোটি চল্লিশ লক্ষ চল্লিশ হাজার) টাকা কেন্দ্রীয় অর্থসাহায্যপুষ্ট ও কেন্দ্রীয় উদ্যোগের কর্মপ্রকল্পগুলিসহ উন্নয়নমূলক কর্মপ্রকল্পগুলির জন্য রাখা হয়েছে।

৩। মানুষ ও অরণ্যের মধ্যে পারস্পরিক সম্বন্ধ আজ সর্বজনস্বীকৃত। ভারতীয় সংবিধানর নির্দেশাত্মক নীতিতে বলা হয়েছিল যে বনের সংরক্ষণ ও উন্নয়ন এবং বন ও বন্যপ্রাণীর নিরাপত্তার বিধান করা হবে। ১৯৫২ সালের জাতীয় অরণ্যনীতিতে বলা হয় যে দেশের বনভূমিকে মোট ভূমির এক-তৃতীয়াংশে নিয়ে যাওয়া হবে। একথা জানা সত্ত্বেও আজ আমরা ভারতীয় বনভূমির এক ভয়াবহ চিত্রের সম্মুখীন হয়েছি। ভারতে প্রায় ৭ শত লক্ষ হেক্টর বনভূমি আছে বলা হয় যা মোট ভূখন্ডের প্রায় ২৩ ভাগ। কিন্তু সাম্প্রতিক উপগ্রহ সমীক্ষায় দেখা গেছে সত্যকার বনভূমি আছে মাত্র ১১ভাগ। এই সমীক্ষায় আরও দেখা গেছে যে ১৯৭২-৭৫ এবং ১৯৮০-৮২ -এর মধ্যে প্রকৃত বনের পরিমাণ ৪৬০ লক্ষ হেক্টরে এসে

দাঁড়িয়েছে। সারা ভারতে যেখানে প্রতি বছরে ৪০ লক্ষ হেক্টর জমিতে বৃক্ষরোপণ হয় সেখানে ১.৫ লক্ষ হেক্টর বনভূমি প্রতি বছরে ধ্বংস হচ্ছে। জাতীয় অর্থনীতির উপর এর বিপুল প্রভাব সহজেই অনুমেয়। বন্যা, ভূমিক্ষয়, প্রচন্ড জ্বালানি-সংকট, বন্যপ্রাণী ধ্বংস, পরিবেশ দূষণ ক্রমাগত ভয়ঙ্কর রূপ ধারণ করছে। এই সব ক্ষতির আর্থিক মূল্যায়ন এখনও সার্বিকভাবে এবং সম্পূর্ণরূপে করা হয় নি। করা হলে শুভবুদ্ধিসম্পন্ন মানুষ মাত্রেই আতঙ্কিত হতেন। মোট কথা স্বাধীনতার ৪০ বছর পরেও প্রাণের অস্তিত্ব ও প্রকৃতির ভারসাম্য আজ বিপন্ন। কেন্দ্রের বন-বিষয়ক নীতির অদূরদর্শিতা এই অবস্থার জন্য অনেকাংশ দায়ী।

৪। স্বাভাবিকভাবেই পশ্চিমবঙ্গেও স্বাধীনতার পর থেকেই বনসম্পদের ক্ষতি ঘটেছে। বিপুল জনসংখ্যার চাপ গ্রামীণ মানুষের ক্রমবর্ধমান দারিদ্র্য, কৃষি ও শিল্পের জন্য জমির চাহিদা, কয়লা, কেরোসিন ইত্যাদির দুষ্প্রাপ্যতা ও অস্বাভাবিক মূল্যবৃদ্ধি এই সবই বনসম্পদ ধ্বংসের পরিচিত কারণ। আশার কথা এই সব প্রতিকূল অবস্থা ও আর্থিক অনটনের মধ্যেও আমরা এই রাজ্যে জনমুখী বনসৃজনের কাজে এগিয়ে চলেছি। উল্লেখযোগ্য এই রাজ্যের সীমিত বনাঞ্চলের একটি বৃহৎ অংশ অভয়ারণ্য ও ব্যাঘ্রপ্রকল্পের জন্য সুনির্দিষ্ট রয়েছে। এই সংরক্ষিত এলাকা মোট বনাঞ্চলের প্রায় ৩০ ভাগ। এই আনুপাতিক হার সারা ভারতের মধ্যে সর্বাধিক। প্রাকৃতিক বৈচিত্র্যের দিক থেকেও পশ্চিমবঙ্গের বনাঞ্চলগুলি অগ্রগণ্য—হিমালয়ের উচ্চ পার্বত্যভূমির বনভূমি থেকে সুন্দরবনের দ্বীপময় সমতলভূমির গরাণ অধ্যুষিত বনাঞ্চল। বিগত কয়েক বছরে বনসম্পদ সংরক্ষণ ও উন্নতির ক্ষেত্রে যে সাফল্য অর্জিত হয়েছে, সংরক্ষণ এলাকাগুলির ভবিষ্যৎ জনমুখী কর্মসূচীগুলি রূপায়ণের মাধ্যমে সেই সাফল্য আরও সুদৃঢ় হবে।

৫। আশার কথা আজ সারাদেশেই বনসৃজন ও বনরক্ষার বিষয়ে এক নতুন চেতনা জেগেছে। বনভূমিকে কেবল রাজস্ব সংগ্রহের উৎস হিসাবে মনে করার ঔপনিবেশিক দৃষ্টিভঙ্গি আজ ত্যাগ করার সময় এসেছে। বন-উন্নয়নকে গ্রামীণ মানুষের অর্থনৈতিক উন্নয়নের হাতিয়ার হিসেবে গ্রহণ না করে বনকে শুধু শিল্পের কাঁচামালের উৎস হিসাবে গ্রহণ করার যে একদেশদর্শী নীতি সেই নীতিই প্রধানত বনোন্নয়নের প্রধান বাধা ছিল। বৃক্ষরোপণের প্রধান উদ্দেশ্য সাধারণ মানুষের মঙ্গলসাধন সে-কথা সর্বদা মনে রেখে আমাদের বনোন্নয়নের নীতি ভাবা দরকার।

৬। আমরা উপলব্ধি করেছি যে, বনভূমি বিস্তারের কাজে জনসাধারণের বিশেষ করে কৃষক-সমাজের সহযোগিতা ছাড়া অগ্রসর হওয়া সম্ভব নয়। বনসৃজন এবং বনরক্ষার ব্যাপারে গ্রামের মানুষকে সংগঠিত করার জন্য আমরা পঞ্চায়েতগুলির সাহায্য গ্রহণ করছি। এই উদ্দেশ্যে জেলা-পরিষদ ও পঞ্চায়েত সমিতির ভূমিবিষয়ক স্থায়ী সমিতিতে বনবিভাগের আধিকারিকদের রাখা হয়েছে। স্থায়ী সমিতিগুলি বনবিষয়ক বিভিন্ন প্রকল্পের বিষয়ে বনবিভাগকে সাহায্য করবে। সামাজিক বনসৃজন কর্মসূচী, আর এল ই জি পি ইত্যাদি প্রকল্পে ক্ষয়িষ্ণু বনের পুনর্নবীকরণের যে কাজ চলছে তাতে উৎপন্ন কাঠের একটি নির্দিষ্ট অংশ গ্রামীণ দরিদ্র জনসাধারণকে পঞ্চায়েত সমিতিগুলির মাধ্যমে বিনামূল্যে দেওয়া হবে। আমরা আশা করি পঞ্চায়েতের মাধ্যমে গ্রামীণ মানুষকে বনসম্পদ সৃষ্টি ও রক্ষার কাজে নিযুক্ত করার প্রয়াস বনোন্নয়নকে নিশ্চিত করবে।

৭। আগামী বছরে আমরা প্রধানত নিম্নলিখিত প্রকল্পগুলির কাজ চালিয়ে যাব—

(ক) **গ্রামীণ বনসৃজন প্রকল্প**—এন আর ই পি এবং আর এল ই জি পি প্রকল্পের মাধ্যমে আমরা ক্ষয়িষ্ণু বনের পুনর্নবীকরণ, সারিবদ্ধ বৃক্ষরোপণ এবং বিনামূল্যে চারা বিতরণের এক প্রকল্প হাতে নিয়েছি। এই প্রকল্পে আগামী বছরে প্রায় ৫০ হাজার হেক্টর জমিতে বৃক্ষরোপণ হবে। এই প্রকল্পগুলি পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় রূপায়িত হবে। তবে দক্ষিণ পশ্চিমবঙ্গেই যেখানে ক্ষয়িষ্ণু বনের পরিমাণ বেশি এই প্রকল্পের কাজ তুলনামূলকভাবে বেশি করা হবে। পঞ্চায়েতগুলির মাধ্যমে কৃষকসমাজের সহযোগিতা সর্বস্তরে গ্রহণ করা হবে। কিষাণ নার্সারীর মাধ্যমে চারা তৈরির প্রকল্প হাতে নেওয়া হয়েছে। এই প্রকল্পের উদ্দেশ্য কিষাণের কিছু অর্থনৈতিক সুবিধা ও প্রয়োজনীয় ভালো চারা উৎপাদন ও বিতরণের ব্যবস্থা বিকেন্দ্রিত করা। এই প্রকল্পের এমন সব গাছ লাগানো হবে যাতে স্থানীয় গরিব মানুষের অর্থনৈতিক সম্পদবৃদ্ধি ও গ্রাসাচ্ছাদনের সাহায্য হয়। গাছের প্রজাতি নির্বাচনের পঞ্চায়েতের সাধারণ মানুষের মতামত নেওয়া হচ্ছে। বনবিভাগ ছাড়া পঞ্চায়েতগুলি এন আর ই পি এবং আর এল ই জি পি-এর অর্থে পতিত জমিতে বনসৃজনের কাজ হাতে নিয়েছে। বনবিভাগে পঞ্চায়েতগুলিকে এই কাজে সর্বতোভাবে সাহায্য করছে।

(খ) **সামাজিক বনসৃজন প্রকল্প**—১৯৮৬-৮৭ সাল এই প্রকল্পটির অন্তিম বছর। এই প্রকল্পের জন্য ১৯৮৬-৮৭ সালে ৬০৫ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে। গত পাঁচ বছরে এই প্রকল্পটি রূপায়ণের মধ্য দিয়ে দক্ষিণ পশ্চিমবঙ্গের অগণিত ক্ষুদ্র ও প্রান্তিক চাষী বৃক্ষরোপণের সুফল এবং ইতিমধ্যে কিছু কিছু আর্থিক সুবিধা পেতে শুরু করেছেন। যদিও পশ্চিমবঙ্গে এই প্রকল্প অন্যান্য রাজ্যের তুলনায় কিছু পরে শুরু হয়েছে কিন্তু অল্প কয়েক বছরের মধ্যেই এ রাজ্য এ বিষয়ে স্বীকৃতি অর্জন করেছে। ছ' বছরের এই প্রকল্পে ৯৩ হাজার হেক্টর জমিতে বনসৃজনের লক্ষ্যমাত্রার মধ্যে ইতিমধ্যেই প্রায় ৯০ হাজার হেক্টর জমিতে বনসৃজনের কাজ শেষ হয়ে গেছে।

(গ) **গ্রামীণ জ্বালানি কাঠের আবাদ**—এই চালু কর্মসূচীর জন্য আগামী আর্থিক বছরে ৫০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। এর মধ্যে শতকরা ৫০ ভাগ কেন্দ্রীয় সাহায্য হিসেবে পাওয়া যাবে। বাঁকুড়া, মেদিনীপুর, বর্ধমান, বীরভূম ও ২৪-পরগনাতে এই প্রকল্পের কাজ চলছে।

(ঘ) **দ্রুত বাড়ন্ত গাছের আবাদ**—এটিও একটি চালু প্রকল্প। এই প্রকল্পে শিল্পে ব্যবহারোপযোগী কাঁচামাল সরবরাহের জন্য দ্রুত বাড়ন্ত প্রজাতির গাছ লাগানো হয়। আগামী বছরের জন্য এই প্রকল্পে ৩০ লক্ষ টাকা রাখা হয়েছে। এর সাহায্যে প্রায় ১,৬০০ হেক্টর জমিতে এই প্রজাতির গাছ লাগানো হবে।

(ঙ) **অর্থকরী গাছের আবাদ**—প্রতি বছর উত্তর ও মধ্য বাংলায় অনুমোদিত পরিকল্পনা অনুযায়ী আনুমানিক ১,৩০০/১,৪৫০ হেক্টর উৎপাদনশীল বনাঞ্চল কাটা হয়ে থাকে। পরিপূরক ব্যবস্থা হিসেবে এই এলাকাগুলিতে শাল, সেগুন, চাঁপ, গামার, চিকরাশি ইত্যাদি মূল্যবান প্রজাতির গাছ পুনরায় রোপণ করা হয়। সংগৃহীত কাঠ করাতকল, প্লাইউড্, দেশলাই ও আসবাব তৈরির কারখানার কাঁচামাল হিসেবে ব্যবহৃত হয়। ১৯৮৬-৮৭ সালে এই প্রকল্পে

১,২০০ হেক্টর জমিতে এরূপ বনসৃজনের জন্য ৪৫ লক্ষ টাকা বরাদ্দ ধরা হয়েছে।

(চ) **কাঠ আহরণের বিভাগীয় কর্মসূচী**—এটি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রকল্প। বিভাগীয় রাজস্বের শতকরা ৭৫ ভাগ এই প্রকল্পে সংগৃহীত কাঠ বিক্রয় করে পাওয়া যায়। কাঠ সংগ্রহের কাজে কনট্রাক্টর প্রথার বিলোপসাধন এবং পরিবর্তে বনবাসী ও বনের উপকণ্ঠে বসবাসকারী জনসাধারণের সহায়তায় বিভাগীয় উদ্যোগ কাঠ সংগ্রহ করাই এই প্রকল্পের উদ্দেশ্য এই প্রকল্পের আর একটি বৈশিষ্ট্য হল আদিবাসী শ্রমিক সমবায়গুলিকে [LAMP] এই প্রকল্পের কাজে সামিল করা। ইতিমধ্যেই উত্তরবঙ্গের প্রায় ১,০০০ বনবাসী যুবককে উন্নততর দেশজ যন্ত্রপাতির সাহায্যে উন্নত প্রথায় কাঠ সংগ্রহের কাজে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। গৌণ বনজ সম্পদ যেমন বিড়িপাতা, শালবীজ ইত্যাদি সংগ্রহের কাজও এই প্রকল্পের আওতায় আনা হয়েছে এবং [LAMP]-গুলির মাধ্যমে এই কাজ করা হচ্ছে। এই প্রকল্পে গ্রামীণ মানুষ বিশেষত আদিবাসীদের কর্মসংস্থানের সুযোগ করে দেবে। ১৯৮৬-৮৭ সালের ৪০,০০০ কিউবিক মিটার কাঠ সংগ্রহের লক্ষ্যমাত্রা ধরে নিয়ে এই প্রকল্পে ৬৫ লক্ষ টাকার রবাদ্দ ধরা হয়েছে। বিভাগীয় কাঠ আহরণের কর্মসূচী ১৯৮৫-৮৬ সালে দক্ষিণবঙ্গেও সম্প্রসারিত করা হয়েছে। ১৯৮৬-৮৭ সালে LAMP-এর সহায়তায় দক্ষিণবঙ্গে কাঠ আহরণের মোট এলাকার শতকরা ২৫ ভাগ এই কর্মসূচীর আওতায় আনা হবে।

(ছ) **মিশ্র কৃষিবন ও মৎস্য চাষ প্রকল্প**—পাঁচ বছরের এই প্রকল্পটি ১৯৮৬-৮৭ সালে চতুর্থ বর্ষে পদার্পণ করবে। উত্তরবঙ্গে এই প্রকল্পে বনসৃজনের সঙ্গে তুলা, তৈলবীজ, সিট্রোনেলা ঘাস, হলুদ, অড়হর ইত্যাদির মিশ্র চাষ এবং সুন্দরবনে বনসৃজনের সঙ্গে মৎস্য চাষ করা হয়ে থাকে। ১৯৮৬-৮৭ সালে ৫০০ হেক্টর জমিতে মিশ্র কৃষিবন ও ৬টি নতুন বন-মৎস্যক্ষেত্রে বনসৃজনের সঙ্গে মৎস্য চাষ করার লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে। বরাদ্দ ধরা হয়েছে ৪৮ লক্ষ টাকা। এই প্রকল্পে বৈদেশিক সাহায্য আছে।

(জ) **উদ্যান ও কানন প্রকল্প**—শহর ও আধা-শহর অঞ্চলের পরিবেশকে সুন্দর করে তুলতে ও এইসব এলাকার মানুষের সবুজ গাছপালা ও খেলাধূলার জন্য মুক্ত এলাকার প্রয়োজনীয়তার জন্য উপরোক্ত প্রকল্পটি। জেলা ও মহকুমা শহরের পৌরসভাগুলি তাদের এলাকায় নতুন উদ্যান ও কানন সৃষ্টির জন্য এগিয়ে আসছেন। কোনো কোনো প্রতিষ্ঠান এই ব্যাপারে উৎসাহ দেখাচ্ছেন ও বনদপ্তরের উদ্যান ও কানন শাখার সাহায্য চাইছেন। ১৯৮৬-৮৭ সালে এই প্রকল্পে কাজের জন্য ১০ লক্ষ টাকার ব্যয়বরাদ্দ ধরা হয়েছে।

(ঝ) **মৃত্তিকা ও জল সংরক্ষণ**—"সংরক্ষণমূলক বনসৃজন" ও "বৈদেশিক সাহায্যপুষ্ট পরীক্ষামূলক মৃত্তিকা ও জল সংরক্ষণ" প্রকল্প দুটিতে ১৯৮৬-৮৭ সালেও কাজ চলবে। এই চালু প্রকল্প দুটির জন্য ১৯৮৬-৮৭ সালে বরাদ্দ ধরা হয়েছে ৭০ লক্ষ টাকা। এ দুটি ছাড়া চারটি কেন্দ্রীয় সাহায্যপুষ্ট চালু প্রকল্পের কাজও ১৯৮৬-৮৭ সালে অব্যাহত থাকবে। ৫০ শতাংশ ঋণ ও ৫০ শতাংশ অনুদান হিসেবে ১৯৮৬-৮৭ সালে ঐ চারটি কেন্দ্রীয় প্রকল্পে ২৭৭ লক্ষ টাকা ব্যয়বরাদ্দ ধরা হয়েছে। এই টাকায় ২,১২৩ হেক্টর পরিমাণ জমিতে সংরক্ষণমূলক বনসৃজন করা হবে।

(ঞ) **বন্যপ্রাণী সংরক্ষণ ও উন্নয়ন**—দক্ষিণে সুন্দরবনের জলাভূমি থেকে উত্তরে

হিমালয়ের তুষার সীমারেখা পর্যন্ত বিস্তৃত পশ্চিমবঙ্গের বিচিত্র প্রাকৃতিক পরিবেশে গড়ে উঠেছে পশ্চিমবঙ্গের বৈচিত্র্যময় অরণ্যরাজি। এই বৈচিত্র্যময় আরণ্য পরিবেশে ছড়িয়ে আছে বিচিত্র প্রজাতির বন্যপ্রাণীর সম্পদ। রাজ্যের বন্য প্রাণীর এই সম্পদের প্রতি সরকারের সযত্ন দৃষ্টি রয়েছে।

"প্রকৃতি ও বন্যপ্রাণী সংরক্ষণ ও উন্নতিসাধন" শীর্ষক একটি প্রকল্পে ১৯৮৬-৮৭ সালে ১০ লক্ষ টাকা ব্যয়বরাদ্দ ধরা হয়েছে। এই প্রকল্পের সম্পূর্ণ ব্যয়ভার রাজ্য সরকার বহন করেন। এছাড়া ১৯৮৬-৮৭ সালে আটটি প্রকল্পও চালু থাকবে। এই প্রকল্পগুলিতে মোট ব্যয় হবে ৭৬ লক্ষ টাকা। কেন্দ্রীয় সাহায্য পাওয়া যাবে ৩৮ লক্ষ টাকা। এই আটটি প্রকল্পের নাম নিচে দেওয়া হল—

(১) সুন্দরবন ব্যাঘ্র প্রকল্প ;

(২) বক্সা ব্যাঘ্র প্রকল্প ;

(৩) জলদাপাড়া অভয়ারণ্য উন্নয়ন প্রকল্প ;

(৪) ভগবৎপুর কুমীর প্রজনন প্রকল্প ;

(৫) বিপন্ন প্রজাতির কৃত্রিম প্রজনন প্রকল্প ;

(৬) বন্যপ্রাণী হত্যা ও বন্যপ্রাণী-সংক্রান্ত অবৈধ ব্যবসা নিয়ন্ত্রণ প্রকল্প ;

(৭) সিঙ্গালিলা জাতীয় উদ্যান নির্মাণ প্রকল্প ; ও

(৮) প্রকৃতি শিক্ষা ও ব্যাঘ্র প্রকল্প।

উপরিউক্ত বিভিন্ন প্রকল্প ছাড়াও বন্যপ্রাণী সংরক্ষণের বিষয়ে জনসমর্থন নিশ্চিত করার উদ্দেশ্যে প্রচারকার্য ব্যাপকভাবে চালানো হচ্ছে। ছাত্র-ছাত্রীদের বন্যপ্রাণী সংরক্ষণ এলাকায় নিয়ে যাওয়ার ব্যবস্থা করা হচ্ছে। আগামী বছরে দার্জিলিং-এর নেওরা উপত্যকায় একটি জাতীয় উদ্যান গড়ে তোলা হবে। রায়গঞ্জে সম্প্রতি একটি পক্ষীনিলয় গড়ে তোলা হয়েছে।

(ট) **বিশেষ বনরক্ষী বাহিনী ও উপকণ্ঠবাসী জনসাধারণের অর্থনৈতিক পুনর্বাসন**—উত্তর ও দক্ষিণবঙ্গের বনাঞ্চলগুলি সংগঠিত দুর্বৃত্তদের দৌরাত্ম্যে বিপদাপন্ন। কাঠ ও জ্বালানির অত্যধিক মূল্যবৃদ্ধি ও প্রান্তিক মানুষের দারিদ্র্য পরোক্ষভাবে এই লুণ্ঠনকে সাহায্য করছে। এই পরিস্থিতির সুষ্ঠু মোকাবিলার জন্য একদিকে যেমন নজরদারী জোরদার করা দরকার অন্যদিকে বনের উপকণ্ঠে বসবাসকারী মানুষের অর্থনৈতিক পুনর্বাসনের কর্মসূচী হাতে নেওয়া প্রয়োজন। পুলিশ বিভাগের সহায়তায় বিশেষ বনরক্ষী বাহিনী গঠন করার কাজ ইতিমধ্যেই হাতে নেওয়া হয়েছে এবং উত্তরবঙ্গে চারটি রক্ষীবাহিনী ইউনিট তৈরি করার জন্য প্রয়োজনীয় নির্দেশ এবং ব্যয়মঞ্জুর করা হয়েছে। এই রক্ষীবাহিনীর সাহায্যে বেতার যোগাযোগসহ উপদ্রুত এলাকায় সশস্ত্র টহলদারী জোরদার করা হবে। দক্ষিণবঙ্গেও বিশেষ রক্ষীবাহিনী গঠন করার কথা আছে। ১৯৮৬-৮৭ সালে 'বিশেষ বনরক্ষী বাহিনী' বাবদ ৭০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। প্রান্তিক মানুষের অর্থনৈতিক পুনর্বাসনের জন্য ৮ লক্ষ টাকা ১৯৮৬-৮৭ সালে বরাদ্দ করা হয়েছে। এই দুটি প্রকল্পই ৭ম যোজনায় অন্তর্ভুক্তির জন্য এবং শতকরা ৫০ ভাগ

কেন্দ্রীয় সাহায্যের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব করা হয়েছে।

৮। **পশ্চিমবঙ্গ বন-উন্নয়ন নিগম**—পশ্চিমবঙ্গ বন-উন্নয়ন নিগম কাঠ সংগ্রহ, বৃক্ষরোপণ, পার্বত্য অঞ্চলে পথঘাট নির্মাণ, কাঠ-চেরাই কলের পরিচালন, রাজ্যজুড়ে শতাধিক খুচরো বিক্রেতার মাধ্যমে জনসাধারণকে কাঠ সররবাহ, লবণ হ্রদে নিজস্ব বিক্রয়কেন্দ্রের মাধ্যমে কাঠ ও কাঠজাত দ্রব্যের বিক্রয় সুষ্ঠুভাবে চালাচ্ছে। দুর্গাপুর ও মেদিনীপুরেও বননিগম সম্প্রতি নিজস্ব বিক্রয়কেন্দ্র খুলেছে। কর্পোরেশন মেদিনীপুর জেলায় কাজুবাদাম আবাদ প্রকল্পে ইতিমধ্যেই লক্ষ্যমাত্রা অনুযায়ী ১,০০০ হেক্টর আবাদের কাজ সম্পূর্ণ করেছে। ১৯৮৫-৮৬ সালে কর্পোরেশন ৪৩,৭৪৫ কিউ মিঃ গুঁড়ি কাঠ, ১৬,০০০ কিউ মিঃ চেরাই কাঠ, ৩৬,৫০০ কিউ মিঃ জ্বালানি কাঠ এবং ৮৭,৩০০ ব্যাগ কাঠকয়লা উৎপাদন করেছে। উৎপন্ন কাঠকয়লা দার্জিলিং ও কালিম্পং এলাকায় বসবাসকারী মানুষকে উপযুক্ত মূল্যে সরবরাহ করা হয়েছে। ১৯৮৫-৮৬ সালে কর্পোরেশন মোট ১,৩২৮ হেক্টর বনসৃজন করেছে। সিট্রোনেলা তেল, অর্কিড ও অন্যান্য ফুল, বাঁশ ইত্যাদি গৌণ বনজ সম্পদ উৎপাদনের কাজও অব্যাহত আছে।

১৯৮৫-৮৬ সালে কর্পোরেশনের মাদারিহাটে চায়ের পেটি নির্মাণের জন্য এবং শিলিগুড়ি কাঠ-চেরাই কলের জন্য নতুন যন্ত্রপাতি সংগ্রহ করেছে। এই নতুন যন্ত্রপাতি উৎপাদন বৃদ্ধি করতে ও আরও ভালভাবে কাজ চালাতে সাহায্য করবে। মাদারিহাটে খয়ের তৈরির কারখানায় উৎপাদন শুরু হয়েছে। বনবিভাগের চারা তৈরি ও বিতরণের জন্য প্রয়োজনীয় বিপুল সংখ্যক পলিথিন টিউব প্রয়োজন। এই পলিথিন টিউব তৈরি করার জন্য বননিগম মেদিনীপুর জেলায় একটি কারখানা স্থাপনের কাজ শুরু করেছে। ১৯৮৫-৮৬ সালে কর্পোরেশনের আয়-ব্যয়ের চিত্রটি নিম্নরূপ—

| | | |
|---|---|---|
| বিক্রয়মূল্য ও অন্যান্য আয় থেকে | — | ৭৫৯.৭৭ লক্ষ টাকা |
| রাজস্ব খাতে খরচ | — | ৭৪৯.২৭ ,, ,, |
| উদ্বৃত্ত | — | ১০.৫০ ,, ,, |

১৯৮৬-৮৭ সালে কর্পোরেশন ১,২৫৬ হেক্টর জমিতে বনসৃজনের কর্মসূচী নিয়েছে। নিগমের আগামী বছরে অন্যান্য কাজের লক্ষ্যমাত্রা নিম্নরূপ—

| | | | |
|---|---|---|---|
| গুঁড়ি কাঠ | — | ৩১,৫০০ | কিউ মিটার |
| চেরাই কাঠ | — | ১৫,০৪০ | ,, ,, |
| জ্বালানি কাঠ | — | ২৯,৯৫০ | ,, ,, |
| কাঠ কয়লা | — | ৯৫,০০০ | ব্যাগ |

এছাড়া RLEGP প্রকল্পে ৫০০ হেক্টর জমিতে চাষের কাজ শুরু হয়েছে। পশ্চিমবঙ্গ বন-উন্নয়ন নিগম পরিচালিত অলোক উদ্যোগ বনস্পতি এবং প্লাইউড লিঃ ১৯৮৬-৮৭ সালে ০.৮০ মিলিয়ন বর্গমিটার উৎপাদনের লক্ষ্যমাত্রা স্থির করেছে। বর্তমানে এই কারখানায় ০.৭৫ মিলিয়ান বর্গমিটার উৎপাদন হচ্ছে। আশা করা হচ্ছে ১৯৮৬-৮৭ সালে উৎপাদিত পণ্যের বিক্রয় বাবদ ২.১৮ কোটি টাকা পাওয়া যাবে এবং ২ লক্ষ টাকা লাভ হবে।

৯। **ওয়েস্টবেঙ্গল পাল্প উড্ ডেভেলপমেন্ট কর্পোরেশন লিঃ**—এটি একটি যৌথ মূলধনী সংস্থা। ১৯৮২ সালে এটি গঠিত হয়। পশ্চিমবঙ্গ বন-উন্নয়ন নিগম টিটাগড় পেপার মিল কোং-এর সঙ্গে এই যৌথ রূপায়ণে অংশ নিচ্ছে। এই কোম্পানির মূল উদ্দেশ্য রাজ্যের কাগজকলগুলিকে সরবরাহের উদ্দেশ্যে অনাবাদী জমিতে কাষ্ঠমন্ডের উপযোগী বৃক্ষের ও বাঁশের আবাদ করা। ১৯৮৫ সাল পর্যন্ত ১,৭৬০ হেক্টর পরিমাণ জমিতে বৃক্ষরোপণ করা হয়েছে এবং ১৯৮৬ সালে বৃক্ষরোপণের জন্য ২,০০০ হেক্টর এলাকা ধরা হয়েছে।

১০। মাননীয় অধ্যক্ষ মহোদয়, সারা ভারতের বন প্রশাসনে ইংরেজ আমলের একটি আইন (১৯২৭) আজও চালু রয়েছে। জঙ্গলসংলগ্ন অধিবাসী ও জনগণের এর দ্বারা মঙ্গল করা যায় না। আজও সেই কেন্দ্রীয় আইন সংশোধিত হল না। ১৯৮০ সালে বনসংরক্ষণ আইনের ব্যবহার সারা দেশের অগ্রগতির এক বাধা হয়ে দাঁড়িয়েছে। পতিত জমি উন্নয়ন বোর্ডকে সুনির্দিষ্ট কোনো নিজস্ব অর্থবরাদ্দ করা হয় নি। কয়লা-কোরোসিন প্রভৃতি বিকল্প জ্বালানির দাম দফায় দফায় বাড়ানো হচ্ছে। দেশে গ্রামীণ দারিদ্র ক্রমাগত বাড়ছে। এই অবস্থায় বনসংরক্ষণ ও বনসৃজন এক কঠিন সমস্যার সম্মুখীন। তা সত্ত্বেও পশ্চিমবঙ্গ সরকার গ্রামীণ জনসাধারণ কর্মচারিদের যৌথ উদ্যোগ গড়ে তুলতে সমর্থ হয়েছে। বনসংরক্ষণ ও বনসৃজনের কাজ ধাপে ধাপে এগিয়ে নিয়ে যেতে সরকার বদ্ধপরিকর।

১১। আমি আশা করি যে, ৫৮ নং দাবির অধীন মুখ্যখাত "৩১৩-বন (লয়েড বোটানিক গার্ডেন, দার্জিলিং ব্যতিরেকে)" এবং "৫১৩-বনের মূলধনী ব্যয়" বাবদ ২২,৭৯,২৬,০০০ (বাইশ কোটি উনআশি লক্ষ ছাব্বিশ হাজার) টাকার ব্যয় মঞ্জুরি যৌক্তিকতা ব্যাখ্যা করতে সমর্থ হয়েছি।

১২। এই কথাগুলি বলে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ৫৮ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "৩১৩-বন (লয়েড বোটানিক গার্ডেন, দার্জিলিং ব্যতিরেকে)" এবং "৫১৩-বনের মূলধনী ব্যয়"-এর জন্য মোট ২২,৭৯,২৬,০০০ (বাইশ কোটি উনআশি লক্ষ ছাব্বিশ হাজার) টাকা ব্যয়বরাদ্দের প্রস্তাব পেশ করছি।

**মিঃ স্পিকার ঃ** মন্ত্রী মহাশয়ের যদি কিছু বক্তব্য থাকে তাহলে বলুন।

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** সমস্ত বক্তব্য শোনার পর বলব।

**মিঃ স্পিকার ঃ** নাউ শ্রী কাশীনাথ মিশ্র।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বন দপ্তরের মন্ত্রী মহাশয় বাজেট পেশ করে যে বক্তব্য রেখেছেন সেটা আমি দেখেছি। এই বিংশ শতাব্দীতে বিশেষত বন দপ্তরের গুরুত্ব খুবই বেশি সেটা আমরা সকলেই জানি। এই বন দপ্তর পরিবেশকে সবচেয়ে বেশি সুরক্ষিত করতে পারে। কিন্তু দুঃখের সঙ্গে লক্ষ্য করছি আমাদের বনাঞ্চল ক্রমশ ছোটো হয়ে ৩৩ শতাংশের জায়গায় ১৩ শতাংশ এসে দাঁড়িয়েছে। আমরা যদি আরও একটু ভালভাবে হিসেব করি তাহলে দেখব এটা ১৩ শতাংশ নয়, আমাদের বনভূমি ১১ শতাংশে এসে দাঁড়িয়েছে। পশ্চিমবাংলায় ক্রমশ ক্রমশ এই বনভূমির অবক্ষয় হচ্ছে এটা মন্ত্রী মহাশয় জানেন। ১৯৭৬/৭৭ সালে বাজেট বরাদ্দ ছিল ৪ কোটি ৬৩ লক্ষ ৬০ হাজার টাকা এবং মন্ত্রী

[3-40 — 3-50 P. M.]

মহাশয় যে বাজেট এনেছেন সেখানে দেখছি ৫ কোটি ৬৯ লক্ষ ৮৫ হাজার টাকা। মোট টাকা ২২ কোটি ৭৯ লক্ষ ২৬ হাজারের মধ্যে মুখ্য খাত "৩১৩" এটা এক্সক্লুডিং বোটানিক গার্ডেন, দার্জিলিং। এই পরিপ্রেক্ষিতে এখানে যে ব্যয় বরাদ্ধ এনেছেন তার পরিমাণ বিগত দিনের চেয়ে বেশি হয়েছে এটা ঠিক কথা। কিন্তু বন সৃজন এবং বন অবক্ষয়ের ক্ষেত্রে যে সমস্ত রয়েছে সেক্ষেত্রে আমাদের বন বিভাগ কিন্তু কোনো কার্যকর ব্যবস্থা অবলম্বন করতে পারছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখতে পাই পশ্চিমবঙ্গের মোট ভৌগোলিক আয়তন হচ্ছে ৮৬,৬৭৬ বর্গ কিলোমিটারের মধ্যে বন ভূমির মোট আয়তন হচ্ছে ১১,৮৩০ বর্গ কিলোমিটার, যা মোট ভৌগোলিক আয়তনের ১৩ শতাংশ মাত্র। এই রাজ্যে মাথাপিছু বনভূমির গড় হচ্ছে ০.০৩ হেক্টর যা সর্বভারতীয় মাথাপিছু গড় ০.১৪ হেক্টর। আর পৃথিবীর মাথা পিছু গড় ১.২৫ হেক্টর। এটা তুলনা করলে আমাদের মাথাপিছু গড় অত্যন্ত কম। এই রাজ্যের জনসমষ্টির পরিপ্রেক্ষিত শিল্পের যেটা প্রয়োজন সেটা ঠিক মতো যোগানো হচ্ছে না। অগ্রসর রাজ্যে বনের পরিমাণ বেশি। এখানে বেশিভাগ শিল্প বনজ সম্পদের দ্বারা পরিচালিত হয়ে থাকে। বেশিরভাগ শিল্পই এই বনজ সম্পদের উপর নির্ভরশীল। কিন্তু আজকে এই বন পরিচালনার যে নীতি, প্রতি হেক্টর বনভূমিতে যেভাবে বন সৃজন এবং রক্ষণ করা দরকার এবং তার জন্য যে ব্যবস্থা দরকার ছিল সেটা করা হয় নি। এটা প্রমাণিত হয়ে গেছে। আমরা দেখতে পাই বন পরিচালনা এবং সেই রকম পরিকল্পনাকে রূপায়িত করার ক্ষেত্রে যে ব্যবস্থা করা উচিত ছিল এবং উৎপাদন ও সংরক্ষণের ক্ষেত্রে বন বৃদ্ধি করার ক্ষেত্রে যে ব্যবস্থা করা উচিত ছিল এবং তার যে কর্মসূচী নেওয়া উচিত ছিল তা নেওয়া হয় নি। এবং এর জন্য অর্থনৈতিক দিক থেকে যে ভূমিকা নেওয়া উচিত ছিল এবং যে কর্মসূচী ছিল তা নেওয়া হয় নি। যেটুকু নেওয়া হয়েছে তা সফল করার জন্য আপনারা চেষ্টা করেছেন—কিন্তু সেটা ঠিকভাবে সুরক্ষিত হয় নি। বনের পরিমাণ বৃদ্ধি করার জন্য যে টাকা ব্যয় করা দরকার সে রকম বরাদ্দ এখানে দেখতে পাচ্ছি। সেদিক থেকে বন উন্নয়ন করার জন্য বরাদ্দ অবশ্য বেড়েছে কিন্তু তা সত্ত্বেও এবং কেন্দ্রীয় সরকারের সাহায্য থাকা সত্ত্বেও বন সৃজন বিশেষত বন সংরক্ষণ করার দিক থেকে আপনারা অনেক পিছিয়ে আছেন। আজকে এই বন সৃজন পরিকল্পনাকে যদি ঠিক মতো কার্যকর করা না যায় তাহলে আজকে যেভাবে পরিবেশ দুষিত হচ্ছে তা কখনই রোধ করতে পারবেন না। এ দিক থেকে আপনার দপ্তর অনেক পিছিয়ে আছে। এবং এর জন্য রাজ্যের অর্থনৈতিক ক্ষতি হচ্ছে। বন উন্নয়ন পরিকল্পনা আরও বেশি প্রগতিমূলক হওয়া চাই এবং সেই দিকে বৈজ্ঞানিক ভিত্তিতে যেতে হবে। সেদিক থেকে যে উন্নয়ন কর্পোরেশন গঠিত হয়েছে এবং তাদের কাজের মাধ্যমে আমরা দেখতে পাই ১৯৭৫-৭৬ সালে ১ কোটি টাকা আয় হয়েছিল। অবশ্য আজকে আয়ের পরিমাণ বেড়েছে। সেই পরিপ্রেক্ষিতে আপনার যে কর্মসূচী আছে সেটাকে বাস্তব দৃষ্টিভঙ্গি নিয়ে রূপায়িত করতে হবে। বন উন্নয়ন কর্পোরেশনে সেদিক থেকে আমরা দেখতে পাচ্ছি কাঠ চেরাই-এর পরিমাণ আগে যা ছিল সেটা বৃদ্ধি পেয়েছে। ১৯৭৫/৭৬ সালে ১০ লক্ষ টাকা ধরা হয়েছিল, তার পরিমাণ বর্তমানে বেড়েছে। পশ্চিমবাংলায় দারিদ্র সীমার নিচে যারা বাস করে বনজ সম্পদের মাধ্যমে তাদের যাতে রক্ষা করা যায় সেদিকে চিন্তা ভাবনা করতে হবে। সেদিক থেকে আমরা দেখতে পাচ্ছি আপনারা বাস্তব দৃষ্টিভঙ্গি নিয়ে এটাকে কার্যকর করতে পারছেন না। তাছাড়া আমরা

দেখতে পাচ্ছি কর্পোরেশনের মাধ্যমে রাস্তা নির্মাণ করার যে ব্যবস্থা আছে, যন্ত্রাংশ কেনা, বাড়ি নির্মাণ থেকে আরম্ভ করে কাঠ গুদাম নির্মাণ করা ইত্যাদি যে সব কর্মসূচী আছে সেগুলি ঠিকমতো ভাবে কার্যকর হচ্ছে না। এই কর্পোরেশন ঠিকমতো কাজ করছে না, অনেকটা পিছিয়ে গেছে। এইদিকে মন্ত্রী মহাশয়কে একটু দৃষ্টি দিতে অনুরোধ করছি। কলকাতা আশপাশের উদ্যানগুলির উপর মাল্টিস্টোরিড্ বিল্ডিংস তৈরি করার চেষ্টা হচ্ছে। কলকাতার রাস্তা ঘাটের ধারে যেসব বনজ সম্পদ ছিল সেগুলি নষ্ট হয়ে যাচ্ছে। কলকাতার চিড়িয়াখানার পাশে ৫ স্টার হোটেল করে বনজ সম্পদ নষ্ট করা হচ্ছে। বিভিন্ন পার্কগুলির অবস্থা যা হয়েছে সেটা দেখলেই বনজ সম্পদের অবস্থাটা সহজেই বোঝা যাবে। পার্কগুলিতে মাল্টিস্টোরিড্ বিল্ডিং করতে দেবার ব্যবস্থা আপনারা নিয়েছেন। কলকাতা একটা বৃহৎ নগরী। সেখানে প্রতিদিন কয়েক লক্ষ লোক যাতায়াত করে। স্থায়ীভাবে কয়েক লক্ষ লোক সেখানে বাস করে। গাছ-পালা নষ্ট হয়ে যাবার জন্য তাদের শ্বাস প্রশ্বাস নিতে কষ্ট হচ্ছে, পরিবেশ দূষণ হচ্ছে। কাজেই এই পরিবেশকে রক্ষা করার জন্য এখানে যেটুকু বন ছিল সেটাও আজ নষ্ট হতে বসেছে, এদিকে আপনাকে নজর দিতে হবে। শিল্পের জন্য, গৃহস্থ মানুষের জীবন যাপনের প্রয়োজনে গ্রামাঞ্চলে জ্বালানি কাঠের ব্যবস্থা বন সৃজনের মাধ্যমে হয়ে থাকে, সেদিকে আরো বেশি নজর দিতে হবে। সপ্তম যোজনায় টাকার পরিমাণ বৃদ্ধি হয়েছে। বনজ দপ্তরের উন্নয়ন মূলক কাজে এর প্রয়োজন আছে। আপনারা বলছেন ১৩ শতাংশ বন আছে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি ১১ শতাংশ বন আছে। উন্নয়নমুলক প্রয়োজনে আমাদের ৩৩ শতাংশ বন হওয়ার প্রয়োজন আছে। এই বন কমে যাওয়ার জন্য প্রাকৃতিক বিপর্যয় থেকে আরম্ভ করে নানা রকম দুর্যোগ আমাদের কাছে এসে যাচ্ছে। আমরা দেখতে পাচ্ছি বনের মধ্যে নানা রকম সম্পদ লুকিয়ে আছে। বিভিন্ন রকম মিনারালস বনভূমিতে আছে। বন দপ্তরের মাধ্যমে বিভিন্ন শিল্প স্থাপনের উদ্যোগ নেওয়া হয়েছে। কনকারেন্ট লিস্টের মধ্যে থাকলেও রাজ্য বনদপ্তরের মাধ্যমে এটা পরিচালিত হয়। যুগ্ম তালিকার মধ্যে বনভূমি আছে। বনের মধ্যে যে সমস্ত প্রাকৃতিক সম্পদ ও খনিজ পদার্থ ছড়িয়ে ছিটিয়ে আছে সেগুলি সুন্দরভাবে সদ্ব্যবহার করা উচিত। তেমনি হস্তান্তরিত জমির পরিবর্তে বন তৈরির জন্য ব্যবস্থা করা দরকার বাঁকুড়ার মেজিয়াতে যে ৬৩০ মেগাওয়াটের তাপবিদ্যুৎ কেন্দ্র হচ্ছে সেখানে তারজন্য ৮ শো একর জমির হস্তান্তর করা হচ্ছে। তার পরিবর্তে আজকে নতুন জমি সেখানে সরকারকে দিতে হবে বন করার জন্য এবং সেখানে বন তৈরির ব্যবস্থা করতে হবে। কেন্দ্রীয় সরকারও এইরকম বলেছেন। যে সমস্ত বনভূমির কৃষি জমিতে পরিণত হয়েছে সেখানে তার পরিবর্তে অকৃষি জমিতে বন তৈরি করতে হবে। এই কথা বলে আমার কাটমোশনগুলি গ্রহণ করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী পুনায় উরাঁব** : माननीय स्पीकर महोदय, माननीय वन-मंन्त्री ने जो बजट पेश किया है मैं उसका समर्थन करता हूँ। जलपाईगुड़ी जिले में आज बहुत अधिक वन हैं। इस वन की उन्नति कांग्रेसी शासन में कुछ भी नहीं हुआ। इनके समय में जंगल का ह्रास ही हुआ। किन्तु आज बामफ्रन्ट सरकार के जमाने में जंगल की बहुत उन्नति हो रही हैं। आज वन-मन्त्री ने जो बजट पेश किया हैं, उसने एक करोड़

४० लाख रुपया जंगल की उन्नति के लिए रखा है। इस रुपये से जंगलों की बहुत उन्नति होगी। जो मजदूर जंगलों में खटते हैं, उनकी इस रुपये से उन्नति होगी। इस रुपये से जंगलो में रास्ता-घाट-जल की व्यबस्था सुन्दर ढंग से हे, इसकी ओर बन-मंत्री ध्यान देंगे। स्कूलों का निर्माण भी इस रुपये से होना चाहिए।

पहले जंगलों में ठीकेदार थे, जो जंगल को बरबाद कर देते थे। लेकिन अब ठीकेदारी प्रथा समाप्त करके सरकार स्वयं जंगल को काटती है, इससे जंगल की उन्नति हो रही है और सरकार को लाभ भी हो रहा है। हमने ४-५ महीने पहले देखा हैं कि जंगलोंमें परती जमीन बहुत है। अगर इसमें पेड़ लगाये जाँय तो सरकार की और जंगलों में काम करने वाले मजदूरों की—दोनों की उन्नति हो सकती है। इसलिए मैं वन-मंत्री से अनुरोध करता हूँ कि वे इस और ध्यान दें। जहाँ परती जमीन है, उसके उपर पेड़ लगाये जाँय और स्कूल-रास्ता-घाट अगर इस रुपये सें बनाये जाँय तो हम सभी लोगों की उन्नति होगी। मैं इस बजट का समर्थन करता हूँ।

[3-50 — 4-00 P. M.]

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বনমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন, তার পরিপ্রেক্ষিতে বক্তব্য রাখতে গিয়ে কয়েকটি গুরুত্বপূর্ণ বিষয় তাঁর দৃষ্টি আকর্ষণ করব। কিছুদিন আগে আমরা কয়েকজন উত্তরবঙ্গে গিয়েছিলাম, তাতে তাঁর দৃষ্টি আকর্ষণ করে যে কথাটা বলতে চাই, সেটা হল সরকারের তরফ থেকে মন্ত্রী মহাশয় লিখিত ভাবে অনেক সদিচ্ছার কথা লেখেন এবং আমরা তা পড়ি। কিন্তু বাস্তব ক্ষেত্রে ব্রিটিশ আমল থেকে আজ পর্যন্ত যে সমস্ত রেঞ্জার, ফরেস্ট অফিসার, তাদের অনেক কীর্তিকলাপ আজও যে সেই অবস্থায় চলছে সমান গতিতে, সেইগুলো চোখে দেখে এলাম। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর দপ্তরের দায়িত্ব নেবার পর স্বাভাবিক কারণে তাঁর দায়িত্ব বন দপ্তরের, সুতরাং বন দপ্তরের ব্যাপারে জবাবদিহি তাঁকে করতে হবে। আমি তাঁর কাছে কয়েকটি স্পেশিফিক উদাহরণ দিচ্ছি, উত্তরবঙ্গের দার্জিলিং এবং জলপাইগুড়ি, বিশেষ করে পার্বত্য এলাকাতে যে বন নিধন যজ্ঞ চলছে, এটাতে শুধু মাত্র যে কোনো বিশেষ দল যুক্ত আছে তা নয়, এর সঙ্গে এক শ্রেণীর প্রভাবশালী ব্যবসায়ী গোষ্ঠী যুক্ত রয়েছে। এরা মানুষের অভাব, মানুষের দারিদ্র এবং মানুষের পেটের জালার সুযোগ নিয়ে সেই সমস্ত প্রভাবশালী ব্যবসায়ীরা চোরাপথে অরণ্য লুঠ করছে প্রশাসনের প্রত্যক্ষ সহযোগিতায়। এই চিত্র দক্ষিণবঙ্গেও ভীষণ ভাবে দেখা যায়। মেদিনীপুর জেলার ঝাড়গ্রামের উপর দিয়ে যখন যাই, তখন দেখি পিচ রাস্তার ধারে হয়ত কয়েকটা বড় বড় গাছ আছে কিন্তু একটু ভেতরে ঢুকলেই দেখা যাবে ফাঁকা ময়দান হয়ে গেছে। বহু মূল্য শাল কাঠ আজকে নিধন যজ্ঞ চলছে দিনের বেলা পুলিশের চোখের সামনে দিয়ে, ফরেস্ট গার্ডের চোখের সামনে দিয়ে। তার পরিবর্তে তারা মাসোহারা পাচ্ছে। মন্ত্রী মহাশয়ের মিষ্টি মিষ্টি কথা, বন সৃজনের কথা, প্রাকৃতিক সম্পদ রক্ষা করার কথা, প্রাকৃতিক ভারসাম্য নষ্ট হওয়ার কথা, ইকলজিক্যাল ডিসব্যালেন্সের কথা লিখেছেন, পড়তে ভালো লাগছে কিন্তু

আসলে কার্য ক্ষেত্রে উল্টো জিনিস আমরা দেখতে পাচ্ছি। এই সমালোচনা শুধু সমালোচনা করার জন্য বলছি না, বিরোধিতা করার জন্য বিরোধিতা করছি না। আপনার দপ্তরের যে কার্যকলাপ তা তুলে ধরছি। তেমনি আপনারা কর্মসূচী যা নিয়েছেন, একটা ব্যাপারে আমি নিশ্চিত ভাবে আপনাকে বলতে পারি, এটা ভালো পদক্ষেপ নিয়েছেন, সেটা হল বহুদিন ধরে প্রচলিত ঠিকাদার প্রথা উচ্ছেদ করে জঙ্গলের সঙ্গে যুক্ত যে মানুষগুলো, অর্ধ উলঙ্গ অবস্থায় অনাহারে দিন কাটাচ্ছিল সেই লোকগুলোর জীবিকা অর্জনের যে ব্যবস্থা সোসাইটির মাধ্যমে করে দিয়েছেন সেটা প্রশংসার দাবি রাখে। পাশাপাশি দেখছি প্রশাসনের সহযোগিতায় অরণ্য নিধন যজ্ঞ। এই নিধন যজ্ঞ চলতে থাকলে আগামী দিনে অরণ্য বলে আর কিছু থাকবে না, এই বিষয়ে বিশেষ ভাবে দৃষ্টি দেবার প্রয়োজন আছে। কাশীবাবু যে কথা বললেন, আপনার বক্তব্যে আপনি বলেছেন যে আপনি ওয়েস্ট বেঙ্গল পাল্প উড ডেভেলপমেন্ট কর্পোরেশন খুলতে চাইছেন, টিটাগড় পেপার মিলের সহযোগিতায়। এই দৃষ্টিভঙ্গিতে করছেন যে আগামী দিনে বন সম্পদ সৃষ্টি করে পেপার ইন্ডাস্ট্রি করবেন। কিন্তু একটা গাছের মিনিমাম ডিউরেবিলিটি দশ থেকে ১৫ বছর। আজকে থেকে ১০/১৫ বছর বাদে যে রেটে বন নিধন চলছে, তাতে এক দেড় বছরের মধ্যে বন সম্পদ শেষ হয়ে যাবে। কাগজকলগুলো বন্ধ হয়ে যাবে, হাজার হাজার মানুষ বেকার হয়ে যাবে। এক শ্রেণীর অসাধু ব্যবসায়ী চক্র তাদের পয়সা দিয়ে মানুষের খিদের সুযোগ নিয়ে প্রলুব্ধ করে বন লুঠ করছে, তাতে আপনার দপ্তরের অফিসাররা সহযোগিতা করছে এবং এর জন্য সাপ্তাহিক এবং মাসোহারা তারা পাচ্ছে এবং প্রত্যক্ষ ভাবে বন নিধন যজ্ঞে তারা সহযোগিতা করছে। যেহেতু আপনি এই দপ্তরের মন্ত্রী সেহেতু স্বাভাবিক কারণেই সামগ্রিক ব্যর্থতার দায়-দায়িত্ব আপনার উপরে বর্তাবে এবং সেটা আপনাকে মেনে নিতেই হবে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বন-মন্ত্রী হিসাবে নিশ্চয়ই মেদিনীপুর জেলায় গিয়েছেন এবং আপনি নিশ্চয়ই জানেন কাজুবাদাম সেখানকার একটা অর্থকরী ফসল। মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমায় কাজুবাদাম চাষকে সম্প্রসারিত করার জন্য আপনারা প্রকল্প গ্রহণ করেছেন। কিন্তু আপনি নিশ্চয়ই জানেন যে, মেদিনীপুর জেলার সদর (উত্তর) এবং কাঁথি মহকুমায়ও কাজুবাদাম চাষকে আরো বেশি করে প্রসারিত করার সুযোগ রয়েছে। অতএব এটাও আপনার দেখা দরকার। কাজুবাদাম অর্থকরী ফসল, এর দ্বারা আমাদের দেশ বর্তমানে বৈদেশিক মুদ্রা অর্জন করছে। সুতরাং কাজুবাদাম চাষকে আরো বেশি করে সম্প্রসারিত করলে আরো বেশি বৈদেশিক মুদ্রা অর্জন করা সম্ভব।

এই হাউসে আমি ইতিপূর্বে মেনশন করেছি এবং সংবাদপত্রেও প্রকাশিত হয়েছে যে, কিছু দিন আগে উত্তরবঙ্গের কুচবিহারে গ্রামবাসীরা বেশ কিছু সংখ্যক মূল্যবান কাঠ আটক করেছিল এবং সে সম্বন্ধে থানায় কেস পর্যন্ত হয়েছিল। কিন্তু তারপর ২৪-ঘন্টার মধ্যে সে সমস্ত কাঠ উধাও হয়ে গিয়েছিল। সে ব্যাপারে গ্রামবাসীরা পুলিশকে চেস্ করেছিল, প্রশাসনকে জিজ্ঞাসা করেছিল, "কোথায় গেল ঐ সমস্ত কাঠ?' অবশ্য কিছু দিন পরেই জনৈক অসাধু ব্যাবসায়ীর পুকুর থেকে ঐ সমস্ত মূল্যবান কাঠগুলি পাওয়া গিয়েছিল। ৭/৮টি আর্টিকেলের ছবি দিয়ে সংবাদপত্রে এ বিষয়ে সংবাদ পরিবেশিত হয়েছিল। কিন্তু দুঃখের বিষয় আপনার দপ্তর থেকে ঐ ব্যাপারে কোনো রকম পজিটিভ স্টেপ নেওয়া হয় নি।

আমরা দেখছি উত্তরবঙ্গের পার্বত্য অঞ্চলের একের পর এক বেআইনি গাছ কাটা

হচ্ছে, ফলে সেখানে ধস নামছে। যেখানে ঐ গাছগুলি মাটিকে প্রটেকশন দিত সেখানে গাছের অভাবে ধসের সংখ্যা দিন দিন বাড়ছে। ফলে আমরা দেখছি কোথাও ৫০ জন মানুষ মারা যাচ্ছে, কোথাও ১০০ জন মানুষ মারা যাচ্ছে ধসের ফলে। এমন কি ওখানে জায়গায় জায়গায় বর্ষাকালে ধসের ফলে ২ মাস ৩ মাস করে রাস্তা ঘাট বন্ধ হয়ে থাকছে। বর্তমানে পরিবেশ দপ্তরের জন্য একজন মন্ত্রী আছেন সুতরাং আপনারা দুজনে (পরিবেশ মন্ত্রী এবং বন মন্ত্রী) এক সঙ্গে বসে ঐ ব্যাপারে একটা পরিকল্পনা গ্রহণ করতে পারেন। কিন্তু আপনাদের মধ্যে সে কো-অর্ডিনেশন আমরা লক্ষ্য করছি না। ফলে পশ্চিমবাংলার ইকোলজিক্যাল ডিসব্যালান্স বৃদ্ধি পাচ্ছে। যদিও আপনি আপনার বাজেট বক্তৃতার মধ্যে প্রথা-গতভাবে গতানুগতিক পদ্ধতিতে কিছু ডাটা, কিছু স্ট্যাটিসটিকস্ তুলে ধরেছেন, কিন্তু প্রকৃত সমস্যার সমাধানের কোনো বাস্তব সম্মত পথের উল্লেখ আপনি করেন নি। কিছু গরিব মানুষ পেটের দায়ে বনের কাঠ কেটে নিয়ে যাচ্ছে। সে বিষয়ে আপনি কিছু কথা এখানে অবশ্যই উল্লেখ করেছেন। কিন্তু আসল সমস্যা তা নয়। আসল সমস্যা হচ্ছে আপনার দপ্তরের সেক্রেটারি থেকে শুরু করে প্রতিটি কর্মচারী অসাধু। ফরেস্ট ডিপার্টমেন্টের সবাইকে গ্রেপ্তার করা উচিত। কারণ তাদের মদতে পশ্চিমবঙ্গে বন-নিধন যজ্ঞ চলছে। পশ্চিমবঙ্গ কেন্দ্রের কাছ থেকে আর.এল. ই. জি. পি., এন. আর. ই. পি. এবং সোশ্যাল ফরেস্টি খাতে কোটি কোটি টাকা পাচ্ছে। অথচ আমরা দেখছি পশ্চিম বাংলায় বিভিন্ন রাস্তার ধারে যে গাছগুলি অতীতে ছিল সেগুলি বর্তমানে কেটে সাফ করে ফেলা হয়েছে, অপর পক্ষে নতুন গাছ একটাও লাগানো হয় নি। সারা পশ্চিমবাংলার কোথাও কোনো রাস্তায় একটা নতুন গাছ নেই। জাতীয় সড়কগুলি থেকে শুরু করে মহকুমা সড়কগুলি পর্যন্ত সব জায়গায় গাছ নিধন চলছে।

কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় সামাজিক বনসৃজন প্রকল্প এই রাজ্যে সার্থকভাবে রূপায়িত হচ্ছে না। অপর দিকে আমরা দেখছি যথেষ্ট ভাবে চারিদিকে ইউক্যালিপ্টাস্ গাছ লাগানো হচ্ছে। কিন্তু আমরা জানি এ ব্যাপারে যে বিজ্ঞান ভিত্তিক রিপোর্ট আছে তাতে বলা হচ্ছে কৃষি প্রধান জায়গায় এই গাছ বেশি করে যদি লাগানো হয় তাহলে কৃষির ক্ষতি হবে। আমি আপনাকে এ ব্যাপারে মাননীয় কৃষি মন্ত্রীর সঙ্গে পরামর্শ করতে অনুরোধ করছি। কারণ এই গাছ অত্যন্ত বেশি পরিমাণে জল শোষণ করে নেয়, ফলে মাটির উর্ব্বর শক্তি নষ্ট হয়ে যায়, ওয়াটার লেভেল নিচে নেমে যায়।

[4-00 — 4-10 P. M.]

আজকে পশ্চিমবঙ্গ যখন কৃষির উপর নির্ভরশীল তখন সেখানে ইউক্যালিপটাস গাছের ব্যবহারটা একটু চিন্তা করে করা উচিত এবং কৃষি দপ্তরের সঙ্গে আলোচনা সাপেক্ষে এই ব্যাপারে সিদ্ধান্ত নেওয়া উচিত। তাই সামগ্রিকভাবে এই দপ্তরের ব্যর্থতা অক্ষমতা এবং অপদার্থতা আপনার নেতৃত্বে যেভাবে চলছে তারই পরিপ্রেক্ষিতে আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের মাননীয় বন বিভাগের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি। আমাদের

কংগ্রেস পক্ষের বন্ধুরা বলছেন যে আজকে বন শেষ হয়ে যাচ্ছে। আজকে গরিব মানুষেরা বাধ্য হয়ে বনের উপর নির্ভরশীল হয়ে বন শেষ করে দিচ্ছে। গরিব মানুষরা কি আমাদের বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে সৃষ্টি হয়েছে? ১৯৭৭ সাল পর্যন্ত কি পশ্চিমবঙ্গে গরিব মানুষ ছিল না? আজকে যারা ৩০ বছর ধরে বনকে সম্পূর্ণভাবে নিঃশেষ করে ফেলেছেন এবং তার সাথে সাথে গরিব মানুষগুলোকে আরও গরিব করে ফেলেছেন। আমরা দেখেছি ওদের আমলে ঠিকাদারী প্রথার যে ব্যবস্থা ছিল, যেখানে হয়ত বনাঞ্চলের এক হেক্টর জমি ঠিকা দেওয়া হয়েছে সেখানে ঠিকাদাররা ১০ হেক্টর কি ২০ হেক্টর জায়গার কাঠ কেটে নিয়ে যাচ্ছে, কে তাদের সাহায্য করছে? এইভাবে জঙ্গলকে নিঃশেষ করছে। আজকে বামফ্রন্ট সরকারের আমলে বিভিন্ন ভাবে গ্রামীণ বন সৃজন প্রকল্প করে সামাজিক দিক দিয়ে এইভাবে বনকে বৃদ্ধি করার চেষ্টা চলছে। ওরা দুরবস্থার সৃষ্টি করে দিয়ে গেছেন, আজকে সমালোচনা করছেন। ৩০ বছরের ময়লা কি মাত্র ৮ বছরে ধুয়ে দেওয়া যায়? এটা কি তারা চিন্তা করছেন না। শুধু বিরোধিতা করার জন্যই বিরোধিতা করছেন। আজকে দেখা গেছে এখন পর্যন্ত যে সমস্ত বনভূমি রয়েছে আর যে সমস্ত অসাধু ব্যবসায়ীরা তা নষ্ট করছে তারা কাদের মদত পুষ্ট? বিভিন্ন জায়গায় যে কাঠের মিলগুলি রয়েছে, বা যারা গ্রামের গরিব মানুষদের প্রলুব্ধ করে সেইভাবে কাঠগুলিকে সংগ্রহ করে এনে তাদের উদ্দেশ্য সিদ্ধ করছে। ওদের আমলে যখন গরিব মানুষদের বলা হত যে শুকনো কাঠ বিক্রি করে গরিব মানুষদের ভরণ পোষণ চলবে সেই সব বড় বড় ঠিকাদারদের দিকে লক্ষ্য ছিল না? এইভাবে শুধু জঙ্গল নয় ওরা সমস্ত মানুষের চরিত্রও নষ্ট করে দিয়েছেন। স্বাধীনতার পর থেকে ৩০ বছর দেখা গেছে সামাজিক সম্পদ নিজের সম্পদ নয় বলে এই ধরনের মানুষের মনোভাব ৩০ বছরে সৃষ্টি করে দিয়েছেন। সামাজিক সম্পত্তিকে নিজের সম্পত্তি বলতে শিখিয়েছেন, এখন সমালোচনা করছেন। আগে আমাদের বনভূমি ছিল শতকরা ৩৩ ভাগ, এখন দাঁড়িয়েছে ১১ ভাগ, সেই ১১ ভাগকে ওরা ৩০ বছরে ৩৩ ভাগ করতে পারেন নি, বামফ্রন্ট সরকার সেটা ৮ বছরে কি করে করবেন? একথা সত্য যে জঙ্গল পরিষ্কার হয়ে যাচ্ছে, জঙ্গলের কাঠ চুরি হচ্ছে অস্বীকার করি না। এগুলি সামাল দেওয়ার ব্যবস্থা করতে আমরা আমাদের এই সীমিত ক্ষমতার মধ্যেও সচেষ্ট হয়েছি অনেকটা এগিয়ে চলেছি, সেটা দেখে ওদের হিংসা হচ্ছে। সেজন্য আমি তার প্রতিবাদ করছি। ওরা যে কাজগুলি করেছেন, ওদের অপকীর্তির দোষ আমাদের বহন করতে হচ্ছে। এই কথা বলে আজকে মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ এনেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Dr. Zainal Abedin :** Mr. Speaker Sir, at the very outset I oppose the grant moved by the Forest Minister.

Sir, social forestry is one of the schemes which was initiated and enumerated by our late glorious Prime Minister, Sm. Indira Gandhi. Sir, for the ecological imbalance indiscriminate felling of trees is mainly responsible, and it is creating denudation of forest resources of this State. Here two forces are operating together—first comprises of forest Mafia and the looters and the second is group of the saw mill owners. Sir, perhaps you have also noticed the mushroom growth of the saw

mills. This government has no power to control the mushroom growth of the saw mills. These saw mills are to a large extent responsible for the denudation of the forest resources. The government has failed to control the mushroom growth of the saw mills. It is very unfortunate and I do not know what prevents them to control the activities of these saw mills. I would like to mention here painfully that in the year 1962, at the time of clash with China, some portions of the forests have been denuded by the para-military personnel which the Chief Minister and the late Forest Minister correctly observed. I am thankful to the late Forest Minister for the steps taken by him to improve the forest resources which are very much essential for the ecological balance and for our living purpose. I would request the present Forest Minister to follow that up.

Next I come to the security arrangement to protect the forest resources. Sir, a large number of forest guards and rangers have been killed by the Mafias. It is disgress that this Government has failed to make proper security arrangements to protect those forest guards and forest resources.

Sir, what is the condition of the villagers who reside in forest area ? It is painful. During the regime of Shri Jyoti Basu, West Bengal is becoming poorer and poorer and poverty is increasing in the villages. When the rest of India is progressing faster, West Bengal is marching backward and deteriorating day by day. It is the irony of fate, Sir.

Then Sir, I come to next point. The forestry has some relation with land reforms. If these gardens are brought within the ceilling, then trees will be cut indiscriminately and all the gardens will be denuded in future. So, please have some relations.

[4-10 — 4-20 P. M.]

With regard to environment, this department must corelate as our land is limited by the Environment Department, Land Revenue Department, Public Works Department and Irrigation and Waterways Department. There are spaces on the embankments which can be utilised for afforestation. Now, a new phenomenon has been deeply marked for the cultivation of floweres by the flower growers and they have been attracted to do that. Now, I think that no department has been created as to who will monitor the activities of the flower growers. Please take some pains to monitor the activities of the flower growers because flower cultivation has a creative profession and this land can yield good results and maintain many small families. With these words, I would have been happy, if I could support the Demand moved by the Minister-

in-Charge of this Department, because the maffias have been encouraged by the CPI (M). So I disagree with the contentions of the Minister. As such, I oppose this Budget.

**শ্রী খারা সোরেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ প্লেস করেছেন সেটাকে সমর্থন করে দু একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। মাননীয় স্পিকার স্যার, আমাদের দেশে পশু পাখি এবং মনুষ্যকূল বেঁচে থাকবার জন্য যে পরিমাণ বনের প্রয়োজন সেই পরিমাণ বন আমাদের দেশে নেই। আমাদের পশ্চিমবাংলা এর থেকে ব্যতিক্রম নয়। আমরা জানি গোটা পশ্চিমবাংলা এবং গোটা ভারতবর্ষে মানুষের মধ্যে শতকরা ৭০ ভাগ মানুষ নিরক্ষর। এই নিরক্ষর মানুষেরা জানে না তাদের প্রত্যেককে বাঁচার জন্য বনের প্রয়োজন। সেই জন্য গ্রামে-গঞ্জে গিয়ে এই শতকরা ৭০ ভাগ নিরক্ষর মানুষকে বোঝাতে হবে, তাদের বন রক্ষার জন্য সচেতন করে তুলতে হবে। এদের যদি সচেতন করে তোলা যায় তাহলে আগামী দিনে বন সৃজনের পক্ষে সহায়ক হবে। আজকে আমরা সরকারের সহযোগিতায় বন সৃজন করছি। আমরা বন সৃজন করতে গিয়ে লক্ষ্য করছি যে গ্রামে-গঞ্জে শতকরা যে ৭০ ভাগ নিরক্ষর মানুষ আছে তাদের ব্যক্তিগত জমিতে যে গাছ আছে, অভাবের তাড়নায় তারা সেই গাছ কেটে ফেলছে এবং জ্বালানি রূপে ব্যবহার করছে এবং কিছু জ্বালানীর জন্য শহরে চালান করছে। তাদের যদি এই বনে সচেতন করে দেওয়া হয় যে একটি গাছ কাটলে সেই জায়গায় ৩টি গাছ লাগাতে হবে তাহলে কিছুটা ভারসাম্য রক্ষা করতে পারা যাবে। আমরা সরকারের নেতৃত্বে গাছ লাগাচ্ছি, বন সৃজন করছি কিন্তু সেটা রক্ষণাবেক্ষণের দরকার। আমরা দেখতে পাচ্ছি রক্ষণাবেক্ষণের দায়িত্ব যাদের উপর দেওয়া হয়েছে তারা গাছ অনেক নষ্ট করে ফেলছে, অনেক গাছ অপচয় হয়ে যাচ্ছে। এই অপচয় বন্ধ করতে হবে। আমরা লক্ষ্য করেছি পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের আসার পর গ্রামে পঞ্চায়েতের মাধ্যমে উৎসব সহকারে গ্রামের মানুষ গাছ লাগিয়েছে। এই বন সৃজনকে আমরা গ্রামের মানুষের মধ্যে উৎসাহ যোগাতে পেরেছি। সেই জন্য আমি বলতে চাই গ্রামের মানুষকে যদি সচেতন করা যায়, যদি ঠিক ভাবে গড়ে তোলা যায় তাহলে বন সৃজনের ক্ষেত্রে উপকার হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একজন সুন্দরবন এম. এল. এ-এর কাছ থেকে খবর পেলাম সুন্দরবনে একটা বাঘ বেরিয়ে এসে গ্রামের মানুষদের উপর আক্রমণ করেছে। ৫-৬ দিন ধরে সেখানে বন বিভাগের অফিসাররা সেই বাঘকে খুঁজে বেড়াচ্ছে, কিন্তু দেখতে পাচ্ছে না। এই ব্যাপারে যথাযোগ্য ব্যবস্থা নেবার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে সুপারিশ করছি। এই কথা বলে মাননীয় বন বিভাগের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে আর একবার সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি মাননীয় কাশীনাথ মিশ্র মহাশয়কে ধন্যবাদ দেব যে উনি আমাদের দু-একটা প্রকল্পের সম্বন্ধে মোটামুটি প্রশংসা করেছেন, সেই সাথে ধন্যবাদ দেব মানস ভুঁইয়া মহাশয়কেও। কেননা, তিনি আমাদের কাজু-বাদাম প্রকল্পের প্রশংসা করেছেন। মাননীয় কাশীনাথ মিশ্র মহাশয় এখানে যে সমস্যার কথা বলেছেন—বনভূমি ধ্বংসের কথায় বলেছেন যে, এটা আগের তুলনায় অনেক কমে গেছে। উনি পশ্চিমাবাংলাকে

একটা রবার বা ইলাস্টিকের মতো মনে করেছেন, যারফলে পশ্চিমবাংলার বন-জঙ্গল আগের তুলনায় বেড়ে যেতে পারে। আপনারা সকলেই একথা জানেন যে কী অবস্থায় পশ্চিমবাংলা ভাগ হয়েছিল স্বাধীনতার সময়ে? স্বাধীনতার পূর্বে মোট বনাঞ্চলের মাত্র ১৩ ভাগ পড়েছিল পশ্চিমবঙ্গের ভেতরে। একথা বিরোধীপক্ষের মাননীয় সদস্যরাও বলেছেন। এই বনভূমির মধ্যে বর্তমানে দু'ভাগ কমে গেছে, একথাও তারা উল্লেখ করেছেন। হ্যাঁ, এটা ঘটনা। পশ্চিমবাংলার বনভূমি আগের অবস্থায় নেই। দুঃখের বিষয়, এই সমালোচনা আজ এখানে যারা করছেন, তারা বোধহয় ভুলে গেছেন এই অবস্থা কাদের আমলে ঘটেছিল? এই অবস্থা তাদের আমলেই ঘটেছিল। এই অবস্থা কেবলমাত্র এখানেই নয়, গোটা ভারতবর্ষেই ঘটেছে। আমি ভারতবর্ষের দু'একটা চিত্র সংক্ষেপে এখানে দেব। আপনারা জানেন, স্যাটেলাইট বা উপগ্রহ-এর মাধ্যমে আমাদের দেশের বনভূমি সম্বন্ধে যে সমীক্ষা করা হয়েছে বা হচ্ছে, তাতে পৃথিবীর বহু রাষ্ট্রের সঙ্গে সঙ্গে ভারতবর্ষের একটা চিত্র পাওয়া যাচ্ছে। সেই সমীক্ষা থেকে দেখা যাচ্ছে, আন্দামান নিকোবর দ্বীপপুঞ্জে আগে যে জঙ্গল ছিল তা ক্রমান্বয়ে কমে গিয়ে বর্তমানে ৯১.৭ ভাগে এসে দাঁড়িয়েছে। সেই ভাবে গুজরাটে ৬.৮, কর্ণাটকে ১৮.৮, তামিলনাড়ুতে ১৩.৯ এবং পশ্চিমবাংলাতে ১৩ ভাগের জায়গায় ১০ ভাগ দাঁড়িয়েছে। সুতরাং এটা নতুন কোনো জিনিস নয়। মাননীয় জয়নাল আবেদিন মহাশয় এখানে উদ্বেগ প্রকাশ করে বলেছেন—শ্রীমতী গান্ধী জীবিতকালেই সোশ্যাল ফরেস্টের কথা বলতেন এবং সেই কারণেই সকলকে পরিবেশের কথা চিন্তা করতে হচ্ছে। এই পরিবেশের কথা চিন্তা করে ভারতের নতুন প্রধানমন্ত্রী আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীকে একটা চিঠি লিখেছিলেন, সেটি আমি এখানে পড়তে চাইছি। একটু পড়লে আপনারা সহজেই বুঝতে পারবেন গোটা ভারতবর্ষ সম্পর্কে তিনি কী বলেছেন? তিনি চিঠিতে লিখেছিলেন, you are aware of the grave concern caused by the depletion of our forest. The extent of our deforestation has reached the limit of an ecological disaster—আমরা পশ্চিমবাংলাতে এটা তৈরি করতে চাই না। আমি আর একটা তথ্য এখানে দিতে চাই। গত জানুয়ারি মাসে সেন্ট্রাল ফরেস্ট্রি বোর্ডের যে রিপোর্ট প্রকাশিত হয়েছে, সেখানে তারা কি বলেছেন? মানস ভুঁইয়া বলেছেন, 'আমার নেতৃত্বে বন ধ্বংস হচ্ছে।' The forest area under good tree cover is estimated to be only half of the area legally declared as forests. This means that the per capita productive forest area is only 0.05 hectares against 0.2 hectares in 1951. ১৯৫১ সালে ভারতবর্ষে যেখানে বনভূমি ছিল, ০.২ ভাগ, বর্তমানে সেটা কমতে কমতে এসে দাঁড়িয়েছে ০.০২ ভাগে। কে দায়ী এর জন্য? মানস ভুঁইয়া বলছেন, গ্রেপ্তার করতে হবে। কাদের গ্রেপ্তার করবেন? চিন্তা করে দেখুন, গ্রেপ্তার করার জন্য সৈন্য বাহিনী নিয়ে যাবেন কিনা? এই অবস্থার ভেতরে আমরা বামফ্রন্টের আমলে গত কয়েক বছরে ১৯৮০-৮১ সাল থেকে আরম্ভ করে ১৯৮৫-৮৬ সাল পর্যন্ত সময়ে নতুন বনভূমি সৃজনের জন্য উদ্যোগ নিয়ে এক লক্ষ তিরিশ হাজার হেক্টর জমিতে নতুন বনভূমি তৈরি করেছি। শুধু তাই নয়, তিন কোটি শ্রম দিবস আমরা সৃষ্টি করেছি এই কয়েক বছরের মধ্যে। আমি আপনাদের রুর‍্যাল রিপোর্টের দিকে একবার নজর দিতে অনুরোধ করছি, আপনারা রিপোর্টটি একবার দেখুন। জ্বালানী ও গৃহকর্ম, চাষবাস ইত্যাদির জন্য আমরা যে ধরনের বন-সৃজনের ব্যবস্থা করেছি সেটা শুনতে আপনাদের ভালো লাগবে না। আমি দু'একটা বিষয়

একটু পড়ে শোনাই। শুনতে হয়ত আপনাদের খারাপ লাগবে, কিন্তু কোনো উপায় নেই।

[4-20 — 4-30 P. M.]

এখানে বলা আছে ওয়ার্ল্ড ওয়াচ ইনস্টিটিউট ফান্ড থেকে একটি টিম পশ্চিমবঙ্গে এসেছিল তারা দেখে গিয়ে বলেছেন যে "The project has responded to the desire of landless people to participate in tree planting. Early in the project, it was recognised that the land reform authority was committed to providing for the landless and at the same time Forestry Department recognised that it could never protect, restock and manage large areas of unproductive land without the support and participation of the local communities." এটায় দেখুন যে প্রশংসা করে গেছেন কিনা, অথচ আপনারা দিতে পারলেন না। তারপরে দিল্লি থেকে সেন্টার ফর সায়েন্স অ্যান্ড এনভায়োর্নমেন্ট তুলনা করে বলে গেছেন যে The workshop in West Bengal will be the third in the series and we will invite select journalists from Bihar, MP, Orissa and West Bengal to attend it. We want to organise this workshop in West Bengal because we have found the State is doing the best work in the region, especially in reaching out to the poor. এরা সকলেই আমাদের প্রশংসা করে গেছেন, এইভাবে অনেক তথ্য আমি দেখাতে পারি। এইভাবে দেখাতে পারি যে দেশে, বিদেশে আমরা কিভাবে প্রশংসা অর্জন করেছি। সুতরাং এবার আপনারা কাকে গ্রেপ্তার করবেন চিন্তা করে দেখুন। গ্রেপ্তার করার অসুবিধা আছে একটা জায়গায় এই কারণে আমরা দেখতে পাই যে ১৯৫২ সালে যে জাতীয় বন নীতি ঘোষণা করা হয়েছিল সংবিধানের ৪৮ (খ) ধারাতে সেই ধারা অনুসারে পরিবেশ এবং বনকে রক্ষা করা হবে বলা হয়েছিল এবং সেই সময়ের এই আইন চালু আছে। এখানে কাশীবাবু বন উন্নতির ব্যাপারে বললেন যে যেখানে দেশের ওয়ান থার্ড ভাগ বন সেখানে আপনারা বনের জন্য কী খরচ করেছেন? ফাস্ট প্ল্যানে ০.৩৯ ভাগ খরচ করা হয়েছে, দ্বিতীয় প্ল্যানে ০.৪৬ ভাগ খরচ করা হয়েছে, তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ০.৫৩ ভাগ খরচ করা হয়েছিল, চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ০.৫৪ ভাগ খরচ করা হয়েছিল এবং পঞ্চম পরিকল্পনায় ০.৫১ ভাগ খরচ করা হয়েছিল, আর ষষ্ঠ পরিকল্পনায় ০.৭১ ভাগ খরচ করা হয়েছিল। সেই সময়ে পশ্চিমবঙ্গে চতুর্থ পরিকল্পনায় ০.৫৪ ভাগ খরচ করা হয়েছিল আর ষষ্ঠ পরিকল্পনায় সেটা বেড়ে ১.২ ভাগ করা হয়েছে। আর সপ্তম পরিকল্পনায় ১.৪ ভাগ করার বরাদ্দ করেছি। অর্থাৎ বনের জন্য বনসৃজনের জন্য আমরা যা করেছি তা কি উন্নতির লক্ষণ নয়? এটা আপনারা একটু বিচার করে দেখবেন। তাছাড়া আপনারা জানেন যে বস্তাপচা আইন এখনো বনের ক্ষেত্রে চলছে বন তো আর বাড়ানো চলে না। বনের বিকল্প জ্বালানি হিসাবে কেরোসিন এবং কয়লার যে পরিমাণ দাম বাড়ছে তাতে বনের সম্পত্তি কত যে রক্ষিত হবে সে বিষয়ে সন্দেহ আছে। কেরোসিন ১৯৭৯-৮০ সালে যে দাম ছিল তার থেকে এখন ৫৩ ভাগ দাম বেড়েছে। কয়লার ক্ষেত্রে ১৯৮১ সালে থেকে ১৯৮৬ সাল পর্যন্ত শতকরা ৫৭ ভাগ দাম বেড়েছে। এরফলে কাঠের উপর চাপ পড়বেই। জ্বালানির দাম এইভাবে বাড়লে বনসৃজন রক্ষা করা কঠিন হয়ে দাঁড়াবে। বামফ্রন্ট সরকার আরো একটি নতুন পদ্ধতি অবলম্বন করেছে। বনভূমিকে বাড়ানোর

জন্য আমরা একটা পরিকল্পনা নিয়েছি। আমরা এই ব্যাপারে সামাজিক বনসৃজন এবং গ্রামীণ বনসৃজন একটি প্রকল্প হাতে নিয়েছি। এরজন্য পঞ্চায়েতকে যুক্ত করা হয়েছে। এতে গ্রামীণ মানুষকে যুক্ত করে তারাও যাতে এর থেকে উৎপাদন করে একটা অংশ পেতে পারে তার ব্যবস্থা করা হয়েছে। তাছাড়া কিষাণ নার্সারি করা হয়েছে তাতে কৃষকদের এরমধ্যে যুক্ত করা হয়েছে। ওই কৃষকরা চারা তৈরি করবেন, এইভাবে চারা বিস্তারের একটা অভিনব ব্যবস্থা গ্রহণ করেছেন। আইনকে আরো কঠোরভাবে প্রয়োগ করার জন্য ডাঃ জয়নাল আবেদিন সাহেব বলেছেন। আমি তাকে জানাই আমরা এই ব্যাপারে সশস্ত্র প্রহরার ব্যবস্থা করেছি এবং এরজন্য ৭ম পরিকল্পনায় টাকা রেখেছি। সুতরাং এরজন্য চিন্তা করার কোনো কারণ নেই। এই ব্যাপারে পশ্চিমবঙ্গের সরকার যথেষ্ট সচেতন। এই বলে সমস্ত কাটমোশনের বিরোধিতা করে আমার বাজেটকে সমর্থন করতে অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** There are four cut motions to Demand No. 58. All the cut motions are in order.

**Shri Kashinath Misra :** Mr. Speaker, Sir, I beg to move that the Amount of Demand be reduced to Re. 1/-.

Sir, I also beg to move that the Amount of Demand be reduced by Rs. 100/-.

The motions of Shri Kashinath Misra that the Amount of Demand be reduced to Re.1/- and the Amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Shri Achintya Krishna Roy that a sum of Rs. 22,79,26,000 be granted for expenditure under Demand No. 58, Major Heads : "313-Forest (Excluding Lloyd Botanic Garden, Darjeeling) and 513-Capital Outlay on Forest", was then put and agreed to.

**Demand No. 72**

**Mr. Speaker :** There is one mistake and it should be set right before the Minister moves his grant. In the Budget Speech of the Minister circulated here, grants for Demand Nos. 72 & 73 are mentioned. But the Business Advisory Committee allotted time only for Demand No. 72. So Demand No. 73 would be excluded from the Budget Speech of the Minister and the debate will continue only on Demand No. 72.

I now request the Minister-in-Charge to move Demand No. 72.

**Shri Achintya Krishna Roy :** Mr. Speaker, Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,27,43,000 be granted for expenditure under Demand No. 72, Major Head : "339-Tourism".

(This is inclusive of a total sum of Rs. 56,90,000 already voted on account in March, 1986)

স্যার আমি আর একটি কথা বলতে চাই, এই প্রথম পর্যটন দপ্তরকে বিধানসভায় আলোচনার সুযোগ আপনি দিয়েছেন তার জন্য আমি আপনাকে ধন্যবাদ জানাই। Sir, my Budget Speech may be taken as read. Budget Speech of Hon'ble Minister of Shri Achintya Krishna Roy taken as read.

Out of the total sum of Rs. 2,27,43,000/- (Rupees two crores twenty-seven lakhs forty-three thousands) only under Demand No. 72, a sum of Rs. 1,22,43,000/- (Rupees one crores twenty-two lakhs forty-three thousands) only will be on account of administrative and Non-Plan expenditure and Rs. 105.00 lakhs (Rupees one hundred five lakhs) only will be the expenditure on tourism development schemes included in the Annual Plan. The sum of Rs. 10 lakhs (Rupees ten lakhs) only proposed for grant under Demand No. 73 is for the purpose of subscribing to the Equity Share Capital of the State-owned West Bengal Tourism Development Corporation Limited.

The proposed outlay of Rs. 105 lakhs (Rupees one hundred five lakhs) only under Demand No. 72 is proposed to be utilised as follows:

| | | |
|---|---|---|
| (a) | Tourist Accommodation | Rs. 28.00 lakhs |
| (b) | Tourist Centres | Rs. 22.00 „ |
| (c) | Tourist Publicity including Festivals | Rs. 15.00 „ |
| (d) | Tourist Transport including Watercraft | Rs. 28.00 „ |
| (e) | Training for tourism personnel | Rs. 0.25 „ |
| (f) | Direction and Administration | Rs. 10.00 „ |
| (g) | Other schemes and activities | Rs. 1.75 „ |
| | | Rs. 105.00 lakhs |

I take this opportunity to present before the Members the salient features of our activities and the strategy for tourism development in this State.

In our plans for tourism development in the coming years we are trying to diversify tourism along non-traditional lines with emphasis on holiday and leisure tourism, beach resort tourism, wildlife tourism and adventure tourism including watersports and trekking. The thrust on development of domestic tourism continues and schemes are being implemented to provide inexpensive accommodation of low budget tourists.

During the year 1985-86 the Tourism Department organised 2,600 conducted tours with 55,000 tourists. Inter-State tours to North-Eastern States, Uttar Pradesh and Rajasthan were organised with the object of promoting national integration.

During the year 70 more beds were commissioned in Udayachal

Tourist Hostel in the Salt Lake City bringing the total number of beds of 176. A plot of land has been obtained in the Salt Lake City for building more tourist facilities. Boating has been introduced in the lake of the Eden Gardens. A restaurant has been commissioned at Malancha in Barrackpore and this will go a long way in meeting the longfelt need of the tourists visiting the area. A tourist bunglow with 14 beds has been commissioned at Parmadan in the Bibhutibhusan Wildlife Sanctuary. Two cottages have been constructed at Kanrajhore. Keeping in view the growing tourist traffic to the Sunderbans administrative approval of a second watercraft has been accorded. The Forest Department has recently doubled the capacity of the watch towers at Netidhopani and Sudhanyakhali to provide better facilities to tourists for viewing wildlife. The facilities at the Gadiara Tourist Lodge have been improved and construction of the jetty there to facilitate transportation of tourists from Calcutta has made considerable progress.

Construction of two tourist cottage with 4 beds at Ajodhya Hills has ben going on. 12 paddle boats will be launched for use by tourists at the lake in Mirik. In both these schemes special Central assistance was obtained.

During the year 1986-87 the thrust of Tourism Department's activities will be on the Sunderbans in South Bengal and Bijanbari in North Bengal. A scheme for construction of a floating accommodation near the core area of the Sunderbans Tiger Reserve has been forwarded to the Central Government for financial assistance. Tenders for construction of this accommodation have already been received. The second watercraft for which administrative approval has already been accorded, is expected to be commissioned during the year. Tourism Department has planned setting up a new tourist complex at Bijanbari with the objectives of developing this nice hill town as well as diverting the flow of tourists from Darjeeling in the peak season. This scheme will be mainly financed with special assistance for development of hill areas.

Construction of five trekkers' huts along the trekking route Sandakphu Phalut is expected to be completed during the year with the assistance of Rs. 7.87 lakhs from the Government of Inida. The Central Government has also sanctioned a special assistance of Rs. 40 lakhs for a 100-bed tourist lodge at Digha. Construction of this lodge will begin shortly. Tourism Department has requested for Special Central assistance for construction of a Yatri Nivas at Darjeeling and for creation of rafters' facitlities at Singlabazar. It has been proposed that a rafting training centre be set up at Singlabazar under the auspices of the

Central Government.

During the year 1986-87 execution of the following schemes will be under way : Tourists cottages at Mukutmanipur, Motel at Assansol Satellite town, Wayside facilities at Durgapur and Tourist facilities at Gadiara.

At Sagar Island a plot of land has been offered to Bharatiya Yatri Avas Bikas Samity, for construction of a Yatrika which will provide inexpensive tourist accommodation to the pilgrims.

In addition to the scheme of Bijanbari tourist complex, Tourism Department has proposed a few schemes for development of hill areas. These schemes include expansion and improvement of the Tourist Day Centre at Kurseong, development of Tiger Hill Tourist Complex and some development activities at Mirik.

*West Bengal Tourism Development Corporation*

The West Bengal Tourism Development Corporation is a fully State-owned Corporation. During the year 1985-86 the estimated turn-over of the Corporation was Rs. 1.00 crore as against the turn over of Rs. 82.00 lakhs during the year 1984-85. During the period the Corporation has created full-fledged conference facilities at Darjeeling Tourist Lodge and Mainak Tourist Lodge at Siliguri. Mainak Tourist Lodge which was inagurated in March, 1985, has been fully commissioned during the year. It is now complete and has 3-star hotel facilities. The Lowis Jubilee Sanitarium, Darjeeling, has since been acquired by the State Government with effect from the 16th February, 1986 on the expiry of the Lowis Jubilee Sanitarium (Taking Over of Management) Act, 1976. A portion of the Lowis Jubilee Sanitarium has been completely renovated during the year and renovation work for another portion is in progress. This establishment continues to be under the Management of the Corporation.

*Great Eastern Hotel*

The Great Eastern Hotel, an underkating of the Tourism Department, is having larger patronage than before form the executives of both public and private sectors who constitute the largest single group of its clientele as also tourists—both foreign and inland. During the year 1985-86 the hotel had a turn-over of Rs. 40 million, Rs. 27 million from hotel business and Rs. 13 million from bakery business. The renovation work in the hotel is continuing. For the convenience of the hotel's patrons a 24-hour coffee shop and a pastry shop have been opened and these have been favoured particularly by the foreign tourists. The air-conditioned rooms of the hotel will soon be provided with colour T.V. and 4-

channel music system. With a view to opening a hotel in the building of the closed Ritz Hotel and operating it as a joint sector project with Great Eastern Hotel, Tourism Department requisitioned the hotel building with the object of acquiring it soon thereafter. Life Insurance Corporation of India, the owner of the building has challenged the requistion-order of the Government and the matter is pending before the Hon'ble High Court.

We have repeatedly urged the Central Government to review the restrictive order on movement of foreign tourists in North Bengal districts since such orders act as a disincentive to overseas tourists in this state. The order has recently been modified marginally by the Central Government, but the modified order does not serve the cause of tourism development. With the steadily depleting international air services to Calcutta Airport the tourist traffic to our State from the tourist generating areas of North America and Western Europe has suffered a serious setback. As against 28 and 32 international airlines operating from Delhi and Bombay respectively, Calcutta Airport is now served by only 7 foreign airlines, none of which connects the tourist generating areas in the West. I feel that this is an area where the Central should step in immediately for removal of regional imbalances in respect of basic infrastructure for tourism development.

Lastly, I hope that even with our limited resources we shall be able to contribute significantly to the growth of tourism in the State with the continued co-operation from the concerned agencies and active interest from you all.

**Mr. Speaker :** Thank you. There is one cut motion on this demand by Shri Kashinath Misra. The cut motion is in order.

**Shri Kashinath Misra :** Mr. Speaker, Sir, I beg to move that the Amount of Demand be reduced by Rs. 100/-.

[4-30 — 4-40 P. M.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আজকে বৈজ্ঞানিক অগ্রগতির প্রযুক্তির যুগে বিজ্ঞানের সুসংবাদ প্রসারণ করেছেন একটি ক্ষেত্রে অ্যানিহিলেশন অফ দি ডিসট্যান্স আজকে পৃথিবীর কোনো প্রান্ত থেকেই কোনো প্রান্তের দূরত্ব নেই। অ্যানিহিলেশন অফ দি ডিসটান্স দিস ইজ নাম্বার ওয়ান, নাম্বার টু হচ্ছে আজকে পৃথিবীর যে কোল্ড ওয়ার অ্যান্ড থ্রেট অফ নিউক্লিয়ার অ্যানিহিলেশন তাতে এই পরিপ্রেক্ষিতে বলতে পারা যায় যে international exchange of delegates and tourists are essential for maintaining peace and formulating world opinion of the world community. Third is that tourism should be encouraged from two wings. First it should be within a nation. Sir, India is the nation of nations. Internally what has a State

to do ? Integration of the country is number one. For improving the integration, for consolidation of the integration within the country, we should have friquent visits so that problems like Assam, problems like Punjab should not crop up. We should have to and fro movement in every part of India. Next, Sir, tourism should be taken as industry. The rest of India has taken it up as in industry. In Kashmir, Rajasthan and Madhya Pradesh—they have taken it up as industry. Unfortunately, tourism here is not improving rather it is declining. Unfortunately, tourism here is not improving but declining. The Tourism Development Corporation has sustained losses for unexplained reasons. The invisible thing beyond this loss must be explained by the Hon'ble Minister in charge. Why this is happening here? (3) You must provide confidence for the development of this industry at least. (1) Accommodation, (2) Transport facilities-rail road and air, and (3) The expenditure should be class-wise while is divided into class community, the class again has been the stratification of the class. We see, there is upper class and in the upper class there is top executives, monopolist and the multi-millioners. In the middle class, there are the upper middle class and the intermediate middle class, and there is the lower class. So the facilities should be there to accommodate all types of these tourists of Bengal because Bengalee people are mad after travelling. In U.P. if you travel in a rail coach, you will see that they are discussion with each other "If you save money—

चार प्रदेश मे लोगों के पास रुपया होने से वे लोग मकान बनाये हैं, बंगालियों के पास रुपया होने से घूमता हैं।

So the Bengalees are mad after travel and tours. We should have liason with all the sister States of India. There should be corresponding office there. Next point—there should be sports development and attractive places like Mirik and at other places.

Next, Sir, the Information and Publicity are done through free media, radio, television, cinema slides, newspaper publication etc. In addition to establishment of these, there should be information bureau at important locations of Inida and abroad.

Passengers from Europe pass through Frankfurt. Let us say and inform that these are the attractions of Bengal. Here, again, Sir, law and order problem comes in. Those who travel, there are numerous reports published in the newspapers that the foreign tourists have been robbed of their belongings they posses etc. due to the absence of law and order and the rule of law here.

Mr. Chairman, Sir, I would request the entire Council of Ministers

to improve the law and order condition and have some respect of the law.

Next, 'Beautification' of Calcutta. You say "কলিকাতা তিলোত্তমা" But these are the signs of improvement of Calcutta Corporation. You have taken the power by rigging elections. What is the condition of roads here, what is the condition of transport here, what is the condition of accommodation here and what is the condition of other? West Bengal is blessed with Darjeeling which the British Raj developed with local inhabitants there. There should be no restrictions for the foreign tourists unless there is definite infomation of espionage or other evidences against the foreigners.

Sir, within the nation, within amongst ourselves there are spies. There may be one or two foreign spies. There should be thorough scrutiny. The landscape of Jaldapara and Darjeeling should be opened to the foreign tourists by withdrawing the restrictions involved and in vogue.

Sir, I crave your indulgence to give me opportunity to place before the House my little experience that I have gained in the course of our travel here and there. I found that the services of the tourists' lodges, the rates of the tourists' lodges, the cost of food item, the arrangements of transport in the tourists' lodges specially during the festive occasions like Ganga Sagar Mela in south Bengal and Jaleswar Mela in North Bengal, are not always upto the mark. In some of the tourists lodges the services are excellent. But it varies from spot to spot. So, I would request the Hon'ble Minister and his officers to have a strict supervision on all these because here the people are always speaking how they are being received, how they are being entertained, and how are the host who cannot provide the minimum requirements ? This is one of the improtannt aspects.

There should be some law and order in the tourists lodges because this department should know the food habits and other habits of the tourists. The foreigners have their own habits. Please make provisions for their requirements in the tourists lodges or at such centres or at any other beautiful hotels. There should be corresponding accommodation, arrangement of transport, and everything, corresponding to the stratification, or specifications or classification of the society we live in. With these words, Sir, I hope Hon'ble Minister in charge will give his attention along with Howrah Municipal Corporation and the Calcutta Corporation. Will they rule by way of rigging election ? They have to have some of civic amenities removing all these garbages. Last but not the least.

There should be, as I have said, in this scientific Jet age when Jet planes and Jumbo jets carry passengers from Australia and Newzeland to India within some hours, so in the like way this is the age of certain development of technologies—radios, television sets and other amenities provided in certain areas in certain class of accommodation. Due care and due investigation should be taken up against the deceits. There are travel agents. We should have developed some liasion with the travel agents. There should be some system of recognition, and the unscrupulous agents should be discouraged from government side. From time to time due notification and publications, radio messages or telephonic talks should come out so that the unscrupulous travel agents do not exploit the tourist either from inside India or outside India. With these words I oppose the budget grants. Thank you, Sir.

[4-40 — 4-50 P. M.]

**শ্রী সুখেন্দু খাঁন :** মাননীয় চেয়ারম্যান স্যার, মন্ত্রী মহাশয়ের বাজেট সমর্থন করে এবং কাশীবাবুর কাট মোশনের বিরোধিতা করে আমি সংক্ষিপ্ত ভাষণ রাখছি। এতদিন পর্যন্ত এই পর্যটন আবাসগুলি ছিল ধনীদের ভ্রমণ বিলাসের জন্য, কিন্তু পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আসার পর এই পর্যটন আবাসগুলিতে গরিব, মধ্যবিত্ত এবং এমন কি স্কুল কলেজের ছাত্রদের থাকার ব্যবস্থা করা হয়েছে এবং তারজন্য পর্যটন দপ্তর থেকে অনুদান দেওয়া হয়। ১৯৬২ সাল পর্যন্ত এই দপ্তরের কোনো অস্তিত্ব ছিলনা। ১৯৫৯ সালে এটা ছিল পরিবহন দপ্তরের অধীনে। ১.৯.৬২ তারিখ থেকে এই দপ্তরে উন্নয়ন এবং পরিবহন দপ্তরের একটা শাখা হিসেবে কাজ শুরু করে যদিও সেই মর্মে কোনো আদেশ পাওয়া যায়নি। ১৯৬৮ সালের পর এই দপ্তরকে স্বরাষ্ট্র পরিবহনে আনা হয় এবং তার নাম দেওয়া হয় পরিবহন এবং পর্যটন দপ্তর। ১৩/৩/৬৯ তারিখে এটা রিটার্ন ব্যাক হয় টু স্বরাষ্ট্র পরিবহন এবং স্বাধীন দপ্তরের মর্যাদা দিয়ে কাজ শুরু করা হয় এবং এর নাম দেওয়া হয় স্বরাষ্ট্র (পরিবহন ও পর্যটন) । এতদিন পর্যন্ত এই বিভাগের বাজেট হাউসে আলোচনার জন্য আসত না, এটা গিলোটিনে পড়ত। ১৯৫২ সাল পর্যন্ত পর্যটন দপ্তরের কোনো বাজেট বরাদ্দ ছিল না। তৃতীয় পরিকল্পনার সময় থেকে এই বিভাগের কাজ শুরু করা হয়। পরিকল্পনা খাতে পর্যটন দপ্তরের ব্যয় বরাদ্ধ ছিল এইরূপ ১৯৭২-৭৩ সালে ৯ লক্ষ ৯০ হাজার টাকা, ১৯৮০-৮১ সালে ৬৮ লক্ষ টাকা, ১৯৮৫-৮৬ সালে ১ কোটি টাকা। ১৯৭৬ সাল থেকে ১৯৭৮ সাল পর্যন্ত পর্যটক আবাস ছিল ১৮টি এবং শয্যা সংখ্যা ছিল ৮৩১টি, ১৯৮০-৮১ সালে আবাস ছিল ২৪টি এবং শয্যা সংখ্যা ছিল ৮৬৭টি, ১৯৮৫-৮৬ সালে আবাস ছিল ৪৪টি এবং শয্যা সংখ্যা ১৫৮০টি। ডাঃ জয়নাল আবেদিন অনেক কথা ইংরেজিতে বলে গেলেন এই বিভাগ সম্বন্ধে। কিন্তু আমরা জানি এই বিভাগের কার্যকলাপের ফলে মানুষের মধ্যে দারুণ উৎসাহ সৃষ্টি হয়েছে। আমরা লক্ষ্য করেছি বিদেশি পর্যটকদের দার্জিলিং ভ্রমণ এখন অনেক বৃদ্ধি পেয়েছে। আগে তো এই দপ্তরের বাজেট গিলোটিনে পড়ত। এখন এই দপ্তরের বাজেট নিয়ে হাউসে বিস্তারিত আলোচনা হয়। বিশ্বের বিভিন্ন লোক পশ্চিমবাংলার পর্যটন দপ্তরের কাজে সন্তোষ প্রকাশ করেছেন, প্রশংসা করেছেন। এখন বিদেশি পর্যটকদের গমনাগমন বেড়েছে।

পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার বামফ্রন্ট সরকারের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে পর্যটন ব্যবস্থাকে বাড়িয়ে চলেছে। এটা কিন্তু ওরা বুঝতে পারছেন না। আমি একটি সাজেশন রাখতে চাই। আমি পশ্চিমবাংলার অভ্যন্তরে সজনেখালিতে গিয়েছিলাম। সেখানে যে রিজার্ভ ফরেস্ট আছে সেখানে যারা আছেন তাদের অর্থনৈতিক অবস্থা দেখলাম। এবং তাদের যেসব আর্মস দেওয়া হয়েছে সেগুলি অত্যন্ত পুরানো, ভালভাবে কাজ হয় না। সেগুলিকে আধুনিকীকরণ করা দরকার। এই বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-00 P. M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মিঃ চেয়ারম্যান, আজকে আমি পর্যটন দপ্তর কি রকম অসুস্থ এবং পশ্চিমবাংলায় পর্যটন ব্যবস্থা কি অবস্থায় আছে সে সম্বন্ধে একটা বই যেটা আমাদের বিতরণ করা হয়েছে এবং আপনারাও পেয়েছেন সেটা দেখলেই বুঝতে পারবেন। সেখানে সব ছবি দেওয়া হয়েছে এবং সেই সব ছবি দেখলেই কি রকম দুস্থ জায়গায় দাঁড়িয়ে আছে সেটা বুঝতে পারবেন। একটা বাড়ির ছবি আঁকা হয়েছে, সেখানে সব ছাগল ভেড়া দিয়ে সব আঁকা হয়েছে। পশ্চিমবাংলা সুজলা সুফলা, তার একদিকে দার্জিলিং অন্য দিকে সুন্দরবন এবং এখানে এত সুন্দর সব প্রাকৃতিক দৃশ্য আছে এবং সেটা এত বেশি তা আর অন্য জায়গায় খুবই কম। দার্জিলিংয়ে যে সমস্ত জায়গা আছে তা এত সুন্দর যে এমন সুন্দর খুব কমই আছে। পাশেই উড়িষ্যা দেখুন—কিন্তু সেখানে আমাদের চেয়েও ভাল ব্যবস্থা আছে। কিন্তু দুঃখের বিষয় পশ্চিমবাংলায় পর্যটন দপ্তর সাধারণ মানুষকে এই পর্যটন ব্যাপারে আকৃষ্ট করতে পারে নি। পশ্চিমবাংলার লোক সবচেয়ে বেশি ভ্রমণ করে। তারা পাশেই বিহার উড়িষ্যা, ইউ পি-তে যায়। আজকে পশ্চিমবাংলার ট্যুরিস্ট স্পটগুলিকে যদি ডেভেলপ করা যায় তাহলে পশ্চিমবাংলার লোক পশ্চিমবাংলাতেই ভ্রমণে যেতে পারে। কিন্তু তা আপনারা করতে পারেন নি। তার সব চেয়ে বড় কারণ হচ্ছে পশ্চিমবাংলায় পর্যটন বিভাগ ট্যুরিস্টদের অ্যাট্রাক্ট করার মতো প্রচার নাই বললেই চলে। অন্যান্য জায়গায় যান দেখবেন সেখানে পর্যটন বিভাগ নানা রকম চিত্র দিয়ে, পরিষ্কারভাবে যাতে যাওয়া আসা করতে পারে তার রাস্তার নির্দেশ দিয়ে প্রচার করে সুন্দর ব্যবস্থা করেছে। এই জিনিস আপনারা করতে পারেন নি। যে বইটা দিয়েছেন তাতে দেখতে পাচ্ছি পশ্চিমবাংলায় ৯৪০টি শয্যা আছে। এটা অত্যন্ত দুঃখের বিষয় যে, ৯৪০টি শয্যা মাত্র আছে। আগে ২৪টি পর্যটন সেন্টার ছিল। আপনারা বলছেন এখন ৪৪টি পর্যটন সেন্টার করেছেন। কিন্তু আমরা দেখছি ঐ ২৪টি পর্যটন সেন্টারই আছে, তার বেশি নেই। মাননীয় চেয়ারম্যান, স্যার, কোনো জায়গায় ডেভেলপমেন্ট করতে পারেন নি। আপনি নিশ্চয় ট্যুরিস্ট লজে গেছেন। আপনি সেখানে গিয়ে দেখবেন, এর চেয়ে অব্যবস্থা খুব কম জায়গাতেই আছে। সাধারণ লোক ট্যুরিস্ট লজে উঠতে চায় না। প্রাইভেট হোটেলে ওঠে। তার কারণ, ওখানে নিম্ন মানের ফুড দেওয়া হয় এবং বিভিন্ন রেট অত্যন্ত হাই। আর অ্যাডমিনিস্ট্রেশনের ব্যাপারটা শুনলে অবাক হয়ে যাবেন। রিসেপসনিস্ট যারা বসে থাকেন তাদের আচার আচরণ থেকে আরম্ভ করে সব কিছুই অত্যন্ত বাজে। প্রত্যেকটি জায়গায় ট্যুরিস্ট লজে এই অবস্থা। তাই লোকে ট্যুরিস্ট লজের থেকে প্রাইভেট হোটেলেই থাকতে বেশি ভালবাসে। দার্জিলিং-এর ট্যুরিস্ট লজ আছে। আপনি দেখেছেন সেখানে মাত্র কটি শয্যা আছে। অথচ দার্জিলিং-এ অসংখ্য হোটেল আছে। আরো ১০টি ট্যুরিস্ট লজ করলে ভাল হত।

সুন্দরবনের বকখালিতে ট্যুরিস্ট লজ্ করেছেন। লজ্জার কথা যে, সেখানে ডরমিটরি করে রেখেছেন, দুই একটি কটেজ করেছেন। বকখালি কলকাতার কত কাছে, সেখানে কত বড় একটা ট্যুরিস্ট স্পট ডেভেলপ করাতে পারতেন। কিন্তু দুঃখের কথা, সেখানে গিয়ে রাত্রিবেলায় পালিয়ে আসে। ডায়মন্ডহারবারে ট্যুরিস্ট লজ আছে। নদীর ধারে একটা পাকা বাড়ি করে রেখেছেন। সেখানে না আছে কোনো বাগান, না আছে কোনো ট্যুরিস্ট অ্যাট্রাক্ট করবার মতো জিনিস, যাতে করে দ্যাট দি ট্যুরিস্ট উইল বি অ্যাট্রক্টাটেড্ বাই দি সিনিক বিউটি অব দি ট্যুরিস্ট লজ অ্যান্ড দেয়ার অ্যামেনিটিজ, সেটা মোটেই নেই। অথচ এটা কলকাতার সব চেয়ে কাছে অবস্থিত। এটা নাকি ডিফেন্সের জায়গা। সেখানে ঘর করেছেন, বাড়ি আছে, এই পর্যন্ত এর বেশি কিছু নেই। মাননীয় চেয়ারম্যান, স্যার, বহু রাজ্য আছে যারা শুধু এই ট্যুরিজম্ ডেভেলপমেন্টের মধ্য দিয়ে বহু টাকা আয় করে থাকে। আমাদের পাশের রাজ্য উড়িষ্যার পর্যটন দপ্তর আছে। সেখানে সব চেয়ে বেশি ট্যুরিস্ট যাচ্ছে। আমাদের এখানে বক্রেশ্বরে ট্যুরিস্ট লজ আছে। আমরা সেখানে গিয়েছিলাম। অবস্থা দেখলে আমাদের খুব দুঃখ হয়। তার মেনটেনেন্স বলে কিছু নেই, শুধু বক্রেশ্বর একটা ট্যুরিস্ট লজ খালি করে রেখেছেন, এই পর্যন্ত। ট্যুরিজম্ ডিপার্টমেন্টের মাননীয় এই ট্যুরিস্ট লজের চার্জে আছেন। আমি আপনার দোষারোপ করব না। কেন না, এইগুলি করতে গেলে নিজেরও রুচি থাকা দরকার। বহু দেশ আছে, ভারতবর্ষের মধ্যে বহু রাজ্য আছে যারা ট্যুরিস্ট শিল্পের মাধ্যমে ২০% ইনকাম করে। বহু টাকা তারা ইনকাম করে ফ্রম দি ট্যুরিস্ট ডিপার্টমেন্ট। ট্যুরিস্ট ডিপার্টমেন্ট তাদের একটা মস্ত বড় রোজগারের পথ। এই ট্যুরিস্ট ডিপার্টমেন্টের রোজগার দিয়ে দু একটি রাজ্য বেঁচে আছে। আর আপনার ট্যুরিস্ট ডিপার্টমেন্ট পশ্চিমবাংলায় ৯৪০টি শয্যা নিয়ে সেজে গুজে বসে আছে। লোক কোথায় আসবে? স্যার, উনি একটা রং ফিগার দিয়েছেন ১৯৭৭ সাল পর্যন্ত ৭২৫টি বেড ছিল। আর উনি ৯ বছরে সেটা বাড়িয়ে ৯৪০টি করেছেন, মাত্র কয়েকটি বেড বাড়িয়েছেন। অবশ্য ট্যুরিস্ট ডেভেলপমেন্ট কর্পোরেশনের ঐ ভদ্রলোক কমিটি মিটিং-এ গেলে ভালো করে খাওয়াতেন। আপনারা গেলেই ট্যুরিস্ট ডেভেলপমেন্ট কর্পোরেশন খুব ভালো করে খাইয়ে দিল, আপনারাও সব ভুলে গেলেন। পশ্চিমবাংলায় বহু জায়গা আছে। মাননীয় মন্ত্রীর কাছে আমি কয়েকটি সাজেশন দিচ্ছি। পশ্চিমবাংলার সব চেয়ে বড় ট্যুরিস্ট ডেভেলপমেন্ট স্পট হচ্ছে কলসদ্বীপ। সেখানে আপনি ফরেন ট্যুরিস্টদের অ্যাট্রাক্ট করতে পারেন। সুন্দরবন বেড়ানোর পক্ষে ভাল হবে। কাজেই আপনি কলসদ্বীপ ট্যুরিস্ট লজ করুন। কলসদ্বীপ ইজ দি বেস্ট প্লেস ফর দি ট্যুরিস্ট। লোকে চায় কি? পাকা বাড়ি থাকলে সেখানে তারা থাকল। সময় কাটাবার জন্য কিছুক্ষণ সমুদ্রে লঞ্চে করে ঘুরল, বনে জঙ্গলে বেড়াল, তারপর ট্যুরিস্ট লজে এসে থাকল। এই রকম ১০টি জায়গায় আপনি স্পট করুন। না হয় আপনি করেছেন কতকগুলি ড্রাই জায়গায় যেখানে গিয়ে মানুষের শুধু শুয়ে থাকা আর খাওয়া ছাড়া কোনো গত্যন্তর নেই। কলসদ্বীপ ছাড়াও রায়দিঘিতে ট্যুরিস্ট লজ করার ব্যবস্থা করুন। ঝড়খালিতে একটা ট্যুরিস্ট লজ করুন, এটা অত্যন্ত ইমপর্টেন্ট জায়গা। কলসও একটা ইমপর্টেন্ট জায়গা। কোনো দ্বীপের উপর ট্যুরিস্ট লজ আছে কিনা জানি না, যদি থাকে মাননীয় মন্ত্রী মহাশয় জবাবি ভাষণের সময় বলবেন। দ্বীপের উপর যদি কোনো ট্যুরিস্ট লজ করতে পারে তাহলে তা ট্যুরিস্টদের কাছে, বিশেষ করে ফরেন ট্যুরিস্টদের কাছে খুবই আকর্ষণীয় হতে পারে। ফরেন ট্যুরিস্টরা বেড়াতে এসে অনেক টাকা পয়সা খরচ করেন। তারা টাকা পয়সা খরচা

করে দু/চারদিন গ্র্যান্ড, গ্রেট ইস্টার্ন হোটেলে থাকতে পারেন কিন্তু তাদের থাকার জন্য যদি বাইরে ঐ সমস্ত জায়গায় ব্যবস্থা করতে পারেন তাহলে ভালো হয়। সাগরে কোনো ট্যুরিস্ট লজ নেই, সেখানে করতে পারেন। মানুষ নদীপথে ভ্রমণ করতে ভালোবাসেন কাজেই সেখানে করতে পারেন। পারগুন্ডি, হিংগলগঞ্জে, সেখানে করতে পারেন। মিঃ চেয়ারম্যান, স্যার, I would like to draw the attention of the Minister-in-charge of this department. But he is talking with another Minister, Shri Patit Paban Pathak. You kindly listen to me and tale a note of it, and consult with the departmental officers as to whether these places are good or not for the purpose of tourism. You kindly discuss it. আমি কয়েকটি সাজেশন রাখছি। তারাপীঠে ১২ মাস ট্যুরিস্টরা যান, সেখানে ট্যুরিস্ট লজ নেই, সেখানে ট্যুরিস্ট লজ করতে পারেন। তা ছাড়া যে সমস্ত ট্যুরিস্ট লজ আছে সেগুলির ইমপ্রুভমেন্ট করা দরকার। from all sectors, from administration, from food and from all point of communication এগুলিকে ভালো করার ব্যবস্থা করুন। এই প্রসঙ্গে বলি, বকখালিতে যে ট্যুরিস্ট লজটি আছে সেখানে যেতে গেলে ওপারে গিয়ে লোককে যে প্রাইভেট বাস ধরতে হয় তাতে মানুষ খুবই দুরাবস্থার মধ্যে পড়েন। আপনি সেখানে গিয়েছেন কিনা বা এটা জানেন কিনা জানি না তবে আপনাকে আমি বলব, মন্ত্রী হিসাবে সব জায়গাতেই আপনার যাওয়া উচিত। আপনাকে আমি বলব, দুটি প্লেস বেছে নিন—একটা নর্থ এবং অপরটা সাউথ। নর্থের ট্যুরিস্ট প্লেসগুলি আপনি ট্যাপ করতে পারেন নি। স্যার, পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে এমন একটি জায়গা যেখানে শীতও যেমন আছে তেমনি প্রখর গ্রীষ্মও আছে। এইরকম একটা সুন্দর জায়গা পশ্চিমবঙ্গ অথচ এখানকার পর্যটন দপ্তর একে ঠিকমতো এগিয়ে নিয়ে যেতে পারেন নি। পর্যটন দপ্তর এগিয়ে এসে পশ্চিমবঙ্গের নতুন নতুন ট্যুরিস্ট সেন্টার যদি গড়ে তুলতে পারেন তাহলে অনেক পর্যটক এখানে আসতে উৎসাহিত হবেন। তবে এই প্রসঙ্গে আপনাকে বলব, অল্প পয়সায় লোক যাতে থাকতে পারেন সে ব্যবস্থাও আপনাকে করতে হবে। পশ্চিমবাংলার মধ্যবিত্ত পরিবারের লোকরাই সবচেয়ে বেশি বেড়াতে যান। মাঝখানে একটি সমীক্ষায় দেখেছিলাম ৪০ পারশেন্ট মিডল ক্লাস পিপল ট্যুরিস্ট যারা পশ্চিমবাংলা থেকে বাইরে বেড়াতে যান। এই মিডল ইনকাম গ্রুপ লোকদের বা মিডল ক্লাস পিপলদের জন্য পশ্চিমবাংলার ভেতরে যদি ভালো ভালো ট্যুরিস্ট প্লেস করতে পারেন তাহলে তারা সেইসব জায়গায় যেতে পারেন। এর সঙ্গে সঙ্গে পর্যটন দপ্তরের প্রচার বিভাগেও আরো শক্তিশালী করা দরকার। পর্যটন প্রচারের উপর অনেকখানি নির্ভরশীল। মানুষের সুখসুবিধার দিকে নজর দেবার সঙ্গে সঙ্গে এ দিকেও আপনার নজর দেওয়া দরকার। আপনার পর্যটন দপ্তরের যে রোজগার হওয়া উচিত—কর্পোরেশন তো দেউলিয়া।

[5-00 — 5-10 P. M.]

সরকারের কাছ থেকে টাকা নিলে টাকা ফেরত দেয় না, ফলে লাভ হওয়া দূরের কথা লোকসান হচ্ছে, স্টেট ট্রান্সপোর্টে বলুন, আর অন্য যে কোনোও জায়গায় বলুন। আমি আপনাকে বলি, আমি ১৭টা ট্যুরিস্ট স্পট ফাইন্ড আউট করতে পেরেছি, আমি যতগুলো নাম বললাম, প্রত্যেকটা ট্যুরিস্ট স্পট এই একটা ডিপার্টমেন্ট, প্রকৃত লাভ জনক ডিপার্টমেন্ট, এতে লোকসান যায় না, লাভ জনক ব্যবসা। যেমন কাশ্মীর, যেখানে ট্যুরিস্টদের সমাগম হয়—অত্যন্ত

লাভ জনক। আমাদের ব্যাঘ্র প্রকল্পে, সেখানে পর্যটকরা গিয়ে থাকবার জায়গা পায় না, সেখানে সেই রকম কোনো ব্যবস্থা নেই। ব্যাঘ্র প্রকল্পে ট্যুরিস্টদের থাকবার ব্যাপারে হোয়েদার ফিজিব্‌ল অর নট, আমি জানিনা, সেখানে যদি ভালো ব্যবস্থা করতে পারেন, তার জন্য অসুবিধা হবে না আমার মনে হয়। আর একটা কথা বলি মাননীয় চেয়ারম্যান মহাশয়, পর্যটন দপ্তরের যে সমস্ত ইনফ্রাস্ট্রাকচার দরকার তা আজ পর্যন্ত আপনারা তৈরি করতে পারেন নি। সবচেয়ে খারাপ হয়ে রয়েছে যেটা, সেটা হচ্ছে পর্যটন দপ্তরের কম্যুনিকেশন, এই ব্যবস্থাটা অত্যন্ত খারাপ। সুতরাং আপনি নতুন করে আপনার ট্যুরিস্ট ডিপার্টমেন্ট এবং ট্যুরিজম্ কর্পোরেশন এর মাধ্যমে আপনার যে সমস্ত ব্যবস্থা আছে, সেইগুলো কোয়ালিটেটিভলি এবং কোয়ানটিটিভলি ইমপ্রুভ করতে পারেন। তাহলে আপনি ট্যুরিস্টদের অ্যাট্রাক্ট করতে পারবেন। সেই জন্য আমি সাজেশন হিসাবে রাখছি, মিডিল ইনকাম গ্রুপ যাতে থাকতে পারে অল্প ব্যয়ে, সেই জন্য নতুন নতুন ব্যবস্থা করুন, তাতে ডিপার্টমেন্টের সুনাম হবে। সবচেয়ে দুঃখ জনক যেটা, পশ্চিমবাংলার ট্যুরিজম্ ডিপার্টমেন্টের প্রচারের অভাব। তাছাড়া এই ডিপার্টমেন্টকে প্রসার করার জন্য কোনো রিসোর্স ট্যাপ করেন নি। অমি কিছু কংক্রিট সাজেশন দিলাম—যে সব স্পট এর কথা বললাম, সেই সব স্পটগুলো যদি করেন তাহলে ভারতবর্ষের মধ্যে একটা লাভ জনক সংস্থা পর্যটনের ক্ষেত্রে গড়ে উঠবে বলে আমি মনে করি। এইগুলো আপনি দেখুন। আপনি ভালো লোক, আপনি করতে পারবেন। আপনার ডিপার্টমেন্টের যে বাজেট আপনি উপস্থিত করেছেন তাকে আমি সমর্থন করতে পারলাম না এবং আমাদের যে কাটমোশনগুলো আছে সেইগুলোকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আজকে পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন, আমি তাকে সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলতে চাই। এটা বুঝতে হবে যে পর্যটন দপ্তর এতদিন বাদে গুরুত্ব পেয়েছে। পর্যটন জিনিসটা যে কি, এটা দীর্ঘ দিন আমার মনে হয় এর আগে যে কংগ্রেস সরকার ছিল, তাদের কাছে গুরুত্ব পায়নি। অথচ এটা একটা গুরুত্বপূর্ণ দপ্তর। কারণ আমি মনে করি সামাজিক ক্ষেত্রে, অর্থনৈতিক ক্ষেত্রে পর্যটনের একটা ভূমিকা আছে। একটা সরকারের কাছে এর অর্থনৈতিক সুবিধা আছে, রাজস্ব আদায়ের দিক থেকে যেমন গুরুত্ব আছে তেমনি আমরা মনে করি, ধরুন বিভিন্ন রাজ্যের সঙ্গে একটা সাংস্কৃতিক সম্পর্কের আদান প্রদান এই ভ্রমণের মাধ্যমে ঘটে। সেদিক থেকে পর্যটন অত্যন্ত গুরুত্বপূর্ণ। এই বিভাগ এতদিন উপেক্ষিত হয়ে ছিল। আমাদের মাননীয় কংগ্রেসি সদস্য যারা এখানে বক্তব্য রেখে গেলেন, তাদের প্রশ্ন করতে পারি, দীর্ঘদিন তারা ক্ষমতায় ছিলেন, তবুও পশ্চিমবাংলা কেন এতদিন পর্যটনের ক্ষেত্রে উপেক্ষিত হয়ে রয়েছে। কেন বাইরের মানুষকে আকর্ষণ করার জন্য ব্যবস্থা করেন নি। আমাদের পশ্চিমবাংলায় কি সেই ধরনের আকৃষ্ট করবার মতো কোনো জায়গা নেই? আমরা জানি সংস্কৃতির আদান প্রদানের ক্ষেত্রে, বিভিন্ন রাজ্যের সঙ্গে এবং সারা বিশ্বের সঙ্গে, পর্যটন একটা বিরাট ভূমিকা পালন করছে। আজকে আমাদের দেশে যে জাতীয় সংহতির প্রশ্ন এবং বিচ্ছিন্নতাবাদের প্রশ্ন দেখা দিয়েছে সে ক্ষেত্রেও পর্যটনের একটা মস্ত ভূমিকা রয়েছে। আমাদের অতীত ইতিহাস বলছে পর্যটনের মাধ্যমে মানুষের সঙ্গে মানুষের সম্পর্ক সুদৃঢ় হয়, মধুর হয়

এবং সাম্প্রদায়িক সম্প্রীতি আরো দৃঢ় হয়। কিন্তু আমরা লক্ষ্য করেছি অতীতের কংগ্রেস সরকার এই রাজ্যের সে দিকে নজর দেন নি। বর্তমানে বামফ্রন্ট সরকার পর্যটনের উন্নতির জন্য অনেকগুলি ব্যবস্থা গ্রহণ করেছেন। বিভিন্ন রাজ্য থেকে এবং বিদেশ থেকে যে সমস্ত পর্যটকরা পশ্চিম বাংলায় আসেন তাদের জন্য আবাসনের ব্যবস্থা করা হয়েছে। সে হিসাবে হিমালয় অঞ্চলকে বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে। নিশ্চয়ই পর্যটকদের কাছে হিমালয়ের একটা বিশেষ আকর্ষণ আছে। দার্জিলিং সারা বিশ্বের মানুষকে আকৃষ্ট করে। সেই জন্য দার্জিলিং-এর মিরিককে একটি নতুন পর্যটন কেন্দ্র হিসাবে গড়ে তোলা হয়েছে। বিশ্বের মানুষ সেখানে আসছে। অনুরূপভাবে মানুষকে আমাদের সুন্দরবন খুবই আকর্ষণ করে, ফলে সেখানেও পর্যটন কেন্দ্র গড়ে তোলা হচ্ছে। আমরা দেখছি মিরিকের হ্রদে নৌকা-বিহারের ব্যবস্থা করা হয়েছে। পুরুলিয়ার অযোধ্যা পাহাড়ে পর্যটন কেন্দ্র স্থাপিত হয়েছে। মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলী মহাশয়কে জিজ্ঞাসা করছি, অযোধ্যা পাহাড়ের অবস্থা তাদের রাজত্বকালে কি অবস্থায় ছিল? আমি সে সময়ে ওখানে গিয়েছিলাম, অযোধ্যা পাহাড়ের সৌন্দর্য আমাকে আকৃষ্ট করেছিল, কিন্তু ওটি একটি দুর্গম স্থান, সে সময়ে ওখানে কোনো থাকবার ব্যবস্থা ছিল না এবং ওখানে ওঠারও কোনো ব্যবস্থা ছিল না। আজকে বামফ্রন্ট সরকার সে সমস্ত ব্যবস্থা গ্রহণ করেছেন। অনেক সৌন্দর্য পিপাসু মানুষ আজকে অযোধ্যা পাহাড় ভ্রমণ করছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে আমি মাননীয় পর্যটন মন্ত্রী মহাশয়ের সামনে কয়েকটি সাজেশন রাখতে চাই। আজকে বিভিন্ন জায়গায় পর্যটন দপ্তর থেকে পর্যটকদের জন্য আবাসন গড়ে তোলা হচ্ছে। যেমন মন্দির প্রধান বিষ্ণুপুর ও বাঁকুড়াতে, কারণ সেখানে সেই মন্দিরগুলি পর্যটকদের আকৃষ্ট করছে। তেমন আরো কিছু কিছু নতুন জায়গায় যদি পর্যটন আবাস গড়ে তোলা যায় তাহলে সে জায়গাগুলিও বহু পর্যটককে আকৃষ্ট করবে। কারণ আমরা জানি পশ্চিম বাংলার বিভিন্ন জায়গায় এক একটা অতীত ঐতিহ্য আছে। ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনের ক্ষেত্রে পশ্চিমবাংলার একটা ঐতিহ্য আছে। সেই জন্য আমি মনে করি আজকে আন্দামানের সেলুলার জেলের ঐতিহ্যকে রক্ষা করার জন্য কেন্দ্রীয় সরকার তাকে সংরক্ষিত করবার ব্যবস্থা গ্রহণ করেছেন। সেইভাবে পশ্চিমবাংলারও বেশ কয়েকটি স্থানকে আমাদের পক্ষ থেকেও সংরক্ষিত করা উচিত। এবং সে জায়গাগুলি পর্যটকদের যাতে আকৃষ্ট করে তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা উচিত। আন্দামান সকলকে আকৃষ্ট করে। বক্সা ফোর্ট শুধু মাত্র একটা বেড়াবার জায়গা নয়, তার একটা অতীত ঐতিহ্য আছে, সেটাকে আজকে আমাদের রক্ষা করা কর্তব্য। সেখানে স্বাধীনতা আন্দোলনের ঐতিহ্য রয়েছে। অতএব সেই ঐতিহ্যকে বিশ্বের সামনে তুলে ধরতে হলে সেখানে আবাসন নির্মাণ করা দরকার। তাহলে মানুষ সেখানকার প্রতি আকৃষ্ট হবে। মানুষ সেখানে ছুটে যাবে। মানুষ সেখানে গিয়ে দেখতে পাবে ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনের জন্য বাংলাদেশের যুবকরা কিভাবে বক্সা ফোর্টে বন্দী জীবন-যাপন করেছে, কি পরিমাণ অত্যাচার সহ্য করেছে।

মন্ত্রী মহাশয়কে আমি আর একটি অনুরোধ করব, সেটা হচ্ছে আমাদের পশ্চিমবাংলার পলাশীর প্রান্তরে একটা বিরাট ঐতিহ্য রয়েছে। এ বিষয়ে আমি গতবারেও বলেছিলাম এবং এবারেও বলছি। পলাশীর প্রান্তরে ভারতবর্ষের স্বাধীনতার সূর্য অস্ত গিয়েছিল। সেখানে ভারতবর্ষের দেশপ্রেমীক মানুষরা ভারতবর্ষের স্বাধীনতাকে রক্ষা করবার জন্য প্রাণ দিয়েছিলেন।

অথচ সেখানে বার বার ইতিহাসকে খোঁজবার জন্য গিয়েছি, কিন্তু কিছুই দেখতে পাইনি। কারণ সেই প্রান্তরকে সংরক্ষিত করার কোনো ব্যবস্থাই গৃহীত হয় নি। যদি সেখানে ইতিহাসকে সংরক্ষিত করার ব্যবস্থা করা হয় তাহলে বিভিন্ন প্রদেশ থেকে আরম্ভ করে বিদেশি মানুষও পলাশীর প্রান্তরে ছুটে যাবে। ভারতবর্ষের স্বাধীনতা রক্ষার যুদ্ধের প্রান্তরকে প্রত্যক্ষ করবার জন্য তাই আমি পলাশীর সেই ঐতিহ্যশালী আম্র-কাননকে সংরক্ষিত করার জন্য অনুরোধ করছি।

[5-10 — 5-20 P. M]

আর একটা কথা আপনার কাছে বলব, আমাদের কলকাতা এবং পশ্চিমবঙ্গে যে সমস্ত মনীষীরা এতদিন তাদের পান্ডিত্য এবং দেশপ্রেম দিয়ে ঐতিহ্য সৃষ্টি করেছিলেন শুধু ভারতবর্ষের কাছেই নয়, সারা বিশ্বের কাছে যাদের নাম ছিল সেই রামমোহন রায়, স্বামী বিবেকানন্দ, নেতাজী সুভাষচন্দ্র এবং বিদ্যাসাগর মহাশয় তাদের বসতবাটীগুলি আপনি সংরক্ষিত করুন। ওদের ইতিহাসটা সেখানে লিখে দেবেন। আজও বিভিন্ন দেশের পর্যটকরা ওখানে দেখবার জন্য ছুটে যান। এইসবগুলি আপনাকে দেখতে অনুরোধ করব। আপনি অনেক কাজ করেছেন, আমি সেগুলি সমর্থন করি, এইগুলি যাতে সংরক্ষিত হয়, তাহলে আরও সুন্দরভাবে মানুষকে আকৃষ্ট করবে, আরও ঐতিহ্য মন্ডিত হয়ে উঠবে এই অনুরোধ আপনার কাছে করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আজকে পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় তার বিভাগের যে ব্যয়বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি। এটা আজকে খুবই আনন্দের কথা যে এই বাজেট বরাদ্দ নিয়ে সভায় আলাপ আলোচনা চলছে, সমালোচনা চলছে। কিন্তু আগে এটা কোনোদিন আলোচনার বিষয় ছিল না। অবহেলিত ছিল এবং এই বিভাগের কোনো পৃথক অস্তিত্ব বা কাজকর্ম ছিল না যা নিয়ে আলোচনা বা সমালোচনা হতে পারে। আজকে এই আলোচনা এবং সমালোচনা চলার জন্য আমরা গর্বিত। আগে এটাকে বিলাসের জিনিস বলে মনে করা হত এবং বলা হত যে ভ্রমণ বিলাসী। তখন এবিষয়ে মনোযোগ দেওয়া হত না, কিন্তু এখন দেখা যাচ্ছে যে এর গুরুত্ব এবং প্রয়োজনীয়তা অপরিসীম। পর্যটন শিল্পকে আকর্ষণীয় করে তোলার উদ্যোগ দিনের পর দিন বাড়ছে, মানুষের বাইরে যাবার আকর্ষণ দিনের পর দিন বাড়ছে। বিশেষ করে, মানুষের জীবনধারণের জন্য যে সংগ্রাম তাতে ক্ষত বিক্ষত হয়ে মানুষ যখন হাঁফিয়ে উঠছে, তখন তারা প্রকৃতির কোলে ক্ষণিক বিশ্রাম লাভের জন্য উন্মুখ হয়ে উঠে। নদী, পাহাড়, অরণ্য, গাছপালা এইসবই তাদের আকর্ষণ করে। আমাদের পশ্চিমবঙ্গে এই রকম অনেক প্রাকৃতিক, নৈসর্গিক দৃশ্য তৈরি হয়ে আছে। যদি সাজিয়ে গুছিয়ে এই স্থানগুলোকে একটু মনোরমভাবে তৈরি করে নেওয়া যায় তাহলে পর্যটকদের আকৃষ্ট করে। তারা তাদের প্রাত্যহিক জীবনের জ্বালা যন্ত্রণা থেকে কিছুটা অব্যাহতি পেতে পারেন সেদিকে এই বিভাগের দৃষ্টি যেভাবে পর্যায়ক্রমে দেওয়া হচ্ছে তাতে করে পর্যটকদের কাছে আরও নতুন নতুন দুয়ার খুলে দিতে পারবে। কিছুক্ষণ আগে মাননীয় সত্য বাপুলি মহাশয় বললেন যে এই দপ্তরের কাজ যদি বা আছে, প্রচার নেই। আমি বলছি যে প্রচার যথেষ্ট আছে এবং এমন প্রচার আছে যাতে পর্যটকদের মাঝে মাঝে অসুবিধায় পড়তে হয়। সরকারি প্রচার যা আছে তারপরও বিভিন্ন

খবরের কাগজে দর্শনীয় স্থানগুলির সম্বন্ধে তাদের নৈসর্গিক অবস্থানের কথা বিভিন্ন ভাবে পরিবেশিত হয়। কিন্তু সেখানে থাকার বা খাওয়ার সেরূপ কোনো ব্যবস্থা নেই। গত নভেম্বর, ডিসেম্বর মাসে আমি গোড়াবাড়িতে গিয়ে দেখি সেখানে কলকাতা, আসালসোল এবং দুর্গাপুরের প্রায় ২০/৩০টি বাস দাঁড়িয়ে আছে, থাকার ব্যবস্থা নাম মাত্র। যেখানে কুমারী এবং কংসাবতী নদী দুটিকে বেঁধে ৬/৭মাইল ড্যাম তৈরি হয়েছে। সেই জায়গাটাকে সাজিয়ে গুছিয়ে তুলতে পারলে সেটা মহীশূরের বৃন্দাবন গার্ডেন কে হার মানিয়ে দেবে। এই রকম জায়গা অনেক আছে। এইসব জায়গায় পর্যটকরা ছুটে যান, কিন্তু সেখানে থাকার সেরূপ কোনো ব্যবস্থা নেই। বিষ্ণুপুরের টেরাকোটা মন্দিরে দর্শনার্থীরা যান, কিন্তু সেখানে গিয়ে তারা বিপদে পড়েন। ঝিলিমিলির অবস্থা একই রকম। সেটা একটা আকর্ষণীয় জায়গা। পর্যটক, যারা কাগজের খবর শুনে সেখানকার নৈসর্গিক দৃশ্যের বর্ণনায় আকৃষ্ট হয়ে সেখানে যান, গিয়ে খুবই অসুবিধার সম্মুখীন হন তারা, কারণ সেখানে থাকা-খাওয়ার কোনো ব্যবস্থা নেই। পশ্চিমবঙ্গে ঐ ধরনের যে সব জায়গা আছে সেগুলো যদি কল-কারখানা, অফিস-আদালতে কাজ করা হতোদ্যম মানুষদের বিশ্রাম করবার উপযোগী করে গড়ে তুলতে পারেন তাহলে শুধু যে সরকারের অর্থই আমদানি হবে তা নয়, কার্যক্ষেত্রে ফিরে আসার পর তাদের কর্মদ্যোগে রসদও যোগাবে। আমরা আশা করব এবং বিশ্বাস করব, যে পদক্ষেপ নেওয়া হয়েছে তাতে ঐ লক্ষ্যে আমরা পৌছাতে পারব। এই আশা ও বিশ্বাস রেখে এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** মাননীয় সভাপতি মহাশয়, পর্যটন দপ্তরের ব্যয়-বরাদ্দ এই প্রথম বিধানসভায় উপস্থাপিত হল অনুমোদনের জন্য। আমি এজন্য আগেই মাননীয় স্পিকার মহাশয়কে ধন্যবাদ দিয়েছি, কারণ বাইরে অনেকে পর্যটন সম্বন্ধে উৎসাহিত কিন্তু এর আলোচনার সুযোগ বিধাসভায় ভেতর ঘটে ওঠেনি এর আগে। এখানে বিরোধী পক্ষের নেতা জয়নাল আবেদিন সাহেব অনেকগুলো পরামর্শ দিয়েছেন। আমরা সেগুলো নোট করেছি, সে বিষয়ে চিন্তা-ভাবনা করতে হবে। কিন্তু প্রশ্ন হচ্ছে, ওরা তো অনেক দিন ক্ষমতায় ছিলেন, তখন এই পরামর্শগুলো কেন গ্রহণ করতে পারেন নি যা এখন আমাদের দিচ্ছেন? আর সত্যরঞ্জন বাপুলি মহাশয় যেসব প্রস্তাব রেখেছেন, এখন এগুলোর কি উত্তর দেব? কারণ উনি কোনো বই পড়েন না। বাজেট পুস্তিকায় যা বলা হয়েছে তাও উনি পড়েননি। যে বই দেখে উনি এসব প্রশ্ন রেখেছেন, ওটা একটা আলাদা দপ্তর, তথ্য ও সংস্কৃতি দপ্তর থেকে সকলকে জানাবার জন্য ঐসব বই বিতরণ করা হয়ে থাকে। ওনার যেসব বক্তব্য রয়েছে, ঐসব বই উল্টে-পাল্টে দেখেছেন কিনা জানি না, যদি সময় হয় তো পড়ে দেখবেন যে খুব সুন্দর সুন্দর জিনিস সব তাতে রয়েছে, জানতে পারবেন। উনি ২৪-পরগনায় থাকেন, কিন্তু ব্যাঘ্র প্রকল্পে কোনো লজ্ নেই বলে জানালেন। ঐ লজের অস্তিত্ব জানা নেই ওনার। আমরা খবু শীঘ্র বঙ্গোপসাগরের কাছে ফ্লোটিং লজ করে থাকবার ব্যবস্থা করছি যেখানে ওর থাকবার ব্যবস্থা করব।

[5-20 — 5-30 P. M.]

মিঃ স্পিকার স্যার, আমি যে কথা বলতে চাই—এই বামফ্রন্ট সরকার পর্যটনের ক্ষেত্রে একটি নতুন বিষয় এনেছেন যা সারা ভারতবর্ষে নেই। সেটা হল দার্জিলিং পাহাড়ের ফালুটে আজকে ইউথরা পায়ে হেঁটে পাহাড়ের বিভিন্ন জায়গায় উঠবে এবং তারজন্য ট্রেকিং রুট করা

হয়েছে এবং এটা সান্ডাকফু ও ফালুটে করা হয়েছে তাদের অ্যাডভেঞ্চারের তৃষ্ণা মেটাবার জন্য। সেখানে এদের জন্য ৮টি লজ করা হয়েছে যার এক একটিতে ১০ থেকে ১৫টি বেড আছে। আজকে সেখানে শত শত যুবক যাচ্ছেন। সুন্দরবনে যে রকম করা হয়েছে, পাহাড়েও ঐ একই রকম থাকবার জায়গা করা হয়েছে এবং অন্য সব জায়গাতেও করা হচ্ছে। মাননীয় এক সদস্য বক্সাদুয়ারের কথা বলেছেন। সেখানেও আমরা ট্রেকিং রুটের ব্যবস্থা করেছি। ইতিমধ্যে সেখানে বন দপ্তরের মাধ্যমে রেস্ট হাউস করেছি। তাছাড়া পশ্চিমবঙ্গে যেসব ধর্মীয় স্থান এবং হিস্টোরিক্যাল প্লেস রয়েছে সেসব জায়গা নিয়ে নানারকম পরীক্ষা আমরা করছি যাতে সেদিকেও পর্যটকদের উৎসাহ বৃদ্ধি করা যায়। যাতে ওদের উৎসাহ তৈরি করা যায় সেই চেষ্টা করা হচ্ছে। আমাদের সব চেয়ে বড় বাধা হচ্ছে, যেটা জয়নাল আবেদিন সাহেব বলেছেন, বিদেশি ট্যুরিস্ট সম্পর্কে। আমি দেখাই আমাদের এখানে কত বিদেশি ট্যুরিস্ট একটা তারিখে এসেছে। তারা আসছে আমরা দেখেছি ১৯৮৫ সালে দার্জিলিং-এ এসেছে ৯৫৬৭ জন, কলিকাতায় এসেছে ৩৩,৮৭২ জন। এখানে আসছে না তা নয়, আমরা ব্যবস্থা করি না তা নয়। আমরা বিভিন জায়গা দেখবার জন্য কনডাকটেড ট্যুর করেছি। শুধু পশ্চিমবাংলায় নয় পশ্চিমবাংলা ছাড়া রাজস্থান এবং দক্ষিণ ভারতের সঙ্গে আমাদের কথাবার্তা হচ্ছে, পর্যটকদের এখান থেকে নিয়ে যাওয়া হয় এবং ওদের উৎসাহিত করা হচ্ছে যাতে পশ্চিমবাংলার বিভিন্ন জায়গা তারা দেখতে আসে। এই ধরনের সব ব্যবস্থা আমরা করছি। কিন্তু বিদেশি পর্যটকরা এলে সত্যিই অসুবিধা হয় সে কথাটা ওনারা কেউ বললেন না যে কি করে হবে। প্রথমত বিদেশিরা আসার জন্য সরাসরি যে বিমান—এই কিছু দিন আগে আপনারা দেখেছেন হৈহৈ হচ্ছিল —সমস্ত ইউরোপ থেকে আসার জন্য বিমানগুলি কলিকাতাকে কানা করে দেবার জন্য বন্ধ করে দেওয়া হয়েছে। কি করে আসবেন তারা? এই ধরনের পশ্চিম ইউরোপ থেকে কোনো বিমান সরাসরি এখানে আসছে না। বৃটিশ এয়ারওয়েস আগে ছিল এস.এ.এস, কে. এল. এম ফ্লাইট এই রকম সমস্ত ফ্লাইট বাতিল করে দেওয়া হয়েছে। গোটা পূর্ব ভারতকে অবজ্ঞা করার জন্য, অবহেলিত করে রেখে দেবার জন্য, উন্নয়নের পথে বাধা দেবার জন্য এই সমস্ত করা হয়েছে। এই কথাগুলি কি তারা বুঝতে পারছেন না? দ্বিতীয় কথা, আপনারা জানেন যে দার্জিলিং যে জায়গা সেটা বিদেশি লোকেরা বেশি পছন্দ করে, সেই দার্জিলিং-এ ভ্রমণ করার জন্য কিন্তু একটা রেসট্রিকশন আছে। এটা আমরা চেষ্টা করেও উইথড্র করাতে পারছি না। আমাদের মুখ্যমন্ত্রী, আমাদের দপ্তরের বিভিন্ন কনফারেন্সে আমি বার বার আবেদন করেছি, চিঠি লিখেছি, প্রস্তাব রেখেছি, কিন্তু কিছুই হয় নি। যেহেতু এই জায়গা বাইরের লোক পছন্দ করে কলিকাতা, দার্জিলিং, বা সুন্দরবন সেই জন্য বিদেশিদের উপর একটা রেসট্রিকশন রয়েছে। যাতে তারা দার্জিলিং-এ যেতে না পারে তার জন্য এই ধরনের একটা ব্যবস্থা এখনও পর্যন্ত রয়েছে। এই বিষয়ে তারা কোনো কথা বললেন না। আমরা দিল্লির সরকারকে একটা প্রস্তাব দিয়েছি—যে কথা জয়নাল আবেদিন সাহেব বলেছেন যে জাতীয় সংহতির আজকে প্রয়োজন আছে—আসুন আমরা সল্টলেকে জমি দিচ্ছি, এখানে ভারতবর্ষের পূর্বাঞ্চলের সমস্ত রাজ্যগুলিকে নিয়ে একটা সংগৃহিত তথ্য প্রদর্শনী কেন্দ্র করি দেশ বিদেশের লোকেরা সেটা পড়বেন। সেই তথ্য আমরা পাঠিয়ে দিয়েছি। কিন্তু তার কোনো উত্তর আমরা এখনও পায় নি। এছাড়া আমরা যে সব চেয়েছি তা হল বায়ুদুত সার্ভিস। দেখবেন উত্তরবঙ্গ যাওয়ার জন্য শুধু কুচবিহারে যাচ্ছে। আমরা বলেছি মালদা, বালুরঘাট এইভাবে শান্তিনিকেতন

এই সমস্ত জায়গাতে যাতে বায়ুদূত সার্ভিস চালু করা যায় তার জন্য এবং ট্রাভেল সার্ভিস চালু করা যায় তার জন্য। এই ব্যাপারে আমরা তো কিছু করতে পারব না। এই সব কথা তারা একটাও বললেন না। তা ছাড়া পর্যটনকে বিস্তৃত করার জন্য আমরা যে সব পরিকল্পনা নিয়েছি সেটা আপনারা জানেন। মিরিক, যে কথাটা আপনারা শুনলেন যে একটা নতুন স্পট, এটা সকলের দৃষ্টি আকর্ষণ করেছে। মিরিক গড়ে তোলা হয়েছে এবং এছাড়া আমরা আরো দুটো স্পট তৈরি করার চেষ্টা করছি, একটা হল বিজনবাড়ি এবং আর একটা হচ্ছে সিংলাবাজার। এই জায়গা একটা নতুন স্পট এবং ট্যুরিস্ট লজ নতুন করে তৈরি করার জন্য আমরা ব্যবস্থা নিয়েছি। আর একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই একটা অপপ্রচার রয়েছে কলিকাতায় যেন না আসে, পশ্চিমবাংলায় যেন না আসে। বাঙালিরা ভ্রমণ বিলাসী বলে বেশির ভাগ বাইরে চলে যায়। এই অপপ্রচারের বিরুদ্ধে আপনারা কি কাজ করবেন? কি করে করবেন? আপনাদের সময় ট্যুরিস্ট লজগুলির কি অব্যবস্থা ছিল সেটা আমরা জানি। ১৯৭০ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত মালদা ট্যুরিস্ট লজ, শান্তিনিকেতন, ডায়মন্ডহারবার এবং বিষ্ণুপর ট্যুরিস্ট লজগুলি সমাজবিরোধীদের আখড়া ছিল। সেইগুলিকে আমরা নষ্ট করেছি। পর্যটনকে আপনারা ধ্বংস করার চেষ্টা করেছিলেন আমরা সেই জায়গায় শুভবুদ্ধি আনার চেষ্টা করছি। সেই জন্য আপনাদের কোনো কাট মোশনকে আমি সমর্থন করতে পারছি না, সেই জন্য কোনো কাট মোশনকে আমি সমর্থন করলাম না। আমি আবেদন করছি আপনারা আমার ব্যয় বরাদ্দকে অনুমোদন করবেন।

**Mr. Speaker :** There is one cut motion to this demand. The cut motion has been moved.

Now, I put the cut motion of Shri Kashinath Misra that the amount of demand be reduced by Rs. 100. was then put and lost.

The motion of Shri Achintya Krishna Roy that a sum of Rs. 2,27,43,000 be granted for expenditure under Demand No. 72, Major Head : "339-Tourism".

(This is inclusive of a total sum of Rs. 56,90,000 already voted on account in March,1986), was then put and agreed to.

## SEVENTY-NINTH REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE

**Mr. Speaker :** I now present the 79th Report of the Business advisory Committee. The Committee met in my Chamber yesterday and recommended the following revised programme of business for the 8th and 9th April and the programme of Business for the 11th April, 1986 :-

Tuesday, 1-4-1986 .. (i) Half-an-hour discussion under rule 58 on the subject of protection of the interest of jute-growers in West Bengal—Notice given by Shri Anil Mukherjee.

(ii) (a) The Calcutta Hackney-carriage

(Amendment) Bill, 1986 (Introduction)

(b) Discussion on Statutory Resolution—Notices given by Shri Kashinath Misra and Shri Abdul Mannan ;

(c) The Calcutta Hackney-carriage (Amendment) Bill, 1986 (Consideration and Pasing) — $\frac{1}{2}$ hour.

(iii) (a) The Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Bill, 1986 (Introduction) ;

(b) Discussion on Statutory Resolution—Notice given by Shri Kashinath Misra ;

(c) The Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendent) Bill, 1986 (Consideration and Passing)— $\frac{1}{2}$ hour.

(iv) Demand No. 58 [313—Forest (Excluding Lloyd Botanic Garden, Darjeeling) and 513—Capital Outlay of Forest]—1 hour.

(v) Demand No. 72 (339—Tourism)—1 hour.

(vi) Motion under rule 185 regarding nationalisation or taking over of management of "The Peerless General Finance and Investment Company Ltd" by the Government of India—Notice given by Shri Sumanta Kumar Hira. Shri Matish Ray, Shri Kripa Sindhu Saha, Shri Kamakhya Ghosh, Shri Umakanta Roy, Shri Probodh Chandra Sinha and Shri Bankim Behari Maity ;

(vii) Motion under rule 185 regarding taking over of management or nationalisation of "The Peerless General and Investment Company Ltd"—Notice given by Dr. Manas Bhunia, Shri Satya Ranjan Bapuli, Shri Nurul Islam Chowdhury, Shri Bankim Tribedi, Shri Arun Kumar Goswami, Shri

Suniti Chattaraj, Shri Sisir Adhikari, Shri Subtrata Mukhopadhyay, Shri Kashinath Misra, Shri Ambica Banerjee, Shri Asok Ghosh, Shri Bhupendra Nath Seth, Shri Amarendra Nath Bhattacharya, Shri Chowdhary Md. Abdul Karim, Shri Dipendra Barman, Shri Mosleuddin Ahmed and Shri Ganga Prasad Sha—2 hours.

Wednesday, 2-4-1986 .. (i) Half -an-hour discussion under rule 58 on the subject of deadlock in the Calcutta University and the steps needed—Notice given by Shri Subrata Mukherjee and Shri Kashinath Misra.

(ii) (a) The Rabindra Bharati (Amendment) Bill, 1986 (Introduction)

(b) Discussion on Statutory Resolution—Notices given by Shri Kashinath Misra and Shri Abdul Mannan ;

(c) The Rabindra Bharati (Amendment) Bill, 1986 (Consideration and Passing)— $\frac{1}{2}$ hour.

(iii) Demand No. 59 [314—Community Developmment, (Panchayat), 363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayat) and 714—Loans for Community Development (Panchayat)];

(iv) Demand No. 60 [314—Community Development (Excluding Panchayat) and 514— Capital Outlay on Community Development (Excluding Panchayat)]— 3 hours.

Thursday, 3-4-1986 .. (i) The West Bengal Land Reforms (Second Amendment) Bill, 1986 (Introduction, Consideration and Passing) — $\frac{1}{2}$ hour.

(ii) Demand No. 72 [229—Land Revenue and 504— Capital Outlay on Other General Economic Services] —4 hours.

Friday, 4-4-1986 .. (i) The West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1986 (Introduction, Consideration and Passing) — $\frac{1}{2}$ hour.

(ii) Demand No. 4 [214—Administration of Justice];

(iii) Demand No. 8 [230—Stamps and Registration] — 1 hour.

(iv) Demand No. 41 [285—Information and Publicity, 485—Capital Outlay on Information and Publicity and 685—Loans for Information and Publicity]—2 hours.

Monday, 7-4-1986 .. (i) Demand No. 44 [288—Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates) and 688—Loans for Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons)]— 2 hours.

(ii) Demand No. 55 [310—Animal Husbandry and 510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)];

(iii) Demand No. 56 [311—Dairy Development, 511— Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) and 711—Loans for Dariy Development (Excluding Public Undertakings)] —2 hours.

Tuesday, 8-4-1986 .. (i) (a) The Bengal Municipal (Amendment) Bill, 1986 (Introduction);

(b) Discussion on Statutory Resolution—Notices given by Shri Kashinath Misra and Shri Abdul Mannan;

(c) The Bengal Municipal (Amendment) Bill, 1986 (Consideration and Passing)— $\frac{1}{2}$ hour.

(ii) Demand No. 52 [305—Agriculture, 505—Capital outlay on Agriculture

(Excluding Public Undertakings) and 705—Loans for Agriculture (Excluding Public Undertakings)]—4 hours.

Wednesday, 9-4-1986 .. (i) (a) The West Bengal Local Bodies (Electoral Offences and Miscellaneous Provisions) (Amendment) Bill, 1986 (Introduction) ;

(b) Discussion on Statutory Resolution—Notices given by Shri Kashinath Misra and Shri Abdul Mannan ;

(c) The West Bengal Local Bodies Electoral Offences and Miscellaneous Provisions) (Amendment) Bill, 1986 (Consideration and Passing) — $\frac{1}{2}$ hours.

(ii) Demand No. 42 [287—Labour and Employment]— 3 hours.

(ii) Demand No. 50 [298—Co-operation, 498—Capital Outlay on Co-operation and 698—Loans for Co-operation]—1 hour.

Thursday, 10-4-1986 .. (i) Demand No. 18 [252—Secretariat General Services]

(ii) Demand No. 19 [253—District Administration]— 4 hour

Friday, 11-4-1986 .. (i) Demand No. 54 [309—Food and 509—Capital outlay on food.

(ii) Demand No. 43 [288—Social Security and Welfare (Civil Supplies)]— 2 hours.

(iii) Demand No. 45 [277—Education (Youth Welfare) (Tribal Areas Sub-Plan), 277—Education (Excluding Sports and Youth Welfare) Tribal Areas Sub-Plan), 280—Medical (Tribal Areas Sub-Plan), 282—Public Health, Sanitation and Water Supply (Sewerage and Water Supply) (Tribal Areas Sub-Plan), 288—Social Security and Welfare (Welfare of Scheduled Castes,

Scheduled Tribes and Other Backward Classes), 288—Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced persons and Repatriates and Welfare of Scheduled Castes etc.) (Tribal Areas Sub-Plan), 298—Co-operation (Tribal Areas Sub-Plan), 305—Agriculture (Tribal Areas Sub-Plan), 306—Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 307— Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan), 308—Area Development (Tribal Areas Sub-Plan), 310—Animal Husbandry (Tribal Areas Sub-Plan), 312—Fisheris (Tribal Areas Sub-Plan), 313—Forest (Excluding Lloyd Botanic Garden, Darjeeling (Tribal Areas Sub-Plan), 321—Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 480—Capital Outlay on Medical (Buildings) (Tribal Areas Sub-Plan), 488—Capital Outlay on Social 'security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 498—Capital Outlay on Co-operation (Tribal Areas Sub-Plan), 505—Capital outlay on Agriculture (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 506—Capital Outlay on Minor Irrigation, Soil Conservation and Area Development (Tribal Areas Sub-Plan), 510—Capital Outlay on Animal Husdandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings) (Tribal Areas Sub-Plan), 537—Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan), 688—Loans for Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 698—Loans for Co-operation (Tribal Areas Sub-Plan),

| | | |
|---|---|---|
| | | 705—Loans for Agriculture (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) and 721—Loans for Villages and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan)]—2 hours. |
| Friday, 11-4-1986 | .. (vi) | Demand No. 77 [282—Public Health, Sanitation and Water Supply (Prevention of Air and Water Pullution), 295— Other Social and Community Services (Zoological and Public Gardens) and 313— Forest (Lloyd Botanic Garden, Darjeeling)] —1 hour. |

(i) There will be no Question for Oral Answer and Mention Cases on Tuesday, the 1st April, 1986.

(ii) There will be no Mention Cases on Friday, the 11th April, 1986.

Now the Minister of State-in-charge of Home (Parliamentary Affairs) Department may please move the Motion for acceptance.

**শ্রী পতিতপাবন পাঠক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য-উপদেষ্টা কমিটির ৭৯তম প্রতিবেদনে যা সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য আমি সভায় পেশ করছি।

The motion was put and agreed to.

## MOTION UNDER RULE 185

**Mr. Speaker :** There are 2 motions. One is from Shri Sumanta Kumar Hira and others. The other is from Dr. Manas Bhunia and others.

Whereas several Finance and Investment Companies having Registered Office in West Bengal and also outside West Bengal with Branch Offices in West Bengal are carrying on, inter alia, finance and investment business ;

Whereas only the Peerless General Finance and Investment Company Ltd., a Company having its Registered Office at "Peerless Bhawan", 3 Esplanade East, Calcutta-69 was given exemption from the provisions of the Miscellaneous non-Banking Companies (Reserve Bank) Directions, 1973 by the Reserve Bank of India on the 3rd December, 1973 which continued till the 9th May, 1979, when the Miscellaneous non-Banking Companies (Reserve

Bank) Directions, 1977 which superseded the aforesaid Directions of 1973 were withdrawn ;

Whereas as a consequence of the above exemption of Company carried on business in a virtually uncontrolled manner and the Company's business developed without any check or control ;

Whereas the Company at present has several million certificate holder and or depositors and a large number of regular employees working in about 800 Offices spread over the country ;

Whereas the Government of India has passed the Prize Chits and Money Circulation Schemes (Banning) Act, 1978, inter alia, prohibiting promotion or conduct of any Prize Chits or Money Circulation Schemes or enrolment of any member to any such Chit or Scheme, which Act came into force on 12-12-1978 ;

Whereas the Government of West Bengal in consulation with the Reserve Bank of India framed the Prize Chits and Money Criculation Schemes (Banning) West Bengal Rules, 1979 on 25-7-1979 ;

Whereas this State Government had been advised by the Government of India that Prize Chits/Money Circulation Schemes were being conducted, inter alia, by the said Company on 12-12-1978, and that the said Company came within the purview of the said Act and the Prize Chits and Money Circulation (Banning) West Bengal Rules. 1979, and by notice dated 10-8-1979 the Company was required to furnish statements of particulars and winding up plans ;

Whereas the Government of West Bengal had earlier moved the Government of India for nationalisation or takeover by the Union Government of the Companies engaged in Prize Chits or Money Circulation Schemes who have collected more than Rs. 50 crores from the public and also for the adoption of appropriate regulatory measures through fresh legislation, if necessary, in respect of all firms engaged in this business ;

This House feels deeply concerned over the security of the amounts deposited by several millions of depositors and also about the security of the jobs of large number of regular employees and other and therefore calls upon the Government of India through the Government of West Bengal to nationalise or take-over the management of the Peerless General and Investment Company Ltd. and all other companies engaged in Prize Chit or Money Circulation Schemes who have collected more than Rs. 50 crore

from the public or adopt such other measures as may be fit to protect and safeguard the interests of the depositors and the employees.

**Dr. Manas Bhunia :** Sir, I beg to move that

যেহেতু পিয়ারলেস একটি সর্বভারতীয় স্বল্পসঞ্চয় (নন্-ব্যাঙ্কিং) সংস্থা ;

যেহেতু এই সংস্থা মূলত পশ্চিমবঙ্গে তীব্র বেকার সমস্যা সমাধানে এবং স্বল্পসঞ্চয়-এর ক্ষেত্রে সার্বিকভাবে মানুষকে সমাধানের এক পথ দেখিয়েছে ;

যেহেতু এই সংস্থা পশ্চিমবঙ্গ সরকারের বিভিন্ন উন্নয়নমূলক কাজের জন্য লক্ষ লক্ষ টাকা ঋণ ও অনুদান হিসাবে দিয়েছে এবং দেয় ;

যেহেতু এই সংস্থা বন্যাত্রাণ ও ক্রীড়া-উন্নয়নে লক্ষ লক্ষ টাকা ব্যয় করেছে ;

যেহেতু ১৯৭৮ সালের জনতা সরকারের আমলে পাস হওয়া একটি আইনের ১১ (ক) ও (খ) ধারায় পরিষ্কারভাবে পিয়ারলেসের মতো অর্থনৈতিক সংস্থাগুলির জন্য রাজ্য সরকারের হস্তক্ষেপ এবং অধিগ্রহণের অথবা আধা-সরকারি নিয়ন্ত্রণের কথা বলা আছে ;

যেহেতু অধিগ্রহণের সুযোগ থাকা সত্ত্বেও এই সংস্থাটিকে সারা ভারতের মধ্যে শুধু মাত্র পশ্চিমবঙ্গে ১৯৭৯ সালে রাজ্য সরকার কেন্দ্রীয় আইনের সুযোগ নিয়ে বাতিলের আদেশ দিলেন ;

যেহেতু এই সংস্থার সঙ্গে প্রায় ২ লক্ষ বেকার যুবক এজেন্ট হিসাবে কর্মরত ;

যেহেতু এই সংস্থার সঙ্গে প্রায় ৪ হাজার যুবক স্থায়ীভাবে কর্মরত ;

যেহেতু এই সংস্থায় প্রায় ২ কোটি মানুষ স্বল্পসঞ্চয় মাধ্যমে অর্থ লগ্নি করে যুক্ত ;

অতএব এই সভা দাবি জানাচ্ছে যে, এই সংস্থাটির অধিগ্রহণের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হোক অথবা সংস্থাটির জাতীয়করণের দাবি তোলা হোক।

**Mr. Speaker :** Now, I call upon Shri Subrata Mukherjee to speak.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সুমন্ত হীরা মহাশয় এবং আমাদের কংগ্রেস দলের পক্ষ থেকে ডাঃ মানস ভুঁইয়া, সুনীতি এবং আরও অন্যান্য সদস্যরা একটা গুরুত্বপূর্ণ বিষয়ের রেজোলিউশন ১৮৫ নিয়ে এসেছেন। আমি এই গুরুত্বপূর্ণ বিষয়ের উপরে খুব সাধারণ ভাবে গুরুত্বপূর্ণ বলে উল্লেখ করতে চাই না। এর গুরুত্ব আমরা বিভিন্ন দিক থেকে উপলব্ধি করেছি। সেইভাবেই এই রেজোলিউশন এখানে আনা হয়েছে। সাধারণভাবে এই রেজোলিউশন ঐক্যমত হয়ে আনা যেত এবং সেইভাবে এখানে এটি যদি আনা যেত, তাহলে দুটি রেজোলিউশন না হয়ে একটি রেজোলিউশন হতে পারত। আমার মনে হয় তাহলে খুবই ভালো হত। এই দায়িত্ব মূলত রুলিং পার্টির। তারা যদি ন্যূনতম সংকীর্ণতার উর্দ্ধে যেতে পারতেন, তাহলে পিয়ারলেসের সঙ্গে যুক্ত সমস্ত মানুষ, তার অর্থনীতির প্রশ্ন

এবং এই রাজ্যের যে উদ্বেগজনক অবস্থা তা থেকে আমরা খানিকটা রেহাই পেতে পারতাম। স্যার, এটা কেবলমাত্র পিয়ারলেসের অন্তর্ভুক্ত কর্মচারিদের প্রশ্ন নয়, এর সাথে বিশেষ ভাবে যুক্ত হয়ে আছে অর্থনীতি প্রশ্ন। ১৯৩২ সালে পিয়ারলেসের প্রথম জন্ম হয়েছে। অনেকেই ভুল করেন যে পিয়ারলেস বোধহয় সঞ্চয়িতার মতো একটা প্রতিষ্ঠান। পিয়ারলেস যদি সঞ্চয়িতার মতো একটা প্রতিষ্ঠান হত, তাহলে পিয়ারলেসকে নিয়ে আমরা এতখানি উদ্বেগ প্রকাশ করতাম না। এখানে বিশেষ ভাবে উল্লেখ করা প্রয়োজন যে পিয়ারলেস ১৯৩২ সালের প্রতিষ্ঠিত কোনো ভুঁইফোঁড় প্রতিষ্ঠান নয়। স্যার, আমি প্রতিষ্ঠানটির একটা বই কয়েকদিন আগে পড়ছিলাম, তাতে দেখলাম যে, ১৯৩২ সালে মাত্র ৩০০ টাকা পুঁজি নিয়ে কয়েকজন বাঙালি এই ব্যবসা শুরু করেছিলেন। আজকে এই ১৯৮৬ সালে সেই পুঁজি বৃদ্ধি পেয়ে ৬৮৫ কোটি টাকায় এসে দাঁড়িয়েছে। শুধু তাই নয়, এই টাকাটা এখনও বেহাত হয়ে যায় নি।

**Mr. Speaker :** There are amendment by Shri Abdul Mannan and by Shri Deba Prasad Sarkar. Now I call upon Shri Abdul Mannan and Shri Deba Prasad Sarker to move their amendments.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move :

(1) In para 2, line 3, after the words "Calcutta-69" the words "and Favourite Small Investment Ltd, a Company having its Registered office at 'Favourite Bhawan', 83, Park Street, Calcutta-16" be inserted.

(2) In para 2, line 3, for the word "was" the word "were" be subsitituted

(3) In lines 7-10 of the last para, for the words begining with "all other" and ending with "as may be fit" the following be substituted :

"Favourite Small Investment Ltd, 83 Park Street, Calcutta-16"

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move :

(1) In the last line of the last para, for the word "depositors" the word and comma "depositors" be substituted.

(2) In the last line of the last para, the word "and" be omitted.

(3) In the last line of the last para, after the word "employees" the words "and the field staff" be inserted.

[5-30 — 5-40 P. M.]

**শ্রী সুব্রত মুখার্জি :** কিন্তু দুঃখের কথা আজকে আমি সরকারি দলকে কটাক্ষ না করে পারছি না। যারা সরকারে রয়েছেন যারা আজকে পিয়ারলেসের কথা বলছেন, এটা অত্যন্ত

ভালো কথা বলছেন বাঁচাবার জন্য। আজকে আপনারা একটা পদ্ধতি এনে বাঁচাতে চাইছেন কারণ এরসঙ্গে যুক্ত রয়েছে এখানকার শ্রমিক-কর্মচারী এবং ৩ লক্ষ এজেন্ট আর যারা টাকা ইনভেস্টমেন্ট করেছেন। তাদের সকলের স্বার্থ রক্ষা করার জন্য আপনারা জাতীয়করণের একটা প্রস্তাব নিয়ে এসেছেন খুব ভালো কথা। কিন্তু আমি এক্ষেত্রে একটা জিনিসের সমালোচনা করি এইকারণে যে আপনারা এক্ষুণি পারেন একে বাঁচাতে। জাতীয়করণের পদ্ধতি নেওয়ার আগে আপনারা পারেন একটা প্রস্তাব নিয়ে আসতে। কিন্তু আপনারা কোনো প্রস্তাব নিয়ে এলেন না। এক্ষুণি স্টেট গভর্নমেন্টের মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী হিসাবে একটা আইন প্রয়োগ করে বলতে পারেন জাতীয়করণ অবধি এটা যাতে প্রয়োগ হয়। সকলের উদ্বেগ কাটিয়ে তিনি ইচ্ছা করলে এই কোম্পানিকে কিছুটা বাঁচিয়ে দিতে পারেন। সেই আইনটা দেখুন—১১নং ধারায় ক্লজ এতে বলা আছে যে (a) a State Govt. or any officer or authority on its behalf or; (b) the Company wholly owned by the State Government which does not carry on any business other than the conducting of a prize chit or money circulation scheme whether it is in the nature of conventional chit or otherwise; এই ক্লজের মধ্যে আছে জাস্ট ২টি অফিসার পুট করলে আগামীকাল থেকে আপনি আইন বলবৎ করে এখানে করতে পারেন। এই আইনটি শুরু হয়েছিল ১৯৭৯ সাল থেকে এবং তখন থেকেই একটা ইনকোয়ারি চলছিল। তারপরে জনতা পিরিয়ডে এলে তার আক্ট হল এবং তার এজেন্ট হলেন জ্যোতি বাবু এই রাজ্য সরকার। বিহার রাজ্য সরকার এই আইন প্রয়োগ করে মামলা করেনি। অথচ এই সরকার এই আইন প্রয়োগ করলেন। যেখানে এই সরকার এসমা প্রত্যাখ্যান করতে পারেন, নাসা প্রত্যাখ্যান করতে পারেন এবং অনেক কেন্দ্রীয় সরকারের নীতি প্রত্যাখ্যান করে এলেন তারা কিনা এটা প্রত্যাখ্যান করতে পারলেন না বাঙালির এবং বাংলার স্বার্থে। এই আইন বিহার সরকার প্রয়োগ করেনি আপনারা করবেন না। এই সরকার বিভিন্ন সময়ে নানাভাবে এটাকে কাজে লাগিয়েছেন। এরজন্য শুধুমাত্র পিয়ারলেসকে সার্টিফিকেট দিয়ে দিয়েছেন তাই নয়, ৫ই নভেম্বর জ্যোতিবাবু লিখেছেন I am glad to know that the Golden Jubilee year of Peerless General Finance and Investment Company Limited will be observed on Nov. 9, 1982. I wish the Golden Jubilee celebration all success. এই মানুষদের থেকে লোন নিয়ে রেখে দিয়েছেন। প্রায় ১৯ কোটি টাকার উপর লোন আছে, পিয়ারলেসের কাছ থেকে এই লোন রেখে দিয়েছেন। আর আজকে এই আইন বলবৎ করে, একে ইমপ্লিমেন্ট করে সর্বনাশ করে দিয়েছেন, হাইকোর্টে মামলা দায়ের পর্যন্ত করে রেখে দিয়েছেন। এই সততা টুকু না নিয়ে এই রেজলিউশন নিয়ে এসেছেন তার উপরে। তাদের এই সততার ব্যাপারে আজকে সবচেয়ে বড় সন্দেহের সৃষ্টি হয়েছে। কাজেই এটাকে জাতীয়করণ করে বাঁচানোর যেমন প্রস্তাব হতে পারে তেমনি তার আগে প্রস্তাব হল অবিলম্বে একে বাঁচান। স্টেট গভর্নমেন্ট মামলা প্রত্যাহার করুন। স্টেট গভর্নমেন্ট নিজে একজন অফিসার নিয়োগ করে ডিরেক্টরের দায়িত্ব নিন। প্রভিডেন্ট ফান্ডের টাকা যেমন বাজেটের মধ্যে নিয়ে এসেছেন এবং তারজন্য দায়িত্ব নিয়েছেন তেমনি এটাকেও এজেন্সি হিসাবে ব্যবহার করুন। চার হাজার সাড়ে চার হাজার কর্মচারী রয়েছে এর মধ্যে, তাছাড়া ফেবারিটের ৫ হাজার কর্মচারী রয়েছেন। সুতরাং ১৫-১৬ হাজার হিউজ কর্মচারী

রয়েছেন। তাছাড়া আরো আনুষঙ্গিক এজেন্ট প্রায় লক্ষাধিক হবে। এছাড়া যারা ইনভেস্ট করেছেন তারা রয়েছেন। সুতরাং আজকে তাদের স্বার্থের দিকে তাকিয়ে রাজ্য সরকার এটা করতে পারতেন। রাজ্য সরকার একটা সময়ে ভেবেছিলেন যে স্টেডিয়াম করার জন্য পিয়ারলেসের কাছ থেকে কোটি কোটি টাকা নেবেন। স্টেডিয়ামকে গচ্ছিত রেখে পিয়ারলেসের কাছ থেকে টাকা নেবেন। এই ধরনের প্রচেষ্টা শুধু এই সরকারই করেছেন আমি একথা বলি না অন্ধ্র প্রদেশ নিয়েছেন ৫২ কোটি টাকা, আসাম নিয়েছে ১১.৫০ লক্ষ টাকা বিহার নিয়েছে ২৫ কোটি টাকা, গুজরাট নিয়েছে ২৯ কোটি টাকা, কেরালা নিয়েছে ২৪ কোটি টাকা, পশ্চিমবঙ্গ প্রায় ২০ কোটি টাকা নিয়েছে। অতএব সমস্ত স্টেটই এর থেকে টাকা নিয়েছে। সমস্ত স্টেটই নিয়েছেন, আমি দেখতে পাচ্ছি যে ২০টি স্টেটের রাজ্য সরকার এর থেকে টাকা নিয়েছেন, এবং স্বল্পসুদেই টাকা নিয়েছেন। কেন্দ্রীয় সরকারের আইনে রাজ্য সরকারকে এই ক্ষমতা দিয়েছেন। রাজ্য সরকার ইচ্ছা করলেই এটাকে আইনে প্রয়োগ করে বাঁচাতে পারেন। এই কথা বলার এক্তিয়ার রাখি কারণ আমাদের দল আই. এন. টি. ইউ. সি বহুদিন থেকেই পরিষ্কারভাবে এই সম্পর্কে একটা সরাসরি সিদ্ধান্ত গ্রহণ করেছেন। আমি জানি আই. এন. টি. ইউ. সি.র পক্ষ থেকে যে রেজলিউশন আনা হয়েছে এবং যেখানে আমাদের দলের পক্ষ থেকেই রেজলিউশন আনা হয়েছে সেখানে প্রাক্তন শ্রমমন্ত্রী শ্রী টি. আই এনজিয়া সই করেছিলেন, আমাদের বর্তমান জেনারেল সেক্রেটারিও সই করেছিলেন এবং শ্রী গোপেশ্বর এম. পি.ও সই করেছিলেন আর শ্রী রামারুদ্রও সই করেছিলেন, আরো প্রমুখ নেতৃবৃন্দ সই করেছিলেন। ঐ রেজলিউশনে যেখানে বলা হয়েছে The Convention feels that the attitude of the West Bengal Government towards this industry is quite deplorable and appeals to all concerned to urge upon the West Bengal Government to ensure that state Government takes a fraternal stand towards the employee in the struggle of nationalisation. This Convention takes serious not of the West Bengal Government resulting in the emergence of a situation which has enabled the Company to divert the fund with an ulterior motive to close down the industry and to get into other economic activity. আমরা ঐ সঞ্চয়িতার সম্বন্ধে নানা রকম সন্দেহ করেছিলাম। সঞ্চয়িতাকে ওরা ম্যানিপুলেশন করে বন্ধ করে দিয়ে চলে গেল কিনা তা কোনো ব্যাখ্যা নেই। আমি বেশি কিছু চাই না, কয়েক কোটি টাকা মানুষের মেরে দিয়ে ওরা চলে গেল, আজকেও ঠিক এইরকম দেখছি। অপরদিকে তারা হাইকোর্টে মামলা দায়ের করেছে—এটা করে তাদের সর্বনাশের রাস্তায় বসিয়ে দেওয়া হয়েছে। আমরা তো আইন বলে দিচ্ছি, রাজ্য সরকারের যা করণীয় তা তারা করুন। তারপর আমরাও বসতে পারি একসাথে তাদের সঙ্গে আপনারা যদি চান।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মুখার্জি হাইকোর্টের মামলা তো কোম্পানি করেছিল, গভর্নমেন্ট তো করেনি। গভর্নমেন্ট অ্যাক্টের উপর নোটিশ দিয়েছিল।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** হ্যাঁ, দি অ্যাক্ট ইটসেল্ফ, আমি বলেছি টোটাল ইমপ্লিমেন্টেশনের দায়িত্ব স্টেট গভর্নমেন্টের। ওটা হল আইনের জন্য।

**Mr. Speaker :** The State Government has given a notice to wind t up only.

**Shri Subrata Mukherjee :** Sir, what about ESMA, NASA? If hey can disown ESMA, NASA, then why should they not do that in his case also. There is no bar at all. মোর ওভার স্যার, আমি যে কথাটা আপনাকে বললাম, যে অ্যাক্টটা আমি পড়লাম তাতে অ্যাক্টের প্রভিশন আছে যে স্টেট গভর্নমেন্টের যদি কোনো অফিসার নিয়োগ করেন, এই প্রভিশন করে যদি স্টেট গভর্নমেন্টের অতিরিক্ত আইনের বা সাহায্যের প্রয়োজন হয়, সেক্ষেত্রে আমরা স্টেট গভর্নমেন্ট এবং রুলিং পার্টি, সমস্ত মানুষের সহযোগিতার আর্জি নিয়ে কেন্দ্রের কাছে দাবি করতে রাজি আছি। শুধুমাত্র পিয়ারলেস নয়, এর সঙ্গে যুক্তভাবে ফেভারিট, লক্ষ্মী ইত্যাদির আরো অনেক কিছুর নাম করতে পারি। এ রকম ১১২/১১৩ টার নাম করতে পারি। এটা একটা সিরিয়াস পয়েন্ট স্যার, আমি মনে করি আমাদের কাজ আগে, আমরা এই দায়িত্ব আগে পালন করি এবং এতে ফিনান্সিয়াল লায়াবিলিটি কিছুই নেই। রিজার্ভ ব্যাঙ্কের কাছে প্রায় ৭০০ কোটি টাকার মূলধন তারা রেখে দিয়েছে। সুতরাং যেখানে ফিনান্সিয়াল লায়াবিলিটি নেই, সেখানে নতুন করে আইন করতে হবে না কারণ এখানে আইনের প্রভিশন রয়েছে। সেইজন্য আপনারা আপনাদের দায়িত্ব পালন করুন, আর যদি অতিরিক্ত দায়িত্ব পালন আমাদের করতে হয়, কেন্দ্রীয় সরকারের কাছে সেখানে আমাদের দ্বিধা থাকবে না। এই বিধানসভার একটা ঐতিহ্য আছে এখানে আমরা কত রকমের কথাই বলি যদি সত্যিকারের সততা যদি আমাদের থাকে তাহলে আত্মগোপন করে নয়, সেই সততাই আজকে এখানে রাখি, আসুন আমরা আরো একটি সিদ্ধান্ত নিই। এখানে মুখ্যমন্ত্রী আছেন, আমরা দাবি করছি যদি আইনের প্রভিশন থাকে তাহলে আগামী কয়েক দিনের মধ্যে সেই দায়িত্ব পালন করে পিয়ারলেস এবং ফেভারিট ইত্যাদিকে প্রোটেকশন দিয়ে বা অতিরিক্ত যদি প্রোটেকশনের দরকার হয়, যদি দিল্লিতে যেতে হয় তাহলে তার জন্য আমরাও দাবি নিয়ে তৈরি থাকব। সুতরাং আমার অনুরোধ যে এটা একটা সিরিয়াস পয়েন্ট। একটা ইন্ডাস্ট্রি বন্ধ হয়ে গেলে ২ হাজার কর্মী যদি বসে থাকে তাহলে সেখানে যেমন ভীষণ সমস্যা দেখা দেয়—তেমনি এর সাথে প্রত্যেকটি মানুষ আজকে প্রত্যক্ষ ও পরোক্ষভাবে যুক্ত। আমি তাই মনে করি আজকে এই যে আধঘণ্টা ও পৌনে এক ঘণ্টার মোশন আন্ডার রুল ১৮৫ এনেছেন আমি এই ব্যাপারে অ্যাপিল করেছিলাম আপনাদের কাছে যে দরকার হলে একদিন হাউস অ্যাডজোর্নমেন্ট করে টোটাল ব্যাপারটা নিয়ে আলোচনা করা হোক।

[5-40 — 5-50 P. M.]

কারণ এর সঙ্গে বাংলাদেশের অনেক কিছু নির্ভর করছে বিশেষ করে আর্থিক দিক থেকে। আজ এখানকার সাড়ে চার হাজার এবং ফেভারিটের দুটো মিলিয়ে ১০ হাজার লোকের পার্মানেন্ট চাকরি চলে যাবে। এ ছাড়া এজেন্ট ইত্যাদি আছে। বহু মানুষ সকাল থেকে আমাদের কাছে জিজ্ঞাসা করছে তাদের টাকার নিরাপত্তা আছে কিনা। সঞ্চয়িতার কেসের পর এ জিনিস হয়েছে। অনেক এজেন্ট আছে যারা এই কোম্পানির উপর নির্ভর করে খায়। আমরা যারা রাজনীতি করে খাই তাদের অনেকে অনেক সময় এর সঙ্গে যুক্ত

ছিলাম। আইনে প্রভিশন আছে স্টেট গভর্নমেন্ট ইচ্ছা করলে করতে পারেন। নাসা, এসমা প্রত্যাখ্যান করেছিলেন সেই রকম কেন করলেন না? ন্যাশনালাইজেশন সহজ কথা নয়। তার আগে ভাবুন যেমন আছে তেমন নেয়া যায় কিনা।

**মিঃ স্পিকার ঃ** আপনি কি বলতে চান রাজ্য সরকারের দায়িত্ব কেন্দ্রীয় সরকারের আইন না মানা?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমি বলছি যে রাজ্য সরকার যেমন এসমা, নাসা না মানতে পারে তেমনি রাজ্য সরকার এটা না মানতে পারে। আমি বলতে চাই যে স্টেট গভর্নমেন্টের দায়িত্ব আছে এবং সেখানে আইনে প্রভিশন আছে যাতে দুটো অফিসার নিয়োগ করে আপনারা পিয়ারলেস এবং অন্যান্য প্রতিষ্ঠানকে বাঁচাতে পারেন এবং সেখানে কোনো বাঁধা নেই। আমি বলছি অ্যাক্ট ১১-এর ক্লজ এ এবং বি-তে পরিষ্কার লেখা আছে যেখানে নিতে কোনো বাঁধা নেই। সেখানে যদি আমরা আমাদের দায়িত্ব পালন না করি তাহলে কেন্দ্রীয় সরকারকে জাতীয়করণ করতে বলা মানে হিপোক্রেসি। আমার বক্তব্য হচ্ছে যেমন করে হোক এইসব প্রতিষ্ঠানগুলিকে বাঁচান এবং অগনিত মানুষকে বাঁচান। কিন্তু বাঁচাবার যে মোরালিটি সেদিকে আপনারা যাবেন না কেন? স্যার, আপনার বাড়ির পাশে যারা তাদের বিরুদ্ধে রাজ্য সরকার মামলা করছে এবং সুমন্তবাবু এখানে বলছেন এদের বাঁচান এটা ফ্রড ছাড়া আর কি। মুখ্যমন্ত্রী এখানে আছেন তিনি আইনের এই প্রভিশন ইমপ্লিমেন্ট করবেন কিনা সেটা বলবেন? বাঁচাবার একটা সহজতম পথ আমরা বলছি। স্টেট গভর্নমেন্ট নিক বা না নিক ইমিডিয়েটলি কিন্তু এদের বাঁচানো দরকার। ন্যাশলাইজেশন দাবি করে দিল্লি যেতে হয় আমরা সকলে মিলে যাব। ৪ তারিখে কোর্টে দিন আছে, সেখানে যদি হেরে যান তাহলে তো হয়ে গেল। বিহার তো ইমপ্লিমেন্ট করেন নি। তারা যদি ইমপ্লিমেন্ট না করে থাকতে পারে তাহলে আমাদের আপত্তি কোথায়? বিহারের কংগ্রেস নেতা মিঃ দুবে করেন নি বলে আমরা করিনি। এটা যদি করেন তাহলে আমরা সমর্থন করব।

**Mr. Speaker :** Mr. Mukherjee, there is one question which is worrying me and, I think it will also worry all the Members here for which we are very deeply concerned. There are four thousand employees and several lakhs of Field Officers and also crores of public money has been deposited. But the question which worries me is that after the High Court has decleared the operation to be illegal, and that is a legal position how can we make it legal by nationalisation?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** দ্যাট ইজ এ কোয়েশ্চেন এবং সেজন্য আমি রেমিডির কথা বলেছি। আজ ১ তারিখ হয়ে গেল, আমাদের টাইম খুব শর্ট। আমি অনুরোধ করছি আপনি হাউস অ্যাডজোর্ন করে দিন, অ্যাডভোকেট জেনারেলকে ডাকুন, এটা নিয়ে আলোচনা হোক। কেন্দ্রীয় মন্ত্রী শ্রী বিশ্বনাথ প্রতাপ সিং ১৫ই মে তার একটা চিঠিতে কি বলেছেন সেটাও আমি উল্লেখ করতে চাই।

**Mr. Speaker :** Mr. Mukherjee, if I may disturb you again just for a question and a little clarification. What do you want the State

Government to do at the present moment? What is your specific demand?

**শ্রী সুব্রত মুখার্জিঃ** স্যার, আইনে যে প্রভিশন আছে তাতে আমি আপনাকে বলছি যে এই অ্যাক্টে ১১ নং একটা ক্লজ রয়েছে এ এবং বি, এটা যদি অ্যাপ্লাই করেন তাহলে স্টেট গভর্নমেন্ট এটার অথরিটি নিয়ে অফিসার ডেপুট করে দিন, তাহলে এদের সকলকে রক্ষা করতে পারেন। দিস ইজ মাই ফার্স্ট সাজেশন যে ক্লজ ১১এ এবং বি টা অ্যাপ্লাই করুন। ২ নং সাজেশন হচ্ছে আমাদের টাইম খুব শর্ট, ৪ তারিখে কোর্ট রয়েছে। অন্যান্য স্টেট গভর্নমেন্ট যারা টাকা নিয়েছে আমি পড়ে দিয়েছি। শুধু এই সরকার যে টাকা নিয়েছে তা নয়, অন্যান্য সরকারও টাকা নিয়েছে। বিহার সরকার টাকা নিয়েও এই অ্যাক্ট ইমপ্লিমেন্ট করেনি। বিহার সরকার যদি ইমপ্লিমেন্ট না করে থাকে তবে জ্যোতি বাবুও ইমপ্লিমেন্ট না করতে পারেন, জ্যোতি বাবুর সে সাহস আছে। কেননা তিনি এসমা, ন্যাসা ডিফাই করেছেন। সেজন্য জ্যোতি বাবুর কাছে ইমিডিয়েটলি দাবি করছি টোটাল এজেন্ট এখানকার সরকার, সুতরাং এখানকার সরকার ইচ্ছা করলে ইমিডিয়েটলি এদের বাঁচাতে পারেন। তারপর ফারদার যদি আরো ক্ষমতার দরকার হয় তাহলে ওনার সাথে আমরাও আরো ক্ষমতার জন্য কেন্দ্রের কাছে ডিমান্ড করব। এটা যদি না করা হয় তাহলে পিয়ারলেস, ফেভারিট ইত্যাদি অন্যান্য যেসব প্রতিষ্ঠান রয়েছে তাদের কাছে এবং দেশের মানুষের কাছে স্বাভাবিকভাবে একটা কৌশল করছি বলে ধরা হবে। সুতরাং আমাদের হাউস আমাদের দায়িত্ব পালন করি, তারপর কেন্দ্রের কাছে যে দায়িত্ব সেটা পালন করব। এটাই আমার মূল প্রশ্ন। সেজন্য বলছি অ্যাডভোকেট জেনারেলকে ডেকে নিয়ে এসে আলোচনা হোক, বিকজ দেয়ার ইজ নো টাইম। এটা কোনো পার্টি পলিকিক্সের ব্যাপার নয়, আমরা সবাই রেজলিউশন নিয়ে এটা করতে পারি। এইসব প্রতিষ্ঠানগুলিকে আগে ন্যাশালাইজ না করে সত্যিকার বাঁচাবার পথ খুঁজে পাই কিনা সেই বিষয়ে মুখ্যমন্ত্রীর কাছ থেকে আমরা আশ্বাস পেতে চাই।

**Mr. Speaker :** Mr. Mukherjee, if I have correctly understood you, you are drawing the attention of the State Government to section 11 and its sub-section (a) & (b) and you want the State Government to act on that behalf. In this connection, and with regard to this Act and its sub-section, the section reads as "Nothing contained in this Act shall apply to any prize chit or money circulation scheme promoted by (a) a State Government or any officer or authority on its behalf." Now, this business of Peerless, or such other companies that are functioning today, is not wholly owned by the State Government. It is not owned by the State Government today. If the State Government have to own it, they have to nationalise it. First thing, the State Government have to become the owner of it, of which they are not the owner today. Now, we are demanding, this House is demanding by a resolution nationalisation by the Central Government.

**Shri Subrata Mukherjee :** Sir, if the State Government announce that they are ready to implement the provision and then they request—

**Mr. Speaker :** How could this implementation and of taking ownership—

**Shri Subrata Mukherjee :** এটা পরস্পরের উপর নির্ভরশীল, It is interdependent. We are in a mood to implement 11 (a) & (b), to give implementation of it, and then a request for the help of the Central Government for nationalisation of it sometime after can be—

**Mr. Speaker :** I think what this House can now demand is that the Central Government nationalise it and give it to the State Government to run it.

**Shri Subrata Mukherjee :** It would be much more easier if we are advanced and say that we are in a mood to implement 11 (a) & (b) and then say—

**Mr. Speaker :** How could we do that without arranging compensation for nationalisation ?

[5-50 — 6-00 P. M.]

**Shri Subrata Mukherjee :** This is a simple resolution. We also want nationlisation to help the company and to save the employees and others.

**Mr. Speaker :** I am not on that. It is an academic discussion but the question involves certain legal aspects in it. Next, the question again arises whether on matter of public policy—as the company has been run by private businessmen—whether the State Government is going to run this business on the same lines or not. They have certain conditions for deposits. Which may be of one year, two years, three years. When it lapses what is the percentage of commision that they are going to pay to the Field Officers to get their business, There is a lot of difference between state Policy and public policy. Whether the State Government can run it on those lines or not, that question still arises again because the Government cannot take public money just for profit. The policy when a depositor fails to pay sceond-year deposit. The State Government cannot work on those lines but a public company may work on those lines. So lot of questions will come into operation simultaneously. However, Mr. Sattar, do you want to say something ?

**Shri Abdus Sattar :** Section 11 (a) & (b) say "Nothing contained in this act shall apply to Prize Chit or money circulation scheme promoted by—(a) a State Government or any officer or authority on its behalf." or (b) Company being wholly owned by a State Government—Sir, this is not owned by the State Government.

**Mr. Speaker :** Neither it is promoted by the State Government. The question is whether the State Government can take it over. It is a question of nationalisation. It is entirely a different aspect.

**Shri Abdus Sattar :** There are two things, one is nationalisation and another is take-over. Where the State Government can take it over— we think it can take it over and after that it will cover section 11 (b).

**Mr. Speaker :** How can the State Government take it over as it is not wholly owned? The management is not wholly owned. It is also not promoted by the State Government.

**Shri Abdus Sattar :** After taking it over this can be promoted.

**Mr. Speaker :** You cannot contemplate taking over the management under that section. There is no provision like that in so many words.

**Shri Abdus Sattar :** Sir, hearing will continue to begin on the 4th of this month. It is still pending upto that period. The order has been passed by the Appellate Court. Now it is before the Division Bench. Division Bench will hear the case on the 4th.

**Mr. Speaker :** I am on a different aspect altogether. If that law is there and the High Court holds that the Company is functioning illegally, has been carrying on illegal activities, in violation of the present law and they have already held it.

**Shri Abdus Sattar :** But against that order an appeal has been filed.

**Mr. Speaker** : That is a sub judice matter.

**Shri Abdus Sattar :** Sir, there are two motions—one is tabled by this side and another by the other side. What we want to do is this, we want the Company to be nationalised by the State Government. We want to do something for the Institution. We want to save the Institution. There are so many employees involved in it. They also invested money on the Government and other Departments. So we want to save the Company. Now the question is how it can be saved by nationalisation or by taking over. But there are difficulties. Peerless is a big organisation. Thereafter there is Favourite Company and there are 112 such other companies like these investment companies. So there are difficulties not only in respect of Peerless, not only in respect of Favourite but in respect of other organisations too. The task is very very difficult. It is a Herculean task. But so far as Peerless is concerned, the question is how we can overcome these difficulties because we want to save the Institution. The question is how this institution can be saved ? How the

employees can be saved from unemployment because in the days of unemployment if the employed persons go out of employment then that would be a serious problem. What we want is that let the hearing be completed before the Division Bench of the High Court.

**Mr. Speaker :** If I have understood you correctly, you want that this company inspite of the judgment of the High Court declaring its activities as illegal should be allowed to operate and the Government should take it over in the interests of employment of so many employees, in the interests of so many field officers and the depositors that are concerned and a body of people who are affected. Is that what you want to say ? But once a company's activities are declared illegal how does the State Government support it ? Under what philosophy ?

**Shri Abdus Sattar :** The State Government cannot support it. When it is declared illegal by the High Court how the State Government will support it.

**Mr. Speaker :** There are so many illegal things going on in this State. Do you want the State Government to support all these things ?

**Shri Abdus Satter :** We want to find out ways how this institution can be saved. We want that a resolution be tabled to find out how its employees can be saved. That is the main question. We also want that let the Resolution be deferred till 4th April, 1986.

**Mr. Speaker :** Mr. Sattar, I am sure that your argument would not be that because so many persons are employed there they should not become unemployed, because so many field officers who are there would be thrown out of their avenues to earn, because the interest of so many depositors will be affected and because the persons who have invested their money, their money should be secured, so let the company carry on its illegal activities in the interests of the people. I do not think that would be your argument. No resonable man can argue on those lines.

**Shri Abdus Sattar :** Sir, so far as Peerlesss is concerned the public is involved, government is involved and huge number of several other persons are involved. It has got deposit in the Reserve Bank also. So Peerless has to be saved not for the sake of Peerless but for the sake of the people. If it is declared illegal by the High Court certainly we cannot say that it is legal.

**Mr. Speaker :** That is what I am saying.

**Shri Abdus Sattar :** What I want to say is that an appeal is

pending, a case is pending before the Division Bench of the High Court. Let the hearing of the appeal in the Division Bench be completed.

**Mr. Speaker :** Another aspect of the whole thing is that the company was given permission by the Reserve Bank of India to carry on its business. It was the Government of India that gave the permission. Does it not become incumbent on the Government of India to solve the problem since they have created it by giving special permission ? How does the State Government come into the Scene ? The State Government did not grant any Special permission to them.

**শ্রী আব্দুস সাত্তার ঃ** এই পরিপ্রেক্ষিতে বিশেষ উল্লেখ্য যখন ব্যানিং অ্যাক্ট-এর ১১ নং ধারায় পরিষ্কারভাবে বলা আছে যে যদি কোনো রাজ্য সরকার এই ধরনের কোম্পানিকে সম্পূর্ণ অধিগ্রহণ বা সরকারি পরিচালনাধীনে আনে তবে এই ব্যানিং অ্যাক্ট সেই কোম্পানির উপর বর্তাবে না।

**Mr. Speaker :** I agree with you that if it is wholly owned by the State Government then there is no problem. But if it is wholly owned it has to be nationalised and compensation has to be paid. But wherefrom the money would come ? To nationalise means you will have to pay compensation, you will have to give money. I do not think that the State Government will object if the Central Government gives them the money. I do not think that they can have any objection on that.

**Shri Abdus Sattar :** Money is there.

**Mr. Speaker :** Let the debate continue. Have you finished Mr. Mukherjee ?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমি যেটা বলছি, আমার আপত্তি নাই—আমার কথাগুলি আপনার বুঝতে অসুবিধা হচ্ছে কেন জানি না—১১নং ধারা যদি ইমপ্লিমেন্ট করতে চান তাহলে কেন্দ্রীয় সরকারের কাছে যেতে হবে ঠিকই। কিন্তু আপনারা যদি একটু দায়িত্ব নেন তাহলে এটা তাড়াতাড়ি হবে। এইটাই হচ্ছে আমার পয়েন্ট।

[6-00 — 6-10 P. M.]

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মিঃ চেয়ারম্যান, স্যার, মাননীয় সদস্য শ্রী সুমন্ত হীরা কর্তৃক যে প্রস্তাব উত্থাপিত হয়েছে আমি সেই প্রস্তাব সমর্থন করছি। বিরোধী দলের মাননীয় সদস্য চিফ্ হুইপ শ্রী সুব্রত মুখার্জি মহাশয় কিছু বক্তব্য উপস্থিত করলেন এবং তিনি খুব ভালো কথা বললেন যে, ন্যাশনালাইজেশনের দাবিতে তাদের কোনো আপত্তি নেই, আমরা তা বুঝলাম। কিন্তু কে ন্যাশনালাইজেশন করবে এই সম্পর্কে তিনি বিতর্ক তুলেছেন। আমি বুঝতে পারছি না যে, সুব্রতবাবুর মত হঠাৎ বদলে গেল কেন। কয়েকদিন আগে বিভিন্ন সেন্টার অব ট্রেড ইউনিয়নের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে একটা আবেদন প্রচার করা হয় জাতীয়করণের দাবি উত্থাপন করে। সেখানে পশ্চিমবঙ্গ সরকার জাতীয়করণ করুক, এমন কথা নেই, বিভিন্ন ট্রেড

ইউনিয়ন সেই দাবি উত্থাপন করেন নি। মাননীয় সদস্য সুব্রত মুখার্জি, আই. এন. টি. ইউ.সি.র সভাপতি, তিনি মনোরঞ্জন রায়ের সঙ্গে এক সঙ্গে সই করেছেন, সেই কাগজ আমার কাছে আছে। মাত্র ৭ দিন আগে যিনি এই প্রস্তাব উত্থাপন করে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করেছিলেন, হঠাৎ তার এই মত বদলে গেল কেন সেটা বুঝতে পারছি না। এখন বুঝতে পারছি সাত্তার সাহেবের খুব চাপ ছিল। মাননীয় চেয়ারম্যান, স্যার, আমি যা বলতে চাই তা হল এই, ১৯৩২ সালে এই পিয়ারলেসের জন্ম হয়। ১৯৭৩ সালে লোকে পিয়ারলেসের নাম জানত না। ১৯৭৩ সালে কেন্দ্রীয় সরকার যে সিলিং করেছিলেন সেটা উঠিয়ে নিলেন। তার ফলে পিয়ারলেসের ব্যবসা বাড়তে শুরু করল। আগে শেয়ার ক্যাপিটালের শতকরা ২৫ ভাগের বেশি জমা নিতে পারছিলেন না। কিন্তু সিলিং-এর উর্ধ সীমা উঠে যাবার ফলে পিয়ারলেসের ব্যবসা দারুণ ভাবে বাড়তে সাহায্য করলেন ওদের কেন্দ্রীয় সরকার। তখন কেন্দ্রে জনতা সরকার ছিল না। বিভিন্ন সময়ে অভিযোগের ভিত্তিতে এন. কে. রাজ, ইউনিট ট্রাস্ট-এর নেতৃত্বে একটি স্টাডি টিম গঠিত হল। তাদের রিপোর্টের ভিত্তিতে ১৯৭৮ সালে এই আইন কেন্দ্রীয় সরকার প্রণয়ন করলেন এবং কেন্দ্রীয় সরকারের এই আইনের ভিত্তিতে রিজার্ভ ব্যাঙ্ক ১৩৩টি কোম্পানিকে আইডেন্টিফাই করলেন। রিজার্ভ ব্যাঙ্ক কারা পরিচালনা করেন? রাজ্য সরকার নয়, কেন্দ্রীয় সরকার পরিচালনা করেন। এই অ্যাক্টের আওতার যারা পড়ে রাজ্য সরকার তাদের কাজ কর্ম বন্ধ করেন। এর মধ্যে পিয়ারলেস সংস্থাও ছিল। স্বভাবতই ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট একে ওয়াইন্ড আপ করবার জন্য নির্দেশ দেয়। কিন্তু ওরা কোর্টে যান। শুধু তাই নয়, ডিপার্টমেন্ট অব নন-ব্যাঙ্কিং কোম্পানিজ এটা কেন্দ্রীয় সরকার দ্বারা পরিচালিত, তারাও জানেন যে, এরা এই আইনের আওতায় পড়ে। আরো আশ্চর্যের ব্যাপার হল এই, বোধ হয় সুব্রতবাবুকে ঠিকমত বিফ্র করা হয়নি। কংগ্রেস পরিচালিত যে সব রাজ্য সরকার আছে যেমন, মধ্যপ্রদেশ, উত্তরপ্রদেশ, রাজস্থান, মহারাষ্ট্র ইত্যাদি এইসব রাজ্য সরকারও এই পিয়ারলেসের কাজের উপর অ্যাক্ট চালু করেছেন। পিয়ারলেস কর্তৃপক্ষ কোর্টে গেলেন। হাই কোর্টে যাবার পর থেকে এই পিয়ারলেস কোম্পানির ব্যবসা অতীতে যা ছিল ৭ বছরের মধ্যে তার থেকে ১৪ গুণ বেড়ে গেল। কেন এটা করতে পারল? কেন্দ্রীয় সরকারের আইন অনুযায়ী পশ্চিমবঙ্গ সরকার তাদের আইডেন্টিফাই করেছিল এবং কেন্দ্রীয় সরকারের আইন অনুযায়ী এদের ব্যবসা ওয়াইন্ড আপ করবার পরামর্শ দেবার পরেও কেন্দ্রীয় সরকারেরই বিভিন্ন সংস্থা যেমন জেনেরাল ইনসিওরেন্স কোম্পানি তাদের সাহায্য করেন ইনসিওরেন্স চালু করে, এক্সটেনশন ইত্যাদি করে। কারণ, এর পিছনে নাকি অনেক রাঘব বোয়াল, রুই, কাতলা জড়িত ছিল।

আমার কাছে মিঃ চেয়ারম্যান, স্যার, একটা লিস্ট আছে তাতে দেখা যায় যে কয়েকটি রাজ্যের মুখ্যমন্ত্রীর ভাই, কোনো রাজ্যের কংগ্রেস নেতা, বর্তমানে এম. পি. প্রাক্তন কেন্দ্রীয় অর্থমন্ত্রীর স্ত্রী প্রভৃতিরা এখানে এই সংগঠনের এজেন্ট হিসাবে যুক্ত ছিলেন। ফলে এই সমস্ত প্রভাবশালী লোকরা থাকবার জন্য এই ৬টা বছর ব্যবহার করে ওরা একটার পর একটা কাজ করে গিয়েছেন। স্যার, আপনি জানেন, এই সংস্থা যে বে-আইনিভাবে কাজ করেছে এটা শুধু পশ্চিমবঙ্গ সরকার বলছেন না, কেন্দ্রীয় সরকারের প্রতিটি সংস্থা তাই বলছেন। এন. কে. রাজ কমিটি, তারা বলেছেন এবং এও জানেন, রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়া, যারা পিয়ারলেসের বিরুদ্ধে মামলা করেছিল তারাও একথা বলেছেন যে তোমরা আমাদের নাম বিজ্ঞাপনে ব্যবহার

করে জনগণকে বিভ্রান্ত করছো। কোম্পানি অ্যাফেয়ার্স ডিপার্টমেন্ট, গভর্নমেন্ট অব ইন্ডিয়া, তারা বলছেন, ফার্স্ট ইয়ারের যে সাবস্‌ক্রিপশন সেটাকে তোমরা ইনকাম বলছ কিন্তু আসলে এটা লায়বিলিটি। তোমরা পাবলিককে চিট করছ। স্বভাবত কেন্দ্রীয় সরকারের বিভিন্ন আর্থিক সংস্থা তাদের যখন এইভাবে চিহ্নিত করেছেন তখন পশ্চিমবঙ্গ সরকার জনসাধারণের স্বার্থে এই ধরনের কাজ বন্ধ করতে বাধ্য এবং তারা সঠিক কাজই করেছেন—এই আইন প্রয়োগ করে সঠিক কাজই করেছেন। অর্থ তহবিলে শুধু এরা কেন, পশ্চিমবঙ্গ সরকার কেন আমার কাছে ছবি আছে বিভিন্ন রাজ্যের মুখ্যমন্ত্রীরা—কংগ্রেস(ই)-র মুখ্যমন্ত্রীরা এদের কাছ থেকে টাকা সংগ্রহ করতেন। কোথাও অর্জুন সিং কোথাও অন্য কেউ। এখন কথা হচ্ছে, জনতা সরকারের আমলের যে আইন সেই আইন এ ক্ষেত্রে প্রযোজ্য হবে কিনা এ নিয়ে অনেক আলোচনা হয়েছে। এরা যেভাবে বাংলাটা বললেন, বাংলায় বললে অনুবাদে অনেক বিভ্রান্ত থেকে যায়। মাননীয় স্পিকার মহাশয়-এর সঙ্গে এ নিয়ে অনেক বিতর্ক হয়েছে। ১১(এ) এবং ১১(বি) নিয়ে বিতর্কে যেতে চাই না, বিষয়টা পরিষ্কার। জনতা সরকারের যে আইন ঐ আমলের আইন সেই আইন এ ক্ষেত্রে প্রযোজ্য হতে পারে না যে কারা এখান থেকে এগজেমটেড হবেন। একটা প্রশ্ন সঠিক—অর্থ সংক্রান্ত প্রশ্নে—যেমন মানি, ফিনান্স, ব্যাঙ্কিং ইত্যাদি এ ক্ষেত্রে রাজ্য সরকারের এ বিষয়ে করণীয় কিছু নেই। আমরা এটা বুঝতে পারছি না— আই. এন. টি. ইউ. সির কথা সুব্রত মুখার্জি মহাশয় বলছিলেন। ১৯৮৫ সালে আই. এন. টি. ইউ. সি এবং সিটু একত্রে দিল্লিতে কনভেনসন করে আগস্ট মাসে জাতীয়করণের দাবি তুলেছিলেন, সম্প্রতি এখানেও তাই হয়েছে। এই ঋণ এটা শুধু পশ্চিমবাংলা নয়, উনি বলেছেন, বিভিন্ন রাজ্য থেকে নেওয়া হয়। স্যার, আমি একথাটাই বলতে চাই যে কেন্দ্রীয় সরকার পরিচালিত যে আইন সেই আইনকে আমাদের এই রাজ্যে সঠিকভাবে প্রয়োগ করা হয়েছে কিন্তু এখন যেটা দেখা যাচ্ছে সেটা হল কেন্দ্রীয় সরকারের অসতর্কতার জন্য বা কেন্দ্রীয় সরকারের নাকে তেল দিয়ে ঘুমানোর জন্য এই সংস্থা ১৪ গুণ ব্যবসা বাড়িয়ে আরো লক্ষ লক্ষ মানুষের আর্থিক ভবিষ্যতকে দুর্বিসহ করে তুলেছেন। একটা আতঙ্কে দিন কাটাচ্ছেন কয়েক লক্ষ মানুষ, ফিল্ড অফিসার এবং কর্মচারিরা। এখন মূল প্রশ্ন যেটা সেটা হচ্ছে, এটাকে জাতীয়করণ করে মানুষের যে আর্থিক দুশ্চিন্তা এবং অনেক মানুষের ভবিষ্যত দুশ্চিন্তা থেকে রেহাই দেওয়া এটা অত্যন্ত প্রয়োজনীয় কর্তব্য হয়ে দাঁড়িয়েছে। তাই আমরা চেয়েছিলাম বিধানসভা থেকে এ ব্যাপারে একটা সর্বসম্মত প্রস্তাব পাস করতে। যদি সত্যই জাতীয়করণের ব্যাপারে ওদের আন্তরিকতা থাকত সুব্রতবাবু ইত্যাদিদের—মাত্র কয়েকদিন আগেই সমস্ত ট্রেড ইউনিয়নগুলি একসঙ্গে যে দাবি উত্থাপন করেছিল বিধানসভা থেকেও সেই দাবি উত্থপান করা যেত। সম্ভবত দিল্লির কোনো নির্দেশ তাদের এ পথ থেকে বিপথে পরিচালিত করেছে ফলে আমাদের এখানে সমস্যাটা সহজতর হবার যে পথ ছিল সেই পথটা সহজতর না হয়ে জটিল হয়ে গিয়েছে। এটা হয়েছে ওদেরই জন্য। না হলে এই দাবির ভিত্তিতে কেন্দ্রীয় সরকারের কাছে আমরা একযোগে সমস্বরে এই দাবি জানাতে পারতাম।

[6-10 — 6-20 P. M.]

একযোগে দাবি উত্থাপন করতে পারতাম। সেই জন্য আমার মনে হয় মুখে যে কথা ওরা বলছেন আন্তরিকতা ক্ষেত্রে তার অভাব আছে বলে অনুমিত হচ্ছে। সেইজন্য আমি

আবেদন করছি—যেভারিটের নাম উত্থাপিত হয়েছে, ফেভারিট সম্পর্কে আপত্তি নেই, আমাদের বলাই আছে পিয়ারলেস এবং অন্যান্য ঐ ধরনের কোম্পানি—আপনি জানেন পূর্বতন অর্থমন্ত্রী আমাদের যিনি ছিলেন ডঃ অশোক মিত্র, তিনি পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে দাবি করেছিলেন ৫০ কোটি টাকা ব্যবসায়ে বিনিয়োগ হয়েছে এমন সমস্তগুলোকে জাতীকরণ করা হোক এই ধরনের প্রতিষ্ঠানকে। সুতরাং এটা আমাদের বরাবরের দাবি। কাজেই সেদিক থেকে আমরা ফেভারিট সম্পর্কেও করতে পারি। কিন্তু টেকনিক্যাল কিছু অসুবিধা আছে, সে অন্য কথা। কাজেই আমি সেই জন্য বলছি, যে এই দাবিকে বিরোধী পক্ষের কাছে অনুরোধ করছি আমি, যে আপনারা ভেবে দেখুন, এই ধরনের কুট তর্ক তুলে যেটা সম্ভব নয়, সেই প্রস্তাব উত্থাপন করে লক্ষ লক্ষ মানুষ যারা আজকে এই বিধানসভার অধিবেশনের দিকে তাকিয়ে আছে, কারণ তাদের জীবিকা নষ্ট হয়ে যাচ্ছে, তাদের দিকে তাকিয়ে আপনাদের শুভ বুদ্ধি জাগ্রত হোক। আসুন আমরা পশ্চিমবঙ্গ বিধানসভা থেকে একযোগে দাবি উত্থাপন করি কেন্দ্রীয় সরকার অবিলম্বে পিয়ারলেসকে জাতীয়করণ করুন। ধন্যবাদ।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আজকে পশ্চিমবাংলার গোটা রাজে বহু আলোচিত বিষয় যেটা কলকাতা হাইকোর্টের সাম্প্রতিক একটি রায়, সেটাকে কেন্দ্র করে কয়েক লক্ষ মানুষ যে রুজি রোজগারহীন অবস্থায় পড়ার আশঙ্কা করছে, আমরা বিধানসভার সদস্য হিসাবে তাদের সেই ব্যাপার অংশীদার, কারণ আমরাও আজকে উপলব্ধি করেছি আজকে রাজ্য সরকারই বলুন বা কেন্দ্রীয় সরকারই বলুন, যদি কেউ এগিয়ে না আসে এবং সঠিক ব্যবস্থা না নিতে পারে তাহলে আজকে পিয়ারলেস এবং ফেভারিটের যে কয়েক লক্ষ ফিল্ড এজেন্ট আজ প্রায় দুটি সংস্থায় ১০ হাজার মতো কর্মচারী আছে, তারা আজকে রুজি রোজগারহীন হয়ে পড়বে। সেই জন্য আমিও আশা করেছিলাম বাস্তব দৃষ্টিভঙ্গি নিয়ে একটা সর্ব সম্মত প্রস্তাব এই সভায় নিয়ে আসা হবে। কিন্তু আমরা দেখলাম, শাসক দলে যারা আছেন, তাঁরা একটা প্রস্তাব নিয়ে এসে সম্পূর্ণ ভাবে নিজেদের দায়িত্বকে এড়িয়ে যাবার চেষ্টা করলেন। আমরা জানি ক্ষমতায় থাকলে যে দাবিগুলো করা যায়, ক্ষমতায় না থাকলে তার থেকে আরও অনেক বেশি দাবি তুলে সাধারণ মানুষকে বিভ্রান্ত করা যায়। যখন ১৯৭৯ সালে জনতা সরকারের নির্দেশ মতো একটা সার্কুলারের ভিত্তিতে রাজ্য সরকার নির্দেশ দিলেন যে ফেভারিট, পিয়ারলেস, সঞ্চয়িতা প্রমুখ সংস্থাগুলোর কাজ গুটিয়ে ফেলতে হবে। সঞ্চয়িতার ক্ষেত্রে কি হয়েছিলে পশ্চিমবাংলার মানুষ ভালো ভাবে উপলব্ধি করতে পেরেছিলেন, তৎকালীন অর্থমন্ত্রী রাসবিহারী কেন্দ্রে তাকে পরাজিত করে তার উত্তর দিয়েছিলেন। আগামী নির্বাচন সামনে, রাজ্য সরকার ঘর পোড়া গরু, সিঁদুরে মেঘ দেখলে যেমন ভয় পায়, আগামী নির্বাচনে সেই পরাজয়ের আশঙ্কায় আজকে তাই মানুষের মনকে অন্য দিকে নিয়ে যাবার জন্য মানুষকে বিভ্রান্ত করার জন্য পিয়ারলেস এবং ফেভারিটের যে লক্ষ লক্ষ ফিল্ড ওয়ার্কার আজকে এই সংস্থায় জড়িত রয়েছে, তাদের বিভ্রান্ত করার জন্য আজকে দায়িত্বটা কেন্দ্রীয় সরকারের ঘাড়ে চাপিয়ে দিলেন। আমার আগে মাননীয় সদস্য সুব্রতবাবু যখন বক্তব্য রাখছিলেন তখন অনেক ইন্টারাপশন হচ্ছিল। কিন্তু আজকে একটা জিনিস তো সত্যি শ্যামলবাবু বললেন যে অন্যান্য রাজ্য সরকারও এই করেছেন। আজকে যেখানে পশ্চিমবঙ্গ সরকার এদের ব্যান করল, এদের ব্যবসা বাণিজ্য গুটিয়ে দিতে বলল। তারপর কি করে তাদের থেকে লোন নেওয়া হবে?

আজকে যখন পশ্চিমবঙ্গ সরকার বললেন এই সংস্থা বেআইনি, সেখানে কি করে সেই সংস্থা থেকে বিজ্ঞাপন বাবদ কিছু টাকা নিয়ে ঐ সল্ট লেক স্টেডিয়াম, যুব ভারতী স্টেডিয়াম এর যে লটারি টিকিট বিক্রি হল, সেই কাজগুলো করল—আজকে বলছেন, কোর্ট ইল্‌লিগ্যাল বলেছেন। কোর্ট কি বলল, আপনারা একটা অর্ডার দিলেন, কোর্ট সেটাকে ভ্যালিড বলল। কেন সেই সময় বিচার বিবেচনা করলেন না, তখন কেন চিন্তা করলেন না, তখনও তো এত এমপ্লয়ি ছিল না, এত ফিল্ড ওয়ার্কার ছিল না। এত পলিসি হোল্ডার ছিল না। তখন এত বেশি পলিসি ছিল না, তখন যদি আপনারা কেন্দ্রীয় আইন প্রয়োগ না করতেন তাহলে ব্যাপারটা কোর্টে যেত না। অথচ আজকে আপনারা কেন্দ্রীয় সরকারকে দোষ দিচ্ছেন। আপনারা এমনভাব করছেন যে আপনারা কেন্দ্রীয় সরকারের বাধ্য সেই জন্য আপনারা সুবোধ-বালকের মতো তাদের সমস্ত নির্দেশ মেনে নিচ্ছেন। আপনারা তো মেনে নেন নি এ্যাসমা বা ন্যাসাকে! সে ক্ষেত্রে যদি রাজ্য সরকার গলা উঁচু করে বলতে পারেন, "কেন্দ্রীয় সরকারের ঐ তথাকথিত জনবিরোধী আইন মানি না, আমরা তা ইমপ্লিমেন্ট করছি না" তাহলে এ ক্ষেত্রে আপনারা কেন্দ্রীয় আইন মেনে কেন পিয়ারলেস, ফেভারিট প্রভৃতি সংস্থাকে কাজকর্ম গুটিয়ে নিতে বলছেন? আপনাদের কোনো লজ্জা নেই, এক জায়গায় বলছেন; কেন্দ্রীয় সরকারের আইন মানছি না, মানব না, আর এক জায়গায় কেন্দ্রীয় জনতা সরকারের আইনকে সুবোধ বালকের মতো মেনে নিলেন। আজকে পলিসি হোল্ডার এবং ফিল্ড ওয়ার্কার ইত্যাদি মিলিয়ে প্রায় আড়াই কোটি মানুষের স্বার্থ এই পিয়ারলেস সংস্থার সঙ্গে যুক্ত। আজকে সেই সব মানুষরা আতঙ্কগ্রস্ত হয়ে পড়েছে। এই অবস্থায় সামনে নির্বাচন রয়েছে বলে আপনারা এই বিরাট সংখ্যক মানুষের সমর্থন হারাবার ভয়ে কেন্দ্রীয় সরকারের ওপর দোষারোপ করছেন। যেমন উদ্বাস্তুদের ক্ষেত্রে আপনারা তাদের প্রথমে বলেছিলেন, "সমস্ত উদ্বাস্তুদের পশ্চিমবাংলায় রাখতে হবে।" পরবর্তীকালে আপনারা ক্ষমতায় এসে সেই উদ্বাস্তুদেরই পশ্চিম বাংলা থেকে মেরে তাড়ালেন। আজকে সেই একই কায়দায় আপনারা এই সমস্ত সংস্থার সঙ্গে যুক্ত মানুষ গুলিকে ভাঁওতা দিচ্ছেন। আপনারা বলছেন, "৫০ কোটি টাকার উপর আছে যে সমস্ত কোম্পানিতে তাদের জাতীয়করণ করতে হবে।" এটাতে ভাঁওতা ছাড়া আর কিছু নেই, এটা আমরা জানি। পিয়ারলেস এবং ফেভারিট ৯ থেকে ১০ হাজার কর্মচারী রয়েছে, সাড়ে তিন কোটির মত পলিসি হোল্ডার রয়েছে এবং বহু ফিল্ড ওয়ার্কার রয়েছে, এদের সম্বন্ধে আজকে আপনাদের চিন্তা করা উচিত। দায়িত্ব এড়াবার চেষ্টা করবেন না। অধিগ্রহণের পর এই সংস্থা দুটি পরিচালনার দায়িত্বভার গ্রহণ করুন। এ ব্যাপার সুব্রতবাবু সুস্পষ্ট বক্তব্য রেখেছেন। আগামী ৪ তারিখ ডিভিসন বেঞ্চে রায় হয়ে যাবার পরে কি করবেন? এ কথা সত্য যে ইতিমধ্যে সঞ্চয়িতার ঘটনায় বহু মানুষ না খেয়ে মারা গেছে। এ ক্ষেত্রেও সেই অবস্থার সৃষ্টি হবে, বহু কর্মী বেকার হবে। সঞ্চয়িতা থেকে আরম্ভ করে পিয়ারলেস পর্যন্ত আমরা দেখছি সাধারণত এই সব সংস্থায় কম রোজগারের গরিব মানুষরাই টাকা সঞ্চয় করতে যায়। সাধারণত খুব বেশি বড় লোকেরা এই সব সংস্থায় টাকা রাখে না, স্কুল মাস্টার, বিভিন্ন সংস্থার কেরানি এবং সরকারি কর্মচারিরাই এই সব সংস্থার মাধ্যমে সঞ্চয় করে। সে টাকা তাদের অনেক কষ্টের টাকা, এমন কি প্রভিডেন্ট ফান্ডের টাকা নিয়ে জমা রাখে। ফলে যদি এই সংস্থাগুলি বন্ধ হয়ে যায় তাহলে এই সমস্ত গরিব মানুষেরা মারা পড়বে। সঞ্চয়িতা ক্ষেত্রে বহু মানুষ মারা পড়েছে, বহু লোক না খেয়ে মারা গেছে। বহু লোক মাথার ঘাম পায়ে

ফেলে আয় করা জীবনের শেষ সম্বল-টুকু পর্যন্ত সঞ্চয়িতাতে রেখে ছিল একটু সুখের আশায়, কিন্তু তাদের সর্বনাশ হয়ে গেছে। সেই অভিজ্ঞতা থেকে আমাদের এই মুহূর্তে পিয়ারলেস এবং ফেভারিটের ক্ষেত্রে সাবধান হতে হবে। এই সংস্থাগুলিতেও যারা টাকা রেখেছে তাদের সে টাকা কালো টাকা নয়, তাদেরও মাথার ঘাম পায়ে ফেলে আয় করা টাকা। অথচ আজকে আমরা লক্ষ্য করছি সঞ্চয়িতার ঘটনার মতো এই সংস্থাগুলিকে বন্ধ করে দেবার চক্রান্ত করা হচ্ছে। অবশ্য ৭৯ সালে যখন এই সংস্থাগুলিকে বন্ধ করে দেবার জন্য নোটিশ দিয়েছিলেন তখন আপনারা বুঝতে পারেননি যে এর প্রতিফল আপনাদের ওপর এসে পড়তে পারে। এর দ্বারা যে আপনারা জনসমর্থন হারাতে পারেন তা তখন বুঝতে পারেন নি। বুঝতে পারলেন তখন যখন ডঃ অশোক মিত্র নির্বাচনে পরাজিত হলেন। আজকে জন-সমর্থন আবার নতুন করে যাতে না হারাতে হয় তার জন্য আপনারা এ ব্যাপারে পুরোপুরি দোষটা কেন্দ্রীয় সরকারের উপর চাপিয়ে দিয়ে নিজেদের দায়িত্ব এড়িয়ে যাবার চেষ্টা করছেন। আমরা বার বার বলছি এ ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার, রাজ্য সরকারে ব্যাপারে নেই। এবং এ নিয়ে রাজনীতি করারও কোনো ব্যাপার নেই। কেন্দ্রীয় সরকার, কি রাজ্য সরকার, কার দায়িত্ব, সব আমরা বুঝি না, আমরা এই বিধানসভায় আলোচনা হওয়ার আগেও বাইরে বার বার বলেছি এবং বিধানসভাতেও আমাদের বিভিন্ন মাননীয় সদস্য বার বার বলেছেন যে, এটা শুধু কেন্দ্র রাজ্যের কথা নয়, পিয়ারলেস এবং ফেভারিট এই দুটি সংস্থার সঙ্গে মূলত পশ্চিম বাংলার একটা বিরাট সংখ্যক জনগণের স্বার্থ জড়িত। অতএব এই সমস্যার আমরা সুষ্ঠু সমাধান চাই। বিশেষ করে এই দুটি সংস্থার জন্য সুনির্দিষ্ট ব্যবস্থা গ্রহণ করতে হবে। এই জাতীয় সমস্ত সংস্থাগুলি-কে এক সঙ্গে জড়িয়ে নিয়ে, এক সঙ্গে দাবি তুলে আপনারা মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করবেন না। ৭৯ সালে জনতা সরকার যখন নির্দেশ দিয়েছেন তখন যদি সমস্ত ব্যাপারটা রিভিউ করতেন যে, কত লোক বেকার হবে, কত লোকের টাকা মার যাবে ইত্যাদি, তাহলে আজকে আপনাদের এই অবস্থায় পড়তে হত না।

[6-20 — 6-30 P. M.]

আপনারা সেদিন না করে যখন সাধারণ মানুষেরা বিশ্বস্ত হয়েছিল, যখন এটা নির্দেশ দিয়েছিলেন, তা থেকে কয়েকগুণ পলিসি হোল্ডার বেড়ে গেল। তার কারণটা কি? মানুষ বিশ্বাস করল এবং ভাবল যখন রাজ্য সরকার সেই সংস্থা থেকে টাকা ধার নিচ্ছে তখন নিশ্চয় এই সংস্থা কোনো দিন উঠে যাবে না। আজকে ক্রীড়া মন্ত্রী বসে রয়েছেন, তিনি বাইরে সাংবাদিকদের বলেই ফেললেন হ্যাঁ, আমি লোন নিচ্ছি, ব্যাঙ্কে ১৮ পারশেন্ট সুদ দিতে হয় পিয়ারলেস থেকে নিলে ১১ পারশেন্ট সুদ দিতে হয়, কম সুদ দিতে হয় এই বলে টাকা নিলেন। পাবলিকলি বললেন। সেখানে মানুষ কি করবে? যে সংস্থা থেকে সরকার টাকা নেয় সেই সংস্থা উঠে যাবে বলে বিশ্বাস করে। যে সরকার একটা সংস্থাকে স্বয়ং সার্টিফিকেট দেয় সেই সংস্থা উঠে যাবে বলে মানুষ কোনো দিন কল্পনা করতে পারে? মানুষ কোনোদিন কল্পনা করতে পারে না। কিন্তু তারপর হল কি? আজকে আমরা দেখলাম সেখানে সরকারি নির্দেশের ফলে সেই সংস্থা উঠে যাবার জোগাড় হয়েছে। আপনারা মানুষকে বিভ্রান্ত করেছেন। এত পলিসি হোল্ডার থাকত না, এত ফিল্ড অফিসার নামত না। ভবিষ্যত জীবনে অন্ধকারে আসতে হবে এটা তারা ভাবে নি। সরকারের উপর বিশ্বাস করেছিল। রাজ্য সরকার এমন

কিছু কাজ করবেন না যাতে এই সংস্থার উঠে যাবার মতো অবস্থা আসবে। আজকে কয়েক লক্ষ মানুষ রুজি রোজগারহীন হয়ে পড়বে। কয়েককোটি মানুষ তাদের সঞ্চিত অর্থ থেকে বঞ্চিত হবে। আমি শ্যামলবাবুর বক্তৃতা শুনলাম, উনি রেজলিউশনের পক্ষে বলতে গিয়ে পিয়ারলেসের বিরুদ্ধে বলে গেলেন। আমি ওনাকে একটি কথা জিজ্ঞাসা করি পিয়ারলেসে কারা কালো টাকা রেখেছে? কোনো কংগ্রেস নেতা বা এম. এল. এ. আছেন, আপনি জানেন পিয়ারলেসের মধ্যে অনেক সি. পি. এম. এম. পি. জড়িত আছেন। এজেন্ট, ফিল্ড অফিসার, অর্গানাইজার, সাবঅর্গানাইজার এ সবের মধ্যে অনেক সি. পি. এমের এম. এল. এ. আছেন। কেউ এজেন্ট, কেউ ফিল্ড অফিসার, অর্গানাইজার ইত্যাদি র‍্যাঙ্কে আছেন, কমিশন পান। যেখানে আমরা চাকরি দিতে পারছি না, সেখানে কয়েকলক্ষ ছেলে যে একটা রুজি রোজগারের ব্যবস্থা করতে পেরেছে, এরা অসত পথে টাকা রোজগার করছে না। শ্যামল বাবু পিয়ারলেসের এজেন্ট, ফিল্ড অফিসার যাই বলুন যারা বিভিন্ন সংস্থায় আছেন তাদের বিরুদ্ধেই বলে গেলেন প্রস্তাবটা বলতে গিয়ে। আমি আশা করেছিলাম যে উনি রাজ্য সরকারের কোথায় কোথায় গাফিলতি আছে সেটা বলবেন। রাজ্য সরকারের ব্যর্থতার কথা, বা যে দূরদর্শিতার অভাব ছিল তা স্বীকার করবেন। তা না করে পিয়ারলেস, ফেভারিটের বিরুদ্ধে কথা বলে ব্যাপারটা কায়দা করে এড়িয়ে গেলেন। সেজন্য আমি আজকে বলছি অ্যামেন্ডমেন্টটা নিয়ে নিন। আজকে সব সংস্থাকে জাতীয়করণ করতে হবে। শুধু স্লোগান দিয়ে কিছু করা যাবে না। সব সংস্থাকে জাতীয়করণ করা যায় না, মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী মহাশয় খুব প্র্যাকটিকাল লোক, উনি জানেন সব দাবি করলে দাবিগুলি পূরণ করা যায় না। আমরা আজকে সব গ্রুপ কে একত্রিত করতে বলি, ২টো সংস্থার জন্য বলি না। এই রকম সংস্থা অনেক আছে। সব গুলির কথা বলতে গিয়ে পিয়ারলেস বা ফেভারিটে যে কয়েক লক্ষ লোক জড়িত আছে তাদের দাবিটাকে খাটো করা হয়ে যায়, গুরুত্ব কমিয়ে দেওয়া হয়। পার্টিকুলার পিয়ারলেস এবং ফেভারিট এদের ব্যাপারে আমাদের পক্ষ থেকে যে প্রস্তাব এসেছে তাকে আমি সমর্থন করছি এবং মাননীয় সরকার পক্ষ থেকে যে প্রস্তাবটা এসেছে তার উপর আমরা যে অ্যামেন্ডমেন্টটা দিয়েছি সেটাকে অ্যাকসেপ্ট করার জন্য আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Mr. Mannan, your amendments are only relating to Favourite but the resolution covers all. I find you are interested with Favourite only.

**Dr. Zainal Abedin :** Sir, on a point of order. I beg to draw your atention to rule 187, sub-rule (viii). It runs as follows : "In order that a motion may be admissible it shall satisfy the following conditions, namely :- (viii) it shall not relate to any matter which is under adjudication by a court of law." Again Sir, I invite your attention to rule 189. I admit that you have got your discretion. But would you please tell us under what condition and under what ground you have admitted this matter which is under the adjudication of the High Court. Sir, Honourable Chief Minister is here. At the meeting of the National Development Council, you spoke in November 8-9, 1985. In paragraph

no. 21, the Chief Minister, Shri Jyoti Basu was pleased to state that our experience over the past three and a half decades should convince us that the more you try to centralise decisions and control over resources, the more the priorities go wrong, the greater is the loss in efficiency and supervision, and therefore the greater are the disparities that emerge between the needs of different regions and the actual fruits of development. So, Sir, it means concentration of power against the Centre. This shows what he spoke it the meeting of the National Development Council on 8/9th November, 1985. আপনি যদি সমর্থন করে থাকেন তাহলে অর্থমন্ত্রী হিসাবে একটি উত্তর দেবেন এবং আর একটি উত্তর দেবেন চিফ মিনিস্টার হিসাবে।

**Mr. Speaker :** Dr. Abedin, I would like to know from you whether you belong to a political group in this House or you are an independent member. I think you belong to a political group in this House.

**Dr. Zainal Abedin :** Sir, I am not going into that.

**Mr. Speaker :** Dr. Abedin, we have discussed when this matter first came to the House in the form of a Mention Case. Many members from the Opposition and the Treasury Benches wanted to raise this matter but I did not allow it. I only allowed the Chief Minister to make a statement on Monday, as the matter was of a grave concern to a large section of people who had deposited the money and who were otherwise concerned financially with the Company. Then there was an all party meeting in my Chamber where representatives of all parties were present. There it was unanimouly agreed in that meeting that this matter should be discussed in the form of a resolution. We agreed that though the matter is sub-judice—we decided that it is a matter of great interest, people's interests are involved, financial interests are involved, employees are involved, field officers are involved—this matter should be discussed in the House and this is also in the provision of Rule 189, where it says Provided that the Speaker may, in his discretion, allow such matter being raised in the House as is concerned with the procedure or subject or stage of enquiry if the Speaker is satisfied that it is not likely to prejudice the consideration of such matter by the Statutory tribunal, statutory authority, commission or court of enquiry. "Now this matter was discussed there. I told all the party members that as the matter was sub judice, I would like to request all the members to

discuss the matter keeping the court aspect out of it. Some references may be made, some oblique references may be made, as the decision is pending—nothing more than that. What are the contents of that matter should not be generally discussed in the House. Discussion is going on here but so far the Court has not been discussed. I do not think the Judges are so fickle minded that they would be prejudiced by a debate in the Parliament concerning the interests of lakhs of people and thousands of employees. I do not think they would be fickle minded nor do I think that I have been fickle minded also. The question is that when an all party meeting has decided, and when you belong to a certain party, then how do you raise a point against what your party has decided ? Under what parliamentary procedure ? The decision was taken by the all party representatives. So, please don't do this.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের ব্যাপারটা আমরা অনুধাবন করেছি। আমরাও চাই যে এই সংস্থাটা বাঁচুক। চিফ মিনিস্টার হাউসে আছেন। এটাকে বাঁচাতে গেলে এই রকম অনেকগুলি সংস্থাই সারা ভারতবর্ষে ছড়িয়ে আছে। সেক্ষেত্রে একটি সংস্থাকে বাঁচাতে গেলে বলুন যে আমরা ওয়েস্ট বেঙ্গলের এই সংস্থাটির ম্যানেজমেন্টকে টেক ওভার করব। এই ফর্মে যদি আসেন তাহলে পিয়ারলেস ভেসে যায় যাক, পারপাসটা সার্ভ হয়। তাই বলছি যে, এর ম্যানেজমেন্টকে টেক ওভার করুন।

[6-30 — 6-40 P. M.]

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব শ্রী সুমন্ত হীরা মহাশয় এখানে উপস্থাপিত করেছেন আমি সেটা সমর্থন করছি। ওরা কংগ্রেস পক্ষ থেকে যে প্রস্তাব এখানে রেখেছেন, অবশ্য 'জাতীয়করণ' বলে একটি শব্দ আছে সেখানে, সেই প্রস্তাবকে সমর্থন করতে পারছিনা নানা কারণে। সমর্থন করতে গিয়ে প্রথমে আমি দু-একটা বক্তব্য এখানে রাখতে চাই। মাঝে মাঝে শোনা যাচ্ছে, এক-একটা কাগজে দেখছি মুখ্যমন্ত্রী নাকি এই পিয়ারলেসকে সার্টিফিকেট দিয়েছেন, আমাদের সরকার নাকি বহু টাকা উন্নয়ন মূলক কাজে এই প্রতিষ্ঠান থেকে পেয়েছে, ওরা নাকি স্টেডিয়ামের জন্য টাকা দিচ্ছে ইত্যাদি। এটা ঠিক আমাদের বিভিন্ন ক্ষেত্রে অর্থের অসুবিধা আছে। কিন্তু আমি খুব পরিষ্কার করে বলতে চাই যে পিয়ারলেসকে কোনো দিনও আমরা সার্টিফিকেট দিই নি। তার কারণ আমার সমস্ত বিষয় জানাও নেই তাদের সম্বন্ধে এবং এই ব্যাপারে মামলা চলছে। পিয়ারলেস কি করল? আমার একটা বিবৃতি নিয়ে তারা সেটাকে ঐ স্টেডিয়ামের কাছে টাঙিয়েছে—এটা আমার পরে দৃষ্টি আকর্ষিত হয়েছে। স্টেডিয়ামের কাছে আর কি করা হয়েছে? দুবার তারা এতে আমার ছবি দিয়ে ছাপিয়ে দিলেন এবং নিচে আছে পিয়ারলেস। আমাকে যখন এই সংবাদটা দিলেন আমি এটা বললাম যে আমরা ওদের থেকে এই ভাবে উন্নয়ন মূলক কাজে টাকা নিতে চাচ্ছি না, তার কারণ মামলা ইত্যাদি আছে। আমি তখন একজনকে বললাম এটা ওদের উঠিয়ে দিতে হবে। এটা ওরা কোথায় পেলেন? আমার যে কোনো বক্তব্য—অ্যাসেম্বলিতে দিচ্ছি, বাইরে

দিচ্ছি—সেটা নিয়ে আমার ছবি নিয়ে বলবেন যে আমি স্টেডিয়ামের জন্য টাকা চাচ্ছি? আমি তো কোনো দিন এই কথা বলিনি। তারপর ওরা ওটা উঠিয়ে দিলেন। তারপর বলা হচ্ছে ঐ প্রতিষ্ঠান থেকে আমাদের বিভিন্ন বিভাগ নাকি টাকা পেয়েছে। একটা পয়সাও আমরা নিই নি ওদের কাছ থেকে। শুনেছি অনেক টাকা—৮০০ কোটি টাকা তারা নাকি জমিয়েছে। এই রকম নয় যে সেখানে একটা নোটিশ পড়েছে, আমরা কি করব আমাদের যখন অসুবিধা আছে তখন নিই। এটা ঠিক তারা আমাদের কাছে একটা প্রস্তাব দিয়েছিলেন—আমার কোনো বন্ধুর মাধ্যমে—ওরা ১০/১৫ কোটি টাকা আমাদের দিতে পারেন, তাহলে আমাদের স্টেডিয়ামটা একেবারে সম্পূর্ণ হত। কিন্তু আমরা নেই কি করে? এই প্রস্তাব তো আমরা মেনে নিতে পারি না। সেই জন্য বলেছিলাম যে নেব না। ওরা আমাদের যে গণশক্তি কাগজ আছে তাদের কাছে গিয়েছিল, একটা বিজ্ঞাপন বোধহয় বেরিয়েছিল, তিন বছরের একটা কন্ট্রাক্ট করতে আমাদের সঙ্গে যেন বিজ্ঞাপন দেয়, তারা রোজ একটা করে বিজ্ঞাপন দিয়ে যাবে। আমরা বলেছিলাম আমরা নিতে পারি না এখন, পরে দেখা যাবে কি হয় না হয়। এইগুলো একটু পরিষ্কার হওয়া ভালো। অসত্য কথা বলে কোনো লাভ হয় না। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার, এটা শুধু এখন পিয়ারলেস নয়, লক্ষ লক্ষ মানুষের স্বার্থ এর সঙ্গে জড়িত হয়ে গেছে। কিন্তু লাইট হার্টেড হয়ে পশ্চিমবঙ্গ সরকার, তমুক তমুক যা খুশি তাই এখানে বলে যাওয়া হচ্ছে। সেই জন্য আমি এটা বলে দিলাম। তারপর একটা আইনের কথা এসেছে। ওনারা একটা প্রস্তাব এনেছেন সেই ব্যাপারে স্পিকার মহাশয় প্রশ্ন করেছেন, ওনারা তার উত্তর দিতে পারেন নি, ওনারা লিখেছেন ১৯৭৮ সালে জনতা সরকারের আমলে—এই জনতা সরকারের আমলে কথাটা লাগিয়েছেন, যেন কংগ্রেসের কোনো অপরাধ নেই—একটা আইন হয়েছিল। তাতে ১১ (ক) ও (খ) ধারা অনুযায়ী পরিষ্কার ভাবে পিয়ারলেসের মতো অর্থনৈতিক সংস্থাগুলো রাজ্য সরকারের হস্তক্ষেপ এবং অধিগ্রহণ অথবা আধাসরকারি নিয়ন্ত্রণের কথা বলা আছে। কোথায় বলা নেই? যদি ইংরাজি আইন কেউ না বোঝেন তাহলে তো খুব মুশকিল। এতে পরিষ্কার ভাবে লেখা আছে যে 'Nothing contained in this Act-' অ্যাক্ট হচ্ছে পিয়ারলেসের মতো আরো অনেক কোম্পানি আছে এদের ব্যান করার জন্য অ্যাক্ট 'Nothing contained in this Act shall apply to any prize chit or money circulation scheme promoted by (a) a State Government—' We have not promoted the Peerless or any other such organization—'or any officer or authority on its behalf.' No officer, no authority on our behalf has anything to do with the Peerless. 'a company wholly owned—' বি টাও, ওঁরা বলেছেন 'a company wholly owned by a State Government which does not carry on any business other than the conducting of a prize chit or money circulation scheme whether it is in the nature of a conventional chit or otherwise' etc. It is not wholly owned by us. So we don't come in the picture at all, as far as this particular clause is concerned. As the Hon'ble Speaker has rightly said that if it was—supposing it is nationlised and India Government told us 'Very good. You are the implementing authority according to this Act and

notice has been given to this company. You and we together—let us discuss and decide how this business can be carried on.' এটা যদি ভালো হয়, তাহলে আমরা সেই আলোচনা করে দেখতে পারি। আমাদের প্রস্তাব অনুযায়ী দেখতে পারি কী হয়? সেজন্য সেই ভাবেই জিনিসটা রাখা হয়েছে। এখন যদি এটা নিয়ে রাজনীতি করার চেষ্টা করা হয়, এর মধ্যে ওরা রাজনীতি আছে বলে দেখাবার চেষ্টা করছেন, তাতে কংগ্রেসের তো কোনো দোষ নেই! রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়া তো পশ্চিমবাংলা সরকারের। ইন্ডিয়া গভর্নমেন্টও তো পশ্চিমবাংলা সরকারের হয়ে গেছে। কারণ সবই তো পশ্চিমবাংলা সরকারের হয়ে গেছে। একটা কথা আমি মনে করিয়ে দিচ্ছি, অনেকে হয়ত এটা জানেন না—ঐ যে 'জনতা গভর্নমেন্ট' বলা হয়েছে—'রাজ কমিটি' নামে যে কমিটি তৈরি হয়েছিল, তা হয়েছিল ওদের সময়েই, অর্থাৎ ১৯৭৪ সালে। সেই কমিটি কি বলেছিলেন? রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়া এটা গঠন করেছিলেন এই সব বিচার করার জন্য যে, নন-ব্যাঙ্কিং যে সমস্ত সংস্থা হয়েছিল, তারা কি ভাবে চলছে, ঠিকভাবে চলছে কিনা, দুর্নীতি কিছু আছে কিনা সেই সমস্ত দেখে তারা একটা রিপোর্ট দেবেন। সেই কমিটি সবকিছু দেখে একটা রিপোর্ট দিয়েছিলেন। কিন্তু রিপোর্ট দেবার পর কংগ্রেস সরকারের তখন পতন ঘটেছিল। তারপর ১৯৭৮ সালের সেপ্টেম্বর মাসে প্রাইজ চিট্ অ্যান্ড মানি সার্কুলেশন স্কীমস্ (ব্যানিং অ্যাক্ট) পাস হয়েছিল—উদ্দেশ্য এই সমস্ত অপারেশন ব্যান করা। আর আমাদের বলেছিলেন—যেহেতু এটা আপনারা সবাই জানেন, ফিন্যানসিয়াল ম্যাটার্স মানি, ব্যাঙ্কিং এগুলো কেন্দ্রীয় সরকারের এক্তিয়ারের মধ্যে পড়ে, এগুলো স্টেট লিস্ট, কংকারেন্ট লিস্টের মধ্যে আসে না। এগুলো ইউনিয়ন লিস্টের মধ্যে পড়ে। সেজন্য এই আইনটা পাস করেছিলেন কেন্দ্রীয় সরকার। আইনটার ইমপ্লিমেন্টিং অথরিটি হচ্ছে স্টেট গভর্নমেন্ট, তা সেই স্টেট গভর্নমেন্ট ভারতবর্ষের মধ্যে যে যেখানেই থাকুক না কেন। সেই অনুযায়ী, আইনটা পাস হবার পর রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়াকে আমরা নোটিশ দিয়েছিলাম। আমরা আইনটা অনুমোদনের পর বলেছিলাম যে, আপনারা এই ব্যবসাকে গুটিয়ে নিন। আমরা এটা আগেই বলেছিলাম একবার, কিন্তু আইনটা তো হয়েছে পরবর্তীকালে ১৯৭৮ সালে। কিন্তু তার মধ্যে ১৯৭৩ সাল থেকে ১৯৭৮ সাল অবধি, তার মানে ৫-৬ বছর অবধি যাতে এরা ব্যবসা করতে পারে, কোনো রকম রেস্ট্রিকশন না থাকে—যতটুকু রেস্ট্রিকশন ছিল সেটুকু রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়া উঠিয়ে নিয়েছিলেন যাতে এরা ব্যবসা-বাণিজ্য ভালো ভাবে করতে পারেন, তা করেছিলেন। কেননা, এই ব্যাপারে রুল আছে "That such a company would not be allowed to accept public deposit exceeding 25 per cent of the total of its paid up capitals and reserves. সেই নিয়ম অনুযায়ী এই রকম একটা কোম্পানিও থাকবে না যারা পেড্ আপ ক্যাপিটালস্ অ্যান্ড রিজার্ভস্'এর ২৫ পারশেন্টের বেশি ডিপোজিট গ্রহণ করতে পারবেন। অর্থাৎ মোট ক্যাপিটালের ২৫ পারশেন্টের বেশি ডিপোজিট তারা গ্রহণ করতে পারবেন না। কারণ, ১৯৭৩ সালে রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়া এই পিরায়লেস জেনারেল ফাইন্যান্স অ্যান্ড ইনভেস্টমেন্ট কোম্পানি লিমিটেড-কে বলেছিলেন, এই নিয়ম ওদের বেলায় প্রযোজ্য হবে না। তার মানে, ২৫ পারশেন্ট কেন, যত খুশি টাকা ডিপোজিট ইত্যাদি নিতে পারবেন। এই ভাবেই ব্যানটা তারা উঠিয়ে দিয়েছিলেন। তারফলে, কি ঘটল? তারপরে, আপটু ১৯৭৮, যেদিন আইনটা হয়েছিল, ততদিন ওরা অবাধে ব্যবসা করে গেলেন। ব্যবসার কী নিয়ম-কানুন

সে সব পরের কথা। ব্যবসা ততদিনে অনেকটাই বিস্তৃত হয়েছে এবং ব্যাপক আকার ধারণ করেছে। এজেন্টের সংখ্যা কয়েক লক্ষ বলে আমি শুনেছি। এর সঙ্গে আছে চার হাজার কর্মী সেখানে কাজ করেন। তারা হচ্ছেন পারমানেন্ট এমপ্লয়ী। এসব আমি শুনেছি। তাছাড়া, ওদের ডিপোজিটের পরিমাণ কত তা আমি ঠিক বলতে পারব না। কোর্টে সে সমস্ত হিসাব হচ্ছে। এগুলো এক বছরে নিশ্চয়ই হয় নি? এছাড়া, ওদের ৭-৮ শত কোটি টাকা ডিপোজিট আছে বলে আমি শুনেছি। ঠিক কত আছে, তা আমি বলতে পারব না। ছ'বছর ধরে সুবিধা দেওয়া হল বলে ওরা এসব করলেন। তারপর, সুবিধা পেয়ে কী করলেন? একটা নিয়ম আছে—এটা আগে জানা ছিল না, এখন দেখছি—নোটিশ দেবার সময় এই সব জিনিসগুলো দেখেই দেওয়া হয়েছিল, সেই নিয়মটা হচ্ছে The Company distributed 70 percent of the amount collected from new policies as commission to the agents and sub-agents অর্থাৎ তারা ব্যবসা যা আনতে পারবেন তার ৭০ ভাগ তাদের দিয়ে দেন এবং ৩০ ভাগ ওরা রেখে দেন।

[6-40 — 6-50 P. M.]

শহর, গ্রামে গঞ্জে বিভিন্ন জায়গায় বেশিরভাগ পশ্চিমবঙ্গে বাইরেও কিছু আছে তারা এইসব এজেন্ট তৈরি করেছেন। আর এইভাবে কোটি কোটি টাকা গরিব লোকেদের থেকে, মধ্যবিত্তদের থেকে এবং বড়লোকদের থেকে জোগাড় করেছেন। এটা আমি হিসাবের মধ্যে দেখেছি। আর কি হয় প্র্যাকটিস যেটা হচ্ছে সেটা হল আমাদের যা রিপোর্ট তাতে ৬০ থেকে ৭০ ভাগ লোক এই পলিসির মধ্যে আসে। বিশেষ করে গ্রামে গরিব মানুষ এতো খবর রাখে না ফলে তাদের টাকা ল্যাপ্স করে যায়। সুতরাং প্রথমবার ল্যাপ্স করা মানে কি—তাদের আর প্রিমিয়াম দেওয়ার কোনো প্রশ্ন নেই। সেই টাকাটা পেয়ে গেল কোম্পানি। ল্যাপ্স করা মানেই কোম্পানি পেয়ে যায়। এইভাবে ওরা অত প্রিমিয়াম জোগাড় করেছিল সেটা দিল আর এজেন্টের বেলায় নিয়ম কি Commission on premium collected from a new policy was 70 per cent whereas commission for collection of premium on old policies for subsequent years was only 10 percent সুতরাং যারা নাকি এজেন্ট তারা ৭০ পারশেন্টের দিকে নজর দেবেন। তাতে কার বাকি থাকল না থাকল, কার ল্যাপ্স করল কিনা সেটা দেখার দরকার নেই। সে তো ১০ পারশেন্ট পাবেন যদি জোগাড় করে আনতে পারেন। এইভাবে লক্ষ লক্ষ এজেন্ট, সাব-এজেন্ট তৈরি হল। তাদের নাকি নাম ধাম ইত্যাদি বেরিয়েছে টেলিগ্রাফ কাগজে। আমি সে সবের মধ্যে যাচ্ছি না। অনেকে এরমধ্যে এসেছেন, একটু খাওয়া-দাওয়া করে বেঁচে আছেন, আবার শুনছি কেউ কেউ নাকি অ্যাম্বাসাডার গাড়ি পর্যন্ত পান। আমি সেসব কথায় যাচ্ছি না। তারপরে যখন ১৯৭৮ সালে এই আইনটা হল তখন আমাকে বলা হল যে যদিও এটা ইউনিয়ন লিস্টে তবুও এটা ইউ উইল রেগুলেট দি অ্যাফেয়ারস অফ সাচ কোম্পানিজ। এটা বলা হয় সেই হিসাবে আমরা নোটিশ দিলাম এটা ওয়াইন্ড আপ করতে। সেটা হচ্ছে ১০ই আগস্ট ১৯৭৯ সাল এই আইন অনুযায়ী আমরা দিলাম। কিন্তু কি হল তাতে—আমরা দেখলাম এর আগে ৬ বছর ধরে অবাধে ব্যবসা বাণিজ্য বাড়িয়ে গেছে। তারপরে তারা কোর্টে গেলেন, হাইকোর্টে গেলেন, সেখান থেকে একটা অর্ডার নিয়ে এলেন ইনজাংশনের। এর উপর আরো ৬ বছরের ইনজাংশন নিয়ে এলেন। এরমধ্যে হাইকোর্টের নানা কারণে সময় হয় নি ফলে এই কোম্পানি অবাধে ব্যবসা

চালিয়ে গেছেন। এই পিরিয়ডের মধ্যে আরো বিস্তৃতি লাভ করেছিল। ৬ বছর ধরে কোনো হিয়ারিং হল না তখন আগের মতো নিময়কানুন থেকে গেল। কিন্তু এখন যা হচ্ছে তা শুধু টেকনিক্যাল দেখলে চলবে না। এটাই আমাদের মত, সেটা হচ্ছে কারণ একটা গণতান্ত্রিক পরিবর্তন অবস্থার মধ্যে হয়ে গেছে। এখন তো পিয়ারলেস কে চালান না চালান, তার নাম-ধাম ঠিকানা জানার দরকার নেই। এখন হচ্ছে এরসঙ্গে ৪ হাজার কর্মচারীর ভবিষ্যত এবং এতগুলো মানুষের ডিপোজিট জড়িত আছে। এতে অসংখ্য হিসাব দিয়েছেন, তারমধ্যে একটি হিসাব আমি দেখেছি। কোম্পানি থেকে একটা মেমোরানডাম দিয়েছে তাতে ২ কোটির মতো লোক এবং এরমধ্যে বেশির ভাগ পশ্চিমবঙ্গের, কিছু বাইরের আছেন। মধ্যপ্রদেশ সরকারও নোটিশ দিয়েছেন। কিন্তু এটা হচ্ছে আমাদের হিসাবের মধ্যে দেখেছি আর কত লক্ষ লোক যে এজেন্ট সাব-এজেন্ট হিসাবে এর থেকে রোজগার করেন তার কোনো হিসাব নেই। সুতরাং বলছি একটা গুণগত পরিবর্তন হয়ে গেছে অবস্থার মধ্যে এবং সেটা হচ্ছে সাধারণের যে স্বার্থ তার সঙ্গে জড়িয়ে গেছে। এখন যেটা ১০ বছর আগে করা যেত যে আমি ব্যান করে দিলাম। তাতে কত লোক কাজ করে না করে বা কত কোটি টাকা যথা ১০০-২০০ কোটি আছে কিনা সেটা আমার দেখার দরকার নেই, এই প্রতিষ্ঠানকে নীতিগতভাবে আমরা রাজ কমিটি অনুযায়ী পছন্দ করছি না তাই আমরা উঠিয়ে দিলাম। কংগ্রেস সরকার বলেছিলেন, জনতা সরকারও বলেছিলেন আমাদের আজ এই আলোচনা হয়েছে কিন্তু ১০ বছর আগে আইনটা করলে হত। সুতরাং এখন শুধু ওইটা করলে হবে না। কোর্টে কি হবে আমি জানিনা, ৪ তারিখে মামলা হবে সেটা আইনজীবীরা বুঝবেন। এটা পার্টির ব্যাপার নয়,—কেন্দ্রীয় সরকার, রিজার্ভ ব্যাঙ্কের ব্যাপার স্টেট গভর্নমেন্টের কোর্টে আপনারা শুনেছেন এই নিয়ে বহু কিছু হয়ে গেছে। এখন আপীল কোর্টে রয়েছে, হয়ত সুপ্রীম কোর্টে যাবেন কি হবে আমি জানিনা। সেইজন্য আমার কথা হচ্ছে এখানে যে প্রস্তাব রাখা হয়েছে তাতে যে হিসাব আমি পেয়েছি তাতে তারা ব্যবসাকে ১২ থেকে ১৩ গুণ বাড়িয়ে নিয়েছে ঐ ১৯৭৯ সালে। তার মানে আরো কত লোকের যে টাকা ফরফিটেড হয়েছে—যারা ১/২টা প্রিমিয়াম এর পর আর দিতে না পারায়—তার ঠিক নেই। অনেক বাড়িয়েছেন প্রিমিয়ামকে, সেইজন্য বলছি গুণগত দাবির একটা অবস্থার মধ্যে হয়েছে। এতগুলি মানুষের স্বার্থ এখানে জড়িত সেইভাবেই চলছে। রাজ কমিটি যেটা বলেছে সেটা ঠিকই বলেছে টেকনিক্যাল দিক থেকে দেখলে চলবে না সেইজন্য আমরা বলেছি এই অবস্থার মধ্যে আমাদের যারা ডিপোজিটার তাদের স্বার্থ দেখতে হবে। তাদের যাতে টাকা-পয়সা মারা না যায় সেটাও দেখতে হবে। আমি শুনেছি এদের অনেক টাকা-পয়সা আছে, অবশ্য সেটা মার যাবার আপাতত সম্ভাবনা নেই। এটা রিজার্ভ ব্যাঙ্ক দেখছেন, ইন্টারেস্টও দেওয়া হচ্ছে। কেন্দ্রীয় সরকার সমস্ত ব্যাপারটা দেখবেন নিশ্চয়। তাছাড়া ৪ হাজার এমপ্লয়িস ইউনিয়ন আছে, ওরা সবাই আসছেন আর বলছেন আমাদের কি হবে? ১০ বছর ধরে আমরা কাজ করছি, তার পরে হঠাৎ যদি এরকম কিছু হয়ে যায় তাহলে বিপদে পড়ে যাব আমরা সবাই। কোর্টের রায়ে যদি অবশ্য প্রমাণ হয় যে এটা বে-আইনি সংস্থা তাহলে কি হবে? আমরা চাকরি রাখতে রাজনীতি করি না। এটা তো একটা ইমপ্লিমেন্টিং এজেন্সি-স্পেশিফিক ব্যাপারগুলো এই আইনে করবার অধিকার দেওয়া হয়েছে। অবশ্য কংগ্রেস থেকে বলছে আপনি কত বে-আইনি কাজ করেন এটাও একটা করুন। কোর্টে এখন কেস রয়েছে টাকা নিশ্চয় পাওয়া যাবে। কোর্ট আর আইন অনুযায়ী কাজ করবেন—তার

জন্যই জাজ আছেন, আদালত আছে। আমি বলছি এটা যদি সুস্পষ্টভাবে বে-আইনি হয় এবং বলা হয় এটা চলতে পারে না তাহলে আমার কথা হচ্ছে যা আমরা বলেছি কোর্টের বক্তব্য বা সিদ্ধান্ত যদি কোম্পানির বিরুদ্ধে যায় তখন কোম্পানির লোকেদের কি হবে? সেইজন্য বলছি এটা কেন্দ্রীয় সরকারকে করতে বলুন, তাদেরকে আমরা বলছি এটার টাকা টেক ওভার করুন, কারণ তাদের ক্ষমতা আছে, এবং তারপর এটাকে ন্যাশনালাইজ করার কথা ভাবুন। আমরা নিশ্চয় কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করতে পারি কি ভাবে এটা চলবে? কারণ এটা তাদের এক্তিয়ারের মধ্যে যেহেতু পড়ে। তবে যদি মনে হয় বিশেষ অবস্থায় বিশেষ কেন্দ্রীয় সরকার করবেন তাহলে সেটা ভালই হবে। আমি একটি প্রশ্ন উত্থাপন করছি যেটা পার্লামেন্টের এক এম. পি. যিনি কংগ্রেসের এম. পি. তিনি একটা প্রশ্ন করেছিলেন এটা কিভাবে ন্যাশনালাইজ করা যায়? এবং এতে যিনি উত্তর দিলেন সেই ভি.পি. সিং অর্থমন্ত্রী তিনি বলেননি তো সেই রকম কিছু বললেন না তিনি বললেন ন্যাশনালাইজ করলেই এটার সমস্যা মিটবে না, আর কিছু বলেননি। এটা বলেই তিনি ছেড়ে দিয়েছেন। তার পর আমাদেরকে এটা ফলো-আপ করতে হবে—যদি কোর্টের রায় এর বিরুদ্ধে যায়।

[6-50 — 7-00 P. M.]

ফেভারিট স্মল ইনভেস্টমেন্ট লিমিটেড এটাও নাকি একটা বড় আকার ধারণ করেছে। দেয়ালে দেয়ালে লেখা দেখছি যে এটাকেও জাতীয়করণ করতে হবে। তাদের কর্মচারিরা আমাদের কাছে এসেছিল তাদের কাছে এসেছিল তাদের বলেছি যে আমাদের প্রস্তাব অ্যান্ড আদার্স অরগানাইজেশন লেখা আছে। অতএব আমাদের মনোভাব নিশ্চয় বিরোধীরা বুঝতে পারবেন। আমরাও এ নিয়ে খুব কনসার্ন। কিন্তু আমরা এ নিয়ে ওদের মতো রাজনীতি করিনা। এমন ভাবে দেখাচ্ছেন যেন কংগ্রেস সরকারের কোনো ব্যাপার নেই। কংগ্রেস সরকার রাজ্য কমিটি তৈরি করেছিলেন এবং তারা একটা রিপোর্ট দিয়েছিলেন। তারপর ওরা নির্বাচনে হেরে গিয়ে চলে গেলেন। পরে জনতা সরকার একটা আইন পাস করলেন। সেজন্য বলছি যে কাউকে এইভাবে দোষারোপ করে লাভ নেই। আমরা বলছি যে ১২ বছর একটা কোম্পানিকে এইভাবে চলতে দিয়ে তারপরে বলা হচ্ছে বেআইনি কাজ হয়েছে। ১২ বছর একটা ভয়ঙ্কর কথা। এতগুলি লোকের সমস্যার সমাধান কিভাবে করা যায় সেটা কেন্দ্রীয় সরকার, রিজার্ভ ব্যাঙ্ক, এবং আমাদের সকলের চিন্তা করতে হবে। আমরা সহজভাবে বলি যে জিনিসটা এইভাবে করলে ভালো হবে। ফেভারিট বা আরো যদি থাকে এই রকম তাদের সম্বন্ধে কি করা যায় সেটা চিন্তা করতে হবে। সেজন্য অসত্য কথা না বলাই ভালো। কারণ এটা খুব একটা সিরিয়াস ব্যাপার এবং সকলে মিলে একটা কিছু করতে হবে। এই কোম্পানির বিষয়ে বাইরেও খুব আলোচনা হচ্ছে। অনেকে খুব আতঙ্কগ্রস্ত যে কি হবে। ফেভারিট সম্বন্ধে খুব বেশি জানিনা। ওদের ইউনিয়ন থেকে বলেছে এটা পিয়ারলেসের মতো। তাদেরও সেফগার্ড আছে, ন্যাশনালাইজড ব্যাঙ্ককে বহু টাকা আছে। কিন্তু ওরা যদি সঞ্চয়িতার মতো টাকা তুলে নেয় তাহলে কি হবে। এই সঞ্চয়িতা সম্বন্ধে বলতে গিয়ে একজন বললেন এদের সম্বন্ধে করতে গিয়ে ডঃ অশোক মিত্র হেরে যান। নীতিগত কিছু করতে গিয়ে যদি হেরে যাই তাহলে যাব। ভোট একমাত্র জিনিস নয়। নীতি একটা আছে, আত্মমর্যাদা একটা আছে। এসব কথার কোনো মূল্য নেই। আমরা যা বলছি এটা যদি মানুষ না চায় তাহলে আমাদের বিরুদ্ধে

তারা যাবে। তা বলে কি আমরা কংগ্রেসের মতো করব? মুসলিম ডাইভোর্স বিলের মতো কি আমরা করব? তাদের কাছে মাথা নত করব। আমাদের একটা সরকার আছে যাদের একটা নীতি আছে। সেজন্য এসব কথা বলে কোনো লাভ নেই। তবে আমরা এক সঙ্গে বসে একটা কিছু ঠিক করতে পারি। কোর্টে আমাদের পক্ষে, কেন্দ্রের পক্ষে, রিজার্ভ ব্যাঙ্কের পক্ষে বড় বড় ল'ইয়ার সব আছেন। রিজার্ভ ব্যাঙ্কের যিনি আছেন তিনি বেশিরভাগ কথা বলছেন। ৪ঠা তারিখে কি হয় সেটা দেখুন এর পরবর্তীকালে আমরা একটা কিছু ঠিক করব। আশাকরি একমত হয়ে আমরা একটা প্রস্তাব পাস করব এবং তারপর এক সঙ্গে কয়েকজন দিল্লি যেতে পারি। সেখানে গিয়ে আমরা বলতে পারি আমাদের একটা কিছু পথ বাতলে দিন। তাদের ফাইন্যান্স, ব্যাঙ্কিং সম্বন্ধে অনেক জ্ঞান আছে। সেজন্য মনে করি ঐভাবে রাজনীতি সম্বন্ধে কথা বলে কোনো লাভ নেই। এই কথা মনে রেখে ব্যানিং অ্যাক্ট যা সম্বন্ধে রাজ কমিটি বলেছিলেন সেটা আপনারা দেখুন। এটা একটা সংস্থার ব্যাপার নয়, অনেক এইরকম সংস্থা আছে—যেমন সঞ্চয়িতা আমরা দেখেছি। সঞ্চয়িতা কি হল? সুপ্রীম কোর্টে যে মামলা হল তাতে আমরা হেরে গেলাম। কি হল সেখানে, সেখানে বলা হল চিট ফান্ড অ্যাক্টের মধ্যে সঞ্চয়িতা পড়ে না। কিন্তু, বুঝতে হবে কিন্তু কথাটা, সুপ্রীম কোর্টের জাজরা বললেন এই রকম মারাত্মক ঘটনা হচেছ, সঞ্চয়িতার এত কাণ্ডকারখানা এত মানুষের টাকা নিয়ে ছিনিমিনি খেলছে, কেন্দ্রীয় সরকারের উচিত এখনই এর বিরুদ্ধে ক্রিমিন্যাল প্রোসিডিংস-এর ব্যবস্থা করা যাতে করে এই জিনিসটা না চলতে পারে। একটা স্ট্রাকচারও দিয়ে ছিলেন কেন্দ্রীয় সরকারকে। তারপর কেন্দ্রীয় সরকার আপনারা জানেন ব্যবস্থা নিয়েছিলেন। কিন্তু টু লেট, দেরি হয়ে গেছে। কোথায় সরিয়ে দিয়েছে জিনিসপত্র, সম্পত্তি কোথায় কি আছে বোঝা যাচ্ছে না। অল্প-অল্প যারা টাকা ডিপজিট রেখেছিলেন খুব কম টাকা তারা পাবেন তারা প্রভিডেন্ট ফানড থেকে টাকা নিয়ে ওখানে রেখেছেন ৩৮ পারশেন্ট সুদের আশায়। সেজন্য আমি বলব ওরা দায়িত্ব এড়াতে পারে না, আমাদের এখানকার ডিপজিটার বেশি আছে বলে আমাদেরও দায়িত্ব এড়ানো যাবে না যাতে এটাকে বাঁচাতে পারি তারজন্য। ওরা রাজনীতি করছেন, কিন্তু আমরা মানুষের পক্ষে যা করণীয় নিশ্চয়ই করব।

(Shri Subrata Mukherjee rose to speak)

**Mr. Speaker :** No debate please. Put it through some other member. Another member will speak. Put it through him.

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that-

(1) In the last line of the last para, for the word "depositors" the word and comma "depositors" , be substituted.

(2) In the last line of the last para, the word "and" be omitted.

(3) In the last line of the last para, after the word "employees" the words "and the field staff" be inserted.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে গুরুত্বপূর্ণ বিষয়ের উপর এই হাউসে প্রস্তাব এসেছে আমি প্রথমে বলতে চাই পিয়ারলেসের বর্তমানে যা পরিস্থিতি হাইকোর্টের রায়কে

ভিত্তি করে যে পিয়ারলেসের সঙ্গে সকলেই এখানে উত্থাপন করেছেন ২ কোটির উপর স্বল্প সঞ্চয় আমানতকারী মানুষের স্বার্থ জড়িয়ে রয়েছে, ৪ হাজার স্থায়ী এমপ্লয়ীজের স্বার্থ জড়িয়ে রয়েছে, ৪ লক্ষ ফিল্ড স্টাফ যারা তাদের জীবন-জীবিকার প্রশ্ন এর উপর নির্ভরশীল, ফলে একটা ব্যাপক মানুষের স্বার্থ এর সঙ্গে জড়িয়ে রয়েছে, এমতাবস্থায় আমি দৃঢ়ভাবে যেকথা মনে করি আমরা যে মতাবলম্বী হই না কেন সাধারণ মানুষের স্বার্থে আজকে এই পরিস্থিতির যাতে একটা সুষ্ঠু সমাধান হতে পারে সেই উদ্দেশ্যে একটা সর্বসম্মত প্রস্তাব এই হাউস থেকে গৃহীত হওয়া একান্ত বাঞ্ছনীয়। সেদিক থেকে আজকে এই হাউসে যে দুটি প্রস্তাব এসেছে—মাননীয় সদস্য সুমন্ত হীরা প্রমুখ যেপ্রস্তাবটি এনেছেন এবং আর একটি প্রস্তাব কংগ্রেসি মাননীয় সদস্য যারা এনেছেন এই দুটি প্রস্তাবের মধ্যে আমি প্রথমোক্ত প্রস্তাব অর্থাৎ মাননীয় সদস্য সুমন্ত হীরা প্রমুখ যে প্রস্তাব এনেছেন উইথ মাইনর অ্যামেন্ডমেন্ট সেই প্রস্তাবটা সমর্থন করতে চাই। অ্যামেন্ডমেন্ট আমি যেটা এনেছি সেটাও আমি ইতিপূর্বে বলেছি যে লাস্ট লাইন যেখানে বলা আছে to safe guard the interest of the depositors and employees আমি সেখানে আর একটা কথা যোগ করতে চাই to safe guard the interest of the depositors, the employees and the field staff. যে ৪ লক্ষ ফিল্ড স্টাফ যাদের জীবন-জীবিকা জড়িয়ে রয়েছে তাদের স্বার্থে, শুধু এমপ্লয়ীজ বললে হবে না, ফিল্ড স্টাফ যাতে কভার করে সেজন্য ইন অ্যাডিশন ফিল্ড স্টাফ কথাটা এর সঙ্গে যোগ করতে বলছি যাতে এদের ইন্টারেস্টটাও সেফগার্ড হয়।

[7-00 — 7-10 P. M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই প্রস্তাব গ্রহণ করার সময় এটা আজকে বলা দরকার যে এই ধরনের একটা প্রতিষ্ঠান কিভাবে ফুলে ফেঁপে উঠল। এই কথা বলার আজকে যৌক্তিকতা আছে। আবার তাকে খন্ডন করে কি করে আমাদের কংগ্রেস বেঞ্চ থেকে বলা হল যে এর পিছনে রাজ্য সরকারের প্রচ্ছন্ন সমর্থন ছিল। আমার মনে হয় এই সব বিতর্কের মধ্যে না গিয়ে, সাধারণের স্বার্থে যেটা অত্যন্ত জরুরি, এই যে অচল অবস্থার সৃষ্টি হয়েছে এই যে ২ কোটি মানুষ একটা অনিশ্চয়তার মধ্যে পড়েছে একে তো এড়িয়ে যাওয়া যায় না। একথা আজকে প্রত্যেককে ভাবতে হবে। কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকারকে ভাবতে হবে। সারা দেশের মানুষ যে কোনোভাবে হোক এর সঙ্গে জড়িয়ে পড়েছে। এই রকম একটা কর্মকান্ড চালিয়ে দেওয়া হয়েছে? আজকে একে ভিত্তি করে চার হাজার কর্মচারির জীবন জীবিকা জড়িয়ে রয়েছে। চার লক্ষ ফিল্ড স্টাফ তাদের জীবন জীবিকা জড়িয়ে রয়েছে। যথার্থভাবে এখানে কথা উঠেছে যে এটা নিয়ে রাজনীতি করা উচিত নয়। কোনো সংকীর্ণ রাজনৈতিক দৃষ্টিভঙ্গি দিয়ে এটা দেখা উচিত নয়। আমি সে সম্বন্ধে কিছু বলতে চাই না। আমি আবেদন করতে চাই যেভাবে এই প্রস্তাব হাউসে আনা হয়েছে এবং আপনিও বলেছেন এবং এই হাউসের সরকারি এবং বেসরকারি সদস্যরা মেনশনে বলেছেন তাতে যে সমস্যাটা মারাত্মক সমস্যা আমাদের সামনে দেখা দিয়েছে। এটাকে বিভিন্ন রাজনৈতিক দল সকলে মিলে সর্বসম্মতভাবে একটা প্রস্তাব আনা দরকার। এখানে মাননীয় মুখ্যমন্ত্রী লিডার অব দি হাউস উপস্থিত আছেন। এখানে একটা সর্বসম্মতভাবে প্রস্তাব গ্রহণ করা হোক। সমস্ত রাজনৈতিক দলের প্রতিনিধি মিলে প্রয়োজন হলে আমরা দিল্লিতে যাব প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করব যে

একে ন্যাশনালাইজেশন করা হোক। যাতে এই অচল অবস্থা দূর হয় তার জন্য আমি আশা করব সকল পক্ষ থেকে সেই সহযোগিতা আমরা পাব। আমি আশা করব আমি যে অ্যামেন্ডমেন্ট মুভ করেছি এই অমেন্ডমেন্টের যৌক্তিকতা আছে এবং মুভার অব দি মোশন এটাকে গ্রহণ করবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরল দেব ঃ** মিঃ স্পিকার স্যার, ব্যাপারটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। সেইজন্য আমি আশা করেছিলাম যে এই সভায় আমরা সকলে একমত হয়ে এই ধরনের একটা প্রস্তাব আনা হবে। যার সঙ্গে পশ্চিমবাংলার মানুষের স্বার্থ জড়িত তার মধ্যেও ওরা রাজনৈতিক ভুত নির্বাচনের ভুত দেখতে পেলেন। মাননীয় সদস্য মান্নান সাহেব বলে গেলেন এবং মাননীয় সদস্য শ্যামলবাবুও সে সম্বন্ধে উল্লেখ করেছেন, এর সঙ্গে নাকি প্রাক্তন অর্থমন্ত্রীর স্ত্রী জড়িত। আবার বলতে শুনলাম যে এই রকম বহু কংগ্রেস নেতা নাকি জড়িত। সেইজন্য তারা ভালো মন্দ কিছুই বললেন না। এই সব না বলে শুধু আইনের কচকচানি করে গেলেন। আমাদের পশ্চিমবাংলায় এই পিয়ারলেসের কাজ আপনি জানেন স্যার, ১৯৩২ সালে শুরু হয়েছিল। এর সঙ্গে ৪ হাজার শ্রমিক জড়িত এবং ৪ লক্ষ ফিল্ড ওয়ার্কার এবং তার সঙ্গে আবার আছে পলিসি হোল্ডার। প্রায় ২ কোটির মতো লোক এর সঙ্গে জড়িয়ে আছে এবং টাকার অঙ্ক প্রায় ৭০০ কোটি টাকার মতো গিয়ে দাঁড়াবে। সারা রাজ্য এর সঙ্গে জড়িত এবং বিভিন্ন রাজ্য নিয়ে প্রায় ৮০০-র উপর অফিস আছে। এটা আগেই দেখা দরকার ছিল। ১৯৭৮ সালের যে অ্যাক্ট Whereas the Government of India has passed the Prize Chits and Money Circulation Schemes (Banning) Act, 1978, inter alia, prohibiting promotion or conduct of any Prize Chits or Money Circulation Schemes or enrolment of any member to any such Chit or Scheme, which Act came into force on 12.12.1978. আবার ২৫/৬/৭৯ তারিখে পশ্চিমবাংলায় হয়েছে Whereas the Government of West Bengal in consultation with the Reserve Bank of India framed the Prize Chits and Money Circulation Schemes (Banning) West Bengal Rules, 1979 on 25.7.1979. এই রুল তৈরি করেছিলাম। এখন সমস্যাটা এসে দাঁড়িয়েছে যে পশ্চিমবাংলায় লক্ষ লক্ষ মানুষ এবং সারা ভারতবর্ষে মানুষ তাদের সঞ্চয়িত অর্থ এই পিয়ারলেসে আমানত করেছে। এদের স্বার্থে ৪ হাজার কর্মচারী এবং ৪ লক্ষ ফিল্ড অফিসার এবং এর আরও যে সব এর সঙ্গে জড়িত আছে তাদের স্বার্থ রক্ষা ব্যাপারে ওরা এর মধ্যে রাজনৈতিক ভুত নির্বাচনের ভুত দেখতে পেলেন। ওদের স্বার্থ রক্ষা করাটা ওদের কাছে বড় হয়ে দাঁড়াল না। এটা রাজ্য সরকারের এক্তিয়ার নয়। ওরা জেনেশুনে এইকথাগুলো বললেন। ম্যানেজমেন্ট টেক ওভার করার দরকার হলে এবং পরবর্তী কালে ন্যাশনালাইজেশনের দরকার হলে একমাত্র সেন্ট্রাল গভর্নমেন্টই এই কাজ করতে পারেন, রাজ্য সরকার পারেন না। এটা কিন্তু ওরা ভালভাবেই জানেন। এই কথা জেনেও আইনের কচকচানি তুললেন। যদি অ্যাডজুডিকেশন থাকে তাহলে বিধানসভার চত্বরে দাঁড়িয়ে আলোচনা করা যাবে না। যেখানে লক্ষ লক্ষ মানুষের স্বার্থ জড়িত রয়েছে সেখানে বিধানসভাই হচ্ছে প্রকৃষ্ট জায়গা যে কিভাবে কেমন করে তাদের স্বার্থ রক্ষা করা যাবে তা আলোচনা করার। তাতে ওরা বলছেন আলোচনা করা যাবে না, আইনের ঐ কুটিল কচকচানি প্রশ্ন তুলে। ওরা লক্ষ লক্ষ মানুষের স্বার্থকে উপেক্ষা করতে চান। এই এক

অদ্ভুত ব্যাপার। এর মধ্যে ওরা নির্বাচনের ভূত দেখতে পাচ্ছেন। কিন্তু আমাদের প্রশ্ন হচ্ছে লক্ষ লক্ষ মানুষের কষ্টার্জিত পয়সা সেখানে আমানত করা আছে। কেমনভাবে কিভাবে তা উদ্ধার করা যায়। এবং এই ধরনের যেসব প্রতিষ্ঠান আছে যেমন স্টক অ্যান্ড ফাইন্যান্স—এই ধরনের যত প্রতিষ্ঠান আছে যেমন ফেভারিট—এদের ওরা যে কথা বলছেন যে আমাদের রাজ্য সরকার পশ্চিমবাংলার অর্থমন্ত্রী ইচ্ছা করলেই এদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে পারেন এবং ইচ্ছা করে এদের ছেড়ে দিয়েছেন। ১০/৮/৭৯ তারিখে ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট যে রুল ফ্রেম করেন That the said company come within the purview of the said Act and the Prize Chits and Money Circulation (Banning) West Bengal Rules, 1979, and by notice dated 10.8.79 the company was required to furnish statements of particulars and winding up plans কিন্তু সেটা দিলেন না। তারপর কোর্টে যাওয়া হল। আমি কোর্টের ম্যাটার আলোচনা করতে চাই না। আমরা এখানে শুধু আলোচনা করতে চেয়েছি যে পশ্চিমবাংলা তথা সারা ভারতবর্ষের এই যে এতোগুলি কর্মচারী এবং আমানতকারী তাদের ভবিষ্যত কি হবে এবং এটাই আমরা আলোচনা করতে চেয়েছি। এক্ষেত্রে আমাদের সুনির্দিষ্ট সাজেশন যে এই বিধানসভায় সর্বসম্মতিক্রমে একটি প্রস্তাব এখানে গৃহীত হোক এবং এখান থেকে প্রয়োজন বোধে মাননীয় বিরোধী দলের সদস্যদের অনুরোধ করব এখান থেকে তিনি দিল্লিতে কেন্দ্রীয় অর্থমন্ত্রীর কাছে প্রতিনিধি প্রেরণ করুন। এটা লক্ষ লক্ষ মানুষের বাঁচবার প্রশ্ন। এই কথা বলে মাননীয় সদস্য সুমন্ত হীরা যে ১৮৫ রুলে এখানে যে বক্তব্য পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[7-10 — 7-20 P. M.]

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমাদের মাননীয় সদস্যরা যে দুটি প্রস্তাব নিয়ে এসেছেন এবং আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে বক্তব্য এখানে রেখেছেন তার পরিপ্রেক্ষিতে আমাদের কংগ্রেস দলের তরফ থেকে যে প্রস্তাব এনেছেন সেটাকে এক রকম ওরা প্রত্যাখ্যানই করেছেন। আমাদের মূল বক্তব্য যেটা সে সম্বন্ধে আমাদের মাননীয় সুব্রত মুখার্জি, ও মাননীয় আব্দুল মান্নান সেটা এখানে রেখেছেন। সেই বক্তব্যের মধ্যে সেই একই প্রশ্ন ছিল। আজকে যে মানুষগুলির সম্বন্ধে মুখ্যমন্ত্রী আমরাও বলি যে ৪ হাজার কর্মচারী এবং সব শুদ্ধ ২ কোটি মানুষ এর সঙ্গে জড়িত রয়েছে।

এদের রক্ষা করার জন্য তিনি চিন্তিত, অনুরূপ ভাবে আমরাও সেই একই কথা বলেছি। এই ব্যানিং অ্যাক্ট ১৯৭৮ সালে হয়েছিল এবং এই অ্যাক্ট ১৯৭৯ সালে প্রয়োগ করার ব্যবস্থা হয়। কি কারণে হয়েছে, সেটা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন। ১৯৭৩ সাল থেকে এই পিয়ারলেসের ব্যবসা স্ফীতি লাভ করেছিল এবং পশ্চিমবাংলার জনসাধারণের কাছে এটা জড়িয়ে পড়েছিল। পশ্চিমবাংলায় বেকার সমস্যা একটা তীব্র আকার ধারণ করে। তার ফলে সাধারণ ঘরের যুবক যুবতী থেকে আরম্ভ করে শুধু কংগ্রেসী প্রাক্তন অর্থমন্ত্রীর স্ত্রী নন, প্রত্যেকটি রাজনৈতিক দলের আত্মীয়-স্বজন এর সঙ্গে জড়িয়ে পড়েন এবং গ্রামাঞ্চলের বহু শিক্ষিত, অর্ধ শিক্ষিত আপনার আমার বাড়ির ছেলেরা এর মাধ্যমে নিজেদের অভাব অনটন দূর করার জন্য সেল্ফ এমপ্লয়মেন্টের ব্যবস্থা করে নিয়েছিল। সেই পরিপ্রেক্ষিতেই এর

এত স্ফীতি লাভ ঘটেছে। আনুমানিক হিসাবে দেখা যাচ্ছে পিয়ারলেসের ক্যাপিটাল ৬৮৫ কোটি টাকায় গিয়ে দাঁড়িয়েছে, সেটা হয়ত আরো বেড়েছে। পিয়ারলেস থাক, বা না থাক, সেটা বড় কথা নয়, এই মানুষগুলিকে রক্ষা করাই হল সব চেয়ে বড় কর্তব্য। এই প্রস্তাবের মধ্যে কংগ্রেস থেকে বলা হয়েছে— এই সভা দাবি জানাচ্ছে যে, এই সংস্থাটির অধিগ্রহণের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হোক অথবা সংস্থাটির জাতীয়করণের দাবি তোলা হোক। আমরা কখনই বলিনি শুধু রাজ্য সরকার সেটা পরিচালনা করুক। কিন্তু সামনে কোর্টের দিন ধার্য করা আছে এবং রায়ের অপেক্ষায় আছে। এই পরিপ্রেক্ষিতে এদের প্রোটেকশন দেবার জন্য, রক্ষা করার জন্য টেক ওভার যেটা অন্যান্য রাজ্য সরকার উপলব্ধি করে করেছেন। সেটা যদি পশ্চিমবাংলার ক্ষেত্রে আপনারা করতেন এবং জাতীয়করণের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবি রাখতেন যে, অবিলম্বে আপনারা এটাকে গ্রহণ করুন তাহলে তাতে আমাদের কোনো আপত্তি থাকত না। কিন্তু আমাদের দুঃখ লাগছে সরকার পক্ষ থেকে বিশেষ করে মুখ্যমন্ত্রী মহাশয় যা বললেন এবং যেভাবে আমাদের প্রস্তাব উপেক্ষা করলেন সেটা খুবই দুঃখজনক এবং এটা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত।

**শ্রী মতীশ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা শুধু বিধানসভার সদস্যরাই নয়, গোটা পশ্চিমবাংলার একটা বৃহত্তর জনসংখ্যা যারা পিয়ারলেসের সঙ্গে আমানতকারী হিসাবে বা অন্য ভাবে ওতপ্রোতভাবে জড়িত হয়ে গিয়েছেন তারা সকলেই আজ উদ্বিগ্ন। আমাদের সকলের আশঙ্কার কথাটাই কিছুটা প্রতিফলিত করে এই বিধানসভায় আজ একটি প্রস্তাব আমাদের তরফ থেকে আনা হয়েছে, আমি সে সম্বন্ধে কয়েকটি কথা বলব। স্যার, মাননীয় কংগ্রেসি বন্ধুরা যে কথা বলছেন সে সম্পর্কে বলতে গিয়ে তাদের স্মরণ করিয়ে দিতে চাই যে, আমাদের দেশের অর্থনৈতিক ক্ষমতা তার বণ্টন, তার কর্তৃত্ব করার যে বিধি ব্যবস্থা সেটা আজও কেন্দ্রীয় সরকার কুক্ষিগত করে রেখেছেন। একটা ধনবাদী ব্যবস্থার মধ্যে দিয়ে সেই সরকারটা পরিচালিত হয় এবং কেন্দ্রীয় সরকারের নীতিও তাই। স্যার, আমার মনে আছে, অতীতে এই বিধানসভায় আলোচনা হয়েছিল এবং তার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন জানানো হয়েছিল যে রাজ্যের সাধারণ মানুষের আর্থিক সুযোগসুবিধা বাড়ানোর জন্য এবং জনকল্যাণমূলক কাজ করার জন্য রাজ্যস্তরে রাজ্য সরকারকে একটি ব্যাঙ্ক স্থাপন করার অনুমোদন দেওয়া হোক। কেন্দ্রীয় সরকার কিন্তু সেই অনুমোদন দেন নি। এমন কি দক্ষিণে-কেরালায় যে ডলার আমদানি হয়—কেরলের মানুষরা রোজগার করেন মধ্য প্রাচ্য থেকে এবং সেটা কেরালায় পাঠান, সেখানে কেরালার তদানিন্তন সরকার তা চেয়েছিলেন সেই টাকাটা রাজ্য সরকারের আওতায় আসুক যাতে রাজ্যের কল্যাণমূলক কাজে সেটা তারা ব্যবহার করতে পারেন। স্যার, আমাদের অভিজ্ঞতা হচ্ছে, কেন্দ্রীয় সরকারের আর্থিক ক্ষমতা বণ্টন করার ক্ষেত্রে তাদের যে দৃষ্টিভঙ্গি সেটা হচ্ছে ভারতবর্ষের একটি বিশেষ শ্রেণীকে সুযোগসুবিধা দেওয়া। আজকে পিয়ারলেসের যে পরিচালকবর্গ সেখানে তাদের বিশেষ দৃষ্টিভঙ্গির জন্য সেই সংস্থা সম্বন্ধে সাধারণ মানুষ, সেখানকার কর্মচারী এবং গোটা পশ্চিমবাংলা তথা ভারতবর্ষের মানুষের মনে সন্দেহ জেগেছে, শঙ্কা জেগেছে যে এই প্রতিষ্ঠান আগামীদিনে চলবে কি চলবে না। তাতে অর্থের পুঁজি বিনিয়োগ যেভাবে হয়েছে—তার যে তথ্য পাওয়া গিয়েছে তাতে সবাই আমরা শঙ্কিত। কেন্দ্রীয় সরকারের হাতে আইনগত দিক থেকে ক্ষমতা আছে। গোটা পশ্চিমবাংলার এবং তার সাথে সাথে ভারতবর্ষের অন্যান্য অঙ্গরাজ্যগুলির গরিব মানুষরা,

বিশেষ করে যারা লোভে পড়ে অতিরিক্ত সুদের জন্য পিয়ারলেসে টাকা লগ্নি করেছেন এবং কয়েক হাজার কর্মচারী যারা মালিকদের স্বার্থে তাদের বেকারত্ব ঘোচানোর জন্য সেই কাজটা সততার সঙ্গে করতে গিয়ে আজকে সংকটে পড়েছেন এবং তার সাথে সাথে বাইরে যে কয়েক লক্ষ ফিল্ড এজেন্ট আছেন তাদের সকলের কথা চিন্তা করতে তাকে আজকে আমরা বলেছি যে অবিলম্বে এই সংস্থার ব্যাপারে নির্দিষ্ট নীতি নিয়ে জাতীয়করণের দিকে যেতে হবে, তা না হলে অর্থনৈতিক দিক থেকে পশ্চিমবাংলার যথেষ্ট ক্ষতি হবে। স্যার, আজকে পিয়ারলেস সম্বন্ধে আদালতের যে কোনো রায়ই হোক না কেন গোটা ভারতবর্ষে বিগত কয়েকদিনের মধ্যে যে প্রতিক্রিয়ার সৃষ্টি হয়েছে তাতে এই প্রতিষ্ঠান আগামীদিনে সচলভাবে চলার কোনো সম্ভাবনা নেই। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ও সেই ইঙ্গিত করেছেন। আমি সেই কথার সূত্র ধরে মাননীয় কংগ্রেসি বন্ধুদের বলতে চাই যে, আপনারা পশ্চিমবাংলায় বাস করেন কাজেই পশ্চিমবাংলা অর্থনৈতিক দিক থেকে কিভাবে ক্ষতিগ্রস্ত হবে সেটা আপনারা অনুভব করুন। সঞ্চয়িতা নিয়ে আমাদের অতীতের অভিজ্ঞতা আছে। আজকে সেই কারণে আমি বলতে চাই, পিয়ারলেসকে জাতীয়করণের যে প্রশ্ন উঠেছে সেই দায়িত্ব মূলত কেন্দ্রীয় সরকারের। পিয়ারলেসের কর্মচারী, ফিল্ড এজেন্ট, আমানতকারী—এইসব মিলিয়ে লক্ষ লক্ষ মানুষের স্বার্থ-এর সঙ্গে জড়িত। সেইসব মানুষদের স্বার্থকে সুরক্ষিত করার কাজটা একমাত্র কেন্দ্রীয় সরকার সুষ্ঠুভাবে করতে পারেন এবং তা তাদের করা উচিত। তারা হয়ত বলবেন, আইনের বেড়াজাল আছে, আদালত আছে ইত্যাদি ইত্যাদি। স্যার, এই প্রসঙ্গে একটা কথা আমি এখানে উল্লেখ করতে চাই। এল. আই. সি.র কর্মচারিরা মাত্র কয়েক বছর আগে তাদের চাকরির শর্ত হিসাবে বোনাসের দাবি তোলেন। সেখানে সুপ্রীম কোর্ট থেকে কর্মচারিদের পক্ষে রায় হল। এই অবস্থায় কেন্দ্রীয় অর্থমন্ত্রক কালবিলম্ব না করে সেই রায়কে ধুলিস্যাত করার জন্য অর্ডিন্যান্স করে আইন করে দিলেন। অর্থাৎ এটা নির্ভর করে কোন নীতি নিয়ে কার স্বার্থ দেখবেন কেন্দ্রীয় সরকার। স্যার, আজকে যদি আমরা এই প্রস্তাবের মর্যাদা না পাই, আজ যদি কেন্দ্রীয় সরকার চোখ খুলে এ ব্যাপারে কোনো কার্যকর ব্যবস্থা না করেন তাহলে আমরা ধরে নেব কেন্দ্রীয় সরকার পরোক্ষভাবে চাইছেন পশ্চিমবাংলা তথা দেশের অন্যান্য রাজ্যের গরিব মানুষদের অর্থনৈতিক দিক থেকে আরো বিপর্যয় আসুক। আমরা বুঝব, তারা চাইছেন কিছু ব্যক্তি বিশেষের সম্পদ আরো ফুলে ফেঁপে উঠুক। আমি তাই কংগ্রেসি বন্ধুদের কাছে আবেদন রাখব, আসুন সকলে মিলে আমরা যাতে এই প্রস্তাব পাস করাতে পারি সেটা দেখি। তারা তাদের প্রস্তাবে যে কথা বলতে চেয়েছেন সেটা হচ্ছে রাজনীতির কুটচক্রের চাল, সেই চালে আমরা পা দিতে চাই না। সেই কারণে তাদের প্রস্তাব আমরা সমর্থন করতে পারছি না। পরিশেষে আমি আবার কংগ্রেসি বন্ধুদের আহ্বান জানাচ্ছি, আমানতকারী, কর্মচারী এদের সকলের স্বার্থে আমরা যে প্রস্তাব এনেছি সেটা সকলে মিলে সমর্থন জানিয়ে পাস করি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-20 — 7-30 P. M.]

**মিঃ স্পিকার ঃ** পিয়ারলেসের ব্যাপার দু ঘণ্টা টাইম অ্যালট হয়েছিল। কিন্তু দু ঘণ্টা সময়ের মধ্যে এটা শেষ হবে না। সুতরাং আপনাদের কাছ থেকে আরও আধ ঘণ্টা সময় চেয়ে নিচ্ছি। আধ ঘণ্টা সময় বাড়ানো হল।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ আমার বক্তৃতা বোধ হয় কোনো কোনো জায়গায় বুঝতে একটু বিভ্রান্তি হয়েছে। আপনি যদি দু মিনিট সময় দেন, আমি সেটা ক্লারিফাই করে দিই।

**মিঃ স্পিকার ঃ** পরে। সুব্রত বাবু আপনি তো মোশনের একজন সিগনেটারি, আপনার নাম তো আছে এতে। সুতরাং আপনি আপনার রাইট অব রিপ্লাইতে বলবেন।

**শ্রী কামাক্ষারঞ্জন ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পিয়ারলেস এবং অন্যান্য ইনভেস্টিং কোম্পানি সম্পর্কে যে প্রস্তাব আমরা এনেছি, সরকার পক্ষ থেকে সুমন্ত হীরার নামে, সেই প্রস্তাবকে সমর্থন করছি। আজকে এই সম্পর্কে মাননীয় বিধায়ক শ্যামল চক্রবর্তী মহাশয় এবং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে বক্তব্য রেখেছেন তাতে মূল কথাগুলো আমাদের বলা হয়ে গেছে। আজকে মূল প্রশ্ন এসে দাঁড়িয়েছে ফিল্ড এমপ্লয়ি চার লক্ষ এবং অফিস এমপ্লয়ি চার হাজার এবং দুকোটির উপর ডিপোজিটার, এদের স্বার্থ কি আমরা রক্ষা করতে পারব। এটা সত্যি, যেভাবে পিয়ারলেস চলেছে, তাতে জ্যোতিবাবু যা বললেন যে ল্যাপ্স হয়েছে। ফার্স্ট ডিপোজিটার, যারা টাকা জমা দিয়েছে, তাদের ল্যাপ্স হয়ে গেছে এবং ফিল্ড এজেন্ট, তাদের কমিশন অত্যধিক মাত্রায় দেওয়া হয়েছে। তা সত্ত্বেও একটা অবস্থা আছে যে এখনও ৭০০ কোটি টাকা জমা আছে বিভিন্ন জাতীয় ব্যাঙ্কে, রিজার্ভ ব্যাঙ্কে। সেই টাকা দিয়ে যদি ডিপোজিটারদের রক্ষা করতে পারা যায় এবং এরা যাতে ছাঁটাই না হয়ে পড়ে, তার জন্য আমাদের এই হাউস থেকে একটা ঐক্যবদ্ধ প্রস্তাব আসবে আমরা আশা করেছিলাম। তার ভিত্তিতেই এখানে প্রস্তাব রাখা হয়েছে। কিন্তু যেভাবে আমাদের বিরোধী পক্ষ এই প্রস্তাবটা সম্বন্ধে তাদের বক্তব্য রাখলেন তাতে পরিষ্কার, এই দু কোটি ডিপোজিটার বা চার লক্ষ ফিল্ড এমপ্লয়ি এবং চার হাজার অফিস এমপ্লয়ি, তাদের স্বার্থের বিরুদ্ধেই কাজটা করছেন আমি মনে করি। এটা ভেবে দেখবেন এবং যে আবেদন অন্যান্য বক্তারা রেখেছেন বিধানসভায়, যে আসুন আমরা ঐক্যবদ্ধ ভাবে কেন্দ্রীয় সরকারের কাছে এই দাবি নিয়ে যাই এবং এটা জাতীয়করণ করে এদের রক্ষা করি। এই জাতীয়করণ প্রস্তাবকে সম্পূর্ণভাবে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** আপনার কি জানানোর আছে বলুন, সুব্রতবাবু। Reply দিন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মূল কথা যেটা বলতে চেয়েছিলাম জাতীয়করণ সম্পর্কে—আমার কোনো দ্বিমত নেই, যদি ভারত সরকারকে, কেন্দ্রীয় সরকারকে আমি জাতীয়করণ করতে বলি, তাহলে তার কাছে শুধু একটি পিয়ারলেস নয়, এই রকম কয়েকশো পিয়ারলেস আছে, এই ইনফ্রাস্ট্রাকচার কেন্দ্রীয় সরকারের থাকতে পারেনা এবং এত অল্প সময়ের মধ্যে এটা করা যায় না। সুতরাং আমি অনুরোধ করেছিলাম যে আমরা যেমন বহু জায়গায়—এখানেও ২০/২১টা পাবলিক আন্ডারটেকিং জাতীয়করণ করে স্টেট গভর্নমেন্টকে দিয়ে দিয়েছি তেমনি স্টেট গভর্নমেন্ট এই ক্ষেত্রেও বলুন যে তুমি জাতীয়করণ করে দিয়ে দাও আমরা দেখব। যেমন কৃষ্ণা গ্লাস যেমন ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং এই ধরনের।

**মিঃ স্পিকার ঃ** মুখ্যমন্ত্রী তো বলেছেন এই কথাটা।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** না, মুখ্যমন্ত্রী বলেন নি।

**মিঃ স্পিকার ঃ** আপনি শোনেননি তাহলে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মুখ্যমন্ত্রী যদি বলেন, তাহলে আপত্তি থাকে না। আমার দ্বিতীয় বক্তব্য হল যে মুখ্যমন্ত্রী বলেছেন যে ১২ বছর ধরে বেআইনি কাজ একটা চলেছে। আমি একটা প্রশ্ন করি, ১৯৭৯ সালে এই আইন উনি বলবত করবার চেষ্টা করেন। আবার বেআইনি সংগঠন যিনি বললেন তিনি ১৯৮২ সালে ৫ই ডিসেম্বর এই সংগঠনে নিজের ছবি ছাপিয়ে অল সাকসেস কামনা করলেন। এইগুলো তো রেকর্ড হয়ে আছে। উনি মুখ্যমন্ত্রী বলে যা ইচ্ছে বলে যাবেন, কিন্তু ছবি তো কোনো মিথ্যা কথা বলতে পারে না। আপনাকে নিজে গিয়ে আমি দেখিয়ে এসেছি। দ্বিতীয় প্রশ্ন, উনি বললেন, আমরা কোনো সময় কোনো জায়গায় লোন করিনি। চারটে লোন করেছেন। অনেক টাকা, প্রায় ২০ কোটি টাকা, ১৯.৭৫ কোটি টাকা নিয়েছেন। আমি দায়িত্ব নিয়ে বলছি। আমি অসত্য কথা বলছি, এটা যদি প্রমাণ না হয়, তাহলেই প্রমাণ হয়ে যাবে যে জ্যোতিবাবু অসত্য কথা বলছেন। আজকে এ বিষয়ে তদন্ত করা হোক। জ্যোতিবাবুর ছবি ছাপিয়ে পিয়ারলেস দাবি করেছে যে ১৯৮৫ সালের ২০ শে মে তারিখে তারা রাজ্য সরকারকে ৫০,০০০ টাকা ফ্ল্যাড ডোনেশন দিয়েছে। যদি ঐ সংস্থা জোচ্চর সংগঠনই হয় তাহলে সেই জোচ্চর সংগঠনের জ্যোতি বাবু অল-সাকসেস কামনা করেন কেন? জ্যোতি বাবুর ছবি ছাপিয়ে তা তারা জনসাধারণের মধ্যে প্রচার করেছে। জ্যোতিবাবু বললেন, ঐ সংস্থার কাছ থেকে রাজ্য সরকার কোনো টাকা নেয় নি। অথচ আমার কাছে প্রমাণ রয়েছে, জেরক্স কপি রয়েছে, এতে দেখছি গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল, এই সংস্থার কাছ থেকে ৭%ইনটারেস্টে লোন নিয়েছে।

(গোলমাল)

ফটো ইজ ফটো, ছবি কখনও মিথ্যে হয় না। আমার কাছে বিভিন্ন ছবি রয়েছে। সুতরাং স্যার, আপনার মাধ্যমে আমি আবার বলছি, রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারকে বলা হোক যে, এই প্রতিষ্ঠানটিকে জাতীয়করণ করে রাজ্য সরকারের হাতে অর্পণ করা হোক। এ ক্ষেত্রে ফাইনানসিয়াল লায়াবিলিটি খুবই কম। এটা সঞ্চয়িতা নয়, এটা পিয়ারলেস। পিয়ারলেসের মতো এই ধরনের প্রতিষ্ঠানের বিরাট ফাইনানসিয়াল লায়াবিলিটি থাকতে পারে না। অতএব রাজ্য সরকারের বিন্দু মাত্র সততা থাকলে সংস্থাটিকে অধিগ্রহণ করে রাজ্য সরকারের হাতে অর্পণ করার প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়ে দেওয়া হোক।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বক্তৃতা দীর্ঘ না করে খুবই সংক্ষেপে আমি রিপ্লাই দেবার চেষ্টা করব। প্রথমেই আমি বিরোধী দলের মাননীয় সদস্য সুব্রতবাবুর প্রথম অংশের বক্তব্যের তীব্র প্রতিবাদ করছি। তিনি যা বলেছেন তা সম্পূর্ণ অসত্য বক্তব্য। আমরা আশা করেছিলাম যে, আমরা সকলে মিলে একটা ঐক্যবদ্ধ প্রস্তাব পিয়ারলেস সংস্থাকে জাতীয়করণ করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে পাঠাতে পারব। সে হিসাবে আমরা সকলে মিলে এ বিষয়ে আলোচনাও করেছিলাম। বিরোধী পক্ষ সহ আমরা ঐ সংস্থার ম্যানেজমেন্টের সঙ্গেও আলোচনা করেছিলাম। সেই আলোচনার পরিপ্রেক্ষিত আমরা এখানে যে প্রস্তাব উত্থাপন করেছি সে প্রস্তাবটি অত্যন্ত ইনোসেন্ট প্রস্তাব। আমরা আমাদের প্রস্তাবের মধ্যে দিয়ে কাউকে অ্যাকিউস করি নি, বা কাউকে দায়ী করার জন্য প্রস্তাব আনি নি। ওদের সঙ্গে যখন

অলোচনা হয়েছিল তখন ওরা বলেছিলেন, পরের দিন ওদের মতামত জানাবেন। কিন্তু পরবর্তী পর্যায়ে ওরা আমাদের আর কোনো কথা বলেননি। অতএব প্রথম পর্যায়ের আলোচনার পরিপ্রেক্ষিতেই আমাদের প্রস্তাব যথারীতি বহাল আছে এবং হাউসে মুভ হয়েছে। কাজেই ওরা এ বিষয়ে এখানে যে বক্তব্য রাখলেন তা ঠিক নয়। দ্বিতীয় পর্যায়ে সুব্রতবাবু জ্যোতিবাবুকে অ্যাকিউস করলেন। অবশ্য জ্যোতিবাবু তার বক্তব্য এখানে সুস্পষ্টভাবে বলে গেছেন। আমি আর সে বিষয়ে কথা বাড়াতে চাই না। জ্যোতি বাবু বলেছেন যে, পিয়ারলেস তাঁর কিছু কিছু বক্তব্যকে ব্যবহার করবার চেষ্টা করেছিল, তিনি জানতে পেরে প্রতিবাদ করেছিলেন এবং তারপর তা প্রত্যাহার করে নেওয়া হয়েছিল। অতএব ঐ নিয়ে হাউসে হল্লা করার কোনো ব্যাপার থাকতে পারে না। কাজেই এ ব্যাপারে আর কথা বাড়াবার কোনো দরকার নেই। এখানে আইনের ১১(এ) এবং (বি) নিয়েও কথা তোলা হয়েছে। সে বিষয়টি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি পরিষ্কার করে দিয়েছেন। আইনে যা আছে তা আপনি বলেছেন। হয়ত ওরা বুঝতে পারেন নি। হয়ত কোনো কোনো সদস্য ইংরাজি বুঝতে পারেন নি। কিন্তু আমার তো ওদের কাজকর্ম দেখে মনে হয় না যে, ওরা বুঝতে পারেন নি। ওরা বুঝেও না বোঝার ভান করেছেন এবং আইনের ১১(এ) এবং (বি) নিয়ে এখানে গোলমাল সৃষ্টি করবার চেষ্টা করেছেন। যে মানুষ ঘুমিয়ে থাকে তাকে জাগানো যায়, কিন্তু যে জেগে ঘুময় তাকে জাগানো যায় না। সুতরাং এ ব্যাপারে আর কিছু বলার নেই। ওরা বলছেন, বামফ্রন্ট সরকার মামলা করে এই কোম্পানিকে তুলে দিচ্ছেন, বন্ধ করে দিচ্ছেন। এটা মোটেই সত্য কথা নয়। সারা ভারতবর্ষেই পিয়ারলেস ব্যবসা করছে, কংগ্রেস শাসিত রাজ্যগুলিতে তারা ব্যবসা করছে। এবং ঐ সমস্ত রাজ্যগুলিও তাদের নোটিশ করেছে। মধ্যপ্রদেশ, গুজরাট, কর্ণাটক, ইউ.পি. প্রভৃতি সরকারগুলিও নোটিশ করেছে। কোন রাজ্য সরকার করে নি, তা ওরা একটু বলুন? সব রাজ্য সরকারই পিয়ারলেস কোম্পানিকে তাদের কাজকর্ম বন্ধ করার নোটিশ দিয়েছে। এখন ওরা জাতীয়করণের দাবিতে যে প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করার ব্যাপারে বিভিন্ন প্রশ্ন এনে সমস্ত ব্যাপারটাকে গুলিয়ে দেবার চেষ্টা করছেন। সবচেয়ে আশ্চর্যের ব্যাপার হচ্ছে ওরা এ ব্যাপারে এখানে কে যে কি বলছেন তাই আমরা বুঝতে পারছি না।

[7-30 — 7-36 P. M.]

কোনো মেম্বার বললেন রাজ্য সরকারকে জাতীয়করণ করতে হবে, কোনো মেম্বার বললেন এটা অ্যাডজুডিকেশনের ব্যাপার, এটা আমরা আইনে তুলতেই পারি না। একটাই পরিষ্কার বক্তব্য এর থেকে বেরিয়ে আসে যে তাহলে এঁরা চান না। পিয়ারলেসের সঙ্গে যে লক্ষ লক্ষ মানুষ যুক্ত হয়ে আছে, তাদের ৪ হাজার স্থায়ী কর্মচারী, ২ কোটি সার্টিফিকেট হোল্ডার, ৪ লক্ষের উপরে ফিল্ড স্টাফ এবং আরও যারা আছে এর সঙ্গে তাদের সকলের স্বার্থ রক্ষা হোক। এটা ওরা চান না। জাতীয়করণ হোক কিম্বা অন্য কোনো নেগোসিয়েশনের মারফতেই হোক এটা যে চান না তা বোঝা গেল। এইভাবে বোঝা গেল যে ডাঃ জয়নাল আবেদিন সাহেবের মতো একজন রেসপনসিবল মেম্বার, উনি বলেছেন যদিও আমরা এখানে দাঁড়িয়ে বলেছি, উনি রুলস দিলেন কেন? এটা অল পার্টি মেম্বারস মিটিংয়ে সিদ্ধান্ত হল সেখানে মুখ্যমন্ত্রী মহাশয়ও ছিলেন, বিরোধীপক্ষের চিফ হুইপ মহাশয়ও ছিলেন সেখানে সিদ্ধান্ত হল যে আমরা এই রকম একটা প্রস্তাব আনব যে পিয়ারলেসকে এ [illegible] আমরা

বাঁচাতে চাই, এই কথা হল। কিন্তু তারা হাউসে সিনিয়ার মেম্বারকে দিয়ে এখানে রুলস তুললেন, কোট করলেন যাতে এই প্রস্তাবটা আলোচনা না হয়। প্রস্তাবটা যাতে গ্রহণ করা না হয়। এখুনি ওরা এই ব্যবস্থা করতে চেয়েছিলেন এখানে যাতে এ প্রস্তাব সর্বসম্মতভাবে গৃহীত না হয়। তার জন্য বিরোধী পক্ষ থেকে একটা প্রস্তাব নিয়ে এলেন, ঐ সমস্ত প্রস্তাব একসঙ্গে আসতে পারত। আমরা ঐক্যবদ্ধভাবে প্রস্তাব নিতে পারতাম জাতীয়করণ করা হবে কি হবেনা। তাই আমি বলব-ওরা যে বলছেন যে জাতীয় করণের প্রস্তাবের পিছনে আমাদের সদিচ্ছা নেই, আমি বলছি সদিচ্ছা আমাদের আছে, আপনাদের নেই। আপনাদের প্রতিটি পদক্ষেপ দেখিয়ে দিচ্ছে পিয়ারলেস কোম্পানির যেসব কর্মচারী এবং ব্যক্তির স্বার্থ যুক্ত তাদের জন্য চিন্তা করেন না, আপনারা এখানে দাঁড়িয়ে চিন্তা করছেন কি করে কেন্দ্রীয় সরকারকে প্রোটেক্ট করা যায়। এটা কেন্দ্রীয় সরকার, রাজ্য সরকারের ব্যাপার নয়, ব্যাপারটা হচ্ছে কয়েক লক্ষ লোকের স্বার্থ রক্ষা কি করে করা যায়। কাজেই আপনারা যেভাবে দেখিয়েছেন তা সংকীর্ণ দৃষ্টিভঙ্গি নিয়ে দেখিয়েছেন। পিয়ারলেসকে জাতীয়করণ করতে হলে কেন্দ্রীয় সরকারকেই করতে হবে। কাজেই এই প্রস্তাব যাতে বানচাল করা যায় তার জন্য পদক্ষেপ নিয়েছেন এবং এখন সেই চেষ্টা করছেন। আমি আর দু-একটি কথা বলেই আমার বক্তব্য শেষ করব। স্যার আপনি জানেন জাতীয়করণের বিষয়টি—জাতীয়করণ রাজ্য সরকার করতে পারে না, এমন কি একটা কারখানাও আমরা জাতীয়করণ করতে পারি না। জাতীয়করণ কেন্দ্রীয় সরকার করবে, তার অনুমোদন নিয়ে করতে হবে। এখন এসবের কোনো প্রশ্ন আসেনা, যেখানে এমন একটি অর্গানাইজেশন সারা ভারতবর্ষে ছড়িয়ে আছে এই অর্গানাইজেশন পশ্চিমবঙ্গে লিমিটেড নয়, এই অর্গানাইজেশন গোটা ভারতবর্ষে ব্যবসা করছে। একে একমাত্র ভারত সরকারই জাতীয়করণ করতে পারে। তাই আমি এই পিয়ারলেস এবং যেসব অন্যান্য কোম্পানিগুলি আছে স্মল ইনভেস্টমেন্ট বা ফাইনানসিয়াল অর্গানাইজেশন যেসব কোম্পানিদের জাতীয়করণের প্রস্তাব আমরা করেছি আমি আশা করব মাননীয় বিরোধীদলের সদস্যরা যে প্রস্তাব এখানে এনেছেন সেটা প্রত্যাহার করে নেবেন এবং আমাদের প্রস্তাবকে সমর্থন করে ঐক্যবদ্ধভাবে গ্রহণ করবেন। সবশেষে যে অ্যামেন্ডমেন্টগুলি এসেছে সে সম্পর্কে কিছু বলতে চাই। মান্নান সাহেব যে অ্যামেন্ডমেন্ট দিয়েছেন আমি দুঃখিত যে, যে ফর্মে উনি অ্যামেন্ডমেন্ট দিয়েছেন সে ফর্মে এটাকে করা যায় না। করতে গেলে আমাদের এটাকে এনটায়ার পাল্টাতে হয়, অন্যান্য প্রভিসনগুলি আটকে যায়। সেজন্য ওটাকে করা যায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওটা চিন্তা করা যায় না এর এগজেমসন ছিল না। কাজেই কতকগুলি ধারায় আটকে যায়। কাজেই আমি বলছি আপনাদের অ্যামেন্ডমেন্ট আমাদের ইচ্ছা থাকা সত্ত্বেও নিতে পারছি না। তার জন্য দুঃখিত। আর আমাদের মূল যে বক্তব্য আমাদের কভার করছে, মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন আদারস কোম্পানি বলা আছে, আদারস কোম্পানির মধ্যে পিয়ারলেস ইনক্লুড হচ্ছে। এটা নিয়ে পীড়াপীড়ি করবেন না। আমাদের ইচ্ছা থাকলেও এটা নিতে পারি না। দেবপ্রসাদবাবু ওনারটাতে আমাদের খুব একটা আপত্তি ছিল না ওনার টাও একই কারণে, একই ব্যাপারে আসে, আমার বক্তব্যের মধ্যে একটা কথাই বলে দিয়েছি। আদার ইনটারেস্টড পার্সন অর্থাৎ সেই পার্সনগুলি আমরা যদি সিংগল টার্মে সেটাকে নির্দিষ্ট করি অন্যরা বাদ পড়তে পারে। সেজন্য সেই জায়গায় না গিয়ে সাধারণ ফর্মের মধ্যে রেখে আদার ইনটারেস্টড পার্সন যে ভাবে আছে সেভাবেই থাকুক, এই অ্যামেন্ডমেন্ট নিয়ে আর চাপাচাপি করবেন না,

আমাদের যে প্রস্তাব আছে সেই প্রস্তাবকে সমর্থন করবেন। আমরা এই হাউস থেকে ঐক্যবদ্ধ ভাবে পিয়ারলেসকে জাতীয়করণ করার প্রস্তাব করব এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Abdul Mannan that—

(1) In para 2, line 3, after the words "Calcutta-69" the words "and Favourite Small Investment Ltd, a Company having its Registered office at 'Favourite Bhawan', 83, Park Street, Calcutta-16" be inserted.

(2) In para 2, line 3, for the word "was" the word "were" be substituted.

(3) In lines 7-10 of the last para, for the words begining with "all other" and ending with "as may be fit" the following be substituted:

"Favourite Small Investment Ltd, 83 Park Street, Calcutta-16", was then put and lost.

The motion of Shri Deba Prasad Sarkar that—

(1) In the last line of the last para, for the word "depositors" the word and comma "depositors", be substituted.

(2) In the last line of the last para, the word "and" be omitted.

(3) In the last line of the last para, after the word "employees" the words "and the field staff" be inserted, was then put and lost.

The motion of Shri Sumanta Kumar Hira that—

Whereas several Finance and Investment Companies having Registered Office in West Bengal and also outside West Bengal with Branch Offices in West Bengal are carrying on, inter alia, finance and investment business;

Whereas only the Peerless General Finance and Investment Company Ltd., a Company having its Registered Office at "Peerless Bhawan", 3 Esplanade East, Calcutta-69, was given exemption from the provisions of the Miscellaneous non-Banking Companies (Reserve Bank) Directions, 1973, by the Reserve Bank of India on the 3rd December, 1973, which continued till the 9th May, 1979, when the Miscellaneous non-Banking Companies (Reserve Bank) Directions, 1977 which superseded the aforesaid Directions

of 1973 were withdrawn ;

Whereas as a consequence of the above exemption of Company carried on business in a virtually uncontrolled manner and the Company's business developed without any check or control ;

Whereas the Company at present has several million certificate holder and or depositors and a large number of regular employees working in about 800 Offices spread over the country ;

Whereas the Government of India has passed the Prize Chits and Money Circulation Schemes (Banning) Act, 1978, inter alia, prohibiting promotion or conduct of any Prize Chits or Money Circulation Schemes or enrolment of any member to any such Chit or Scheme, which Act came into force on 12-12-1978 ;

Whereas the Government of West Bengal in consulation with the Reserve Bank of India framed the Prize Chits and Money Criculation Schemes (Banning) West Bengal Rules, 1979 on 25-7-1979 ;

Whereas this State Government had been advised by the Government of India that Prize Chits/Money Circulation Schemes were being conducted, inter alia, by the said Company on 12-12-1978, and that the said Company came within the purview of the said Act and the Prize Chits and Money Circulation (Banning) West Bengal Rules. 1979, and by notice dated 10-8-1979 the Company was required to furnish statements of particulars and winding up plans ;

Whereas the Government of West Bengal had earlier moved the Government of India for nationalisation or takeover by the Union Government of the Companies engaged in Prize Chits or Money Circulation Schemes who have collected more than Rs. 50 crores from the public and also for the adoption of appropriate regulatory measures through fresh legislation, if necessary, in respect of all firms engaged in this business ;

This House feels deeply concerned over the security of the amounts deposited by several millions of depositors and also about the security of the jobs of large number of regular employees and other and therefore calls upon the Government of India through the Government of West Bengal to nationalise or take-over the management of the Peerless General and Investment Company Ltd. and all other companies engaged in Prize Chit or Money Circulation Schemes who have collected more than Rs. 50 crore from the public or adopt such other measures as may be fit to

protect and safeguard the interests of the depositors and the employees—was then put and agreed to

The motion of Dr. Manas Bhunia that—

যেহেতু পিয়ারলেস একটি সর্বভারতীয় স্বল্পসঞ্চয় (নন্‌-ব্যাঙ্কিং) সংস্থা ;

যেহেতু এই সংস্থা মূলত পশ্চিমবঙ্গে তীব্র বেকার সমস্যা সমাধানে এবং স্বল্পসঞ্চয়-এর ক্ষেত্রে সার্বিকভাবে মানুষকে সমাধানের এক পথ দেখিয়েছে ;

যেহেতু এই সংস্থা পশ্চিমবঙ্গ সরকারের বিভিন্ন উন্নয়নমূলক কাজের জন্য লক্ষ লক্ষ টাকা ঋণ ও অনুদান হিসাবে দিয়েছে এবং দেয় ;

যেহেতু এই সংস্থা বন্যাত্রাণ ও ক্রীড়া-উন্নয়নে লক্ষ লক্ষ টাকা ব্যয় করেছে ;

যেহেতু ১৯৭৮ সালের জনতা সরকারের আমলে পাস হওয়া একটি আইনের ১১ (ক) ও (খ) ধারায় পরিষ্কারভাবে পিয়ারলেসের মতো অর্থনৈতিক সংস্থাগুলির জন্য রাজ্য সরকারের হস্তক্ষেপ এবং অধিগ্রহণের অথবা আধা-সরকারি নিয়ন্ত্রণের কথা বলা আছে ;

যেহেতু অধিগ্রহণের সুযোগ থাকা সত্ত্বেও এই সংস্থাটিকে সারা ভারতের মধ্যে শুধু মাত্র পশ্চিমবঙ্গে ১৯৭৯ সালে রাজ্য সরকার কেন্দ্রীয় আইনের সুযোগ নিয়ে বাতিলের আদেশ দিলেন ;

যেহেতু এই সংস্থার সঙ্গে প্রায় ২ লক্ষ বেকার যুবক এজেন্ট হিসাবে কর্মরত ;

যেহেতু এই সংস্থার সঙ্গে প্রায় ৪ হাজার যুবক স্থায়িভাবে কর্মরত ;

যেহেতু এই সংস্থায় প্রায় ২ কোটি মানুষ স্বল্পসঞ্চয় মাধ্যমে অর্থ লগ্নি করে যুক্ত ;

অতএব এই সভা দাবি জানাচ্ছে যে, এই সংস্থাটির অধিগ্রহণের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হোক অথবা সংস্থাটির জাতীয়করণের দাবি তোলা হোক।—was then put and lost

## Adjournment

The House was then adjouned at 7-36 P.M. till 1 P.M. on Wednesday, the 2nd April, 1986 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 2nd April, 1986 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 9 Ministers, 11 Ministers of State and 179 Members.

[1-00—1-10 P.M.]

### Held over Starred Questions (to which oral answers were given)

### মুর্শিদাবাদ জেলায় গঙ্গা ও ভাগীরথী নদীর ভাঙ্গন

*২৩২। (অনুমোদিত প্রশ্ন নং *১২০৩।) **শ্রী বীরেন্দ্রনারায়ণ রায়, শ্রী আতাহার রহমান ও শ্রী আবুল হাসনাত্ খান** ঃ সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য, মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর থানায় গঙ্গা ও ভাগীরথী নদী ভাঙ্গনের ফলে খুব কাছাকাছি আসিয়া গিয়াছে; এবং

(খ) সত্য হইলে, উক্ত ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** [* * * * *]

**Mr. Speaker :** Mr. Mukherjee, please take your seat. Don't raise in the question hour. All will be expunged.

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর থানায় গঙ্গার ভাঙনের ফলে গঙ্গা ও ভাগীরথীর মধ্যে ১৯৮৪ সালের বন্যার পর ন্যূনতম দূরত্ব ছিল ১.৭৩ কি.মি.। উহা ১৯৮৫ সালের বন্যার পর ১.৩৪ কি.মি.-তে দাঁড়াইয়াছে।

(খ) এই অঞ্চলের রক্ষণাবেক্ষণের কাজ ভারত সরকারের অধীনে ফারাক্কা ব্যারেজ প্রোজেক্ট অথরিটির উপর ন্যস্ত ও উপরোক্ত সংস্থাই কাজ করছেন।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** আমরা শুনেছি জঙ্গীপুরে দুটো নদী এক হয়ে যাচ্ছে, দিনের পর দিন তাদের মধ্যে ফারাক কমে আসছে। এর ফলে মুর্শিদাবাদ জেলার অধিকাংশ জায়গা বন্যা প্লাবিত হয়ে যবে এটা কি ঠিক?

---

** Note [Expunged as order by the chair]

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এটা যে একেবারে ১৬ আনা অংশ ঠিক এটা বলা যাচ্ছে না এখনই। তার কারণ গঙ্গার লেভেল এবং ভাগীরথীর লেভেল এক নয়। দুটো নদী এক হলে পদ্মা, গঙ্গা এবং ভাগীরথীর মাঝখান দিয়ে চলে গিয়ে সবকিছু সর্বনাশ করে চলে যাবে এটা কতটা ঠিক এটা নিয়ে পরীক্ষা নীরিক্ষা করা হচ্ছে।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** আপনি বললেন এগুলি রক্ষণাবেক্ষণের ভার হচ্ছে ফারাক্কা ব্যারেজ অথরিটির। এই ব্যাপারে আপনাদের পক্ষ থেকে তাঁদের কী হুঁসিয়ার করে দিয়েছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** হ্যাঁ, এই ব্যাপারে তাঁদের বারবার করেই হুঁশিয়ার করে দেওয়া হয়। শুধু তাই নয়, বোল্ডার ইত্যাদি মেটিরিয়ালস্ যা দরকার ঐ এলাকার সংরক্ষণের জন্য সেগুলো কাছাকাছি এলাকায় জমা করা হচ্ছে। খুব শীঘ্রই কাজ আরম্ভ করা হবে বলে ফারাক্কা ব্যারেজ কর্তৃপক্ষের পক্ষ থেকে জানিয়েছেন।

**শ্রী আবুল হাসনাত খান ঃ** ফারাক্কা ব্যারেজ প্রকল্পের বাঁধ রক্ষা করার মূল দায়িত্ব যাঁদের এটা না হলে গঙ্গা-ভাগীরথীর ঐ জায়গা এক হয়ে যাচ্ছে, তা রক্ষা করা সম্ভব নয় - তাঁরা দীর্ঘদিন ধরে প্রতিশ্রুতি দিয়ে আসছেন। অথচ সেই ধরনের কোনো ব্যবস্থা তাঁরা গ্রহণ করেন নি। এরফলে পশ্চিমবাংলায় একটা বিপদের সৃষ্টি হবে। এই ব্যাপারে আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে কী সতর্ক করে দেওয়া হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য ঐ জায়গা এক হয়ে যাওয়ার যে আশঙ্কার কথা বললেন, তা কতখানি ঠিক বা কতখানি অমূলক সেসব জল-বিজ্ঞানীরা দেখছেন। কিন্তু এক হতে দেওয়া হচ্ছেনা। ঐ অঞ্চলে বাঁধ সংরক্ষণের দায়িত্ব নিয়েছেন ফারাক্কা ব্যারেজ কর্তৃপক্ষ, তাঁরা আগাম কাজগুলো করে থাকেন, যেমন, এবারে কাজ করার জন্য পূর্ব থেকেই প্রস্তুতি নিচ্ছেন।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** গঙ্গা এবং ভাগীরথীর ভাঙন রোধ করার জন্য যে টাস্ক ফোর্স বা কোনো মাস্টার প্লান দরকার আছে বলে কি মন্ত্রী মহাশয় চিন্তা-ভাবনা করছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এ প্রশ্ন এখানে ঠিক আসেনা। শর্ট নোটিশের প্রশ্নে আসতে পারে, তবে সবটা নয়, কিছুটা আসে। ভাগীরথীর ব্যাপারে নোটিশ দিলে আমি বলতে পারব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** বর্তমান বছরে গঙ্গা অ্যান্টি ইরোজান স্কীমে কত টাকা বরাদ্দ হয়েছে; এবং তারজন্য রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের সহায়তা চাওয়া হয়েছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আনুমানিক বলতে পারব, কারেক্ট ফিগারটা বলতে পারছি না। মুর্শিদাবাদের জন্য আনুমানিক ১ কোটি থেকে সোয়া এক কোটি টাকা এই প্রকল্পে বোধহয় বরাদ্দ হয়েছে।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** গঙ্গা নদী এমন একটা নদী যা নাকি একাধিক রাজ্যের উপর দিয়ে প্রবাহিত। এই নদীগুলো সংরক্ষণের দায়িত্ব মূলত কেন্দ্রীয় সরকারের সংবিধানেও সে কথা বলা আছে। অথচ কেন্দ্রীয় সরকার সেই অনুযায়ী তাঁদের দায়িত্ব পালন করছেন না। এ বিষয়ে পশ্চিমবঙ্গ সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** প্রশ্নটি শর্ট নোটিশের মধ্যে আছে। সেই সময়ে সাপ্লিমেন্টারি আনতে পারলে ঠিক হত। পাড় ভাঙা বন্ধ করার দায়িত্ব ইত্যাদি স্টেট সাবজেক্ট বলে বলা হয়েছে, সংবিধানের মধ্যেও সেই দায়িত্বের কথা বলা হয়েছে। কিন্তু বর্তমানে রাজ্যের সেই সঙ্গতি নেই। আমরা কেন্দ্রের কাছে স্পেশ্যাল অ্যাসিসট্যান্স এর কথা বারবার করে বলে আসছি। মাননীয় সদস্যকে শর্ট নোটিশ প্রশ্নের জবাব দেবার সময়ে সাপ্লিমেন্টারি প্রশ্ন করতে অনুরোধ করছি। তখন আমি পূর্ণাঙ্গ চিত্র দিতে পারব।

### বেহালা থানার মনিখালী খাল সংস্কার

*২৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৬০৪।) **শ্রী নিরঞ্জন মুখার্জি ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বেহালা থানার অন্তর্গত মনিখালী খাল এক্সটেনশন (বেগর খাল) কাটাবার জন্য কোনো ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি; এবং

(খ) হলে, ঐ কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) মনিখালী ফিডার চ্যানেলের বেগর খাল অংশে খাল কাটানোর ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

(খ) ১৯৮৫ সালের কাজের মরশুম থেকে মাটি কাটার কাজ শুরু হয়েছে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই বছরে কত ব্যয় করা হবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এখুনি বলা যায়না। তবে স্কীমটা হচ্ছে ৬৯ হাজার টাকার। তার মধ্যে অনেকটা কাজ হয়ে গেছে, খানিকটা জায়গায় কাজ হয়নি। এর কারণ হচ্ছে হাইকোর্টের ইনজাংশন আছে। ঐ ইনজাংশনগুলো ভ্যাকেট করার জন্য আপ্রাণ চেষ্টা করা হচ্ছে। কতটাকা ওখানে খরচ করা যাবে তা বলা মুশকিল।

## Starred Questions
## (to which oral answers were given)

### আমেদপুর চিনি কল

*৩৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৫।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি, আমেদপুরের চিনিকলকে লাভজনক সংস্থায় পরিণত করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী নির্মলকুমার বসু ঃ**

এই চিনিকলটি যাতে প্রয়োজনীয় আখ সংগ্রহ করতে পারে, প্রয়োজনমতো যথাসময়ে অর্থের যোগান যাতে সম্ভব হয়, এবং পরিচালন ব্যবস্থার উন্নতি যাতে হয়, তারজন্য সরকার চেষ্টা করছেন।

[1-10—1-20 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বিগত আর্থিক বছরে কি পরিমাণ লোকসান হয়েছে এই মিলগুলিতে, তার হিসাব আপনার কাছে আছে কি?

**শ্রী নির্মলকুমার বসু :** আমার কাছে ১৯৮৩-৮৪ সালের পর্যন্ত রয়েছে, তারপরে ১৯৮৪-৮৫ সালের অডিট করা হিসাব এখনো এসে পৌঁছায় নি, তাগাদা দিচ্ছি। ১৯৮৩-৮৪ সালে ৭২ লক্ষ টাকা লোকসান হয়েছে।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যদিও এই প্রশ্ন এর সঙ্গে যুক্ত নয় তবুও আমি জিজ্ঞাসা করছি যে এই রাজ্যে চিনি শিল্পের সামগ্রিক অবস্থা কি রকম?

**শ্রী নির্মলকুমার বসু :** ভালো নয়।

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে আমেদপুরে চিনিকল এর কনস্টান্ট লোকসানের মূল কারণ কি?

**শ্রী নির্মলকুমার বসু :** এর আসল কারণ হচ্ছে যখন উদ্বাস্তু পুনর্বাসনের জন্য এখানে কল বসানোর সিদ্ধান্ত নেওয়া হয় তখন এখানে আখের কোনো উৎপাদনই হত না। আখেরই যদি উৎপাদন না হয় তাহলে কলগুলি চলবে কি করে। সেইজন্য আমরা ঠিক করি যাতে উৎপাদন আগে বাড়াতে পারি। তারজন্য ইনপুট লোন দিয়ে পঞ্চায়েত জেলা পরিষদের মাধ্যমে আমরা একত্রে চেষ্টা করছি যাতে উৎপাদন বাড়ানো যায়। তাছাড়া পরিচালনার কিছু ত্রুটি আছে সেগুলি সংশোধন করার চেষ্টা করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আমেদপুরের সুগার মিলে আখ মুর্শিদাবাদ জেলার কাঁদি মহকুমা থেকে যা যায় তাই পায়। আপনি বললেন এক্ষেত্রে ভায়াবেল তাহলে আমার প্রশ্ন বেলডাঙ্গায় ভায়াবেল হবে কি না জানাবেন কি?

**শ্রী নির্মলকুমার বসু :** বেলডাঙ্গার প্রশ্ন করবেন তখন উত্তর দেব।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** আখের অভাবে চিনিকলগুলি চলছে না, কিন্তু আমি জানি পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় বিশেষ করে উত্তরবঙ্গের অনেক জায়গায় এখনো আখের আবাদির সম্ভাবনা রয়েছে এবং এই বিষয়ে রিপোর্ট ছিল সংশ্লিষ্ট ওয়েস্ট বেঙ্গল সুগার ইন্ডাস্ট্রিজ করপোরেশনের।

**Mr. Speaker :** I will not allow this question. The supplementary questions should not be in this form.

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** পশ্চিমবঙ্গের চিনিকলের উন্নতির জন্য আখের আবাদির ব্যাপারে আপনারা কি কি প্রচেষ্টা নিয়েছেন?

**Mr. Speaker :** That is again a policy matter. The question relates to Ahmedpur sugar Mill and you should put question on that.

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় :** সাপ্লিমেন্টারি স্যার, আপনি বললেন যে চিনি যোগান দেবার চেষ্টা করা হচ্ছে, কিন্তু উপযুক্ত চিনির যোগান হচ্ছে না। সেই মুর্শিদাবাদ বীরভূম এবং মালদায় আখ দিতে পারবেন কি না?

**মিঃ স্পিকার ঃ** আমি এটা অ্যালাউ করছি না।

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি আমেদপুর চিনিকলের আশেপাশে আখ চাষ বাড়াবার জন্য কী পজিটিভ ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** এর উত্তর আগেই দিয়েছি, মাননীয় সদস্যর অবগতির জন্য আবারও দিচ্ছি কৃষি বিভাগ, পঞ্চায়েত, জেলা প্রশাসন এবং আমাদের চিনিকল কর্পোরেশন একত্রে বসে আলোচনা করে কিভাবে উৎপাদন বাড়ানো যায় সেই সম্বন্ধে পরিকল্পনা নেওয়া হয়েছে, এবং আশেপাশে ইনপুট লোন দেওয়া হয়েছে বিনা সুদে। চিনিকলের সঙ্গে যে জমি আছে তাতে আখ উৎপাদন বাড়ানোর চেষ্টা করা হচ্ছে। তথাপি যে পরিমাণ আখ আমাদের প্রয়োজন সেই পরিমাণে আমরা পাচ্ছিনা, চেষ্টা করছি বাড়াবার জন্য।

**Dr. Zainal Abedin :** Will the Honourable Minister-in-Charge of Industries and Commerce be pleased to state the measures adopted by this Left Front regime for encouragement of cultivation of the sugar-canes in the areas of Birbhum, Murshidabad and Maldah?

**Mr. Speaker :** Dr. Abedin, you could ask the question in the form as to what steps have been taken to increase the production of the Ahmedpur Sugar Mill.

**Dr. Zainal Abedin :** Then, Sir, what the Left Front regime has done during the last nine years? Because, it was put into operation before the Left Front regime came to power.

**Shri Nirmal Kumar Bose :** Perhaps, when I replied to other supplementaries, the honourable Member, Dr. Zainal Abedin was not present in the House. Anyway, I am repeating the replies. In order to encourage the farmers to produce more sugarcanes, input loan without interest, have been given to them. It has been tried to give them in a fair price. Sometimes the price is more than the price fixed by the Central Government and a joint programme in collaboration with the Agricultural Department, Panchayat bodies, District Administration has been taken to increase the production of sugarcanes in the captive areas under the Act.

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** স্যার, আপনি বললেন যে আখ চাষ বাড়াবার জন্য বিভিন্ন সংস্থা থেকে আলোচনা বা চিন্তা ভাবনা করছেন, এখানে সুগার বিট চাষ করবার জন্য কোনো চিন্তা-ভাবনা করছেন কি না?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** সুগার বিট অন্য জায়গায় ইতিমধ্যেই শুরু করা হয়েছে, এই অঞ্চলে সুগারবিটার ব্যাপারে কোনোরকম সিদ্ধান্ত করা হয়েছে বলে আমার জানা নেই। অন্তত আমাদের সুগার ডেভেলপমেন্ট কর্পোরেশন থেকে সেইরকম কিছু করা হয়নি।

**আপার কংসাবতী পরিকল্পনা**

*৩৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯০।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** গত ১০-৫-১৯৮৫ তারিখের

প্রশ্ন নং ৫৯৬ (অনুমোদিত প্রশ্ন নং ১৮৪২)-এর উত্তর উল্লেখে সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, আপার কংসাবতী পরিকল্পনার কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

আপার কংসাবতী প্রকল্পটি বর্তমানে কেন্দ্রীয় পরিবেশ দপ্তরের বিবেচনাধীন আছে। তাদের অনুমতি পাওয়ার পর যোজনা কমিশন প্রয়োজনীয় অনুমোদন করলেই প্রকল্পটির কাজ শুরু করার বিষয়টি বিবেচনা করা হবে।

[1-20—1-30 P.M.]

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্যার, আপনি জানাবেন কি এই সপ্তম যোজনাতে এই পরিকল্পনার জন্য কেন্দ্রীয় সরকার কোনো বরাদ্দ করেছেন কি না?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সপ্তম যোজনায় আমরা আমাদের রাজ্য বাজেট থেকে কিছু বরাদ্দ ধরে রেখেছি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** তার পরিমাণ কত?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** নোটিশ চাই।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** পরিকল্পনা কার্যকর হলে কোন কোন জেলায় কত হেক্টর জমি সেচ এলাকার মধ্যে আসতে পারে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** ১১২ হাজার একর জমি খরিপ এবং ৩ হাজার একর জমি রবি চাষে উপকৃত হবে। জেলা সঠিকভাবে বলতে পারব না, তবে বাঁকুড়া এবং পুরুলিয়ার কিছুটা।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** নুতন যে পরিমাণ জমি সেচের আওতায় আসবে সেটা কি মূল কংসাবতীর অর্ন্তভুক্ত না তার অতিরিক্ত?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আপার কংসাবতী এলাকার অর্ন্তভুক্ত।

**শ্রী অনিল মুখার্জি ঃ** কংসাবতী প্রকল্পের যে কমান্ড এরিয়া আছে তার টেলে জল যায়না কিন্তু কংসাবতী কার্যকর হলে টেলে কি জল যাবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** নোটিশ দিলে বলতে পারব। সেখানে আধুনিকীকরণের প্রোগ্রাম আছে তা হলে অনেক জায়গায় জল যাবে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** বোরো মরশুমে সবং এবং পিংলাতে কংসাবতীর জল যাচ্ছেনা। এ বিষয়ে উদ্যোগ নিয়ে যাতে সেখানে জল যায় তার ব্যবস্থা করবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এ প্রসঙ্গে কোনো প্রশ্ন আসতে পারেনা।

## একলক্ষী-বালুরঘাট রেলওয়ে নির্মাণ প্রকল্পে জমি অধিগ্রহণ

*৩৬০। (অনুমোদিত প্রশ্ন নং *১৮২।) **শ্রী বিশ্বনাথ চৌধুরী :** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একলক্ষী-বালুরঘাট রেলওয়ে নির্মাণ প্রকল্পে পশ্চিম দিনাজপুর এবং মালদহ জেলায় কত জমি অধিগ্রহণ করা হয়েছে; এবং

(খ) উক্ত অধিগৃহীত জমির জন্য কেন্দ্রীয় সরকার কত অর্থ বরাদ্দ করেছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :**

(ক) মালদহ জেলায় মোট ২৪৮ একর জমি অধিগৃহীত হয়েছে।

পশ্চিম দিনাজপুর জেলায় এখনও কোনো জমি অধিগৃহীত হয়নি।

(খ) মোট ৫১ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** পশ্চিম দিনাজপুরে জমি অধিগ্রহণ না করার ফলে প্রস্তাবিত রেলপথ নির্মাণের কাজ বাঁধা-প্রাপ্ত হচ্ছে কি না?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** একলক্ষী বালুরঘাট রেলপথ নির্মাণের জন্য এ পর্যন্ত মালদহে ২৯৮ একর জমি অধিগ্রহণের প্রস্তাব পাওয়া গেছে। তারমধ্যে ২৪৮ একর জমি অধিগ্রহণ করে রেল কর্তৃপক্ষের দখলে দেওয়া হয়েছে। ৫০ লক্ষ টাকা অধিকৃত জমির ক্ষতি পূরনের জন্য রেল কর্তৃপক্ষ মালদহ জেলা শাসকের কাছে আগাম জমা দিয়েছেন। তার মধ্যে ২৪ লক্ষ ৯৬ হাজার টাকা এ পর্যন্ত অধিকৃত জমির শতকরা ৮০ ভাগ ক্ষতিপূরণ দেবার জন্য ব্যয়িত হয়েছে। পশ্চিম দিনাজপুর স্টেশন নির্মাণের জন্য জমি অধিগ্রহণের কাজ প্রস্তাবিত ২৯।৩।৮৪ তারিখে রেল কর্তৃপক্ষকে দিয়েছিলাম। কিন্তু উক্ত প্রস্তাব যথাযথ না হওয়ায় রেল কর্তৃপক্ষকে সঠিক প্রস্তাব পাঠাবার জন্য অনুরোধ করা হয়েছিল। এ পর্যন্ত রেল কর্তৃপক্ষের নিকট হতে পশ্চিম দিনাজপুরে জমি অধিগ্রহণের জন্য কোনো সংশোধিত প্রস্তাব পাওয়া যায়নি। রেল কর্তৃপক্ষ জমি অধিগ্রহণের জন্য ১ লক্ষ টাকা অগ্রিম জেলা শাসকের নিকট জমা দিয়েছেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** রাজ্য সরকার জমি অধিগ্রহণের কাজে বিলম্ব করছে এ অভিযোগ সত্য কি না।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** আমার পক্ষ থেকে কোনো মন্তব্য করা শোভা পায়না। আমি তথ্য জানিয়েছি। এ থেকে আপনি কনক্লুশন করবেন।

**Dr. Zainal Abedin :** Will the Minister-in-charge of Land Revenue be pleased to state as to whether the foundation stone was laid on unauthorised land and what steps the State Government have taken to force the Railway Authority to send rectified or correct notification for acquisition of land in West Dinajpur with due compensation necessary?

**Mr. Speaker :** The question cannot be allowed. It relates the acquisition of land. So he cannot answer aboutr laying of foundation stone, about illegal land and all other things. You can get the information from the Lok Sabha. The question must be put according to rules.

**Dr. Zainal Abedin :** Will the Minister-in-charge of Land Revenue be pleased to state that considering the communication difficulty in West Dinajpur has the State Government initiated any action to compel or to persuade the Railway Authority for speedy implementation of this project so far?

**Mr. Speaker :** No, no, he cannot reply to this question.

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** আমরা দেখছি কোনো কোনো ক্ষেত্রে সেন্ট্রালের টাকা ফেরত যাচ্ছে যেহেতু প্রকল্প আর নেই সেখানে এর দায়িত্ব কে বহন করবে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** শেষ অবস্থাটা তা নয়। প্রশ্ন হচ্ছে জমি দখল কতটা হয়েছে, টাকা কত দেওয়া হয়েছে সেসব বলেছি। তারপর প্রকল্প আছে কি নেই, সেটা কি উড়ে গেল সেসব বলে আর লাভ কি?

[1-30—1-40 P.M.]

**শ্রী নবকুমার রায় ঃ** কেন্দ্রীয় রেল দপ্তর পশ্চিম দিনাজপুরে জমি অধিগ্রহণের জন্য যে প্রস্তাব রেখেছিল সেটা সামান্য টেকনিক্যাল ডিফেক্টের জন্য ফেরত পাঠিয়েছেন এটা কি সত্য?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** আমি তো পরিষ্কার করে বলেছি যে জে এল নম্বর যদি ঠিক না থাকে দাগ নম্বর যদি ঠিক না থাকে তাহলে কি জমি দেব। সঠিকভাবে পয়েন্ট আউট করলে নিশ্চয় ব্যবস্থা করব।

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** পরবর্তীকালে এইরকমভাবে জমি চাইলে আপনি বিশ্বাস করে জমি দখল করে দেবেন কি?

**মিঃ স্পিকার ঃ** This question does not arise.

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি মালদা জেলায় রেল দপ্তর যে পরিমাণ জমি অধিগ্রহণ করার প্রস্তাব দিয়েছিল তার কিছু পরিমাণ জমি এখনও অধিগ্রহণ করা হয়নি—এ সম্পর্কে আপনি কোনো ব্যবস্থা করছেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** হ্যাঁ চেষ্টা হচ্ছে ২৪৮ একর জমি দেওয়া হয়েছে, আর ৫০ একর জমি বাকি আছে। সেইসব জমিতে মামলা ইত্যাদি নানারকম ব্যাপার আছে। সেটা ক্লিয়ার হলেই দিয়ে দেওয়া হবে।

**শ্রী মসলেউদ্দিন আহমেদ ঃ** পশ্চিম দিনাজপুরে রেল দপ্তর থেকে জমি অধিগ্রহণ করার যে প্রস্তাব করেছিল তাতে কত জমি চাওয়া হয়েছিল এবং কী ভুল ছিল এবং কতটা ঠিক ছিল?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** আমি তো বার বার বলছি যে একটা স্টেশন করার জন্য পশ্চিম দিনাজপুরে জমি চাওয়া হয়েছিল এবং সেটা খুব কম। যদি ভুল নম্বর থাকে তাহলে কি হবে? ভুলটা সংশোধন করে দিন।

## মেজিয়া বিদ্যুৎ-উৎপাদন কেন্দ্রের জন্য জমি হস্তান্তর

***৩৬১।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬৪।) **শ্রী সুব্রত মুখার্জি, শ্রী অনুপকুমার চন্দ্র এবং শ্রী কাশীনাথ মিশ্র :** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার মেজিয়া বিদ্যুৎ-উৎপাদন কেন্দ্রের জন্য বন দপ্তর ৬০০ একর জমি ডি ভি সি-কে হস্তান্তর করেছে কি না; এবং

(খ) এ কি সত্য যে, ঐ এলাকায় নতুন বনাঞ্চল তৈরির জন্যে রাজ্য সরকার সমপরিমাণ জমি হস্তান্তর করার প্রতিশ্রুতি কেন্দ্রীয় সরকারকে দিয়েছে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :**

(ক) মেজিয়া বিদ্যুৎ প্রকল্পের জন্য ৬০০ একর নয়, বন বিভাগের অর্ন্তগত ৮৮৫.৫২ একর জমি ডি.ভি.সি কর্তৃপক্ষকে হস্তান্তর করার প্রস্তাব বর্তমানে ভারত সরকারের অনুমোদনের অপেক্ষায় আছে।

(খ) হ্যাঁ।

এর সঙ্গে আমি একটু অতিরিক্ত যোগ করতে চাই যে এই প্রশ্নের উত্তর বিধান সভায় পাঠাবার পর গত ২৫ তারিখে জানা গেছে যে শর্ত সাপেক্ষে অনুমোদন পাওয়া গিয়াছে।

**শ্রী সুব্রত মুখার্জি :** আপনি খ প্রশ্নের উত্তরে বলেছেন হ্যাঁ, সমপরিমাণ জমিতে বনাঞ্চল তৈরি করে দিতে হবে। আমার প্রশ্ন হচ্ছে এই ব্যয় বহন করবে কে এবং কত ব্যয় হবে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** এ ক্ষতিপূরক বনাঞ্চল সৃষ্টির সম্পূর্ণ ব্যয়ভার ডি ভি সি কর্তৃপক্ষ বহন করতে প্রতিজ্ঞাবদ্ধ।

**শ্রী অনিল মুখার্জি :** মন্ত্রী মহাশয় বললেন জমি দিয়েছেন। প্রশ্ন হচ্ছে যদি কেন্দ্রীয় সরকার সেই কাজ না করেন তাহলে সেই জমি কি ফেরত দেওয়া হবে?

**মিঃ স্পিকার :** এ প্রশ্ন ওঠেনা।

**শ্রী কাশীনাথ মিশ্র :** কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আপনি ২৫শে মার্চ অনুমোদন পেয়েছেন। কি কি শর্তে অনুমোদন পেয়েছেন এবং কত দিনের মধ্যে আরোপ করতে হবে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** ৭টি শর্ত আছে। তার প্রথম শর্ত হচ্ছে জমির লিগ্যাল সমপরিমাণ জমি রাজ্য সরকারকে দিতে হয়েছে এবং সমপরিমাণ জমিতে নূতন করে বন নির্মাণ করার জন্য ২১ লক্ষ ২৪ হাজার টাকা লাগবে। এই টাকা ডি ভি সি-র কর্তৃপক্ষকে দিতে হবে এইটাই হল শর্ত।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী বললেন যে এই জমি আপনি দিয়েছেন। কিন্তু যদি এই জমিতে কেন্দ্রীয় সরকার যদি সেই পরিকল্পনা বাস্তবায়িত না করে তাহলে সেই জমি কি আপনার কাছে ফেরত যাবে?

**মিঃ স্পিকার ঃ** এইরকম প্রশ্ন হয়না।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আপনি গত ২৫শে অনুমোদন পেয়েছেন। সেই অনুমোদন আপনি কি কি শর্তে পেয়েছেন, এবং সেটা কতদিনের মধ্যে আরোপ করতে হবে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** সাতটি শর্ত দেওয়া হয়েছে। সেই সাতটির প্রথমটি হচ্ছে জমির লিগ্যাল স্ট্যাটাস ঠিক থাকবে। এবং সমপরিমাণ জমিতে বনসৃজন করে দিতে হবে। এচ ডিসপোজ্যাল বনভূমি রক্ষা করতে হবে এবং তারজন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের প্রতিনিধি নিয়ে একটা কমিটি গঠন করে দেবে। তারপর বলা হয়েছে যে প্রোজেক্ট তৈরি হবে তার ভিতরে এবং বাইরে যে ফাঁকা জমি থাকবে সেই জায়গায় গাছ লাগাতে হবে এবং বলা হয়েছে যে পরিবেশ দপ্তর যে সমস্ত নির্দেশ দিয়েছে সেগুলি মান্য করতে হবে। এইগুলি সব তাপ বিদ্যুৎ কেন্দ্রকে মানতে হবে। রাজ্য সরকারের বন দপ্তরকে এইসব দেখার জন্য দায়িত্ব দেওয়া হয়েছে। এই গোটাটাই করবে ডি ভি সি।

**শ্রী নবনী বাউরী ঃ** মন্ত্রী মহাশয় জানালেন তাপ বিদ্যুৎ কেন্দ্রের জন্য বনের যে জমি দেওয়া হয়েছে সেটা কোন মৌজায়?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** এই তাপ বিদ্যুৎ কেন্দ্র করার জন্য বন বিভাগ থেকে ৩০৪ হেক্টর জমি যেমন দেওয়া হয়েছে তেমনই তার বাইরেও অনেক জমি আছে। মোট ২১৭৮.৮ একর জমি দেওয়া হবে এবং এই জমির উপর তারা পরিকল্পনা করবেন। মেজিয়া থানার চৌসাল এবং গঙ্গাজলঘাটির বিভিন্ন এলাকা এরমধ্যে আছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মন্ত্রী মহাশয় বললেন যে ঐ জমি অধিগ্রহণ করতে গেলে কেন্দ্রের অনুমোদন প্রয়োজন। কিন্তু আমি সংবাদপত্রে ২।৩ মাস আগে থেকে শুনছি বার বার জনৈক কেন্দ্রীয় মন্ত্রী যিনি এই রাজ্য থেকে নির্বাচিত তিনি অভিযোগ করছেন যে মেজিয়া তাপ বিদ্যুৎ কেন্দ্রের সবচেয়ে বড় অন্তরায় হল রাজ্য সরকারের অনিহা। তারা জমি অধিগ্রহণ করছে না। আমার প্রশ্ন আপনার বক্তব্য যদি ঠিক হয় তাহলে ঐ বক্তব্যের কোনো ভিত্তি নেইতো?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** ওদের কথার কোনো মূল্য নেই। ওরা এইরকমই বলে থাকেন।

### সাধারণতন্ত্র দিবসে রাজ্যের প্রেরিত ট্যাবলো

***৩৬২।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৮১।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি সাধারণতন্ত্র দিবসে রাজ্যের প্রেরিত ট্যাবলো অনুমোদন না করার কোনো কারণ কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে জানাইয়াছেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** কেন্দ্রীয় সরকারের প্রতিরক্ষা মন্ত্রক জানিয়েছিলেন, On

account of constraint of time the items proposed by you could not be included for participation on the basis of comparative merit.

[1-40—1-50 P.M.]

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে ট্যাবলো প্রস্তুত করেছিলেন এ বিষয়ে কেন্দ্রীয় সরকার কোনো গাইডলাইন বা দৃষ্টিভঙ্গি দিয়েছিলেন কি না?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার :** গত ১১ই এপ্রিল আমরা প্রতিরক্ষা মন্ত্রক থেকে চিঠি পেয়েছিলাম সেখানে তিনটি কালার স্কেচ পাঠানোর জন্য ডিজাইন করে এবং তার কিছু গাইড লাইনও দেওয়া ছিল। সেগুলি হচ্ছে, Any aspect of the history of the State, of the Union Territory, (2) Festivals celebrated in the State, in the Union Territory, (3) Cultural heritage including any aspect of life of the people of the State, of the Union Territory, (4) Any important development scheme, project or achievement.

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি যে ট্যাবলো পাঠিয়েছিলেন তার বিষয়বস্তু কি ছিল এবং সেখানে ফোক ড্যান্সের বিষয়টি এর সঙ্গে যুক্ত ছিল কি না, থাকলে সেটা অনুমোদিত হয়েছিল কি না?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার :** বিষয়টিকে দুটি ভাগে ভাগ করতে হবে একটি হচ্ছে, ট্যাবলো এবং আর একটি হচ্ছে লোকনৃত্য। ট্যাবলোর বিষয় বলতে পারি যে দুটি ট্যাবলোয় সেখানে দুটি থিমকে পাঠিয়েছিলাম একটা হচ্ছে Bengal's contribution towards freedom struggle এবং তাতে Bankim Chandra Chatterjee who wrote Anandamath, great song—Bande mataram, এই একটা অংশ ছিল, তার পাশাপাশি ছিল পোয়েট টেগোরস জনগণমন গান, তার পাশে ছিল নেতাজী সুভাষচন্দ্রের কদম কদম বাড়ায়ে যা গান এবং জয়হিন্দ ধ্বনি। এটা প্রথমে ছিল, তারপর ছিল সাঁওতাল বিদ্রোহের পটভূমিকায় একটি জীবন্ত প্রতিচ্ছবি, তার পাশে ছিল স্বাধীনতা সংগ্রামে বঙ্গ সন্তান যাঁরা আত্মাহুতি দিয়েছিলেন তাঁদের বিভিন্ন ছবি—এটাই ছিল ট্যাবলোর মূল থিম পাশে যে লোকনৃত্য ছিল—২৬ জানুয়ারি সকালে যেটা দেখানো হয়—তাতে দার্জিলিং-এর একটা নৃত্য এবং ঝাড়গ্রামের সাঁওতালদের শিকারনৃত্য। এই দুটি বিষয়ে চলচ্চিত্র করে পাঠিয়েছিলাম। এটা সুন্দর হওয়া সত্ত্বেও সময়ের অভাবে তা অন্তর্ভুক্ত হয়নি।

**Dr. Zainal Abedin :** Will the Hon'ble Minister of State in charge of Publicity and Information and Cultural Affairs, Government of West, be pleased to state as to whether it is a fact that the Government was permitted to put into the display of the Tablo from West Bengal, was of inferior variety and as such it brought disgrace to the taste of glorious tradition of West Bengal?

**Mr. Speaker :** Dr. Abedin, is it not a matter of opinion?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার :** ভারতবর্ষের যে কয়েকটি রাজ্য থেকে এই ট্যাবলোর থিম

পাঠানো হয়েছিল সেখানে স্বাধীনতা সংগ্রামের উপর দুটি রাজ্য থেকে তা পাঠানো হয়েছিল। দুর্ভাগ্যক্রমে স্বাধীনতা যুদ্ধের উপর দুটি পটভূমিকাই বাতিল হয়েছিল। পরবর্তী পর্যায়ে পশ্চিমবাংলারটা গৃহীত হয়েছে এবং ওদের একটা রাজ্যেরটাও গৃহীত হয়েছে। এ বিষয়টা বিশেষভাবে চিন্তা করা দরকার। দু নং কথা, এই অনুষ্ঠান কেমন হয়েছিল? মাননীয় স্পীকার মহাশয় যদি অনুমতি দেন তাহলে আমরা সেখান থেকে যে ভিডিও ক্যাসেট তুলে এনেছি তা দেখিয়ে দেব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার প্রশ্নের আগে একটা কথা আগে আমি বলে রাখি। আপনি উত্তর দেবার সময়ে আগে বলেছেন যে বঙ্কিম চ্যাটার্জি। উনি বঙ্কিম চট্টোপাধ্যায় বলে পরিচিত। এখানে চ্যাটার্জি আর চট্টোপাধ্যায় না হয় এক হল। আমার প্রশ্ন হচ্ছে, পশ্চিমবাংলার ট্যাবলোতে যে বিষয়বস্তু ছিল এবং আমরা টি.ভিতে যা দেখেছি তাতে স্বাধীনতার আন্দোলনে পশ্চিমবাংলার যে অবদান তাতে রবীন্দ্রনাথ ঠাকুর, নেতাজী সুভাষচন্দ্র বসু থেকে আরম্ভ করে বিপ্লবী আন্দোলনের পটভূমিকা সেখানে উপস্থাপিত করা হয়েছিল এবং মহারাষ্ট্রের ক্ষেত্রেও আমরা দেখেছি যে সেখানে জাতীয় আন্দোলনকে কেন্দ্র করে ট্যাবলো প্রদর্শিত করা হয়েছে এবং তার মূল বিষয় বস্তু ছিল মহাত্মা গান্ধী। পশ্চিমবাংলার বিপ্লবী আন্দোলনকে নস্যাত করার জন্য ওখানে এটা বাতিল করা হয়েছিল কি না এবং পশ্চিমবাংলার ট্যাবলোর বিষয়ে আপনি ওয়াকিবহাল আছেন কি না জানাবেন কি?

**মিঃ স্পিকার ঃ** The question is disallowed.

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি উত্তরে বললেন যে কেন্দ্রীয় সরকার জানিয়েছিলেন যে কনসট্রেন্ট অব টাইম অর্থাৎ সময়ের একটা অজুহাত দিয়েছেন। এই কনসট্রেন্ট অব টাইম অর্থাৎ টাইমের বিষয় কোনোকিছু বেঁধে দেওয়া হয়েছিল কি?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** বিভিন্ন রাজ্য থেকে যে ট্যাবলো পাঠানো হয়, সমস্ত রাজ্যের অংশগ্রহণ করার সুযোগ থাকেনা, এই হচ্ছে তাদের বক্তব্য। সুতরাং তারা থীমের কমপারেটিভ মেরিট স্টাডি করেছেন, এগুলি তাদের সিদ্ধান্ত।

**শ্রী অনন্ত সোরেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, সাধারণতন্ত্র দিবসে আমাদের রাজ্য থেকে কতবার আদিবাসী লোক নৃত্য পাঠানো হয়েছে?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** ট্যাবলোর বিষয়বস্তু এক বিষয়ে থাকে। আর লোক নৃত্য আর এক বিষয়ে থাকে। এবারে আমরা ট্রাইবাল ডেভেলপমেন্টের ক্ষেত্রে সাঁওতাল পটভূমিকায় আদিবাসী নৃত্য পাঠিয়েছিলাম। সেটা এবারে মনোনীত হয়নি। কিন্তু ১৯৮১ সালে 'মেস' নৃত্য, ১৯৮৪ সালে 'রণপা' নৃত্য, এবং ১৯৮৫ সালে 'লাভা' নৃত্য গৃহীত হয়েছিল।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে সাধারণতন্ত্র দিবসে ট্যাবলো প্রেরণের ব্যাপারে কত টাকা খরচ করা হয়েছে?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** প্রাথমিক পর্যায়ে ৮০ হাজার টাকা অনুদান দেওয়া হয়েছে এবং সাপ্লিমেন্টারি অংশ যদি কিছু থাকে তাহলে সেটা সাবমিট করলে আবার দেওয়া হবে। তবে ৮০ হাজার টাকা প্রাথমিক বরাদ্দ।

**লেটার-অফ-ইনটেন্ট প্রাপ্ত শিল্পপতিদের অন্য রাজ্যে গমন**

***৩৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬৯।) **শ্রী সাধন পান্ডে এবং শ্রী কাশীনাথ মিশ্র ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক উত্তর দেবেন কি—

(ক) ১৯৮২ সালের এপ্রিল মাস হইতে ১৯৮৬ সালের জানুয়ারি মাস পর্যন্ত সময়ে কতজন শিল্পপতি পশ্চিমবঙ্গে শিল্প স্থাপনের জন্য লেটার-অফ-ইনটেন্ট পেয়েও অন্য রাজ্যে চলে গেছেন;

(খ) উক্ত সময়ে উক্ত শিল্পপতিরা এই রাজ্য হতে কত পরিমাণ আর্থিক সাহায্য ও ব্যাঙ্ক লোন পেয়েছেন; এবং

(গ) উক্ত সময়ে বিদ্যুৎ, জল ও জমির অভাবের জন্য কোনো শিল্পপতি অন্য রাজ্যে চলে গেছে কি না?

**শ্রী নির্মলকুমার বোস ঃ**

(ক) একজন।

(খ) তথ্য জানা নেই।

(গ) জল ও জমির অভাবের জন্য অন্যরাজ্যে কোনোও শিল্পপতি চলে গেছেন বলে রাজ্য সরকারের জানা নেই।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে একজন বললেন লেটার অব ইনটেন্ট পাবার পরে চলে গেছেন, সেটার কোনো বিশেষ কারণ আছে কি না?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** ইন্দো-আসাহি গ্লাস কম্পানী, তারা খড়গপুরে শিট গ্লাস করবেন বলে লেটার অব ইনটেন্ট পেয়েছিলেন। পরে তারা বিহারের গোরকুন্ডায় চলে যান। কারণ হিসাবে তারা দেখিয়েছেন যে খড়গপুরে করলে তাদের খরচ হবে বেশি ৬ কোটি টাকা। আর গোরকুন্ডায় করলে ৩ কোটি ৫৯ লক্ষ টাকায় হবে, তাছাড়া সেখানে তাদের আগে থেকে কিছু কাজ রয়েছে। কিন্তু আমাদের এখানে লেটার অব ইনটেন্ট ছিল বলে আমরা সেই কারণে অনুমতি দিতে পারিনা। তার পরিবর্তে হলদিয়ায় টি.ভি. গ্লাস শেল তারা করবেন বলে আমাদের জানিয়েছেন। খড়গপুরে আগে যে প্রকল্প ছিল তার মোট টাকার পরিমাণ ছিল ৬ কোটি টাকা। তার পরিবর্তে হলদিয়াতে টি.ভি. গ্লাস শেল যেটা করতে চেয়েছিল তার টাকার পরিমাণ হচ্ছে ১০ কোটি। সুতরাং আমাদের একথা মনে হয়েছে যে আগের শিট গ্লাসের পরিবর্তে টি.ভি. গ্লাস শেল হলদিয়াতে যদি করে তাহলে শিল্পের উন্নয়ন হবে, কর্ম বিনিয়োগের সুবিধা হবে। সেই কারণে আমরা রাজি হয়েছি। তবে তাঁরা রাজি হলে কি হবে এখনও পর্যন্ত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এটার অনুমোদন পাইনি।

[1-50—2-00 P.M.]

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে সময়ের মধ্যে আমি যেটা উল্লেখ করেছি, লেটার অব ইনটেন্ট পাওয়া সত্ত্বেও কতজন যারা লেটার অব ইনটেন্ট সারেন্ডার করেছে, কাজ করেনি এই রাজ্যে, সেটা মন্ত্রী মহাশয় বলবেন কি?

**শ্রী নির্মলকুমার বসু :** আলাদাভাবে প্রশ্ন করবেন, উত্তর দেব।

**শ্রী নীরোদ রায়চৌধুরী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই সময়ের মধ্যে কত শিল্পপতি এই পশ্চিমবাংলায় শিল্প স্থাপন করবার জন্য লাইসেন্স চেয়েছেন?

**শ্রী নির্মলকুমার বসু :** নোটিশ দেবেন বলে দেব।

**শ্রী সুব্রত মুখার্জি :** মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি যে (গ) প্রশ্নে একটা ভুল আছে, কারণ প্রশ্নটা হচ্ছে উক্ত সময়ে বিদ্যুৎ, জল ও জমির অভাবের জন্য কোনো শিল্পপতি অন্য রাজ্যে চলে গেছেন কি না। এই সুযোগে মন্ত্রী মহাশয় বলে দিয়েছেন 'না'। কিন্তু আমার কাছে সংবাদ আছে, আপনার কাছে এইরকম কোনো সংবাদ আছে কি না, বিভিন্ন বড় বড় শিল্পের বহু অ্যান্সিলিয়ারি প্রডাকশনের সংস্থা চলে গেছে কি না অন্য রাজ্যে?

**শ্রী নির্মলকুমার বোস :** (গ) এর প্রশ্নোত্তরে বলেছি জল, বিদ্যুৎ ও জমির অভাবের জন্যে কেউ বাইরে চলে গেছে, এইরকম কোনো খবর আমার কাছে নেই।

**Mr. Speaker :** Mr. Mukherjee says that industries might not have been gone away from here but there might have been prospect for development of the ancilliary industries which were withheld due to shortage of power supply, water supply etc. Most probably you know this.

**Shri Nirmal Kumar Bose :** There is difference between the questions. If the question is that whether the entrepreneurs after receiving the letter of intent goes away for want of power supply my answer will be ''we have no such information''. But if the question is that the expansion of industries could not take place due to shortage of power supply my answer will be 'May be, I don't know'. If there is a specific question I will reply.

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কোনো লেটার অব ইনটেন্ট ইশু হবার পর সংশ্লিষ্ট রাজ্যের অনুমতি ছাড়া কেন্দ্রীয় সরকার রাজ্যের অনুমতি ছাড়া, পরামর্শ ছাড়া অন্য কোনো রাজ্যে সেটা স্থাপন করতে পারেন কি না?

**শ্রী নির্মলকুমার বসু :** নিয়ম হল যদি এই রাজ্যের জন্যে কোনো লেটার সব ইনটেন্ট হয় তাহলে তাকে অন্যত্র যেতে গেলে এখানকার রাজ্য সরকারের অনুমোদন দরকার। এই নির্দিষ্ট ক্ষেত্রে এই ইন্দো আসাহি গ্লাসকে এই ব্যাপারে অনুমোদন দিয়েছি একটি মাত্র কারণে, যেখানে ৬ কোটি টাকার প্রকল্প ছিল, সেখানে তারা ১০ কোটি টাকার প্রকল্প করবেন। এই শর্তে আমরা তাদের যেতে দিয়েছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, ১৯৮২ থেকে ১৯৮৬ সালের মধ্যে কতগুলি সুংস্থা কেন্দ্রীয় সরকারের কাছে লেটার-অফ ইনটেন্টের জন্য দরখাস্ত করেছিল, কতগুলি পেয়েছে এবং লেটার-অফ-ইনটেন্ট দেওয়ার ক্ষেত্রে কোনোও বৈষম্য আছে কি না?

**শ্রী নির্মলকুমার বসু :** নোটিশ দেবেন, জানিয়ে দেব।

### শিল্প-উদ্যোগীদের প্রাপ্ত সুযোগ

*৩৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০১১।) **শ্রী সরল দেব :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, স্মল ইন্ডাস্ট্রিজ ডেভেলপমেন্ট অথরিটি স্থাপনের পর হইতে এ পর্যন্ত কতজন শিল্প উদ্যোগী ইহার সুযোগ পাইয়াছেন?

**শ্রী প্রলয় তালুকদার :**

৩৬৪টি (সংস্থাটির প্রকৃত নাম স্মল ইন্ডাস্ট্রিজ ডেভেলপমেন্ট এজেন্সি)

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এখন পর্যন্ত যে ইন্ডাস্ট্রিগুলি আপনাদের কাছে সাহায্য নিয়েছে সেগুলির মধ্যে কতগুলি কমিশন্ড হয়েছে এবং কতগুলি হয়নি?

**শ্রী প্রলয় তালুকদার :** ৬৫টি সংস্থা প্রডাকশন শুরু করেছে, তাদের প্রডাকশন কস্ট হচ্ছে ১৭ কোটি ১২ লক্ষ টাকা এবং সেগুলিতে এমপ্লয়মেন্ট হয়েছে ৪০৫৪ জনের। আর আগামী এক মাসের মধ্যে আরও ৮৫টি সংস্থা প্রডাকশন শুরু করবে। এখন পর্যন্ত ১৪৪টি সংস্থার কেস পেনডিং আছে, কনসিডারেশনে আছে এবং ৭০টি সংস্থার কেস ড্রপ হয়েছে।

**শ্রী সরল দেব :** ডেভেলপমেন্ট এজেন্সি কোন কোন জেলায় অপারেট করছে এবং এই কাজ অপরাপর জেলাগুলিতেও সম্প্রসারিত করবার কোনোও পরিকল্পনা আছে কি?

**শ্রী প্রলয় তালুকদার :** ডেভেলপমেন্ট এজেন্সি প্রথমে চারটি জেলায় কাজ শুরু করেছে, যথা—কলকাতা, ২৪-পরগনা, হাওড়া এবং হুগলি। পরবর্তীকালে বর্ধমান ইনক্লুড হয়েছে। এ বছর থেকে মেদিনীপুর জেলাও ইনক্লুড হচ্ছে। অর্থাৎ মোট ৬টি জেলা নিয়ে এই কাজ আরম্ভ হচ্ছে। আমরা আশা করছি আগামী আর্থিক বছরে উত্তর-বাংলায়'ও মিনি-স্কেলে এই কাজ চালু করা হবে।

## Short Notice Starred Questions
## (to which oral answers were given)

### মুর্শিদাবাদ জেলার ধুলিয়ান হইতে জলঙ্গী পর্যন্ত এলাকা গঙ্গা গর্ভে বিলীন

*৩৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৩১০।) **শ্রী আবুল হাসনাৎ খান এবং শ্রী অমলেন্দ্র রায় :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গঙ্গার ভাঙনের ফলে মুর্শিদাবাদ জেলার ধুলিয়ান থেকে জলঙ্গী পর্যন্ত বিস্তীর্ণ এলাকা গঙ্গা গর্ভে বিলীন হয়েছে;

(খ) সত্য হলে,—

(১) কত পরিমাণ জমি বিনষ্ট হয়েছে, ও

(২) এই ভাঙনের অনিবার্য ফল হিসাবে ভারতের আন্তর্জাতিক সীমারেখার পূর্বদিকে ভারতীয় ভূখন্ড চিরতরে বিনষ্ট হয়ে যাচ্ছে কি,

(গ) এই এলাকা ভাঙনরোধের জন্য কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে কি; এবং

(ঘ) করে থাকলে, কেন্দ্রীয় সরকার এই সমস্যা সমাধানের কোনো ব্যবস্থা গ্রহণ করেছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) বিগত ১৯৩১ সাল হইতে আজ পর্যন্ত প্রায় ২৯,৬৬৫ হেক্টর জমি গঙ্গা গর্ভে বিলীন হয়েছে।

(২) ভারত বাংলাদেশ আন্তর্জাতিক সীমারেখা একটি নির্দিষ্ট রেখা। গঙ্গানদীর এই অংশে ভাঙনের ফলে ভারত ভূখন্ডের জমি চিরতরে বিনষ্ট হয়ে যাচ্ছে।

(গ) হ্যাঁ

(ঘ) কেন্দ্রীয় সরকার সম্প্রতি ফারাক্কা ব্যারেজ জঙ্গীপুর ব্যারেজের সংরক্ষণের জন্য কয়েকটি স্থানে ভাঙন রোধের কাজ হাতে নিয়েছেন কিন্তু এই অঞ্চলের ভাঙনের সমগ্র সমস্যাটি সম্পর্কে কেন্দ্রীয় সরকারের সুনির্দিষ্ট মতামত এখনও পাওয়া যায় নাই।

[2-00—2-10 P.M.]

**শ্রী আবুল হাসনাৎ খান ঃ** অন্য এলাকার নদীর ভাঙনের সঙ্গে এই এলাকার ভাঙনের কোনো পার্থক্য আছে কি না, মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** পার্থক্য আছে। নদীর এপাড় ভাঙে, ওপাড় গড়ে। যে পাড় গড়ে পরবর্তীকালে সেই পাড় আবাদযোগ্য জমিতে পরিণত হয়। কিন্তু আন্তর্জাতিক সীমানা বরাবর যে নদী প্রবাহিত সেখানে নির্দিষ্ট সীমারেখা থাকলেও সেটা ম্যাপে আছে। এটা অনেকখানি নোশনাল। ফিজিক্যালি এর কোনো অস্তিত্ব নেই। তার ফলে ডান পাড়, গঙ্গার দক্ষিণ পাড়ে মুর্শিদাবাদ বিশেষ করে ধুলিয়ান থেকে জলঙ্গী পর্যন্ত ব্যাপক উত্তর পাড় ভেঙে যাচ্ছে, তার যে জমি সেটা চিরকালের জন্য চলে যাচ্ছে।

**শ্রী আবুল হাসনাৎ খান ঃ** চিরকালের জন্য চলে যাচ্ছে? তার মানে এ পাড়ে পশ্চিমবঙ্গ ভেঙে ওপাড়ে বাংলাদেশ গড়ছে। আমাদের ৩৫ হাজার হেক্টর জমি বাংলাদেশে চলে যাচ্ছে।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** বাংলাদেশে চলে যাচ্ছে একথা আমি বলিনি। কিন্তু সেগুলো চিরকালের মতো দেশের উপকণ্ঠে থাকছে। এ জন্য আমি আগেই বলেছি যে আন্তর্জাতিক সীমারেখা বরাবর নদীটি চলেছে এই এলাকায় ২নং হচ্ছে যেখানে ফিকস্‌ড বাউনডারি লাইন সেটা নোশনাল, যদি কাল্পনিক ভাবে ধরে নিই যে সেখানে যে চর উঠেছে সেটা আমাদেরই এলাকার মধ্যে উঠেছে সেখানে কোনো অ্যাডমিনিস্ট্রেশন নেই কোনো কিছু ব্যাপার নেই। জনবসতি হওয়ায় এই অবস্থাগুলি হচ্ছে।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে ফারাক্কা থেকে জলঙ্গী পর্যন্ত ভাঙনের ফলে ৩৫ হাজার হেক্টর জমি গঙ্গার গর্ভে চলে গেছে এবং এখন ভাঙছে, সুতরাং এই ভাঙন প্রতিরোধের জন্য এই এলাকার মধ্যে কাজ আরম্ভ হয়েছে কি না এবং হয়ে থাকলে কোন কোন এলাকায় হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য :** আমি প্রথমেই বলি যে ৩৫ হাজার হেক্টর জমি নয়। ২৯ হাজার ৬৬৫ হেক্টর জমি গঙ্গার গর্ভে বিলীন হয়ে গেছে। আর যে কাজটা ফারাক্কার দক্ষিণ দিক থেকে আরম্ভ করে একেবারে মুর্শিদাবাদের শেষ পর্যন্ত যে কাজ সেই কাজকে দুভাগ করা যায়। একভাগ যেটা ফারাক্কা ব্যারেজের নিরাপত্তা ও স্বার্থ রক্ষার জন্য যে কাজ, ফারাক্কা ব্যারেজের উপর দক্ষিণ দিকে কিছু এলাকা পর্যন্ত ফারাক্কা ব্যারেজের কর্তৃপক্ষ ভাঙন রোধ করার জন্য বাঁধ সংরক্ষণের কাজ করেন। এবারেও করবেন। তারজন্য প্রারম্ভিক প্রস্তুতি আরম্ভ হয়েছে। ২২ কোটি টাকার এস্টিমেট। ফারাক্কা ব্যারেজের ডাউনে মুর্শিদাবাদ পর্যন্ত আর জঙ্গীপুর অ্যাফলাক্স বাঁধ এলাকা পর্যন্ত এই কাজ ১৫ দিনের মধ্যে আরম্ভ হবে ফারাক্কা কর্তৃপক্ষ জানিয়েছেন। কিছু কিছু জায়গায় বোল্ডার মেটিরিয়ালস পড়তে আরম্ভ হয়েছে। এই কাজের দায়িত্ব এখন পর্যন্ত স্টেট গভর্নমেন্টের হাতে নয়। এক কোটি সওয়া এক কোটি টাকা আমাদের ঐ মুর্শিদাবাদ জেলা গঙ্গার ভাঙন রোধ করার জন্য খরচ হয়ে থাকে। বাকি কাজ আরম্ভ করার দরকার। রাণীনগর থেকে জলঙ্গী পর্যন্ত আরও এরকম ভাঙন আমরা কিছু করে উঠেছি। এ ব্যাপারে রাণীনগরের কাজকে ধরা হয়েছে। কিন্তু যেভাবে কাজগুলো করা দরকার ছিল, পয়সার অভাবে সেগুলো করে উঠতে পারিনি। আর একটা কথা হল অভ্যান্তরীণ নদীর পাড় ভাঙার সঙ্গে তুলনা করে এটাকে স্টেট সাবজেক্ট বলে এর দায়-দায়িত্ব এড়াতে পারেন না, কারণ ঐ ৮৫ কিলোমিটার এলাকা আন্তর্জাতিক সীমানায় পড়েছে এবং তারজন্য কেন্দ্রীয় সরকারের যথেষ্ট দায়িত্ব সেখানে রয়েছে। এই দায়িত্বের কথা তাঁদের স্মরণ করিয়ে দেওয়া হয়েছে এবং টাকাও চাওয়া হয়েছে।

**Mr. Speaker :** Yes, Dr. Zainal Abedin. What is your point of order?

**Dr. Zainal Abedin :** Mr. Speaker, Sir, if the talks in the Assembly Chamber are correct, (noise) may I ask your goodself Mr. Speaker, Sir, under what Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, you have allowed an extension of question hour time? Please clarify.

**Mr. Speaker :** Dr. Zainal Abedin, I have not allowed any extension of time. The Hon'ble Minister was making a reply to a question for which an extension of time was required. It is unfortunate that you could not understand things. Dr. Zainal Abedin I think you should read the rules regarding short noice questions.

## Starred Questions
## (to which written answers were laid on the table)

### মেদিনীপুর জেলার কেলেঘাই ও কপালেশ্বরী নদী সংস্কারে ক্ষতিপূরণ

***৩৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪১৮।) **ডাঃ মানস ভুঁইয়া ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এ কি সত্য যে, মেদিনীপুর জেলার সবং থানার কেলেঘাই ও কপালেশ্বরী নদীর সংস্কারের কাজ শুরুর সময় যাঁদের ভূমি অধিগ্রহণ করা হয়েছিল তাঁদের অনেকেই এখনও ক্ষতিপূরণের টাকা পান নি;

(খ) সত্য হলে, কতজন লোক এই ক্ষতিপূরণ এখনও পান নি; এবং

(গ) এই ক্ষতিপূরণের টাকা কতদিনের মধ্যে দেওয়া হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) আংশিক সত্য—কিছু লোক পাননি।

(খ) এর হিসাব সেচ ও জলপথ দপ্তরে থাকেনা—জেলা সমাহর্তার কাছে থাকে। সুতরাং কতজন এখনও ক্ষতিপূরণ পাননি তা সেচ ও জলপথ দপ্তরের পক্ষে এখনই জানানো সম্ভব নয়।

(গ) যত শীঘ্র সম্ভব।

### ২৪-পরগনা জেলার 'মৌখালী ক্রোজার'-এর কাজ

***৩৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬১৪।) **শ্রী সুভাষ নস্কর ঃ** উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন এলাকা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ২৪-পরগনা জেলার "মৌখালী ক্রোজার"-এর কাজ শেষ হলে কত একর জমিতে জলসেচ দেওয়া সম্ভব হবে;

(খ) ঐ প্রকল্পে কতজন কৃষক উপকৃত হবেন বলে আশা করা যায়;

(গ) ঐ খাল সংস্কারের জন্য খালের দুইধারে বসবাসকারীদের অন্যত্র স্থানান্তর করা হবে কি না; এবং

(ঘ) হলে, ঐ বাবদে ক্ষতিপূরণ দেওয়া হবে কি?

**উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন এলাকা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৪৫ হেক্টর জমিতে জলসেচ দেওয়া হবে।

(খ) ঐ প্রকল্পে প্রায় ১০.২ বর্গ কিলোমিটার স্থানের কৃষকেরা উপকৃত হবেন বলে আশা করা যায়।

(গ) না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

## বামফ্রন্ট সরকারের অষ্টম বর্ষ-পূর্তি উৎসব

***৩৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯১৭।) **শ্রী সোমেন্দ্রনাথ মিত্র ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বামফ্রন্ট সরকারের অষ্টম বর্ষ-পূর্তি উৎসব উপলক্ষে ব্লক, জেলা ও রাজ্য পর্যায়ে মোট কত টাকা ব্যয় হয়েছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী ঃ**

বামফ্রন্ট সরকারের অষ্টম বর্ষ-পূর্তি অনুষ্ঠান উপলক্ষে এই রাজ্যে মহকুমা (ব্লক নয়), জেলা ও রাজ্য পর্যায়ে মোট ১,৫২,০০০ টাকার (আনুমানিক) আবন্টন দেওয়া হয়েছে। অনুষ্ঠান ও চূড়ান্ত হিসাবের কাজ চলছে।

## মধুকুন্ডা সিমেন্ট কারখানা

***৩৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২৮২।) **শ্রী নটবর বাগ্‌দী ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মধুকুন্ডা সিমেন্ট কারখানায় কবে নাগাদ উৎপাদন শুরু হবে বলে আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী ঃ**

১৯৮৭ সালের শেষদিকে প্রকল্পটি রূপায়ণের সম্ভাবনা আছে।

## রবীন্দ্রসদন তৈরির পরিকল্পনা

***৩৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২০২৯।) **ডাঃ সুশোভন ব্যানার্জি ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রবীন্দ্রনাথ ঠাকুরের ১২৫তম জন্মবার্ষিকী পালনে রাজ্যের প্রতিটি জেলা সদরে প্রস্তাবিত রবীন্দ্রসদন তৈরির কাজ শেষ হয়েছে কি না;

(খ) রাজ্যের মফস্বলের শহরগুলোতে রবীন্দ্রসদন তৈরির কোনো পরিকল্পনা সরকারের আছে কি না;

(গ) থাকলে, কোন কোন শহরে নতুন রবীন্দ্রসদন তৈরির পরিকল্পনা নেওয়া হয়েছে; এবং

(ঘ) রবীন্দ্রনাথকে নিয়ে নতুন কোনো তথ্য চিত্র অথবা পূর্ণ দৈর্ঘ্যের চলচ্চিত্র তৈরির কোনো পরিকল্পনা আছে কি না?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রতি জেলা সদরে সরকারি উদ্যোগে রবীন্দ্র ভবন নির্মাণের কোনো পরিকল্পনা ছিল না। বেসরকারি উদ্যোগে নির্মীয়মান রবীন্দ্রভবনগুলিকে আর্থিক সাহায্য দেওয়া হয়েছে।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) এখনো পর্যন্ত নাই।

## Tahashildars and Tahashil Peons

***370.** (Admitted question No. *401.) **Shri Anil Mukherjee :** Will the Minister-in-charge of the Land and Land Reforms Department be pleased to state—

(a) The number of Tahashildars and Tahashil Peons in West Bengal as on 1-7-1984; and

(b) The number of them appointed as Government employees on or after 1-7-1984 and the posts they have been holding?

**Minister-in-charge for the Land and Land Reforms Deptt :**

(a) i) Tahasildar — 3505

ii) Tahashil Peon — 4343

(b) i) Number of Tahasildars cleared for appointment as Bhumi Sahayak — 3299

ii) Number of Tahasil Peons cleared for appointment as Office Peon/Night Guard — 4315

## হাওড়া জেলার টাওয়ালি স্লুইসগেট নির্মাণ

***৩৭১।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৪।) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলার শ্যামপুর ১নং ব্লকে নবগ্রাম গ্রাম পঞ্চায়েতের টাওয়ালি স্লুইসগেটটি নির্মাণ করিবার কোনো পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, উক্ত কাজ কবে নাগাদ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) স্লুইসগেটটি নির্মাণ করিবার পরিকল্পনা আপাতত নেই।

(খ) এ প্রশ্ন ওঠে না।

## বাঁকুড়া জেলার ঝিলিমিলিতে পর্যটন-কেন্দ্র স্থাপন

***৩৭২।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৫৪।) **শ্রী রামপদ মান্ডি ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী

মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বর্তমান বৎসরে বাঁকুড়া জেলার ঝিলিমিলিতে টুরিস্ট লজ কিংবা ট্যুরিস্ট আশ্রয় শিবির নির্মাণের কোনো পরিকল্পনা সরকারের আছে কি?

**পর্যটন বিভাগের মন্ত্রী ঃ**

না।

### যৌথ উদ্যোগে কম্পিউটার তৈরির পরিকল্পনা

***৩৭৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৭১।) **শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ শিল্প ও বাণিজ্য** বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) যৌথ উদ্যোগে কম্পিউটার তৈরির কোনো পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি;

(খ) থাকলে কোনো বে-সরকারি সংস্থার সাথে এ ব্যাপারে চুক্তি হয়েছে কি; এবং

(গ) হলে, উক্ত সংস্থা কি পরিমাণ অর্থ বিনিয়োগ করবে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

(গ) বিনিয়োগের পরিমাণ এখনও চূড়ান্ত হয় নি।

### বর্ধমান জেলায় উদ্বৃত্ত জমির উপর স্থগিতাদেশ

***৩৭৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫২০।) **শ্রী শ্রীধর মালিক ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে বর্ধমান জেলায় কিছু সংখ্যক জমির মালিক তাদের উদ্বৃত্ত জমিতে স্থগিতাদেশ লইয়া রাখিয়াছেন; এবং

(খ) সত্য হইলে, ঐ বিষয়ে কোনো আইনগত ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কি না?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ) প্রয়োজনীয় সকল আইনগত ব্যবস্থাদি নেওয়া হয়েছে।

### কামারপুকুরে ট্যুরিস্ট লজ স্থাপন

***৩৭৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৬৬।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলি জেলার কামারপুকুরে ট্যুরিস্ট লজ স্থাপন করিবার কোনো পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, উক্ত কাজ কবে নাগাদ বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**পর্যটন বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) জমি সংগ্রহের জন্য আলোচনা চলছে। সংগ্রহ হলেই কাজ শুরু হবে।

**অনাবাসী ভারতীয়দের এ রাজ্যে শিল্পে লগ্নি**

*৩৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫৪৮।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) অনাবাসী ভারতীয়দের এ রাজ্যে শিল্পে লগ্নির সংবাদগুলি সম্পর্কে সরকারের নিকট কোনো নতুন তথ্য আছে কি; এবং

(খ) এ রাজ্যে কতজন অনাবাসী ভারতীয় এ পর্যন্ত শিল্পস্থাপনে এগিয়ে এসেছেন?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আছে।

(খ) মোট চারজন এ পর্যন্ত এই রাজ্যে শিল্প স্থাপনে এগিয়ে এসেছেন। একজন ইতিমধ্যেই প্রকল্প রূপায়ণ করেছেন। একজন রূপায়ণের জন্য কার্যকর ব্যবস্থা গ্রহণ করেছেন এবং বাকি দুইজন এখন পর্যন্ত রূপায়ণের জন্য কোনো ব্যবস্থা গ্রহণ করেন নাই।

**আবাদা-শাঁকরাইলে রেলওয়ে গুডস্ টারমিনাস নির্মাণে জমি অধিগ্রহণ**

*৩৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৭৪।) **শ্রী হারাণ হাজরা ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার আবাদা-শাঁকরাইলে দক্ষিণ-পূর্ব রেলওয়ে গুডস্ টারমিনাস নির্মাণের জন্য রেল কর্তৃপক্ষ রাজ্য সরকারের নিকট প্রয়োজনীয় জমি সংগ্রহ করে দেওয়ার জন্য অনুরোধ জানিয়েছেন কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, উক্ত অনুরোধ কবে জানিয়েছেন;

(গ) রাজ্য সরকার ঐ জমি অধিগ্রহণ করে রেল কর্তৃপক্ষের নিকট হস্তান্তরিত করেছেন কি না;

(ঘ) করলে, কবে উক্ত জমি হস্তান্তরিত করা হয়েছে; এবং

(ঙ) উক্ত জমি অধিগ্রহণের জন্য জমির মালিকদের ক্ষতিপূরণ দেওয়া হয়েছে কি না?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) দক্ষিণ-পূর্ব রেলওয়ে ১৯৭৯ সালের জুন মাসে জমি অধিগ্রহণের অনুরোধ করেন।

(গ) হ্যাঁ। প্রথম পর্যায়ে ৩৩৭.৫৪ একর জমির মধ্যে ৩০৫.৩৫ একর জমি অধিগ্রহণ করে রেল-কর্তৃপক্ষকে হস্তান্তর করা হয়েছে।

(ঘ) ৭।১।৮১ হইতে ৩০।১।৮১-র মধ্যে।

(ঙ) হ্যাঁ।

### তারাপীঠে ট্যুরিস্ট লজ স্থাপন

***৩৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮০৬।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল :** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার রামপুরহাট থানার তারাপীঠে ট্যুরিস্ট লজ স্থাপনের কোনো পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকিলে, উক্ত পরিকল্পনার কাজ কবে নাগাদ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) তারাপীঠের তীর্থযাত্রীদের জন্য রামপুরহাটে একটি আবাস নির্মাণের পরিকল্পনা আছে।

(খ) অর্থের সংস্থান হলেই কাজ আরম্ভ হবে।

### রুগ্ন শিল্প

***৩৭৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৭।) **শ্রী বিভূতিভূষণ দে : শিল্প** পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রুগ্ন শিল্পের সংজ্ঞা কি; এবং

(খ) ১৯৮৫ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত পশ্চিমবঙ্গে রুগ্ন শিল্পের সংখ্যা কত?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) Sick Industrial Companies (Special Provisions) Act. 1986 অনুসারে যে শিল্প প্রতিষ্ঠানে পর পর দু বছর আর্থিক ক্ষতি হয় কিংবা উহার নিট মূল্য (নেগেটিভ) নেতিবাচক হয় উহাকে রুগ্ন শিল্প হিসাবে গণ্য করা হয়।

(খ) Industrial Reconstruction Bank of India থেকে পাওয়া খবরে জানা গেছে যে, পশ্চিমবঙ্গে বৃহৎ ও মাঝারি মিলিয়ে ১১৮টি রুগ্ন শিল্প সংস্থা আছে।

### পর্যটক বিনিময়ের পরিকল্পনা

***৩৮০।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৪৬।) **শ্রী নীরোদ রায়চৌধুরী :** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, অন্য রাজ্যের সঙ্গে পর্যটক বিনিময়ের কোনো পরিকল্পনা সরকারের আছে কি?

**পর্যটন বিভাগের মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

**চররূপে জেগে ওঠা জমিতে নদীয়া জেলার সান্যালচরের অধিবাসীদের শর্ত প্রদান**

***৩৮১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮২৮।) **শ্রী সুভাষ বসু ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ কি সত্য যে, নদীয়া জেলার চাকদহ থানার অন্তর্গত সান্যালচর গ্রামের অধিবাসীদের প্রচুর জমি ভাগীরথীর ভাঙ্গনে নিশ্চিহ্ন হয়ে বর্তমানে ভাগীরথীর অপর পারে চররূপে জেগে উঠেছে;

(খ) সত্য হলে, ঐ সমস্ত জমি পূর্ব স্বত্বাধিকারীদের পুনরায় ফেরত দেওয়ার কোনো পরিকল্পনা আছে কি না; এবং

(গ) থাকলে, ঐ ব্যাপারে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে/হবে?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

**কাঁকড়াঝোরকে আকর্ষণীয় করার পরিকল্পনা**

***৩৮২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭৩।) **শ্রী সৈয়দ মোয়াজ্জম হোসেন ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কাঁকড়াঝোরকে আরও আকর্ষণীয় করার কোনো পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি; এবং

(খ) হলে, ঐ পরিকল্পনাগুলি কি কি?

**পর্যটন বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ) বর্তমান পর্যটক আবাসটি ছাড়া পর্যটকদের জন্য দুটি কুটির নির্মাণ করা হয়েছে এছাড়া, কাঁকড়াঝোরের মধ্য দিয়ে একটি ট্রেকিং রুট চালু করার জন্য এবং ট্রেকারদের প্রয়োজনীয় সুযোগ সুবিধা দেওয়ার জন্য কেন্দ্রীয় সাহায্য চাওয়া হয়েছে।

**পাট ও পাটজাত দ্রব্যের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের প্রতিক্রিয়া**

***৩৮৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৭৪।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) চটশিল্প, পাট ও পাটজাত দ্রব্যের ব্যবসা ও বহির্বাণিজ্য জাতীয়করণ, পাট ও মেস্তার ন্যূনতম দাম ধার্যকরণ, রাজ্যে নিজস্ব জুট কর্পোরেশন গঠনের অনুমতি সহ প্রয়োজনীয় অর্থ কেন্দ্রীয় সরকার কর্তৃক মঞ্জুর প্রভৃতি বিষয়ে' গত ৬ই সেপ্টেম্বর, ১৯৮৫ তারিখে পশ্চিমবঙ্গ বিধানসভায় গৃহীত প্রস্তাব সম্পর্কে কেন্দ্রীয় সরকার কোনো মতামত পশ্চিমবঙ্গ সরকারকে জানিয়েছেন কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, এ সম্পর্কে পশ্চিমবঙ্গ সরকারের প্রতিক্রিয়া কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## পুরুলিয়া জেলার বনসৃজন

***৩৮৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯৬৬।) **শ্রী কমলাকান্ত মাহাতো ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮২-৮৩ সাল হতে ১৯৮৫-৮৬ সাল পর্যন্ত পুরুলিয়া জেলায় কত হেক্টর জমিতে বনসৃজন করা হয়েছে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৮২-৮৩ সাল থেকে ১৯৮৫-৮৬ সাল পর্যন্ত পুরুলিয়া জেলায় বনবিভাগের তত্ত্বাবধানে ২৯,৫০৮ হেক্টর জমিতে বনসৃজন করা হয়েছে। এর মধ্যে চারা বিতরণের হিসাবও ধরা আছে।

## মেদিনীপুর জেলার দাঁতনে তেলের খনি

***৩৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৩০।) **শ্রী হিমাংশু কুঙুর ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ কি সত্য যে, সম্প্রতি মেদিনীপুর জেলার দাঁতনে তেলের খনির সন্ধান পাওয়া গেছে;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কত এলাকা জুড়ে এই তেলের খনি রয়েছে; এবং

(গ) এই তেল তোলার কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

## জাতীয় বস্ত্রনিগম কর্তৃক সস্তাদরে কাপড় বিক্রয়

***৩৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪৫।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৫ সালের ডিসেম্বর মাসে জাতীয় বস্ত্র নিগমের (এন টি সি) পূর্বাঞ্চলীয় অফিস (কলিকাতা) থেকে বাজার মূল্য হতে কম দামে ধূসর রঙের বস্ত্র (গ্রে ক্লোদস্) বিক্রয়ের কোনো অভিযোগ সরকারের নজরে এসেছে কি না;

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

'না'।

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received one notice of adjournment motion from Shri Kashinath Misra on the subject of deprivation of many students from sitting for the Higher Secondary Examination this year due to non-receipt of Admit Cards.

The member may attract the attention of the Minister concerned on this subject through Calling Attention, Question, Mention etc.

I, therefore, withhold my consent to the motion. The member may, however, read out the text of the motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার প্রস্তাবটি হল—জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছে। বিষয়টি হল—

রেজিস্ট্রেশন নাম্বার না পাওয়ায় কয়েক হাজার ছাত্র-ছাত্রী ২রা এপ্রিল থেকে ১৯৮৬ সালের উচ্চ মাধ্যমিক পরীক্ষায় বসতে পারছে না। শিক্ষা সংসদ উচ্চ মাধ্যমিক স্কুলগুলি এবং কলেজগুলির কর্তৃপক্ষ ছাত্র-ছাত্রীদের রেজিস্ট্রেশন ফর্ম সময় মতো সংসদ কার্যালয়ে জমা না দেওয়ায় অ্যাডমিট কার্ড ইস্যু করেন নি।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received three notices of Calling Attention, namely :-

| | |
|---|---|
| 1. Reported assault on a Judge in Midnapore by Public. | Shri Kashinath Misra, and Shri Anil Mukherjee |
| 2. Deprivation of many students from appearing at the Higher Secondary Examination this year. | - Shri Sk. Imajuddin |
| 3. Acute scarcity of drinking water in the district of Midnapore. (The matter has already been admitted and the statement is to be made) | - Dr. Manas Bhunia |

I have selected the notice of Shri Kashinath Misra and Shri Anil Mukherjee on the subject of Reported assault on a Judge in Midnapore by Public.

The Minister-in-charge will please make a statement today, if possible or give a date.

**Shri Patit Paban Pathak :** On 17th April, 1986.

### Half-an-Hour Discussion •

**Mr. Speaker :** Now Half-an-Hour Discussion on the motion of Shri Subrata Mukherjee and Shri Kashinath Misra to raise a discussion on the points arising out of the answer given on the 24th March, 1986 to Starred Question No. *95 (Admitted Question No. *254) regarding deadlock in the Calcutta University and the steps needed. Mr. Mukherjee, your time is seven minutes. You raise the discussion.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাহলে তো আমাদের কিছুই বলবার থাকবে না।

**Mr. Speaker :** Out of thirty-minute discussion, seven minutes have been given to you, thirteen minutes have been allocated for the Minister's reply and ten minutes have been kept for putting supplementary questions. That is the procedure for Half-an-Hour Discussion. You may go through the rules.

In this connection, I am to inform the House that the Hon'ble Minister Shri Sambhu Charan Ghose has taken ill and he is absent in the House today. In his absence Professor Nirmal Kumar Bose will give the reply.

**Shri Subrata Mukherjee :** Sir, the matter is very important and it is better that the Chief Minister gives the reply.

**Mr. Speaker :** Mr. Mukherjee, you continue your speech. The Chief Minister will make a statement under rule 346.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ২৪শে মার্চ স্টার্ড কোয়েশ্চেন নাম্বার *৯৫ (অ্যাডমিটেড কোয়েশ্চেন নাম্বার *২৫৪) যা ক্যালকাটা ইউনিভার্সিটি সম্পর্কে এনেছিলাম তার উত্তরের উপর আলোচনার সুযোগ চাওয়ায় আপনি তার গুরুত্ব উপলব্ধি করেন এবং আপনার পরামর্শ মতো আমি এই মোশন আনতে পারি। এর জন্য আপনাকে ধন্যবাদ জানাই।

[2-10—2-20 P.M.]

কারণ কোনো কোনো সময় বিধানসভার ঐতিহ্যকে কেন্দ্র করে আমরা আমাদের মতাদর্শ সরিয়ে রেখে শিক্ষা, সংস্কৃতি এবং অর্থনৈতিক অগ্রগতির ক্ষেত্রে তাদের বক্তব্য স্বীকার করে নিয়েছি, এই নজীর বহুবার এই বিধানসভায় রেখেছি। আজকে কলিকাতা বিশ্ববিদ্যালয়কে কেন্দ্র করে সামগ্রিক বিষয়ের অবতারণা করতে চাই না। কলিকাতা বিশ্ববিদ্যালয় যে অচল অবস্থার সৃষ্টি হয়েছে সেই সম্পর্কে আমরা নয় সরকারি দলে যুক্ত সমস্ত মানুষ একমত

হয়েছে। আমি আশা করব এটাকে কোনোরকম রাজনৈতিক দৃষ্টিভঙ্গিতে বিচার না করে কি করে এই অচল অবস্থার হাত থেকে মুক্তি পাওয়া যায় তার জন্য একটা নূতন দৃষ্টিভঙ্গি নিয়ে বাস্তব সম্মত, বিজ্ঞান সমস্ত দৃষ্টিভঙ্গি নিয়ে এগোবেন। কলিকাতা বিশ্ববিদ্যালয়কে কলিকাতা বিশ্ববিদ্যালয়ে ফিরিয়ে আনার জন্য, পুরানো ঐতিহ্য পুনঃপ্রতিষ্ঠিত করার জন্য ব্যবস্থা নেবেন। এই সরকার বারে বারে উল্লেখ করেন এবং গর্ব করে বলেন কলিকাতা বিশ্ববিদ্যালয়ের মান, রিসার্চ এবং আনুসংগিক শিক্ষা ব্যবস্থা কিছুটা নেমে গিয়েছে সেই মান আবার উন্নয়ন করাবার জন্য নূতন করে চেষ্টা করছেন। আমরা কখনও কখনও তাঁদের রাজনৈতিক দলবাজির দৃষ্টিভঙ্গিকে সমালোচনা করেছি এবং কখনও কখনও আবার সমর্থনও করেছি উদ্দেশ্য সাধু ছিল বলে। ১৯৭৯ সালে একটা কমপ্রিহেনসিভ অ্যাক্ট প্রথম পাস হয় এবং সেটা নিয়ে বিতর্ক থাকা সত্ত্বেও এই অ্যাক্ট পাস হয়। ১৯৮০ এবং ১৯৮৩ সালে নূতন নূতন করে ক্যালকাটা ইউনিভারসিটি অ্যাক্ট আনা হয়। তখন আমরা বলেছিলাম এই অ্যাক্টের মধ্যে যদিও খুব ভালো ভালো কথা বলা আছে কিন্তু প্রাণ নেই। সেই বিলের ভেতরে ক্লজগুলি অত্যন্ত অপরিণাম দোষে দুষ্ট এবং রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত। ফলে প্রশাসনিক নিয়ন্ত্রণ করতে গিয়ে শিক্ষার এই অবস্থা হয়েছে। আমরা বহুদিন আবদার করতাম শিক্ষা ধ্বংস হয়ে গেছে। বিলের প্রথম প্যারাগ্রাফে লিখেছিলেন "Whereas it is expedient to reconstitute the University of Calcutta to enable it to function more efficiently as an University encouraging and providing for instructions, teaching, training and research in various branches of learning and courses of study, promoting and advancement and dissemination, of knowledge and learning, and extending higher education." আমরা রাজি ছিলাম। কিন্তু পরবর্তীকালে ১৯৮৩ সালে যে অ্যামেন্ডমেন্ট করা হল তখন আমরা ক্লজ বাই ক্লজ—একটা সিলেক্ট কমিটিও হয়েছিল—বহু অ্যামেন্ডমেন্ট আমরা বিচ্ছিন্নভাবে আনবার চেষ্টা করেছিলাম। আমরা বলেছিলাম এটা রাজনীতির উর্দ্ধে এটা দেখুন. এইগুলোকে ব্যবহার করুন। তা না হলে কলিকাতার বিশ্ববিদ্যালয়ের পুরানো ঐতিহ্য ফিরিয়ে আনা সম্ভব হবে না। আজকে কলিকাতা বিশ্ববিদ্যালয় সামগ্রিকভাবে অচল অবস্থার সৃষ্টি হয়েছে। ভাইস-চ্যান্সেলার একদিকে চলছে, সেনেট, সিনডিকেট একদিকে চলছে, কর্মচারিরা একদিকে চলছে, প্রথমে অনেকে প্রাইভেট সাজেশন নিয়ে এগিয়ে আসছে না, বিভিন্ন ভাবে সমালোচনা এবং কাউন্টার সমালোচনা হচ্ছে। কেউ প্রো-ভাইস চ্যান্সেলারের দিকে যাচ্ছে, কেউ ভাইস-চ্যান্সেলারের দিকে যাচ্ছে, কেউ ট্রেড ইউনিয়ন মুভমেন্ট হচ্ছে সেই দিকে যাচ্ছে, কেউ টিচারদের দিকে যাচ্ছে। কিন্তু সামগ্রিকভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে এডুকেশন সিস্টেম, কমপ্লিটলি প্যারালাইজড হয়ে যাচ্ছে, স্টেলমেট হতে যাচ্ছে। অনেক সময় আমরা ব্যাঙ্গো করে বলে থাকি কলিকাতা বিশ্ব বিদ্যালয়ের কাছ দিয়ে গেলে মনে হয় হুকুমচাঁদ জুট মিলের পাশ দিয়ে যাচ্ছি, এমন অবস্থা হয়ে গেছে। এর থেকে মুক্তি পাবার জন্য আমরা অনুরোধ করেছিলাম যে সমস্ত অ্যাক্ট ১৯৭৯ সালে হয়েছিল এবং তার পরবর্তীকালে ১৯৮৩ সালে যে সমস্ত অ্যাক্ট হয়েছিল সেইগুলো বাতিল করে দিন। আপনারা সরকারে আছেন নূতন করে অ্যাক্ট করুন, সিলেক্ট কমিটিতে নিয়ে আসুন এবং ক্যালকাটা ইউনিভার্সিটির পুরানো ঐতিহ্য ফেরাবার চেষ্টা করুন। আমরা অ্যাবসলিউটলি অটোনমি চাই। কোঠারি কমিশন থেকে শুরু করে গজেন্দ্রগাদকার কমিশন পর্যন্ত অটোনমির কথা বলেছেন। অটোনমি না হলে

কলিকাতা বিশ্ববিদ্যালয় কেন কোনও বিশ্ববিদ্যালয় সম্পূর্ণ তার কাজ করতে পারবে না। এই অটোনমির ক্ষেত্রে মডালিটি সিনেট, সিনডিকেটের মধ্যে দিয়ে হতে পারে, ডেমোক্রেটিক নর্মস এটা রাখা হবে কি হবে না এটা আলোচনা করে সবাই মিলে ঠিক করা হোক। এই অ্যাক্ট রেখে নূতন করে কলিকাতা বিশ্ববিদ্যালয়কে মুক্ত করতে পারবেন না। উদাহরণ স্বরূপ—রুলিং পার্টিতে থেকে আপনারা বলছেন যে পরীক্ষা নির্দিষ্ট টাইমে হচ্ছে আবার এখন আপনাদের বলতে হচ্ছে কলিকাতা বিশ্ববিদ্যালয়ে ৮ মাস ধরে রেজাল্ট বের হচ্ছে না, পরীক্ষা হচ্ছে না।

অর্থাৎ জাতীয় পর্যায়ে সমস্ত পরীক্ষায় কলকাতা বিশ্ববিদ্যালয়ের ছাত্র-ছাত্রীরা আজকে পিছিয়ে পড়ছে। এ জিনিস কখনই চলতে পারেনা। এখুনি এ ব্যাপারে সরকারের পক্ষ থেকে ব্যবস্থা নেওয়া দরকার। সেজন্য এই দুটো, অ্যাক্ট '৭৯ এবং '৮৩ অ্যাক্ট বাতিল করে দিন। ঐ সমস্ত অ্যাক্ট বাতিল করে দিয়ে একজন ইনটারিম ভাইস চ্যান্সেলর নিযুক্ত করুন। চ্যান্সেলরকে দিয়ে নমিনেটেড দু'জন সিনিয়রমোস্ট অধ্যাপককে সেখানে নিয়ে আসুন + আউট অফ নাইন ফ্যাকালটি, ডিন অথবা ভাইস চ্যান্সেলরের যে দুটি পোস্ট আছে, তারমধ্যে থেকে প্রো-ভাইস চ্যান্সেলর একজনকে করে রেখে ইনটারিম পিরিয়ডে চালাবার ব্যবস্থা করুন। তারপর একটা কম্প্রিহেন্সিভ অ্যাক্ট তৈরি করে আমরা আবার কলকাতা বিশ্ববিদ্যালয়কে নতুন করে চালাবার ব্যবস্থা করতে পারি। এটা করতে গিয়ে যে সিনেট সিন্ডিকেটকেই আনতে হবে তা নয়। আমরা অন্য পথেও তা আনতে পারি, এটা আমরা ভাবছিলাম। এটা ভাবনার স্তরেই আছে। এটা আরও বিস্তৃত আকারে আলোচনা করে আমরা করতে পারি। আমরা মনেকরি যে—এই অটোনমি কনসেপ্টটা ইউ.কে.র কাছ থেকেই এসেছে। ইউ.কে.তেই এই অটোনমি সম্বন্ধে প্রথম শুরু হয়। এখানেও যেমন আছে হায়ার সেকেন্ডারি বোর্ডেতে, সেখানে কোনো অসুবিধা নেই, বোর্ড চলছে। ঠিক অনুরূপভাবে কলকাতা বিশ্ববিদ্যালয় সম্বন্ধেও ভাবা যেতে পারে অ্যাকর্ডিং টু দি পোস্ট এটা করা যেতে পারে। সেখানে যাঁরা চিফ তাঁরা আসুন, ইলেকটেড্ হওয়ার জন্য ফ্যাকালটির মানুষরা আসুন এবং অন্য মানুষরাও আসুন। তাঁরা এসে এবং অধ্যাপকদের নিয়ে এসে একটা বডি আপনারা তৈরি করুন। তারমধ্যে রিসার্চের অংশটা রাখুন, পোস্ট গ্র্যাজুয়েট অংশটা রাখুন। এছাড়া এগজামিনেশনের কাজের জন্য আর একটা বোর্ড তৈরি হতে পারে। এটাই আমরা চাই। এটা আমাদের সাজেশন, এটা একটু ভেবে দেখবেন। সরকারের পক্ষ থেকে যদি সিলেক্ট কমিটি তৈরি করেন, তা কবতে পারেন। মূল কথা আমরা যেটা মনেকরি—মুখ্যমন্ত্রী এখানে আছেন, মুখ্যমন্ত্রীর কাছ থেকে আমরা এই জিনিসটা সম্বন্ধে জানতে চাই, কারণ কলকাতা বিশ্ববিদ্যালয় একেবারে অচলাবস্থায় চলে গেছে। বিশ্ববিদ্যালয়ের কথা আমি এখানে বলতে চাইনা, কারণ আমার মোশনটা দেওয়া আছে অ্যাবসলিউটলি ক্যালকাটা ইউনিভার্সিটি সম্পর্কে। এ ব্যাপারে কোনো দ্বিমত নেই। আমি এখানে কারো পক্ষে বা বিপক্ষে কিছু বলতে চাইনা। কারণ তর্কের মধ্যে দিয়ে বা বিতর্কের মধ্যে দিয়ে কলকাতা বিশ্ববিদ্যালয়ের বর্তমান অবস্থার মুক্তি ঘটবে না। অচলাবস্থা থেকে যদি মুক্তি পেতে হয়, আমরা তা এই বিধানসভাতেই করতে পারি। এখানেই অচলাবস্থার প্রকৃত মুক্তি আসতে পারে। এই বিধানসভায় আমরা যদি ঐক্যমতে আসতে পারি, সমস্তরকমের সংকীর্ণতা এবং ক্ষুদ্রতার উর্দ্ধে উঠে ভাবতে পারি, তাহলে নিশ্চয়ই কলকাতা বিশ্ববিদ্যালয়ের অচলাবস্থার অবসান ঘটাতে পারি। এটা খুবই ভালো হয়েছে, মাননীয় মুখ্যমন্ত্রী এখানে স্বয়ং উপস্থিত আছেন। তবে শিক্ষামন্ত্রী উপস্থিত থাকলে আরও ভালো হ'ত। আমরা এখানে যে দুটি সাজেশন দিলাম তাঁর সামনে,

সে ব্যাপারে তিনি যদি আমাদের কিছু আলোকপাত করতে পারেন, তাহলে আমার মনে হয় আরও ভালো হবে। আমরা এখান থেকে কি করতে পারি, না প্রো-ভিসি বা ভিসির ব্যাপারে আপনারা একটা স্ট্যান্ড নিয়েছেন, আমরা সমর্থন করে দিলাম। সিনেট, সিন্ডিকেটের ইলেকটেড বডিকে সমর্থন করে একটা অথরিটি করে দিলেন। এতে তো মীমাংসা হবেনা? মীমাংসা তো হচ্ছেও না গত তিন বছর, চার বছর ধরে। সুতরাং আমার পজিটিভ সাজেশন হচ্ছে এই যে, এটাকে এখুনি ডিজলভ করে দিন এবং চ্যান্সেলরকে দিয়ে ইনটারিম সময়ের জন্য একটা নমিনেটেড বডি তৈরি করে দিন। তারপর সিলেক্ট কমিটি তৈরি করে নতুন কম্প্রিহেন্সিভ একটা বিল করুন। এইরকম ধরনের একটা অটোনমি রেখেও আমরা এটা ভাবতে পারি। যেখানে আমরা একটা পারমানেন্ট সলিউশনের কথা চিন্তা করছি, তখন আমার মনে হয় এটা ভেবে দেখার দরকার আছে।

[2-20—2-30 P.M.]

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে মাননীয় সদস্য সুব্রত মুখোপাধ্যায়কে ধন্যবাদ জানাই যে, তিনি দলাদলির উর্দ্ধে থেকে কলকাতা বিশ্ববিদ্যালয়ের সমস্যাকে বিবেচনা করবার জন্য আবেদন করেছেন। আমি তাঁর এই মনোভাবকে সমর্থন করি। কলকাতা বিশ্ববিদ্যালয় আমাদের সকলের মাতৃসমা। আমাদের গৌরবের প্রতিষ্ঠান। আমরা চাই কলকাতা বিশ্ববিদ্যালয় সুন্দরভাবে চলুক। কলকাতা বিশ্ববিদ্যালয়ে যদি কোনো সমস্যা দেখা দেয়, সেই সমস্যা সমস্তরকম রাজনৈতিক মতভেদের উর্দ্ধে থেকে আমাদের বিচার করতে হবে, এখানে তিনি সেকথা বলেছেন। তাঁর মূল বক্তব্য এখানেই যে, কলকাতা বিশ্ববিদ্যালয়ে বর্তমানে অচলাবস্থা চলছে। কিছু সমস্যা নিশ্চয়ই সৃষ্টি হয়েছে। কিন্তু সেই সমস্যাকে আমরা 'একেবারে অচলাবস্থা' বলে মনে করি না। সেখানে উপাচার্যের কাজকর্মে কিছু অসুবিধা হচ্ছে। কিন্তু সেই সমস্যাকে আমরা 'একেবারে অচলাবস্থা' বলে মনে করি না। সেখানে উপাচার্যের কাজকর্মে কিছু অসুবিধা হচ্ছে। কিন্তু পড়াশুনা, পরীক্ষা এবং ফল প্রকাশ সবই হচ্ছে। তবে ফল প্রকাশে কিছু বিলম্ব হচ্ছে। কিন্তু এটা তো নতুন কিছু নয়? পরীক্ষা যথা সময়ে হোক এবং ফল প্রকাশ ত্বরান্বিত হোক, এতো আমরা চাই-ই। কিন্তু এ প্রসঙ্গে অতীত দিনের কথাগুলো তো আমাদের ভুলে গেলে চলবে না? ১৯৭২-৭৩ সালে কলকাতা বিশ্ববিদ্যালয়ের অবস্থা কোনো জায়গায় গিয়েছিল? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দীর্ঘকাল ধরে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সিনেট, সিন্ডিকেটের সদস্য ছিলাম, আমি সিনেটের নির্বাচিত সদস্য ছিলাম যখন সেই সময়ে সিনেটের সভায় বক্তৃতা করতে উঠলে আমার মাইক কেড়ে নিয়ে চলে গেছিল। শিক্ষকরা পরীক্ষা নিতে পারতেন না, শিক্ষকরা প্রায় নিহত হতেন। পরীক্ষা দেওয়ার নাম করে সেই সময়ে ছাত্ররা রিভালবার কাছে রেখে, ছুরি রেখে পরীক্ষা দিতেন। আমরা অন্তত ওই জায়গা থেকে কলিকাতা বিশ্ববিদ্যালয়কে মুক্ত করতে পেরেছি। মুক্ত করা হয়েছে কিন্তু এখনো কিছু সমস্যা আছে, সেগুলির হাত থেকে কলিকাতা বিশ্ববিদ্যালয়কে আমরা পরিষ্কার করতে চাই। মাননীয় সদস্য সুব্রতবাবু স্বাধিকারের কথা বলেছেন, অটোনোমাসের কথা বলেছেন। আমি তাঁকে পরিষ্কার করে বলতে চাই যে আমরা স্বাধিকারের পক্ষে। শিক্ষা সংক্রান্ত ব্যাপারে আজ পর্যন্ত রাজ্য সরকার বা বামফ্রন্ট সরকার সিলেবাস কি হবে, পরীক্ষার নিয়ম কি হবে, পরীক্ষার ফল প্রকাশ এবং সিনেট কি করে করা হবে প্রভৃতি ব্যাপারে

কোনোরকম হস্তক্ষেপ করেনি। কিন্তু টাকা-পয়সা রাজ্য সরকারই মূলত দিয়ে থাকে এবং ট্রাস্টের যা কিছু সরকারের কাছে থাকে। সুতরাং শিক্ষা সংক্রান্ত ব্যাপারে দূরে থাকলেও আর্থিক নিয়ন্ত্রণ সম্পূর্ণভাবে রাজ্য সরকারকে করতে হয়। তবে এটুকু পরিষ্কার করে বলতে চাই আজকে শিক্ষায় যে অচলাবস্থার সৃষ্টি হয়েছে তারজন্য উপাচার্য দায়ী। মাননীয় অধ্যক্ষ মহাশয় কলিকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য নিয়োগের নিয়ম হচ্ছে উপাচার্য নিয়োগের আগে সিনেটের থেকে প্রতিনিধি দেওয়া হবে এবং আচার্য সরকারের সঙ্গে পরামর্শ করে নিয়োগ করবেন। এক্ষেত্রে উচ্চশিক্ষামন্ত্রী তিনজন সিনেটের প্রতিনিধির নাম দিলেন তাতে আচার্যর পছন্দ হলনা, তিনি নিজের পছন্দমতো উপাচার্য নিয়োগ করলেন। তাতে তো আমরা আপত্তি করিনি, বা সমর্থন করিনি তা নয়। আমরা তখন তাতে আপত্তি তো করিনি এবং প্রতি ক্ষেত্রে সহযোগিতা করতে চেয়েছি। আমাদের মুখ্যমন্ত্রী তথা উচ্চশিক্ষামন্ত্রী তার সাথে আলোচনা করতে চেয়েছিলেন। কিন্তু উনি স্থিরই করেছিলেন যে আইন মেনে চলবেন না। সিনেট, সিন্ডিকেট চালানোর ব্যাপারে তিনি কোনো সহযোগিতা করলেন না। আমাদের বিশ্ববিদ্যালয়ে একটা আইন রয়েছে এবং সেই আইন সংক্রান্ত ব্যাপারে সিলেক্ট কমিটি আছে। আমি এবং সুব্রতবাবু এই কমিটির সদস্য ছিলাম এবং ১৯৬৫ সাল থেকে আজ অবধি বিধান পরিষদ এবং বিধানসভায় যতগুলি সিলেক্ট কমিটির মিটিং হয়েছে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ব্যাপারে তাতে আমি ছিলাম। সেখানে আমার একটা আইন রাখা আছে যে হঠাৎ যদি উপাচার্য জরুরি অবস্থা মনে করেন তাহলে ব্যবস্থা গ্রহণ করতে পারেন। এবং নাইন বাই সিক্স করতে পারেন। এইগুলি সবই জরুরি অবস্থাকালীন এবং এক্ষেত্রে যদি তার মতামত সিনেট, সিন্ডিকেট সমর্থন করেন তো ভালো না হলে যদি সমর্থন না করেন তাহলে আচার্যকে চিঠি দিয়ে জরুরি অবস্থা মনে করে আচার্যের অনুমতি নিয়ে তিনি সিদ্ধান্ত নিতে পারেন। কলিকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য তদ্রুপ সিনেটের পারমর্শ না নিয়ে নিজের খেয়াল-খুশিমতো কাজ করে যাচ্ছেন, এ জিনিস চলতে পারেনা। বিশ্ববিদ্যালয়ের সিনেট মানব না, সিন্ডিকেট মানব না, আমি ইচ্ছামতো নয়-ছয় করব তা হতে পারেনা। কলিকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য সিনেট, সিন্ডিকেটের যে সংখ্যাগরিষ্ঠ অংশ তাদের সঙ্গে কোনো পরামর্শ না করে নিজের ইচ্ছামতো চলবেন তা হতে পারেনা এবং সেক্ষেত্রে সরকার এই ব্যাপারে হস্তক্ষেপ করতে পারে। তবে এরজন্য পরীক্ষার ব্যাপারে কোনো অসুবিধার সৃষ্টি হচ্ছেনা। আর যতটুকু ত্রুটি আছে সেগুলি সংশোধন করার আমরা চেষ্টা করছি। দু-একটি পরীক্ষার ফল প্রকাশে একটু দেরি হয়েছে। নিয়ম হচ্ছে প্র্যাকটিক্যাল পরীক্ষা শেষ হবার তিন মাসের মধ্যে ফল প্রকাশ করতে হবে। সেক্ষেত্রে কয়েকটি পরীক্ষায় ফল প্রকাশ করতে ছয় সাত মাস দেরি হয়ে গেছে। আর অন্যান্য ব্যাপারে যেসব ত্রুটি আছে সেগুলি দূর করার চেষ্টা করছি। উপাচার্য যদি আইন অনুযায়ী চলেন, যদি সমস্ত কিছু নিয়ম মাফিক চলেন তাহলে কোনো অসুবিধা নেই এবং সরকারের এক্ষেত্রে সহযোগিতা না করার কোনো কারণ নেই। আমাদের আইনের যে ত্রুটি আছে একথা অস্বীকার করিনা, এ হতে পারে। সুতরাং আইন পড়া হয়েছে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের জন্য, তা আইনের জন্য বিশ্ববিদ্যালয় নয়। আমি রাষ্ট্রবিজ্ঞানের ছাত্র এবং আমি এই বিষয়ে বলতে পারি এই যে এক্সপেরিমেন্টাল সিসটেম তাতে যে কোনো আইন প্রয়োগ করার পরে ত্রুটি দেখা যেতে পারে এবং তার সংশোধনে ব্যবস্থা আছে, অ্যামেন্ডমেন্টের ব্যবস্থা আছে। সেখানে আমরা কঠোর দৃষ্টিভঙ্গি রাখিনি, ধনুর্ভঙ্গ পণ করে রাখিনি যে, যে আইন আমরা করেছি তার

কোনো পরিবর্তন হবেনা। কাজ করতে গেলেই ভুল হতে পারে সেক্ষেত্রে আমরা একবার কেন একশোবার সংশোধন করব। উপাচার্য নিয়োগের ব্যাপারে আচার্য যদি সরকারের মত নিতেন তাহলে এই জিনিস হতনা। আমাদের যদি ত্রুটি থাকে তাহলে নিশ্চয় সেটা পাল্টাব। মাননীয় সুব্রতবাবু যদি অনুগ্রহ করে দিল্লিতে গিয়ে চেষ্টা করেন এই কলিকাতা বিশ্ববিদ্যালয়ের আইনের পরিবর্তন করতে তাহলে খুব ভালো হয় কারণ আমরাও চাই সেটা যাতে অনুমোদিত হয়।

সুতরাং আমি তাদের এই প্রতিশ্রুতি দিতে পারি যদি দরকার হয় বা মনে হয় কলকাতা বিশ্ববিদ্যালয়ের আইনে ত্রুটি আছে তারজন্য অসুবিধা হচ্ছে তাহলে সেটা পরিবর্তনের কোনো অসুবিধা নেই, প্রয়োজনে আমরা বিধানসভায় নতুন আইন আনতে পারি। এই আইনের যে উদ্দেশ্য সেই উদ্দেশ্যকে নষ্ট করে অন্য পথে যাবার চেষ্টা হচ্ছে। গণতান্ত্রিকভাবে নির্বাচিত হয়েই সিনেট সিন্ডিকেটে আসতে হয়, এবং গণতান্ত্রিক আইন তারা মেনে চলবেন। আমরা রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিইনা। যিনি নির্বাচিত হয়েছেন তিনিই চালান, আইন মেনেই চালাবেন এই আশাই করব। আমি আবার বলছি কলকাতা বিশ্ববিদ্যালয়ে যারা পড়ছে তাদের সকলের ফল ভালো হোক, পড়াশুনা ভালো ও সুন্দর হোক। এইটাই আমরা চাই। এখানে কোনো রাজনীতি নেই, তবে যদি সামান্যও ত্রুটি থাকে সেটা আমাদের দুঃখের, ক্ষোভের, লজ্জার, সেটার পরিবর্তন দরকার। সামান্য যদি অচলাবস্থা থাকে সেটা দুর করতে চাই। এই বিষয়ে কোনোরকম দ্বিধার কারণ নেই। এই কথা বলে আমার যে বক্তব্য সেই বক্তব্যকে সমর্থন করছি।

**Mr. Speaker :** Dr, Zainal Abedin will now speak.

**Dr. Zainal Abedin :** Sir, thank you for allowing me to put something to the Hon'ble Minister who is now giving proxy to the Higher Education Minister. Will the Hon'ble Minister be pleased to state as to whether the entire Left Front regime is determined to destroy the glorious tradition of the Calcutta University and education, and as such, only because of the fact that the then Chancellor did not accept the undemocratic recommendation of the State Government in the matter of appointment of the Vice Chancellor, and that the Left Front regime has been successful in achieving its ulterior motive ?

**Shri Nirmal Kumar Bose :** No. I have already made our position very clear. We maintain that the Chancellor is to accept the recommendation of the Higher Education Minister on behalf of the Government and take advice. That is our position. Even when the Chancellor did not accept our recommendation we agreed to cooperate with the appointed Vice Chancellor. We told him so. On our behalf our Chief Minister assured him, our Higher Education Minister assured him, and when I was in-charge of the Higher Education Department I assured him. But instead of acting on the basis of the Act he took a stand of creating problems in the Calcutta University.

**শ্রী অনিল মুখার্জি :** স্যার, এইমাত্র সুব্রতবাবু যা প্রশ্ন করেছেন বিশ্ববিদ্যালয় সম্পর্কে সেখানে তিনি একটি কথা বলেছেন যে আইনের পরিবর্তন করলেই নাকি বিশ্ববিদ্যালয়ের ত্রুটি দূর হবে। বিশ্ববিদ্যালয় তার নিজস্ব ফাংশান করবেন।

(গোলমাল)

[2-30—2-40 P.M.]

**Mr. Speaker :** Dr. Zainal Abedin, we are discussing the university matters. So, we cannot behave like students.

**শ্রী অনিল মুখার্জি :** স্যার, সুব্রতবাবু যে কথা বললেন আইনটা পরিবর্তন হওয়া দরকার এবং এটা করলেই বিশ্ববিদ্যালয়ে শান্তি আসবে। কলকাতায় বিশ্ববিদ্যালয়ের মতই অন্যান্য বিশ্ববিদ্যালয়ে যেমন নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি, রবীন্দ্র ভারতী ইউনিভার্সিটি, যাদবপুর ইউনিভার্সিটি, বিদ্যাসাগর ইউনিভার্সিটি এবং সারা পশ্চিমবাংলার সব জায়গায় একই ধরনের আইন আছে।

**Mr. Speaker :** What is your question ?

**শ্রী অনিল মুখার্জি :** কোনো জায়গাতেই আলাদা আইন নেই, একই ধরনের আইন আছে সব জায়গায়। মাননীয় মন্ত্রী মহাশয় কি এটা চিন্তা করছেন চ্যান্সেলার ইলেকটেড হবেন কি না বিশ্ববিদ্যালয়ের আইন-এ যদি চ্যান্সেলারকে ইলেকটেড করা হয় যেমন ওপেন ইউনিভার্সিটি করার কথা আছে বা সেইরকম কোনো কিছু করলে এটার সমস্যার সমাধান হবে কি না?

**শ্রী নির্মলকুমার বসু :** এ বিষয়ে রাজ্য সরকারের অভিমত অত্যন্ত স্পষ্ট। আমরা মনেকরি রাজ্যপালের পদাধিকার বলে বিশ্ববিদ্যালয়ের আচার্য থাকা উচিত নয়, যেমন বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ে আছে। সেখানে নির্বাচিত আচার্যের ব্যবস্থা আছে। বর্তমানে শ্রী রাজীব গান্ধী আচার্য। অতীতে দেখেছি শ্রী উমাশঙ্কর যোশী যিনি রাষ্ট্রপতি, প্রধানমন্ত্রী বা রাজ্যপাল ছিলেন না তিনি আচার্য নির্বাচিত হয়েছিলেন। এখানেও একই অবস্থা অনেকগুলি বিশ্ববিদ্যালয়ে আছে। আমরা মনেকরি সবকটি বিশ্ববিদ্যালয়ে পদাধিকার রাজ্যপালের পরিবর্তে নির্বাচিত আচার্য থাকা উচিত। এ বিষয়ে লিখিতভাবে আমরা বক্তব্য রেখেছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** আপনি বললেন বিশ্ববিদ্যালয়ের অচল অবস্থা দূরীকরণের প্রশ্নে বর্তমান উপাচার্য-এর ত্রুটি বিচ্যুতি, নয় ছয় ধারা প্রয়োগ ইত্যাদি আছে। আমি সে বিতর্কে যাবনা। আগের উপাচার্য নয় ছয় ধারা অনেকবার প্রয়োগ করেছেন। এই হাউসে আমরা সকলেই উৎকণ্ঠা প্রকাশ করছি কলকাতা বিশ্ববিদ্যালয়ের অচল অবস্থা অবিলম্বে নিরসনের প্রয়োজন। এই হাউসে গত ৯ই সেপ্টেম্বর ৩টা প্রস্তাব এসেছিল অচল অবস্থা নিরসনের জন্য। এতদিন ধরে যে জিনিস চলছে সে বিষয়ে সরকার পক্ষ থেকে স্বাধিকারের প্রশ্ন আসেনা—যেমন যাদবপুর বিশ্ববিদ্যালয়। সেখানে যেমন একটা পরিস্থিতি সৃষ্টি হল সরকার একটা ফার্ম স্টেপ নিলেন। কিন্তু গত ৯ মাস ধরে যে অচল অবস্থা চলছে তা নিরসনের জন্য রাজ্য সরকার কতটুকু প্রচেষ্টা নিয়েছেন? সিনেট, সিনডিকেট এবং উপাচার্যের মধ্যে বিবাদ দূরীকরণের জন্য কি স্টেপ নিয়েছেন সেটা আমরা জানতে চাই? বর্তমানে একটা শান্ত

অবস্থায় ফিরে যাবার জন্য রাজ্য সরকার কি ভাবছেন?

**শ্রী নির্মলকুমার বসু :** প্রথম কথা এখানে কোনো অচল অবস্থা সেইভাবে সৃষ্টি হয়েছে বলে আমরা মনে করিনা। (গোলমাল) যেটুকু অসুবিধা সৃষ্টি হচ্ছে সেটা দুর করার জন্য কলকাতা বিশ্ববিদ্যালয়ে অচল অবস্থা হয়েছে এ কথা স্বীকার করিনা।

(গোলমাল)

**Mr. Speaker :** Please sit down. What is this? If the members do not have patience to hear the reply, they should not ask for half-an-hour discussion. This is very bad. Please take your seats. Let him speak. What is this?

**শ্রী নির্মলকুমার বসু :** যেটুকু অসুবিধা সৃষ্টি হয়েছে সেটা দুর করার জন্য আমাদের বক্তব্য, আমাদের চেষ্টা তা হল বিশ্ববিদ্যালয়ের সঙ্গে সংশ্লিষ্ট সকল মানুষকে মতভেদ ভুলে বিশ্ববিদ্যালয়কে ভালভাবে চালাবার চেষ্টা করতে হবে। বিশ্ববিদ্যালয়ের সঙ্গে সংশ্লিষ্ট সকলকে বর্তমানে যে আইন আছে সেই আইনের ধারাগুলি ঠিকভাবে মানতে হবে। নির্বাচিত সিনেট, সিনডিকেট এবং অন্য যেসব কাউন্সিল আছে তাদের যে অধিকার সেই অধিকার মেনে কাজ করতে হবে। সর্বশেষ কথা হচ্ছে বর্তমান আইনে যদি কোনো ত্রুটি থাকে এবং বর্তমান আইনের যদি পরিবর্তনের প্রয়োজন হয় সেটা সকলে মিলে আলোচনা করে সংশোধন করার কথা চিন্তা করতে হবে। যেসব সমস্যা দেখা দিয়েছে সেসব আলোচনা করে যাতে বিশ্ববিদ্যালয় ঠিকভাবে চলে তার ব্যবস্থা করতে হবে। ইতিমধ্যে কিছু কিছু সমস্যার সমাধানের চেষ্টা সরকার করছেন এবং করবেন।

**Mr. Speaker :** The discussion is closed. Now, the Chief Minister will make a statement under rule 346.

## STATEMENT UNDER RULE 346

**শ্রী জ্যোতি বসু :** স্যার, সুব্রতবাবু যে আলোচনার মাধ্যমে ক্যালকাটা ইউনিভার্সিটি আইন বাতিল করতে বলেছেন এবং তার কারণ তিনি দেখিয়েছেন। ওদের মতে সেখানে এমন অবস্থা সৃষ্টি হয়েছে যাতে ছেলেমেয়েদের অসুবিধা সৃষ্টি হচ্ছে, পরিক্ষার্থীদের অসুবিধা হচ্ছে এবং কাজের অসুবিধা হচ্ছে। আমরা কলকাতা ইউনিভার্সিটি আইন যা করেছিলাম তারমধ্যে অনেক ত্রুটি আছে একথা বলেছেন এবং বললেন সিলেক্ট কমিটির মধ্যে কতকগুলি গ্রহণ হয়েছে এবং কতকগুলি গ্রহণ হয়নি। ওঁদের মতে অনেক গলদ থেকে গেছে যার মধ্যে আমি যাচ্ছিনা। কলকাতা বিশ্ববিদ্যালয় আইনের মতো আরও অনেক বিশ্ববিদ্যালয়ের আইন আমরা পশ্চিমবাংলায় করেছি। আমরা মনেকরি যে সিলেক্ট কমিটিতে এবং এখানে এই বিষয়ে আলোচনা হয়, একটা গণতান্ত্রিক আইন আছে। সুতরাং বিশেষ যে কিছু অসুবিধা হচ্ছে তা নয় বরং অবস্থার উন্নতি হয়েছে, পরীক্ষা সময় মতো হচ্ছে, ফলাফল সময় মতো বের হচ্ছে। এরজন্য আমরা সকলেই আনন্দিত। যেমন স্কুলে পরীক্ষা এবং তার ফলাফল ঠিক সময় মতো বের হয়, এখানেও আমরা নূতনভাবে একটা পদ্ধতি করেছি যাতে এটা হচ্ছে। কিন্তু শুধু গণতান্ত্রিক আইন করলে হবেনা তারমধ্যে দোষ থাকতে পারে যেটা আমাদের চিন্তা করতে

হবে। গণতান্ত্রিক আইন করলে হবেনা সেই আইন মানা হচ্ছে কি না বা সেটা যারা পরিচালনা করবেন তাঁদেরও সহযোগিতা সে বিষয়ে থাকা দরকার। যেমন চ্যান্সেলার ভি.সি. নিয়োগ করেন এবং সে বিষয়ে তাকে পরামর্শ করতে হয় সরকারের সঙ্গে যেটা আইনে লেখা আছে। অবশ্য তিনি পরামর্শ গ্রহণ করতে আবার নাও করতে পারেন। তারপর ভি সি যাঁকে নিয়োগ করা হল তাঁরও একটা গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। তিনি একজন মানুষ যিনি অনেক কর্তৃত্ব নিয়ে আছেন এবং আইনে তাঁকে অনেক ক্ষমতাও দেওয়া হয়েছে। আবার সেখানে সিন্ডিকেট সিনেট নির্বাচিত সংস্থাগুলি যা আছে তারাও অত্যন্ত গুরুত্বপূর্ণ স্থান অধিকার করে আছে। কারণ সমস্ত অংশের মানুষ নিয়ে গণতান্ত্রিক পদ্ধতিতে সেইগুলি সৃষ্টি করা হয়েছে। সবকিছু মিলিয়ে ওদের যদি সহযোগিতা না থাকে তাহলে কোনো আইনই চলবে না। আবার এর সঙ্গে সরকার আছেন, যাদের একটা দায়িত্ব ও কর্তব্য আছে। সরকারকেও সহযোগিতার হস্ত প্রসারিত করতে হবে। সেখানে যে যে কাজগুলি হচ্ছে তারজন্য সরকার টাকা দেন। কিন্তু তাদের যে অটোনমি আছে তাকে খর্ব না করে কাজ করতে হবে। যেমন আইনে আছে যে বাজেট ইত্যাদির জন্য, কতকগুলি নিয়মের জন্য সরকারের অনুমোদনের প্রয়োজন আছে। এইভাবে এটা একটা গণতান্ত্রিক আইনের মধ্যে দিয়ে চালাবার চেষ্টা করা হচ্ছে।

[2-40—2-50 P.M.]

আবার এরমধ্যে রয়েছে ভাইস-চ্যান্সেলর যদি কোনো সিদ্ধান্ত নেন তাহলে সেটা নিয়ে সিনেট, সিন্ডিকেটের কাছে যেতে হবে ফাইন্যাল অনুমোদনের জন্য। এর সঙ্গে আর একটা জিনিস রয়েছে সেটা মাননীয় সদস্যারা খুব ভেবেচিন্তে ঠিক করেছিলেন এবং সেটা হচ্ছে ৯/৬ ধারা। এই ৯/৬ ধারা রাখার কারণ হচ্ছে, অনেক সময় এইসব কাজ করা সময় সাপেক্ষ, তাই উপাচার্যকে কতগুলি ক্ষেত্রে দেওয়া হয়েছে ৯/৬ ধারা বলে কতগুলি সিদ্ধান্ত তিনি নিতে পারবেন। তবে এসব সিদ্ধান্তেও তাঁকে অনুমোদন করিয়ে নিতে হবে। তবে এটা হচ্ছে ইন্টারপ্রিটেশনের ব্যাপার। এইক্ষেত্রে কিন্তু সরকারের দৃষ্টিভঙ্গির সঙ্গে উপাচার্যের দৃষ্টিভঙ্গি মিলছেনা। আমরা বলেছি ৯/৬ ধারা বলে লোককে তাড়ানো যায় ঠিকই, কিন্তু তাকে চার্জশিট দিতে হবে। তাছাড়া অনেক অ্যাপয়েন্টমেন্ট আছে যেগুলি এই ৯/৬ ধারাতে করা যায়না। অনেক অর্থনৈতিক জিনিস আছে যেগুলো ৯/৬ করে করা যায়না। কিন্তু উপাচার্য অন্যরকম ভাবছেন এবং সেইভাবে কার্যকর করেছেন এবং এক্ষেত্রে সিনেট, সিন্ডিকেটের সঙ্গে তাঁর মিলছেনা। আমাদের অনুমোদন সেইভাবে ছিলনা। অবশ্য নিয়ম আছে আচার্য যদি উপাচার্যকে অনুমোদন করেন তাহলে আমাদের সেটা মেনে নিতে হবে এবং সেইজন্যই আমরা মেনে নিয়েছি যতদিন উনি থাকবেন। তবে আমাদের মত বা উপদেশের কথা যদি বলেন তাহলে আমরা তাকে বলেছিলাম ওদের সঙ্গে মিলেমিশে আপনাকে কাজ করতে হবে— নাহলে এটা চলতে পারেনা। অবশ্য এটা ঠিক একেবারে ভেঙে পড়েনি। রেজাল্ট বেরুচ্ছে, পরীক্ষা হচ্ছে। তবে এসব ছাত্রছাত্রীদের আমরা জানি তারা অনেকেই বলেছে, এতদিন পূর্বে পরীক্ষা দিয়েছি, এখনও ফল বেরুলনা। এসব কথা শুনতে আমাদের লজ্জা লাগে। অবশ্য এসব জিনিস আগে হত, কিন্তু আমরা এসে এই অবস্থা বদলে ফেলেছিলাম আমরা দেখেছি মানুষের মধ্যে একটা আশা জেগেছিল যে এখন অনেক জিনিস কার্যকর হচ্ছে। অনেক ইউনিভার্সিটিতেই এই

জিনিস হয়েছে, কলকাতা বিশ্ববিদ্যালয়ে অনেক ডিমোনেসট্রেশন হয়েছে, কাউন্টার ডিমোনেসট্রেশন হয়েছে তথাপি পরীক্ষা বন্ধ হয়নি, ফল বেরিয়েছে। আমরা বলেছিলাম ভাইস-চ্যানসেলরকে ঝগড়াঝাটি যাই হোক না কেন, ছেলেমেয়েদের আমরা কষ্ট দেব কেন? আমরা বুঝি ভাইস-চ্যান্সেলরকে সহযোগিতা করতে হবে সিনেট এবং সিন্ডিকেটের সঙ্গে, কারণ ওগুলো নির্বাচিত সংস্থা। পরস্পরের এই সহযোগিতা ছাড়া ইউনিভার্সিটি সুষ্ঠুভাবে চলতে পারেনা। ছেলেমেয়েদের পরীক্ষার ফল যদি সময়মতো না বের হয় তাহলে তো তারা ভয়ানক অসুবিধায় পড়বে। তাদের সেই অসুবিধায় আমরা কেন ফেলব? ইউনিভার্সিটিতে ইতিপূর্বে ডিমোনেসট্রেশন, কাউন্টার ডিমোনেসট্রেশন হওয়া সত্ত্বেও আমরা দেখেছি পরীক্ষা হয়েছে। প্র্যাক্টিক্যাল পরীক্ষায় কিছুটা অসুবিধা হয়েছে বটে। আমরা সিনেট, সিনডিকেটের সঙ্গে আলোচনা করায় তারা বলছেন বর্তমান আইনে যেসব অসুবিধা রয়েছে সেগুলি দূর করতে হবে। তবে অবনতি হয়েছে এটা ঠিক কথা। ফল বেরুতে যদি ৩ মাসের জায়গায় ৬ মাস লাগে তাহলে নিশ্চয়ই বলব অবনতি হয়েছে। অস্বীকার করবার কি আছে! দোষারোপ কাকে কাকে করব সেটা আলাদা কথা বা কিরকম বলব সেটা আলাদা কথা। আর একটা কথা বলি, এমন একটা অবস্থার মধ্যে সব গিয়ে দিল্লিতে ধরণা দিচ্ছে—কংগ্রেসের লোক বা কে তা জানিনা যে তারা কেন্দ্রে গিয়ে বলছে যে কেন্দ্রকে এটা নিয়ে নিতে হবে—ইউনিভারসিটি অব এক্সসেলেন্সি করতে হবে। এইরকম কিছু লোক গিয়ে বলেছে।

**শ্রী সুব্রত মুখার্জি :** That has no business with the Congress.

**শ্রী জ্যোতি বসু :** না, না আমি সেকথা বলিনি। আমি বলেছি কিছু ভদ্রলোক সেখানে গিয়ে বলেছে। তারা কংগ্রেস পার্টির লোক বা কোনো পার্টির লোক সেটা বলতে পারিনা। আর ভাইস-চ্যান্সেলার তো আপনাদের লোক নন, উনি আগে কমিউনিস্ট ছিলেন। আমি কেন্দ্রের সঙ্গে আলোচনা করেছি। তারা বলেছে প্রশ্নই ওঠেনা। যেগুলি রয়েছে তাতেই আমাদের অনেক অসুবিধা হচ্ছে, আবার এটা নেব? আমাদের অনেকদিনের অভিজ্ঞতা হল এবং এখানে বলেছি যদি সহযোগিতা নিতে হবে নেব, বা যদি আইন কিছু বদলাতে হয়, দেখব বদলাতে পারি কি না। অনেক টেকনিক্যাল অবলিগেশন আছে, আবার অনেক ধারা বদলাতে হবে, এখন কি ধারা বদলাতে হবে সেটা আমরা দেখব। আসল কথা হচ্ছে যে এইরকম যদি চলতে থাকে যে ৯।৬ ধারা বা বিভিন্ন ধারার এইভাবে ইন্টারাপ্ট করে ওকে অ্যাপয়েন্টমেন্ট দেব, এর মাইনে বাড়াব, অমুক করব, তমুক করব এটা কি করে হয়।

সুব্রতবাবু যা বললেন এটা চিন্তা করে দেখতে হবে যে কি করা যায় বা করা যায় কি না। রাজ্যপালের সঙ্গে কথা বলতে হবে। আমাদের নিজেদের সঙ্গে আলোচনা করতে হবে বা অন্য যারা আছেন তাদের সঙ্গে আলোচনা করতে হবে। হঠাৎ তো বদলাতে পারব না। হঠাৎ কোনো স্টেপ নিতে পারিনা।

## Mention Cases

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। সেই বিষয়টি হল আমাদের বাঁকুড়া জেলাতে মেজিয়ায় যে বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র আছে, সেখানে ৬৩০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদিত হয়।

সেই কেন্দ্রে যে জলের প্রয়োজন সেই জলের ব্যবস্থা এখনও ত্বরান্বিত হয়নি। কেননা এখনও পর্যন্ত ডি ভি সি থেকে যে জল নিতে হবে রাজ্য সরকারের জল দপ্তর—অর্থাৎ সেচ দপ্তর সেই ব্যবস্থার ত্বরান্বিত করতে পারেন নি। কেন্দ্রীয় সরকারের তরফ থেকে যে থারম্যাল প্ল্যান্ট করার উদ্যোগ এসেছে, এই জল ব্যবস্থা ত্বরান্বিত না হলে কাজের গতি আরও পিছিয়ে যাবে এবং এই থারম্যাল প্লান্ট যে বিদ্যুৎ দেবে সেই কাজে আরও অসুবিধার সৃষ্টি হবে।

[2-50—3-00 P.M.]

এখানের জন্য প্রয়োজন হচ্ছে অবিলম্বে জলের ব্যবস্থা করা, বিদ্যুতের ব্যবস্থা করা এবং তার সাথে যে রেল লাইনের ব্যবস্থা হচ্ছে সেটা দেখা। এইসব দিকে দৃষ্টি দেবার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাঁকুড়া জেলার অধিবাসীদের দুর্গতির কথা আপনাকে একটু শোনাই। স্যার, বাঁকুড়া জেলার রাস্তাগুলির অবস্থা অত্যন্ত খারাপ। বাঁকুড়া থেকে বাইরে যান সেখানে কিন্তু পি.ডব্লু.ডি'র রাস্তাগুলি ভালো। হুগলিতে যান দেখবেন রাস্তাগুলি ভালো কিন্তু যেই বাঁকুড়ায় ঢুকবেন অমনি দেখবেন রাস্তা দিয়ে গাড়ি চলেনা। মেদিনীপুর দিয়ে আসুন, দেখবেন, মেদিনীপুরের রাস্তাগুলি ভালো কিন্তু যেই বাঁকুড়ায় ঢুকবেন দেখবেন রাস্তার অবস্থা খারাপ। স্যার, পশ্চিমবাংলার বিভিন্ন জেলার রাস্তাগুলি মন্ত্রী মহাশয় ভালোভাবে পিচ দিয়ে তৈরি করে দিয়েছেন কিন্তু বাঁকুড়া জেলা কি অপরাধ করল জানিনা সেখানকার রাস্তাগুলি অত্যন্ত খারাপ অবস্থায় রয়েছে। আমি স্যার, বাঁকুড়ার জনসাধারণের পক্ষ থেকে আপনাকে সনির্বন্ধ অনুরোধ জানাচ্ছি, আপনি স্যার, দয়া করে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলে সেখানকার রাস্তাগুলি যাতে মেরামত হয় তার ব্যবস্থা করুন।

**শ্রী মীর ফকির মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, চৈতন্যদেবের ৫০০ বছর পূর্তি উৎসবকে কেন্দ্র করে মায়াপুরে লক্ষ লক্ষ লোকের সমাবেশ হয়েছিল। এই সমাবেশের ভেতরে মার্কিন গোয়েন্দা বিভাগের ঝানু গোয়েন্দা এবং কমান্ডোদের সন্ন্যাসীর ছদ্মবেশে মায়াপুরে অনুপ্রবেশ ঘটেছে। এই সমস্ত অনুপ্রবেশকারিরা নদীয়া জেলার বিভিন্ন জায়গায় যে সমস্ত গীর্জা তৈরি হয়েছে সেই সমস্ত এলাকার শিডিউল কাস্ট অধিবাসী ভুক্ত জায়গায় শিডিউল কাস্টদের তারা খৃস্টান ধর্মে দীক্ষিত করছে এবং তার সাথে সাথে জমি অ্যাকোয়ার করিয়ে গীর্জা তৈরি করছে। সেখানে আর.এস.এস-এর লোকেরা বা লিডাররা এর সঙ্গে যুক্ত হয়েছে। থানা এবং প্রশাসনকে হাত করে তারা এই সমস্ত কাজ করছে, স্যার, সামনে নির্বাচনকে কেন্দ্র করে সেখানে একটা সাম্প্রদায়িক দাঙ্গা লাগানোর চেষ্টা বা ষড়যন্ত্র চলছে। আমি ইতিমধ্যেই স্পেশিফিক ঘটনা দিয়ে স্বরাষ্ট্র দপ্তরকে লিখিতভাবে সবকিছু জানিয়েছি। স্যার, সন্ন্যাসীর ছদ্মবেশে মায়াপুরে মার্কিন গোয়েন্দাদের যে অনুপ্রবেশ ঘটছে এবং তার সঙ্গে আর.এস.এস যে সম্পর্ক রয়েছে এবং স্থানীয় থানার পুলিশ অফিসাররা যেভাবে তাতে যুক্ত হয়ে পড়ছেন এবং এই ঘটনাকে কেন্দ্র করে সেখানে যে অবস্থার সৃষ্টি হয়েছে তাতে আমি সরকারকে আর একবার হুঁশিয়ার করে বলতে চাই যে, বৃটিশরা এদেশে এসেছিল ব্যবসায়ীর ছদ্মবেশে আর মার্কিনীরা আসছে সন্ন্যাসীর ছদ্মবেশে। পরিশেষে আমি বলতে চাই, দেখবেন, আর একবার যেন এখানে ওয়ারেন হেস্টিংস ও ক্লাইভের পুনরাবির্ভাব না ঘটে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় মহাশয়, এদের কেন্দ্র রাজ্য ঝগড়ার জন্য পশ্চিমবাংলা সাধারণ মানুষ দুর্দশা ভোগ করছেন। কেন্দ্রীয় সরকার জাতীয় সড়কের জন্য টাকা দিতে চা তারা কাজ করতে চান কিন্তু পশ্চিমবাংলা সরকার অকারণে তাঁদের সঙ্গে ঝগড়া ক কেন্দ্রের টাকা দিয়ে পশ্চিমবাংলার উন্নতি করতে পারছেন না। স্যার, কেন্দ্রীয় সরকার জাতী সড়কের উন্নয়নের জন্য এবং বাইপাসের জন্য টাকা দিতে চাইছেন। আমি আজকে সকালবেলা টেলিফোনে কথা বলেছি এবং তাতে জেনেছি যে মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু যে স্টেটমেন্ট করেছে সেটা সম্পূর্ণ অসত্য তিনি ঠিক বলেন নি। আমি জেনেছি, তারা টাকা দিতে চান জাতী সড়কের উন্নতি করার জন্য কিন্তু যেহেতু কেন্দ্রীয় সরকার করছে এবং তাতে বোধহ কংগ্রেসের ভালো হবে এই ভেবে এরা ঝগড়া করছেন। যেহেতু এটা মালদহে হচ্ছে এব অন্যান্য জায়গায় হচ্ছে সেইহেতু এরা এইসব কথা বলছেন। এই কাজ যদি সরাসরি কেন্দ্রী সরকার পশ্চিমবাংলায় করেন তাহলে এরা ভাবছেন এখানে সি.পি.এম-এর হাত দুর্বল হ যাবে, এখানকার মানুষরা জানতে পারবেন, এটা বামফ্রন্ট সরকার করছেন না, কেন্দ্রীয় সরকা করছেন সেইহেতু এরা ঝগড়া করছেন। আপনি স্যার, মুখ্যমন্ত্রী মহাশয়কে বলুন এই ঝগড় বন্ধ করতে।

**শ্রী সা[illegible] রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননী বিদ্যুৎমন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বীরভূম জেলা গ্রামাঞ্চলে সন্ধ্যা ৬টা থেকে রাত ১০টা পর্যন্ত কোনো বিদ্যুৎ পাওয়া যাচ্ছেনা। আমি ব্যক্তিগতভা মাননীয় মন্ত্রী মহাশয়কে এই ব্যাপারে বলেছিলাম। গ্রামের মানুষের ফ্রিজও নেই, রঙিন টি.ভি নেই এবং ওখানে কলকারখানাও নেই। গ্রামের ছেলেমেয়েদের সন্ধ্যা বেলায় লেখাপড়ার জন একটু বিদ্যুৎ চাই। আমি বার বার এই কথা বলেছি। আমি আবার আপনার মাধ্যমে বিদ্যু মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি যে দয়া করে সন্ধ্যা বেলায় গ্রামাঞ্চলের ছেলে মেয়ের যাতে পরীক্ষার সময়ে পড়তে পারে তার ব্যবস্থা করুন। পরীক্ষার সময়ে বিদ্যুতের অভাব তাদের ভীষণ কষ্ট হচ্ছে। গ্রামের গরিব মানুষের কথা বাদ দিলেও ওখানে যে সমস্ত নিম্ন মধ্যবিত্ত মানুষ বিদ্যুৎ নিয়েছেন তাদের বিদ্যুতের চার্জ দিতে হচ্ছে, আবার কেরোসিন তেল কিনতে হচ্ছে। তাদের ক্ষেত্রে ডবল চার্জ হয়ে যাচ্ছে। কাজেই আমি আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি, তিনি যদিও বলেছিলেন যে দেবেন, কিন্তু সন্ধ্যা বেলায় যাতে তারা বিদ্যুৎ পায় সেটা যেন তিনি দেখেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে গ্রামীণ জল সরবরাহ দপ্তরের ভার প্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। তার বিভাগীয় প্রশাসনিক জটিলতা এবং তার বিভাগীয় নির্দেশ মতো গ্রামীণ এলাকার ব্লকগুলিতে পঞ্চায়েতের মাধ্যমে নলকূপ খননের যে ব্যর্থতা তার ফল আজকে পশ্চিমবাংলার গ্রামবাসীদের পেতে হচ্ছে। আমার নির্বাচনী এলাকা সবংয়ে ১৭টি নলকূপ যেগুলি এতদিন ধরে কাজ করছিল সেগুলি ১৭/১৮ দিন অচল হয়ে গেছে। এই ব্যাপারে সেখানকার মানুষ খুবই উদ্বিগ্ন হয়ে পড়েছে। সেখানকার মানুষ প্রায় ২/৩ কিলোমিটার দুর থেকে বহু কষ্টে জল আনছে, গ্রামের মা, বোনেরা কষ্ট করে জল এনে পানীয় জলের সঙ্কট দুর করার চেষ্টা করছে। শুধু তাই নয়, আমি জানি মাননীয় মন্ত্রী মহাশয় নির্দেশ দেওয়া সত্ত্বেও বিভাগীয়

জটিলতার জন্য পঞ্চায়েতের মাধ্যমে আজকে নুতন নলকূপ কোথাও হচ্ছে না এবং পুরানোগুলিও মেনটেন হচ্ছেনা। কাজেই অবিলম্বে এই সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি।

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় ত্রাণমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলায় তাপ প্রবাহ চলছে। সাম্প্রতিক কালে শীতকালভর কোথাও এক ফোঁটা বৃষ্টি হয়নি। তারফলে শষ্যের ক্ষতি হচ্ছে, জলের স্তর ভীষণভাবে নেমে গেছে। সেখানে আর একটি ঘটনা ঘটছে। সেটা হচ্ছে, নদীয়া জেলার বিভিন্ন এলাকায় অগ্নিকান্ড ঘটছে। ইতিপূর্বে চাপড়ার কুল কলমীতে আগুনে বহু ক্ষতি হয়েছে। কালীগঞ্জ থানার জুড়নপুর গ্রামে ১৫০টি ঘর পুড়ে গেছে এবং ৫২টি পরিবার সর্বসান্ত হয়েছে। তেহট্ট থানার বার্নিয়াতে ৭/৮টি দোকানের জিনিসপত্র পুড়ে গেছে। ঈশ্বরচন্দ্রপুর, বেতাইয়ে গরু মরেছে, ছাগল মরেছে। সবচেয়ে যেটা বেশি ক্ষতিগ্রস্ত হয়েছে সেটা হচ্ছে করিমপুর থানার গোপালপুরে। সেখানে কয়েকটি ফ্যামিলির সর্বনাশ হয়েছে এবং ২জন গ্রামবাসী আগুনে পুড়ে গুরুতরভাবে আহত হয়েছে। জিনিসপত্র সব পুড়ে ছাই হয়ে গেছে, ক্ষতির পরিমাণ অত্যাধিক।

[3-00—3-10 P.M.]

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া থানার ভেতর দিয়ে ভান্ডারদহ বলে একটা বিল আছে, তার উপর একটা ব্রিজ আছে, তার নাম কুমড়োদহ ব্রিজ। কালকে আমি সেখানে গিয়েছিলাম। সেই ব্রিজের অবস্থা অত্যন্ত খারাপ। সেই ব্রিজে যে সমস্ত রড আছে সেইগুলো সব বেঁকে গেছে এবং তার যে সমস্ত নাট বল্টু আছে, সেইগুলো সব ভেঙে গেছে ফলে ব্রিজটা বেঁকে গেছে এবং নানা জায়গায় ফাটল দেখা দিয়েছে। আমরা বাসটাকে দাঁড় করিয়ে হেঁটে ব্রিজটা পার হলাম। এই ব্রিজের উপর দিয়ে প্রতিদিন ১০০ থেকে ১৫০ বাস লরি যাতায়াত করে। এই ব্রিজটা যাতে সত্বর সারানোর ব্যবস্থা করা হয় সেই বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমগ্র পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের আংশিক রেশন দোকানের অবস্থা খুব খারাপ। রেশনে যে সমস্ত মালপত্র যাচ্ছে তা অত্যন্ত লোয়েস্ট কোয়ালিটির। গম যা দেওয়া হচ্ছে তা খোলা বাজারের মূল্যের চেয়ে বেশি বিক্রি হচ্ছে। সুতরাং এই সম্পর্কে সরবরাহ দপ্তরের মন্ত্রী মহাশয় অনতিবিলম্বে ব্যবস্থা গ্রহণ করুন। দ্বিতীয় বিষয় হচ্ছে রেশনের দোকানদারদের যে কমিশন দেওয়া হয়, সেই কমিশনের পরিমাণ অত্যন্ত কম। অর্থাৎ তিন কুইন্টাল যদি চিনি দেওয়া যায় তাহলে সাড়ে চার টাকা করে প্রতি কুইন্টাল তাদের কমিশন দেওয়া হয়, কিন্তু তাদের ক্যারিং কস্ট পড়ে যায় ২৫ টাকার উপর। সেইজন্য তাদের লাভের বদলে লোকসান হচ্ছে। সেইজন্য অনেক দোকানদার রেজিগনেশন দিতে চাইছে। এই বিষয়টা সরকার বিবেচনা করে তাদের কমিশনের পরিমাণ বৃদ্ধি করুন।

**মিঃ স্পিকার ঃ** এখন অনুপচন্দ্র উল্লেখ করবেন। কিন্তু একটা জিনিস আমি লক্ষ্য করছি, যে ব্যাপার নিয়ে উল্লেখ হয়েছে, যে ব্যাপারে কালকে প্রশ্ন হয়েছে, কলিং অ্যাটেনশন

হয়েছে, সেই ব্যাপারটাই আবার মেনশন আকারে আসছে। দীনেশ দাসের ব্যাপারে মন্ত্রী মহাশয় এখানে উত্তর দিয়েছেন। কিন্তু আবার এটা আসছে। যদিও আজকে আমি অনুমতি দিচ্ছি, কিন্তু ভবিষ্যতে এইরকম হলে আর আমি অ্যাকসেপ্ট করব না। There should be some parliamentary discipline at least.

**শ্রী অনুপকুমার চন্দ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কবি দীনেশ দাস একজন স্মরণীয় কবি। পশ্চিমবাংলার মানুষ কবি দীনেশ দাসকে স্মরণ করে ক্ষণে ক্ষণে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় গত ৮ বছর হয়ে গেল তাঁর পেনশনের টাকা তিনি পাননি। জীবিত অবস্থায় বিভিন্নভাবে সরকারের কাছে তিনি বারবার ঘুরে এসেছেন, কিন্তু পেনশন তিনি পেলেন না। তাঁর মৃত্যুর পর বর্তমানে তার স্ত্রী মন্ত্রীর কাছে লিখেছে. যেন তার পেনশনটা দেওয়া হয়। কিন্তু তা সত্ত্বেও মন্ত্রীর কাছ থেকে কোনো উত্তর তিনি পেলেন না।

**মিঃ স্পিকার ঃ** মন্ত্রী মহাশয় এই সম্পর্কে তো উত্তর দিয়ে দিয়েছেন।

**শ্রী অনুপকুমার চন্দ্র ঃ** সেই স্টেটমেন্টের একটা কপি তাহলে তার কাছে পাঠিয়ে দেওয়া হোক।

**মিঃ স্পিকার ঃ** আপনিই তো একটা কপি পাঠিয়ে দিতে পারেন। You take a copy and send it to her. As a member you are entitled to a copy.

**শ্রী অনুপকুমার চন্দ্র ঃ** একজন কবির প্রতি এইরকম ব্যবহার খুবই দুর্ভাগ্য জনক।

**মিঃ স্পিকার ঃ** এটা একবার হয়ে গেছে, আবার আপনি মেনশন বলছেন। একটা পার্লামেন্টারি রীতি আছে তো? Shri Subrata Mukherjee raised this point and the Minister made a statement in the House. But you are raising it. যাই হোক বলুন।

**শ্রী অনুপকুমার চন্দ্র ঃ** মাননীয় স্পিকার মহাশয়, ঐ অঞ্চলের মানুষের তরফ থেকে আর একটা অনুরোধ এসেছে। কবি দীনেশ দাস আলিপুর এলাকায় বহুদিন থেকে ছিলেন। সেই অঞ্চলে একটা রাস্তা আছে যার নাম গোপাল নগর রোড, সেই রাস্তার নাম কবি দীনেশ সরণী রাখা হোক।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার স্যার, ইতিপূর্বে এই বিধানসভায় উত্তর-খন্ড আন্দোলন সম্পর্কে গভীর উদ্বেগ প্রকাশ করা হয়েছে এবং এ বিষয়ে বিভিন্ন সংবাদপত্রেও উদ্বেগজনক সংবাদ প্রকাশিত হয়েছে। আমরা জানি উত্তর-খন্ড আন্দোলনের দু'জন নেতা সম্পদ রাই এবং পঞ্চানন রাই পশ্চিমবঙ্গ থেকে নির্বাচিত একজন কেন্দ্রীয় মন্ত্রীর খরচে মাসখানেক আগে দিল্লি গিয়েছিল। আমাদের আশঙ্কা হচ্ছে, এক সময়ে পাঞ্জাব আন্দোলন যেমন দিল্লি থেকে তৈরি করা হয়েছিল, যা আজকে কেন্দ্রীয় সরকার প্রতিরোধ করতে ব্যর্থ হচ্ছেন, ঠিক সেইভাবে উত্তর-খন্ড আন্দোলন ও কান্তোহারি আন্দোলন তৈরি করার চেষ্টা করা হচ্ছে। এই দু'ই আন্দোলনের নেতারা সকলেই এক সময়ে কংগ্রেসের সঙ্গে যুক্ত ছিলেন এবং এখনো বিভিন্ন কার্যকলাপের মধ্যে দিয়ে দেখা যাচ্ছে যে তাঁদের দিল্লির সরকারের সঙ্গে যোগাযোগ আছে। অতএব অবিলম্বে এ বিষয়ে গভীর অনুসন্ধান চালাতে হবে। আজকে

উত্তরবঙ্গের ধূপগুড়ি, ময়নাগুড়ি, কুচবিহার প্রভৃতি জায়গা থেকে আমাদের পার্টি সংগঠনের মাধ্যমে আমরা যে সমস্ত সংবাদ পাচ্ছি তাতে দেখছি যে, ঐ সমস্ত এলাকায় রাজবংশীয় সম্প্রদায়ের মানুষদের মধ্যে ব্যাপকহারে উস্কানি দেওয়া হচ্ছে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন সৃষ্টি করার জন্য। আমরা লক্ষ্য করে দেখছি একটা গভীর ষড়যন্ত্র চলছে। তাই আমি সরাষ্ট্র দপ্তরের এই বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি এবং অনুরোধ করছি ষড়যন্ত্রকারীদের প্রতি নজর রাখা হোক এবং প্রয়োজনে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই হাউসে এইমাত্র মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস মহাশয় উত্তর-খন্ড বিচ্ছিন্নতাবাদী আন্দোলন নিয়ে উদ্বেগ প্রকাশ করলেন। কিন্তু এই মুহূর্তে আমি তাকে আশ্বস্ত করতে চাই যে, উত্তরবঙ্গের রাজবংশী সম্প্রদায়ের শতকরা ৯০ জন মানুষ, কৃষক-শ্রমিক-যুব-ছাত্র, ঐ আন্দোলনের মধ্যে নেই। ঐ আন্দোলনের সঙ্গে তাদের কোনোও সম্পর্ক নেই। তারা প্রগতিশীল আন্দোলনের সঙ্গে, বিশেষ করে বামপন্থী আন্দোলনের সঙ্গে যুক্ত রয়েছে। কাজেই আমি মাননীয় সদস্যের উদ্বেগের পরিপ্রেক্ষিতে বলতে বাধ্য হচ্ছি যে, তিনি যতখানি উদ্বেগ প্রকাশ করেছেন, ততখানি উদ্বেগের কোনোও ব্যাপার নেই। অবশ্য এই সমস্ত জিনিস নানাভাবে ঐ অঞ্চলে প্রচার করা হচ্ছে সব জায়গায় প্রচার করা হচ্ছে, কিন্তু ঐ আন্দোলনে ওখানকার মানুষ কোনোওরকম ভাবেই সাড়া দিচ্ছেনা।

**শ্রী শান্তিমোহন রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই অবগত আছেন যে, হুগলি জেলার পোলবা থানার দেবানন্দপুর গ্রামে 'জে.এন. কেমিক্যাল প্রাইভেট লিমিটেড' নামক একটি কারখানা আছে। কিন্তু দুঃখের বিষয় সেই কারখানাটি বিগত ৮/৯ মাস ধরে বন্ধ হয়ে আছে। সেখানে ৭৪ জন কর্মী কাজ করতেন, তারা সবাই সিটুর সমর্থক ছিলেন। তাদের মধ্যে প্রায় ৪৪ জন কর্মী এক সময়ে সিটুর প্রতি তাদের সমর্থন প্রত্যাহার করে নিয়ে কাজে যোগ দিতে চেয়েছিলেন। কিন্তু সিটুর নেতারা ঐ কর্মীদের কাজে যোগ দিতে বাধা দিয়েছিলেন এবং মালিকের বিরুদ্ধে জুলুম করে সমস্ত কারখানাটি বন্ধ করে দিয়েছেন। ফলে আজ ৭/৮ মাস কারখানাটি বন্ধ হয়ে আছে, জেলা শাসকের কাছে আবেদন করা সত্ত্বেও কোনোও প্রতিকার হয়নি। এই অবস্থায় আমি বিষয়টির প্রতি মাননীয় শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং প্রতিকার দাবি করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করতে চাই। গত ২৬ তারিখ বাঁকুড়া জেলার ছাতনার নিকটবর্তী কড়লা গ্রামে এক বিধ্বংসী অগ্নিকান্ডের ফলে ১২টি পরিবার আশ্রয়হীন হয়ে পড়েছে। তাদের সহায় সম্বল যা কিছু ছিল, জামা কাপড় থেকে আরম্ভ করে সমস্তরকম সাজসরঞ্জাম পুড়ে ছাই হয়ে গিয়েছে। অবশ্য এই ধরনের ঘটনা যে অভাবনীয়, তা আমি বলছি না। কিন্তু এখানে যেটা উল্লেখের বিষয় তা হচ্ছে, এই সমস্ত অগ্নিকান্ডে যারা ক্ষতিগ্রস্ত হয়েছে তাদের ইমিডিয়েট রিলিফ দেওয়া হয়। এ ক্ষেত্রে জেলা দপ্তরে রিলিফ দেবার মতো উপযুক্ত সাজসরঞ্জাম নেই। এই পরিবারগুলি আশ্রয়হীন হয়ে রাস্তায় এবং গাছের তলায় পড়ে আছে। অন্তত আচ্ছাদনের জন্য তাদের যে ত্রিপল দেওয়া দরকার সে ত্রিপলও জেলা দপ্তরে নেই। তাই আমি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, তিনি অবিলম্বে ঐ ১২টি পরিবারের জন্য ত্রাণের ব্যবস্থা করুন।

[3-10—3-20 P.M.]

**শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র সেচ এবং সেচ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়ার মানবাজারে কুমারী এবং কংসাবতীর যে জলাধার আছে তার পাশে প্রায় ২৫/২৬টি মৌজা আছে। এই মৌজাগুলিতে প্রতি বছরই খরা হয়। ওখানে কুমারী এবং কংসাবতীর জলাধার থেকে যদি রিভার লিফট ইরিগেশনের মাধ্যমে এই সমস্ত মৌজাগুলিতে সেচের ব্যবস্থা করা যায় তাহলে ওখানে যারা প্রতি বৎসর ক্ষতিগ্রস্ত হয় তারা উপকৃত হবে। কাজের অভাবের জন্য তাদের প্রতি বছর বর্ধমান, হুগলিতে যেতে হয়। ঐ ব্লকের অধীনে ৫টি গ্রাম পঞ্চায়েত আছে। ওখানকার অধিবাসীরা প্রতিবছর খরার জন্য ক্ষতিগ্রস্ত হয়। অবিলম্বে যাতে ঐ দুটি ব্লকে—

(এই সময় অধ্যক্ষ মহাশয় পরবর্তী বক্তাকে বক্তব্য রাখিবার জন্য আহ্বান করেন।)

**শ্রী মহেশ্বর মুর্মু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাধ্যমিক শিক্ষা বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৯/৩/৮৬ তারিখে মেদিনীপুরে দাঁতন, এবং কেশিয়ারী ব্লকের এক অংশের উপর দিয়ে ঘূর্ণীঝড় হয়। সেই ঘূর্ণী ঝড়ে দাঁতনের বহু ঘর বাড়ি নষ্ট হয়ে গেছে, বিশেষ করে কেশিয়ারী ব্লকের রসরা, মুড়াঘাটা, নটবর জুনিয়ার হাই স্কুলের স্কুল এবং ছাত্রাবাস ধ্বংস হয়ে গেছে। সন্ধ্যা ৭ টায় যখন ঝড় আরম্ভ হয় তখন ছাত্রাবাসের ছাত্ররা এলোপাথারি ছুটাছুটি করে, ঐ ছাত্রাবাসে ৯৯ জন ছাত্র থাকে, তার মধ্যে ৩০ জন আঘাত প্রাপ্ত হয়। তাদের সঙ্গে সঙ্গে স্থানীয় হাসপাতালে ভর্তি করা হয়, তারপর ছেড়ে দেওয়া হয়েছে। সেখানে এখনও উপযুক্ত পরিবেশ সৃষ্টি হয়নি, ফলে ছাত্ররা গাছের তলায় বাস করছে।

(এই সময় মাননীয় অধ্যক্ষ মহাশয় পরবর্তী বক্তাকে বক্তব্য রাখিতে আহ্বান করেন।)

**শ্রী অনন্ত সোরেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি মাননীয় সমাজ কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গের বিভিন্ন এলাকায় বিশেষ করে অনুন্নত চিহ্নিত ব্লকগুলিতে সুসংহত শিশু বিকাশ প্রকল্পের কাজ শুরু হচ্ছে, কিন্তু পরিতাপের বিষয় ঝাড়গ্রামের দুটি ব্লক এই প্রকল্পের আওতায় আনা হলেও আদিবাসী অধ্যুষিত এলাকা নয়াগ্রাম, গোপীবল্লভপুর, জামবনি, সাঁকরাইল ঝাড়গ্রাম এই প্রকল্পের আওতায় আনা হয়নি। আমি দাবি জানাচ্ছি অবিলম্বে ঐ সুসংহত শিশু বিকাশ প্রকল্পের আওতায় এগুলিকে আনা হোক। আদিবাসী শিশু কল্যাণ কর্মসূচী গ্রহণ করা হোক।

(এ সময় মাননীয় অধ্যক্ষ মহাশয় পরবর্তী বক্তাকে বক্তব্য রাখিতে আহ্বান করেন।)

**শ্রী ভূপালচন্দ্র পান্ডা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত জরুরি বিষয়ে আপনার মাধ্যমে হাউসের সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। লিলি বিস্কুট ও বার্লি কারখানা দুটিতে উৎপাদন বন্ধের হঠাৎ কি কারণ ঘটল, তা আজও অজ্ঞাত। বাংলার নিজস্ব শিল্পদ্যোগের অন্যতম এই লিলিতে দুটি ভাঁলো কারখানা রয়েছে, একটি উল্টোডাঙ্গার মুরারীপুকুরে, অন্যটি বারাসাতের সন্তোষপুরে। সম্পূর্ণ আধুনিক যন্ত্রপাতি সমন্বিত এবং সুযোগ্য একনিষ্ঠ কর্মী গ্রুপও আছে। ১৯৮১ সালে ৩ লক্ষ টাকা মুনাফা দিয়েছে। অথচ হঠাৎ আজ এটি রুগ্ন ও

সংকটাকীর্ণ ঘোষিত যা শ্রমিক কর্মচারিদের জীবনকে সম্পূর্ণ অন্ধকারাচ্ছন্ন করে দিয়েছে। বিরাট পরিমাণ অর্থও লোকসানে ডুবতে বসেছে। এরজন্য দায়ী কে? শ্রমিক কর্মচারিগণ কিংবা মাথাভারী প্রশাসন ও তাদের অযোগ্য পরিচালন ব্যবস্থা, অপচয়, দুর্নীতি, এইসব? ময়দার পারমিট নষ্ট, ছুটিতে থাকলেও অফিসারদের গাড়ি ব্যবহারে যথেচ্ছাচার এবং ওভার টাইমস মজুরি দান উৎপাদন বন্ধ সত্ত্বেও বিল্ডিং ও রাস্তা মেরামতে প্রচুর টাকা খরচ, বিনা টেনডারে মাল কেনা, নিম্নমানের মাল বেশি দামে কেনা ইত্যাদি যথেচ্ছাচার চলেছে। কোনো প্রয়োজনে? তাই শ্রমিক কর্মচারিদের দাবি উৎপাদন চালু রাখা হোক। শ্রমিক কর্মচারিদের প্রতিনিধি নিয়ে নূতন উৎপাদন পরিচালন স্কীম ও সুযোগ্য পরিচালন ব্যবস্থা গৃহীত হোক। আশাকরি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় এ বিষয়ে দ্রুত ব্যবস্থা গ্রহণ করে বাংলার সম্ভাবনা পূর্ণ একটি শিল্প ও শ্রমিক কর্মচারিদের অকাল মৃত্যুর কবল থেকে রক্ষা করবেন। এই আবেদন জানাই।

**Mr. Speaker :** Mr. Panda, you are reading from your prepared text. It is a bad parliamentary practice.

**শ্রী রাজকুমার মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি কেন্দ্রীয় রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এ-বিষয়ে আপনার সাহায্য প্রার্থনা করছি। বিষয়টি হল—

সাউথ—ইস্টার্ন রেলওয়ে এখনও পর্যন্ত ফার্স্ট ক্লাশ লোকাল ট্রেনে চালু রেখেছেন, কিন্তু ইস্টার্ন রেলওয়ে বর্ধমান থেকে হাওড়া এবং শিয়ালদহ পর্যন্ত সমস্ত লোকাল ট্রেনে ফার্স্ট ক্লাশ তুলে দিয়েছে। আমি মনে করি, রেল দপ্তর থেকে যে সার্কুলার ইস্যু হয় তা সকল ক্ষেত্রেই প্রযোজ্য হওয়া উচিত। তা না হলে এরফলে যাত্রীদের মধ্যে একটা বিভ্রান্তি সৃষ্টি হয়। ট্রেনগুলি সময় মতো না চলবার কারণে ট্রেনে ভীড় হওয়ায় সাউথ-ইস্টার্ন রেলের ঐসব লোকাল ট্রেনের ফার্স্ট ক্লাশে অনেকে যেতে বাধ্য হচ্ছেন। এই বৈষম্য দূর করবার জন্য আপনার মাধ্যমে কেন্দ্রীয় রেলমন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী মহম্মদ আনসরুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল, হাওড়া থেকে জগদীশপুর হয়ে ডোমজুড় পর্যন্ত ৫৭-এ বলে একটি বাসরুট চালু আছে। ঐ রুটে ৩১টি বাসের পার্মিট রয়েছে, কিন্তু প্রতিদিন ১৪।১৫ টির বেশি বাস চলেনা। এরফলে হাজার হাজার যাত্রী দুর্ভোগের মধ্যে দিন কাটাচ্ছে। ১৯৭১ সালে মার্টিন রেল উঠে যাবার পর হাওড়া-কোনা রুটে ৩৬ নম্বরের সরকারি বাস চালু হয়েছিল, কিন্তু ১৯৭২ সালে তদানিন্তন কংগ্রেস সরকার এবং প্রাইভেট বাস মালিকদের মধ্যে আঁতাতের ফলে ঐ বাস উঠিয়ে দেওয়া হয়। আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি, অন্তত ৮টি সরকারি বাস ঐ অঞ্চলে দিয়ে যাত্রী সাধারণের দুর্ভোগ দূর করুন।

**শ্রী হারাণ হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, এশিয়ার সর্ববৃহৎ চটকলগুলির মধ্যে হাওড়ার সাঁকরাইল থানার অন্তর্গত রাজগঞ্জ ন্যাশনাল জুটমিলটি অন্যতম এবং কেন্দ্রীয় সরকার সেটিকে অধিগ্রহণ করেছেন। ওখানে ১৫।১৬ হাজার শ্রমিক-কর্মচারী কাজ করেন। গত ১১.৩.৮৬ তারিখে ম্যানেজমেন্টের চক্রান্তে মিলের ৩নং সেডে অগ্নি সংযোগ ঘটে। সেখানে শ্রমিক ছাঁটাই

করবার উদ্দেশ্য নিয়েই ম্যানেজমেন্টের চক্রান্তে ঐ অগ্নিকান্ড ঘটানো হয়েছে। ইতিমধ্যেই সেখানে শ্রমিক-কর্মচারিদের চাকরির নিরাপত্তা বিঘ্নিত হয়েছে, কারণ তারা বেতন পাচ্ছেন না। সেইজন্য আমার দাবি, শ্রমিক-কর্মচারিদের স্বার্থে ঐ অগ্নিকান্ডের ব্যাপারে এক্সপার্ট দিয়ে তদন্ত করা হোক।

**শ্রী নিতাইচন্দ্র আদক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল, হাওড়া জেলার বাগনান থানার অন্তর্গত সামতাবেড়েতে সাহিত্যিক শরৎচন্দ্রের একটি বাসগৃহ আছে। প্রতি বছর অনেক দর্শনার্থি ঐ বাড়িটি দেখতে আসেন। বাড়িটিতে তার বহু ব্যবহৃত জিনিসপত্র রয়েছে। কিন্তু সমস্ত কিছুই অসংরক্ষিত অবস্থায় রয়েছে। প্রতি বছর সেখানে একটি শরৎমেলা হয়, ৭-৮ দিন ধরে চলে। সেই মেলা থেকে জনসাধারণের দাবি উঠেছে যে, তার গৃহটি অধিগ্রহণ করা হোক, সরকার থেকে বাড়িটির তদারকি করা হোক এবং তাকে দর্শনীয় হিসাবে আকর্ষণীয় করে তোলা হোক। মাননীয় মুখ্যমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রী যাঁরা সেখানে গেছেন তারা এ-বিষয়ে সেখানে প্রতিশ্রুতি দিয়ে এসেছেন এর আগে। কাজেই বিষয়টির প্রতি দৃষ্টি দিতে অনুরোধ করছি।

[3-20—3-30 P.M.]

**শ্রী সুকুমার মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এই বিষয়ে যাতে অনতিবিলম্বে কার্যকর ব্যবস্থা নেওয়া হয় তার জন্য আবেদন জানাচ্ছি। নদীয়া জেলার কোতোয়ালি থানার কুলগাছি এবং হাঁসখালি থেকে বাতুকুল্লা পর্যন্ত ১২ কিলোমিটার রাস্তা পূর্ত বিভাগ গত কয়েক বছর আগে অনুমোদন করে। দুঃখের বিষয় এই ১২ কিলোমিটার রাস্তার মধ্যে মাত্র ৬ কিলোমিটার রাস্তা তৈরি হয়েছে বাকি ৬ কিলোমিটার রাস্তা এখনও পর্যন্ত তৈরি হয়নি। এর ফলে লোকেদের যাতাযাতের খুব অসুবিধা হচ্ছে এবং এখানকার লোকেরা খুব বিক্ষুব্ধ হয়ে পড়েছে। আমি তাই আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যাতে অনতিবিলম্বে বাকি এই ৬ কিলোমিটার রাস্তা তৈরি করে দিয়ে জনগণের চলাফেরার ব্যবস্থা করে দিন।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুরাসারের জন্য গতবছর থেকে পশ্চিমবাংলায় ঔষধ শিল্পে সঙ্কট দেখা দিয়েছে। স্যার, আপনার জানা আছে আমাদের বাইরের রাজ্য থেকে সুরাসার অনেক কষ্টে সংগ্রহ করতে হয়। অতি সম্প্রতি একটা বড় ঔষধ কারখানা আমাদের এলাকায় তৈরি হয়েছে। এই সুরাসারের জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে তারা গিয়েছিল। বাইরের রাষ্ট্র থেকে সামান্য কিছু ইনডাস্ট্রিয়াল এলকোহল পাওয়া গিয়েছিল। কিন্তু এখন জানা যাচ্ছে সেটাও আর পাওয়ার সম্ভাবনা নেই। উত্তরপ্রদেশ, মহারাষ্ট্র এইসব জায়গা থেকে কেন্দ্রীয় সরকারের সাহায্যে অবিলম্বে সুরাসার যদি আমাদের বাংলাদেশের ঔষধ কারখানায় না আসে তাহলে আমাদের সামনে আশঙ্কা দেখা দিয়েছে অনেকগুলি ঔষধ কারখানা বন্ধ হয়ে যাবে। এই সমস্ত কারখানার হাজার হাজার ওয়ার্কার লে অফ হয়ে যাবে। বিভিন্ন ঔষধ কারখানার নামি প্রতিষ্ঠান মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এই ব্যাপারে আবেদন করেছে। তাই আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি যাতে তিনি অবিলম্বে এই ব্যাপারে হস্তক্ষেপ করেন।

**শ্রী বিভূতিভূষণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রামে গ্রামে পানীয় জলের প্রচন্ড অভাব দেখা দিয়েছে। আমার নির্বাচনী এলাকা নারানগড় এবং দাঁতন দুই নম্বর ব্লকে প্রচন্ড পানীয় জলের অভাব দেখা দিয়েছে। বিশেষ করে নারানগড় এবং দাঁতন দুই নম্বর ব্লকে কোনো কোনো জায়গায় একেবারে বৃষ্টি না হওয়ার জন্য জলের লেবেল একেবারে নিচে নেমে গেছে। টিউবওয়েলে জল একেবারেই উঠছে না। গ্রামের সমস্ত পুষ্করিণী একেবারে শুকিয়ে গেছে, এমন জল নেই যে সেখানে গবাদি পশু পর্যন্ত জল খেতে পারে বা স্নান করতে পারে। তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এখান থেকে পঞ্চায়েত সমিতির সঙ্গে যোগাযোগ করে যাতে করে এই অবস্থার মোকাবেলা করা যায় তারজন্য তিনি যেন ব্যবস্থা নেন।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের নদীয়া জেলার করিমপুরে ২৮-২৯ তারিখে ভয়াবহ অগ্নিকান্ড ঘটে। স্বীকারপুর এবং কেচুয়াডাঙ্গায় ২২টি পরিবার এবং কৃষ্ণনগরে ১৭টি পরিবার তাদের একেবারে সর্বনাশ হয়ে যায়। এখানে ৪ লক্ষ টাকার জিনিসপত্র নষ্ট হয়ে যায়। এখানে যে পানের বোরোজ আছে সেইগুলি নষ্ট হয়ে যায়। এই সমস্ত পানের বোরোজ অধিকাংশ গরিব চাষীদের এবং সেইগুলি নষ্ট হয়ে যায়। উল্লেখযোগ্য ব্যাপার স্থানীয় পঞ্চায়েত এবং জনসাধারণ সঙ্গে সঙ্গে এই গ্রামে জড় হয়ে আগুন নিভিয়ে ফেলে। এখানে বি.এস.এফ তাদের উল্লেখযোগ্য ভূমিকা দেখিয়েছে। ফায়ার বিগ্রেড আসতে আসতে এই বিরাট ঘটনা ঘটে যায়। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই অবিলম্বে যাদের বাড়ি-ঘর পুড়ে গেছে তাদের হাউস গ্রান্টের জন্য তিনি যেন কিছু সাহায্য করেন।

**শ্রী হাজারী বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার বহরমপুর থানার অধীনে হাতীনগর গ্রামে গত দোল উৎসবের সময়ে ২০।২৫টি বাড়ি আগুনে পুড়ে ভস্মীভূত হয়ে গিয়েছে। ঐ সমস্ত বাড়ির লোকেদের সমস্ত কিছুই আগুনে পুড়ে নিঃশেষ হয়ে গিয়েছে। স্থানীয় প্রশাসন তাদের কিছু রিলিফ দিয়েছেন ঠিকই, কিন্তু আমার এই প্রসঙ্গে বক্তব্য হচ্ছে এই যে, মানুষগুলি অত্যন্ত দরিদ্র সেজন্য ক্ষতিগ্রস্থ ঐ লোকেরা যাতে তাদের বাসগৃহ নির্মাণের জন্য সাহায্য পান, সেই মর্মে কোনো প্রোপোজাল বহরমপুরের বি.ডি.ও.র কাছে উর্দ্ধতন কর্তৃপক্ষের পক্ষ থেকে পাঠানো দরকার। সেইরকম কোনো প্রপোজাল বা রিপোর্ট যাতে অতি সত্বর সেখানে গিয়ে পৌঁছায়, আমি তারজন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ হরমোহন সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ৩১শে মার্চ তারিখে বিরাট ঘূর্ণীঝড় ও শিলাবৃষ্টির ফলে কাটোয়া এবং তৎসংলগ্ন এলাকায় ব্যাপক ফসলহানী হয়েছে এবং কিছু বাড়িঘর'এর ক্ষতি হয়েছে। ওখানে যে সমস্ত হাটমেট ছিল সেগুলোর অনেকাংশই ক্ষতিগ্রস্থ হয়েছে ও ভেঙে গেছে। ক্ষতিগ্রস্থ বাড়িঘরের সংখ্যা প্রায় ১৫০টির মতো হবে। অবিলম্বে ঐ অঞ্চলে যাতে ত্রাণ-সামগ্রী গিয়ে পৌঁছায়, সেই ব্যাপারে আমি মাননীয় ত্রাণমন্ত্রীকে ব্যবস্থা

গ্রহণের জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সরল দেব :** মাননীয় স্পিকার স্যার, নতুন জেলা স্থাপনের পরিপ্রেক্ষিতে বারাসাতের ১২নং রেলওয়ে গেট এবং মধ্যমগ্রামের ে যে রেলওয়ে গেট আছে, সেখানে প্রতিদিনই যানজট হচ্ছে। ওখান দিয়ে অসংখ্য বাস, লরি ও মানুষ চলাচল করছেন। যানজট হওয়ার জন্য ওখানে একটা স্ট্রানডেড্ অবস্থার সৃষ্টি হয়েছে। সেজন্য ওখানে অবিলম্বে ফ্লাই ওভার নির্মাণ করা দরকার। মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়কে এ ব্যাপারে অনুরোধ জানাই যে, এই অবস্থার অবসান কল্পে ও মানুষের দুর্ভোগ লাঘবের জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে এ ব্যাপারে যাতে একটি প্রস্তাব পাঠানো হয় তারজন্য তিনি যথাবিহীত ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বীরভূম জেলায় তীব্র জল সঙ্কটের কথা মাননীয় সেচ দপ্তরের মন্ত্রীকে জানাই এবং এই সাথে সাথে তাকে এই সঙ্কট থেকে উদ্ধারের জন্য যথাবিহীত ব্যবস্থা গ্রহণের অনুরোধ জানাচ্ছি।

**শ্রী দেবরঞ্জন সেন :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উল্লেখ করছি। গত ২৭শে মার্চ বর্ধমান শহরে রাত্রি দুটার সময়ে আগুন লেগে প্রায় ১৩৫টি দোকান-ঘর পুড়ে গেছে। এরফলে প্রায় ৩৫ লক্ষ টাকা লোকসান হয়েছে। অবিলম্বে ক্ষতিগ্রস্থদের সরকারের পক্ষ থেকে ত্রাণের ব্যবস্থা গ্রহণের জন্য ত্রাণমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নীরোদ রায়চৌধুরী :** উত্তর ২৪ পরগনার বসিরহাট রোড'এ মগরাহাট ব্রিজটি প্রায় একমাস ধরে ভাঙা অবস্থায় পড়ে আছে। এই ব্রিজের উপর দিয়ে অসংখ্য বাস, লরি ও মানুষ চলাচল করে থাকেন। এই গুরুত্বপূর্ণ ব্রিজটি দীর্ঘদিন ধরে ঐ অবস্থায় থাকার ফলে অসংখ্য মানুষ অশেষ দুর্ভোগের মধ্যে পড়েছেন। স্যার, এলাকাটি হচ্ছে বর্ডার সংলগ্ন এলাকা। বারবার করে পি.ডব্লিউ.ডি.কে বলা সত্ত্বেও এবং ডি.এম.কে বারবার করে বলা সত্ত্বেও কার্যকর কোনো ব্যবস্থা আজ পর্যন্ত গ্রহণ করা হয়নি। ঐ লাইনে সমস্ত বাস, লরি চলাচল বন্ধ হয়ে আছে। ব্রিজটি অবিলম্বে নির্মাণ করে বাস, লরি ও মানুষ চালচলের উপযোগী করার জন্য আমি মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বারবার করে বলা সত্ত্বেও তিনি যে কেন কোনো ব্যবস্থা নিচ্ছেন না তা আমি বুঝতে পারছি না। সেজন্য অবিলম্বে এটি মেরামত করার জন্য আমি পুনরায় আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বিমলকান্তি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সেচ দপ্তরের নাম হচ্ছে সেচ এবং জলপথ। কিন্তু এই দপ্তরের আর একটি মুখ্য কাজ হচ্ছে বন্যা নিয়ন্ত্রণ। আমরা অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করছি বন্যা নিয়ন্ত্রণের যে কাজগুলো প্র্যাকটিক্যালি এই দপ্তরের মাধ্যমে হয়, তা অত্যন্ত অপ্রতুল। বন্যা নিয়ন্ত্রণের জন্য যে সমস্ত স্টেপস্গুলো রয়েছে যে সমস্ত স্কীমস্ পাস হয়ে থাকে, তা করেন বি.ও.টি.সি বা বোর্ড অফ টেকনিক্যাল কনসালটেন্সি। অ্যাকচুয়ালি এগুলো ইমপ্লিমেন্টেড হয়না। তার কারণ হচ্ছে, মিটিং সাধারণত নভেম্বর বা ডিসেম্বর মাসে হয়। অর্থাৎ যখন কাজ আরম্ভ হয়, ততদিন বর্ষা এসে যায়। এই দপ্তরের সঙ্গে যেহেতু বন্যা নিয়ন্ত্রণ কথাটা যুক্ত করা নেই, সেজন্য কি এটা করা যাবেনা?

[3-30—3-40 P.M.]

**শ্রী যোগেন্দ্রনাথ সিংহ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং কেন্দ্রের প্রতিরক্ষা দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। জলপাইগুড়ি জেলার ফালাকাটা সুভাষ কলোনির ২৯টি পরিবারকে প্রতিরক্ষা দপ্তর ৭ দিনের মধ্যে বসতবাটি ভাঙ্গিয়া অন্যত্র যাইতে নোটিশ দিয়েছেন। উল্লিখিত পরিবারগুলি সবই পূর্ববঙ্গাগত উদ্বাস্তু। তাহারা ২৫।৩০ বৎসর যাবত ঐ জমিতে স্থায়ীভাবে বসতবাটি করিয়া আসিতেছে। ইতিমধ্যে ঐ কলোনিতে পঃ বঃ সরকার নলবাহী জলের ব্যবস্থা, বিদ্যুৎ, রাস্তাপথ ইত্যাদি ব্যবস্থা করিয়াছে। ঐ একই জমির একাংশকে প্রতিরক্ষা দপ্তর বেশকিছু লোককে ৩৫ বৎসরের লিজ দিয়াছে। পরিবারগুলি যাতে উচ্ছেদ না হয় এবং দীর্ঘমেয়াদি পাট্টা পায় তাহার জন্য আপনি মুখ্যমন্ত্রীকে বলুন, তিনি যেন প্রতিরক্ষা দপ্তরকে বিষয়টি যোগাযোগ করেন।

**শ্রী শচীন্দ্রনাথ হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকা হুগলির খানাকুল জেলায় ব্যাপকভাবে উন্নতমানের বোরো ধানের চাষ হয়। পার্শ্ববর্তী এলাকাতেও আমন ধানের প্রচুর পরিমাণ চাষ হয়। কিন্তু এখানে খরা বা বন্যাতে এইসব ফসল নষ্ট হয়ে যায়। দুর্ভাগ্যের বিষয় যখন গ্রীষ্মকাল তখন এখানে জল পাওয়া যায়না এবং বর্ষার সময়ে আবার সব ফসল জলে ডুবে যায়। সেইজন্য আমার অনুরোধ ডি.ভি.সি. থেকে হলদি হরিণখোলা সার্কিটে জল দেওয়ার ব্যবস্থা করা যায় তাহলে এই ফসলগুলি বেঁচে যাবে। আমি এই ব্যাপারে মুখ্যমন্ত্রী তথা কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অমিয়ভূষণ ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার এবং সভার সমস্ত সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে গত কয়েকদিন আগে হিরম্বচন্দ্র কলেজের প্রিন্সিপালকে সেই কলেজের গভর্নিংবডি সাসপেন্ড করে দেন। সবচেয়ে আশ্চর্যের বিষয় তাকে ডি পি আই থেকে অ্যাপয়েন্ট করা হয় এবং তিনি কিছুদিন হল কনফার্মও হয়েছেন। সেক্ষেত্রে উইদাউট এনি কনসিডারেশন তাকে সাসপেন্ড করা হয়েছে। তার পেছনে সুন্দরভাবে ছাত্রদের দিয়ে লেলিয়ে দেওয়া হয়েছে। এই সম্পর্কে গতকাল আন্ডার গ্র্যাজুয়েট কাউন্সিল আলোচনা হয়েছে এবং সিন্ডিকেটেও আলোচনা করেছে। আন্ডার গ্র্যাজুয়েট কাউন্সিলের চেয়ারম্যানকে দিয়ে কলেজ ইনেসপেকশন করানো হয়েছে। তিনি বলে এসেছিলেন আমরা আবার দ্বিতীয়বার ইনেসপেকশন করতে আসব এবং ইনেসপেকশনের রিপোর্ট কমপ্লিট না হওয়া পর্যন্ত অ্যাকশন নেবেন না। কিন্তু তারা সমস্ত উপেক্ষা করে অ্যাকশন নেন। এই ব্যাপারে সিন্ডিকেট ইউনিভার্সিটিতে প্রস্তাব পেশ করেন যে ডিস-অ্যাফিলিয়েট করা পর্যন্ত সেখানের কলেজে যেন অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হোক। এই ব্যাপারে আগামীকাল সমস্ত বিশ্ববিদ্যালয়ের অধ্যক্ষরা সেখানে যাচ্ছেন এই ধরনের কার্যকলাপের জন্য। এ ছাড়া এখানে ৭টি কলেজের প্রিন্সিপাল অ্যাপয়েন্টমেন্ট করা হয়েছে তারাই আবার প্রফেসর ইনচার্জ হিসাবে কাজ করছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আজকে থেকে উচ্চমাধ্যমিক পরীক্ষা শুরু হচ্ছে। উচ্চমাধ্যমিক পরীক্ষার আগে বিদ্যুৎমন্ত্রী হুকুম দিয়েছিলেন যে কোথাও যেন বিদ্যুৎ বন্ধ না হয়। গতকাল এই বিবৃতি দেওয়া সত্ত্বেও বিভিন্ন জায়গায়

ছাত্রদের অসুবিধা করে বিদ্যুৎ ঘাটতি চলছে। আমার অনুরোধ স্কুলগুলিতে যেন এই পরীক্ষার সময় বিদ্যুৎ না যায় তারজন্য ব্যবস্থা করা হয়। আমার অনুরোধ সমস্ত সেন্টারগুলিতে যেন বিদ্যুতের ব্যবস্থা করা থাকে এবং ডিপার্টমেন্টকে এই ব্যাপারে যেন বিশেষ নির্দেশ দেওয়া হয়। গতকাল ইউনিভার্সিটির বিলের সময়ে বললেন যে ছাত্রদের যেন কোনো অসুবিধা না হয় এবং তাদের যাতে বিদ্যুৎ বন্ধ না হয় সেদিকে লক্ষ্য রাখতে হবে। সুতরাং একে টপ প্রায়োরিটি দিয়ে দেখতে হবে যাতে কোথাও বিদ্যুৎ বিভ্রাট না হয়। এরসঙ্গে আরও অনুরোধ করছি স্কুল সেন্টার এবং কলেজ সেন্টার এবং হোস্টেলগুলিতে যেন বিদ্যুৎ চলে না যায়। এইজন্য আমি মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয় জানেন খবরের কাগজে বেরিয়েছে খবরটা, একটা গুরুত্বপূর্ণ বিষয়। মেদিনীপুরের একজন জর্জ তার বাড়িতে একটি ১৫ বছরের কিশোরী কাজ করে। সেই কিশোরীকে মারধর করা হয়, ফলে তাকে হাসপাতালে পাঠাতে হয়েছে। সেই ঘটনাকে কেন্দ্র করে স্থানীয় লোকেদের মধ্যে একটা বিরাট উত্তেজনা দেখা দিয়েছে। স্যার এরজন্য হাইকোর্ট থেকে সেখানে একটা বিচার বিভাগীয় তদন্ত করা উচিৎ ছিল কিন্তু তা করা হয়নি। তাই আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীকে বলছি অবিলম্বে একটা বিচার বিভাগীয় তদন্ত করা হোক। কারণ একজন বিচারক তার বাড়িতে যদি এমন একটা কাজ করেন মারধর করেন, প্রহার করেন তাহলে বিচার আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে?

**Mr. Speaker :** Mr. Mukherjee, the question is you have most probably been guided by certain newspaper reports. You do not know the facts or the incidence, neither do I. I suggest the honourable members should not let them guided by newspaper reports, because they may be misguided. In such delicate matters they should have been more cautious as the prestige of the judicial officer and the Judicial Department is also concerned. I had also drawn the attention to the Honourable members earlier for not being misguided by newspaper reports and more so in delicate matters.

**Shri Satya Ranjan Bapuli :** Mr. Speaker, Sir, let his speech be expunged.

**Mr. Speaker :** It can't be expunged, because it is not unparliamentary. But I would only say that they should be more cautious about such matters. Now I call upon Shri Kashinath Misra.

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্যার, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি মাননীয় মন্ত্রীর ও সভার দৃষ্টি আকর্ষণ করছি। মধ্যশিক্ষা পর্যদের মাধ্যমে যে পরীক্ষাটা হয়ে গেল তাতে বিভিন্ন গলদ ছিল। পরীক্ষার প্রশ্ন থেকে আরম্ভ করে বিভিন্ন বিষয়ে সেখানে জ্যামিতি, অ্যালজেবরার যে প্রশ্ন দেওয়া হয়েছিল সেটা বর্তমানের মাধ্যমিক সিলেবাসের বহির্ভূত। এর ফলে যাদের পাশ করার কথা তারা একটা দুরুহ অবস্থার মধ্যে পড়েছে। এটার একটা তদন্ত করা দরকার।

[3-40—4-15 P.M.] (including Adjournment)

**শ্রী গুণধর মাইতি :** স্যার একটি গুরুত্বপূর্ণ বিষয় আমি উল্লেখ করতে চাই। গত ২৫/৩/৮৬ তারিখে মাননীয় সদস্য যে কথাটি উল্লেখ করেছেন সেটি সম্পূর্ণ মিথ্যা। আমি খোঁজ নিয়ে জেনেছি মাননীয় এম.পি. মনোরঞ্জন হালদারকে লাঠি দিয়ে মারধর বা আঘাত করা হয়নি। বিধায়ক সত্যরঞ্জন বাপুলিকে ঘুষি মারা হয়নি, অশ্লীল ভাষায় গালিগালাজ করা হয়নি, এটা সম্পূর্ণ অসত্য কথা উনি উল্লেখ করেছেন। ওদের কিছু অনুচর প্রচার করছে কেন্দ্রীয় রিজার্ভ ব্যাঙ্ক থেকে এম.পি.দের একটা কোটা আছে লোন দেওয়া হবে। এবং তারজন্য ছাপানো ফর্ম বিলি করে থাকে। আমরা ও প্রতিনিধি ওরা যদি দেয় আমরা পাব না কেন এই প্রশ্ন তারা করছেন, এরজন্যই সাধারণ মানুষের বিক্ষোভ। স্যার, কুয়োমনি মৌজা নোনা জলের বন্যায় ভেসে গেছে। ফসল একেবারেই হয়নি। ধনী মধ্যবিত্ত সবাই অন্নাভাবে হাহাকার করছে এদের মধ্যে অধিকাংশই গরিব। স্যার, আপনার মাধ্যমে আমি মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি এইরকমভাবে মিথ্যা ঘটনা দিয়ে যেন তাদের হয়রানি না করা হয়। (গোলমাল)

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** স্যার, অন এ পয়েন্ট অব পারসোনাল এক্সপ্ল্যানেশন আমরা বিরোধী দলে থাকতে পারি কিন্তু এই গুণধরবাবু কালকেই আমাকে ঘটনা কি জিজ্ঞাসা করায় আমি তাকে সমস্ত বলেছি। তিনি সেখানে যাননি, কিছু জানেনও না। অসত্য কথা বলেছেন, আমি বলছি আমি. সত্য কথা বলেছি।

(গোলমাল)

**(After Adjournment)**

[4-15—4-25 P.M.]

**Motion for extension of time for presentation of Report of the Select Committee on the West Bengal Open University Bill, 1986.**

**Mr. Speaker:** This cannot be moved as Shri Sambhu Charan Ghose who is the Minister-in-charge and also the Chairman of the Select Committee he is unwell. This will be taken up on any subsequent date when he joins the House again.

GOVERNMENT BUSINESS

**LEGISLATION**

**The Rabindra Bharati (Amendment) Bill, 1986**

**Mr. Speaker:** Shri Nirmal Kumar Bose will introduce the Rabindra Bharati (Amendment) Bill, 1986 and place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Buisness in the West Bengal Legislative Assembly.

**Shri Nirmal Kumar Bose:** Mr. Speaker, Sir, with your permission, I beg to introduce The Rabindra Bharati (Amendment) Bill, 1986 and place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

The clauses (a) and (b) of sub-section (4) of section 55 of the Rabindra Bharati Act, 1981 provides that in case the first Vice-Chancellor is not in a position to complete the constitution of different University Bodies i.e. the Court, the Executive Council, the Faculty Councils and the Boards of Studies in accordance with the Statutes, the Ordinances and the Regulations as reviewed and finalised with the approval of the Chancellor, his term may be extended from time to time for a further period of two years to the maximum. The term of office (inclusive of the said grace period of two years) of Dr. Ramaranjan Mukherjee, the Vice-Chancellor who succeeded two other Vice-Chancellors appointed under the transitory provisions of the Act was due to expire on the 25.10.85. Inspite of best efforts the preliminaries leading to the declaration of the "appointed date" could not be completed within the stipulated period i.e. the 25-10-85 and in order to avoid a deadlock it was necessary to extend the term of office of the Vice-Chancellor for a further period of three months.

As the Assembly was not in session at that time the Ordinance i.e. the Rabindra Bharati (amendment) Ordinance, 1985 was promulgated to achieve the purpose.

(Secretary then read the Title of the Bill)

**Mr. Speaker** : I have received two notices of Statutory Resolution from Shri Kashinath Misra and Shri Abdul Mannan under Article 213(2) (a) of the Constitution of India disapproving the Rabindra Bharati (Amendment) Ordinance, 1985.

I call upon Shri Kashinath Misra to move his resolution.

**Shri Kashinath Misra** : Mr. Speaker, Sir, I beg to move that this House disapproves the Rabindra Bharati (Amendment) Ordinance, 1985 (West Bengal Ordinance No. XI of 1985).

**Shri Nirmal Kumar Bose** : Mr. Speaker, Sir, I beg to move that the Rabindra Bharati (Amendment) Bill, 1986 be taken into consideration.

**Mr. Speaker** : The Statutory Resolution and the Motion for Consideration will be discussed together.

**শ্রী নির্মল [illegible] বসু** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য খুব সামান্য এটা হচ্ছে রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয় বিলের সংশোধনী। যখন বিধানসভা চলছিল না তখন কাজের গুরুত্ব বিবেচনা করে আমাদের অর্ডিন্যান্স করতে হয়। আইন অনুযায়ী উপাচার্যের দায়িত্ব হচ্ছে বিভিন্ন সংস্থা গঠন করা। কিন্তু সেটা নির্ধারিত সময়ের মধ্যে করা হয়নি বলে ৩ মাসের জন্য আমাদের অর্ডিন্যান্স করতে হয়। এই ৩ মাসের মধ্যে সব কাজ করা হয়েছে, first appointed day হচ্ছে January, 86 নূতন উপাচার্য নিযুক্ত হয়েছেন অর্থাৎ পুরানো ব্যাপারগুলো সবই কার্যকর করা হয়েছে। আমাদের উপায় ছিলনা বলে অর্ডিন্যান্স করেছিলাম এবং এখন সেটা বিলের আকারে আপনাদের কাছে আনা হয়েছে অনুমোদনের জন্য। আশাকরি আপনারা সকলে একে সমর্থন করবেন।

**শ্রী কাশীনাথ মিশ্র** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয় বিধেয়ক, ১৯৮৬ যেটা নিয়ে এসেছেন বিল আকারে এবং আন্ডার ৭২(১)এ তিনি যে স্টেটমেন্ট দিয়েছেন সেটা আমি দেখেছি এবং সেখানে তিনি তার কারণ দর্শিয়েছেন। কিন্তু রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয় অ্যাক্ট ১৯৮১, এর সেকশন ৫৫ যেখানে বলছেন Vice Chancellor whose period of office has expired or another person to be the Vice Chancellor for the purpose of this Section, for such period not exceeding two years as the Vice Chancellor. মাননীয় মন্ত্রী মহাশয় সেখানে বললেন ২৫/১০/৮৫ তারিখে যে The term of office (inclusive of the said grace period of two years) of Dr. Ramaranjan Mukherjee, the Vice-Cancellor who succeeded two other Vice-Chancellors appointed under the transitory provisions of the Act was due to expire on the 25.10.85. Inspite of best efforts the preliminaries leading to the declaration of the "appointed date" could not be completed within the stipulated period i.e. the 25-10-85 and in order to avoid a deadlock it was necessary to extend the term of office of the Vice-Chancellor for a futher period of three months. আমার বক্তব্য হচ্ছে একটা সময় সীমা নির্ধারণ করা আছে যে ২ বছরের মধ্যে যেটা করতে হবে সেটা সেই সময়ের মধ্যে হলনা এবং সেই সময়টা অতিক্রম করার পর আরও ৩ মাস সময় নিতে হল এবং সেই সময়টা যে পরিপ্রেক্ষিতে নিলেন দেখা যাচ্ছে ইউনিভার্সিটির তদানীন্তন সময়ে সেখানে যে Court, the executive Council, the Faculty Councils and the Boards of Studies এগুলি হয়নি, এখন তিনি বললেন যে এগুলি সম্পূর্ণ হয়ে গেছে, নতুন ভাইস-চ্যান্সেলরের নিয়োগ হয়েছে, এটা নিশ্চয়ই আমাদের কাছে সুখকর বিষয়। কিন্তু যে সময়ের মধ্যে আইন আকারে বলে দিলেন যে ২ বছরের মধ্যে হবে সেখানে সময়টা নিলেন, সে ৩ মাসই নিন আর ৬ মাসই নিন সেটা প্রশ্ন নয়, কিন্তু এই সময়ের মধ্যে কেন হলনা সেটাই প্রশ্ন। যে সময়ের মধ্যে এই কাজগুলি করার চিন্তা-ভাবনা করেছিলেন সেই পরিপ্রেক্ষিতে ২ বছর সময় নেওয়া হয়েছিল, কিন্তু সেটা অতিক্রম করলেন কি পরিপ্রেক্ষিতে, আরও ৩ মাস সময় কেন নিলেন সেটার ব্যাখ্যা আমরা দেখতে পাইনি। এইভাবে সময় নিলে শিক্ষা প্রতিষ্ঠানগুলি একটা অব্যবস্থার মধ্যে যায়। সেখানে কি অবস্থার মধ্য দিয়ে কর্তৃপক্ষ যে কাজের দায়িত্ব নিয়েছিলেন সেটাকে করতে পারলেন না সেটা তার স্টেটমেন্টের মধ্যে উল্লেখ করার প্রয়োজন ছিল, সেটা আমাদের গোচরিভূত হলনা। রবীন্দ্র

ভারতী বিশ্ববিদ্যালয়ের অধীনস্থ কোনো কলেজ নেই, সেই বিশ্ববিদ্যালয় একটা বিশেষ শিক্ষা ব্যবস্থার জন্য প্রতিষ্ঠা করা হয়েছিল। সেখানে কোনো চাপ এবং অন্যান্য বাধার জন্য কোনো অচলাবস্থা সৃষ্টি না হওয়া সত্ত্বেও কেন আরও সময় নিয়ে এই অর্ডিন্যান্স করতে হল সেটা আমাদের কাছে পরিষ্কার নয়। অর্ডিন্যান্সকে আইনসঙ্গতভাবে বিলে রূপান্তরিত করার জন্য হাউসের কাছে নিয়ে আসতে হবে।

[4-25—4-35 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আশাকরি মন্ত্রী মহাশয় এটা লক্ষ্য রাখবেন যাতে এর পুনরাবৃত্তি আর না হয়। প্রকৃতপক্ষে যদি কোথাও ডেডলক পজিশন হয় তাহলে অনেক সময় প্রয়োজনে অর্ডিন্যান্স করতে হয় আমরা জানি কিন্তু সেখানে এরকম অবস্থা ছিলনা। আমি আশাকরি এখন উনি যেটা এনেছেন সেটা কেন এনেছেন সেকথা আমাদের কাছে বলবেন। আমি জিনিসটা খুব ভালভাবে উপলব্ধি করে এই অর্ডিন্যান্স-এর বিরোধিতা করেছি এবং স্ট্যাটুটরি রেজলিউশন নিয়ে এসেছি। আমি আশাকরি এই ব্যাপারে মন্ত্রী মহাশয় তার বক্তব্য হাউসে রাখবেন।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রবীন্দ্র ভারতী ইউনিভার্সিটি (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৬ একে সমর্থন করে কয়েকটি কথা বলব। কাশীবাবু একে ডিসঅ্যাপ্রুভ করে স্ট্যাটুটরি রেজলিউশন এনেছেন এবং এক্সপ্লেন করে বলেছেন কেন এটা এনেছেন। আমি তাকে স্মরণ করিয়ে দিচ্ছি ১৯৭৮ সালে সমস্ত ইউনিভার্সিটি আইন করে কি করেছিলেন। সমস্ত ইউনিভার্সিটির ক্ষেত্রে সেই আইন মোতাবেক যে সময় দেওয়া হয়েছিল সেই ফর্মালিটিসগুলি প্রায় সমস্ত ক্ষেত্রেই হয়েছে। একমাত্র রবীন্দ্র ভারতী ইউনিভার্সিটির কমপোজিশনের ক্ষেত্রে কিছুটা সমস্যা দেখা দিল। বিশেষত স্টুডেন্টস্ কন্সটিটিউএন্সি যেখান থেকে মেম্বারদের নাম জোগাড় করা দরকার সেখানে কিছুটা অসুবিধা দেখা দিয়েছিল। এছাড়া আরও কতগুলি ঘটনা এই সময় ঘটে, যেমন—সাধারণ নির্বাচন, পঞ্চায়েত নির্বাচন এই সময় হয় এবং তারফলে একটু ডিলে হয়। আমাদের আইনে প্রভিসন আছে এবং সব জায়গাতেই হয় যে, কোনোরকম কন্সটিটিউশন্যাল ক্রাইসিস দেখা দিলে সেখানে অর্ডিন্যান্স করা যায়। কাজেই এটা এনে কোনো বে-আইনি কাজ করা হয়নি। অর্ডিন্যান্স করে কন্সটিটিউশন্যাল ক্রাইসিসকে অতিক্রান্ত করা যায় সেই ক্ষমতা সরকারের আছে। আমি মনে করি এই বিলকে ডিসঅ্যাপ্রুভ করার কোনো সঙ্গত কারণ নেই। একথা বলে আমি বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাশীবাবু যা বলেছেন আমি তা মনযোগ সহকারে শুনেছি। তার কথা দুটি। প্রথমে তিনি বললেন ২ বছর যে সময় ছিল তারমধ্যে বিভিন্ন সংস্থা গঠন করা এবং স্ট্যাটুট, রেগুলেশন করার কাজ সমাপ্ত করা উচিত ছিল। তারপর বললেন, এই সময়ের মধ্যে কেন এগুলি করা হলনা এবং কেনই বা সময় বাড়াতে হল? স্যার, এর অধীনে কোনো কলেজ নেই। বিভিন্ন সংস্থা গঠনের ব্যাপারে ভোটার লিস্ট তৈরি করতে একটু সময় লেগেছে, স্ট্যাটুট, রেগুলেশন ইত্যাদির ব্যাপারেও একটু সময় লেগেছে।

দু-বছর যদি কম সময় মনে করতাম তাহলে দু-বছর রাখার কোনো কারণ ছিলনা।

ন্তু দেখা গেল দু-বছরের মধ্যে হলনা। তখন যদি এই অর্ডিন্যান্স না করতাম তাহলে তো আটকে যেত। এ ক্ষেত্রে আমাদের আর রাস্তা কি ছিল? সব বন্ধ করে দেওয়া, না, র্ডিন্যান্স করে সময় চাওয়া? আমরা তো ৬ মাস সময় নিইনি, আমরা তো পারতাম, র্ডিন্যান্স করে আমাদের ক্ষমতা আছে এক বছর সময় নেওয়ার, তা তো করি নি, আমরা থলাম এখানে কাজটা প্রায় শেষ হয়ে এসেছে তাই তিনমাস সময় নিয়েছি। তিনমাসের য়ে আর কি কম সময় নেওয়া যায়? আর সেখানে তিনমাসের মধ্যে হয়েও গিয়েছে। ৭ই নুয়ারি অ্যাপয়েনটেড ডে করে নতুন বিশ্ববিদ্যালয়ের কাজকর্ম পুরোদস্তুর চালু করা হয়েছে। ইন অনুযায়ী নতুন উপাচার্য হয়ে গিয়েছেন, যদিও একই ব্যক্তি কিন্তু তার নিয়োগ হয়ে য়েছে, এখানে এটা যাকে বলে এক্স-পোস্ট ফ্যাকটম ভ্যালিড। সুতরাং কোনো ক্ষমতা চাইছি , সময়ও চাইছি না, নতুন কিছু চাইছি না। যেটা হয়ে গিয়েছে সেটার একটা অনুমোদন ইছি, এতে আপত্তির কিছু নেই। দু-বছরের মধ্যে হলেই আমরা খুশি হতাম, হয়নি, তাই ময় কিছুটা বাড়াতে হয়েছে। কাজটা হয়ে গিয়েছে কাজেই আশাকরি এতে সকলেই মত বেন।

The motion of Shri Kashinath Misra that the House disapproves ie Rabindra Bharati (Amendment) Ordinance, 1985 (West Bengal Orinance No.XI of 1985), was then put and lost.

The motion of Shri Nirmal Kumar Bose that the Rabindra Bharati Amendment) Bill, 1986, be taken into consideration was then put and greed to.

**Clauses 1, 2, 3 and Preamble**

The question that Clauses 1, 2, 3 and Preamble do stand part of ie Bill was then put and agreed to.

**Shri Nirmal Kumar Bose :** Sir, I beg to move that the Rabindra Bharati (Amendment) Bill, 1986, as settled in the Assembly be passed.

**Dr. Zainal Abedin :** Mr. Speaker, Sir, my submission to the Hon'ble Minister is a pinpointed one, and categorical. Sir, you know it s the need of the hour in India and in the world at large to adopt amily welfare measures. There is no such indication in any part of the egislation. As society expands legislation multiplies. Does the Minister agree that the rule by Ordinance is a bad form of Government ? Will the Minister be pleased to explain the circumstances as to what prompted him, and what prompted the Government, to bring forth this type of Ordinance ? If they believe in democracy how they promulgate this Ordinance and to rule by adhocism. These are the two contradictions. Will the Minister be pleased to explain the contradictions ? I am not opposing the contents. But I find, the entire Government is callous, careless and lathergetic, and the inefficiency is incredible. The whole of

West Bengal is being run in this way. Let the Minister explain and contradict.

**শ্রী কাশীনাথ মিশ্র :** স্যার, এটা একটা পোস্টমর্টেম কেস সবকিছু হয়ে গিয়েছে এখন এটা পোস্টমর্টেম কেস হিসাবে এসেছে। সেখানে সেই ভাইস-চ্যান্সেলার ডঃ রমারঞ্জন মুখার্জিই পুনরায় ফিরে এসেছেন। ডাঃ আবেদিন যেটা বলছিলেন যে একটা গণতান্ত্রিক পদ্ধতিতে যেখানে আমরা পার্লামেন্টারি প্রসিডিওর ফলো করি সেখানে এই অর্ডিন্যান্স করাটা এটা আশাকরি আপনারাও পছন্দ করেন না। সেই পরিপ্রেক্ষিতে আমি বলতে চাই, যেটা ঘটে গিয়েছে সেটা ঘটার পর আপনারা নিয়ে এসেছেন। সেই কারণে আমি বলছি, এটা একটা পোস্টমর্টেম কেস, আগেই হয়ে গিয়েছে অতএব সেখানে আর কিছু করার নেই।

[4-35—4-45 P.M.]

**শ্রী নির্মলকুমার বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তৃতীয় পাঠের সময়ে মাননীয় বিরোধী পক্ষের ২জন সদস্য যে বক্তব্য রাখলেন সেটা এই প্রসঙ্গে সংশ্লিষ্ট নয়। তারা আজকে যে প্রশ্ন তুলেছেন, এই প্রশ্ন অতীতেও এই বিধানসভা এবং পূর্বতন বিভিন্ন বিধানসভায় যখন ডাঃ জয়নাল আবেদিন সাহেব ছিলেন, তখন অন্যপক্ষ থেকে আমরা যখন বিরোধী পক্ষে ছিলাম তখন এই জাতীয় কথা বহুবার তোলা হয়েছে। কথা হচ্ছে, এই অর্ডিন্যান্স দিয়ে আইন পরিচালনা চলবে কি চলবে না? মাননীয় সদস্য জয়নাল আবেদিনের একটু স্মরণে থাকা উচিত, উনি যখন মন্ত্রী ছিলেন তখন কোনো অর্ডিন্যান্স করার প্রয়োজন ছিল কি না, বা করেছেন কি না? আমরা যারা এখন সরকারে আছি, আমরা চাইনা যে অর্ডিন্যান্স করা হোক। আমরা চাই যখন বিধানসভা বসছে তখন বিল এনে আইন করে করতে। কিন্তু যদি হঠাৎ কখনও দরকার হয়, আটকে যায় তারজন্য তো সংবিধানে এই ব্যবস্থা করে দিয়েছে এবং সেটা চলছে। এই বিলের ব্যাপারে কি হল? আমরা ভেবেছিলাম যে ২ বছরের মধ্যে কাজ হবে। কিন্তু অক্টোবর মাসে এসে দেখা গেল যে কাজ হচ্ছেনা। এরজন্য কি বিধানসভা ডাকতে হবে? তাতো হতে পারেনা। সুতরাং আমরা ৩ মাস সময় বাড়িয়ে নিয়েছি এবং বাড়িয়ে নিয়ে তারমধ্যে কাজ করেছি। এটা সম্পূর্ণ গণতান্ত্রিক এই কারণে যে বলাই আছে বিধানসভা বসলে অর্ডিন্যান্স লে করতে হবে এবং বিধানসভার অধিবেশন শেষ হওয়ার আগে, ৬ সপ্তাহ আগে এটাকে আবার বিল হিসাবে এনে পাস করিয়ে নিতে হবে। কাজেই এটা করা হয়েছে, এতে গণতান্ত্রিক অসুবিধা কোথায়? কোনো অসুবিধা নেই। সুতরাং এই যে তিনি অনেক বড় বড় কথা বললেন, উনি যখন মন্ত্রী ছিলেন তখন কেমন অবস্থা ছিল সেটা উনি একবার ভেবে দেখুন।

The motion of Shri Nirmal Kumar Bose that the Rabindra Bharati (Amendment) Bill, 1986, as settled in the Assembly, be passed was then put and agreed to.

**Dr. Zainal Abedin :** Sir, I have a submission before you. The other day your goodself contended that Panchayat happens to statutory body and government cannot interfere in it. With regard to certain points of privileges, I raised a question and the Hon'ble Minister was

pleased to make a statement in the House. Sir, under Sec. 212 of the Panchayat Act the Government has the power to direct the Panchayat Body to some extent. Will the experienced, veteran and respectable Minister be pleased to explain the conduct of the West Dinajpur Zilla Parisad about which I have mentioned.

**Mr. Speaker :** Dr. Abedin, Sec. 212 of the Panchayat Act says, "In the discharge of their function the Gram Panchayat, the Panchayat Samity and the Zilla Parisad shall be guided by such instructions or discretions as may be given to them by the State Government from time to time inconformity with the provisions of this Act."

Now I would request you to see Sec. 150 of this Act. It says, "Every Zilla Parisad shall hold a meeting at least once in a month at such time and at such place within the local limits of the district concerned as the Zilla Parisad may fix at the immediate preceeding meeting."

So, under Sec. 212 the Government can definitely request the Panchayat body. But you know in a democracy, the democratic institutions have got certain rights of their own. This cannot be denied. Fortunately or unfortunately, you are the member of two bodies of the Zilla Parisad of West Dinajpur and also of the Legislative Assembly. Now, some members of the Legislative Assembly are also the members of the Municipal bodies. The Municipal bodies also hold their meeting in their own way. So There may be clashes.

**Dr. Zainal Abedin :** Sir, under rule 105 the Zilla Parisad is bound to hold a meeting at an interval of three months. But this particular Zilla Parisad had not conducted any meeting within six months. I raised this point but they could not answer. Why did they not hold meeting in time ? Now, they are well aware that some members are attending the Budget Session and they are now convening the meetings.

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** মিঃ স্পিকার স্যার, আমি সেদিনও বলেছিলাম, আজও বলছি যে আমরা ইনস্ট্রাকশন পাঠিয়েছিলাম এবং উনি জানেন যে ইনস্ট্রাকশন গিয়েছিল। এবং এই বিষয়ে আমি যখন পরের দিন বলি তখন খুব ক্লিয়ারলি বুঝিয়ে দিয়েছিলাম যে বছরের শেষ, অনেকগুলো কাজ থাকে, তাদের সেইগুলো করতে হবে। সেই সবের জন্য অনেক সময় হয়ত নিয়ম থাকলেও অনেক ডিফিকালটি থাকে, যে কথাগুলো বলেছিলাম যে এই এই জিনিস আছে আর উনি আর একটা জিনিস আমাকে বলেছেন এবং ওঁর সঙ্গে আমার কথাও হয়েছে, হয়ত এমন অনেক জিনিস থাকতে পারে যে ডেলিবারেটলি হত—মানে উনি যে রকম ভাবে এফেক্‌টিভলি ফিল করতে পারেন, তার জন্য হয়ত উনি সাসপেক্ট করছেন যে ডেলিবারেটলি উনি যখন থাকেন না সেটা খবর নিয়ে সেদিন ডাকে, এটা তিনি বলেছেন। এই বিষয়ে আমি ওঁকে বলেছি যে আমি যাব এবং সেটাও ব্যবস্থা করব, এর বেশি করা যায় না। আপনি

যেটা দেখাচ্ছেন টাইমটা দেখে আমি দেখেছি, উনিও দেখলেন, সেই জন্য ওটাতে জেনারেল ভাবে একটা পাঠানো ছাড়া, তারপর যেটা করতে হবে—একটা কথা আছে you can drag a horse into the water but you cannot make it drink.

## FINANCIAL

## Budget of the Government of West Bengal for 1986-87

## Voting on Demands for Grants.

### Demand No. 59

**Major Heads:** 314-Community Development (Panchayat), 363-Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institution (Panchayat) and 714-Loans for Community Development (Panchayat).

**Shri Benoy Krishna Chowdhury:** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 34,10,06,000 be granted for expenditure under Demand No. 59, Major Heads: "314-Community Development (Panchayat), 363-Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayat) and 714-Loans for Community Development (Panchayat)".

(This is inclusive of a total sum of Rs. 8,52,53,000 already voted on account in March, 1986)

### Demand No. 60

**Major Heads:** 314-Community Development (Excluding Panchayat) and 514-Capital Outlay on Community Development (Excluding Panchayat).

**Shri Benoy Krishna Chowdhury:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 87,98,75,000 be granted for expenditure under Demand No. 60, Major Heads: "314-Community Development (Excluding Panchayat) and 514-Capital Outlay on Community Development (Excluding Panchayat)".

(This is inclusive of a total sum of Rs. 21,99,82,000 already voted on account in March, 1986)

The Budget Speech of Shri Benoy Krishna Chowdhury is taken as read.

২। এই সভার মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, ভারতীয় সংবিধানের ৪০ নং অনুচ্ছেদে বর্ণিত রূপরেখায় গঠিত পঞ্চায়েত সংগঠনগুলি পশ্চিম বাংলার গ্রামীণ জীবনের এক অবিচ্ছেদ্য অঙ্গ এবং এখানকার জনসাধারণের দৈনন্দিন জীবনযাত্রার সাথে গভীরভাবে

সম্পৃক্ত। সরকারের বিভিন্ন প্রশাসনিক দফতরগুলির সক্রিয় আর্থিক সাহায্য এবং এই সংগঠনগুলিকে বিভিন্ন উন্নয়নমূলক কাজ করাবার জন্য ন্যস্ত ক্ষমতা প্রদান ইত্যাদি অবিরাম প্রচেষ্টার ফলশ্রুতি হল এই নির্বাচিত সংগঠনগুলির ১৯৭৮ সালের তথা তৎপরবর্তী সময়ের ক্রমান্বয় সাফল্য। এই নির্বাচিত প্রতিনিধিরা ও পদাধিকারিরা নিজেদের সীমারেখার মধ্যে উন্নয়নমূলক কাজ-কর্ম ও নীতি নির্ধারণের জন্য অত্যন্ত উদ্‌গ্রীব। এক নতুন ধরনের গ্রামীণ নেতৃত্ব বিকাশে তাদের বিরাট অবদান মনে রাখার মতো।

জাতীয় স্তরে ষষ্ঠ পরিকল্পনার শেষের দিকে দারিদ্র্য দূরীকরণের কর্মসূচী বিশেষ প্রাধান্য পেয়েছিল এবং বর্তমান পরিকল্পনায় স্বভাবতই আরো প্রাধান্য পেতে চলেছে। যেহেতু এই পরিকল্পনার কর্মসূচীগুলি তৈরি করা হয়েছে মুখ্যত ভূমিহীন কৃষক, প্রান্তিক চাষী ও অন্যান্যরা যারা দারিদ্র্যসীমার বেশ নিচে রয়েছে তাদেরই জন্য তাই রাজ্য সরকার সঠিক চিন্তার মাধ্যমে এই বৃহৎ কর্মযজ্ঞের যথা জাতীয় গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প, গ্রামীণ ভূমিহীন কর্মসংস্থান সুনিশ্চিতকরণ প্রকল্প, সার্বিক গ্রামীণ উন্নয়ন প্রকল্পের প্রধান দায়িত্ব পঞ্চায়েতের হাতেই ন্যস্ত করেছেন। দারিদ্র্য দূরীকরণের এই সমস্ত কর্মধারার মধ্য দিয়ে পঞ্চায়েত সংগঠনগুলি একদিকে বছরের সাময়িক কর্মহীন অবস্থায় গ্রামের কৃষি মজুরদের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করতে পেরেছে এবং অপরদিকে সমাজের সামগ্রিক উন্নয়নের জন্য গ্রামীণ সম্পদও সৃষ্টি করেছে।

সার্বিক পরিকল্পনাকে একটি সাংগঠনিক রূপ দেবার উদ্দেশ্যে এবং পরিকল্পনা রূপায়ণে সাধারণ মানুষকে সামিল করায় রাজ্যের সর্বত্র পঞ্চায়েতের নির্বাচিত প্রতিনিধিদের এবং সরকারি দফতরগুলির কর্মচারিদের সদস্য হিসাবে অন্তর্ভুক্ত করে ব্লক প্ল্যানিং কমিটি এবং জেলা প্ল্যানিং কমিটি গঠন করা হয়েছে। বর্তমানে সমস্ত সরকারি দপ্তরগুলিকে তাদের প্রতি বছরের প্ল্যান বাজেটের বিভাজ্য অংশের জেলা ও ব্লকভিত্তিক ভাগগুলি ঐ জেলা এবং ব্লকে অগ্রিম জানাতে হচ্ছে, যাতে ঐ বছরের জন্য বাস্তবসম্মত ব্লক ও জেলা প্ল্যান তৈরি করা যেতে পারে। নিচের স্তর থেকে প্রস্তুত এই ব্লক এবং জেলা প্ল্যানগুলি অতঃপর রাজ্যের প্ল্যানে একত্রিত হচ্ছে। এভাবে পশ্চিমবঙ্গে সর্বনিম্ন পর্যায় থেকে একটা গণতান্ত্রিক ও বিকেন্দ্রীকৃত সংগঠন কর্তৃক পরিকল্পনা তৈরির ধ্যান-ধারণাকে বর্তমানে বাস্তবায়িত করা হয়েছে।

৩। বিভিন্ন বিভাগের বিভিন্ন প্রকল্পগুলিতে পঞ্চায়েতের সহায়তায় যে কাজ হয়েছে তার অগ্রগতির ও লক্ষ্যের বিবরণ নিচে দেওয়া হল—

(১) জাতীয় গ্রামীণ কর্মসংস্থান প্রকল্পে ১৯৮৫-৮৬ সালে মোট ৩৬ কোটি টাকা খরচ হওয়ার সম্ভাবনা রয়েছে। ১৯৮৬ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত মোট ৯৪.৯৬ লক্ষ শ্রমদিবস সৃষ্ট হয়েছে। ১৯৮৬-৮৭ সালে মোট ৩৭.৬ কোটি টাকা খরচের ও ১৪৬ লক্ষ শ্রমদিবস সৃষ্টির লক্ষ্য রয়েছে।

(২) সার্বিক গ্রামীণ উন্নয়ন প্রকল্পে ৬ষ্ঠ যোজনাকালে প্রায় ৬ লক্ষ ৯১ হাজার পরিবার উপকৃত হয়েছে এবং ১৯৮৫-৮৬ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত প্রায় ১.০৮ লক্ষ পরিবার উপকৃত হয়েছে। ১৯৮৬-৮৭ সালে ২.৪৫ লক্ষ পরিবারকে এ প্রকল্পের সুযোগ দেওয়ার লক্ষ্য স্থির হয়েছে।

(৩) ভূমিহীন শ্রমিকদের জন্য গৃহনির্মাণ প্রকল্পে ৮,২৫৯টি পরিবারকে বাস্তু জমি বন্টন করা হয়েছে এবং ৫৪,৬৯৯টি পরিবারকে গৃহনির্মাণ বাবদ সাহায্য দেওয়া হয়েছে। ১৯৮৬-৮৭তে প্রস্তাব রাখা হয়েছে যথাক্রমে ৭,৪০০ এবং ৪,২০০ পরিবারকে বাস্তু জমি এবং গৃহনির্মাণ সাহায্য দেবার।

(৪) গ্রামের ভূমিহীনদের জন্য কর্মসংস্থান প্রকল্পের ১৯৮৩-৮৪ ও ১৯৮৪-৮৫ সালে ২৩ কোটি ৮ লক্ষ টাকা খরচ হয়েছিল এবং ৭২.৮৪ লক্ষ শ্রমদিবস সৃষ্ট হয়েছিল। ১৯৮৫-৮৬ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত ৭৯.২০ লক্ষ শ্রমদিবস সৃষ্ট হয়েছে; সম্পূর্ণ বছরে ১২৭ লক্ষ শ্রমদিবস সৃষ্টির লক্ষ্য রয়েছে। ১৯৮৬-৮৭ সালে ৪৪ কোটি টাকা ব্যয়ের লক্ষ্যমাত্রা স্থির হয়েছে।

(৫) ১৯৮৫-৮৬ পর্যন্ত ২,৩০০টি গ্রাম পঞ্চায়েত কার্যালয় গৃহ নির্মিত হয়েছে যার বেশির ভাগই রাজ্য সরকারের আর্থিক সাহায্যে নির্মিত। ১৯৮৬-৮৭ সালে এ বাবদ ৭৫টি গ্রাম পঞ্চায়েতকে আর্থিক সাহায্য দেবার লক্ষ্য স্থির করা হয়েছে।

(৬ক) ১৯৮৬-৮৭ সালে মোট ৪৫ লক্ষ টাকা ব্যয়ে ৩টি জিলা পরিষদের ও ১৫টি ব্লক তথা পঞ্চায়েত সমিতির প্রশাসনিক ভবনের সম্প্রসারণের লক্ষ্য স্থির হয়েছে।

(৬খ) ১৯৮৬-৮৭ সালে ৪টি নতুন ব্লক তথা পঞ্চায়েত সমিতির প্রশাসনিক ভবন নির্মাণের জন্য ১২ লক্ষ টাকা ব্যয়ের প্রস্তাবও রাখা হয়েছে।

(৭) রাজ্যে বিভিন্নমুখী গ্রামীণ উন্নয়ন প্রকল্পগুলির ব্যাপারে প্রশিক্ষণের জন্য রাজ্য সরকার কল্যাণীস্থিত ওরিয়েন্টেশন অ্যান্ড স্টাডি সেন্টারটিকে একটি রাজ্যস্তরে শীর্ষ প্রশিক্ষণকেন্দ্রের পর্যায়ে উন্নীত করেছেন। সেখানে মহকুমা শাসক, ব্লক ডেভেলপমেন্ট অফিসার, জয়েন্ট ব্লক ডেভেলপমেন্ট অফিসার ও পঞ্চায়েত সমিতির সভাপতিদেরকে এবং ব্লকের হেডক্লার্ক-অ্যাকাউন্টেন্ট ও শিল্প সম্প্রসারণ আধিকারিকদেরকে চাকুরিকালীন প্রশিক্ষণ দেওয়া হচ্ছে।

(৮) ১৯৮৫-৮৬ সালে পঞ্চায়েতীরাজ প্রশিক্ষণ কেন্দ্রগুলিতে এবং আঞ্চলিক প্রশিক্ষণ কেন্দ্রগুলিতে প্রায় ১,৬৮০ জন গ্রাম পঞ্চায়েতের বিভিন্ন কর্মভারপ্রাপ্ত ব্যক্তি প্রশিক্ষণ লাভ করেছেন এবং ৪,২৮৩ জন পঞ্চায়েতের বিভিন্ন পর্যায়ের কর্মী প্রতিনিধি পঞ্চায়েত আইন সংক্রান্ত সেমিনারে যোগ দিয়েছেন। ১৯৮৬-৮৭ তে পঞ্চায়েত সংস্থাগুলির ৬,০০০ বিভিন্ন কর্মভারপ্রাপ্ত ব্যক্তিদের প্রশিক্ষণের জন্য ১৬ লক্ষ টাকার বরাদ্দ চাওয়া হয়েছে।

কল্যাণীতে ৮০ লক্ষ টাকা ব্যয়ে একটি পঞ্চায়েতীরাজ প্রশিক্ষণ কেন্দ্র নির্মাণের জন্য বিভাগীয় অনুমোদন দেওয়া হয়েছে।

(৯) রাজ্য সরকারের সাহায্যপ্রাপ্ত গ্রাম পঞ্চায়েত হোমিওপ্যাথিক ডিসপেনসারি প্রকল্পে ইতিমধ্যে ৪১৬টি ডিসপেনসারি গ্রাম পঞ্চায়েতের পরিচালনায় চালু করা হয়েছে। এর মধ্য থেকে অনুন্নত এলাকায় অবস্থিত গ্রাম পঞ্চায়েতের পরিচালনাধীন ১০০টি হোমিওপ্যাথিক ডিসপেনসারির ওষুধ, আসবাব ও যন্ত্রপাতি কেনার জন্য ১৯৮৬-৮৭ সালে গ্রাম পঞ্চায়েতগুলিকে ৩ লক্ষ টাকা অনুদান দেবার প্রস্তাব করা হয়েছে।

(১০) নতুন মহিলামন্ডল প্রতিষ্ঠা ও গ্রামের মহিলাদের মধ্যে ব্যক্তি ও সমাজজীবন

সম্বন্ধে সচেতনতা সৃষ্টি করার জন্য যেসব সমিতি কাজ করছেন সেগুলিকে সবলতর করা এবং মহিলা মন্ডলের মাধ্যমে পুষ্টি প্রকল্পে শিক্ষাদানের জন্য ১৯৮৬-৮৭ সালে ৫.৪৫ লক্ষ টাকা খরচ ধরা হয়েছে।

(১১) ১৯৮৫-৮৬ সালে প্রায় ২৭ হাজার বিভিন্ন স্তরের কর্মী, চৌকিদার ও দফাদারদেরকে একটি "ডেথ-কাম-রিটায়ারমেন্ট বেনিফিট স্কীম"-এর আওতায় আনা হয়েছে। এদেরকে (চৌকিদার ও দফাদার বাদে) প্রভিডেন্ট ফান্ডের সুযোগ দেবার পরিকল্পনাটিও শেষ পর্যায়ে বিবেচিত হচ্ছে। এ বাবদ ১৯৮৬-৮৭ সালে ২৩ লক্ষ টাকা ধরা হয়েছে।

(১২) আত্মনির্ভরশীল পঞ্চায়েত গঠনের লক্ষ্য স্থির রেখে ১৯৮৬-৮৭ সালে গ্রাম পঞ্চায়েতগুলিকে ৫০ লক্ষ টাকা উৎসাহদায়ক অনুদান হিসেবে দেওয়ার প্রস্তাব করা হয়েছে। এতে গ্রাম পঞ্চায়েতগুলি কর আদায়ে উৎসাহ পাবে এবং নিজেদের আবশ্যিক কর্তব্যগুলি সম্পাদন করেও কিছু কিছু নিজস্ব উন্নয়নমূলক প্রকল্প রূপায়ণ করতে পারবে। ১৯৮৫-৮৬ সালে এ বাবদ ৬৬০টি গ্রাম পঞ্চায়েতকে ৩৩ লক্ষ টাকা দেওয়া হয়েছে।

(৪) আমি এখন ১৯৮৬-৮৭ সালের বাজেটে বিভিন্ন প্রধান খাতে প্রস্তাবিত ব্যয়-বরাদ্দের হিসাবগুলি পেশ করছি—

(ক) **পঞ্চায়েত শাখা সম্পর্কিত ৫৯ সংখ্যক অভিযাচন**

(১) পঞ্চায়েত অধিকার ও বিভিন্ন জেলায় নিযুক্ত এবং ব্লক প্রশাসনে নিযুক্ত কর্মীদের মাহিনা, ভাতা, পাথেয় ইত্যাদি প্রশাসনিক খরচ বাবদ ২ কোটি ৬৩ লক্ষ ২০ হাজার টাকা ব্যয়-বরাদ্দের জন্য প্রস্তাব করা হচ্ছে।

(২) পঞ্চায়েত সংস্থাগুলির বেসরকারি কর্মী-প্রতিনিধি, গ্রাম পঞ্চায়েতের সচিব, গ্রাম পঞ্চায়েতের কর্মসহায়ক ইত্যাদিদের প্রশিক্ষণ ব্যয় বাবদ ১৬ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখছি।

(৩) গ্রাম পঞ্চায়েত সচিব, চৌকিদার, দফাদার, কর্মসহায়ক এবং কর আদায়কারিদের বেতন, ভাতা ইত্যাদি বাবদ অনুদান দেওয়ার জন্য, গ্রাম পঞ্চায়েতের উন্নয়নমূলক কাজের জন্য থেকে অনুদান, শুল্ক ও কর সংগ্রহের পরিমাণ অনুযায়ী গ্রাম পঞ্চায়েতকে অনুদান প্রদান, জেলা পরিষদ ও পঞ্চায়েত সমিতি কর্তৃক গ্রামীণ অনাময় ব্যবস্থা এবং পরিবেশ উন্নয়ন সংক্রান্ত কার্যাবলী যেমন পয়ঃপ্রণালী ইত্যাদি সংরক্ষণ, গ্রামীণ রাস্তাগুলির সংরক্ষণের জন্য অবদানভিত্তিক গ্রামীণ রাস্তা তৈরি প্রকল্প, জেলা পরিষদ ও পঞ্চায়েত সমিতির কর্মচারিদের বেতন, ভাতা, পাথেয় ইত্যাদি প্রশাসনিক খরচ, পঞ্চায়েত সংস্থাগুলির সভ্যদের সভায় যোগদান করার জন্য পাথেয় ইত্যাদি বাবদ অনুদান, সর্বভারতীয় পঞ্চায়েত পরিষদের জন্য বার্ষিক অনুদান, সামাজিক বনসৃজন প্রকল্পে অঞ্চল নার্সারী চালু রাখার জন্য, গ্রাম পঞ্চায়েত ঘর নির্মাণের জন্য, জেলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতির কার্যালয় ভবনের সম্প্রসারণের জন্য খরচ বাবদ মোট ২১ কোটি ৬ লক্ষ ৯৪ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হচ্ছে।

(৪) মাসিক পত্রিকা "পঞ্চায়েতীরাজ" প্রকাশনার জন্য, পঞ্চায়েতের কাজের চাক্ষুষ জ্ঞানার্জনের জন্য শিক্ষামূলক ভ্রমণ বাবদ এবং পঞ্চায়েত সংক্রান্ত প্রদর্শনীর জন্য এবং পঞ্চায়েতের

কাজের সমীক্ষা ও মূল্যায়নের জন্য মোট ২ লক্ষ ৬২ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হচ্ছে।

(৫) ১৯৮৩ সালের দ্বিতীয় পঞ্চ ত সাধারণ নির্বাচন সংক্রান্ত বকেয়া খরচ মেটানোর জন্য এবং উপ-নির্বাচন যেখানে প্রয়োজন সেখানে অনুষ্ঠানের জন্য মোট ৭ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হচ্ছে।

(৬) পঞ্চায়েতীরাজ অর্থ নিগম স্থাপনের জন্য ২০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হচ্ছে।

(৭) পঞ্চায়েত সংস্থার কর্মচারিদের অতিরিক্ত মহার্ঘ ভাতা দেবার জন্য থোক ৭ কোটি ৫১ লক্ষ ২০ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হচ্ছে।

(৮) পঞ্চায়েত কর্মীদের অবসরকালীন আর্থিক সুবিধা বাবদ থোক ২৩ লক্ষ টাকার ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখছি।

(৯) পথ এবং পূর্ত অভিকরের পরিবর্তে জেলা পরিষদ সরকারের কাছ থেকে অনুদান পান। এ ছাড়াও ভূমি শুল্কের চলতি অভিযানের উপর গত তিম বৎসরের শুল্ক সংগ্রহের পরিমাণের পাঁচ শতাংশ জেলা পরিষদকে অনুদান হিসাবে দেওয়া হয়। এ সবের জন্য মোট ২ কোটি ২০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখছি।

(১০) পঞ্চায়েত সংস্থাগুলিকে কোনো সঙ্কটের সময় অত্যাবশ্যকীয় ঋণদানের জন্য যৎকিঞ্চিৎ ১০ হাজার টাকার ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হচ্ছে।

(খ) **সমষ্টি উন্নয়ন শাখা সম্পর্কিত ৬০ সংখ্যক অভিযাচন**

(১) ব্লক প্রশাসন ও জেলা হেডকোয়ার্টারের প্রশাসনিক ব্যয় বাবদ ১৪ কোটি ২৯ লক্ষ ৫০ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হচ্ছে।

(২) কল্যাণীস্থিত "স্টেট ইনস্টিটিউট ফর রুর‍্যাল ডেভেলপমেন্ট"-এর উন্নতিসাধনসহ তিনটি প্রশিক্ষণকেন্দ্র পরিচালনার জন্য ১৪ লক্ষ ২১ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হচ্ছে।

(৩) মহিলামন্ডলের মাধ্যমে পুষ্টি প্রকল্পে শিক্ষাদানের উদ্দেশ্যে এবং মহিলা মন্ডলগুলিকে উন্নততর ও সবলতর করে তোলার উদ্দেশ্যে মোট ৫ লক্ষ ৫০ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখছি।

(৪) পঞ্চায়েতের মাধ্যমে গ্রামীণ গৃহনির্মাণ প্রকল্পে ভূমিহীন শ্রমিকদের জন্য গৃহনির্মাণের উদ্দেশ্যে ৯৩ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখছি।

(৫) ব্লক/পঞ্চায়েত সমিতির কার্যালয় ভবন নির্মাণের জন্য ১৫ লক্ষ ২৫ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হচ্ছে।

(৬) কর্মচারিদের অতিরিক্ত মহার্ঘ ভাতা দেওয়ার জন্য থোক ৩ কোটি ২৮ লক্ষ ৮০ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব করা হচ্ছে।

(৭) পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের ভূমিহীনদের জন্য কর্মসংস্থান-প্রকল্পের উদ্দেশ্যে মোট ৩৪ কোটি টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হচ্ছে।

**(গ) ৬০ সংখ্যক অভিযাচনের অন্তর্গত পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন দপ্তর ছাড়া অন্য দপ্তর সংক্রান্ত**

(১) মৎস্য দপ্তরের অন্তর্ভুক্ত ট্যাঙ্ক ফিশারি প্রকল্পের জন্য ৭০ লক্ষ ৬৯ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হচ্ছে।

(২) পশুপালন ও পশুচিকিৎসা দপ্তরের প্রকল্পগুলির জন্য মোট ২৮ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব করা হচ্ছে।

(৩) স্বাস্থ্য এবং পরিবারকল্যাণ দপ্তরের স্বাস্থ্য ও অনাময় ব্যবস্থা সংক্রান্ত প্রকল্পগুলির জন্য মোট ৩০ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখছি।

(৪) কৃষি দপ্তরের প্রশিক্ষণ তথা উন্নয়নমূলক ক্ষুদ্র প্রকল্পগুলির জন্য ৫ লক্ষ ৫০ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হচ্ছে।

(৫) উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের জিলা স্তর প্রকল্প পরিকল্পনা ও সার্বিক গ্রামীণ শক্তি প্রকল্পগুলির রূপায়ণের জন্য মোট ২৪ কোটি ৮ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

৫। মহাশয়, এখন আমি ১৯৮৬-৮৭ সালের আর্থিক বৎসরে নিম্নোক্ত ব্যয়-বরাদ্দগুলি মঞ্জুর করার জন্য বিধানসভাকে অনুরোধ করছি।

(ক) ৫৯ নং অভিযাচনের অন্তর্ভুক্ত নিম্নোক্ত খাতগুলিতে মোট ৩৪ কোটি ১০ লক্ষ ৬ হাজার টাকা—

(১) "314-Community Development (Panchayat)" শীর্ষক বাজেট থেকে ৩১ কোটি ৮৯ লক্ষ ৯৬ হাজার টাকা;

(২) "363-Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayat)" শীর্ষক বাজেট থেকে ২ কোটি ২০ লক্ষ টাকা; এবং

(৩) "714-Loans for Community Development (Panchayat)" শীর্ষক বাজেট থেকে ১০ হাজার টাকা;

এবং

(খ) ৬০ সংখ্যক অভিযাচনের অন্তর্ভুক্ত নিম্নোক্ত বাজেট খাতগুলিতে মোট ৮৭ কোটি ৯৮ লক্ষ ৭৫ হাজার টাকা—

(১) "314-Community Development (Excluding Panchayat)" শীর্ষক বাজেট থেকে ৮৭ কোটি ৮৩ লক্ষ ৫০ হাজার টাকা; এবং

(২) "514 Capital Outlay on Community Development (Excluding Panchayat)" শীর্ষক বাজেট থেকে ১৫ লক্ষ ২৫ হাজার টাকা।

**Mr. Speaker :** There a· · 8 cut motions by Shri Kashinath Misra in Demand No. 59 and there is no cut motion in Demand No. 60.

All the cut motions are in order and I call Shri Kashinath Mishra to move his motions.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of demand be reduced by Rs. 100—

[4-45—4-55 P.M.]

**শ্রী নবকুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ আমাদের সামনে দুটি খাতে প্রচুর টাকা দাবি করেছেন। আমরা এই হাউসের অনেকে বিশ্বাস করি যে মন্ত্রী মহাশয় পঞ্চায়েতের ব্যাপারে খুব দক্ষ এবং উনি অনেক আইনগত দিকে বিচার করে পঞ্চায়েতকে পরিচালনা করার চেষ্টা করেন। কিন্তু এই পঞ্চায়েত পরিচালনার দিকে কতকগুলো আইনগত ত্রুটি ধরা পড়েছে। আমার মনে হয় মন্ত্রী মহাশয় সেগুলো একটু বিবেচনা করবেন এবং দেখবেন। আমরা এমন একটা আইন তৈরি করব না, যে আইনে আইনগত ত্রুটি থাকবে যা সাধারণ মানুষের পক্ষে গ্রহণযোগ্য হবে না এবং মানুষ যাতে আমাদের অন্য কিছু ভাবতে না পারে, সেই বিষয়ে একটা চিন্তা করবেন। পঞ্চায়েতকে সাধারণত দুটি ভাগে ভাগ করলে দেখা যাবে একটা হচ্ছে কমপোজিশন এবং আর একটি হচ্ছে ফাংশান। এই দুটো ভাগে ভাগ করা যায়। এখন আমি কমপোজিশন সম্পর্কে আলোচনা করতে চাইছি, যে গঠন প্রণালীটা কিরকম হওয়া উচিত এবং বর্তমানে কি রকম হয়েছে, দোষটা কোথায়। এর ত্রুটিটা কোথায়, কি ভাবে এটা সংশোধন করা যেতে পারে। প্রথম আমি ধরি, একজন এম.এল.এ. যদি এম.পি. ইলেকশনে দাঁড়ায় এবং যদি নির্বাচিত হয়ে যায় তাহলে সেখানে আইনে আছে যে এক মাসের মধ্যে তাকে পদত্যাগ করতে হবে। যদি সে এক মাসের মধ্যে পদত্যাগ না করে তাহলে বিধানসভা এবং লোকসভা দুটি পদই নষ্ট হয়ে যাবে। কিন্তু আমরা এই পঞ্চায়েতের ক্ষেত্রে, যারা গ্রাম পঞ্চায়েতের প্রধান পঞ্চায়েত সমিতির সভাপতি, জেলাপরিষদের সভাধিপতি, যারা এম.এল.এ. বা এম.পি. তে নির্বাচিত হবেন, তাকে কতদিনের মধ্যে পদত্যাগ করতে হবে কি হবে না, এই রকম কোনো নির্দেশ আইনের ব্যাখ্যায় হয়নি। একজন গ্রাম পঞ্চায়েতের প্রধান বা পঞ্চায়েত সমিতির সভাপতি যদি এম.এল.এ. বা এম.পি. হিসাবে নির্বাচিত হন তাহলে আইনে এমন কোনো ব্যবস্থা নেই যে তাঁকে যে কোনো একটি পদ থেকে পদত্যাগ করতে হবে। এছাড়াও মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন যে, তিন স্তর পঞ্চায়েতে পঞ্চায়েত সমিতির স্থায়ী কমিটিগুলিতে গ্রাম পঞ্চায়েতের প্রধানরা নির্বাচিত হতে পারেন এবং জেলা পরিষদের স্থায়ী কমিটিগুলিতে পঞ্চায়েত সমিতির সভাপতিরা নির্বাচিত হতে পারেন। কিন্তু সে ক্ষেত্রে তাঁরা গ্রাম পঞ্চায়েতের প্রধান হিসাবে বা পঞ্চায়েত সমিতির সভাপতি হিসাবে নির্বাচিত হলেও বাই নেমই নির্বাচিত হ'ন। অর্থাৎ ধরুন আমি নবকুমার রায় গ্রাম পঞ্চায়েতের প্রধান, আমি যখন পঞ্চায়েত সমিতির কোনো স্থায়ী কমিটির প্রধান হিসাবে নির্বাচিত হচ্ছি তখন আমি নবকুমার রায় নামেই নির্বাচিত হচ্ছি। এরপর গ্রাম পঞ্চায়েতের

প্রধান হিসাবে যদি আমার বিরুদ্ধে অনাস্থা আসে এবং আমি হেরে যাই তখনও কিন্তু আমি নবকুমার রায় হিসাবেই স্থায়ী কমিটির সদস্য থেকে যাব, আমাকে হটানো যাবে না। এমন কি আমার পরিবর্তে যে নতুন প্রধান হচ্ছে সে স্থায়ী কমিটির সদস্য হতে পারছে না। কারণ আমি নবকুমার রায় বাই নেম ইলেকশন কনটেস্ট করে নির্বাচিত হয়েছি। নির্বাচিত হবার পর কোনো প্রধান যদি পঞ্চায়েত সমিতির সদস্য পদে নাও থাকেন তাহলেও তিনি স্থায়ী সমিতির সদস্য থেকে যাবেন। কারণ তিনি স্থায়ী সমিতিতে বাই নেম ইলেকটেড হয়েছেন। অনেক ক্ষেত্রে দেখা যায় একজন প্রধান বা সভাপতি স্থায়ী সমিতিতে নির্বাচিত হবার পর তিনি অসুস্থ হয়ে পড়েছেন, কাজকর্ম করতে পারছেন না, তার বদলে উপপ্রধান বা অন্য কেউ কাজকর্ম পরিচালনা করছেন, অথচ তিনি কিন্তু স্থায়ী সমিতির মিটিং-এ যোগ দিতে পারছেন না। কারণ তিনি বাই নেম স্থায়ী সমিতির সদস্য নন। ফলে কাজকর্মের ক্ষেত্রে বিরাট অসুবিধার সৃষ্টি হচ্ছে। অর্থাৎ গঠনপ্রণালীর মধ্যে এই ত্রুটি রয়েছে। এমন অনেক ঘটনা দেখা গিয়েছে যে, অনেক প্রধান নির্বাচিত হবার পর হার্ট অ্যাটাক হওয়ার জন্য বা হার্ট পেশেন্ট হওয়ার জন্য কোনো দিনই মিটিং অ্যাটেন্ড করতে পারছেন না, উপপ্রধান তার দায়িত্ব পালন করছেন, কিন্তু উপপ্রধান স্থায়ী সমিতির সদস্য না হওয়ার জন্য সেখানে প্রতিনিধিত্ব করতে পারছেন না। এর ফলে তাঁর কাজের ক্ষতি হচ্ছে। এই যে টেকনিক্যাল অসুবিধার সৃষ্টি হচ্ছে, এটা আজকে মাননীয় মন্ত্রী মহাশয়কে বিচার করতে হবে। তা নাহলে এই তিন স্তর পঞ্চায়েতের মধ্যে একটা বিরাট ফাঁক থেকে যাচ্ছে। আমরা যে গণতান্ত্রিক আইনের কথা বলি তা সঠিকভাবে বাস্তবায়িত হচ্ছে না। এই প্রসঙ্গে আমি আর একটি জিনিস মাননীয় মন্ত্রী মহাশয়কে জানাতে চাই যে, এই পশ্চিম বাংলায় ৩২৪২টি গ্রাম পঞ্চায়েত আছে এবং তার মধ্যে ৩০০০টি গ্রাম পঞ্চায়েতই বামফ্রন্টের দখলে রয়েছে। কাজেই কংগ্রেসের দখলে খুব কমই রয়েছে। এখন পঞ্চায়েত আইনের ২১০ ধারায় কো-অপশনের ব্যবস্থা রয়েছে। অর্থাৎ যেখানে শিডিউলড কাস্ট প্রতিনিধি এবং মহিলা প্রতিনিধি নেই সেখানে ২১০ ধারা অনুযায়ী কো-অপশন করে প্রতিনিধি নেওয়ার ব্যবস্থা রয়েছে। কিন্তু আইনের মধ্যে কো-অপশন করে যে প্রতিনিধিকে নেওয়া হবে তাকে কবে নেওয়া হবে এবং কবে সে যাবে তার কোনো টাইম লিমিটেশন নেই। ১ মাসের মধ্যে, কি ২ মাসের মধ্যে, কি ৩ মাসের মধ্যে, কি ৪ মাসের মধ্যে, তার কোনো টাইম লিমিটেশন নেই।

এতে দেখা যায় যে যিনি কো-অপশনে এলেন, তার ৬ মাস আগে হয়ত অনেক ভাইটাল জিনিস হয়ে গেল, প্রধান নির্বাচিত হয়ে গেল, উপ-প্রধান নির্বাচিত হয়ে গেল, তখন তাঁর কো-অপশনে আসার কি মূল্য রইল? যেখানে বামফ্রন্ট আছেন সেখানে আমরা দেখি সরকারি অনুমোদন হয়ত তাড়াতাড়ি যায়, কিন্তু যেখানে কংগ্রেস কয়েকটিতে কংগ্রেস গ্রামপঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি, বা জেলা পরিষদ আছে, সেখানে যায়না—এটা দেখা দরকার, সেখানে একটা বিরাট ত্রুটি রয়েছে। আপনার এই ২১০ ধারাটি সংশোধন করার বিশেষ প্রয়োজন। স্যার, আপনি জানেন এ সম্বন্ধে জয়নাল আবেদিন সাহেব আলোচনা করেছেন, আমি এ বিষয়ে আর কিছু আলোচনা করতে চাইনা। এখানে আপনি আইনে একটা গ্রামপঞ্চায়েত বা জেলা পরিষদকে কিছু ক্ষমতা দিয়েছেন, আবার কিছু ক্ষমতার কথা তার সম্বন্ধে বলা হয়নি বা তাকে ক্ষমতা দেওয়া হয়নি। ধরুন, একটা গ্রাম পঞ্চায়েতের টাকার প্রয়োজন আছে, জমি কিনবে। তার জমি কেনবার একতিয়ার আছে কি না, পারচেজ করতে পারে কি না,

বা হয়ত কোনো গ্রামপঞ্চায়েতের কোনো জমি আছে কোনো কাজে লাগেনা, সেটা বিক্রি করতে পারে কি না সেটার কোনো স্পষ্ট উল্লেখ নেই। এমন হয়ত দেখা গেল যে গ্রামপঞ্চায়েতের বাজেটের টাকা নেই, একটা এমারজেন্সি দরকার, একটা ব্রিজ বা ছোট কালভার্ট ভেঙে গেল, যা টাকা ছিল তা শেষ হয়ে গেছে, সেই ক্ষেত্রে প্রধান কি করবেন? লোন নেবেন? ব্যাঙ্ক বা অন্যকোনো সরকারি সংস্থা থেকে কিছু টাকা লোন নিয়ে সেই ব্রিজ বা কালভার্ট তৈরি করবেন সেই প্রভিসন তাকে দেওয়া হয়নি। এমার্জেন্সি পিরিয়ডে জনগণের স্বার্থে কাজ করছেন অথচ প্রধানের যদি কোনো ক্ষমতা না থাকে তাহলে তিনি কাজ করতে পারেন? জেলা পরিষদের প্রধানকে লোন নেওয়ার ক্ষমতা দেওয়া যায় কি না। কিংবা জমি রয়েছে সেই জমি কেনবার ক্ষমতা দেওয়া যায় কি না। সেটা স্পষ্ট করে বলা দরকার। এর আগে দেখেছি আপনি প্রবীণ, বিচক্ষণ ব্যক্তি আপনি অনেক ক্ষেত্রে এক নম্বর, দু-নম্বর করে ভেঙে দেন, অমুক গ্রাম পঞ্চায়েত এক নম্বর, অমুক গ্রাম পঞ্চায়েত দু-নম্বর এটা খুবই দৃষ্টিকটু লাগে। এই এক নম্বর দু-নম্বরের পার্থক্য অনেক সময় জনসাধারণের কাছে দু-নম্বরী জিনিস হয়ে দাঁড়ায়। আপনি উত্তর, দক্ষিণ বলে উল্লেখ করতে পারেন। একটা গ্রাম পঞ্চায়েত ভেঙে দুটো করা হল আপনি হয় উত্তর, দক্ষিণ কিংবা পূর্ব পশ্চিম এইরকম করুন, এক নম্বর, দু-নম্বর না করে। আর একটা জিনিস পঞ্চায়েতের টাকার সম্বন্ধে। চেয়ারম্যান স্যার, প্রায় ৩ হাজার গ্রামপঞ্চায়েত আজকে বামফ্রন্টের অধীনে। যারা সংখ্যাগরিষ্ঠ বলে দাবি করেন তাদের দখলে। গ্রামপঞ্চায়েতের ফাইন্যান্স, প্রধানের নামে টাকা দেওয়া হয়, প্রধান ক্যাশ ডিপোজিট করেন। ক্যাশ করতে পারেন। ইদানিং উপপ্রধান বা গ্রামপঞ্চায়েতের দ্বারা নির্বাচিত একজন মেম্বার তাকে অ্যাকাউন্টসের দায়িত্ব দেওয়া হয়েছে। এতে অনেক ফারাক রয়েছে। একটা গ্রাম পঞ্চায়েতের—কোন পার্টি উল্লেখ করবনা—সেটাতে হচ্ছে কি যে ২৫ হাজার টাকার বাজেট পেয়েছেন, টাকাটা তিনি সম্পূর্ণ ব্যাঙ্ক থেকে তুলে নিয়ে পাট কিনে রেখেছেন, কোনো কাজ করেন নি। আজকে বার বার বলা সত্ত্বেও তিনি কিছুই করছেন না। এমন কোনো আইন নেই যে প্রধান স্কীম তৈরি করবে বা স্কীমের প্রভিসন থাকবে, টাকা ক্যাশ করবে, উইথড্র করবে, নিয়ে খরচ করবে। টাকাটা প্রধানের ফাদার্স প্রপার্টি নয় যে যখন খুশি নিয়ে ব্যয় করবে, শাড়ি কিনবে, পাট কিনবে, বাড়ি তৈরি করবে। এইসবগুলির প্রতিবাদ করার জন্য একটা আইন তৈরি করুন না। প্রধান টাকাটা যদি খরচা করতে না পারেন তাহলে উপপ্রধান বা প্রতিনিধি যারা আছেন তারাই অনেকে করবেন। তার মানে এই নয় যে একজন সি.পি.এমের লোক লক্ষ লক্ষ টাকা নিয়ে যাবে বা সে আর দ্বিতীয় বার দাঁড়াতে পারবে না। বৃটিশ আমলে তারা যেমন তাঁতীদের আঙ্গুল কেটে দিয়েছিলেন আমরা সেইরকম তার ক্যারেকটার লস করে দেবনা। সি.পি.এম., কংগ্রেস, আর.এস.পি. যেকোনো প্রধানকেই দায়িত্ব দেওয়া হবে তাকে কিছু নিয়ম শৃঙ্খলা মেনে চলতে হবে। আপনি মন্ত্রীর গদিতে আছেন, লক্ষ লক্ষ টাকা খরচা করছেন, আপনার অ্যাকাউন্টস অফিসার, ডিপার্টমেন্ট আছে, ফরম্যালিটিস মেনে চলতে হয়, সাবর্ডিনেট অফিসারদেরও দরকার হয়। তেমনি গ্রামপঞ্চায়েতে একজন অ্যাকাউনটেন্ট দেওয়া যায় কি না সে ব্যাপারটা একটু বিবেচনা করতে হবে। এই গ্রামপঞ্চায়েতের টাকা আজকে কিভাবে তছরূপ হয়ে চলেছে জানেন? এক্ষেত্রে কোনো পলেটিক্যাল পার্টির নাম করতে চাইনা, করলে চেঁচিয়ে উঠবেন। আগে গ্রামবাংলার মানুষ সকালবেলায় ভগবানের নাম করে উঠে কাজে যেত এবং রাতে ভগবানের নাম করেই তারা শুতে যেত।

[4-55—5-05 P.M.]

এখন তারা দুইবেলাই গ্রাম পঞ্চায়েত প্রধানের নাম করে, কারণ গ্রাম পঞ্চায়েতের প্রধানকে এমন ক্ষমতা দেওয়া হয়েছে যে, সেখানে পরস্ত্রীর অধিকার ছাড়া আর সব অধিকারই তাকে দেওয়া হয়েছে। সকালে উঠে একটু মিনিকিট, ২ কেজি জি.আর পাবে কি না, এলাকার রাস্তা হবে কি না, ব্রিজ হবে কি না সবকিছু তিনি কনসিডার করেন বলে সবাই তার স্তুতি করেন। এসব তারা বিবেচনা করলে হবে, না হলে হবেনা। গতকাল কৃষিমন্ত্রী মহাশয় বলছিলেন যে, কৃষকদের মিনিকিট দেবার ব্যবস্থা হয়েছে চাষের সময়। কিন্তু দেখছি, ঐ মিনিকিট বিলি করবার দায়িত্বে রয়েছেন প্রধানরা। স্যার, আপনি দেখেছেন যে, বিভিন্ন গ্রাম পঞ্চায়েতের বিরুদ্ধে বি.ডি.ও., এস.ডি.ও., এবং ডি. এমরা যে রিপোর্ট দিয়েছেন তাতে যতটুকু মিনিকিট দেবার কথা তা দেওয়া হচ্ছেনা বলে বলা হয়েছে। সেখানে একটি মিনিকিট প্যাকেট ২০ কেজির করে দেওয়া হয় চাষীদের দেবার জন্য কিন্তু একটি প্যাকেটকে ভেঙে তিন ভাগে ভাগ করে সেখানে দেওয়া হচ্ছে। সেখানে মেম্বাররা জনগণের কথা ভাবেন না, শুধু নিজেদের কোটার কথা ভাবেন। সেখানে মেম্বাররা মিটিংয়ে গিয়ে প্রথমেই বলেন যে, যে টাকা এসেছে, মিনিকিট বা জি.আর এসেছে সেগুলো আমরা ভাগ করে নিতে চাই। সেখানে তারা কারো কথা ভাবেন না, শুধু নিজেদের স্বার্থের কথা চিন্তা করেন। আইনগত দিক থেকে এই অবকাশ আমরা দেব কেন? আর একটা জিনিস লক্ষ্য করেছি যে, অনেক গ্রাম পঞ্চায়েতের অফিসঘর নেই, তারা কোথায় মিটিং করবেন তার কোনো ব্যবস্থা নেই। শুধু তাদের বলে দেওয়া হয়েছে মিটিং নিরপেক্ষ জায়গায় করবেন। কিন্তু দেখা যাচ্ছে, প্রধানরা নিজেদের বাড়িতে এই মিটিং করছেন। সেক্ষেত্রে পঞ্চায়েত প্রধান বিরোধী দলের, বিশেষ করে সি.পি.এম দলের হলে সেখানে অন্য পার্টির কেউ যেতে চাননা। আজকে জেলা পরিষদকে এন.আর.ই.পি. আই.আর.ডি.পিতে যে টাকা দেওয়া হয়েছে তা অ্যাকর্ডিং টু ম্যান হিসাবে ভাগ করে দেওয়া হয়নি, পপুলেশনের ভিত্তিতেও দেওয়া হয়নি; ব্লক হিসাবে ভাগ করে দেওয়া হয়েছে। সেক্ষেত্রে কোনো অঞ্চলে ১০টি ব্লক থাকলে তারা যা পাচ্ছে, ৫টি ব্লক থাকলেও তারা তাই পাচ্ছে। আমি আশাকরি, মন্ত্রী মহাশয় এটা বিবেচনা করবেন।

স্যার, বর্তমানে পশ্চিমবঙ্গে পঞ্চায়েত কিভাবে চলছে সেটা দেখতে গিয়ে প্রথমেই চিন্তা করতে হয় এর কমপোজিশন সম্বন্ধে। এক্ষেত্রে আমাদের করাপশনের কথাও চিন্তা করতে হয়। আমরা দেখেছি, ঐ হাইকোর্টে একজন পঞ্চায়েত প্রধানের এগেনস্টে কেস করলেন। কাজেই করাপশন সম্বন্ধে সচেতন হতে হবে। আমার অঞ্চলে একটি ব্রিজের জন্য ২০ হাজার টাকা স্যাংশন হয়। পঞ্চায়েত সমিতি ঐ ক্ষেত্রে ২০ হাজার টাকা স্যাংশন করেছে, কিন্তু সেখানে দেখা গেছে, ২০ বস্তা বালি ছাড়া আর কিছুই পড়েনি। কিন্তু সেখানে কাউকে ধরবার উপায় নেই। আপনি প্রতি মাসে প্রতিটি গ্রাম পঞ্চায়েতে একটি করে মিটিং করতে বলেছেন। গ্রামপঞ্চায়েতে ৩টি করে পাবলিক মিটিং গ্রামের নাগরিকদের নিয়ে করা যায় তাহলে ভালো হয়। কি কি কাজ করা হল সেটা যদি জনসাধারণের সামনে তুলে ধরা হয় তাহলে ভালো হয়। কোনো প্রমাণ আপনারা দিতে পারবেন না যে এই মিটিং হয়েছে। গ্রাম পঞ্চায়েতে ৩-৪টি মিটিং কোনো জায়গায় হয়নি। আমরা দেখেছি যে পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদে...

(এই সময় লাল বাতি জ্বলে ওঠে এবং মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী কমলাকান্ত মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের সভায় মাননীয় পঞ্চায়েত এবং সমষ্টি উন্নয়নের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি। প্রায় ১৫ মিনিট ধরে মাননীয় সদস্য নবকুমার বাবুর বক্তব্য শুনলাম এবং তার বক্তব্য শুনে আমার এইকথা মনে হল যে তিনি পঞ্চায়েতের আইন এবং পঞ্চায়েতের কাজকর্ম এবং তার ধারা সম্পর্কে খুব একটা ধ্যান ধারণা নেই। যদি থাকত তাহলে এই ধরনের আজগুবি বক্তব্য এই সভার মধ্যে উপস্থিত করতেন না। নবকুমারবাবুর জানা উচিত আজকে পঞ্চায়েতে ৩টি স্তরের মধ্যে দিয়ে যে কাজকর্ম চলছে তা অকল্পনীয়। বিভিন্ন পরিকল্পনা খাতে গ্রামপঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদ রাস্তা-ঘাট, সেচ এবং অন্যান্য যে সমস্ত উন্নয়নমূলক কাজগুলি হয় সেইগুলি করে থাকে। এমন কি গ্রাম পঞ্চায়েত যদি কালভার্ট তৈরি করতে না পারে তাহলে পঞ্চায়েত সমিতি কিংবা জেলা পরিষদ টাকা দিয়ে সাহায্য করতে পারে এই প্রভিসন আছে। নবকুমারবাবু হিসাব সম্পর্কে প্রশ্ন তুললেন। উনি হয়ত এই ব্যাপারটা জানেন না যে পঞ্চায়েত সমিতিতে যে আইন করে দেওয়া হয়েছে তাতে কোনো একজন প্রধান এককভাবে টাকা তুলে সেই টাকা হাতে রেখে দেবার অধিকার নেই। এখানে ৩ জনের নামে যৌথভাবে হিসাব রাখতে হবে। এই আইনগুলি আপনাদের জানা দরকার। আমার মনে হয় এই আইন জানা সত্ত্বেও আপনাদের যারা প্রধান আছেন তারাই এই সমস্ত কাজগুলি করেন। সেইজন্য উনি এই কথাগুলি বলছেন। উনি পঞ্চায়েত অফিস সম্বন্ধে বলেছেন। বিগত ৮ বছরের মধ্যে ৩৩০৫টি গ্রাম পঞ্চায়েতের মধ্যে ২২২৯টি গ্রাম পঞ্চায়েতের অফিস তৈরি হয়েছে। আপনারা দীর্ঘদিন পঞ্চায়েতে ছিলেন, ১৯৬৪ সালের পর থেকে দীর্ঘ ১৪ বছর আপনারা পঞ্চায়েতে কোনো ভোট করেন নি, একটা পঞ্চায়েতেরও বাড়ি তৈরি করেন নি। কিন্তু এই সরকার গত ৮ বছরে ২২২৯টি গ্রাম পঞ্চায়েত অফিস নির্মাণ করেছে। মোট ৩৩০৯টি গ্রাম পঞ্চায়েত আছে, তারমধ্যে আপনি যেগুলির কথা বললেন সেইগুলি হয়ত এখনও পর্যন্ত তৈরি করা সম্ভব হয়নি। এখানে নবকুমারবাবু নানাকথা বলতে পারেন। নূতনভাবে পঞ্চায়েতকে পরিচালনা করার ক্ষেত্রে নূতন নূতন আইন প্রণয়ন করার ক্ষেত্রে কোথায় কোথায় ত্রুটি এবং বাধা-বিপত্তি থেকে যেতে পারে এবং সেইগুলিকে দীর্ঘদিনের অভিজ্ঞতার ভিত্তিতে সংশোধন করা হচ্ছে। কিন্তু আপনারা ১৯৭৭ সালের আগে পর্যন্ত বলতে পারেন পঞ্চায়েত সমিতির সংশোধনের যে নির্দেশ সেই নির্দেশ মেনে চলেছেন? আপনারা মেহেতা কমিটির রিপোর্ট মেনে চলেছেন? মেহেতা কমিটি যে নির্দেশ দিয়েছিল পঞ্চায়েত সম্পর্কে সেটা হল" রাষ্ট্রকে গ্রাম পঞ্চায়েত গঠনে সচেষ্ট হতে হবে এবং ওরা যাতে স্বায়ত্ব শাসন ব্যবস্থার অপরিহার্য অংশে পরিণত হয় তা রাখার জন্য প্রয়োজনীয় ক্ষমতা এবং কতৃত্ব তাদের হাতে অর্পন করতে হবে।

[5-05—5-15 P.M.]

মেহেতা কমিশন বলেছিলেন যে ক্ষমতা বিকেন্দ্রীকরণের মাধ্যমে নির্বাচিত সংস্থার হাতে নিজ নিজ এলকার উন্নয়নমূলক প্রকল্প রূপায়ণের দায়িত্ব তুলে দেওয়ার উপর জোর দিতে হবে। জাতীয় উন্নয়ন পরিষদ তা গ্রহণ করেছিলেন এবং রাজ্যগুলিকে ত্রিস্তর পঞ্চায়েত গঠনের জন্য নির্দেশ দিয়েছিলেন। কিন্তু বিগত দিনের সরকারের আমলে এই ত্রিস্তর ব্যবস্থার মাধ্যমে জনগণের অংশ গ্রহণের ব্যবস্থা ছিলনা। তারা একটা স্তরে মাত্র নির্বাচনের ব্যবস্থা

করেছিলেন। ১৯৭৩ সালে পুনরায় পঞ্চায়েত আইন তারা করেছিলেন এবং সংবিধান পরিবর্তন করেছিলেন। চার বছর অন্তর নির্বাচনের কথা তারা বলেছিলেন। কিন্তু প্রশাসনিক ক্ষমতায় অধিষ্ঠিত থাকা সত্ত্বেও পঞ্চায়েতগুলির নির্বাচনের কোনো ব্যবস্থাই এ রাজ্যে তারা করেননি। নির্বাচনকে তারা ভয় পান। নির্বাচনে যে তারা ভয় পান তা আমরা এখানকার মিউনিসিপ্যালিটিগুলির ক্ষেত্রে দেখেছি। সেজন্য এ ক্ষেত্রেও তারা কোনো নির্বাচন করেন নি। অনেকগুলি আইন, নির্বাচনের জন্য যেগুলি করা আবশ্যক, সেগুলিও তারা করেন নি। কারণ একটাই নির্বাচনকে তারা আসলে ভয় পান। আমরা এখানে ক্ষমতায় আসার পর এক বছরের মধ্যেই ত্রিস্তরে পঞ্চায়েত নির্বাচন করেছি। আড়াই কোটি মানুষকে নিয়ে গোপন ব্যালটের মাধ্যমে নির্বাচনের ব্যবস্থা আমরা করেছি। এইভাবে নির্বাচন করার ক্ষমতা তাদের ছিলনা। আমরা জনগণের কাছে প্রতিশ্রুতিবদ্ধ ছিলাম যে মানুষের গণতান্ত্রিক অধিকার প্রতিষ্ঠিত করব। আমরা সেই প্রতিশ্রুতি পালন করেছি এবং গণতান্ত্রিক অধিকারকে ফিরিয়ে নিয়ে এসেছি। মাননীয় কাশীবাবু এখানে কাট মোশান দিয়ে দু'হাজারের কি একটা হিসাব দিয়েছেন। সেটা মারাত্মক ভুল। তিনি ভুল পরিসংখ্যান এখানে দিয়েছেন। এটা কী কখনও ভাবা যায়? পঞ্চায়েত সম্বন্ধে বলতে গিয়ে আজ এখানে মাননীয় নবকুমারবাবু বলেছেন যে অনেক জায়গাতেই নাকি মেটিরিয়ালস লুট করে নেওয়া হয়েছে? পঞ্চায়েতগুলো দুর্নীতি করছে এবং অনাস্থা প্রস্তাব নিয়ে আসা হচ্ছে। অনাস্থা প্রস্তাবগুলির কিছু আবার হাইকোর্টেও নিয়ে আসা হচ্ছে। তাকে প্রশ্ন করি, এগুলি কারা করছেন? এগুলিতো করছেন আপনাদেরই লোকজন। আপনাদেরই একটা গ্রাম পঞ্চায়েতে কে প্রধান ও উপ-প্রধান হবেন তা নিয়ে সেখানে মামলা করছেন? সেখানে কে প্রধান হবেন বা উপ-প্রধান হবেন তা নিয়ে মামলা করছেন পরস্পর পরস্পরের বিরুদ্ধে। প্রধান ও উপ-প্রধানের মধ্যে সহমত হচ্ছেনা এবং মূল বিচারের জন্য মামলা হচ্ছে। এক লক্ষ সতের হাজার টাকা নিয়ে গন্ডগোল বেঁধেছে সেখানে। এই টাকা এখন পঞ্চায়েত সমিতির হাতে জমা পড়ে আছে। আপনারা কী কৈফিয়ৎ দেবেন জনগণের কাছে? রাজ্য সরকার টাকা দিচ্ছেন, আর আপনারা সেই টাকা নিয়ে দলের লোকেদের সঙ্গে ঝগড়া মারামারি করছেন। কী জবাব দেবেন আপনারা জনগণের কাছে? আপনারাই আবার বলেন উন্নয়নমূলক কাজের কথা। পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদ, এই তিনটি স্তরে যথেষ্ট কাজকর্ম হচ্ছে। পঞ্চায়েতের বিভিন্ন প্রকল্প যেমন, আই.আর.ডি.পি., এন.আর.ই.পি., আর.এল.ই.জি.পি.গুলির মাধ্যমে গ্রামাঞ্চলে বর্তমানে উন্নয়নমূলক কাজকর্ম চলছে। গ্রামাঞ্চলের মানুষের মধ্যে একটা জাগরণ এসেছে, তাদের চিন্তাধারায় একটা পরিবর্তন এসেছে। আগের দিনের অবস্থা এখন আর নেই, গ্রামাঞ্চলের মানুষ আজ নিজেদের অধিকার ফিরে পেয়েছেন। সেই অধিকার ফিরে পাওয়ার সঙ্গে সঙ্গে আজ তারা আপনাদের উপরে এক বিরাট আঘাত হানতে পেরেছেন। শতকরা আশীভাগ মানুষ বাস করেন গ্রামের বুকে এবং এই আশীভাগ মানুষই কৃষির উপর নির্ভরশীল। এই ব্যাপক সংখ্যক মানুষের আর্থিক অবস্থার যদি উন্নতি না ঘটাতে পারা যায় তাহলে গ্রাম কোনোদিনই স্বয়ংসম্পূর্ণ হতে পারবে না। বামফ্রন্ট সরকার সেজন্য এই পঞ্চায়েতের সঙ্গে যুক্ত করেছেন ভূমি-সংস্কারকে। সেজন্য বেনামী জমি উদ্ধার এবং সেই জমিগুলি বন্টনের কাজ করছে এই পঞ্চায়েতগুলি। ঠিক এই জন্যই পঞ্চায়েতের বিরুদ্ধে এত জেহাদ, এত অপপ্রচার আজ চলছে। প্রচার যাই চলুক না কেন, মানুষ কিন্তু এই পঞ্চায়েতকে সম্বল করেই এগিয়ে যাচ্ছে। আমরা কায়েমীস্বার্থের উপরে ঘা দিয়েছি।

বিশেষ করে ভূমি সংস্কারের প্রশ্নে যে উজ্জ্বল ভূমিকা পালন করে চলেছি তা প্রশংসনীয়। কাজেই আজকে এই সমস্যার মধ্যে যারা আছেন তাদের অর্থনৈতিক অবস্থা ফেরানোর জন্য আমি বিরোধী সদস্যদের আহ্বান করব। আজকে যদি মানুষের সামগ্রিকভাবে অর্থনৈতিক অবস্থার উন্নতি ঘটাতে হয়, যদি সারা ভারতবর্ষের অগ্রগতি ঘটাতে হয়, তাহলে আসুন সবাই মিলে যৌথ উদ্যোগ নিয়ে ওই সমস্ত দুর্দশাগ্রস্ত মানুষের বুকে যে জগদ্দল পাথরের বোঝা চাপানো রয়েছে তা সরিয়ে দিই। এই কথা বলে, এই ব্যয়বরাদ্দকে সমর্থন করে, আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-15—5-25 P.M.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় মন্ত্রী বিনয়বাবু তার দপ্তরের ব্যয়বরাদ্দ পেশ করেছেন। তিনি তার নিজস্ব স্বার্থে পশ্চিমবাংলার পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে যে অর্থনৈতিক মানোন্নয়নের কথা বলেছেন এবং গত কয়েক বছর ধরে যে পদ্ধতিতে নির্বাচিত পঞ্চায়েত সদস্যদের মাধ্যমে গ্রামবাংলার বিভিন্নরকম পরিকল্পনার মাধ্যমে অর্থনৈতিক উন্নয়নের কথা বলেছেন তাতে দেখছি তার কথা এবং লেখার মধ্যে কাজের অনেক ফারাক থেকে গেছে। আমরা যখন গ্রামবাংলার বুকে বিভিন্ন পঞ্চায়েতের কাজকর্ম পর্যালোচনা করি, যখন পদাধিকার বলে একজন সদস্য হিসাবে পঞ্চায়েত সমিতির ছয় মাস, সাত মাস এবং আট মাস অন্তর অন্তর একটা, আধটা মিটিংয়ে উপস্থিত হই, যখন বিভিন্ন গ্রামবাংলার অঞ্চল পঞ্চায়েতের কাজকর্ম পর্যালোচনা করতে শুরু করে দিই তখন দেখতে পাই এক ভয়াবহ রাজনৈতিক চিন্তাধারার প্রতিফলন ঘটাতে গিয়ে সমগ্র গ্রামীণ আর্থ সামাজিক অবস্থাকে একটা বিভৎস দিকে ঠেলে নিয়ে যাওয়া হচ্ছে। আমি গুটি কতক কথা স্পেশিফিকভাবে মন্ত্রী বিনয়বাবুর কাছে রাখতে চাই। আপনি জানেন যে পঞ্চায়েতের মাধ্যমে ইদানীংকালে সরকারের যে কাঠমো গ্রামবাংলার বুকে প্রতিটি কাজের সঙ্গে যুক্ত রয়েছে সেখানে কৃষিবিভাগ থেকে শুরু করে গ্রামীণ জল সরবরাহ থেকে শুরু করে ক্ষুদ্র-সেচ থেকে শুরু করে একটা ভালো দৃষ্টিভঙ্গি দেখতে পাই যা আমরা সমর্থন করি কিন্তু কার্যক্ষেত্রে এর প্রতিফলন দেখে আমরা চমকে যাই। মাননীয় বিনয়বাবু এই পবিত্র বিধানসভা কক্ষে এই চলতি অধিবেশনে আমাদের সদস্য ডাঃ মোতাহার হোসেন একটি প্রশ্ন রেখেছিলেন, বিনয়বাবু তার উত্তরে বলেছিলেন প্রায় ৩৩ কোটি টাকা আর এল ই জি পির ফেরত চলে গেল দুটি আর্থিক বছরের কাজ করতে না পারার জন্য। কাজেই গ্যারান্টেড প্রোগ্রাম, অর্থাৎ গ্রামীণ কাজকর্মের, কর্মপন্থার একটি গ্যারান্টি প্রোগ্রাম এবং রুর‍্যাল লেবার এমপ্লয়মেন্ট গ্যারান্টেড প্রোগ্রাম কেন্দ্রীয় সরকার ১৯৮৩ সালের ১৫ই এপ্রিল ২টি পরিকল্পনা গ্রহণ করেন। বছরে একটি পরিবারের একজন শ্রমিক কম করে ১০০ দিন কাজ করতে পারবে এবং তার যে টাকা এবং শ্রম তাকে কাজে লাগিয়ে দেশের সম্পদ সৃষ্টি হবে। তা দিয়ে খাল কাটা হবে, পুকুর সংস্কার হবে, ভেঙে পড়া স্কুল বাড়ি উন্নয়ন হবে, সার্বিকভাবে গ্রামীণ রাস্তার যে মোরাম তা তৈরি করা হবে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় বিনয়বাবু নিজে স্বীকার করেছেন যে তার পঞ্চায়েত ব্যবস্থা ফেল করেছে। তার প্রশাসনিক জটিলতা, রাজনৈতিক দৃষ্টিভঙ্গি চরিতার্থ করতে গিয়ে তাকে সফল করতে গিয়ে কোনো স্কীম করতে পারেনি। অথচ বিনয়বাবু জানান যে তিনি একটি নতুন পরিকল্পনাতে অগ্রণী বলে সারা ভারতবর্ষের বুকে দাবি করেন এবং তিনি সেই পরিকল্পনার মাধ্যমে কমিটি

করেছেন গ্রাম স্তর থেকে ব্লক স্তর পর্যন্ত।

আমরা এটা সমর্থন করি, কিন্তু দুর্ভাগ্যের ব্যাপার তারা গণতান্ত্রিক পদ্ধতিতে বিশ্বাস করেন। কি দেখলাম আমরা ব্লক কমিটিতে স্থানীয় নির্বাচিত এম.এল.এ. ব্লক প্ল্যানিং কমিটির মেম্বার নয়, জেলা প্ল্যানিং কমিটির মেম্বার নয়, টেকনিকাল পারসন তারা ব্লক কমিটি ও জেলা প্ল্যানিং কমিটির মেম্বার নয়, এটা আমার কথা নয়। দু'দিন আগে এই সরকারি দলের একজন সদস্য প্রাক্তন মন্ত্রী ভক্তিভূষণ মহাশয় এই বিধানসভায় তার ক্ষোভ প্রকাশ করেছেন, এটা আমারও কথা, শুধুমাত্র তারই প্রতিধ্বনি আজকে করছি। আমরা তো নির্বাচিত প্রতিনিধি, আপনার পঞ্চায়েতের এলাকার ব্যবস্থার মধ্যে দিয়েই তো আমরাও কাজ করতে চাই। আমাদেরও তো একটা সাজেশন থাকতে পারে। কোথায় খালটা কাটলে সুবিধা, কোনো জায়গায় রাস্তা হওয়া উচিত সেটা তো শুধুমাত্র আপনারাই ভাবেন যে রাস্তাটা লালবাড়ির কাছ দিয়ে গেলে আমাদের লাল রাস্তাটা হবে, আর অন্যান্য রঙের রাস্তা যাবেনা, অন্যান্য বাড়ির কাছ দিয়ে। কোনো গ্রামের এই জায়গায় কংগ্রেস, ঐ জায়গায় সি.পি.এম. এটা ফরোয়ার্ড ব্লক, এটা সি.পি.আই. সব কাটাকাটি করে বাদ দিয়ে দাও। শুধু মার্কসবাদী কম্যুনিস্ট পার্টির লোকেরা যে জায়গায় থাকবে সেই জায়গার উন্নতি হবে। এই যদি চিন্তাধারা হয় তাহলে সরকারের অর্থের যে প্রতিটি নয়া পয়সা কেন্দ্রীয় সরকার দিচ্ছেন, প্রতি কেজি গম দিচ্ছেন এটা শুধু সারা ভারতবর্ষের জন্য নয়, প্রতিটি ব্লকের প্রতিটি জেলাতে তারা দিচ্ছেন। আপনার স্টেটমেন্টে আপনি বলেছেন টাকা এসেছে দেরিতে, আপনি বলেছেন চেক ভাঙাবার সময় পাননি, আপনি বলবেন ইউটিলাইজেশন সার্টিফিকেট দিতে পারেনি, আপনি বলবেন আমাদের পরিকল্পনা ঠিক মতো তাড়াতাড়ি করে উঠতে পারেনি। তাহলে আপনি কেন ঐ সমস্ত অপদার্থ লোকদের উপর দায়িত্ব দিয়ে রেখেছেন? আপনার কোনো নৈতিক অধিকার নেই পশ্চিমবাংলার মানুষকে তাদের অধিকার থেকে বঞ্চিত করার। রাজনৈতিক দৃষ্টিভঙ্গিতে আপনার উচিত ছিল প্রশাসনিক হস্তক্ষেপ করার। আপনার বিভাগীয় অফিসারদের জরুরি ভিত্তিতে ঐ টাকা যাতে কাজে লাগানো যায় তার পরিকল্পনা সার্থক রূপায়ণ করার। কিন্তু তা হলনা, ফেরত চলে গেল। আজকে আমরা ডি.আর.ডি.এ.র কথা সবাই জানি। আমরাও জানি ডিস্ট্রিক্ট রুর‍্যাল ডেভেলপমেন্ট এজেন্সি যেটা জেলা উন্নয়ন পরিকল্পনায় কি কি প্রোগ্রাম রয়েছে। সেইগুলি আজকে আই.টি.ডি.পি. এবং ডি.আর.ডি.এ.র প্রোগ্রামে এই সমস্তগুলি ঠিকঠাক করে আপনার অথরিটি। সেখানে রিজার্ভব্যাঙ্ক-র একটা সার্কুলার রয়েছে, সেই সার্কুলারে মিনিস্ট্রি অফ রুর‍্যাল ডেভেলপমেন্ট ১৯৮১ সালেতে দিয়েছে ১০ই মার্চে, এই বইটাতে, চেয়ারম্যান সাহেব, সেখানে লেখা আছে যে ডি.আর.ডি.এ.অথরিটি কিভাবে কি কি টাকা কি কি প্যাটার্ন ও ফর্মুলাতে সাপপ্রেস করে রাখা হয়েছে আমরা সেটা জানতাম না। খোঁজখবর করে যখন পড়াশুনা শুরু করলাম তখন দেখলাম এটা মারাত্মক ব্যাপার। সেখানে এম.এল.এ. এম.পি.দের মেম্বার করার কথা, কিন্তু সেখানে বিনয়বাবুর ডি.আর.ডি.এ. চলছে। সেখানে আজ অবধি কোনো এম.এল.এ. কোনো এম.পি.কে মেম্বার করা হয়নি। ইন্সপাইট অফ দি স্ট্যানডিং সার্কুলার অর্ডার ফর্ম দি মিনিস্ট্রি অফ রুর‍্যাল ডেভেলপমেন্ট আমি পড়ে দিচ্ছি, কে আছে মেম্বার সেখানে চেয়ারম্যান হবেন কালেকটার, এ রিপ্রেজেনটেটিভ অফ দি স্টেট গভর্নমেন্ট। মেম্বার তারপরে এ রিপ্রেজেনটেটিভ অফ দি সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক মেম্বার, ওয়ান রিপ্রেজেনটেটিভ অফ দি ল্যান্ড

ডেভেলপমেন্ট ব্যাঙ্ক মেম্বার, চেয়ারম্যান অফ জিলা পরিষদ অর হিজ রিপ্রেজেনটেটিভ মেম্বার, সিনিয়ার মোস্ট অফিসার অফ দি লিড ব্যাঙ্ক মেম্বার, এ ছাড়া টু রিপ্রেজেনটেটিভস অফ দি উইকার সেকশনস, ওয়ান অফ হুম মে বি ড্রন ফ্রম শিডিউল কাস্টস অ্যান্ড শিডিউল ট্রাইবস মেম্বার, ওয়ান রিপ্রেজেনটেটিভ অফ দি রুর্যাল উইমেন মেম্বার, এম.পি.স অ্যান্ড.এম.এল.এ.স প্রোজেক্ট অফিসার যারা আছেন তাদের সম্বন্ধে বলছি, আপনারা সদস্য মহাশয়রা বলুন এখানে যারা উপস্থিত আছেন ১৯৮১ সালের ১০ই মার্চ-র মিনিস্ট্রি অফ রুর্যাল ডেভেলপমেন্ট-র এই সার্কুলার যে দিয়েছিলেন প্রত্যেকটি স্টেট গভর্নমেন্টকে টু দি সেক্রেটারি ইনচার্জ অফ রুর্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রাম অফ অল স্টেট গভর্নমেন্টস এই সার্কুলারটা। আজও কেন আমাদের সেই অধিকার থেকে বঞ্চিত করা হয়েছে? আমাদেরকে আজকে অন্ধকারের মধ্যে ফেলে রাখা হয়েছে কেন স্বাভাবিক কারণেই- এই প্রশ্ন আমরা রাখতে পারি।

[5-25—5-35 P.M.]

আমি এখানে বারে বারে বলেছি ব্যাঙ্ক এবং এন এ বি এ আর ডি-কে সঙ্গে নিয়ে স্পেশিফিক ২/১টি ব্লকে লুকিয়ে লুকিয়ে সার্ভে করে বিরাট করে প্রচার করা হল সারা ভারতবর্ষের বুকে নাকি আই আর ডি পি, এন এ বি এ আর ডি-র প্রোগ্রাম একমাত্র পশ্চিমবাংলা ছাড়া আর কোথাও স্বার্থকভাবে রূপায়িত হয়নি। আমরা রাইটার্স বিল্ডিংস-এ রোটান্ডায় বিনয়বাবুকে বলেছিলাম এন এ বি এ আর ডি-র অফিসারকে বসিয়ে সারা ভারতবর্ষে এই যে রোমাঞ্চ আপনারা সৃষ্টি করলেন তাতে বাস্তবে আমরা কি দেখছি? বিনয়বাবু ডাঃ হৈমী বসুর একটা প্রশ্নের উত্তরে বলেছিলেন, ১৯৮৪ সালের শেষে এবং ১৯৮৫ সালের প্রথম অবধি পশ্চিমবাংলা মিজারেবলি ফেইল করেছে আই আর ডি পি প্রোগ্রাম ইমপ্লিমেনটেশনের ক্ষেত্রে। এই যে কোটি কোটি টাকা ফেরত গেছে তার উত্তর হল ঠিকভাবে করা যায়নি, ব্যাঙ্কের অফিসাররা চক্রান্ত করেছে, টেকনিক্যাল ডিফিকাল্টিস ছিল। কিন্তু আমরা জানি আপনাদের অক্ষমতার জন্য আপনারা মানুষকে তাদের ন্যায্য প্রাপ্য থেকে বঞ্চিত করেছেন। আমরা মনেকরি এই ব্যাপারে মন্ত্রী মহাশয়ের একটা নৈতিক দায়িত্ব আছে। আপনি ব্যক্তিগতভাবে ভালো মানুষ হলেও প্রশাসনিক অক্ষমতা, প্রশাসনিক আমলাদের দৃষ্টিভঙ্গির পার্থক্য এবং ওই ধান্দাবাজ পঞ্চায়েতের জন্য অত্যন্ত প্রয়োজনীয় জিনিসগুলি আপনি কার্যকরী করতে পারছেন না। আপনি বলেছিলেন আই আর ডি পি প্রোগ্রামে আমরা ম্যাক্সিমাম টার্গেটে রিচ করেছি। কিভাবে রিচ করেছেন সেটা আমরা জানি। আপনারা আই আর ডি পি-র সাবসিডি পার্ট তুলে নিয়েছেন। এক জোড়া গরুকে ৪ বার মেরে ৪টি কৃষককে বঞ্চিত করেছেন এবং ঋণের টাকাগুলি পড়ে রয়েছে। আপনারা এন এ বি এ আর ডি-র অফিসারকে বসিয়ে দিয়ে বললেন এই দেখ আমাদের পরিকল্পনার স্বার্থক রূপায়ণ। মাননীয় স্পিকার মহাশয়, গভর্নমেন্ট অব ইন্ডিয়ার মিনিস্ট্রি অব রুর্যাল ডেভেলপমেন্ট বলেছেন আইডেনটিফিকেশন অব দি বেনিফিসিয়ারীস অ্যান্ড সিলেকশন অব দি বেনিফিসিয়ারীস-এর ক্ষেত্রে লোকাল এম এল এ-র মতামত নিতে হবে। আপনারা আমাদের কখনও সেই অধিকার দিয়েছেন কি? আমরা যখন আপনার কাছে অভিযোগ করেছি গ্রামের গরিব মানুষরা আই আর ডি পি, আর এল ই জি পি এবং ডি আর আই পি-র সুযোগ পাচ্ছেনা কেন, তখন আপনি আমাদের সেই কথা না শুনে শুধু এড়িয়ে গেছেন এবং কেন্দ্রের বঞ্চনার কথা বলেছেন। মন্ত্রী মহাশয়

জানেন এবং তাঁর দপ্তরও জানে এই আর এল ই জি পি, আই আর ডি পি এবং ডি আর আই পি কোনোটাই কেন্দ্রীয় সরকারের পয়সায় চলেনা। আপনারা শুধু শুধু কেন্দ্রীয় সরকারের বঞ্চনার কথা বলেন। আপনি স্থানুর মতো বসে আছেন এবং গ্রামের মানুষের অশিক্ষা এবং সরলতার সুযোগ নিয়ে মুখে কেবল কেন্দ্রীয় সরকারের বঞ্চনার কথা বলে যাচ্ছেন। আপনারা নাকি গরিব দরদি, জনগণের প্রতিনিধি, সর্বহারাদের প্রতিনিধি। কিন্তু আপনাদের বাস্তব চরিত্র কি? আজই আমি মেনশন করে বলেছি আমার এরিয়ায় ১১৭টি পানীয় জলের নলকূপ অচল হয়ে পড়ে আছে। আমি জানি এটা তার নয়, কমলবাবুর দপ্তর। আজকে দেখছি ২/৩ কিলোমিটার রাস্তা হেঁটে মেয়েরা কলসি কাঁখে নিয়ে জল আনছে। আজকে কেন এই দুর্গতি সেটা একবারও চিন্তা করেছেন কি? মন্ত্রী মহাশয় এই ব্যাপারে চেষ্টা করেছেন জানি। কিন্তু কাগজপত্রে দেখছি গ্রামীণ জলসরবরাহের জন্য যে টাকা পশ্চিমবাংলার ক্ষেত্রে অ্যালটেড হয়েছিল তার এক তৃতীয়াংশ খরচ হয়েছে এবং বাকি টু থার্ড ফেরত চলে গেছে। আপনি বলবেন এটা কমলবাবুর দপ্তর, কমলবাবু বলবেন পঞ্চায়েতের মাধ্যমে এই কাজ হয় কিন্তু তারা বসাচ্ছেন না ঠিকভাবে। তাহলে আমরা কোথায় যাব এবং কোথায় গিয়ে বলব, মন্ত্রী মহাশয়গণ, গ্রামের মানুষরা তো জল খেতে পারছেনা? স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন, টিউবওয়েল খারাপ হয়ে গেছে, পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং-এর গোডাউনে মাল আছে, টেকনিক্যাল ম্যান আছে, মেশিনারি পার্টস আছে অথচ পঞ্চায়েত কাজ করছেনা। এরা ১৫০ ফুট পাইপকে ৪ ভাগ করে ৪টি টিউবওয়েল বসাবেন রাজনৈতিক কারণে। এর মধ্যে একটা প্রবণতা আছে যে প্রবণতাটা অত্যন্ত মারাত্মক। গ্রীষ্মের সময় টিউবওয়েল পোঁতা হবেনা, ঘরে আগুন লাগলে টিউবওয়েল পোঁতা হবেনা, আন্ত্রিক রোগ দেখা দিলে টিউবওয়েল পোঁতা হবেনা, টিউবওয়েল পোঁতা হবে বর্ষাকালে। কেননা ঐ সময় জলের লেয়ার কাছাকাছি পাওয়া যাবে, ৩শো ফুটে যে লেয়ার পাওয়ার কথা সেই ৩শো ফুট লেয়ারের পাইপকে ৪ ভাগ করে ৪টি টিউবওয়েল বসিয়ে দিয়ে পানীয় জলের ব্যবস্থা করে রাজনৈতিক ফয়দা লোটার চেষ্টা করছেন। মন্ত্রী মহাশয়, এইদিকে নজর দেবেন। আজকে আপনাদের ইউটিলাইজেশন সার্টিফিকেটের উপর নির্ভর করে কেন্দ্রীয় সরকারের দেয় টাকা আই এল ই জি পি, ডি আর ডি পি, আই আর ডি পি স্কীমে দিচ্ছে সামগ্রিক ক্ষেত্রে গ্রামের উন্নতি করার জন্য, অথচ মন্ত্রী মহাশয় বিধানসভায় উত্তর দিচ্ছেন ৩৩ টাকা ফেরত যাচ্ছে। ১৯৮৬-৮৭ সালের আর্থিক বছরে ৪৪ কোটি টাকা বরাদ্দ করে রেখেছেন আর এল ই জি পি'র কাজ করবেন। নির্বাচন এগিয়ে আসছে, ঐ পুকুর কাটার কাজ শুরু হবে বিনয় বাবুর নেতৃত্বে। আর এল ই জি পি-তে রাস্তা তৈরি হচ্ছেনা, স্কুল বাড়ি তৈরি হচ্ছেনা, বেশির ভাগ পরিকল্পনা হচ্ছে পুকুর কাটা, নালা কাটার জন্য। পুকুর, নালা কেটে এদিকের মাটি ওদিকে করে বিল ধরিয়ে দিয়ে ইউটিলাইজেশন সার্টিফিকেট তৈরি করে দিয়ে কেন্দ্রীয় সরকারের টাকা জুন-জুলাই থেকে ডিসেম্বর পর্যন্ত কাজে লাগিয়ে নির্বাচনি বৈতরণী পার হবেন। এইভাবে আপনারা মানুষের প্রতি বঞ্চনা করছেন। বামপন্থীর ছাপ নিয়ে জন-বিরোধী সরকারের প্রতিনিধি হিসাবে আজকে যে অগণতান্ত্রিক পদ্ধতিতে পঞ্চায়েত রাজকে প্রতিষ্ঠিত করেছেন রাজনৈতিক ফয়দা তোলার জন্য তারই বিরুদ্ধে আমার প্রতিবাদ, তাই এই রাজনৈতিক বাজেটকে রাজনৈতিক বক্তব্যকে সমর্থন করতে পারছি না।

**শ্রী গৌরহরি আদক ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, পঞ্চায়েত ব্যয়বরাদ্দ যেটা আজকে বিভাগীয় মন্ত্রী মহাশয় উপস্থাপিত করেছেন সেটা আমি সর্বান্তকরণে সমর্থন করছি। সমর্থন করছি এইজন্য যে আজকে পঞ্চায়েত গ্রামোন্নয়ন এবং গ্রামের পুনর্গঠনের জন্য যে ভূমিকা নিয়েছেন, ভূমিসংস্কার থেকে আরম্ভ করে গ্রামের রাস্তা-ঘাট সংস্কার, খাল নালা সংস্কার প্রভৃতি বিভিন্ন দায় দায়িত্ব সঠিকভাবে পালন করার জন্য যে চেষ্টা করছেন সেইদিক থেকে আমি সমর্থন করছি। যে ভূমি সংস্কারকে সরকার অগ্রাধিকার দিয়েছেন সেই ভূমি সংস্কারকে পুরোপুরি সফল করবার জন্য আজকে গ্রাম পঞ্চায়েত থেকে শুরু করে পঞ্চায়েত সমিতির সদস্যরা চেষ্টা করছেন, সেটা আজকে পরিসংখ্যানে দেওয়া আছে। সেদিক থেকে এই গ্রাম পঞ্চায়েতের যে ব্যয়-বরাদ্দ সেটাকে আমি সমর্থন করছি। আজকে মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে যে পরিসংখ্যান দিয়েছেন সেগুলি লক্ষ্য করা উচিত, সেগুলি লক্ষ্য করলে আমরা পরিষ্কার চিত্র পাব পঞ্চায়েত কি কাজ করছে এবং পঞ্চায়েতের কাজ কত সুষ্ঠুভাবে হচ্ছে। একটু আগে নবকুমারবাবু এবং মানসবাবু বক্তৃতা দিলেন, নবকুমারবাবুর বক্তব্যের মধ্যে একটা জিনিস আমি লক্ষ্য করলাম সেটা হচ্ছে আজকে গ্রাম পঞ্চায়েতে যে কাজ হচ্ছে এবং যে অর্থ বিনিয়োগ হচ্ছে সেগুলিকে সঠিকভাবে পরিচালনা করার জন্য তিনি একজন অ্যাকাউন্টটেন্টের দাবি করেছেন। আমিও মনেকরি সেই অ্যাকাউটেন্টে একজন রাখা উচিত যাতে করে খরচগুলি সঠিকভাবে রাখা হয়।

[5-35—5-45 P.M.]

মাননীয় সদস্য মানসবাবু একটু আগে যে বক্তব্য বিধানসভায় রাখলেন সেই বক্তব্য তার মাঠে ময়দানে রাখা উচিত ছিল। তিনি তাঁর বক্তব্যে বললেন পঞ্চায়েত কিছু কাজ করেনি শুধু নয় ছয় করেছে। আজকে বাজেট ভাষণে যে কথাগুলি রয়েছে সেটা যদি আপনারা পড়ে দেখতেন তাহলে বুঝতেন আসল ঘটনা কি। মানসবাবু কি তাহলে বলতে চান মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে অসত্য কথা বলেছেন? আমার মনে হয় তিনি মন্ত্রী মহাশয়ের কথা ভালো করে বুঝতে পারেন নি? আর তাছাড়া তিনি গ্রাম এলাকায় কতক্ষণই বা থাকেন? আমরা গত ৬ মাসের মধ্যে কতগুলি কাজ করেছি এবং আগামী ৬ মাসে আরও কতগুলি কাজ করব। ৬ মাস পরে যে মিটিং হয় সেখানে সবরকম আলোচনা হয় হিসেবপত্র দেওয়া হয়। কাজেই মানসবাবু যেকথা বলেছেন সেটা ঠিক কথা নয়। জানুয়ারি মাস থেকে ডিসেম্বর মাস পর্যন্ত যে সমস্ত কাজ হয়েছে পঞ্চায়েত তার হিসেব দাখিল করেছে এবং সেখানে থাকার সুযোগ আমার হয়েছিল। ১৯৮৫/৮৬ সালের জন্য যে টাকা পঞ্চায়েতের হাতে দেওয়া হয়েছে সেটা ঠিকভাবে ব্যয় হচ্ছে কি না সেটা ঠিকভাবে ব্যয় হচ্ছে কি না সেটা তিনি দেখে নিতে পারতেন। এটা দেখলে তিনি বুঝতে পারতেন পঞ্চায়েত কাজের দিক থেকে কতটা গতিশীল। আজকে গৃহহীন মানুষদের পাশে পঞ্চায়েত দাঁড়িয়েছে যেটা আগে ছিলনা। ১৯৬৪ সালের জেলা পরিষদ আইনের পর ১৯৭৩ সালে পঞ্চায়েতের যে খসড়া আইন হয়েছে সেই আইন অনুসারে যে যে কাজ করা উচিত ছিল সেই কাজ করা হয়নি অর্থাৎ আইনটি ঠিকভাবে কার্য্যকর করা হয়নি ১৯৭৭ সাল পর্যন্ত। তারপর বামফ্রন্ট সরকার এসে এগুলি কার্যকর করেছে এবং তারফলে বিরোধীদলের সদস্যদের গাত্রদাহ হয়েছে। বারে বারে করাপশনের কথা বলে সাধারণ মানুষকে বিভ্রান্ত করা হচ্ছে, তাদের বিপথে চালিত করা

হচ্ছে। ত্রুটি যে আছে সেকথা অস্বীকার করিনা। কিন্তু পঞ্চায়েত যদি আজ পুরোপুরি করাপশনের পর্যায়ে যেত তাহলে গ্রাম বাংলার মানুষ এইভাবে পঞ্চায়েতমুখী হতনা সমস্ত মানুষ গিয়ে মানসবাবুদের দলের পেছনে ধর্না দিত। ব্লক প্ল্যানিং কমিটিতে যে ব্লক প্ল্যানিং করা হয় সেখানে মানসবাবুর দলের প্রধান রয়েছেন তার মতামত নিয়েই সব কাজ করা হয়। কোনো একটা বিশেষ দলের প্রধানকে নিয়ে কিছু করা হয়না সেটা মাননীয় সদস্যরা সকলেই জানেন। ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি যেটা হয়েছে সেখানে এম্ এল এ-দের থাকা উচিত এটা আমি স্বীকার করি। ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি হচ্ছে আসল জিনিস কারণ এখানে বিভিন্ন গ্রামের বিভিন্ন বিভাগের জন্য প্ল্যান আনা হয় এবং সেদিক থেকে এই কমিটির মিটিং-এ এম এল এ-দের থাকা উচিত। এখান থেকে যে গাইড লাইন দেওয়া হয় সেই অনুসারেই কাজকর্ম সব হয় কাজেই এখানে এম এল এ-দের থাকা উচিত। এম এল এ-দের একটা নিজস্ব দৃষ্টিভঙ্গি আছে কাজেই গ্রামের উন্নয়নের ব্যাপারে এম এল এ-দের থাকা উচিত। কিন্তু সেইসঙ্গে সঙ্গে আমার ধারণা এম এল এ-দের থাকা উচিত। কারণ, এম এল এ-দের নিজস্ব দৃষ্টিভঙ্গি আছে, সেই এলাকার পঞ্চায়েতের উন্নতির জন্য সেখানকার এম এল্ এ-দের থাকা উচিত। বিগত দিনে আমরা দেখেছি পঞ্চায়েতে অনেক কম খরচ হয়েছে। ১৯৬০ সালের কথা যদি ভাবি তখন যে বরাদ্দ ছিল তা অত্যন্ত নগণ্য, ১ কোটি ৬০ লক্ষ টাকা তখন বরাদ্দ ছিল, তাতে পঞ্চায়েত চলতে পারেনা। তখন পঞ্চায়েত আইন ছিলনা, ইউনিয়ন বোর্ড, ডিস্ট্রিক্ট বোর্ড এবং পঞ্চায়েত একটা মিস্লেনিয়াস কন্ট্রিবিউশন নামে টাকা বরাদ্দ করা হয়েছে। ১৯৭৩ সালে আমরা দেখেছি ৩ কোটি ৭১ লক্ষ ৭৮ হাজার টাকা বরাদ্দ করা হয়েছিল। কিন্তু সেই তুলনায় আজকে এই পঞ্চায়েত যে ভূমিকা নিয়েছে, যে টাকা বরাদ্দ করছে গ্রামবাংলার পুনর্গঠনের ব্যবস্থা করার জন্য এবং গ্রামীণ মানুষকে পঞ্চায়েতমুখী করবার জন্য যে ব্যবস্থা নিয়েছে এর থেকে ভালো ব্যবস্থা আর কোথাও আছে কি না সন্দেহ আছে। এস.কে.দে যিনি কেন্দ্রীয় সরকারের কমিউনিটি অ্যান্ড পঞ্চায়েত ডিপার্টমেন্টের প্রাক্তন মন্ত্রী ছিলেন তিনি ২ বছর আগে এখানে এসেছিলেন। তিনি পঞ্চায়েতের ভূমিকা এবং বিভিন্ন উন্নয়নমূলক কাজগুলি দেখে একটা সার্টিফিকেট দিয়েছেন এবং সেই সঙ্গে সঙ্গে এইকথা বলেছেন আরও নতুন করে চিন্তা-ভাবনা করতে হবে, গঠনমূলক দৃষ্টিভঙ্গি নিয়ে কাজ করতে হবে। বিভিন্ন সমীক্ষকদল যারা এখানে এসেছেন তারাও যে কথাগুলি বলে যান সেগুলোও কি অসত্য? তারা পঞ্চায়েতের ভূয়োসী প্রশংসা করে গেছেন। আজকে বিরোধী দলের মাননীয় সদস্যরা যে কথা বলছেন যে পঞ্চায়েত কিছু করছে না, পঞ্চায়েতে কোনো কাজ হয়না, পঞ্চায়েত খুব খারাপ এবং দুর্নীতির সঙ্গে যুক্ত এইকথা বলে মোটামুটিভাবে নিজেদের দায়িত্ব এড়িয়ে যাবার চেষ্টা করছেন। আমি বিরোধী দলের সদস্যদের কাছে আবেদন করে এইকথা বলি যে আপনারা গঠনমূলক দৃষ্টিভঙ্গি নিয়ে আমাদের বামফ্রন্ট সরকারের কাছে সাজেশন রাখুন এবং সরকারের কাছে দাবি করুন যে এই এই কাজগুলি হওয়া উচিত, এই এই কাজগুলি হচ্ছেনা। আমার নিজস্ব কিছু ধারণা আছে, পঞ্চায়েত যে কাজগুলি করছে আই আর ডি পি, ডি আর ডি এ তার বেনিফিসিয়ারি নির্বাচনের ব্যাপারে মানসবাবু যে কথা বললেন আমি তার সঙ্গে একমত নই। আই আর ডি পি, ডি আর ডি এ স্কীমে বেনিফিসিয়ারি যে নির্বাচন করা হয় সেটা সার্ভে রিপোর্টের উপর নির্ভর করে করা হয়। আজকে ৩।। হাজার টাকা যাদের ইনকাম তাদের যে সার্ভে রিপোর্ট আছে সেই রিপোর্টের ভিত্তিতে বেনিফিসিয়ারি নির্বাচন করা হয়, সেখানে একজন প্রধান বা

পঞ্চায়েত সমিতির সভাপতি ইচ্ছা করলে করতে পারেন না, ঐ সার্ভে রিপোর্টের বাইরে তারা কিছু করতে পারেন না, এটা আমার অভিজ্ঞতা। আমরা এটা জানি আই আর ডি পি, এন আর ই পি বিভিন্ন যে কাজ হচ্ছে সেক্ষেত্রে অনেক সময় মেটিরিয়াল কেনার দিক থেকে অসুবিধা হয় অনেক সময় দেখা যায় বিডিও'র কিছু বাধা, বি ডি ও-রা অনেক সময় টাইম কিল করে দেন যারজন্য কিছু কিছু কাজের অসুবিধা ঘটে যায়। সেজন্য পঞ্চায়েতের কাজ আরও বেশি সরলীকরণ করা দরকার যাতে গ্রামবাংলার মানুষ কাজ করতে পারে। সেই দিক থেকে আবেদন রেখে এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-45—5-55 P.M.]

**শ্রী অবন্তি মিশ্র ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ১৯৮৬/৮৭ সালের যে ব্যয়বরাদ্দের দাবি আজ এই সভায় পেশ করেছেন আমি সে সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। স্যার, ত্রিস্তর পঞ্চায়েত সংস্থাগুলি নিশ্চয় জনকল্যাণমূলক সংস্থা একথা সর্বজনবিদিত। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট বক্তৃতায় যে কথার উল্লেখ করেছেন সেটা খুবই বেদনাদায়ক। তার বাজেট বক্তৃতার দ্বিতীয় অনুচ্ছেদে তিনি বলেছেন, "১৯৭৮ সালের তথা তৎপরবর্তী সময়ের ক্রমান্বয়ে সাফল্য। এই নির্বাচিত প্রতিনিধিরা ও পদাধিকারিরা নিজদের সীমারেখার মধ্যে উন্নয়নমূলক কাজকর্ম ও নীতি নির্ধারণের জন্য অত্যন্ত উদগ্রীব।" স্যার, আমি এই পবিত্র বিধানসভায় দাঁড়িয়ে বলতে পারি যে ত্রিস্তরের বর্তমানের পঞ্চায়েত সংস্থাগুলি কাজকর্ম ও নীতি নির্ধারণের জন্য অত্যন্ত উদগ্রীব নয়। কেন্দ্রীয় সরকারের দেওয়া গাইড লাইন অনুযায়ী দারিদ্র সীমারেখার নিচে পশ্চিমবঙ্গের যে সমস্ত মানুষ রয়েছেন তাদের আর্থিক মুক্তি আনবার জন্য যে কোটি কোটি টাকা কেন্দ্র দিচ্ছেন সেই কোটি কোটি টাকা আত্মসাৎ করার জন্যই এরা অত্যন্ত উদগ্রীব। এদের লেলিহান জিহ্বা ঐ কোটি কোটি টাকা আত্মসাৎ করতেই ব্যস্ত। ঐ টাকা নিজেদের পকেটস্থ করে নিজেদের দলীয় শক্তি বৃদ্ধি করার জন্য এরা চেষ্টা করেছেন একথা আমি তারস্বরে বলতে চাই। স্যার, এরা চিৎকার করছেন, লজ্জা লাগেনা এদের চিৎকার করতে? কি অবস্থা পঞ্চায়েতগুলিতে চলছে সেকথায় আমি আসছি। মৈতনা গ্রাম পঞ্চায়েতের প্রাক্তন অ্যাকটিং প্রধান সুবোধ খাড়া, এন.আর.ই.পি'র ১০০ কুইন্টাল গম আত্মসাৎ করেছিল। পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা ঠিক আছে বলে আপনারা চিৎকার করেন অথচ এখানে আমরা কি দেখলাম? প্রশাসনকে কব্জা করে ফেলার জন্য ঐ অ্যাকটিং প্রাক্তন প্রধান যে ১০০ কুইন্টাল গম আত্মসাৎ করেছিল তার বিরুদ্ধে কোনো কেস বা এফ.আই.আর পর্যন্ত করা হয়নি। সুতরাং উনি যে কথা বলেছেন তার বক্তৃতার দু নং অনুচ্ছেদে সেটা সম্পূর্ণ ভুল এবং অসত্য তা আমি ওঁকে বলে দিতে চাই। স্যার, একথা ঠিকই যে ত্রিস্তর পঞ্চায়েত সংস্থার মাধ্যমে বৃহৎ কর্মযজ্ঞ করে কেন্দ্রীয় সরকারের কোটি কোটি টাকা খরচ করে পশ্চিমবাংলার মানুষের কল্যাণ সাধন করা যায় কিন্তু তা এরা করেননি বরং পশ্চিমবঙ্গকে ধ্বংস করে দিয়েছেন। স্যার, ১৯৭৮ সাল থেকে প্রাথমিক বিদ্যালয়ের গৃহ নির্মাণের জন্য বার বার পঞ্চায়েতকে টাকা দেওয়া হয়েছে। যে পঞ্চায়েতগুলিকে টাকা দেওয়া হয়েছে সেগুলি মার্কসবাদীদের দ্বারা পরিচালিত। মাননীয় মন্ত্রী মহাশয় যদি অনুসন্ধান করে দেখেন তাহলে দেখবেন, সেই বিদ্যালয়গুলির গৃহ নির্মাণ বা সংস্কারের কাজ আজ পর্যন্ত সম্পন্ন হয়নি। এরা হরিজনদের

কথা বলেন, হরিজনদের জন্য এদের চোখ দিয়ে জল পড়ে অথচ সেই হরিজনদের স্কুলের কি অবস্থা সেটা স্যার, একটু শুনুন। আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে রামনগর দু নং ব্লকে দক্ষিণ তেঁতুলতলা মৌজায় দক্ষিণ তেঁতুলতলা হরিজন প্রাথমিক বিদ্যালয়ের গৃহ নির্মাণের জন্য যে টাকা দেওয়া হয়েছে ওখানে গেলে দেখতে পাবেন সেই বিদ্যালয়ের গৃহ নির্মাণের কাজ সম্পন্ন হয়নি। আপনাদের লজ্জা হওয়া উচিত কিন্তু আপনাদের লজ্জা নেই। মাননীয় চেয়ারম্যান মহাশয়, আই.আর.ডি.পি প্রকল্পে বেনিফিসিয়ারি স্থির করা হয়েছে। সেই বেনিফিসিয়ারি স্থির করার ক্ষেত্রে এরা যে কারচুপি করেছে, যে দলবাজি করেছে সেই কারচুপি এবং দলবাজির অভিযোগ মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় পেয়েছেন। সেই বেনিফিসিয়ারি স্থির করার ক্ষেত্রে যে অভিযোগ সেটা কি তদন্ত করা হয়েছে? সেটা তদন্ত করা হয়নি। সেখানে টাকাগুলি এদের ক্যাডাররা ভাগ করে নিয়েছে। আপনি যদি এর নজির চান তাহলে সেই নজির আমি দিতে পারি। আই.আর.ডি.পি'র টাকা কাদের দেওয়া হয়েছে? দারিদ্র সীমার নিচে যারা রয়েছে তাদের আই.আর.ডি.পি-এর টাকা পাবার কথা। কিন্তু সেই টাকা বাঁকা পথে জোতদার, প্রাথমিক, মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষকদের দেওয়া হয়েছে। আপনাদের লজ্জা করেনা। আপনারা সেই টাকা নিজেদের দলীয় ক্যাডারদের মধ্যে ভাগ করে নিয়েছেন। মাননীয় চেয়ারম্যান মহাশয়, এটা শুধু আই.আর.ডি.পি'র ক্ষেত্রেই নয়, বিভিন্ন ক্ষেত্রে এই জিনিস ঘটছে। আপনি যদি দেখেন তাহলে দেখবেন যে পঞ্চায়েতগুলি বিভিন্ন ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের দেওয়া টাকা, রাজ্য সরকারের দেওয়া কোটি কোটি টাকা জনকল্যাণ মূলক কাজে খরচ না করে নিজেদের পকেট ভর্তি করেছে। আমি একথা বলতে চাই যে পঞ্চায়েত সংস্থাগুলি বিভিন্ন ক্ষেত্রে পানীয় জল সরবরাহের জন্য ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত যে সমস্ত নলকূপ বসানো হয়েছিল, সেই নলকূপের পাইপগুলি তুলে নিয়ে এদেরই প্রধানরা আত্মসাৎ করেছে। আমি উদাহরণ স্বরূপ বলতে পারি যে বাধিয়া গ্রাম পঞ্চায়েতের প্রাক্তন প্রধান, তার বিরুদ্ধে কোনো কেস হয়নি। আজকে এর ফলে মানুষ জল খেতে পারছে না, তারা জলের জন্য হাহাকার করছে। এদেরই দলীয় ক্যাডার যারা পতাকা বহন করে সেই সমস্ত মানুষকে জল খেতে না দিয়ে নলকূপের পাইপগুলি বাজারে বিক্রি করেছে। মিনিকিট, সার কাদের দেওয়া হয়েছে? ভূমিহীনদের দেওয়া হয়নি। যাদের জমি-জায়গা রয়েছে, তাদের দেওয়া হয়েছে। ভূমিহীনদের না দিয়ে, যাদের পাট্টা দেওয়া হয়েছে তাদের না দিয়ে, বর্গাদারদের না দিয়ে, জোতদার জমিদারদের দেওয়া হয়েছে। ভূমিহীন বর্গাদার, পাট্টাদারদের নামের তালিকা করে তাদের না দিয়ে সেই মিনিকিট এবং অন্যান্য সার, বীজ নিয়ে নিজেদের মধ্যে ভাগ করে নেওয়া হয়েছে এবং সেগুলি বাজারে বিক্রয় করা হয়েছে। মাননীয় চেয়ারম্যান মহাশয়, এইভাবে বিভিন্ন ক্ষেত্রের যদি তর্জমা করা যায় তাহলে দেখা যাবে যে ত্রিস্তর পঞ্চায়েত একটা জনকল্যাণ মূলক সংস্থা, সেই ত্রিস্তর পঞ্চায়েতগুলি জনকল্যাণ মূলক কাজ না করে অকল্যাণ মূলক কাজ করেছে। তারা পশ্চিমবাংলার মানুষের স্বার্থকে ক্ষুন্ন করেছে। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এখানে উত্থাপিত করেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-55—6-05 P.M.]

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় সভাপাল মহাশয়, আজকে পঞ্চায়েত মন্ত্রী মহাশয় যে দাবি এখানে পেশ করেছেন, আমি তার সমর্থনে দুটি কথা বলতে চাই। পঞ্চায়েতের কথা

শুনলে কংগ্রেসিদের গায়ে জালা ধরে এবং চুরির অপবাদ দেয় সব কংগ্রেসিরা। আমার বক্তব্য হচ্ছে এই যে এতবড় একটা নির্বাচন হয়ে গেল, ৫৫ হাজার লোককে একদিনে নির্বাচন করে পঞ্চায়েতের মাধ্যমে কাজ করার অধিকার দিল জনগণ, এটাই তো প্রমাণ করে পশ্চিমবঙ্গের পঞ্চায়েত কিরকম চলছে। কংগ্রেসিরা তো ১৬ বছর পঞ্চায়েতকে গর্তের মধ্যে রেখে দিয়েছিলেন। আজকে পঞ্চায়েতের মাধ্যমে একটা বিরাট কর্ম যজ্ঞ চলেছে। তারমধ্যে হয়তো দু একজন লোক খারাপ কাজ করছে, করতে পারে। কিন্তু সমস্ত পঞ্চায়েত দুষিত, এই কথাটা বলা ঠিক নয়। আজকে গণতন্ত্র যদি এইভাবে গ্রাম পর্যন্ত না বিস্তৃত হত তাহলে এইভাবে উন্নয়ন মূলক কাজ করা যেত না এবং গ্রামের ক্ষেত মজুর, দিন মজুর, তারা নুতন গণতান্ত্রিক অধিকার পেয়েছে। কংগ্রেসি আমলে যারা মজুর ছিল, আজকে তারা হুজুর হয়েছে। পঞ্চায়েতের দুর্নীতির কথা ওরা বলছেন কংগ্রেসের পঞ্চায়েত প্রধান তাকে দুর্নীতির দায়ে অভিযুক্ত করে মাজায় দড়ি বেঁধে গোটা টাউন ঘোরানো হয়েছিল, এইকথা কি বঙ্কিম ত্রিবেদী মহাশয় ভুলে গেছেন? বর্তমানে পঞ্চায়েতের মাধ্যমে যে বিরাট কর্মকান্ড চলছে এই কর্মকান্ড চালানো এত সোজা নয় এবং বিনয়বাবু যথেষ্ট দক্ষতার সঙ্গে এবং দৃঢ়তার সঙ্গে তা চালাচ্ছেন। তবে বিনয়বাবুকে কয়েকটি বিষয় অনুরোধ করব, তিনি বিষয়গুলি বিবেচনা করবেন। যেমন ধরুন অধিকাংশ পঞ্চায়েতের কোনো ঘর নেই, প্রধানের কাছে তার বাড়িতেই খাতাপত্র থাকে, সেখানেই সভা হয় এবং কোনো অসুবিধা বুঝলে তিনি খাতা পত্র সরিয়ে ফেলেন। সুতরাং পঞ্চায়েতের ঘর করা উচিত। আমার এলাকাতে ব্লক ডেভেলপমেন্টের যে ঘর, সেই ঘরের অবস্থা অত্যন্ত শোচনীয়। কখন যে সে ঘর ভেঙে পড়বে তার ঠিক নেই। সেখানে টাকা খরচ করা উচিত। এন.আর.ই.পি'র মাধ্যমে ব্লকে যে মোরাম রোড তৈরি হয়, সেই মোরাম রোড তৈরি করার জন্য প্ল্যানিং ডিপার্টমেন্ট থেকে ব্লকে টাকা আসে। মোরাম রোড যাতে ভালভাবে হয় সেটা দেখা দরকার। মোরাম ফেলার পর সেটাকে পালিশ করার জন্য রোড রোলার নেই, পঞ্চায়েতে সেই রোড রোলার নেই, ফলে রাস্তাগুলো ভালো হয়না। পঞ্চায়েতের কোনো নুতন রোড রোলার নেই, পুরানো যা আছে সেইগুলো কাজের নয়। সুতরাং মোরাম দিয়ে যে রাস্তাগুলো অঞ্চলে হচ্ছে সেইগুলো ভালো করে করা দরকার। এখানে পঞ্চায়েতে খুব ভালো কাজ হয় সেটা বলছি না। তবে এস.এ.ই. যারা আছেন যাদের কাজগুলো তদারক করার দরকার, তারা এইগুলো দেখেনা। যে এস.এ.ই. স্কীম করছে সেই এস.এ.ই. ইউটিলাইজেশন সার্টিফিকেট দিচ্ছেনা। খরার সময় যে কাজ করা হয়েছিল, মুর্শিদাবাদ জেলায় একটা কমিটি করা হয়েছিল, তাতে স্থির হয়েছিল যে মিলিটারি বেসিসে কাজ করা হবে। এই পর্যন্ত যারা পুকুর খোঁড়ালো ব্লক থেকে, সেই এস.এ.ই. স্কীম অনুসারে হয়েছিল, কিন্তু ইউটিলাইজেশন সার্টিফিকেট অনেক ক্ষেত্রে পাওয়া যায়নি। এই পঞ্চায়েত অফিসগুলোতে অডিট হয়না। দু বছর তিন বছর অডিট হয়না। আইনে আছে অডিট করতে হবে। অডিট যদি ঠিকমতো করা যায় তাহলে কিছু ভুল ভ্রান্তি ধরা পড়বে। এই চৌকিদারি ট্যাক্স বেড়েছে এটা ঠিক। কিন্তু আর একটু বাড়া উচিত। চৌকিদারি ট্যাক্স আদায় করার জন্য আপনি সামান্য কমিশন দেন, কারণ এরা সরকারি কর্মচারী নয় এবং পঞ্চায়েতের কর্মচারীও নয়। অতএব এদের অবস্থা আরও একটু ভাল করা যায় কি না তা একটু চিন্তা করে দেখবেন। আপনি চৌকিদার, দফাদারদের পার্মানেন্ট করবেন বলেছিলেন, কিন্তু করতে পারেন নি। চৌকিদার দফাদাররা গ্রামের পুলিশ, টাউনের পুলিশ যদি মাইনে পায়, তাহলে তারা মাইনে পাবে না কেন? তারপরে যে চৌকিদার মারা যাচ্ছে বা

রিটায়ার করছে তার জায়গায় আপনি নতুন চৌকিদার নিয়োগ করা বন্ধ রেখেছেন। কিন্তু চৌকিদারি অ্যাক্টে আছে কোনোও বিট খালি রাখা চলবে না। অথচ আপনাদের বার বার বলা সত্ত্বেও নতুন চৌকিদার নিয়োগ করা হচ্ছেনা। তারপরে চৌকিদারি অ্যাক্টে বলা আছে চৌকিদার নিয়োগ করার ক্ষেত্রে শিডিউল্ড কাস্টদের বেশি সুযোগ দিতে হবে, কিন্তু তাদের সে সুযোগ দেওয়া হচ্ছেনা। শিডিউল্ড কাস্টদের অধিক সংখ্যায় নিয়োগ করা হয়না। এ ছাড়া বিভিন্ন জায়গায় এমন ঘটনা ঘটছে আমরা দেখছি যে, যে রাস্তার কেস ভিজিলেন্সে আছে, অ্যান্টি করাপশনে আছে সেই রাস্তাকে একটু ঘুরিয়ে দিয়ে করে দেখানো হচ্ছে। এসব জিনিস এস.এ.ই'রা জানে, লোকাল অফিসাররা জানে, আপনার জানার কথা নয়, কিন্তু এই সমস্ত জিনিস হচ্ছে। এস.এ.ই'রা ঠিকমতো কাজ করলে অনেক জায়গায় দুর্নীতি বন্ধ হবে। আপনি হয়ত হিসাব করলেন গম এত কুইন্টাল আছে, টাকা এত আছে, অতএব ২ কোটি ম্যান-ডেস তৈরি হবে। কিন্তু আসলে ম্যানই খাটল না, ম্যান-ডেস ক্রিয়েট হবে কি করে? হতে পারে না এবং হচ্ছেনা। জেলা স্তরের অফিসাররা যদি একটু লক্ষ্য করেন তাহলে এগুলি বন্ধ হয়। আমি একটা ঘটনার কথা জানি, যে ঘটনাটি অ্যান্টি করাপশনে ছিল, সে বিষয়ে বি.ডি.ও. একরকম রিপোর্ট দিচ্ছে, এস.ডি.ও. আর একরকম রিপোর্ট দিচ্ছে, আবার এস.ডি.এম. আর একরকম রিপোর্ট দিচ্ছে। তাহলে কার কথা সত্য হবে? আমি সেক্রেটারির কাছে জিজ্ঞাসা করেছিলাম, অ্যান্টি করাপশনে যার নামে চার্জ রয়েছে, কেস রয়েছে তাকে পরবর্তীকালে মোরাম রোডে'র কাজ দেওয়া হয়েছে কেন? কোনোও উত্তর পাইনি।

তবে পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের নিচু তলা পর্যন্ত গণতন্ত্রকে প্রসারিত করা হয়েছে এবং অভিজ্ঞতার মধ্যে দিয়ে পঞ্চায়েত আইনেরও অনেক সংশোধন করা হয়েছে। নবকুমার বাবু বলে গেলেন, টাকা নিয়ে নাকি গ্রাম পঞ্চায়েতের প্রধান পাট কিনছে। আমি মনেকরি না তা হতে পারে। আইনে সে ব্যবস্থা নেই। টাকা ৭ দিনের বেশি কেউ রাখতে পারবে না। ৭ দিনের মধ্যে ব্যাঙ্ককে টাকা জমা দিতে হবে এবং প্রধান ও উপ-প্রধান জয়েন্টলি ড্রয়ি। সুতরাং দু'জনের সই না হলে টাকা উঠবে না। আইনে এই ব্যবস্থা করা হয়েছে। অবশ্য কোথাও যদি অডিট না হয় তাহলে সে ক্ষেত্রে অডিটের দোষে কিছু গোলমাল হতে পারে, কিন্তু উনি যা বলছেন তা আইন অনুযায়ী হতে পারেনা। আইনের অনেক সংশোধন করা হয়েছে, আরও কিছু সংশোধন করা হলে ভাল হবে। যেমন ডি.আর.ডি.এ. স্কীমের মধ্যে এম.এল.এ-দের থাকা উচিত। নাহলে এলাকায় কারা টাকা পাচ্ছে, না পাচ্ছে তা এম.এল.এ.'রা জানতে পারছেন না। ফলে এম.এল.এ.-দের খেলো করা হচ্ছে। অতএব ঐসব জানার এম.এল.এ-দের অধিকার থাকা উচিত। সেইজন্য ঐ স্কীমের মধ্যে এম.এল.এ.'দের অন্তর্ভুক্ত করা উচিত বলে আমি ব্যক্তিগতভাবে মনে করি এবং সেই অনুরোধ করছি। কারণ এলাকার কোন লোক পাবে, না পাবে সে কথা আমাদেরও বলবার অধিকার আছে। অথচ আমাদের সেই অধিকার বা সুযোগ দেওয়া হয়নি।

বিনয়বাবু, আপনি ভালো লোক, আপনি পঞ্চায়েতের আগের অবস্থার অনেক উন্নতি ঘটিয়েছেন। আগে পঞ্চায়েতের যে অবস্থা ছিল তার চেয়ে অনেক ভালো অবস্থা হয়েছে। ৫৫,০০০ মানুষকে নিয়ে চলবার যে পদ্ধতি আপনি চালু করেছেন তা নিঃসন্দেহে ভাল। এবং নিঃসন্দেহে ভালভাবে চলছে, সে বিষয়ে কোনোও সন্দেহ নেই। ৫৫,০০০ মানুষের সবাই সাধু-

সন্ত-মহারাজ হবে, এটা আশা করা যায়না। আজকে গ্রামের ক্ষেতমজুররা, গরিব চাষীরা, যারা কংগ্রেস আমলে বাবুদের পায়ের তলায় ছিল তারা বাবুদের মাথার ওপরে উঠেছে। বামফ্রন্ট সরকার মানুষের জন্য কাজ করছে পঞ্চায়েতের মধ্যে দিয়ে এবং মানুষ নির্বাচনের ফলাফলের মধ্যে দিয়ে সেই কাজকে অ্যাপ্রিসিয়েট করছে। কাজেই যত সমালোচনাই হোক না কেন, পঞ্চায়েতের মাধ্যমে উল্লেখযোগ্য কাজ হচ্ছে। (শ্রী সুনীতি চট্টরাজ ঃ চুরি করা সত্ত্বেও?) চুরি কোন ডিপার্টমেন্টে নেই, সব ডিপার্টমেন্টেই আছে। যাইহোক আমি যে সাজেশনগুলি রাখলাম সেগুলি আশাকরি আপনি বিবেচনা করবেন। এবং আপনি যে ব্যয়বরাদ্দ উত্থাপন করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-05—6-15 P.M.]

**শ্রী ভূপালচন্দ্র পান্ডা ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উপস্থিত করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে দু-একটি কথা আপনার মাধ্যমে উপস্থিত করছি। এটা আমরা সকলেই জানি যে আজকে যারা আমাদের এই পঞ্চায়েত ব্যবস্থার গাফিলতি, ত্রুটির উপর প্রাধান্য দিতে চাইছেন তারা ইতিপূর্বে পঞ্চায়েতকে সেরকম গুরুত্ব দেননি। আমি এখানে কয়েকটি কথা উত্থাপন করতে চাই যে পঞ্চায়েত রাজের ক্ষেত্রে অন্যান্য বিষয়ে যথেষ্ট অগ্রগতি সত্ত্বেও কৃষি শিল্প উন্নয়নের ক্ষেত্রে যে বিশেষ গুরুত্ব রয়েছে সে সম্বন্ধে পঞ্চায়েতকে পুরোপুরি অবহিত করা দরকার। আমি মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয়কে এই কথা বলব যে যেমন গ্রামবাসীদের জন্য পথ উন্নয়ন, জলনিকাশের ব্যবস্থা, জলসেচের জন্য খাল, নালা বাঁধ ইত্যাদির উন্নতির উপর গুরুত্ব দিতে হবে, কারণ এই সবের উন্নতির সঙ্গে কৃষি শিল্পের যথেষ্ট ঘনিষ্ঠ সংযোগ রয়েছে খালের পাশে যদি আমরা তাল, খেজুর ইত্যাদি গাছের চাষ করি তাহলে একদিকে যেমন অর্থকরী ফসলের চাষ হবে অন্যদিকে তেমনি গুড়, নারকেল তেল, টোকা, ছোবড়া, ইত্যাদি শিল্পেরও প্রসার লাভ করবে এবং তাতে গ্রামবাসীরা আরও উন্নতি করতে পারবে। সেই সঙ্গে আমি মনে করি যে পাট, তুলা, তৈলবীজ যেমন এখন আমরা উৎপাদন করছি সেই অর্থকরী ফসলের আরও বেশি প্রসারের যে দিক আছে সেই দিকটি সম্প্রসারিত হবে, এর সঙ্গে গ্রামবাসীদের শিল্প অনেকখানি প্রসার লাভ করবে। এইভাবে পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের সাধারণ গরিব মানুষ তাদের উপর যে ঋণভার রয়েছে তার যদি কিছু সুরাহা করা যায় এবং সরকারি সুষ্ঠ্য ব্যবস্থাপনায় তারমধ্যে পোলট্রি ফার্ম, মৎসচাষ, ডেয়ারি ইত্যাদি বিষয়ে উন্নতি লাভ করবে। এইভাবে কুটির শিল্প, গ্রামীণশিল্পর সঙ্গে আমাদের যে কৃষি এবং অন্যান্য উপায়ে যে সহযোগিতা করা হচ্ছে সেই সহযোগিতা যাতে আরও ব্যাপকভাবে প্রসার লাভ করতে পারে সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে বিশেষ দৃষ্টি দেওয়ার জন্য আবেদন জানাচ্ছি। সেই সঙ্গে আমরা স্বীকার করি যে এখানে গ্রাম পঞ্চায়েতগুলি সর্বস্তরে সমস্ত গ্রামবাসীদের জন্য প্রোগ্রাম গ্রহণ করে সেই প্রোগ্রামের যে আয় ব্যয়ের কতখানি অগ্রগতি লাভ করেছে, আমরা কোনোটা করতে পারলাম না, কোনোটাতে অগ্রাধিকার দেওয়া উচিত সুচিন্তিত সিদ্ধান্ত নিয়ে গ্রামবাসীদের সচেতন করে তোলা আজও পরিপূর্ণভাবে লক্ষিত হচ্ছেনা। সেদিকে আমাদের দেশবাসীকে, গ্রামবাসীকে সচেতন করে তুলতে হবে। সেই সঙ্গে তাদের মধ্যে যারা যোগ্য ব্যক্তি তাদেরকে যাতে সরকারি অনুদান দেওয়া হয় সেদিকে লক্ষ্য রেখে যথাযোগ্যভাবে এই বিলি বন্টনের

ব্যবস্থা করতে হবে। যে লক্ষ্য পূরণের উদ্দেশ্যে এই সাহায্য দেওয়া হচ্ছে সেটা যাতে সফল হতে পারে সেদিকে গ্রামবাসীদের সচেতন করে তোলাই হচ্ছে আমাদের অবশ্য কর্তব্য। মাননীয় পঞ্চায়েতমন্ত্রী লক্ষ্য করবেন, গ্রামের চৌকিদার এবং দফাদারদের অন্যতম কাজ হল পঞ্চায়েতের সঙ্গে যুক্ত হয়ে গ্রামে সেবা, কিন্তু তাদের পরিচালনা করেন পুলিশ দপ্তর। স্বরাষ্ট্র দপ্তর এবং পঞ্চায়েত দপ্তরের সঙ্গে যুক্ত হয়ে তারা বিভিন্ন কাজ করেন, কিন্তু তাদের স্যালারি দেওয়া হয় অতি নগণ্য। আজকের দিনে একজন চতুর্থ শ্রেণীর কর্মচারীকে যে পরিমাণ অর্থ দেওয়া হয় সেই পরিমাণ অর্থ থেকেও আজকে তারা বঞ্চিত হচ্ছেন। এই বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রীকে নজর দিতে বলছি। এই কয়টি কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী যষ্ঠীলাল মন্ডল ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী যে বাজেট এনেছেন তার বিরোধিতা করে দুই-একটি কথা আমি বলছি। স্যার, এখানে যেসব কথা আমরা শুনেছি সেই কথাগুলি যদি সত্য হত, তাহলে গ্রামবাংলার চেহারা পালটে যেত। এই যে এন.আর.ই.পি., আর.এল.ই.জি.পি প্রভৃতি যেসব প্রকল্প, যার মাধ্যমে ভূমিহীন কৃষক, প্রান্তিক কৃষক, ক্ষেতমজুর যেখানে এঁদের উন্নতি হবার কথা, সেখানে তাদের সত্যিই কতটুকু উন্নতি হয়েছে এর মাধ্যমে? আমি পঞ্চায়েত বিরোধী নই। কাজ হয়েছে এটাও ঠিক। কিন্তু একটা জিনিস বলতে হবে, যে টাকা সেখানে দিয়েছেন তা দিয়ে হয়েছেটা কি? সেখানে যেসব কাজ হয়েছে বলছেন, তার চেয়ে বেশি প্রচার করছেন। এটা করে হয়ত রাজনৈতিক ফায়দা লাভ করতে পারেন, কিন্তু পঞ্চায়েতের মাধ্যমে গ্রামবাংলার উন্নতির যে ধ্বনি তোলা হয়েছে তার কতটুকু লাভ করেছেন? এর মাধ্যমে স্বয়ংসম্পূর্ণ গ্রামীণ অর্থনীতি লাভ করতে পেরেছেন কি? রিসেন্টলি যে সার্কুলার দিয়ে আপনারা বলেছেন যে, প্রকাশ্য স্থানে কাজের ফিরিস্তি, কাজের খরচের হিসেব টাঙাতে হবে সেটা কেউ টাঙান ভেবেছেন? যেসব প্রকল্পের মাধ্যমে পঞ্চায়েতের কাজ হচ্ছে, সেখানে আপনারা রাজনৈতিক ফায়দা লুটছেন তা রূপায়ণের ক্ষেত্রে। কিন্তু আজকে দেশের সর্বাঙ্গীন উন্নতির কথা চিন্তা করে পঞ্চায়েতের মাধ্যমে চিন্তা-ভাবনা করে এগিয়ে যেতে পারা যায় কি না সেটা ভাববার সময় এসেছে। আমি এক্ষেত্রে দুই-একটি সাজেশন দিচ্ছি। ব্লক স্তরে যেসব কমিটি গঠন করেছেন, ডি.পি.সি করেছেন সেখানে এম.এল.এদের রাখলেন না। তাদের রাখলেন ডি.পি.সি.সিতে। মাননীয় মন্ত্রী মহাশয় লক্ষ্য করবেন, পুরো কাজটা কেবল অ্যাপ্রুভ করে দিচ্ছেন তারা। কিন্তু এম.এল.এদের তার এলাকায় একটা দায়িত্ব আছে। তার এলাকায় কি কি কাজ হবে সেক্ষেত্রে ব্লক বা ডি.পি.সি স্তরে তারা কিছু বলতে পারছেন না, ডি.পি.সি.সিতে তারা কাজগুলো অ্যাপ্রুভ করছেন মাত্র। সেক্ষেত্রে এলাকার জনসাধারণ আমাদের কাছে জানতে চাইলেও তাদের বলতে পারছিনা যে এলাকায় কি কি কাজ হবে। আজকে যে পঞ্চায়েত করেছেন সেখানে জেলা পরিষদে ডি.এমকে একজিকিউটিভ অফিসার করেছেন, ব্লকে বি.ডি.ওকে একজিকিউটিভ অফিসার করেছেন। সেক্ষেত্রে বি.ডি.ও, ডি.এম এর-এর কাছে দলমত নির্বিশেষে সবাই যেতে পারেন, কিন্তু পঞ্চায়েতের সভাপতি যদি কোনো দোষ করেন তাহলে মানুষ কার কাছে নালিশ করবেন? কাজেই ডি.এম এবং বি.ডি.ওকে পঞ্চায়েতের একজিকিউটিভ অফিসার পদে না রেখে এ.ডি.এমকে জেলায় এবং এস.ডি.ওকে ব্লকে একজিকিউটিভ অফিসার করুন এবং তাহলে মানুষ ন্যায় বিচার পাবেন। সেখানে সি.পি.এম-এর পঞ্চায়েত আছে, কংগ্রেসের পঞ্চায়েত আছে। কাজেই এইভাবে না

করলে যেখানে কংগ্রেস আছে সেখানে হয়ত সি.পি.এম বঞ্চিত হবে, আবার যেখানে সি.পি.এম আছে সেখানে কংগ্রেস বঞ্চিত হবে। আবার এমন বহু লোক আছেন যারা সি.পি.এম পার্টি করেন না বা কংগ্রেসও করেন না, তারা কোনো পার্টিই করেন না, নিরপেক্ষ আছেন। অন্য সময় কি করে, ভোটের সময় কি করে সেটা আলাদা কথা, ওরা ন্যায় বিচারটা কোথায় পাবে? মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই আমি কয়েকবার জিজ্ঞাসা করে দেখেছি বি.ডি.ও'র কাছে গেলে বলেন পঞ্চায়েত সভাপতির কাছে যেতে আবার সেখান থেকে বলেন জেলা পরিষদের সভাপতির কাছে যেতে আবার সেখান থেকে হয়ত বলা হ'ল ডি.এম'র কাছে যেতে। আবার ডি.এম. বলে এটা আমার ব্যাপার নয় সভাধিপতির ব্যাপার। সেইজন্য বলতে চাই এই যে ব্যাপার এই ব্যাপারগুলো সমাধান করার জন্য একটা নির্দিষ্ট লোককে ঠিক করে দিন। এই ত্রুটিগুলি আমি দেখতে পাচ্ছি। অতএব এই জিনিসগুলি যাতে ভালভাবে হয় সেটা আপনি একটু দেখবেন, এই জিনিসগুলির যাতে একটা সুব্যবস্থা হয় সেটা আপনি একটু দেখবেন। কারণ সব ক্ষমতা পঞ্চায়েতের হাতে দেওয়া ঠিক নয়, প্রতিটি ডিপার্টমেন্টকে পঞ্চায়েতের সাথে জড়িয়ে দেওয়া ঠিক নয়। যেমন একটা স্কুলের শিডিউল কাস্টস ছাত্রদের টাকা বিতরণ হবে সেখানেও পঞ্চায়েত, স্কুলের ম্যানেজিং কমিটি, সেখানেও পঞ্চায়েত সমিতির লোক। আজকাল কোথায় কোনো কাজকর্ম চলছে, কনট্রাকটার কি কাজ করবেন সেখানেও গ্রাম প্রধানের সার্টিফিকেট লাগবে। আমি বলছি না এই জিনিসের দরকার নেই, কিন্তু প্রতিটি জিনিসে পঞ্চায়েতকে এতটা গুরুত্ব দিয়ে কাজের কাজ কিছু হচ্ছেনা। তাই এই বিষয়ে নূতন করে চিন্তা ভাবনা করার সময় এসেছে বলে আমি মনে করি। এই যে জিনিস আপনি এখানে উল্লেখ করেছেন যে ৪৪ কোটি টাকা ভূমিহীনদের জন্য ব্যয় করা হবে এবং গৃহ নির্মাণের জন্য ভূমিহীনদের ৯০ লক্ষ টাকা দেওয়া হবে। মাননীয় মন্ত্রী মহাশয় একটু রিপোর্ট নিয়ে দেখবেন এই যে টাকাটা আপনি ব্যয় করছেন এবং যে ফিগার দিয়েছেন এই টাকায় প্রকৃত উপকার কতটা হয়, প্রকৃত কাজ কতটা হয়। আপনি দেখবেন রাস্তা-ঘাট ঠিকমতো হয়না। আমার এলাকায় কিছু হয়েছে, অন্য কোনো জায়গায় হয়নি এমন নয়। একটা জিনিস বেশির ভাগ পঞ্চায়েত থেকে করা হয় সে কংগ্রেস প্রধান হোক, সি.পি.এম প্রধান হোক আর অন্য কোনো পার্টির প্রধান হোক সেটা হল রাস্তাঘাট, পুকুর কাটা ইত্যাদি কাজ। এইগুলি করা মানে এর থেকে মারার স্কোপ একটু বেশি। এমন কতকগুলি পরিকল্পনা করুন যাতে টাকা কম মারা যেতে পারে। যেমন বনসৃজন হতে পারে কিংবা অন্যান্য জিনিস হতে পারে যাতে স্থায়ী সম্পদ সৃষ্টি হতে পারে। এই সম্পদ সৃষ্টির দিকে আমাদের বেশি করে নজর দিতে হবে, তা না হলে আমরা যতটা বলছি ততটা করতে পারব না। মাননীয় মন্ত্রী মহাশয় দেখবেন কোনো সময় হয়ত নদীর ভাঙন হল, আগুন লাগল এবং বিভিন্ন রকমের যে সমস্ত কাজকর্ম আছে সেখানে অন্তত পক্ষে ২ জনের হাতে পঞ্চায়েত সমিতির সভাপতিকে বাদ দিয়ে অন্যরা যাতে কিছু করতে পারেন সেইরকম কিছু পরিকল্পনার কথা আপনি চিন্তা করবেন। যাতে যারা নিরপেক্ষ লোক যারা বাস্তবে পার্টির দিকে আসেনা তারা যদি আপদে বিপদে পড়ে সে কংগ্রেসের লোক হোক আর সি.পি.এম'র লোক হোক, বিপদের সময় সাহায্যের কোনো অপেক্ষা রাখেনা, বিপদগ্রস্ত লোক যাতে সাহায্য পেতে পারে, তারা যাতে নিরপেক্ষ দৃষ্টিভঙ্গিতে সাহায্য পেতে পারে সেই ব্যবস্থা করা দরকার। এ ছাড়া আরও কতকগুলি জিনিস আছে যেমন শ্রম দিবস। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি এই জিনিসটা বুঝতে পারছি

না। ভারত সরকার বলেন শ্রম দিবস আবার আমাদের পশ্চিমবাংলার সরকার বলেন শ্রম দিবস। শ্রম দিবস কথাটা আমার কাছে ভেগ বলে মনে হয়েছে। আমরা শ্রম দিবস সৃষ্টি করে সমাজের কতখানি এবং গরিব লোকের কতখানি উপকার করতে পেরেছি? সেই উপকারের প্রকৃতিটা কি সেই বিষয়ে আমার প্রশ্ন জাগে। শ্রম দিবসের ব্যাপারে কাগজে কলমে দেখানো যেতে পারে যে ১৪৬ লক্ষ শ্রম দিবস সৃষ্টি করা হয়েছে। এর ফলে কত লোক উপকৃত হয়েছে এবং উপকারের প্রকৃতিটা কি সেটা আমাদের ধারণা করার কোনো উপায় নেই। এই সমস্ত জিনিসের দ্বারা আমাদের ধোঁকা না নিয়ে আমরা যাতে পঞ্চায়েতের মাধ্যমে বাস্তবে আরও উন্নতি করতে পারি সেই ব্যাপারে চিন্তা ভাবনা করে পরিকল্পনা নেওয়া উচিত। এই কথা বলে বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-15—6-25 P.M.]

**শ্রী দেবীপ্রসাদ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলব না বলে ভেবেছিলাম। কিন্তু বিতর্কের ধারা দেখে আমি অবাক হয়ে গেলাম—বিষয়বস্তুটা কোথায় আর আলোচনা করতে যাচ্ছেন-ই বা কোথায়? একটা লাইন আমাদের মন্ত্রী মহাশয় উল্লেখ করে সেদিকে সবার দৃষ্টিটা আকর্ষণ করেছেন। সেটা হচ্ছে—এই নির্বাচিত প্রতিনিধি ও পদাধিকারীরা নিজেদের সীমারেখার মধ্যে উন্নয়নমূলক কাজকর্ম ও নীতি নির্ধারণের জন্য অত্যন্ত উদ্‌গ্রীব। এক নতুন ধরনের নেতৃত্ব বিকাশে তাদের বিরাট অবদান মনে রাখার মতো। আসল দৃষ্টিভঙ্গিটা ওখানে। আর আমাদের জ্বালাটাও ওখানে। আমরা হাসিখুশি অবস্থায় আছি—প্রথমত লেখাপড়া শিখেছি, বাড়িতে কিছু জমিজমা আছে আর এখানে আবার এম.এল.এ. হয়েছি। আমার পদ নিয়ে গ্রামের রামা কৈবর্ত আর হাসিম সেখের কাছে গিয়ে নালিশ জানাতে যেতে হবে? আমার সঙ্গে ওদের এই যে তফাত সৃষ্টি হয়েছে, জ্বালাটা হচ্ছে ওখানেই। আমি সপ্তাহান্তে বাড়ি যাই। কয়েকদিন আগে বাড়ি যাবার সময় কালনার এক ভদ্রলোক, বৈদ্যপুরে যাঁর বাড়ি, তাঁর সঙ্গে আমার অনেকদিনের চেনা-জানা সম্পর্ক আছে, তাঁর সঙ্গে দেখা হয়েছিল। দেখা হতেই তিনি আমাকে বলেছিলেন, 'এইসব ছোটলোকদের লাই দিয়ে আপনারা এসব কী করছেন?' আরও বললেন—যে লোক আমার বাড়িতে চিরদিন মুনিষ' এর কাজ করে এসেছে, সে-ই হয়েছে আজকে আমাদের প্রধান। আমি বললাম, কি হয়েছে তাতে? তিনি বললেন, আমার বাড়ির সামনের রাস্তাটা অত উঁচু করে দিয়েছে যে আমার বাড়ির উঠোনের জল নামছে না। আমি বললাম, রাস্তাটা কি ভেঙ্গে দিলে ভালো হয়? তিনি বললেন, না, রাস্তাটা ঠিক হয়েছে, এখন সাইকেলে করে বাড়ি থেকে স্টেশনে রোজ, যেতে পারছি, বেশ ভালোভাবে অফিসে যেতে পারছি। আমি বললাম, আপনার উঠোনের জল নামছে না, সেজন্য ওঁর কাছে গিয়ে একবার বলুন। তিনি বললেন, আমি গিয়ে নালিশ করব সেই 'রবে'র কাছে?' না, তা আমি পারব না। আমি বললাম, সে তো আপনার বাড়ির সামনে দিয়ে রোজ সকালে যায়, রবিবারে সকাল বেলায় বাড়ির সামনে দিয়ে যাবার সময় একবার বলে দেখুন না? তবে দেখবেন, 'রবে' বলে যেন ডাক দেবেন না। আপনি শুধু বলবেন, আমার বাড়ির উঠোন থেকে জল নামছে না, রাস্তাটা উঁচু হয়ে গেছে। পরের সপ্তাহে আমি খবর নেব। পরের সপ্তাহে আমার সাথে তাঁর দেখা হয় নি। কয়েক সপ্তাহ পরে দেখা হতেই তিনি বললেন, সব ঠিক হয়ে গেছে, আমি তাকে সব বলার পর সে রাস্তায় একটা হিউম পাইপ বসিয়ে দিয়েছে। আমাদের

এই সবেই বড় জ্বালা; জ্বালার ধরনটাই হচ্ছে এই রকম। আসলে আমাদের যে ভ্যানিটিট ছিল—আমাদের বাড়িতে একদিন যে মুনিষের কাজ করত, তারা আজকে গ্রামের প্রধান ব উপ-প্রধান হয়েছে। আলোচনার বিষয়টা হওয়া দরকার ছিল এখানেই। তা না হয়ে আলোচন হচ্ছে কোথায় দুর্নীতি হয়েছে, কোথায় ত্রুটি বিচ্যুতি হয়েছে, কোথায় ঠিক হয় নি, এসব ঠিব হয় নি এই সমস্ত। 'খুর' তৈরি হয়েছে দাড়ি কামাবার জন্য। কিন্তু এখন দেখা যাচ্ছে সেই খুর দিয়ে কেউ কেউ গলা কাটছেন। এখন ওপক্ষ যদি এখানে প্রস্তাব করেন খুরটা ফেলে দিতে হবে। মুখে দাড়ি থাকুক আর স্কন্ধে সযত্নে কেশরাশি বিন্যস্ত করা হোক, তাহলে তে জিনিসটা দাঁড়ায় না? বিষয়টাকে ঠিক জায়গায় নিয়ে আসতে হবে। ভুল—সে তো হতেই পারে। ভুল তো করবেই। এ তো নতুন ক্ষমতায় প্রতিষ্ঠিত হয়েছে। গ্রামের মানুষ ভুল তে করতেই পারেন। দুর্নীতি কোথাও হবে না, এটা তো ঠিক কথা নয়। দুর্নীতি হতে পারে দুর্নীতি যদি সরকারি স্তরে, উপরে দিল্লিতে হতে পারে স্বাধীনতার এই ৩৮ বছর পরেও তাহলে গ্রামের মানুষ যাঁরা সবেমাত্র এসেছেন ক্ষমতায়, তারা নিশ্চয়ই ভুল করতে পারেন? এত বছর পরেও যখন পরীক্ষা নিরীক্ষা করে সংবিধান পরিবর্তন করছেন বারবার, এতবার করেও যদি উপরতলায় এই পরিবর্তন করবার দরকার হয়, তাহলে এই সামান্য কয়েকদিন আগে যে পঞ্চায়েত তৈরি হয়েছে, তাঁদের জন্য দু'একটা আইন পরিবর্তনের দরকার হবে না? তাঁদের ক্ষেত্রে নতুন অভিজ্ঞতার ভিত্তিতে কোনো পরিবর্তন দরকার নেই? নিশ্চয়ই দরকার আছে পরিবর্তনের—এক'শ বার দরকার আছে। কাজেই সমালোচনাটা এখান থেকে হবার নয়। সমালোচনাটা আসলে ভুল জায়গা থেকে এখানে করবার চেষ্টা করা হচ্ছে। কাদের কাজটা ঠিক করতে হবে? এতকাল পরে দেখা যাচ্ছে ইউনিয়ন বোর্ড অফিসে সার্কেল অফিসাররা যাচ্ছেন। আগে তো ছিল মরা পঞ্চায়েত—সেখানে বি.ডি.ও. অফিসাররা যেতেন। তারপরে খাসি মারা হত, গ্রামের মুরগি মারা হত এবং সেগুলি খাওয়া-দাওয়া করে সাইকেল করে চলে যেতেন। তারা কেবল হাজিরা দিয়েই চলে যেতেন। সেখানে আজকে গ্রামবাংলার মানুষ জানতে শিখেছে কিসে তাদের সুবিধা, কিসে তাদের অসুবিধা। শুধু হাজিরা দিয়েই চলে যাবার এখন ব্যাপার নেই। আমি আমার এলাকা পঞ্চায়েতের সম্বন্ধে বলছি সেখানে শচীন ঘোষ ছুটে এলেন আমার কাছে বললেন যে এই রাস্তা বানানোর চেষ্টা করছে, এর ফলে এতবড় বিল নষ্ট হয়ে যাবে তা হতে পারে না। আমি ইঞ্জিনিয়ারদের সঙ্গে এই ব্যাপারে কথা বলেছি তারা কিছুতেই রাজি হচ্ছে না। তখন আমি বললাম ঠিক আছে আমি ইঞ্জিনিয়ারদের সঙ্গে কথা বলব। ইঞ্জিনিয়াররা তখন আমাকে অনেক ম্যাপ-ট্যাপ দেখাল এবং বলল যে রিপোর্ট অনুযায়ী এই বেসে আমাদের করতে হবে। আমি তখন ওদের বললাম না ওটা ঘুরিয়ে করতে হবে না হলে জল যাবে না এবং বিল নষ্ট হয়ে যাবে। তখন অবশ্য ওরা আমার কথা শুনে তাতে রাজি হল। আসলে কিছু গ্রামের লোক যারা বাপ-ঠাকুরদার আমল থেকে এক জিনিস দেখে চলছে তারা অন্য কিছু দেখলে ভয় পেয়ে যায়। এক্ষেত্রে গ্রামের লোকেদের বোঝাতে হবে ভালো করে। তারপরে প্রধানের পোস্ট হচ্ছে অনারেবল পোস্ট। তাদের পক্ষে ক্ষেতে-খামারে ছুটে বেড়িয়ে কাজ করাও সম্ভব নয় আবার পয়সা না কামিয়ে বাড়িতে বসে কাজ না করলেও চলে না। সুতরাং এদের ক্ষেত্রে যদি এমনভাবে অ্যালাউন্সের ব্যবস্থা করা যায় যাতে ওদের সেরকম না খেটে সর্বজনীন বা প্রধান হিসাবে তাদের দায়িত্ব পালন করতে পারেন। এই ব্যাপারে যেসব অসুবিধা আছে তার জন্য চেষ্টা করছি যাতে

সার্থক রূপায়ন করা সম্ভব হয়। আজকে যে তা স্বার্থক রূপান্তর হয়েছে এই কথা আমরা বলি না। তবে একথা অস্বীকার করতে কেউ পারবে না যে রূপান্তর ঘটেছে এবং মানুষের ভেতরে যে রূপান্তর ঘটেছে একথা অস্বীকার করার কিছু নেই। এখানে একজন মাননীয় সদস্য বললেন যে ডি আর ডি এ-র টাকা নাকি ফেরত চলে যাচ্ছে। একথা গর্ব করে বলতে পারি ডাঃ অশোক মিত্র গর্ব করে বলে গেছেন যে আমানত জমা দেওয়ার দিক থেকে পশ্চিমবঙ্গ ভারতবর্ষে দ্বিতীয় স্থান অধিকার করে আছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** কে বলেছে?

**শ্রী দেবীপ্রসাদ বসু ঃ** আমার কথা নয়, এখানে তথ্য দেওয়া আছে, আর্থিক সমীক্ষা দেওয়া আছে—তাতে বলা আছে যে লগ্নি করার দিক থেকে পশ্চিমবঙ্গের স্থান শতকরা ১৭তম। ডি আর ডি এ-র টাকা ব্যাঙ্কের মধ্যে রয়েছে, তারা দিতে চায় না কেউ। লোনের ব্যাপারে ব্যাঙ্কের ম্যানেজারের সঙ্গে কথা বলেছিলাম তিনি তো কিছুতেই লোন দিতে রাজি নন। তার বক্তব্য এই যে নির্দিষ্ট ছক আছে এর বাইরে তারা যাবেন না। আমি বললাম এত মিউনিসিপ্যালিটির গ্রান্টের টাকা এটা কেন দেবেন না, তাও ওরা দিলেন না। তখন ওরা বললেন যে ব্যাঙ্কে ডিপোজিট রাখলে পরে ডি আর ডি এ টাকা দিয়ে দেব। পরিকল্পনা লিস্টের মধ্যে থাকা সত্ত্বেও আমরা এই টাকা কিছুতেই আদায় করতে পারছি না এর জন্য আমার জুতোর সোল পর্যন্ত ক্ষয়ে যাবার উপক্রম হয়েছে। যতবারই আমরা টাকা চাই বলে যে হবে না। আমরা ওই টাকা দিয়ে এক্কাগাড়ি করার পরিকল্পনা করেছি এবং বলেছি ওটা আমাদের পক্ষে ভায়াবেল হবে। প্যাসেঞ্জারদের যাতায়াতের সুবিধা হবে। সুতরাং এটা যখন ভায়াবেল তখন এরজন্য যে ডি আর ডি এ-র টাকা আছে দিন। ওরা তখন বললেন যে আগে তো জোড়া বলদ ছিল, তারপরে গাই বাছুর হল এবং তার জন্য যদি টাকা চান তো দেব কিন্তু এক্কাগাড়ির জন্য টাকা দেব না। কিছুতেই ব্যাঙ্কের কাছ থেকে এই ডি আর ডিএ বাবদ টাকা পাওয়া গেল না। সুতরাং আপনারা যে এখানে আবোল-তাবোল বলেন যদি আমরা আমাদের প্রাপ্য টাকা না পাই তাহলে কাজ করব কি করে? কাজেই এই প্রশ্ন খাটে না, আপনারা ব্যক্তিগত কথা বলবেন না তাহলে সারা ভারতবর্ষের এম.এল.এ., এম.পি.দের কথা তুললেই তো বলবেন অ্যাসেম্বলি, পার্লামেন্ট সব ভেঙে দাও। তার পর ওরা বলেছেন যে বসতি ভবন তৈরি হয়নি—এটা হয়েছে, আরো হবে। গ্রামের ভিতর বিরোধ রয়েছে তাই কেউ বলছে এ গ্রামে হোক অথবা ঐ পাড়ায় হোক। এই নিয়েই বিরোধ হচ্ছে, ফলে যেটুকু দেরি হচ্ছে সেটা এটার জন্যই হচ্ছে। আপনারা বলেছেন টিউবওয়েল তুলে ভাগ করে নিয়ে নিচ্ছে, আমি নিজে ভাগ করে দিয়েছি, নতুন টিউবওয়েলের অভাবে। ১৪ পাইপের টিউবওয়েল তুলে আমরা তিনটে টিউবওয়েল বসিয়ে দিয়েছি। আগে লোকে জল খেয়ে বাঁচুক এটাই হচ্ছে নীতি। এটা খাতায় লেখা আছে। ১৪ পাইপের টিউবওয়েল যখন তোলা হয়েছে তখন সমালোচনা তো করতেই হয়। বিষয়বস্তুটা কি—ল্যাজ দেখলাম ব্যাস—সেটা এঁড়ে না বখনা না বুঝেই সমালোচনাটা করে গেলাম। সেইজন্য বলছি এর কোনো রকম জবাব দেবার প্রয়োজন আছে বলে আমি মনে করি না। এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-25—6-35 P.M.]

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ এখানে উপস্থিত করেছেন আমি তার উপর কয়েকটি কথা বলতে চাই। পঞ্চায়েত নিয়ে বহু বিতর্কিত প্রশ্ন এবং বাইরে নানান প্রচার হয়ে থাকে। এই পঞ্চায়েত রাজের ফলে গ্রামের সাধারণ মানুষের হাতে ক্ষমতা বিকেন্দ্রীকরণ হচ্ছে। সাধারণ মানুষ চায় নিজেদের এলাকার উন্নয়নে ও ভাল মন্দে সেটা রাস্তাঘাটই হোক, নলকূপ হোক, জলসেচ, জলনিকাশি সমস্ত কিছু ব্যাপারে পঞ্চায়েত দেখ ভাল করবে। বর্তমানে পঞ্চায়েত সমস্ত কিছু ঘটনার সঙ্গে জড়িত, তাই পঞ্চায়েত সম্পর্কে আলোচনা এখানে বিভিন্নভাবে উপস্থিত হয়েছে। স্যার, আমি যেটা বলতে চাইছি সেটা হল পঞ্চায়েতের মূল উদ্দেশ্য যে ভাবে প্রচার করা হয় তাতে সাধারণ মানুষের ক্ষমতা এবং অধিকার সম্পর্কে তারা সচেতন। একমাত্র নিজেদের ভালো মন্দ এবং প্রত্যক্ষ ভাবে কাজে অংশ গ্রহণের মধ্যে দিয়েই দেশের উন্নয়ন-এর কাজ হতে পারে, এই যে প্রচার—এই প্রচারের সঙ্গে বাস্তব ক্ষেত্রে কাজের সঙ্গে কোনো সঙ্গতি নেই। সঙ্গতি নেই এই অর্থেই বলছি পঞ্চায়েতের মাধ্যমে যে কাজ হচ্ছে না এটা নয়—পঞ্চায়েতের মাধ্যমে বহু কাজই হচ্ছে, সেটা রাস্তাই হোক আর.এল.ই.জি.পি., এন.আর.ই.আর., ডি.আর.ডি.এ., আই.আর.ডি.এ. বা অন্যান্য কাজই হোক। আমি যে বিষয়টা বলতে চাইছি বামফ্রন্ট সরকার তারা যা প্রচার করেন ক্ষমতার বিকেন্দ্রীকরণ এবং কেন্দ্রের কাছ থেকে কাগজে কলমে ক্ষমতা নেওয়ার যে কথাটা বলেন—এই পঞ্চায়েতের হাতে যে ক্ষমতা সেটা দেখতে গিয়ে যদি গ্রামের দিকটা দেখি তাহলে দেখতে পাব গ্রামের সাধারণ মানুষের মধ্যে একটা চূড়ান্ত সুবিধাবাদীর জন্ম দিচ্ছেন। সুবিধাবাদীকে গণ চেতনার ভিত্তিতে যদি চেতনা সম্পন্ন মানুষের মধ্যে দেশের উন্নয়নে ও গ্রামোন্নয়ন পরিকল্পনা গ্রহণে যেটা কাগজে কলমে থেকে যাচ্ছে বা প্রচারেই থেকে যাচ্ছে অথচ বাস্তবে তা কার্যকর হচ্ছে না। গ্রামের যে পঞ্চায়েত সে যে দলই ক্ষমতায় থাকুক সে সি.পি.এম., এস.ইউ.সি., কংগ্রেস সেই দল বা পঞ্চায়েতে যারা মেজরিটিতে আছে তারা মূলত নিজেদের ভিতর সেটা আলোচনা করেই করছেন।

কিন্তু যে উদ্দেশ্যে এটা প্রচার করা হচ্ছে এবং মন্ত্রী মহাশয়ের যতই সদিচ্ছা থাক না কেন বাস্তবে কিন্তু সেটা রূপায়িত হচ্ছে না। আমি মনে করি গ্রামের মানুষের কাছে সমস্ত জিনিসটা উপস্থিত করা দরকার। কিভাবে পরিকল্পনা করা হবে, কোথা দিয়ে রাস্তা যাবে, কোথায় নলকূপ খনন করা হবে, মাছের চাষ কিভাবে হবে, কোথায় পুকুর কাটা হবে ইত্যাদি সমস্ত বিষয়গুলি জনসাধারণের কাছে উপস্থিত করে জনমত সৃষ্টি করা দরকার। কিন্তু বাস্তবে দেখছি পিপলস্ পার্টিসিপেন্ট বলে যে কথাগুলি আপনারা বলছেন সেইভাবে কিন্তু কাজ হচ্ছে না। সরকার পক্ষের সদস্যরা অনেক রকম কথা বলছেন। আমি মন্ত্রী মহাশয়কে বলছি, চাষীদের মিনিকিট পাবার ব্যাপারে, আর এল ই জিপি-র ব্যাপারে, মৎস্য চাষের ব্যাপারে, ডি আর ডি পি-র জন্য যারা দরখাস্ত করবে তাদের ক্ষেত্রে কিন্তু যথার্থভাবে পঞ্চায়েতের দৃষ্টিভঙ্গি নিয়ে পঞ্চায়েতমুখী এই দৃষ্টিভঙ্গি নিয়ে তালিকা প্রস্তুত করা হয় না। দলমত নির্বিশেষে এবং দারিদ্র্য সীমার নিচে যারা রয়েছে তাদের স্বার্থের দিকে তাকিয়ে সব কিছু করা উচিত। আপনি দেখবেন সেইভাবে কিন্তু কাজ হচ্ছে না। ব্যাংক অসহযোগিতা করছে স্বীকার করি, কিন্তু দলীয় দৃষ্টিভঙ্গি নিয়ে অনেক কাজ যে করা হচ্ছে সেটাও অস্বীকার করা যায় না। বিভিন্ন

রকম সুযোগ সুবিধা পাবার জন্য গ্রামের একটা শ্রেণী কোনো দল ক্ষমতায় আছে তাদের কাছে গিয়ে ভীড় করছে এবং নানা রকম সুযোগ সুবিধা আদায় করার চেষ্টা করছে। গন চেতনা যাকে বলা সেটা কিন্তু সৃষ্টি হচ্ছে না। দলীয় দৃষ্টিকোণ থেকে কাজগুলি করা হচ্ছে এটা আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টিতে আনছি। পরিকল্পনা গ্রহণ করার ব্যাপারে মন্ত্রী মহাশয় এবং সরকার পক্ষের সদস্য দেবীবাবু বলেছেন গ্রামের সাধারণ মানুষ গ্রামের উন্নয়নের জন্য পরিকল্পনা গ্রহণ করছে। আমরা আগে দেখেছি যা কিছু হত সেটা উপর থেকে চাপিয়ে দেওয়া হত, গ্রামের সাধারণ মানুষের মতামত গ্রহণ করা হত না। আমি বলব যারা নিচের তলায় আছে তাদেরও পঞ্চায়েত সম্বন্ধে মতামত দেবার সুযোগ থাকা উচিত। জেলা স্তরে যে সমস্ত পরিকল্পনা গ্রহণ করা হবে সেখানে কিন্তু ঠিকভাবে কাজ হচ্ছে না—অনেক ক্ষেত্রে গ্যাপ থেকে যাচ্ছে। এই পরিকল্পনা গ্রহণ করার ক্ষেত্রে পঞ্চায়েত সমিতি এবং জেলা স্তরে আলোচনা করার পূর্বে গ্রাম পঞ্চায়েতে অর্থাৎ নিচের তলায় যারা রয়েছে তাদের একটা ভূমিকা থাকা উচিত। অর্থাৎ মূল জিনিসটি একেবারে নিচের তলা থেকে আসবে এবং গ্রাম পঞ্চায়েতের কাজে এই নিচের তলার লোকদের সুযোগ থাকা দরকার। আর একটি ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। চৌকিদার, দফাদাররা টাকা পয়সা আদায় করে এবং এঁরা পঞ্চায়েতের সঙ্গে অঙ্গাঙ্গীভাবে যুক্ত। এঁরা স্বরাষ্ট্র দপ্তরের কর্মচারি হলেও ডাইরেক্টলি পঞ্চায়েতেরই কর্মচারি। কিন্তু এদের বেতনের হার খুবই কম। তাই মন্ত্রী মহাশয়ের কাছে আমার বক্তব্য এই পঞ্চায়েত কর্মচারিদের সরকারি কর্মচারি হিসাবে গ্রহণ করা দরকার এবং তাদের স্কেল উন্নীত হওয়া দরকার। তারপর অনেক ক্ষেত্রে অনেক চৌকিদার আগে নিযুক্ত হয়েছিল যার জন্য অনেক চৌকিদার বৃদ্ধ হয়েছে, অনেকে মারা গেছে, তাদের খালি পদগুলিতে দীর্ঘদিন নিয়োগ হচ্ছে না। তারপর কর আদায়কারি সম্পর্কে এখানে বলেছেন গ্রাম পঞ্চায়েতগুলির স্থানীয় কর নির্দিষ্ট পরিমাণে আদায় করলে সাফল্যের জন্য তাদের একটা পুরস্কার দেবেন। একজন আদায়কারিকে অল্প কমিশন দেন, সেই অল্প কমিশনের ভিত্তিতে সাফল্যের জন্য একটা অনুদান দেবার কথা বলেছেন। কিন্তু একজন আদায়কারির পক্ষে একটা গ্রাম পঞ্চায়েতের সব জায়গা থেকে ট্যাক্স আদায় করা সম্ভব নয়, তার বিনিময়ে যে কমিশন তারা পায় সেটা অত্যন্ত নগণ্য। সেজন্য সেই আদায়কারিকে সরকারি কর্মচারি হিসাবে গণ্য না করলে তার প্রাপ্য যদি একটা নির্দিষ্ট পরিমাণে না দেন তা হলে এই পরিকল্পনা ব্যর্থ হবে। তাই মন্ত্রী মহাশয়ের কাছে বলব গণমুখী পঞ্চায়েত রাজ যেকথা বলেছেন সেই গণচেতনার মধ্য দিয়ে সাধারণ মানুষের মধ্য দিয়ে এই পঞ্চায়েতকে যদি কার্যকর করা যায় তাহলে এটা সফল হবে, না হলে শুধু কাগজে-কলমে থাকলে এটা ব্যর্থ হবে, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-35—6-45 P.M.]

**শ্রী যোগেন্দ্রনাথ সিংহ রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন সেটাকে সমর্থন জানিয়ে আমি দু'একটা কথা বলতে চাই। এর আগে কংগ্রেস বন্ধুরা বিশেষ করে মাননীয় সদস্য নবকুমার রায় মহাশয় প্রথমেই কতকগুলি কথা বললেন যে কথাগুলি বলার কারণ নিশ্চয়ই আছে। গ্রাম বাংলায় গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে লক্ষ লক্ষ টাকা খরচ হচ্ছে, এই খরচ দেখে কংগ্রেসি বন্ধুদের একটু

উষ্মা হওয়ার কারণ নিশ্চয়ই থাকতে পারে। গ্রামে গ্রামে রাস্তা-ঘাট নির্মাণ, সংস্কার; ক্ষুদ্র সেচের জন্য খাল নালা ইত্যাদি তৈরি করা, সংস্কার করা; প্রাথমিক বিদ্যালয় সংস্কার করা, অনেক ক্ষেত্রে নতুনভাবে গৃহ নির্মাণ করা; এবারে প্রলয়ংকরী বন্যায় পঞ্চায়েতের যে প্রশংসনীয় ভূমিকা এইসব দেখে ওরা স্বভাবতই উদ্বিগ্ন। ১৯৮১-৮২ সালে যে প্রচন্ড খরা গেল সেই প্রচন্ড খরার মোকাবেলা যেভাবে বামফ্রন্ট সরকার করলেন তাতে ওরা উদ্বিগ্ন। তাছাড়া সুষ্ঠভাবে এন আর ই পি, আর এল ই জি পি'র যে কাজ হচ্ছে তাতেও ওরা উদ্বিগ্ন। ভূমিহীন লোকদের ভূমির পাট্টা দেওয়ার ক্ষেত্রে আগে যেভাবে ব্যাপকভাবে কারচুপি অন্যায় হত এখন সেটা হচ্ছে না, তাই স্বাভাবিকভাবে ওরা ক্ষুব্ধ। শ্রম দিবস সম্পর্কে যা বলা হয়েছে সেই শ্রম দিবসের ক্ষেত্রে এর আগে কংগ্রেসি আমলে গ্রামে কর্ম সৃষ্টির জন্য ফুড ফর ওয়ার্কের যে কাজ হত তা অত্যন্ত নগণ্য, টেস্ট রিলিফের যে কাজ হত সেটা অত্যন্ত কম। এই ক্ষেত্রে ব্যয়-বরাদ্দের বইতে উল্লেখ করা আছে যে এটা বেড়েছে দরকার হলে আরো বাড়বে।

বামফ্রন্ট সরকারের আমলে এই পঞ্চায়েত বিভাগ ১৯৭৮ সাল থেকে ১৯৮০ সাল পর্যন্ত বিভিন্নভাবে গ্রামে যে কাজকর্ম করেছে তার টাকার পরিমাণ আমরা দেখেছি প্রায় ৮০০ কোটির মতো। গ্রামাঞ্চলে বিভিন্ন ভাবে এই যে কাজকর্ম হয়েছে তা দেখে কংগ্রেস সদস্যরা ক্ষিপ্ত হয়েছেন। নবকুমারবাবু বললেন পঞ্চায়েতের মধ্যে দুর্নীতি রয়েছে এবং এও দেখা গেছে পঞ্চায়েতের প্রধানের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আসার পর হাইকোর্টে কেস করে টিকে আছে। আমি ওঁদের চরিত্রের একটা ঘটনা আপনাদের কাছে বলছি। জলপাইগুড়ি জেলার আমার নির্বাচনী কেন্দ্র ফালাকাটাতে ৫নং চকুয়াখেতি গ্রাম পঞ্চায়েতের প্রধান হল কংগ্রেসের লোক। তাঁর বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আসার পর সেটা নিয়মমাফিক এবং আইনমাফিক পাস হয়। তখন কংগ্রেসি প্রধান মুনসেফ কোর্টে গিয়ে মামলা করে এবং ইনজাংশন হয়। কিন্তু সেই ইনজাংশন যখন ভ্যাকেটেড হল তখন তিনি হাইকোর্টে গিয়ে কেস করেন এবং তাতেও ইনজাংশন হয়। গত ৯.৫.৮৫ তারিখে সেই ইনজাংশনও ভ্যাকেটেড হয়। কিন্তু আশ্চর্যের ব্যাপার সরকারি কর্মচারিদের একটা অংশ ওই কংগ্রেসি প্রধানের হয়ে কাজ করেন অর্থাৎ অর্ডার যাওয়া সত্ত্বেও ওখানকার বি ডি ও অফিস সেটা কার্যকর করে না। সংখ্যাগরিষ্ঠ পক্ষের অ্যাডভোকেট চিঠিপত্র দেওয়া সত্ত্বেও টালবাহানা করে। এই সময় কংগ্রেসি লোকেরা একটা ডেপুটেশন দেয় এবং বি ডি ও-র সঙ্গে ষড়যন্ত্র করে নূতনভাবে একটা অর্ডার দেয় যাতে উপ-প্রধান কাজ করতে না পারেন। কাজেই কংগ্রেসি সদস্যরা যেভাবে বামফ্রন্ট সরকারের কুৎসা রটনা করছেন সেটা ঠিক জিনিস নয়। সময় অভাবে আমি এখানেই আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শিশির অধিকারী ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমাদের পঞ্চায়েত বিভাগের বর্ষীয়ান মন্ত্রী যে বাজেট এনেছেন তার বিরোধিতা করে বক্তব্য শুরু করছি। ইতিপূর্বে বামফ্রন্টের বন্ধুরা তাঁকে নিষ্ঠাবান বলে সার্টিফিকেট দিয়েছেন। আমি মন্ত্রী মহাশয়ের কাছে ছেলেমানুষ হলেও ওই সার্টিফিকেট রিনিউ করতে পারছি না বলে বিরোধিতা করছি। তিনি যে ব্যয়বরাদ্দ এনেছেন তাতে কোনো পরিবর্তনের আভাষ আমি দেখতে পাচ্ছি না। বলা হচ্ছে আমরা নাকি এই পঞ্চায়েত ব্যবস্থাকে সহ্য করতে পারছি না। ভালো কথা। বামফ্রন্ট সরকারের সদস্যরা নিশ্চয়ই

জানেন আজকে যদি কোথাও সবুজ, সাদা, গেরুয়া পতাকা ওড়ে ঠিক তার পাশেই দেখা যাবে আর একটি লাল পতাকা। আমরা সকলেই জানি সুব্রতবাবু তাঁর মন্ত্রীত্বের আমলে এই পঞ্চায়েত বিল পাশ করেছিলেন। আমি ওই সব ধেড়ে—মাদি বা দুর্নীতির কথার মধ্যে যেতে চাই না। আমরা জানি আগুনের সদ্ব্যবহার করলে তাতে রান্না হয় এবং যদি কেউ সেই আগুনে হাত বাড়িয়ে দেয় তাহলে হাত পুড়ে যায়। আজকে গ্রাম, গঞ্জে এবং সমাজের মধ্যে এই পঞ্চায়েতকে কেন্দ্র করে যে আগুন জ্বলছে তাতে দেখা যাচ্ছে সব পুড়ে ছাই হয়ে যাচ্ছে।

[6-45—6-55 P.M.]

আমি মাননীয় পঞ্চায়েত মন্ত্রীকে বলতে চাই গতানুগতিকভাবে আপনি ১, ২, ৩ নং থেকে বহু নম্বর চালিয়েছেন, এটা প্রতিবারই আসে যে এত দরিদ্রদের ঘর তৈরি করেছি, এত ভূমিহীনদের জমি দিয়েছি, এত লোকের উপকার করেছি। কিন্তু ভারতবর্ষের তরুন প্রধানমন্ত্রী রাজীব গান্ধী ভারতবর্ষের প্রতিটি গ্রামের মানুষকে একটা একটা করে চাকরি দেওয়ার অধিকার, বেঁচে থাকার অধিকার, অর্থনৈতিক অধিকার দিয়েছেন সেই অধিকারের কর্মসূচীকে পালন করতে বামফ্রন্ট সরকার ব্যর্থ হয়েছেন। ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় বিধানসভায় দাঁড়িয়ে বলেছেন যে টাকা ফেরত চলে যাচ্ছে। কেন ফেরত যাচ্ছে, না টাকা দেরিতে এসেছে, এইসব কথা আমাদের শুনতে হচ্ছে। স্যার, ভারতবর্ষ ৩৮ বছর স্বাধীন হয়েছে, কংগ্রেস আমলে টাকা ফেরত যায়নি, বামফ্রন্ট সরকারের আমলে টাকা ফেরত যাচ্ছে এটা আমাদের শুনতে হচ্ছে। আজকে পশ্চিমবঙ্গে এই ধরনের একটা অকর্মণ্য, অপদার্থ, ব্যুরোক্রাট সরকার থাকার জন্য পশ্চিমবঙ্গের তফসিলি জাতি এবং উপজাতি যারা দারিদ্র্য সীমার নিচে বাস করে, ঐ ভাগচাষী, পাট্টাদার, ক্ষেত মজুর, তাদের জন্য কেন্দ্রীয় সরকার কর্মসূচি পাঠিয়ে দিয়েছে, সেই কর্মসূচীকে এই সরকার পদদলিত করে গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদ প্রত্যেকটি জায়গাকে আজ লাল পার্টির আখড়ায় পরিণত করেছে, তাকে পলিটব্যুরোয় পরিণত করেছে এবং এইভাবে তাদের অর্থনৈতিক অধিকারকে হরণ করার চেষ্টা হচ্ছে একথা পশ্চিমবঙ্গের মানুষ জানে। আজকে কয়জন মন্ত্রী বুকে হাত দিয়ে বলতে পারবেন ১৯৮৫ সালের নির্বাচনে বিনয় চৌধুরীর এরিয়ায় তফসিলি জাতি উপজাতি মুসলমান সম্প্রদায় তাঁকে হারিয়ে দেয়নি? গত লোকসভার নির্বাচনে কয়েকজন মন্ত্রীর এলাকায় তাঁদের জয়লাভের ব্যবধান থেকে ভোট অনেক নিচে নেমে গেছে একথা কি সত্য নয়? আজকে তারা কারা? তারা হচ্ছে আমাদের দেবী বাবুর কথায় বড়লোকরা যাদের সহ্য করতে পারে না। আজকে গ্রাম পঞ্চায়েত গ্রামের রাস্তা করবে, গ্রামের মানুষের জল যাবে কি না, সেই জল বাড়িতে আটকাবে কি না সেই তদন্ত করবে গ্রাম পঞ্চায়েত, তাহলে পঞ্চায়েতের প্রধানদের একটা করে ইঞ্জিনিয়ারিং ডিগ্রি দিয়ে দিন, শিবপুর ইঞ্জিনিয়ারিং কলেজ, খড়গপুর আই আই টি তুলে দিন। আমি পঞ্চায়েত মন্ত্রীকে বলতে চাই ওয়ান থার্ড, টু থার্ড ভোটে গ্রাম পঞ্চায়েতে অনাস্থা প্রস্তাব আনতে পারবে, কিন্তু পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদের ব্যাপারে আইন পরিবর্তন করেননি কেন? বিগত পঞ্চায়েত নির্বাচনের পরিসংখ্যান পশ্চিমবঙ্গে বেরোয়নি, বাংলা কাগজে বেরোয়নি, বেরুবে না, মুখ কালি হয়ে গেছে। মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে বলতে চাই আজকে গ্রাম পঞ্চায়েতে অনাস্থা প্রস্তাব এলে নোটিশ দিতে হয়, সেই নোটিশ নিয়ে পোস্টাল পিয়ন গেলে প্রধান ঘরের মধ্যে লুকিয়ে থেকে পোস্টাল পিয়নকে

ফিরিয়ে দেয়। পোস্টাল পিয়ন রিপোর্ট দেয় নট ফাউন্ড। সুব্রত বাবুর ৮/৯ বছরে যেটা ছিল বিনয় বাবু তা পারেননি, উনি দুর্নীতি বন্ধ করতে পারেন নি।

দুর্নীতি বন্ধের জন্য তিনি আইন করতে পারেন নি, নিশ্চয় করতে পারতেন কিন্তু করেন নি। যেখানে একটা বাচ্চা ছেলে সুব্রত মুখার্জি এই আইন তৈরি করে গিয়েছিলেন সেখানে এই ৮/৯ বছর রাজত্ব করেও একজন বর্ষীয়ান নেতা সেই আইন তৈরি করতে পারেন নি। স্যার, রামচন্দ্র যখন রাবন বধ করে অযোধ্যায় ফিরে সিংহাসনে বসলেন তখন বানর সেনারা এসে বর চাইলেন। কেউ কিসকিন্ধার রাজা হলেন, কেউ অন্য কিছু হলেন ইত্যাদি ইত্যাদি। সেখানে অনেকের অনেক রকমে ভাগ্য ফিরল। সেই সময় কিছু দুর্নীতিগ্রস্ত চোর, ডাকাত, সমাজবিরোধী এসে তাঁর কাছে বর চাইল। তিনি বললেন, অপেক্ষা কর। পশ্চিমবঙ্গে একটা রামচন্দ্র জন্মাবে, সুব্রত মুখার্জি, সে পঞ্চায়েত আইন তৈরি করবে, তার মধ্যে কিছু ফাঁক ফোঁকর থাকবে, তোমরা সমাজবিরোধী চোর, ডাকাত গুন্ডারা তার সুযোগ পাবে। সেই সুবাদে লাল পার্টির ভাইরা পঞ্চায়েতে ঢুকে চুরি, ডাকাতি, ছিনতাই ইত্যাদি সর্বপ্রকার সমাজবিরোধী কাজে লিপ্ত। স্যার, এই কথা বলে এই বাজেটের সম্পূর্ণ বিরোধিতা করে এবং কাটমোশানগুলির প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম। জয়হিন্দ, বন্দেমাতরম।

**শ্রী আনন্দগোপাল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখতে চাই। স্যার, পঞ্চায়েতের ব্যাপারে বলতে গিয়ে এই হাউসের বিরোধীপক্ষের মাননীয় সদস্যরা এই বলে আওয়াজ তুলেছেন যে পঞ্চায়েত নাকি দুর্নীতি করছে। আমি স্যার, আপনার মাধ্যমে বিরোধীপক্ষের মাননীয় সদস্যদের কাছে জানতে চাই, আপনারা কি চিন্তা করেছেন যে ৮ বছর ধরে বামফ্রন্ট সরকার যে পঞ্চায়েত পরিচালনা করছেন তার পূর্বের অবস্থাটা কি ছিল বা এই পঞ্চায়েতগুলি কোন অবস্থায় ছিল? একজন মাননীয় সদস্য বললেন, পঞ্চায়েতের ঘর নেই। পঞ্চায়েতের ঘর নেই যখন বলছেন তখন আপনাদের আমলে কতগুলি পঞ্চায়েতের অফিসঘর ছিল সেটা যদি বলতেন এবং তার সঙ্গে সঙ্গে বামফ্রন্ট সরকারের আমলে কতগুলি পঞ্চায়েতের অফিস ঘর তৈরি হয়েছে সেটা যদি বলতেন তাহলে বুঝতাম আপনারা গঠনমূলক সমালোচনা করছেন। তারপর বলেছেন, সি.পি.এম-এর যারা প্রধান আছেন তারা টাকা পয়সা তছরূপ করছেন। একজন মাননীয় সদস্য বললেন, বাঁ হাতে ডান হাতে টিপ দিয়ে টাকা পয়সা মারা হচ্ছে। আপনাদের বলি, গ্রামের মানুষের কাছে গিয়ে যদি এসব কথা বলেন তাহলে তারা তা বিশ্বাস করবেন না। বামফ্রন্ট সরকার গত ৮ বছর ধরে পঞ্চায়েতগুলি কি রকম সুষ্ঠুভাবে পরিচালিত করছেন তা যদি দেখতে চান তাহলে গ্রামবাংলার রাস্তাঘাটগুলি দেখে আসুন, এটা দেখলেই বুঝতে পারবেন যে পঞ্চায়েত সেখানে দুর্নীতি করছে না, মানুষের স্বার্থে কিছু কাজ করছে। তারপর আপনারা বলেছেন, আমরা নাকি এখানে বসে গ্রামবাংলাকে শাসন করছি। একথাটা কিন্তু ঠিক নয়। গ্রামবাংলার সাধারণ মানুষের কাজ করার জন্য পঞ্চায়েতকে ব্যবহার করবে সাধারণ মানুষ এবং সাধারণ মানুষের মধ্যে উদ্যোগ সৃষ্টি করবে পঞ্চায়েত এবং তা হলেই গ্রামবাংলায় কাজ হবে। বামফ্রন্টের আমলে ব্লকের প্ল্যানগুলি তৈরি হচ্ছে গ্রামেই। প্রত্যেকটি

গ্রামে গ্রামে ঢোল-সহরত করে কি ভাবে কাজ হবে সেই কাজের পরিকল্পনা করে নিয়ে আসা হচ্ছে। ইতিপূর্বে আপনারা যখন ছিলেন, আপনাদের সময়ে যে পঞ্চায়েত ছিল, সেই পঞ্চায়েত কি এই ধরনের কর্মসূচি মানুষের কাছে হাজির করেছিল? সেটা কি আপনারা জোর দিয়ে বলতে পারেন? আমি জানি গত কয়েক মাস আগে নির্বাচনের সময়ে নানুর এলাকায় আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন, সত্যরঞ্জন বাপুলী এবং আরো কয়েকজন মাননীয় সদস্য সেখানে প্রচারের জন্য গিয়েছিলেন। সেই প্রচারের মূল ভূমিকা ছিল বামফ্রন্ট সরকারের যে পঞ্চায়েত, সেই পঞ্চায়েত নাকি কাজ করছে না, কাজ করতে পারেনি। আপনাদের লজ্জা করে না। গ্রামের মানুষ আপনাদের দুর করে তাড়িয়ে দিয়েছে, আপনারা আবার এই হাউসে এসে গলাবাজি করে কথা বলছেন। আপনাদের যদি সাহস থাকে তাহলে গ্রামের মানুষের কাছে গিয়ে এই সব কথা বলবেন। আমরা কি করতে চাই, আর কি করতে পেরেছি সেটা গ্রামের মানুষ জানে। ভোট যখন চাইবেন তখন প্রমাণ হয়ে যাবে যে আপনারা মানুষের স্বার্থে কাজ করেছেন, না আমরা কাজ করেছি। আপনারা যদি মানুষের স্বার্থে ভালো কাজ করেন তাহলে মানুষ আপনাদের চাইবে। আর আমরা যদি মানুষের স্বার্থে ভালো কাজ করে থাকি তাহলে মানুষ আমাদের চাইবে। কাজেই মাননীয় সদস্যদের কাছে আমার আবেদন যে প্রস্তাব এই হাউসের কাছে মাননীয় মন্ত্রী মহাশয় রেখেছেন সেই প্রস্তাবকে আপনারা বিরোধী পক্ষের সদস্য হলেও সমর্থন করবেন। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-55—7-05 P.M.]

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের বিল এখানে পেশ করেছেন, এই বিলের মধ্যে যে কথাগুলি আছে যদি উনি সেগুলি সত্যিকারের বাস্তবে রূপায়িত করতে পারতেন তাহলে এই ব্যয়-বরাদ্দকে হয়ত সমর্থন করা যেত। কিন্তু দেখা যায় যে ব্যয়-বরাদ্দের জন্য তিনি যে সমস্ত টাকা বাজেটে নেন, যে ভাবে গ্রামাঞ্চলের মানুষের কাছে বাস্তবে রূপ দেবার প্রতিশ্রুতি দেন, সেটা কিন্তু সেই ভাবে বাস্তবে রূপ দেন না। আমরা জানি বিনয়বাবু খুবই ভালো মানুষ, একজন বর্ষীয়াণ মানুষ, তার কার্যকলাপ আমরা প্রশংসা করতে পারি। কিন্তু স্যার, এই ব্যাপারে আমার একটা গল্পের কথা মনে পড়ছে। গল্পটা হচ্ছে, আগেকার দিনে গ্রামে এক পুরোহিত ছিল। গ্রামের লোকেরা তার কাছে এসে জিজ্ঞাসা করল, 'ঠাকুর মশাই, ঘোল দিয়ে নাকি পুজো হয়?' ঠাকুর মশাই এই কথা শুনে ভীষণ চটে গিয়ে তাকে মারতে যান এবং বলেন, 'কে বলেছে এই কথা?' ঠাকুর মশাইয়ের এক কুখ্যাত ছেলে ছিল। তাকে ঠাকুর মশাই খুব ভয় করত। তখন গ্রামের লোকেরা ঠাকুর মশাইকে গিয়ে বলল, 'ঠাকুর মশাই আপনার ছেলে বলেছে যে ঘোলে পুজো হয়।' তখন ঠাকুর মশাই বললেন, 'তা হতে পারে। কারণ দুধ দিয়েই তো ঘোল হয়', এটা হতে পারে। বাবাকে নেবে যেতে হবে। বিনয়বাবুর অবস্থা হয়েছে সেই রকম। আজকে যে সমস্ত কর্মপদ্ধতি এখানে আছে সেটা তিনি যদি সমাধান না করেন তাহলে বিনয়বাবুকে কালকে নেমে যেতে হতে পারে। আমি বলি যে কতকগুলি কমপোজিশন আছে সেইগুলিকে যদি একটু পাল্টান তাহলে ভালো হয়। জেলা পরিষদের যে স্তর আছে সেই জেলাপরিষদ থেকে অ্যালোকেশন অফ অ্যামাউন্ট হচ্ছে। কোন পারপাসে কোথায় কত টাকা

দেওয়া হয় সেটা জানা যায় না। জেলা পরিষদের যে মেম্বার সেখানে থাকছে তারা আবার দেখা যায় পঞ্চায়েত সমিতির যে সভা হয় সেই পঞ্চায়েত সমিতির মেম্বার হয় না। তারা যাতে মেম্বার হয় আপনি সেই ব্যাপারে একটা অ্যামেন্ডমেন্ট করবেন। সে যাতে ইনভাইটি মেম্বার হয় সেই ব্যাপারে আপনাকে সংশোধন করতে হবে। পঞ্চায়েতের সভাপতি যিনি আছেন সে সে.পি.এম-এর হোক আর কংগ্রেসেরই হোক তিনি কার গাড়িতে চড়বেন? সভাপতি মহাশয় হচ্ছেন সর্বময় কর্তা, বি.ডি.ও সাহেব তাঁর একজিকিউটিভ অফিসার। সেখানে একটা গাড়ি আছে, বি.ডি.ও সাহেব সেটাকে ব্যবহার করে। সভাপতি মহাশয়কে বি.ডি.ও'র কাছে অনুরোধ করতে হয় গাড়িটা একবার দেবার জন্য। সুতরাং গাড়ি নেবার অনুমতি নিয়ে সেই গাড়ি তাঁকে ব্যবহার করতে হয়। গ্রামের মানুষের হাতে যদি ক্ষমতা দিতে হয় তাহলে প্রশাসন এবং যে সমস্ত ব্যুরোক্রাট আছে তাদের হাত থেকে ক্ষমতা কেড়ে নিতে হবে এবং সভাপতি মহাশয়কে যে হাত জোড় করে গাড়ি নিতে হয় সেটাকে বন্ধ করতে হবে। প্লানিং ডিপার্টমেন্ট যে সমস্ত করেছেন—ডিসট্রিক্ট প্লানিং সেটা পঞ্চায়েত সমিতিতে করছেন, সাব-ডিভিসনাল প্লানিং করছেন ডিসট্রিক্ট কাউনসিলে, এখন পঞ্চায়েত সমিতিতে সেটা আসছে। সেখানে এম.এল.এ'রা যাতে থাকে সেটা দেখা দরকার। কোনো এলাকায় কি কাজ হয় সেটা এম.এল.এ'দের জানা দরকার। এলাকার যে সমস্ত রাস্তা ঘাট হয় সেই এলাকার যে সমস্ত গরিব মানুষ, দরিদ্র মানুষ আছে তারা সেই কাজ থেকে বঞ্চিত হচ্ছে। কংগ্রেসের এম.এল.এ যদি সেখানে থাকে এবং সেখানে যদি সি.পি.এম পঞ্চায়েত প্রধান হয় তাহলে সেখানে কংগ্রেসের সমর্থকরা কাজ থেকে বাদ পড়ে যাচ্ছে। এটাকে আপনাকে একটু সংশোধন করতে হবে। কাউনসিল আপনি করেছেন। প্ল্যানিং ডিপার্টমেন্ট থেকে ডিসট্রিক্ট প্লানিং পাস করে দিচ্ছেন, কাউন্সিল শুধু সমর্থন করছে, সেটাকে অ্যাডিশন, অলটারেশন করার কোনো ক্ষমতা তাদের নেই। আমরা অনেক বার বলেছি এই ব্যাপারে। পঞ্চায়েত সমিতি থেকে যে সমস্ত প্ল্যান দেওয়া হচ্ছে, রাস্তা-ঘাটের যে সমস্ত প্ল্যানিং দেওয়া হচ্ছে ডিসট্রিক্ট প্ল্যানিং-এ সেটাকে এনটারটেন করা হচ্ছে না। আবার প্ল্যানিং কমিশন সেটাকে কাউনসিল থেকে পাস করিয়ে নিয়ে যাচ্ছে। এই বিষয়টার ব্যাপারে আপনাকে একটু মডিফিকেশন করতে হবে। সভাপতি কাজ করবে শুনেছি, তিনিই সর্বময় কর্তা। ক্ষমতার বিকেন্দ্রীকরণ করেছেন! সভাপতি, আর একজন স্টাফ, আর একজন বোধ হয় ক্যাশিয়ার আছে। কোথায় তার স্টাফ, কে কাজ করবে? সমস্ত কাজ আজ হচ্ছে না, বাস্তবে কাজের রূপ দিতে পারছে না। এই দিকে আপনাকে একটু লক্ষ্য দিতে হবে। আর একটা জিনিস, আজকে গ্রামে গ্রামে যে কো-অপারেটিভ আছে সেই কো-অপারেটিভ পঞ্চায়েত সমিতি যে রকম কাজ করছে কো-অপারেটিভ ডিপার্টমেন্ট সেই ভাবে কাজ করে চলেছে। কিন্তু কো-অপারেটিভ ডিপার্টমেন্ট পঞ্চায়েত সমিতির কেউ বসে না, অথচ কাজের জন্য টাকা দিচ্ছে পঞ্চায়েত সমিতি। তারা কোথায় কি কাজ করছে এটার সমন্বয় না থাকার জন্য ঐ সমস্ত এলাকায় অসুবিধা হচ্ছে। এই ব্যাপারে আপনাকে একটু অ্যামেন্ডমেন্ট করতে হবে। পঞ্চায়েত সমিতির মাধ্যমে আমরা যে কাজগুলি করাচ্ছি সেই কাজগুলি ঠিক ঠিক ভাবে বাস্তবে রূপ দেওয়া যাচ্ছে কি না তার পর্যালোচনা করার কোনো পদ্ধতি নেই। গত বছরের টাকা খরচ হ'ল কি না সেটা ঠিক ভাবে দেখা হচ্ছে না। আবার বাজেট হচ্ছে, আবার টাকা দেওয়া হচ্ছে। পঞ্চায়েত প্রধানদের ক্ষমতা দেওয়া আছে ৫ হাজার টাকা পর্যন্ত তারা খরচ করতে পারবে। কিন্তু তারা যত ইচ্ছা ব্যবহার করছে

এবং সেই টাকার হিসাব নেওয়ার ব্যাপারে আপনার প্রশাসনের তরফ থেকে কোনো ক্ষমতা নেই। একজিকিউটিভ অফিসার দিয়ে বি.ডি.ও'র ক্ষমতা

[7-05—7-15 P.M.]

কেড়ে নেওয়া হয়েছে, ফলে বি, ডি, ও কোনো কিছুই একজিকিউশন করতে পারছে না। বিভিন্ন সরকারি সার্কুলার অনুযায়ী ঠিক ঠিক কাজ হচ্ছে কি না তা দেখার ব্যবস্থা নেই। আর.এল.ই.জি.পি.'র ক্ষেত্রে কি সাংঘাতিকভাবে বঞ্চনা হচ্ছে তা আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলেছিলাম। আমার জেলার বনগাঁ মহকুমা আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে অবস্থিত এবং যেহেতু আমি কংগ্রেসি সেহেতু ১৯৮৩ সালে আর.এল.ই.জি.পি.'র টাকা দেওয়া সত্ত্বেও তা এনটারটেন করা হল না, '৮৪ সালেও হল না, '৮৫-'৮৬ সালে বলা হয়েছিল অন গোয়িং স্কীম এবং ১৯৮৬-৮৭ সালেও বনগাঁ মহকুমা আর.এল.ই.জি.পি.'র ক্ষেত্রে বঞ্চিত হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলবার পর তিনি জেলা সভাধিপতিকে লিখেছিলেন, কিন্তু তথাপি টাকা দেওয়া হয় নি, আজ পর্যন্ত দেওয়া হয় নি। আমরা দেখছি এই স্কীম নিয়ে কেলেঙ্কারি হচ্ছে। প্রতি ব্লকে দেড় লক্ষ টাকা করে নারকেল বীজ বা নারকেল চারা লাগাবার জন্য স্যাংশন হয়েছিল। আমি এ ব্যাপারে রিপোর্ট করেছি, কমপ্লেন করেছি। এ ব্যাপারে আমাদের ওখানে যে নারকেল দেওয়া হয়েছিল সেগুলি সব ডাব-নারকেল, ১০,০০০ ডাব-নারকেল দেওয়া হয়েছিল সেন্ট্রাল গভর্নমেন্টের আর.এল.ই.জি.পি'র টাকায়, এক একটির ১৫ টাকা করে নাকি দাম ধরা হয়েছিল। আমরা আপত্তি জানিয়েছিলাম ওখানে অফিসারের কাছে এবং এগ্রিকালচারাল ডিপার্টমেন্টেও জানিয়েছিলাম। এমন কি সেই ডাব-নারকেলগুলি সমস্ত পচা ছিল, চারা হওয়া তো দূরের কথা, নারকেলগুলির মধ্যে কিছুই ছিল না, জল-বিহীন সব পচা নারকেল। সেই সমস্ত নারকেলগুলি দিয়ে সেগুলির মাধ্যমে সেন্ট্রাল গভর্নমেন্টকে আর.এল.ই.জি.পি. স্কীমের হিসাব দেখানো হয়েছে। আমি মন্ত্রী মহাশয়কে বলছি, এ সব জিনিসের পরিবর্তন করতে হবে। আমরা আরো দেখছি আর.এল.ই.জি.পি'র বহু টাকা প্রতি বছর ফেরত যাচ্ছে, অথচ গ্রামে কোনো কাজ হচ্ছে না। এক দিকে গ্রামে গ্রামে আর.এল.ই.জি.পি'র টাকা যাচ্ছে না, অপর দিকে শ্রম দিবস সৃষ্টি করার কথা বলা হচ্ছে। ▶আমরা দেখছি শ্রম দিবস সৃষ্টি হচ্ছে না। যেখানে সমস্ত টাকা মেটিরিয়াল কস্টেই খরচ হয়ে যাচ্ছে সেখানে কনট্রাক্টর দিয়ে সমস্ত পঞ্চায়েত সমিতিগুলি কাজ করছে। এই সমস্ত বিষয়গুলি একটু পরিবর্তন করা দরকার। আগামী দিনে গ্রাম বাংলার মানুষ যাতে বঞ্চিত না হয় তা দেখতে হবে। আমরা দেখছি ডি.আর.ডি.এ'র টাকা নিয়ে রাজনীতি হচ্ছে। আমরা দেখছি স্যাংশন স্কীম পড়ে আছে, সাবসিডির টাকা নিয়ে নিয়েছে, অথচ ডিসবার্সমেন্ট হচ্ছে না। আমার বিধানসভা কেন্দ্রতেই শুধু কি পরিমাণ সাবসিডির টাকার অপচয় হচ্ছে সেটা একটু মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে দেখবেন। এ গুলির যদি ঠিক ঠিক বাস্তব-রূপ না দেওয়া হয়, তাহলে এই বাজেট পাস করে লাভ কি? তাই আমি এই বাজেটের সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তৃতা শেষ করছি। জয়হিন্দ, বন্দেমাতরম।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি মাননীয় সদস্যদের বক্তব্য খুব মন দিয়ে শুনেছি। মাননীয় সদস্য নবকুমার রায় পঞ্চায়েত আইনের মধ্যে কতগুলি অসংগতি দেখাবার চেষ্টা করেছেন। পঞ্চায়েত সদস্যদের কোয়ালিফিকেশন, এম.এল.এ. এম.পি.-দের পঞ্চায়েত

নির্বাসিত সদস্য হওয়া বারন, ইত্যাদি বললেন। পিপুল'স রিপ্রেজেনটিটিভ অ্যাক্ট অনুসারে পঞ্চায়েত সদস্যরা পরবর্তীকালে এম.এল.এ. এম.পি. যেহেতু হতে পারেন সেহেতু উনি বলছেন এখানেও এটা ঠিক করতে নিতে হবে। এখন আমাদের তো বিভিন্ন জায়গায় বিভিন্ন ফাংশন আছে। এখন প্রথমেই যদি মনে হয় যে প্রধান বা পঞ্চায়েত সমিতির সভাপতি বা সদস্য হিসাবে কেউ বেশি কাজ করতে পারবেন, তাহলে তাঁকে প্রথমেই ঠিক করে নিতে হবে এবং সেটাই হওয়া উচিত। তা না করে, আমরা যদি এম.এল.এ. হবার পরে সব ক্ষেত্রেই যেতে চাই তাহলে কিন্তু তা উচিত হবে না। তবে এ ক্ষেত্রে বড় যে ক্ষেত্রটি সেখানে এম.এল.এ এবং এম.পি.-দের স্থান আছে। অর্থাৎ যেটাকে আমরা বলি ডিস্ট্রিক্ট প্ল্যানিং কো-অর্ডিনেশন কমিটি। আমাদের ব্লক এবং জেলা লেভেলে যা কিছুই হোক না কেন তার জন্য সেখান থেকে অনুমোদন নিতে হয়। অর্থাৎ সমস্ত কাজের ক্ষেত্রেই এম.এল.এ. এম.পি.-রা ওয়াকিবহাল থাকছেন এবং তাঁদের উদ্যোগও থাকছে। এবং এটাই তো দৃষ্টিভঙ্গি হওয়া উচিত যে, এম.এলএ, এম.পি.'রা নিচেরতলা থেকে, গ্রাস-রুট লেভেল থেকে ৫৫,০০০ নির্বাচিত সদস্যকে একটা নতুন নেতৃত্ব হিসাবে গড়ে তোলার জন্য, শিক্ষিত করে তোলার জন্য দায়িত্ব নিয়ে সাহায্য করবেন। সব কাজে যদি তাদের বসানো হয়, তাহলে তো নিচের তলার গ্রোথ হবে না।

সব সময়ে একটা বড় গাছ ছায়া করে দেবে, তার আশ্রয়ে থাকবেন এটা হবে না, এদিকে খেয়াল রাখতে হবে। এ জিনিসটা পরিষ্কারভাবে বোঝা দরকার। সেজন্য এম.এল.এ. বা এম.পি. যাঁরা আছেন তাঁরা সামগ্রিকভাবে তাঁদের জেলায় সব কিছুই করতে পারেন এখানে যে পরিকল্পনা রচনা করা হয়েছে, নিচের থেকে প্রত্যেক ব্লক লেভেলে এবং জেলা লেভেলে সেইভাবে সমস্ত জিনিসগুলি হবে। ওখানে যে কমিটি আছে মানে কো-অর্ডিনেশন কমিটি সেখান থেকে অনুমোদিত হয়ে সমস্ত জিনিসগুলি হবে। এই হচ্ছে ব্যাপার। তাছাড়া তিনি আরও যেটা বলেছেন, নমিনেশনের ব্যাপার, নমিনেশনে মহিলা এবং শিডিউলড কাস্ট, শিডিউলড ট্রাইবস যাদের নমিনেট হচ্ছে তারা যদি নর্মালি ইলেকটেড হয়ে যায় তাহলে করতে হয় না, ইলেকটেড না হলে করতে হয়। নমিনেশনের ব্যাপারটা হয়ত ২/৪ জায়গায় বাদ আছে, সেগুলি আমি পরে দেখব। কিন্তু এইগুলি নর্মালি ইলেকটেড হলেও যে করতে হবে তা নয়। তারপর হচ্ছে বর্তমান গ্রামপঞ্চায়েতে সচিব দরকার, এখন অধিক হিসাব রক্ষক দেওয়া সম্ভব নয়। এখন আমরা চেষ্টা করছি গ্রাম পঞ্চায়েত লেভেলে যে পরিমাণ হিসাবপত্র রাখতে হয় তাদের অনেকদিন থেকে—আমি নিজে অনুভব করছি এবং ডিপার্টমেন্টেও অনুভব করছে—একজন হিসাব রক্ষক অ্যাকাউন্টেন্ট কাম ক্যাশিয়ারের পোস্ট থাকা দরকার। কিন্তু ৩৩০৫টিতে এই ব্যবস্থা করতে হলে তার যে খরচ তা এখন দিতে পারা যাচ্ছে না। আমাদের লক্ষ্য আছে, এখানে বলেছেন এবং মাননীয় সদস্য কাট মোশনেও বলেছেন কিন্তু এটা ঠিক নয়। বোধহয় এত বেশি হিসাব কোনো জায়গায় দেখাতে পারবেন কি না আমি জানি না। যেমন ধরুন, অডিটেড অ্যাকাউন্ট আমাদের ১৯৭৮-৭৯ সালে ৩২৪২টি গ্রামপঞ্চায়েতের ভিতরে ৩২২২টি পাওয়া গেছে, তার পরের বছর ৩১৭৬, ১৯৮০-৮১ সালে ৩১৪১টি, ১৯৮১-৮২তে ৩১৪২, ১৯৮১-৮২ তে ৩০৭৩, ১৯৮৩-৮৪তে ৩৩০৫ এর জায়গায় আমরা ২৭৯৫টি নিচ্ছি। এগুলি আপনাদের কাট মোশনেও ছিল। এমন কি আমরা বাঁকুড়াতেও যেটা

পাচ্ছি সেটা দেখাচ্ছি। বাঁকুড়া জেলার যে গ্রাম পঞ্চায়েত তাতে ১৯০টির ভিতরে একটা বাদ যাবে, সেটাতে মামলা আছে—১৯৮০-৮১তে ১৮৬টি, ১৯৮১-৮২তে ১৮৮টি, ১৯৮২-৮৩তে ১৮৪টি, ১৯৮৩-৮৪তে ১৮০টি। এখন বলুন, এর চাইতে অন্য কোনো জায়গায় পাবেন এত বেশি পারশেন্ট কোনোরকম হিসাব নেই। আমি খুব ভাল করে হিসাব করে দিচ্ছি। আপনাদের আমলের পঞ্চায়েতকে দেখাতে পারবেন। আমি চ্যালেঞ্জ করে বলছি। আমাদের ত্রুটি বিচ্যুতি কিছু আছে, সমস্ত ঠিক করা যায় না। আমরা আজকে কঠোর পরিশ্রম করে করছি, এর যদি অ্যাপ্রিসিয়েশন না পাওয়া যায় তাহলে বড় কষ্ট হয়। আপনারা দেখছেন আমরা আইন সংশোধনের ব্যবস্থা করছি। একা টাকা তুলতে পারে না, অন্ততপক্ষে দু-জনার সই চাই। আপনারা অনেক সময় দেখবেন বামফ্রন্টের যে সমস্ত পঞ্চায়েত সেখানে সভাধিপতি বা প্রধান এক দলের হয়, উপপ্রধান আর এক দলের হয়, আর একজন অ্যাডিশনাল গ্রামপঞ্চায়েত থেকে মিটিং করে ঠিক করা হয়। এই তিনটি লোকের নামে টাকা থাকে। অতীতে কোনো দিন ছিল? এইগুলিও অডিট করা হয়েছে তাতে এই জিনিস রয়েছে। কোনো জায়গায় এই রকম নেই যে ইলেকটেড প্রতিনিধিকে ইলেকটোরেটের কাছে গিয়ে জবাবদিহী করতে হবে। এটা আমরা করেছি। এটা কোথায়ও দেখাতে পারবেন? এখানে এম.এল.এ যাঁরা আছেন তাঁরাই এই আইনটা পাস করেছেন। সেজন্য আইনটা যাতে কার্যকর হয়, মিটিং যদি কোথায়ও না হয়—সেটা দেখাই হচ্ছে এম.এল.এদের কাজ এবং এটাই হচ্ছে আইন। মিটিং ক্যরা করেনি সেটা একটু খোঁজ নিয়ে দেখবেন! আমি জানি অনেক জায়গায় মিটিং তাঁরা করেছেন। আমি নিজে ঘুরে ঘুরে দেখেছি, পঞ্চায়েত সমিতি একেবারে ছাপানো হিসেবপত্র বিলি করেছেন। যাঁরা তা করছেন না—তাঁদের ধরুন, ঐসব ব্ল্যাকশিপদের ধরুন! ঐসব ব্ল্যাকশিপরাই হচ্ছে সমস্ত কিছুর মূলে। এটা না করতে পারলে সমস্তটাই মিস মেয়োর ড্রেন ইনস্পেক্টরের মতো হয়ে যাবে। আজকে আমরা এতবড় একটা জিনিস করেছি যেখানে ৫৫ হাজার প্রতিনিধি নিয়ে কাজ। এখানে একজন বলেছেন যে, পঞ্চায়েত-ব্যবস্থা ঠিকভাবে চলছে না। কিন্তু আমরা বলি যে, এখানে অনেক বেশি কাজ হয়েছে এবং হচ্ছে। আজকে আমরা যে সমাজ-ব্যবস্থার মধ্যে দিয়ে চলেছি সেখানে ব্ল্যাক মার্কেট রয়েছে, আরো সব নানা দুর্নীতি রয়েছে। সুতরাং সেখানে অহরহ কনট্যামিনেশন হতে পারে। সেই সমাজ-ব্যবস্থার মধ্যে থেকে ৩,৩০৫টি গ্রাম পঞ্চায়েত নিয়ে আমাদের চলতে হচ্ছে। এই ৩,৩০৫টিতে ৩,৩০৫ জন প্রধান হবেন। সেখানে কনট্যামিনেশন ওয়ান পারশেন্ট হলে এই সংখ্যাও ৩৩ হবে। সেখানে ৩২ জনের বিরুদ্ধে অভিযোগ এসেছে। সুতরাং অভিযোগটা ওয়ান পারশেন্টের বিরুদ্ধেও নয়, কারণ এই সংখ্যা ৩৩ হতে ওয়ান পারশেন্ট হত। এইসব প্রধানদের মধ্যে অনেক শিক্ষক আছেন, কিন্তু তাঁরা শিক্ষকতা করতে পারেন না। কারণ সেখানে কাজে ফাঁকি দেওয়া যায় না। ভোর থেকে রাত ১০টা পর্যন্ত তাঁদের পঞ্চায়েতে কাজ করতে হয়। কিন্তু তাঁরা মাসে ১০০ টাকা থেকে ১৫০ টাকা করে পান। এই সামান্য টাকা নিয়ে তাঁরা যে কৃচ্ছ্রসাধন করছেন তার তুলনা হয় না। বাম 'ট সরকার ক্ষমতায় আসার পর ১৯৭৮ সালে যে বিধ্বংসী বন্যা হয়েছিল, তখন ত্রাণ কাজের মধ্যে দিয়েই পঞ্চায়েতের ইলেকটেড মেম্বারদের অগ্নিদীক্ষা হয়ে গেছে। সেই সময় বন্যার্তদের বাঁচাতে গিয়ে ১৫ জন ইলেকটেড মেম্বার প্রাণ পর্যন্ত দিয়েছিলেন। আমি তাঁদের নাম ধরে ধরে বলতে পারি। কত কষ্ট করে সেই সময় তাঁরা কাজ করেছেন। আজকে এখানে বসে বড় বড় কথা বলছেন, কিন্তু সেই সময় একবার ফিরেও তাকাননি। আজকে

সমাজের উঁচু স্তরে যা করাপশন, তার চেয়ে বহু কম করাপশন নিচের স্তরে। একবার বলেছিলাম যে, স্কুলে 'আলেকজান্ডার অ্যান্ড রবার' বলে একটি গল্প পড়তে হয়েছিল। তাতে রবার আলেকজান্ডারকে বলছে—'আমি তো কেবল একটি ঘর ভেঙ্গেছি, কিন্তু তুমি গোটা এমপায়ারের ডিভাস্টেশন করেছ।' এ. ার নিজেদের বুকে হাত দিন, তারপর সমীক্ষা করুন।

[7-15—7-25 P.M.]

তারপর মানসবাবু বলছিলেন যে, আর.এল.ই.জি.পির ৩৩ কোটি টাকা ফেরত গেছে। এটা ঠিক নয়। ১৯৮৩-৮৪ সালের শেষভাগে ঐ প্রকল্প চালু হয়। ১৯৮৪-৮৫ সালে ৩০ কোটি ৭৬ লক্ষ টাকার মধ্যে কেন্দ্রীয় সরকার দিয়েছিলেন প্রথম কিস্তিতে ১৫ কোটি ৩৮ লক্ষ টাকা। সেক্ষেত্রেও আবার তাঁদের অনুমোদন নিয়ে সেখানে কাজ করতে হয়। দ্বিতীয় কিস্তির টাকাও আর তাঁরা দেন নি। ১৯৮৫-৮৬ সালে এক্ষেত্রে যা খরচ হয় তার মধ্যে ৫ কোটি ৬০ লক্ষ টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছেন। এই আর.এল.ই.জি.পির ক্ষেত্রে কতগুলো স্পেশ্যাল প্রবলেম রয়েছে। প্রথম দিকে আই.আর.ডি.পি. ছিল না। এসব ক্ষেত্রে স্পনসর করা, ব্যাঙ্কে যোগাযোগ করা প্রভৃতি নানা প্রবলেম রয়েছে। এসব নিয়ে ব্যাঙ্কের সঙ্গে কাজ করতে হচ্ছে গ্রামের লেভেলে। এটাও করতে হচ্ছে ওয়ান ম্যানকে। সেখানে বড় বড় পার্টির ১৫/১৬ কোটি টাকার লেজার রাখতে গিয়ে ক্ল্যারিক্যাল ওয়ার্ক থেকে আরম্ভ করে সেখানে অনেক রকম কাজই তাঁদের করতে হয়। সেই সব জিনিস নেই, তাদের অনিহা থাকে, নানা রকম প্রবলেম থাকে। তবু আমরা সেইগুলো আসতে আসতে চেষ্টা করে ক্রমশ ওটাকে পিক আপ করা হচ্ছে। শেষের দিকে আই.আর.ডি.পি.তে কাজ করতে পেরেছি, সেখানেও দেখবেন প্রবলেম আছে। যেমন কতকগুলো জেলায় প্রবলেম রয়ে গেছে, যেমন বীরভূমের গ্রামীণ ব্যাঙ্ক—প্রত্যেকটা জেলায় প্রায় গ্রামীণ ব্যাঙ্কই, বড় বড় যে সমস্ত গ্রামীণ ব্যাঙ্ক আছে—সাগর গ্রামীণ ব্যাঙ্ক—একজন বললেন একটা থাকা উচিত যে ডিপোজিটের সাথে তারা কতটা অ্যাডভান্স করছে যে স্টেট থেকে টাকা তুলছে, সেখানকার পিপল, তার একটা রেশিও থাকা উচিত। রেশিওতে পশ্চিমবাংলা সবচেয়ে কম। সবচেয়ে খারাপ, অনেকের চেয়ে নিচে রয়েছে। এইগুলো দেখা দরকার এবং সেই জায়গায় বড় ব্যাঙ্কের চেয়ে—এক সময় এইগুলো আমি দেখেছি, ২৪ পরগনায় ৫০ পার্শেন্ট সাগর গ্রামীণ ব্যাঙ্কে, ময়ূরাক্ষী গ্রামীণ ব্যাংকে তাদের এমন অবস্থা হয়েছে, তাদের ফাইন্যান্সিয়াল ক্রাইসিস দেখা দিয়েছে। এই প্রবলেমগুলো যদি কেন্দ্র না বোঝে, সব সময় এই রকম বলা হয় তাহলে খুব মুশকিল হয়। কিন্তু তবু এই সমস্ত ডিফিকালটিজ সত্ত্বেও আমরা এটা করছি। মাননীয় সদস্য মানস ভুঁঞ্যা বললেন যে ১৯৮১ সালে গাইডলাইন, মানে কেন্দ্রীয় সরকারের গাইড লাইন, সেটা ঠিক যদি সেই গাইড লাইনের পর পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে কি লিখল এবং তারপর পশ্চিমবঙ্গ সরকারের লেখার পর এবং বাস্তব অভিজ্ঞতায় কেন্দ্রীয় সরকারের যারা এই সমস্ত কাজ দেখেন, তারা ঘুরে ঘুরে সারা ভারতবর্ষ দেখে, তারপর তারা কনভিনসড হয়েছে যে পঞ্চায়েতের ভিতর দিয়ে কাজটা করলে অনেক বেটার হয়। এবং আপনাদের প্রধানমন্ত্রী স্বয়ং রাজীব গান্ধী তিনি প্রত্যেকটি চিফ মিনিস্টারকে চিঠি লিখেছেন যে পঞ্চায়েতের মাধ্যমে করতে হবে। যেখানে পঞ্চায়েত হয়নি সেখানে ইলেকশন কর। অনেক সময় আপনারও হয়ত আপ টু-ডেট নেই, আপনাদের একটু দেখে নিতে হয়। আপনাদের কর্তারা কি বলছেন সেটা সময় সময় একটু দেখে নিতে হয়।

এই সম্পর্কেও হয়েছে, অনেক সময় বলেছি, আপনারা খেয়াল করেননি। যেমন দেখবেন, এটা ফ্যাক্ট অনেক সময় বাইরে থেকে গ্রামীণ উন্নয়নের পরিকল্পনাটা যখন দেখতে আসে তখন যতই আপনারা গাল দেন, এই পশ্চিমবঙ্গে তারা আসছে দেখতে কেন্দ্রীয় সরকারও পাঠান। আমি একবার কেন্দ্রীয় সরকারের একজন বড় অফিসারকে বলেছিলাম যে আমাদের বিরুদ্ধে এত যখন প্রচার হয় তখন আমাদের কাছে পাঠান কেন, তখন তিনি হেসে বলেছিলেন অন্য জায়গায় কাগজে কলমে যাই থাকে, মাঠে গিয়ে বিশেষ কিছু দেখা যায় না। এখানে অন্তত পক্ষে—আমি বলছি না সম্পূর্ণ হয়েছে, কিন্তু অন্ততপক্ষে ৯০ পার্শেন্টি ইফ নট মোর মাঠে গিয়ে তারা দেখেছেন। সেখানে রাস্তা হোক বা অন্য কিছু হোক, সেই সমস্তগুলো দেখতে পাবেন, চোখের সামনে দেখতে পাবেন। যাদের বাঁকুড়ায় বাড়ি, পুরুলিয়ায় বাড়ি, ঝাড়গ্রামে বাড়ি, তারা বুকে হাত দিয়ে বলুন, আমি বলছি না যে সমস্যার সমাধান হয়ে গেছে। আমি কয়েকদিন আগে বাঁকুড়ায় গিয়েছিলাম, খাতাড়ায় মহকুমার উদ্বোধন করতে, সেখানে দেখে এসেছি, আবার কি রকম জলকষ্ট শুরু হয়েছে। কিন্তু এটা ঠিক গত ৪/৫ বছর ধরে যে রিগ বোর করা হয়েছে, ডিপ টিউবওয়েল যেভাবে করা হয়েছে তাতে কিছুটা তো উপকার হয়েছে, এটা অস্বীকার করার কোনো উপায় নেই। নানারকম ভাবে সেখানে জোড় বাঁধ দিয়ে, পাতকুয়ো করে সমস্যার সমাধান করার চেষ্টা করা হচ্ছে। কিন্তু সমস্যা এত বেশি যে একদিনে তা সমাধান করা যায় না। কিন্তু এটা যদি কয়েক বছর ধরে চালিয়ে যেতে পারি তাহলে সমস্যার সমাধান হবে, এটা অস্বীকার করার উপায় নেই। আমি দেখে এলাম সেখানে হয়ত অনেকগুলো খারাপ হয়ে গেছে, ইমিডিয়েটলি রিপেয়ার করা দরকার, আরও যদি কিছুদিন বৃষ্টি না হয় তাহলে কি ভয়াবহ অবস্থা হবে সেটা সকলেই জানেন। কিন্তু এটা সকলকে স্বীকার করতে হবে যে ১৯৭৭ সালের আগে এই সমস্ত এলাকায় কি অবস্থা ছিল। ১৯২৮ সাল থেকে এই অঞ্চলে আমি ঘুরছি, বাঁকুড়া, পুরুলিয়া ইত্যাদি জায়গায়, এই সমস্ত এলাকার লোকেরা আমাকে চেনেন, সেই সময় থেকে যে অবস্থা ক্রমশ হয়েছিল, তার থেকে কিছুটা তো উন্নতি হয়েছে, সেটা অস্বীকার করার উপায় নেই। ফসলের দিক থেকে জলের দিক থেকে সমস্ত দিক থেকে কিছু না কিছু হয়েছে। সেই জন্য এইগুলো একটু বুঝতে হবে। সেইজন্য উচিত হচ্ছে যে এটাকে ভালো ভাবে উপলব্ধি করা দরকার। এই রকম আরও কতকগুলো জিনিস আপনারা বলেছেন। এই বছরের ফিরিস্তি দিয়ে আমি সময় নষ্ট করতে চাই না। এই বছর এন.আর.ই.পি. বলুন আর.এল.ই.জি.পি. বলুন, আই.আর.ডি.পি. বলুন, নানা অসুবিধা থাকা সত্ত্বেও গত বছরের তুলনায় অনেক বেশি করা হয়েছে। সেদিক থেকে মোটামুটি অনেকটা আগের বার চেষ্টা করেছি এবং আরও চেষ্টা করতে হবে আপনাদের সকলের সহযোগিতা নিয়ে। সেই জন্য এই ব্যাপারে আমি কয়েকটি কথা বলে আমার বক্তব্য শেষ করব। সেটা হচ্ছে যে আমরা সত্যি সত্যি বামফ্রন্ট সরকার আন্তরিক ভাবে চেষ্টা করছি যাতে দেশ গঠনের কাজে সাধারণ মানুষ, শুধু নির্বাচিত সদস্য নয়, আমরা শুধু গ্রাম পঞ্চায়েতের প্রধান বা ইলেকটেড মেম্বার নয়, সেই গ্রামের সমস্ত মানুষকে—উদ্দেশ্যটা হচ্ছে ইলেকটেড মেম্বারের থ্রু দিয়ে সমস্ত জনসাধারণকে উৎসাহিত করে তাদের যাতে অংশ গ্রহণ করতে পারে এবং উদ্যোগ গ্রহণ করতে পারে তার ব্যবস্থা সুনিশ্চিত করার এটা সবচেয়ে বড় কথা। কারণ এটা করুণা নয়।

[7-25—7-34 P.M.]

এটা করুণা নয়, একথা আমাদের সকলকে মনে রাখতে হবে। আমরা তা মনে না রেখে সব ভুলে যাই। আমরা যাঁরা মিনিস্টার, এম.এল.এ. বা এম.পি. হয়েছি, তাঁরা সব ভুলে যাই। আমরা ভুলে যাই কাদের ক্ষমতায় আমরা ক্ষমতায় এসে বসতে পেরেছি। এ ক্ষমতা হচ্ছে আসলে জনসাধারণের। মানুষই হচ্ছে আমাদের ক্ষমতার প্রকৃত উৎস। চাঁদের যেমন নিজের কোনো আলো নেই, সূর্যের আলোয় আলোকিত হয়, ঠিক তেমনি ভাবেই ভোটের মাধ্যমে নির্বাচিত হয়ে আমরা, আপনারা আজ এম.এল.এ., এম.পি. হই। সেই ক্ষমতায় আমরা কেউ হই প্রধান, উপ-প্রধান, মন্ত্রী বা এম.এল.এ.। তাঁদের কাছ থেকে ট্যাক্স নিয়ে, তাঁদেরই দেওয়া সেই টাকায় যদি তাঁদের করুণা করবার চেষ্টা করেন, তাহলে তো মস্ত একটা ভুল হয়ে দাঁড়ায়। তাঁরা দেবেন টাকা, তাঁদেরই ক্ষমতায় আপনারা আসবেন ক্ষমতায়, আর তাঁরা যখনই বলবেন একটু কিছু কাজের কথা, তখুনি আপনারা তাঁদের বলবেন তফাত যাও? এই টাকা, কাজ সবই তাঁদেরই পাওয়ার কথা—পরিপূর্ণ ভাবেই পাওয়ার কথা। সেজন্যই বলছি, এটা করুণা নয়। এটা তাঁদের মৌলিক অধিকার। যাঁরা শোষক শ্রেণীর প্রতিনিধি, তাঁরা কখনও সেই ক্ষমতার উৎস বিন্দু মানুষকে সেই অধিকার দিতে পারেন না। সেই অধিকার দিতে পারে একমাত্র শোষিত নিপীড়িত মানুষের প্রতিনিধি। তারাই পারে মানুষকে তাদের নিজেদের প্রাপ্য অধিকার ফিরিয়ে দিতে। তারাই অকুণ্ঠভাবে ক্ষমতা তুলে দিতে পারে মানুষের হাতে। আমরা এখান থেকে নামতে পারি না। সেজন্যই আমরা এই লোকাল সেল্ফ গভর্নমেন্ট বা লোকাল ইউনিট অফ দি গভর্নমেন্ট এর কথা বলি। এবং পঞ্চায়েত মিনিস্টার হিসাবে আমি সেই চেষ্টাই করছি। এই ব্যাপারে অনেক কথাবার্তাও হয়েছে। এই রকম ব্যবস্থা প্রতিষ্ঠার জন্য দরকার হলে আমাদের পার্লামেন্টেও বিষয়টা আনতে হবে। গোটা দেশের বুকে যেমন আছে ইউনিয়ন গভর্নমেন্ট ও রাজ্যে রাজ্যে আছে স্টেট গভর্নমেন্ট। ঠিক তেমনি লোকাল গভর্নমেন্ট বলে একটা চ্যাপ্টার যথাযথ ভাবে করার জন্য ডিউলি কনস্টিটিউটেড লোকাল ইউনিট অফ দি গভর্নমেন্ট করা দরকার। কেননা, এ গুড গভর্নমেন্ট ইজ নো সাবস্টিটিউট অফ এ সেল্ফ গভর্নমেন্ট। আমাদের সেই হিসাবেই গড়ে তুলবার চেষ্টা করতে হবে। তবেই প্রকৃত অর্থে তাদের হাতে ক্ষমতা তুলে দেওয়া হবে। সেজন্য ক্ষমতার আসনে বসে, অন্যের দেওয়া ক্ষমতায় ক্ষমতান্বিত হয়ে যাঁরা সমস্ত ক্ষমতাকে নিজেদের হাতে কুক্ষীগত করতে চান, তাঁদের আশংকা হতে পারে। তাঁরা এই বলে চিৎকার করতে পারেন যে, 'সব গেল, সব গেল, সব গেল।' কিন্তু একথাটা জেনে রাখুন, যাঁরা সত্যিকারের মানুষ, তাঁরা এই ব্যবস্থাকে মেনে নিতে চাইবেন। তাঁরা চাইবেন এটা হোক। যে অবস্থার মধ্যে আমরা আছি, তাতো এখুনি সব হয়ে গেছে, একথা বলছি না। আমরা ধীরে ধীরে এর জন্য চেষ্টা করছি। আপনাদের দেশবন্ধু চিত্তরঞ্জন দাশের কথা নিশ্চয়ই মনে আছে—যে কথা আমি আগেই বলেছি—'এ গুড গভর্নমেন্ট ইজ নো সাবস্টিটিউট অফ এ সেল্ফ গভর্নমেন্ট।' সেজন্য মানুষকে মানুষ ভেবে তাঁদের জন্য কিছু করতে দিন। অনেককে অনেক উপকার তো আপনারা করেছেন, আর উপকার করবেন না। দয়া করে আর তাদের পরমুখাপেক্ষী করবেন না। তারা নিজেদের ভবিষ্যত নিজেদের হাতে রচনা করবার অধিকার নিক। এবং তা যেদিন যাবে, নিজেদের হাতে যখন তারা ক্ষমতা ফিরে পাবে সেদিন সত্যিকারের উন্নতি ঘটবে। এখনকার মতো আরও দু'তিনটে টার্ম যদি গ্রামের ভেতর দিয়ে যায়, যদি মানুষ

তার নিজের আত্মবিশ্বাস ফিরে পায়, একবার যদি নিজের শক্তি সম্বন্ধে সচেতন হতে পারে, নিজের অধিকার সম্বন্ধে সচেতন হতে পারে, তখন আর তাকে ঠেকানো সম্ভব হবে না। সেটাই হচ্ছে মূল কথা এবং সেটাই হচ্ছে লক্ষ্য। তখন আর মানুষকে দূরে আঙুল তুলে ফিলিপাইন, ইজরাইলের কথা বলে ঠেকানো সম্ভব হবে না। সেই অবস্থা সৃষ্টি করার জন্য মানুষকে একেবারে নিজের ভেতর থেকে উঠিয়ে এনে নিজেদের ভাগ্য, নিজেদের অধিকার নিজেকেই অর্জন করতে দিতে হবে। আমরা সেই ভাবে সেই দিকে লক্ষ্য রেখে চেষ্টা করছি। তবে এ খুব কঠিন কাজ। ছাপ্পান্ন হাজার লোককে একত্রিত করে মূল লক্ষ্যে এগিয়ে যাওয়া খুবই কঠিন ব্যাপার। নিজের নিজের বাড়ির কথাই ধরুন না কেন? মাত্র চারটে ছেলেমেয়েকে ঠিকমতো মানুষ করা কত কঠিন ব্যাপার, আমরা ব্যর্থ হয়ে যাই। ঠিক এই ভাবে এতগুলো লোককে মূল লক্ষ্যে নিয়ে যাওয়াও অত্যন্ত কঠিন কাজ। যেহেতু আমি পঞ্চায়েত মিনিস্টার হয়েছি, সেজন্য আজই সবকিছু কেন করতে পারছি না, এই ভাবে প্রশ্ন করলে আমাকে নিশ্চয়ই এই কথা বলতে হবে? আমি বলব, আগের অবস্থা থেকে অনেকখানি উন্নত স্তরে আমরা নিয়ে যেতে পেরেছি। আপনারা যদি আমাদের পেছনে না লাগেন, তাহলে আরও কিছু করতে পারব বলে বিশ্বাস আছে। আমরা আরও চেষ্টা করব। আমরা এ কাজ অবশ্যই করতে চাই। আমরা অনেক সময় ভুলে যাই, পঞ্চায়েত যেন আমাদের নয়। অথচ পঞ্চায়েত হচ্ছে আমাদের নিজেদেরই একটা প্রতিষ্ঠান। এটা আমার, আপনার, এটা আমাদের সকলের প্রতিষ্ঠান। সুতরাং এর বিরুদ্ধে নিন্দা করা মানে নিজেকেই নিজে নিন্দা করা বোঝায়। এটা আমাদের সকলের প্রতিষ্ঠান না ভেবে, এটা যেহেতু আপনারা করছেন, সেইহেতু এখানে ভুল হচ্ছে, ভালো হচ্ছে না এই সমস্ত কথাবার্তা কখনও লক্ষ্যবস্তুতে এগিয়ে যাওয়ার কাজকে ত্বরান্বিত করতে পারে না। সেজন্য আসুন, আমরা সকলে সমবেত প্রচেষ্টার মাধ্যমে একে এগিয়ে নিয়ে যাই। সেজন্য আমরা ভবিষ্যতে এর নিন্দা করে যে এ কথা না বলি, 'ওগো ইংরেজ, তুমি ফিরে এসো।' পঞ্চায়েতের নিন্দা মানে তো এই কথাই মনে আসে, নয় কি? সেজন্য বলব, একটু বিবেচনা করে কথা বলুন। এখানে একটু বোধহয় ভুল করেছেন—এখানে ১৪ নং ওয়ার্ডের জায়গায় ১৫ নং ওয়ার্ডে হবে। তারপরে আপনারা যেটা বলেছেন আড়াই হাজারের মতো সদস্য আছে অতএব উপনির্বাচন করুন। মিউনিসিপ্যালিটির উপনির্বাচন করতে গেলে একটু জমলে পরে করা সম্ভব হয়। মাত্র এখন ৩টি এরিয়ার পেয়েছি, এই কটি এরিয়ার হিসাব ধরলে আমাদের খরচ-খরচায় পোষাবে না। আরো কিছু জমা না পড়লে এখনি উপ-নির্বাচন করা সম্ভব হচ্ছে না। আমি আশা করেছিলাম কাশীবাবু একটু ধীরস্থির লোক, এবং খবরাখবর রাখেন তিনি হয়ত ভুল বলবেন না। আপনাদের জানা উচিত উপনির্বাচন করতে গেলে যে ব্যয় হয় সেটা এই অল্প সদস্য জমা হলে চলে না। এই বলে যে কাট মোশন দিয়েছেন তার বিরোধিতা করে আমার ব্যয়বরাদ্দের সমর্থনের দাবি রেখে বক্তব্য শেষ করছি।

## Demand No. 59

**Mr. Speaker :** There are eight cut motions on Demand No. 59. All the cut motions are in order and taken as moved.

The motion of Shri Kashinath Mishra that the amount of demand

be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri Benoy Krishna Chowdhury that a sum of Rs. 34,10,06,000 be granted for expenditure under Demand No. 59, Major Heads: "314-Community Development (Panchayat), 363-Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayat) and 714-Loans for Community Development (Panchayat)", (This is inclusive of a total sum of Rs. 8,52,53,000 already voted on account in March, 1986), was then put and agreed to.

**Demand No. 60**

The motion of Shri Benoy Krishna Chowdhury that a sum of Rs. 87,98,75,000 be granted for expenditure under Demand No. 60, Major Heads: "314-Community Development (Excluding Panchayat) 514-Capital Outlay on Community Development (Excluding Panchayat)", (This is inclusive of a total sum of Rs. 21,99,82,000) already voted on account in March, 1986), was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 7-34 P.M. till 1 P.M. on Thursday the 3rd April, 1986 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 3rd April, 1986 at 1 P. M.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim.) in the Chair, 11 Ministers, 8 Ministers of State and 181 Members.

## Held over Starred Questions

## (to which oral answers were given)

[1-00—1-10 P.M.]

### চাতরা-জাজিগ্রাম সড়ক নির্মাণ

***১১৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৫২৩।) **ডাঃ মোতাহার হোসেন ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলার চাতরা-জাজিগ্রাম সড়কটির নির্মাণকার্য বর্তমানে কি পর্যায়ে আছে ; এবং

(খ) কবে নাগাদ ঐ কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** (ক)

| | | |
|---|---|---|
| পিচের কাজ সম্পূর্ণ | ৭ | কি.মি. |
| ঝামামাড়াই কাজ সম্পূর্ণ | ১০.৭৭ | কি.মি. |
| মাটির কাজ ও কালভার্ট নির্মাণ | ১.২৩ | কি.মি. |
| মোট | ১৯.০০ | কি.মি. |

(খ) কাজটি অর্থ বরাদ্দ সাপেক্ষে ১৯৮৭-৮৮ সালের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** সাপ্লিমেন্টারি স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি এই ১১ কিলোমিটার যে রাস্তাটির প্ল্যান ইনক্লুডিং কালভার্ট অ্যান্ড আদারস টোটাল কত টাকা খরচ করেছেন।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এই রাস্তাটি ১৯ কি.মি. এবং আনুমানিক ব্যয় হচ্ছে ৫৫ লক্ষ ৮৭ হাজার ৭০০ টাকা এটা ধরা হয়েছে। ১৯৮৬-৮৭ সালে রাস্তাটির জন্য তিন লক্ষ চল্লিশ হাজার টাকা ব্যয় বরাদ্দ ধরা হয়েছে। বর্তমান আর্থিক বৎসরে বাজেটে বরাদ্দকৃত অর্থের ৭ কি.মি. রাস্তার যেটা আগেই বলেছি পিচ এর কাজ হয়েছে, বাকি ঝাড়ামাড়াই-র কাজ হয়েছে

১০.৭৭ কি.মি. পর্যন্ত এবং ১.২৩ কি.মি. পর্যন্ত মাটির কাজ। কালভার্ট নির্মাণের কাজ সম্পূর্ণ হয়েছে। আগামী আর্থিক বছরে কি পরিমাণ অর্থ পাওয়া যায় তার উপর নির্ভর করছে কি ভাবে কাজ শেষ হবে।

**শ্রী সুনীতি চট্টরাজ :** গত ফাইন্যানসিয়াল ইয়ারে ৩ লক্ষ টাকা খরচ করেছেন, টোটাল ৫৫ লক্ষ টাকা, সেখানে এই কাজটা ডিপার্টমেন্টালি করছেন না কনট্রাকটারকে দিয়ে করানো হচ্ছে।

**শ্রী যতীন চক্রবর্তী :** অ্যাসিসটেন্ট এবং সাব-অ্যাসিসটেন্ট ইঞ্জিনিয়ারদের সুপারভিসনে যে লোয়েস্ট টেন্ডার দেয় সেই কনট্রাকটারকে দিয়ে করানো হয়।

**পুরুলিয়া-বাঁকুড়া রোডের উপর বাঁকা পুল সংস্কার**

***১২৪।** (অনুমোদিত প্রশ্ন নং *২৭৩।) **শ্রী নটবর বাগদী :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া-বাঁকুড়া রোডের উপর (ভায়া-হুড়া) বাঁকা পুলটি কোন সালে সংস্কার করা হয়েছে ;

(খ) উক্ত সংস্কার কার্যে কি পরিমাণ অর্থ ব্যয়িত হয়েছে; এবং

(গ) উক্ত কাজের দায়িত্ব কোন ঠিকাদারের উপর ন্যস্ত হয়েছিল?

**শ্রী যতীন চক্রবর্তী :** (ক) ১৯৮৫-৮৬ সালে। (খ) ৫৮,৮২৮ টাকা। (গ) ঠিকাদার শ্রী ব্রজবিলাস চৌধুরী ও সমীরণ দের উপর দায়িত্ব দেওয়া হয়েছিল। (ঘ) পুলটি বর্তমানে পথচারী ও হাল্কা যানবাহন চলাচলের উপযোগী।

**শ্রী নটবর বাগদী :** এই পোলটা এত বাঁকা যে প্রতি মাসে এখানে অ্যাকসিডেন্ট যখন হচ্ছে; এটাকে সোজা করার কোনো পরিকল্পনা আছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** এই সেতুটি তৎকালীন ডিসট্রিক্ট বোর্ড তৈরি করেছিলেন। রাজ্য সরকার অধিগ্রহণ করার পর ১৯৮৫-৮৬ সালে কিছু সংস্কার করা হয়েছে। সেতুটি একটি মারাত্মক বাঁকের মুখে এবং অনেকদিন আগেকার তৈরি বলে জীর্ন। সেই কারণে পুলটি পারাপারের ক্ষেত্রে সাবধানতা অবলম্বন করছি। সংস্কার করে সকল প্রকার যানবাহনের উপযোগী করা সম্ভব হচ্ছে না কারণ নুতন পুল তৈরি করার জন্য প্রয়োজন হবে ২০ লক্ষ টাকা। সপ্তম পরিকল্পনার মধ্যে এই টাকা বরাদ্দ করা সম্ভবপর নয়।

**শ্রী নটবর বাগদী :** গত লোকসভা নির্বাচনের প্রচারের সময় কংগ্রেস নেতা বীরেন মহান্তি এবং আরো কয়েকজন এ পুলের উপরে অ্যাক্সিডেন্টে মারা যান এটা কি জানেন?

(কোনো উত্তর নাই)

**শ্রী কাশীনাথ মিশ্র :** ১৯৮৪ সালের ডিসেম্বর মাসে এ পুলের উপর দিয়ে হাল্কা যানবাহনে করে যাবার সময়ে বীরেন মহান্তি এবং কল্যাণী সিংহ মারা যান এটা জানা আছে কি না?

[1-10—1-20 P.M.]

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** একটা টার্নিং পয়েন্ট থাকার জন্য অ্যাক্সিডিন্ট হতে পারে। কিন্তু আমরা সব রকম সতর্কতা অবলম্বন করেছি। কিন্তু যতক্ষণ পর্যন্ত না নতুন. পুল তৈরি করতে পারছি ততক্ষণ পর্যন্ত বিপদের সম্ভাবনা থাকছে। এটা করতে গেলে ২০ লক্ষ টাকা প্রয়োজন। সপ্তম পরিকল্পনায় যে টাকা বরাদ্দ আছে তা দিয়ে করতে পারা যাচ্ছে না।

**শ্রী নটবর বাগ্‌দি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই পুলটা আমার বাড়ির সামনে, এখানে প্রতি সপ্তাহে একটা করে অ্যাকসিডেন্ট হচ্ছে। টাকা পয়সা খরচ করছেন ঠিকই, কিন্তু আমার মনে হয় এর সামনে ৫ ইঞ্চি যে গাঁথুনি করে দিয়েছে, তা দিয়ে লাইট যান-বাহন কেন সাইকেলও আটকায় না। যাতে অ্যাকসিডেন্ট বাঁচানো যায় তারজন্য চিন্তা-ভাবনা করবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মনে হয়, এটা আপনার মতামতের প্রশ্ন, এই সম্পর্কে আমার কিছু বক্তব্য থাকতে পারে না।

**বাঁকুড়া জেলার কেঞ্জাকুড়া অঞ্চলে গোপালপুর মৌজায় বৈদ্যুতিকরণ**

***১২৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৯৪।) **শ্রী সমর মুখার্জি ও শ্রী কাশীনাথ মিশ্র ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার সদর থানার অন্তর্গত কেঞ্জাকুড়া অঞ্চলের গোপালপুর মৌজায় অদ্যাবধি বৈদ্যুতিকরণ না হওয়ার কারণ কি; এবং

(খ) উক্ত জেলার কেঞ্জাকুড়া অঞ্চলের নিদয়া মৌজার মধুবন গোয়েঙ্কা বিদ্যালয়ে ও আবাসিক ছাত্রাবাসে বিদ্যুৎ সরবরাহ না হওয়ার কারণ কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** (ক) গোপালপুর মৌজা (জে. এল. নং ৮৬) এবং গোপালপুর (জে. এল. নং ২৩০) এখনও পর্যন্ত বৈদ্যুতিকরণ করা হয়নি এবং যেহেতু এই দুই মৌজা বাঁকুড়া জেলার সদর থানার অন্তর্গত অনুমোদিত কোনোও বৈদ্যুতিকরণ প্রকল্পের অন্তর্ভুক্ত নয়, সেজন্য এখনও বৈদ্যুতিকরণ হয়নি।

(খ) মধুবন গোয়েঙ্কা বিদ্যালয়ের কর্তৃপক্ষের আবেদন ক্রমে বিদ্যুৎ দপ্তর হইতে ১৭.৩.৮৬ তারিখে উক্ত বিদ্যালয়ে ও তৎসংলগ্ন প্রাঙ্গনে অগ্রাধিকারের ভিত্তিতে বিদ্যুৎ সরবরাহ করিবার আদেশ দেওয়া হয়েছে। আশা করা যায় শীঘ্রই ঐ দু' জায়গায় বিদ্যুৎ সংযোগ হবে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি গোপালপুর মৌজার পাসাপাশি মৌজাগুলিতে বৈদ্যুতিকরণ করা হয়েছে, মাঝে এই গোপালপুর মৌজাকে বাদ দেওয়ার মূল কারণ কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এটা মাঝে কি শেষে আমি জানি না, কিন্তু স্কীম যেটা থাকে তার মধ্যে গোপালপুর মৌজা যেহেতু নেই, সেজন্য এটা হয়নি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই স্কীম বলতে তিনি কোন

সালের স্কীম বোঝাচ্ছেন এবং আগামী কোন স্কীমে এটা নেওয়া যেতে পারে জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এটা বলা যায় ১৯৯২ সালে সব মৌজার মধ্যে বিদ্যুৎ নিয়ে যাওয়ার পরিকল্পনা আছে। এটা কোনো স্কীমে যাবে, কত সালে যাবে, আপনি জেলা কমিটিতে আছেন, আপনারা যদি একমত হতে পারেন তাহলে এটা আগামী বছরে হতে পারে।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন জেলার মধ্যে কোন মৌজা এই স্কীমের মধ্যে পড়ল, কোন মৌজা পড়ল না এটা ঠিক করার জন্য কোনো কমিটি বা কোনো ব্যবস্থা আছে কি না?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** আগে ছিল না, এখন জেলা স্তরে এবং প্রত্যেকটি গ্রুপ সাপ্লাই লেভেলে যে কমিটি আছে তাঁরা মোটামুটি স্থির করেন যে কোন কোন মৌজা আগে বৈদ্যুতিকরণ করা হবে। তাঁরা ঠিক করার পর টেক্‌নিক্যালি সেইসব মৌজায় বিদ্যুতের লাইন নেওয়া যেতে পারে কি না সেটা ঠিক করেন বিদ্যুৎ পর্ষদের ইঞ্জিনিয়াররা। তাঁরা ঠিক করার পর এটা ঠিক করা হয়।

**হোমগার্ড ও সিভিল ডিফেন্সে নিযুক্ত কর্মীর সংখ্যা**

***২৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৩৪।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর হোমগার্ড ও সিভিল ডিফেন্স বিভাগে মোট কতজন কর্মী নিয়োগ করা হয়েছে; এবং

(খ) তম্মধ্যে হুগলি ও ২৪-পরগনা জেলায় এই সংখ্যা কত?

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** ক) হোমগার্ড নিয়োগ করা হয় না। অতএব সে প্রশ্ন ওঠে না। (হোমগার্ডরা স্বেচ্ছাসেবী এবং কাজের বদলে দৈনিক হারে ভাতা পেয়ে থাকেন কেউ হোমগার্ড হতে চাইলে তার নাম, সরকারের অনুমতি অনুসারে পঞ্জীভুক্ত করা হয় ও প্রয়োজন অনুযায়ী কাজ করার জন্য ডাকা হয়।) সিভিল ডিফেন্সে বিভিন্ন বিভাগে প্রায় ৯০৪ জন কর্মী নিয়োগ করা হয়েছে পরীক্ষা ও গুণানুসারে।

খ) হুগলি : ৫৪

২৪ পরগনা : ১৩৭

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মন্ত্রী মহাশয় বললেন, হোমগার্ডদের কোনো অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়না—স্বেচ্ছামূলক কাজ হিসেবে ধরা হয়। আমার প্রশ্ন হচ্ছে, বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর হোমগার্ড হিসেবে কাজ করার জন্য কতজন লোক নাম লিপিবদ্ধ করেছে এবং কতজনকে এই কাজে নিয়োগ করা হয়েছে?

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** হোমগার্ডে নিয়োগ করা হবে এটা বলা হয়েছে। আমি জেলা হিসেবে সংখ্যা বলছি ঃ— পুরুলিয়া ২২জন, বাঁকুড়া ৩৪জন, বর্ধমান ৭৩জন, বীরভূম ৩৮জন, মেদিনীপুর ৬১জন, হাওড়া ১৮৭জন, ২৪ পরগনা ৫৫৪জন, মুর্শিদাবাদ ৩৪৩জন,

নদীয়া ১৬জন, জলপাইগুড়ি ৬জন, পশ্চিম দিনাজপুর ২জন, মালদহ—নিল্, কুচবিহার ২২জন, দার্জিলিং ২৬জন, কলকাতা ৭০৬জন—মোট ২৫০৮জন।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্যঃ** সিভিল ডিফেন্স যুদ্ধের সময় যেটা করা হয়েছিল সেই অফিস এখন আর নেই; শুধু সাইনবোর্ড আছে—মেটেরিয়ালস কিছু নেই। আমার প্রশ্ন হচ্ছে, এই অবস্থায় সিভিল ডিফেন্স-এর নাম করে এই যে ৯০৪জন লোককে নিয়োগ করা হল তার প্রয়োজনীয়তা কী ছিল, বিশেষ করে যখন এঁদের কোনো কাজ নেই?

**মিঃ স্পিকারঃ** এইভাবে প্রশ্ন হয় না। কাজ নেই এটা আপনি কিভাবে ভাবলেন?

**শ্রী রাম চ্যাটার্জিঃ** মিঃ স্পিকার স্যার, আমি জিনিসটা বুঝিয়ে দিচ্ছি। এঁদের সবসময় কাজ থাকে না, কিন্তু তবুও রাখতে হয়। সিভিল ডিফেন্স আমাদের পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি অ্যাক্টিভ ছিল যখন আসামে বন্যা হয়েছিল। তারপর আসামে যখন অসামিয়া এবং নন-অসমিয়াদের মধ্যে ঝগড়া হয় তখন আমাদের পশ্চিমবাংলার ছেলেরা সেখানে গিয়ে তাদের রেসকিউ করে এবং এটা সিভিল ডিফেন্স-এর কাজ। তারপর উড়িষ্যায় যখন খুব ঝড়, জল হয়েছিল তখন আমাদের সিভিল ডিফেন্স-এর লোকেরা গিয়ে প্রায় ৭৫ হাজার লোককে রক্ষা করেছে। রেস্-এর ঘোড়া যেমন সবসময় দৌড়ায় না, সময়মত বাজিমাত করে ঠিক সেই রকম এঁরাও প্রয়োজনে এগিয়ে যায়, ন্যাচারাল ক্যালামিটি হলে এগিয়ে যায় সাহায্যের হাত নিয়ে।

**শ্রী অরুণকুমার গোস্বামীঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে বিভিন্ন জেলাতে হোমগার্ড এবং সিভিল ডিফেন্স-এ কর্মীদের নিয়োগ করা হয়েছে এই ব্যাপারে এমপ্লয়মেন্ট একচেঞ্জকে জানানো হয়েছিল কি না?

**শ্রী রাম চ্যাটার্জিঃ** হোমগার্ড-এর সার্ভিসটা এমপ্লয়মেন্ট নয়, কাজেই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের প্রশ্ন আসে না। তবে কেন্দ্রীয় সরকার যদি দয়া করে এখানকার হোমগার্ড-দের জন্য টাকা দেন তাহলে আমরা পার্মান্যান্ট করতে পারি।

**শ্রী অরুণকুমার গোস্বামীঃ** হোমগার্ডের ব্যাপারটা বুঝলাম, সিভিল ডিফেন্সে যাদের নিয়োগ করেছেন সেই ব্যাপারে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে জানিয়েছেন কি না?

**শ্রী রাম চ্যাটার্জিঃ** আমি অ্যাসেম্বলির ফ্লোরে দাঁড়িয়ে বলছি, সিভিল ডিফেন্স সম্বন্ধে আমরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে জানিয়েছি এবং সেখান থেকে যাদের পাঠিয়েছে তাদের মধ্য থেকেই রিক্রুট করেছি।

[1-20—1-30 P.M.]

**শ্রী সরল দেবঃ** এই সব হোমগার্ডরা মাসে কত দিন কাজ পায় এবং তাদের স্থায়ীকরণ করবার কোনো পরিকল্পনা আছে কি না?

**শ্রী রাম চ্যাটার্জিঃ** এই হোমগার্ডরা ওঁদের সময়ে ৫ টাকা করে পেত, এখন তারা ১৯ টাকা করে পাচ্ছে এবং তারা সব সময়ই কাজ পায়। পুলিশের ল এন্ড অর্ডার-এর ব্যাপারে যখন দরকার, তারা চায় এবং আমরা দিই। এর কোনো টারগেট নেই।

**শ্রী আতাহার রহমানঃ** মন্ত্রী মহাশয় বললেন সিভিল ডিফেন্স এবং হোমগার্ড ২০০০-

এর বেশি লোক নিয়োগ করা হয়েছে। বর্তমানে আরও হোমগার্ড এবং সিভিল ডিফেন্সে লোক নিয়োগ করা হবে কি না?

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** পশ্চিমবাংলায় বেকারের সংখ্যা অত্যন্ত বেশি। কারখানায় পারমিসন দেয় না—পুলিশ থেকে হোমগার্ড নেয়, আড়াই হাজার নেওয়া হয়েছে, যেমন পুলিশ চেয়েছে, তেমনই নিয়েছি। এর কোনো টারগেট নেই। পুলিশ কমিশনার, এস পি—এঁরা চাইলেই সঙ্গে সঙ্গে আমরা লোক নিয়ে তাদের দিয়ে দেব।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** খবরের কাগজের রিপোর্ট যদি সত্য হয় তাহলে আপনি যে ৮০০ সিভিল ডিফেন্সে লোক নিয়েছেন তাতে আপনার মানসিকতায় বিশ্বাসী এই রকম লোক বেআইনিভাবে আপনি কি নিয়েছেন?

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** মাননীয় সদস্যের মানসিকতায় বিশ্বাসী সে রকম লোক নেওয়া হয়নি। কারণ হাওড়ায় আপনার মানসিকতায় বিশ্বাসী লোকদের পুলিশ রিপোর্ট খারাপ হবে।

*৩৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে সমবায়ের ভিত্তিতে কোনো চিনিকল স্থাপনের চেষ্টা হচ্ছে কি;

(খ) ইহা কি সত্য যে, চিনিশিল্পে অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গের সমবায় আন্দোলন পিছিয়ে আছে; এবং

(গ) সত্য হলে, এ সম্পর্কে রাজ্য সরকার কোনো কারণ অনুসন্ধান করেছেন কি?

**শ্রী নীহারকুমার বসু ঃ** (ক) না।

(খ) হ্যাঁ।

(গ) না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি চিনি শিল্প প্রসারের জন্য কো-অপারেটিভ সেক্টরে এই শিল্পকে করার জন্য রাজ্য সরকারের তরফ থেকে কোনো রকম পর্যালোচনা করা হয়েছে কি না, এবং যে চিনি কলগুলি চলছে এবং যেগুলি বন্ধ আছে সেগুলির ফাইন্যান্সিং ব্যাপারে নানা রকম আলোচনা চলছে। তার মধ্যে কো-অপারেটিভ সেক্টরে এটা করার কোনো কথাবার্তা হয়েছে কি না?

**শ্রী নীহারকুমার বসু ঃ** রাজ্য সরকারের শিল্প দপ্তর এটা নিয়ে ডিল করেন, সমবায় দপ্তরের এর মধ্যে কিছু নাই।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আমি নির্দিষ্টভাবে বলছি যে বেলডাঙ্গা চিনি কলটি সরকার অধিগ্রহণ করেছেন। সেটা কো-অপারেটিভের মাধ্যমে চালাবার কোনো প্রস্তাব সরকারের কাছে এসেছে কি না?

**শ্রী নীহারকুমার বসু ঃ** এটা অধিগ্রহণ করেছে শিল্প দপ্তর। তাদের কাছ থেকে সমবায় দপ্তরে এই রকম প্রস্তাব আসে নি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এ অমেদপুর সুগার মিলের এমন অবস্থা যে ১০ কুইন্ট্যাল আখ পিষে আধ কে. জি. ও চিনি পাওয়া যায় না। এটাকে সমবায়ের আওতায় আনার কোনো পরিকল্পনা করবেন কি?

**শ্রী নীহারকুমার বসু ঃ** এটা আলোচনা করা যেতে পারে—বিবেচনা করে দেখব।

**দামোদর-দ্বারকেশ্বর-রূপনারায়ণ নদের দূষণরোধ**

***৩৮৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪২।) **শ্রী অনুপকুমার চন্দ্র** এবং **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** পরিবেশ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দামোদর-দ্বারকেশ্বর-রূপনারায়ণ নদের দূষণরোধকল্পে কোনো সমীক্ষার কাজ শুরু হয়েছে কি; এবং

(খ) ১৯৮৫-৮৬ সালের ফেব্রুয়ারি পর্যন্ত সময়ে দুর্গাপুর, আসানসোল, বার্নপুর, রাণীগঞ্জ, হাওড়া এবং হুগলি শিল্পাঞ্চলের জল দূষণরোধে কত টাকা ব্যয় হয়েছে?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** (ক) দামোদরের ক্ষেত্রে জলদূষণের পরিমাপ করিতে কিছু সমীক্ষা হইয়াছে দ্বারকেশ্বর এবং রূপনারায়ণের ক্ষেত্রে কোনো সমীক্ষা হয় নাই।

(খ) পশ্চিমবঙ্গ দূষণ পর্ষদের অফিস পরিচালনার ব্যয় ছাড়া জল দূষণরোধের জন্য অন্য কোনো অর্থ ব্যয় করা হয় নাই।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, দামোদরের ব্যাপারে যে সমীক্ষা হয়েছে তার রিপোর্ট কি এবং সেটা শিল্প এলাকার ক্ষেত্রে উদ্বেগজনক কি না?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** দামোদর নদীর ব্যাপারে ১৯৬৭ থেকে ১৯৬৯ সাল—এই দুবছর নিরি একটা পলিউশন সার্ভে করেন। ১৯৭৪ সালে আর একটি সার্ভে হয় সেটি করেন লোক্যাল ডিসট্রিক্ট অথরিটি। ১৯৮২ থেকে ১৯৮৪ সালে শান্তিনিকেতনের বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ের ডঃ এ. কে. দে একটি সার্ভে করেন। সেটাই শেষ রির্পোট। পলিউশন সার্ভে করে যা রির্পোট পাওয়া গিয়েছে তাতে এটা ঠিকই যে দামোদর নদীর জল বিশেষভাবে দুষিত। দু দিক দিয়ে এটা দুষিত। এক হচ্ছে শিল্পের জন্য দুষিত—অনেকগুলি কারখানা সেখানে আছে তারজন্য দুষিত। দুই হচ্ছে, ওখানে যে শহর আছে, আরবান অ্যাগলোমারেশনের যে সমস্ত ইউনিট আছে তারজন্যও যথেষ্ট দুষিত হচ্ছে—এই রিপোর্ট আমাদের কাছে আছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, শিল্প এলাকার জন্য যে দুষণ হচ্ছে তারজন্য বিভিন্ন কলকারখানার বিরুদ্ধে কতগুলি মামলা করা হয়েছে?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** আমরা নিজেরা এই সমস্ত শিল্পপতিদের কাছে নোটিশ পাঠিয়েছি এবং তাদের পারসুয়েড করার চেষ্টা করেছি। কথায় কথায় আমরা মামলা করি না। আমরা যতদূর সম্ভব চেষ্টা করি এই সমস্ত কর্তৃপক্ষকে বুঝিয়ে পলিউশন কনট্রোল মেজার্স নেওয়াবার। ইতিমধ্যে বিভিন্ন কারখানা ব্যবস্থা নিয়েছেন। একদম নেন নি, তা নয় কিছু নিয়েছেন তার ফলে অবস্থার কিছুটা উন্নতি হয়েছে। মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন যে কতগুলি কেস

হয়েছে, তার উত্তরে বলতে পারি, আসানসোলে কিছু কেস হয়েছে—যেমন পেপার মিলের বিরুদ্ধে, কেরু কোম্পানীর বিরুদ্ধে কেস হয়েছে। তবে দুর্গাপুর এলাকায় বেশিরভাগই আমরা আসতে আসতে পারসুয়েড করে অনেকখানি কম করতে পারছি। বড় বড় যে সমস্ত কারখানা আছে যেমন স্টিল প্ল্যান্ট ইত্যাদি তাদের দূষণতার পরিমাণ কমাতে পারিনি, খানিকটা তবে কমিয়েছি।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে এক একটি নদী বিভিন্ন রাজ্যের মধ্যে দিয়ে প্রবাহিত হয় কাজেই নদীর জল দূষণ প্রতিরোধের জন্য জাতীয় স্তরে কোনো পরিকল্পনা আছে কি না?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** আপনারা যদি সংবাদপত্র দেখেন তাহলে দেখবেন, ভারতবর্ষে যতগুলি নদী আছে তার সবগুলি দুষিত হয়েছে, এটাই হচ্ছে সাম্প্রতিক রিপোর্ট। একটা নদী বিভিন্ন রাজ্যের মধ্যে দিয়ে বয়ে যেতে পারে সেটা সঠিক। একটা বিরাট নদীর দূষণ রোধ করা সহজ কাজ নয়, এরজন্য কয়েক শো বা হাজার কোটি টাকা নিয়ে নামতে হবে। তারজন্য প্রথম গঙ্গা অ্যাকশন প্ল্যান—একটা নদী নিয়ে আরম্ভ হয়েছে।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সেন্ট্রাল পলিউশন বোর্ড থেকে গঙ্গার দূষণ প্রতিরোধের জন্য যে স্কীম নেওয়া হয়েছে সেই রকম দামোদরের ব্যাপারে কোনো স্কীম নেওয়া হয়েছে কি না?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** দামোদর নদীর জল দূষণ প্রতিরোধের একটা অংশস্বরূপ বিশেষ করে যারা দূষণ করছে সেই সমস্ত শিল্পপতিদের আমাদের রাজ্যে যারা আছেন তাদের যেমন আমরা ডেকে পাঠিয়েছিলাম তেমনি সেন্ট্রাল পলিউশন বোর্ডও এখানকার শিল্পপতিদের দুবার ডাকেন। সেই মিটিং-এ আমরাও হাজির ছিলাম। সেই সমস্ত শিল্প, যারা দূষণ করছে তাদের স্কীম দিতে বলা হয়েছিল—টাইম বাউন্ড স্কীম—যার মধ্যে দিয়ে পলিউশন কন্ট্রোল তারা করবেন।

[1-30—1-40 P.M.]

তা কিছু মালিক দিচ্ছেন, আবার অনেক মালিক দেননি। কেন্দ্রীয় পলিউশন বোর্ডের পক্ষ থেকে চেষ্টা চলছে, আমরাও এখানে চেষ্টা করছি যাতে যারা দেননি তাদের নিয়ে একটা প্রোগ্রাম করা যায়। আর নদীর রেগুলার মনিটারিং যেমন গঙ্গার ক্ষেত্রে হয়, প্রতিমাসে জলের স্যাম্পেল নেওয়া, সার্ভে করা হয় এবং এটা ৫ বছর ধরে চলছে। সেই রকমভাবে দামোদরের বিভিন্ন পয়েন্টে আমাদের রাজ্য এবং বিহার রাজ্যে জলের স্যাম্পেল নিয়ে যাতে একটা মনিটারিং করা যায়, এটা কেন্দ্রীয় বোর্ড বিবেচনা করছেন, কিন্তু এখনও পর্যন্ত কোনো কর্মসূচী নেওয়া হয়নি। আমরা তাদের সঙ্গে মিলিতভাবে একটা রেগুলার মনিটারিং করার কথা ভাবছি এবং শিঘ্রই সে সম্পর্কে সিদ্ধান্ত গ্রহণ করা হবে।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, প্রাইভেট কলকারখানা তো আপনার কথা শুনছে না। এমন কি সরকারি যে সমস্ত শিল্প সংস্থা আছে, তারাও আপনার নির্দেশ অমান্য করছে, এটা কি সত্য?

**শ্রী ভবানী মুখার্জিঃ** কথাটা সম্পূর্ণ সত্য নয়। সম্প্রতিকালে বিশেষ করে আমাদের দুর্গাপুরে যে প্রোজেক্ট আছে ডি. সি. এল., ডি. পি. এল, এই রকম আমাদের স্টেট সেক্টর যেগুলি আছে, সেই সমস্ত শিল্পগুলি নিয়ে মন্ত্রীর সঙ্গে বসে, ইঞ্জিনিয়ারদের সঙ্গে বসে কতকগুলি টাইম বাউন্ড প্রোগ্রাম হয়েছে। ইতিমধ্যে একটা খুব বড় ক্ষতিকারক কাজ দুর্গাপুর কেমিক্যাল করছিলেন অর্থাৎ তারা জলের সঙ্গে মার্কারি সল্ট ছাড়ছিলেন। আমরা চেষ্টা করে জলের সেই মার্কারি সল্ট এলিমিনেট করতে পেরেছি। কিন্তু এখনও সলিডিটি রয়েছে। সেই সলিডিটিটা প্রোডাকশান-এর পদ্ধতি পরিবর্তন করলে সেই মার্কারি সল্টটা এলিমিনেট করা যাবে। এখনও সলিডিটি যেটা আছে সেটা যাতে ক্ষতি করতে না পারে তার জন্য ব্যবস্থা করা হচ্ছে। অতএব এ' কথাটা সত্যি নয় যে রাষ্ট্রীয় ক্ষেত্রে তারা করছেন না। সেন্ট্রাল গভর্নমেন্টেরও যে সব প্রতিষ্ঠান আছে তাদের সঙ্গে বসে প্রোগ্রাম করা হচ্ছে।

**শ্রী সুনীতি চট্টরাজঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি একটা কথা বললেন এবং ডি. পি. এল. ইত্যাদি দুর্গাপুরের উদাহরণ দিলেন এখন কথা হচ্ছে, ১০০ ভাগের এক ভাগ অর্থাৎ ওয়ান পারশেন্ট বা টু পারশেন্ট লোক আপনার কথা শুনছে, বাকি ৯৮ পারশেন্ট শুনছে না, এটা আপনার কথা থেকে বোঝা গেল। এই যে বাকি ৯৮ পারশেন্ট যারা আপনার কথা শুনছেন না তাদের বিরুদ্ধে কোনো ব্যবস্থা নেবার ক্ষমতা আপনার ডিপার্টমেন্টের আছে কি না জানাবেন কি?

**শ্রী ভবানী মুখার্জিঃ** আপনার অনুমান ৯৮ পারশেন্ট। এটা আমি স্বীকার করিনা। এই রকম কোনো ফিগার বা এই রকম কোনো পারশেন্টেজ কথা হয়নি। আমরা মনে করি যে অধিকাংশই শোনার পথে আসছে। পর পর যে সমস্ত স্টেপ নেওয়া হচ্ছে তাতে আমরা মনে করি যে অধিকাংশই আসবেন। আর ব্যবস্থা নেবার ক্ষমতা নেই, একথা বলার কি অর্থ আছে আমি জানিনা। কেন্দ্রীয় সরকারের প্রতিষ্ঠান হোক, আর রাজ্য সরকারের প্রতিষ্ঠান হোক, যদি দেখা যায় যে কিছুতেই তারা শুনছেন না তাহলে সে ক্ষেত্রে তাদের বিরুদ্ধে আমরা প্রসিকিউশন করব।

### বীরভূমে ব্রিজ পারাপার বাবদ টোল ট্যাক্স আদায়

***৩৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৭২।) শ্রী ধীরেন সেনঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলায় সিউড়ি, সাঁইথিয়া ও নলহাটি শহরের নিকটস্থ নদীর উপরে ব্রিজে পারাপারের জন্য টোল ট্যাক্স আদায় করা হয়;

(খ) সত্য হইলে, ঐ বাবদে উক্ত ব্রিজগুলিতে গত ১৯৮৪-৮৫ আর্থিক বৎসরে কি পরিমাণ অর্থ আদায় হইয়াছিল; এবং

(গ) উক্ত সময়ে কর আদায়ের জন্য নিযুক্ত ব্যক্তিদের বেতন ও ভাতা বাবদ কত টাকা ব্যয় করা হইয়াছিল?

**শ্রী যতীন চক্রবর্তীঃ** (ক) হ্যাঁ।

(খ) মোট চোদ্দ লক্ষ ছাব্বিশ হাজার টাকা

(গ) মোট তিন লক্ষ পঁচানব্বই হাজার টাকা

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে নলহাটি, সাঁইথিয়া, সিউড়ি নদীর উপর দিয়ে যে ব্রিজ আছে তাতে ১৯৮৪-৮৫ সালে ১৪ লক্ষ ২৬ হাজার টাকা টোল আদায় হয়েছে। আর কর্মচারিদের মাইনা বাবদ ব্যয় হয়েছে ৩ লক্ষ ৯৫ হাজার টাকা। আমার প্রশ্ন হচ্ছে, এই বাকি টাকা দিয়ে এ ব্রিজগুলি উন্নয়নের জন্য কি পরিকল্পনা গ্রহণ করেছেন? অর্থাৎ যাতে এ ব্রিজ অ্যাপ্রোচ রোড করা বা ব্রিজে লাইট-এর ব্যবস্থা করা, এই ধরনের কোনো পরিকল্পনা সরকারের আছে কি না সেটা জানাবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** না। এটা দিয়ে রাস্তা করি না। কারণ আমরা টোলে যে টাকা পাই সেই টাকার একটা ফান্ড আছে, সেটা হচ্ছে স্টেট ব্রিজ ফান্ড। সেই স্টেট ফান্ডে আমাদের যে উদ্বৃত্ত থাকে বা আরো আস্তে আস্তে জমে তা থেকে আমরা অন্য যে সব সেতু হচ্ছে যেমন ওয়েস্ট দিনাজপুরে মহানন্দার উপরে একটা সেতুর কাজ করছি, সেখানে টাকা দিচ্ছি। ওয়েস্ট দিনাজপুরে মহানন্দায় সেখানে একটা সেতুর কাজ করছি। সেখানে কিছু টাকা দিচ্ছি। ময়ুরাক্ষীর উপর একটা সেতু তৈরি হচ্ছে, সেখানে টাকা দিয়েছি। যে টাকা আমরা টোলের মাধ্যমে পাই, সেটা এ ফান্ডে রেখে দিই এবং সেই ফান্ড থেকে আরও যাতে দু একটা সেতু করা যায়, এটা আলাদা ভাবে বিকল্প হিসাবে রাখি।

**শ্রী ধীরেন সেন ঃ** এই নদী ব্রিজগুলো শহরের থেকে দূরে। জনবসতির বাইরে থাকে এই ব্রিজগুলো। এই ব্রিজগুলোতে আলোর ব্যবস্থা নেই, আলোর ব্যবস্থা করা যায় কি না, মন্ত্রী মহাশয় জানাবেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমি তো আপনাদের বললাম, কোনো সেতু যদি খারাপ হয় তাহলে আমরা সেই ফান্ড থেকে সেই সেতুর জন্য কিছু টাকা বরাদ্দ করতে পারি। যেমন এখানে একটা প্রশ্ন এসেছে যে সেতুটি বাঁকের মুখে, মাননীয় সদস্য বললেন প্রায়ই ওখানে অ্যাক্সিডেন্ট হয়, ওখানে ২০ লক্ষ টাকার প্রয়োজন আছে। আমরা এ ফান্ড থেকে দেখব যদি সম্ভব হয় তাহলে এই সেতুর মেরামতির জন্য খরচ করার চেষ্টা করব।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে বলি, আমি ২০ লক্ষ টাকা বলছি না, ১ লক্ষ ৭৫ হাজার বা দু লক্ষ টাকার মতো বাজেট, কিন্তু বীরভূম জেলা থেকে টোল ট্যাক্স হিসাবে বছরে ১৪ লক্ষ টাকা আদায় করছেন, অথচ বীরভূম জেলার সিউড়ি বোলপুরের যে তিনটি পুল, সেইগুলো ভেঙ্গে পড়ে রয়েছে, একটাও রিপেয়ার করা হচ্ছে না।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমাদের প্রথমে একটা পরিকল্পনা করতে হবে যে কোথায় সেতু করব। ইলামবাজারে যে সেতু আছে, সেখান থেকে আমরা কত টাকা পাই এবং এ টাকা ওখানে যারা কাজ করে তাদের মাইনে বাবদ খরচ করি, কিছু থাকে। যেমন সাঁইথিয়ায় ধুরণ ময়ূরাক্ষী থেকে টোল যা পাই, তাতে দেখা যাচ্ছে ৩.৮৯ লক্ষ টাকা। এবং খরচ হচ্ছে মাইনে দেবার জন্য বা অন্যান্য আনুসংগিক খরচ ৮৩ হাজার টাকা। উদ্বৃত্ত হয়েছে ৩.৬ লক্ষ টাকা। ওখান থেকে যে টাকা আমরা পাচ্ছি এইগুলো আবার অন্য যে কতকগুলো সেতু আছে তার জন্যও তো খরচ করতে হবে, এই সবই কি আমি বীরভূম জেলাতে করব?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, সারা রাজ্যে ছোট বড় নানা রকম পুলের যে দাবি আছে তাতে একটা যদি ভায়েব্‌ল ব্রিজ করা যায় এই রাজ্যের প্রধান বাজেটকে ক্ষতি না করে তাহলে এই যে বিশেষ ফান্ডের কথা বললেন, সেই ফান্ড থেকে অন্ততঃপক্ষে আরও বেশি সংখ্যক ছোট বড় পুল করা সম্ভব কি না?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** সেটা সম্ভব, যদি যে সমস্ত সেতু খারাপ হয়ে গেছে সেটাকে মেরামত করার জন্য বা ছোট সেতু, যদি আমার অর্থ সঙ্কুলান হয় সেই টাকা থেকে তাহলে আমরা নিশ্চয়ই অন্য জায়গায় সেতু করবার জন্য পরিকল্পনা নিশ্চয়ই নেব।

### গ্রামীণ ব্যাঙ্কের শাখা স্থাপনে রিজার্ভ ব্যাঙ্কের অনুমোদন

***৩৯১।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪৩।) **শ্রীকাশীনাথ মিশ্র** এবং **ডাঃ মানস ভূঁইয়া ঃ** গত ৯ই সেপ্টেম্বর, ১৯৮৫ তারিখের প্রশ্ন নং *৬৬ (অনুমোদিত প্রশ্ন নং *১৪১)-এর উত্তর উল্লেখপূর্বক অর্থ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্যের প্রতিটি জেলায় একটি করে গ্রামীণ ব্যাঙ্ক ও তার ৩০টি শাখা খোলার জন্য রিজার্ভ ব্যাঙ্কের অনুমোদন পাওয়া যায় নি; এবং

(খ) সত্য হলে, রিজার্ভ ব্যাঙ্ক কর্তৃক অনুমোদন না দেওয়ার কারণ কি?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) প্রতি জেলায় একটি করে গ্রামীণ ব্যাঙ্ক খোলার জন্যে কেন্দ্রীয় সরকারের কাছে রাজ্য সরকারের পক্ষ থেকে প্রস্তাব দেওয়া হয়েছে। কিন্তু কেন্দ্রীয় সরকার আমাদের প্রস্তাবে সম্মতি দেননি। রিজার্ভ ব্যাঙ্কের বর্তমান নীতি অনুযায়ী একটি গ্রামীণ ব্যাঙ্ক একাধিক জেলায় কাজ করলে প্রতি জেলায় পঁচাত্তরটি শাখা খুলতে পারে, এবং একটি গ্রামীণ ব্যাঙ্ক শুধু একটি জেলায় কাজ করলে একটি শাখা খুলতে পারে।

(খ) এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার কোনো কারণ দর্শাননি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে ফিগার দিলেন সেই ফিগার অনুযায়ী আমাদের রাজ্যে যে গ্রামীণ ব্যাঙ্কগুলি আছে সেগুলির শাখা খোলা হচ্ছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** তা আমি এখনই বলতে পারব না, হিসেব করে বলতে হবে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, কবে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে গ্রামীণ ব্যাঙ্ক খোলার জন্য সুপারিশ করেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** বোধ হয় '৮৩ সালে, তবে আমি এই মুহূর্তে ঠিক বলতেও পারছি না, কারণ সে রকম কোনো কাগজপত্র আমার কাছে নেই।

### পশ্চিমবঙ্গে আইনগত সাহায্যপ্রাপ্ত পুরুষ/মহিলা

***৩৯২।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৭।) **শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৫ সালের জানুয়ারি মাস হইতে ডিসেম্বর মাস পর্যন্ত সময়ে পশ্চিমবঙ্গে মোট কতজন নাগরিককে সরকারি ব্যবস্থাপনায় আইনগত সাহায্য দেওয়া হইয়াছে; এবং

(খ) তন্মধ্যে মহিলাদের সংখ্যা কত?

[1-40–1-50 P.M.]

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লাহ**

(ক) ৩২৮৬ জন, ২৪-পরগনা জেলা এবং উলুবেড়িয়া মহকুমা হইতে এখনও কোনো তথ্য পাওয়া যায় নাই। তথ্য পাওয়া গেলে সভায় উপস্থাপিত করা হইবে।

(খ) ৬৬১ জন।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা :** সরকারি আইনজীবীরা ঠিক ঠিক মতো কেস পরিচালনা করেন না বলে কি আবেদনের সংখ্যা কম হচ্ছে?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লাহ :** লিগ্যাল এড্‌'এর ব্যাপারে উকিলদের প্যানেল আছে, এরা সরকারি উকিল নয়, লিগ্যাল এড্‌ কমিটি তাদের ঠিক করে দেয়। যেখানে লিগ্যাল এড্‌ কমিটি উকিল দিতে পারে না সেখানে সরকারি উকিলকে দিয়ে কাজ করানো হয়। কেস পরিচালনার ব্যাপারে মাননীয় সদস্য যে কথা বললেন তা তাঁর অনুমান হতে পারে। কাজেই এ ধরনের প্রশ্নের উত্তর হতে পারে না।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা :** উকিল দেওয়া ছাড়া আর কি কি আইনগত সাহায্য দেওয়া হয়?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লাহ :** কি কি সাহায্য দেওয়া হয় তা স্কীমের মধ্যেই লেখা আছে। মামলা চালাবার জন্য শুধু রাহা খরচ ছাড়া আর সব রকমের খরচ দেওয়া হয়। লিগ্যাল এড্‌ স্কীমে লিগ্যাল ব্যাপারের সব রকমেরই সাহায্য দেওয়া হয়, জামিন দাঁড়ানোর জন্য খরচ দেওয়া হয়, জামিন জাম্প করলে উকিল খুঁজে না পেলে—তার জন্য খরচ দিতে আমরা প্রতিশ্রুত। তবে এ সব কিছুই স্কীমের মধ্যে আছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, লিগ্যাল এড্‌-এর ক্ষেত্রে উকিলদের জন্য যে ফি ধার্য করা হয়েছে তা বর্তমান দিনে অত্যন্ত কম, ফলে ভালো উকিল এই কাজে পাওয়া যায় না, নেহাত যাদের কোনো প্র্যাকটিস নেই তাদেরই পাওয়া যায়, এর জন্য কি লিগ্যাল এড্‌ স্কীম প্রকৃত অর্থে ফলপ্রসু হচ্ছে না?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লাহ :** উকিল দেওয়ার ক্ষেত্রে আমাদের কোনো রেসট্রিকশন বা বাধা নেই। বরঞ্চ বলা আছে, আবেদনকারি যদি কোনো বিশেষ উকিলকে দিতে চান তাহলে সরকারি উকিলদের জন্য ধার্য ফি'এর মাধ্যমে তাঁকে দিতে পারেন। এমনকি কোনো ক্ষেত্রে যদি লিগ্যাল এড্‌ কমিটি মনে করেন কোনো বিশেষ উকিলকে বিশেষ পয়সা দেওয়া প্রয়োজন তাহলে তাও তাঁরা অনুমোদন করতে পারেন। সুতরাং এ রকম ব্যবস্থা আমাদের স্কীমের মধ্যে আছে।

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আমাদের কাছে যা সংবাদ আছে তাতে প্রায়ই রাজ্য সরকারের বিচার বিভাগে আনুমানিক ৬৩ লক্ষ টাকা প্যানেল ল'ইয়ারদের পিছনে খরচা হয়, আর সরকার নাকি শতকরা ৯৯টি কেসেই হেরে যান, সেজন্য এই সমস্ত প্যানেল ল-ইয়ারদের পরিবর্তন করে নতুন ল-ইয়ার নিয়োগ করার কথা ভাবছেন কি না?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লাহ :** এটা লিগ্যাল এডের প্রশ্ন নয়। ওটা সরকারি মামলার ক্ষেত্রে। আপনি তো নিজেই স্ট্যাটিসটিক্স দিলেন, আমি তো স্ট্যাটিসটিক্স দিতে পারব না। তা ছাড়া আমরা প্রচুর মামলায় জিতেও থাকি, অনেক কাজে সরকারি বাধা আসে, আপনারা সকলেই জানেন বিভিন্ন কারণে ইনজাংশন হাইকোর্টে আসে। সরকারি কাজ প্রায়ই বন্ধ হয়। আর মামলা সব সময়ে উকিলের উপর নির্ভর করে না। সরকারি কাজে ব্যস্ত থাকেন, কাজেই হঠাৎ একটা মামলা উঠলে সুবিধা হয় না।

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি সরকারি উকিলের সাহায্য নেওয়ার জন্য যে সমস্ত দরখাস্তগুলি আসে, সেগুলি বিবেচনা করতে অনেকেরই দেরি হয় এমন অভিযোগ আপনার কাছে এসেছে কি না বা এসে থাকলে তার বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হচ্ছে?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লাহ :** আগে আসত, এখন এখানে যে স্কীমটার কথা বলা হয়েছে তাতে আছে ঐ সমস্ত দরখাস্ত তদন্ত করে দেখা হত যে মামলাটা নেওয়া উপযুক্ত কি না। এইসব কারণেই দেরি হত। আমরা এখন ঐ নিয়মগুলি উঠিয়ে দিচ্ছি। আমাদের এই খাতে টাকার অভাব নেই। কাজেই আমরা এখন সবাইকে দেওয়ার চেষ্টা করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয় একটু আগে জানিয়েছেন যে ৩২৮৬ টি কেসে লিগ্যাল এড্ দেওয়া হয়েছে। আপনার কাছে এই রকম কোনো অভিযোগ বা খবর এসেছে যে এই ৩২৮৬টির মধ্যে একটি কেস অন্তত কলকাতায় লিগ্যাল এড্ দেওয়ার জন্য ইনকাম সার্টিফিকেট দিয়েছেন একটি ধনাঢ্য পরিবারকে—যাদের কলকাতায় বাড়ি আছে কংগ্রেস (আই)-এর এম. এল. এ. কম ইনকামের সার্টিফিকেট দিয়েছেন, এ রকম কোনো খবর আছে কি?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লাহ :** আমার কাছে এ রকম কোনো অভিযোগ নেই। কোনো ব্যাপার এই রকম হয়ে থাকলে বলবেন। এ ব্যাপারে তদন্ত করার নাম করে যে বিলম্বিত হত সেটা রাখা হয়নি। এর জন্য দু-একটি ক্ষেত্রে যদি ভুল লোককে দেওয়া হয়ে থাকে তাহলে আমি মনে করি যে দেওয়া ভালো।

**শ্রীমতী ছায়া ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে উত্তর দেবেন কি লালবাগ সাব-ডিভিশনে যে লিগ্যাল এড্ কমিটি আছে তার মধ্যে তালাক প্রাপ্ত মুসলিম মহিলাদের সম্বন্ধে রেজলিউশন পাঠানো হয়েছিল। কিন্তু এখন পর্যন্ত কোনো সাহায্য পাওয়া যায় নি। এই না পাওয়ার কারণ কি?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লাহ :** প্রস্তাব করে পাঠাবার তো কথা নয়। তাঁকে দরখাস্ত করতে হবে। যদি সেখানকার লিগ্যাল এড্ কমিটি না দিয়ে থাকেন তাঁদের অভিযোগ

পত্র আমার কাছে পাঠাবেন, আমি নিশ্চয় দেখব।

**শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় হিসাব দিলেন ১৯৮৫ সালে ৩ হাজার ২০০ টি আইনগত সাহায্য দেওয়া হয়েছে। এর মধ্যে কোনো কোনো জেলায় কত জনকে সাহায্য দেওয়া হয়েছে?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লাহ ঃ** সেই হিসাবটা আলাদা করে দেখাতে হবে। আমার কাছে টোটাল হিসাবটা আছে। তবে আমি একটা কথা বলতে পারি যে আমাদের যে সংখ্যা সেটা সত্যই কম বলে আমি মনে করি না। আমরা অনেক প্রচার করছি, অসুবিধা সত্ত্বেও এটা বাড়ছে বলে মনে করি।

### জয়নগর-জামতলা জালাবেড়িয়া রাস্তা প্রসার

*৩৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৮।) **শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, চব্বিশপরগনা জেলার জয়নগর হইতে জামতলা জালাবেড়িয়া রাস্তাটি বাস চলাচলের জন্য চওড়া করার প্রস্তাব গ্রহণ করা হইয়াছে ; এবং

(খ) সত্য হইলে, কবে নাগাদ উহা বাস্তবে রূপায়িত হইবে বলিয়া আশা করা যায়?

[1-40–1-50 P.M.]

**শ্রী যতীন চক্রবর্তী**

(ক) রাস্তাটি চওড়া করার প্রয়োজন অনুভব করে একটি প্রকল্পন তৈরি করা হচ্ছে।

(খ) এখনই বলা সম্ভব নয়।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** আপনি রাস্তা চওড়া করবার প্রয়োজনীয়তা অনুভব করেছেন, কিন্তু আমার বক্তব্য হল, ঐ রাস্তাটি চওড়া না করবার ফলে ইতিমধ্যেই ঐ রাস্তায় বাস চলাচল বন্ধ হয়ে গেছ। ঐ রাস্তাটি চওড়া করবার জন্য দ্রুত কোনো সিদ্ধান্ত গ্রহণ করবেন কি না জানাবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমরা মনে করি রাস্তাটি চওড়া করার প্রয়োজনীয়তা আছে। যদি তা না করা হয় তাহলে নানা অসুবিধা হবে সেটাও বুঝি, কিন্তু এটা করতে গেলে আমাদের কতকগুলো পদ্ধতির মধ্যে দিয়ে যেতে হবে। এক্ষেত্রে আমরা যা এস্টিমেট করেছি, প্রাককলন তৈরি করেছি তা ফিনান্স ডিপার্টমেন্টের কাছে পাঠাতে হবে অনুমোদনের জন্য। সেইজন্যই এখনই বলতে পারছি না যে কাজটা কখন করতে পারব। অসুবিধা বহু জায়গায় আছে, কিন্তু কি করা যাবে?

### সমবায় সমিতির মাধ্যমে দরিদ্র ও সম্পন্ন চাষীদের কৃষি ঋণ দান

*৩৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৫।) **শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের কতগুলি সমবায় সমিতির মাধ্যমে দরিদ্র ও সম্পন্ন চাষীদের কৃষি ঋণ দেওয়া হয় ; এবং

(খ) ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত বকেয়া ঋণের পরিমাণ কত?

**শ্রী নীহারকুমার বসু**

(ক) রাজ্যে মোট ৬৭১৫টি সমবায় সমিতির মাধ্যমে দরিদ্র ও সম্পন্ন চাষীদের কৃষিঋণ প্রদান করা হয়ে থাকে।

(খ) ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত বকেয়া ঋণের পরিমাণ ৮৯ কোটি ৭৮ লক্ষ টাকা।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** আমার অতিরিক্ত প্রশ্নে আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই, সমবায় ঋণ যে আদায় হচ্ছে না তার কারণ কি? অনেক ক্ষেত্রে আপনি জানেন যে সেখানে যেসব মনোনীত সদস্য পাঠানো হয় তাঁদের সঙ্গে চাষীদের একটা আঁতাত হয়ে যায়। আমাদের শীশমহম্মদ মহাশয় সেন্ট্রাল কো-অপারেটিভের সদস্য ছিলেন, কিন্তু তাঁকে বাদ দিয়ে দিলেন এবং পরে যে কমিটি সেখানে করে দিলেন সেখানে দুর্নীতিগ্রস্তদের নেওয়া হল। আজকে যাঁরা সদস্য আছেন সেখানে, তাঁদের সঙ্গে একটা আঁতাতের ফলে সমবায় ঋণ আদায় করতে বিলম্ব হচ্ছে একথা আপনি জানেন কি না?

**শ্রী নীহারকুমার বসু :** যে কারণে ঋণ আদায়ে বকেয়া পড়েছে তার অনেকগুলো কারণ আছে। আপনি যা বললেন সেটা মানলাম। স্বাভাবিকভাবে আমাদের দেশে সরকারি ঋণ নিয়ে ফেরত না দেওয়ার একটা বাতাবরণ আছে। এছাড়া বন্যা, খরা ইত্যাদির কারণে ব্যাপকভাবে ফসলের মার গেলে চাষী, ক্ষুদ্র কৃষক, প্রান্তিক কৃষক—এরা সময়মত ঋণ ফেরত দিতে পারে না। এসব কারণগুলো নিয়েই বকেয়া ঋণের পরিমাণ এত বেড়ে গেছে। এটাও দুই-এক বছরের ব্যাপার নয়, বছরের পর বছর বকেয়া পড়ে পরিমাণটা এই রকম দাঁড়িয়েছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** আপনি জানেন কি না যে, বহু সমবায় সমিতি যেখানে ঋণ আদায় করছে না সেখানে তাঁরা পেট্রোল ইত্যাদি বাবদ একসেস খরচ করছেন এবং তারজন্য সেই সমবায় লিকুইডিশনে যেতে বসেছে?

**শ্রী নীহারকুমার বসু :** এই ধরনের রিপোর্ট আমার কাছে নেই। থাকলে দেবেন। তবে সব সমবায় সমিতি সমভাবে ঋণ আদায় করতে পারে না।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** আমরা দেখেছি যে এই কৃষি সমবায় ঋণ ক্ষুদ্র, প্রান্তিক এবং অবস্থাপন্ন এই তিন রকমের কৃষকেরা ঋণ নিয়ে থাকেন। এমনও দেখতে পাচ্ছি অনেক সময় এই অবস্থাপন্ন কৃষকেরা যাতে সমবায় ঋণ ফেরত দিতে না হয় তার জন্য চক্রান্ত করে থাকেন। আপনি যে ফিগার দিলেন যে ৮৯ কোটি ৭৮ লক্ষ টাকা বকেয়া ঋণ আছে, এই ফিগারের মধ্যে কত জন ক্ষুদ্র কৃষক, কতজন প্রান্তিক কৃষক এবং কত জন অবস্থাপন্ন কৃষক ঋণ নিয়েছেন তার আলাদা কোনো হিসাব আপনার কাছে আছে? যদি না থাকে এই হিসাব আলাদা ভাবে করার চেষ্টা করবেন কি?

**শ্রী নীহারকুমার বসু ঃ** এই হিসাব ভাগ করে দেওয়া যেতে পারে। তবে বর্তমানে এই হিসাব আমার কাছে নেই, আপনি নোটিশ দেবেন তাহলে আমি দেবার চেষ্টা করব।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, যখন মুখ্যমন্ত্রী আবেদন করছেন সরকারি ঋণ এবং সমবায় ঋণ পরিশোধ করার জন্য, পাসাপাশি সরকারি দলের সঙ্গে যুক্ত কিছু রাজনৈতিক দলের নেতা বিভিন্ন জেলায় এই ঋণ পরিশোধ করতে হবে বলে লিফলেট বিতরণ করছে এটা জানা আছে কি? যদি জানা থাকে তাহলে এই ব্যাপারে কি পদক্ষেপ নিয়েছেন।

**শ্রী নীহারকুমার বসু ঃ** এই মুহূর্তে আমার জানা নেই। মাননীয় মুখ্যমন্ত্রী আবেদন করেছেন এবং বলেছেন সময় মত কিস্তির টাকা আদায় দিতে। রেঞ্জে রেঞ্জে এই ব্যাপারে একটা করে কমিটি গঠন করা হয়েছে এবং কমিটিতে সভাপতি, জেলাশাসক এবং স্থানীয় এম. এল. এ আছেন। এর ফলে আগে যে আদায় হত বর্তমানে ঋণের আদায় একটু ভালো।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, ৮৯ কোটি ৭৮ লক্ষ টাকা ঋণ আদায় করা বাকি আছে, এই বাকি ঋণের মধ্যে যে সমস্ত গরিব চাষীরা এই ঋণের আওতায় পড়ছে তাদের যে সুদ দিত হয় সেই সুদ মুকুব করতে পারেন কি না? এই সুদ মুকুব করলে ঋণ আদায় করা একটু সুবিধা হবে।

**শ্রী নীহারকুমার বসু ঃ** এই সুদ মুকুব করার ক্ষমতা আমাদের নেই, এই ক্ষমতা ব্যাঙ্কের আছে।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি, এই সমবায় ঋণের ক্ষেত্রে বামফ্রন্টের শরিক দলের অনেক এম. এল. এ. এবং পঞ্চায়েতের বেশ কিছু দায়িত্বশীল সদস্য এই সমবায় ঋণ নিয়েছেন? এর বেশির ভাগ সদস্য এই ঋণ পরিশোধ করছে না এটা আপনার জানা আছে কি?

**শ্রী নীহারকুমার বসু ঃ** গ্রামে বসবাসকারী অনেক লোকই ঋণ নিয়েছেন এবং অনেকেরই টাকা বাকি আছে। তার মধ্যে পঞ্চায়েত সদস্য থাকতে পারে এবং এম. এল. এ.-ও থাকতে পারে। কে কে ঋণ নিয়েছেন এবং পরিশোধ করছে না সেটা যদি বিশেষ ভাবে জানতে চান তাহলে নোটিশ দেবেন জানিয়ে দেব।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ঋণের বিরাট অঙ্কের টাকা অনাদায়ি রয়ে গেছে সেটা আদায় করার ক্ষেত্রে যে সমস্ত এম. এল. এ. রয়েছে তাদের কাছ থেকে প্রত্যক্ষ ভাবে সাহায্য নেবার কোনো ব্যবস্থা করা হবে কি না?

**শ্রী নীহারকুমার বসু ঃ** প্রতিটি রেঞ্জে রেঞ্জে যে কমিটি গঠন করার দায়িত্ব দেওয়া হয়েছে সেই কমিটির সাথে স্থানীয় এম. এল. এ-রা যুক্ত আছেন। সেই কমিটির পক্ষ থেকে প্রচার এবং নানা ভাবে চেষ্টা করা হচ্ছে যাতে ঋণের টাকা আদায় করা যায় তার জন্য।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনায় অনুমোদিত বিদ্যুৎ প্রকল্প

***৩৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৫।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কেন্দ্রীয় সরকার সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় কোন কোন বিদ্যুৎ প্রকল্প স্থাপনের অনুমোদন দিয়েছেন?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রী ঃ**

এখনও পর্যন্ত ৭ম যোজনায় কেবল মাত্র তিস্তা ক্যানেল জল বিদ্যুৎ প্রকল্পের অনুমোদন পাওয়া গেছে।

### বাঁকুড়ায় আইনগত সাহায্য দান

***৩৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৮০।) **শ্রী রামপদ মান্ডি ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৫ সালে বাঁকুড়া জেলায় কতজন দুর্বলতর শ্রেণীর মানুষকে আইনগত সাহায্য দেওয়া হয়েছে?

**বিচার বিভাগের মন্ত্রী ঃ**

বাঁকুড়া জেলায় ১৯৮৫ সালে ২৭ জন ব্যক্তিকে আইনগত সাহায্য দেওয়া হয়েছে।

### পথ দুর্ঘটনায় হতাহত ব্যক্তির পরিসংখ্যান

***৩৯৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৫২।) **শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৫ সালে পশ্চিমবঙ্গে পথ দুর্ঘটনায় নিহত/আহত ব্যক্তির সংখ্যা কত ; এবং

(খ) উক্ত দুর্ঘটনাগুলির কোনো কারণ অনুসন্ধান করা হয়েছে কি?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) নিহত—১৭১৬ জন।

আহত—৬৭৮৮ জন।

(খ) হ্যাঁ।

### পুরুলিয়া জেলায় গ্রামীণ বৈদ্যুতিকরণ

***৪০০।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৪৩।) **শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৫-৮৬ সালে পুরুলিয়া জেলায় কতগুলি গ্রামে বৈদ্যুতিকরণ করার পরিকল্পনা সরকারের আছে ; এবং

(খ) ১৯৮১ সাল হইতে ১৯৮৫ সাল পর্যন্ত সময়ে কতগুলি গ্রামে বৈদ্যুতিকরণের কাজ সম্পন্ন হইয়াছে?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রী :**

(ক) ১৯৮৫-৮৬ সালে পুরুলিয়া জেলায় শেষ পর্যন্ত ৮০ টি মৌজায় বৈদ্যুতিকরণের লক্ষমাত্রা স্থির হয়েছে।

(খ) এপ্রিল ১৯৮১ সাল হইতে মার্চ ১৯৮৫ সাল পর্যন্ত সময়ে এই জেলায় ১৭২টি মৌজা বিদ্যুতায়িত হইয়াছে।

**Incident of Forcibly dismantling the Puja Pandals at Barasat**

***401.** (Admitted question No. *1771.) **Shri Gyan Singh Sohanpal:** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) wheather the Government have received the report of the enquiry conducted by the Divisional Commissioner, Presidency Range, into the unhappy incident which took place at Barasat in North 24-Parganas on 16-11-1985 ;

(b) if so, whether the charges levelled against the police and the civil officials about forcibly dismantling the puja pandals and smashing the images of the Goddess Kali has been established at the enquiry ; and

(c) whether the Inquiry has indicated any police and/or civil official?

**The Minister-in-charge of Home (Police) Deptt :**

Yes.

The report reveals that charges have not been established.

No.

**পশ্চিমবঙ্গে বিদ্যুৎ উৎপাদনের লক্ষ্যমাত্রা**

*৪০২। (অনুমোদিত প্রশ্ন নং *১২৫১।) **শ্রী নীরোদ রায়চৌধুরী :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৪-৮৫ সালে পশ্চিমবঙ্গে বিদ্যুৎ উৎপাদনের মোট পরিমাণ কত ;

(খ) ১৯৮৫-৮৬ সালে পশ্চিমবঙ্গে বিদ্যুৎ উৎপাদনের লক্ষ্যমাত্রা কত ; এবং

(গ) ১৯৮৪-৮৫ সালে ব্যান্ডেল তাপবিদ্যুৎ কেন্দ্রের উৎপাদন কত?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রী :**

(ক) ১৯৮৪-৮৫ সালে পশ্চিমবঙ্গে (ডি. ভি. সি. বাদে) বিদ্যুৎ উৎপাদনের মোট পরিমাণ ৬৭৫০ মিলিয়ন ইউনিট।

(খ) ১৯৮৫-৮৬ সালে পশ্চিমবঙ্গে বিদ্যুৎ উৎপাদনের লক্ষ্যমাত্রা ৮১৯৯ মিলিয়ন ইউনিট।

(গ) ১৯৮৪-৮৫ সালে ব্যান্ডেল তাপবিদ্যুৎ কেন্দ্রের উৎপাদন ২২৪৮ মিলিয়ন ইউনিট।

### ডানলপ ব্রিজের পশ্চিম পার্শ্বে ফুটপাত নির্মাণ

*৪০৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৫৫।) **শ্রী অরুণকুমার গোস্বামী** ঃ পূর্ত বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বি টি রোডের উপর ডানলপ ব্রিজের পশ্চিম পার্শ্বে পথচারীদের সুবিধার্থে আনুমানিক ৭৫ মিটার লম্বা ফুটপাত নির্মাণের কোনো প্রস্তাব সরকারের আছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত কাজ কবে নাগাদ সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের মন্ত্রী** ঃ

(ক) হ্যাঁ

(খ) জুন, ১৯৮৬।

### সরকারি চাকুরিতে নিয়োগের বয়ঃসীমা

*৪০৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৪১।) **শ্রী বিমলকান্তি বসু** ঃ অর্থ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে সরকারি চাকরির বয়ঃসীমা কত বৎসর ধার্য করিয়াছেন ; এবং

(খ) সরকার কি অবগত আছেন যে, কেন্দ্রীয় সরকার পাবলিক সার্ভিস কমিশনের পরীক্ষার্থীদের বয়ঃসীমা আটাশ বৎসর হইতে ছাব্বিশ বৎসর করিবার সিদ্ধান্ত গ্রহণ করিয়াছেন?

**অর্থ বিভাগের মন্ত্রী** ঃ

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গ সরকারের চাকুরিতে নিয়োগের ক্ষেত্রে সাধারণভাবে ধার্য বয়ঃসীমা হল—

(১) পশ্চিমবঙ্গ পাবলিক সার্ভিস কমিশনের (জনসেবা আয়োগের) মাধ্যমে নিয়োগ হলে ৩০ বছর এবং

(২) অন্যভাবে সরকারের নিয়োগ নীতি অনুযায়ী চাকুরির জন্য বয়ঃসীমা ৩৫ বছর, তবে, বিশেষ কিছু ক্ষেত্রে এই বয়ঃসীমা তিন বছর বা তারও বেশি শিথিল করার জন্য সরকারি নির্দেশ আছে। এছাড়া বিশেষ ক্ষেত্রে নিয়োগবিধি অনুযায়ী বয়সের উর্ধসীমা ৩৫ বছর বা ৩৫ বছরের বেশিও আছে।

(ক) কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এরকম কোনো তথ্য পাওয়া যায়নি।

### নন্দীগ্রাম থানা এলাকায় গ্রামীণ বৈদ্যুতিকরণ

*৪০৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৮৪।) শ্রী **বঙ্কিমবিহারী মাইতি** ঃ বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার নন্দীগ্রাম থানায় অদ্যাবধি একটি গ্রামেও বৈদ্যুতিকরণ হয়নি ; এবং

(খ) কবে নাগাদ উহা বৈদ্যুতিকরণ করা হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ) নির্দিষ্টভাবে বলা যাচ্ছে না, আশা করা যায়, বছর দুয়েকের মধ্যে হবে।

### সপ্তম ও অষ্টম অর্থ কমিশনে রাজ্য পুলিশের বাড়ি নির্মাণে অর্থ বরাদ্দের পরিমাণ

*৪০৭। (অনুমোদিত প্রশ্ন নং *২০২৭।) ডাঃ **সুশোভন ব্যানার্জি** ঃ স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সপ্তম অর্থ কমিশন ও অষ্টম অর্থ কমিশনে রাজ্য পুলিশের জন্য বাড়ি নির্মাণের ব্যাপারে কোনো অর্থ বরাদ্দ করেছেন কি না ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে উক্ত অর্থের পরিমাণ কত ;

(গ) তন্মধ্যে কত টাকা খরচ করা হয়েছে ; এবং

(ঘ) পশ্চিমবঙ্গে পুলিশ হাউসিং কর্পোরেশন গঠিত হয়েছে কি?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ,

(খ) সপ্তম অর্থ কমিশনে বরাদ্দ করা হয় ১৮ কোটি ৩৯ লক্ষ টাকা এবং অষ্টম অর্থ কমিশনের সুপারিশকৃত বরাদ্দ অর্থ কমিয়ে কেন্দ্রীয় সরকার বরাদ্দ করেন ৫১ কোটি ৭৫ লক্ষ ৬ হাজার টাকা।

(গ) সপ্তম অর্থ কমিশনের বরাদ্দ অর্থের মধ্যে খরচ হয়েছে ১২ কোটি ৮৯ লক্ষ ৮০ হাজার টাকা। অষ্টম অর্থ কমিশনের ধার্য প্রথম বৎসর শেষ হয়েছে গত ৩১শে মার্চ ১৯৮৬। ঐ তারিখ অবধি খরচের হিসাব এখনও পাওয়া যায়নি।

(ঘ) না।

### অসাধু চিত্র পরিবেশক ফিল্ম ডিস্ট্রিবিউটর কর্তৃক প্রমোদ কর ফাঁকির ঘটনা

*৪০৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৯০৯।) শ্রী **নিরঞ্জন মুখার্জি** ঃ অর্থ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮২ সালের মে-জুন মাসে কিছু অসাধু চিত্র পরিবেশক ফিল্ম ডিস্ট্রিবিউটর

রাজ্য সরকারের নামে করমুক্ত (প্রতি টিকিটের দাম এক টাকা) জাল সার্টিফিকেটের দ্বারা রাজ্য সরকারের প্রাপ্য লক্ষ লক্ষ টাকা প্রমোদ কর ফাঁকি দিয়েছে—এই মর্মে কোনো সংবাদ/তথ্য সরকারের নিকট আছে কি ;

(খ) থাকলে, ঐ সকল পরিবেশকের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে বা হচ্ছে ; এবং

(গ) ঐ সকল পরিবেশকের নাম কি?

**অর্থ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) আছে।

(খ) এ সম্পর্কে দ্বিবিধ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে—

(১) মহামান্য হাইকোর্টের আদেশ অনুসারে একটি ছবি বাদে ('ছুট') বাকি পাঁচটি ছবির ক্ষেত্রে যথানিয়মে প্রমোদকর আদায় করার জন্য সমস্ত জেলা কালেক্টরদের এবং কমার্শিয়াল ট্যাক্স, কমিশনারকে নির্দেশ পাঠানো হয়েছে। তদনুযায়ী জেলা কর্তৃপক্ষ ডিমান্ড নোটিশ মারফত সংশ্লিষ্ট সিনেমা হল কর্তৃপক্ষের কাছে অনাদায়ি প্রমোদকর আদায়ের জন্য নির্দেশ দিয়েছেন। 'ছুট' ছবির ক্ষেত্রে এক লক্ষ টাকা মূল্যের ব্যাঙ্ক গ্যারান্টি প্রদানের শর্তে অনুরূপ প্রশাসনিক আদেশ জারি না করার নির্দেশ দেন মহামান্য হাইকোর্ট।

(২) 'ছুট' সহ এ ধরনের সর্বমোট ছয়টি ছবির (ছুট, শ্রীমান, পুনম, বসেরা, অপনা বনালো এবং ইয়ে কাইসা ইনসাফ) প্রযোজক, পরিবেশক এবং প্রদর্শকদের বিরুদ্ধে ভারতীয় দন্ডবিধির ৪৬৭, ৪৬৮, ৪৭১, ৪২০ এবং ১২০ (খ) অনুসারে এবং ১৯২২ সালের বঙ্গীয় প্রমোদকর আইনের ১১(ক) ধারা অনুসারে এবং এতদসম্পর্কিত অর্থ (করাধান) বিভাগের পক্ষ থেকে পেশ করা এফ. আই. আর. অনুসারে কলকাতা পুলিশের গোয়েন্দা বিভাগের ডেপুটি কমিশনার (২) তদন্ত কার্য শুরু করেছেন। তদন্তের কাজ এখনও অব্যাহত আছে।

| (গ) | ছবি | প্রযোজক |
|---|---|---|
| (১) | ছুট (বাংলা) | শ্রী সুবোধচাঁদ বোথরা (বাবা পিকচার্স)* |
| (২) | শ্রীমান শ্রীমতি (হিন্দী) | শ্রী বি. নাগি. রেড্ডি (মিশরি লাল পিকচার্স প্রাঃ লিঃ)* |
| (৩) | অপনা বনা লো (হিন্দী) | শ্রী বিজয় শর্মা এবং জগদীশ (দাগা এন্টারপ্রাইজেস)* |

* চিহ্নিত সংস্থাগুলি পরিবেশকদের নাম

| | | |
|---|---|---|
| (৪) | বসেরা (হিন্দী) | শ্রী রমেশ তলওয়ার (মঞ্জুষা ফিল্ম)* |
| (৫) | পুনম (হিন্দী) | হরমোস মালহোত্রা (ওলিম্পিক পিকচার্স)* |
| (৬) | ইয়ে ক্যয়সা ইন্সাফ (হিন্দী) | এল. ভি. প্রসাদ (আরাধনা ফিল্মস প্রাঃ লিঃ)* |

**মহিষাদল থানায় বৈদুতিক সাব-স্টেশন স্থাপন**

***৪১০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮৯৯।) **শ্রী দীনবন্ধু মন্ডল ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার মহিষাদল থানায় বৈদুতিক সাব-স্টেশন করার পরিকল্পনা সরকারের আছে কি ;

(খ) থাকলে, কবে নাগাদ ঐ কাজ শুরু হবে বলে আশা করা যায় ; এবং

(গ) উক্ত কার্যে আনুমানিক কত টাকা ব্যয় হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সাব-স্টেশনের জন্য জমি না পাওয়ার দরুন এখনো কাজ শুরু করা যায় নাই।

(গ) এই কাজে আনুমানিক ৫৪.৯২ লক্ষ টাকা ব্যয় হইবে।

**পুরুলিয়া জেলার পায়রাচালি-বুদপুর ঘাট পর্যন্ত রাস্তা নির্মাণ**

***৪১১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৫।) **শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** গত ৫ই সেপ্টেম্বর ১৯৮৫ তারিখের প্রশ্ন নং *৬০ (অনুমোদিত প্রশ্ন নং *২১৬)-এর উত্তর উল্লেখে পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলার পায়রাচালি-বুধপুর ঘাট পর্যন্ত রাস্তাটি নির্মাণ করার জন্য কত টাকা মঞ্জুর করা হইয়াছে ; এবং

(খ) উক্ত রাস্তার কাজ কবে নাগাদ শুরু ও শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) সমগ্র প্রকল্পটির জন্য ৫৫,৯০,০০০ (পঞ্চান্ন লক্ষ নব্বই হাজার) টাকার অনুমোদন পাওয়া গেছে।

(খ) রাস্তার কাজ শুরু করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে, বছর মাফিক বরাদ্দ করা অর্থ অনুসারে এর কাজ চালানো হবে, কাজেই কবে শেষ হবে এর উত্তর এখন দেওয়া সম্ভব নয়।

### নেপাল ও বাংলাদেশ সীমান্ত দিয়ে রাজ্যে চোরাকারবার

*৪১২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৯।) **শ্রী মনোহর তিরকী ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, নেপাল ও বাংলাদেশ সীমান্ত দিয়ে এই রাজ্যে চোরাকারবার বন্ধের জন্য কোনো সক্রিয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে/হচ্ছে কি?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী ঃ**

চোরাকারবার বন্ধের প্রাথমিক দায়িত্ব প্রধানত কেন্দ্রীয় সরকারের "বর্ডার সিকিউরিটি ফোর্স" ও শুল্ক বিভাগের উপর ন্যস্ত সত্ত্বেও রাজ্য পুলিশ যথাযথ ব্যবস্থা গ্রহণ করিতেছে।

### গঙ্গার ভাঙনে বাস্তুচ্যুত পরিবারবর্গকে গৃহ নির্মাণ ঋণ প্রদান

*৪১৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৩৬।) **শ্রী আবুল হাসানৎ খান ঃ** আবাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদ জেলায় গঙ্গার ভাঙনে বাস্তুহারা পরিবারবর্গকে গৃহ নির্মাণের জন্য ঋণ/অনুদান দেবার কোনো পরিকল্পনা সরকারের আছে কি?

**আবাসন বিভাগের মন্ত্রী ঃ**

এইরূপ কোনো পরিকল্পনা আবাসন বিভাগের নাই।

### মুর্শিদাবাদ জেলার গ্রামাঞ্চল থেকে ভারতের বিভিন্ন প্রদেশে মেয়ে বিক্রয়ের ঘটনা

*৪১৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৯৯।) **শ্রী শীশ মহম্মদ ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার বিভিন্ন গ্রামাঞ্চল থেকে প্রাপ্তবয়স্কা ও অপ্রাপ্তবয়স্কা মেয়েদের কাজের প্রলোভন দেখিয়ে ভারতের বিভিন্ন প্রদেশে বিক্রয় করছে—এই মর্মে কোনো সংবাদ/তথ্য সরকারের নিকট আছে কি ;

(খ) থাকলে, ১৯৮৫ সালের জানুয়ারি মাস থেকে অদ্যাবধি ঐ বিষয়ে মোট কতগুলি অভিযোগ পাওয়া গিয়াছে ; এবং

(গ) ঐ ঘটনার সহিত সংশ্লিষ্ট কত জনকে গ্রেপ্তার করা হয়েছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৩, ১৯৮৪, ১৯৮৫ সাল হইতে আজ পর্যন্ত এইরূপ কোনো সংবাদ সরকারের গোচরে আসে নাই।

(খ) ও (গ) প্রশ্ন উঠে না।

### হাওড়া জেলার কল্যাণপুর বিধানসভা কেন্দ্রে বৈদ্যুতিকরণ

*৪১৫। (অনুমোদিত প্রশ্ন নং *২০২০।) **শ্রী নিতাইচরণ আদক ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার কল্যাণপুর বিধানসভা কেন্দ্রের মৌজাগুলিতে বৈদ্যুতিকরণের কাজ সম্পূর্ণ হয়েছে কী ; এবং

(খ) না হলে, কবে নাগাদ ঐ কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মৌজা বৈদ্যুতিকরণের ব্যাপারে থানা ভিত্তিক হিসাব রাখা হয়, বিধানসভা কেন্দ্র ভিত্তিক নয়।

(খ) উপরোক্ত উত্তরের ভিত্তিতে এ প্রশ্ন ওঠে না।

### রানাঘাট-আড়ংঘাটা রাস্তা নির্মাণ

***৪১৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৩৯।) **শ্রী সতীশচন্দ্র বিশ্বাস ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার রানাঘাট থেকে আড়ংঘাটা পর্যন্ত রাস্তাটির নির্মাণের কাজ কতদূর অগ্রসর হয়েছে ; এবং

(খ) উক্ত রাস্তাটি বগুলা পর্যন্ত সম্প্রসারিত করার কোনো পরিকল্পনা সরকারের আছে কি?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাস্তাটির ২য়, ৬ষ্ঠ ও ৭ম কিমি. এ কিছু অংশ (মোট দৈর্ঘ্য আনুমানিক ৮০০ মিটার) ছাড়া, পিচের কাজ শেষ হয়েছে।

(খ) না।

### কুচবিহার জেলায় উড়ালপুল নির্মাণের প্রাথমিক কাজ

***৪১৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৭।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইন্দিরা-মুজিব চুক্তি অনুযায়ী কুচবিহার জেলায় তিন বিঘা লিজ ও উড়ালপুল নির্মাণের প্রাথমিক কাজ শুরু হয়েছে কি ;

(খ) ইহা কি সত্য যে, ঐ চুক্তির ফলে কুচলিবাড়ি অঞ্চল (কুচবিহার) ভারত ভূখন্ড থেকে বিচ্ছিন্ন হয়ে যেতে পারে ;

(গ) উত্তর 'হ্যাঁ' হলে বিষয়টি নিয়ে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের সঙ্গে কোনো আলোচনা বা বার্তা বিনিময় করেছেন কি?

**স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) 'না'

(খ) ও (গ) এই বিষয়টি মহামান্য কলিকাতা হাইকোর্টে বিচারাধীন আছে।

### শ্রীরামপুরের উড়ালপুল নির্মাণ

***৪১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৭।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শ্রীরামপুরের উড়ালপুল নির্মাণের কাজ বর্তমানে কতদূর অগ্রসর হয়েছে ;

(খ) ঐ কাজ কতদিনে শেষ হবে বলে আশা করা যায় ; এবং

(গ) ঐ কাজের জন্য অদ্যাবধি কি পরিমাণ অর্থ ব্যয় করা হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) (১) রেলওয়ে লাইনের উপর দিয়ে পারাপারের জন্য মিউনিসিপ্যাল রাস্তা উন্নয়নের কাজ সমাপ্ত হয়েছে।

(২) উড়ালপুলের ফাউন্ডেশনের উপযোগী কংক্রিট পাইলের লোড টেস্টের কাজ শেষ হয়েছে।

(৩) উড়ালপুলের ভিত্তির পাইলের ডিজাইন ও নক্সা তৈরির কাজ প্রায় সমাপ্তির পথে।

(৪) নির্মাণযোগ্য ব্যবহারের জন্য লোহা সিমেন্ট ইত্যাদির জন্য গুদাম ও স্টকইয়ার্ড নির্মাণের কাজ চলছে।

(খ) সবকিছু ঠিক মতো চললে আগামী দুই বছরের মধ্যে কাজ শেষ করা যাবে বলে আশা করা যায়।

(গ) ১৯৮৬ সালের জানুয়ারি পর্যন্ত আনুমানিক খরচ ২২,০৮,২৮২ টাকা (বাইশ লক্ষ আট হাজার দুই শত বিরাশি টাকা)

### ট্রাম চলাচলকারী রাস্তার যানজট প্রশমন

***৪১৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৪।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতার ট্রাম চলাচলকারী রাস্তাগুলিতে যানজট প্রশমনে নো-পার্কিং করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে কি ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে কবে থেকে তা চালু হবে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

### ময়না-মাধবপুর রাস্তা নির্মাণ

***৪২০।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৫৭।) **শ্রী সরল দেব ঃ** গত ১৮-৪-৮৫ তারিখের প্রশ্ন নং *৫৮৭ (অনুমোদিত প্রশ্ন নং *১১১৬)-এর উত্তরের প্রাসঙ্গিকতায় পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বারাসাত ১ নম্বর ব্লকের অধীনে "ময়না হইতে মাধবপুর" পর্যন্ত রাস্তা নির্মাণের কাজ বর্তমানে কি পর্যায়ে আছে?

**পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী ঃ**

প্রকল্পটি প্রশাসনিক অনুমোদন পেয়েছে এবং প্রাথমিক কাজ শুরুর জন্য চেষ্টা করা হচ্ছে।

**আরামবাগে শান্তিপূর্ণ আইন অমান্যকারীদের উপর পুলিশের লাঠিচার্জ**

***৪২১।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৬৪।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১০ই ফেব্রুয়ারি ১৯৮৬ তারিখে আরামবাগে ফরওয়ার্ড ব্লকের শান্তিপূর্ণ আইন অমান্যকারীদের উপর পুলিশের লাঠিচার্জের কোনো ঘটনার সংবাদ সরকারের গোচরে এসেছে কি ;

(খ) উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত ঘটনায় আহত (১) পুরুষ ও (২) মহিলার সংখ্যা কত ;

(গ) পুলিশের লাঠিচার্জের কারণ কি?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) ও (গ)—প্রশ্ন ওঠে না।

**কোলিয়া-মাথাপাড়া পর্যন্ত রাস্তা মেরামত/নির্মাণে অর্থ মঞ্জুর**

***৪২২।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৫।) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার শ্যামপুর ১ নং ব্লকের কোলিয়া হইতে মাথাপাড়া পর্যন্ত রাস্তাটি মেরামত/নির্মাণের জন্য কত টাকা মঞ্জুর করা হইয়াছে ; এবং

(খ) উক্ত কাজ কবে নাগাদ আরম্ভ করা যাইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) উল্লিখিত রাস্তাটি নির্মাণের জন্য চলতি আর্থিক বছরের বাজেটে ১,৭০,০০০ টাকা বরাদ্দ করা আছে।

(খ) রাস্তাটির নির্মাণ কার্য ইতিমধ্যেই শুরু হয়ে গেছে।

**রামপুরহাট থানা এলাকায় অসামাজিক কার্যকলাপ**

***৪২৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮০৫।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫-৮৬ সালের ফেব্রুয়ারি পর্যন্ত রামপুরহাট থানায় (১) চুরি, (২) ডাকাতি, (৩) খুন, (৪) ছিনতাই, (৫) নারীধর্ষণ ও হরণের কতগুলি ঘটনা ঘটেছে ;

(খ) উক্ত ঘটনাগুলিতে কতজনকে এ পর্যন্ত গ্রেপ্তার করা সম্ভব হয়েছে ;

(গ) কতগুলি ক্ষেত্রে ফাইন্যাল রিপোর্ট ও চার্জশীট দাখিল করা সম্ভব হয়েছে ; এবং

(গ) তন্মধ্যে কতগুলি কেসে অপরাধী প্রমাণিত ব্যক্তিকে শাস্তি দেওয়া হয়েছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী ঃ**

| | | |
|---|---|---|
| (ক) | চুরি | ৭৪ |
| | ডাকাতি | ৬ |
| | খুন | ১৫ |
| | ছিনতাই | ৬ |
| | নারী ধর্ষণ | ৬ |
| | নারী হরণ | ১ |

(খ) চুরি—৪২, ডাকাতি—২০, খুন—১৫, ছিনতাই—৯, নারী ধর্ষণ—২৮, নারী হরণ—৪।

(গ) ৪৫টি চুরি, ২টি নারী ধর্ষণ ও ৯টি চুরি ও ১টি ছিনতাই কেসে চার্জশীট দেওয়া হয়েছে।

(ঘ) কোনো কেসে শাস্তি দেওয়া হয়নি।

**রাজনগরে কংসাবতী নদীর উপর পাকা সেতু নির্মাণ**

*৪২৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০২৭।) **শ্রী হিমাংশু কুঙর ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার দাসপুর ১ নং ব্লকের রাজনগরে কংসাবতী নদীর উপর সেতুটি পাকা করার কাজ সম্পূর্ণ হয়েছে কি ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, ঐ সেতুটি কত তারিখে উদ্বোধন হয়েছে ;

(গ) নির্দিষ্ট সময়সীমার মধ্যেই ঐ কাজ সমাপ্ত হয়েছে কি ?

**পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) রাজনগরে কাঁকী নদীর উপর একটি পাকা সেতু নির্মাণের কাজ শেষ হয়েছে।

(খ) ১৮ই ফেব্রুয়ারি ১৯৮৬ তারিখে সেতুটি উদ্বোধন করা হয়েছে।

(গ) হ্যাঁ।

**ফরাক্কা ভায়া হলদিয়া জাতীয় সড়ক নির্মাণ**

*৪২৫। (অনুমোদিত প্রশ্ন নং *১২৬৬।) **শ্রী গোপাল মন্ডল ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নেপাল সরকারের সহায়তায় নেপাল হইতে ফরাক্কা দিয়া হলদিয়া পর্যন্ত জাতীয় সড়ক নির্মাণের কোনো পরিকল্পনা পশ্চিমবঙ্গ সরকারের অবগতিতে আছে কি ; এবং

(খ) যদি থাকে তাহা হইলে উক্ত সড়ক নির্মাণের পরিকল্পনাটি কি অবস্থায় আছে?

**পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) এরকম কোনো পরিকল্পনার বিষয় জানা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### পাটের ন্যায্যমুল্যের দাবিতে আইন অমান্য

*৪২৬। (অনুমোদিত প্রশ্ন নং *২২০৩।) **শ্রী সুরেশ সিংহ ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত ১০ ই ফেব্রুয়ারি ১৯৮৬ তারিখে পশ্চিম দিনাজপুর জেলার ইসলামপুর মহকুমা শহরে পাটের ন্যায্যমূল্যের দাবিতে আইন অমান্যকারীদের উপর পুলিশ কর্তৃক নির্যাতনের কোনো ঘটনার বিষয় সরকার অবগত আছেন কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত ঘটনায় হতাহত ব্যক্তির সংখ্যা কত?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ১৫.২.৮৬ তারিখে ইসলামপুর মহকুমা শহরে আইন—অমান্যকারীদের উপর পুলিশি নির্যাতনের কোনো ঘটনা ঘটে নি। তবে, উদ্ধত জনতাকে ছত্রভঙ্গ করতে পুলিশকে মৃদু লাঠি চার্জ ও কাঁদানে গ্যাস প্রয়োগ করতে হয়।

(খ) কেউ নিহত হননি ; কেবলমাত্র জনতার মধ্যে ১৭ জন ১১ জন পুলিশ কর্মচারী আহত হন।

### শিলিগুড়ি শহরে সরকারি আবাসন বন্টন

*৪২৭। (অনুমোদিত প্রশ্ন নং *২০০৬।) **শ্রী তারকবন্ধু রায় ঃ** আবাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শিলিগুড়ি শহরে নির্মিত সরকারি আবাসনগুলির বিলিবন্টনের কোনো ব্যবস্থা হয়েছে কি না ; এবং

(খ) কবে নাগাদ উক্ত ফ্ল্যাটগুলি বিলি করা হবে?

**আবাসন বিভাগের মন্ত্রী ঃ**

(ক) শিলিগুড়িতে হিলকার্ট রোডের উপর অবস্থিত আবাসনগুলি সরকারি। আধা সরকারি অফিসসমূহের মধ্যে বন্টনের সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এগুলি উক্ত অফিসগুলির প্রয়োজনে ব্যবহৃত হবে।

(খ) আগামী চার থেকে পাঁচ মাসের মধ্যে উক্ত ফ্ল্যাটগুলি বিলি করা যাবে বলে আশা করা যায়।

### ভাগিরথী শিল্পাশ্রম থেকে শিমুরালি স্টেশন পর্যন্ত পাকা রাস্তা নির্মাণ

*৪২৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৮২৬।) **শ্রী সুভাষ বসু ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার চাঁদুড়িয়া (১) গ্রাম পঞ্চায়েতের ভাগিরথী শিল্পাশ্রম থেকে শিমুরালি স্টেশন পর্যন্ত রাস্তাটি পাকা করার কোনো পরিকল্পনা সরকারের আছে কি ;

(খ) থাকলে, বর্তমান আর্থিক বৎসরে ঐ কাজে কত টাকা বরাদ্দ করা হয়েছে/হবে ; এবং

(গ) কতদিনে ঐ কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক), (খ), (গ) উল্লিখিত রাস্তাটি পাকা করার কোনো পরিকল্পনা সরকারের আপাতত নেই।

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Shri Kashinath Misra on the subject of deadlock in Pairasole Subsidiary Health Centre in Bankura District for alleged assault on the Medical Officer-in-charge of the Centre on 24.3.86.

The subject-matter of the motion does not merit adjournment of business of the House. The member may attract the attention of the Minister concerned through Calling Attention, Mention, Question etc.

I, therefore, withold my consent to the motion. The member may, however, read out the text of the motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল গত ২৪শে মার্চ ১৯৮৬ তারিখে বাঁকুড়া জেলার মেজিয়া থানার পায়রাশোল উপস্বাস্থ্য কেন্দ্রের ভারপ্রাপ্ত ডাক্তারকে প্রকাশ্য দিবালোকে কর্তব্যরত অবস্থার স্থানীয় শাসক দলের বৃহত্তম শরিক দল গুরুতরভাবে নিগৃহীত এবং মারধোর করে, স্থানীয় থানাতে উক্ত ডাক্তার ডায়েরি করা সত্ত্বেও, আজ পর্যন্ত ঐ ঘটনায় জড়িত আসামিদের গ্রেপ্তার করা হয় নাই। উক্ত হাসপাতালটি গত ২৪শে মার্চ হতে অচল অবস্থায় রয়েছে।

## Calling Attention To Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received six notices of Calling Attention, namely :

| | |
|---|---|
| 1. Alleged death of two persons on 2.4.86 in ISCO due to leakage of gas from blast furnace. | — Shri Kashinath Misra, and Shri Anil Mukherjee. |
| 2. Estimated cost of master plan for Bhagabanpur and Nandigram and a report thereon. | — Shri Prasanta Kumar Pradhan |
| 3. Alleged death of Shrimati Kalpana Ojha in Midnapore Sadar Hospital on 1.4.86 | — Dr. Manas Bhunia |
| 4. Lock-out in a celluloid factory at Bongaon. | — Shri Bhupendra Nath Seth. |
| 5. Deprivation from sitting at the Higher Secondary Examination on 1.4.86 due to non-receipt of Bengali question paper at Suri Centre. | — Shri Shish Mohammad, and Shri Satya Pada Bhattacharya. |
| 6. Construction of Primary school buildings during 7th Plan and progress thereof. | — Shri Sadhan Chattopadhyay. |

I have selected the notice of Shri Prasanta Kumar Pradhan on the subject of estimated cost of master plan for Bhagabanpur and Nandigram and a report thereon.

The Minister-in-charge may please make a Stamement today, if possible or give a date.

**Shri Patit Paban Pathak :** On 9th April, 1986.

[2-00–2-10 P.M.]

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of Home (Police) Department to meke a statement on the subject of reported looting of fourteen houses at Tutranga village under Narayangarh police-station in Midnapore district.

(Attention called by Dr. Manas Bhunia on the 14th March, 1986).

**Shri Jyoti Basu :** Mr. Speaker, sir,

I rise to make the following statement in connection with the Calling Attention Notice given by Dr. Manas Bhunia regarding alleged looting of 14 (fourteen) houses, serious injury to more than 20 persons includ-

ing one tribal and a woman by more than 300 hooligans led by local CPI(M) leaders on the 11th March, 1986 at 9.00 A.M. in Tutranga village of Narayangarh P.S. Dist Midnapore.

There was no incident of attack by CPI(M) supporters on 11.3.86 at 9.00 A.M. at Tutranga village as alleged and no tribal was injured. The following incidents have, however, been reported.

On the 10th March, 1986, one Akshoy Bhunia of Tutranga and Prohllad Bera of Nischinta, reportedly CPI(M) supporters assaulted Ananta Murmu of Tutranga over some previous enmity. On the night of 11th/12th March, between 10.00 P.M. and 1.00 A.M. about forty persons, reportedly Congress (I) supporters, armed with lathis, spears, etc. forcibly lifted five supporters of CPI(M) from Tutranga village from their houses, assaulted them, causing injuries and fled away, leaving the victims on Ranga Bandh in the same village. In this incident one tribal supporters of CPI(M) viz. Kanai Mandi was injured besides four others.

As a retaliation, in the morning of the 12th March, it is reported, supporters of CPI(M) attacked the houses of Congress (I) supporters. About ten houses were attacked and fifteen persons reportedly belonging to Congress (I) were injured, of whom four were hospitalised. One Smt. Rajani Bala Roy was among the injured persons. It is reported that some rice, one cycle and one boat and some clothes were reportedly looted away.

Specific cases have been started in respect of this incident by Narayangarh Police Station and the accused in both the cases are reportedly absconding.

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of Home (Police) Department to make a statement on the subject of alleged murder of three persons of a family on the 13th March, 1986, at Banraipur under Budge Budge police Station in south 24-Parganas district.

(Attention called by Shri Kashinath Misra, Shri Anup Kumar Chandra and Shri Asok Ghosh on the 17th March, 1986).

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Sarbashree Kashi Nath Mishra, Anup Kumar Chanda and Ashok Ghosh, regarding murder of three persons belonging to a family in village Banaraipur, P.S. Budge-Budge, Dist South 24-Parganas.

On the 13th March, 1986, at about 11.00 P.M. ten unknown miscreants armed with Bhojali, Tangi, Pipe-guns, bombs etc., came into the

compound of Shri Raghab Chandra Roy and killed three persons viz. Gora Chand Roy, Dr. Amit Roy and Santanu Roy and injured three others viz. Raghab Chandra Roy, Malay Roy and Tulsi Parui. Shri Gurupada Roy, A CPI(M) member of the Zilla Parishad, took the initiative to shift the injured persons to the hospital and made arrangements for their treatment. The place of occurrence is situated at a distance of twenty kilometres from Budge Budge police Station and the police reached there at about 3 A.M. The Police could recover as many as twelve cartridges from the place of occurrence out of which nine were fired. The police also seized some remnats of exploded bombs. On the 14th afternoon, the police recovered one unidentified deadbody from an Irrigation canal in village Kalinagar. The body bore gun shot injuries on the leg, neck and chest. The Police suspect that the deceased was an associate of the culprits.

It is reported that the culprits did not show any interest in taking away cash and valuable articles from the house at the time of operation, except that they are reported to have taken away three wrist watches, one table cloth, one gold necklace and a pair of gold bangles. The nature of assault and the manner of operation by the culprits, as described by the survivors and other members of the family, make it clear that the culprits had long-standing grudge on the male members of the family. The report of investigation so far thus shows that the incident was sequel of long-standing enimity between the families of Raghab Chandra Roy and Bhadreswar Das who were neighbours.

A specific case has been started by the Budge Budge Police over the incident. The investigation of the case has been taken up by the C.I.D., West Bengal. Senior Police Officers also visited the place and supervised the case. Investigation so far conducted reveals that the incident has no political colour. Six persons have so far been arrested.

**Mr. Speaker** : The Minister-in-charge of Home (Police) Department will now make a statement on the subject of death of Kumari Madhumita Mitra, a student of Loreto College, on the 18th March, 1986.

(Attention called by Shri Kashinath Misra and Shri Sk., Imajuddin on the 20th March, 1986.)

**Shri Jyoti Basu** : I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Shri Kashi Nath Misra and Sheikh Imajuddin, M.L.A.s, regarding death of Kumari Madhumita Mitra, a student of Loreto College on the 18th March, 1986.

A cultural function was organised at Netaji Subhas Institute at Sealdah on the 11th March, 1986, by some members of students Federation of India. At about 2.30 P.M., while the function was going on, some persons led by Tapas Datta, General Secretary (Chhatra Parishad) of Bangabasi College, tried to create disturbance, but failed due to resistance offered by the assembled students there. It is reported that after the function was over, some supporters of S.F.I. were standing at Hyat Khan Lane crossing at about 4 P.M. when the supporters of Chhatra Parishad hurled several bombs aiming at them. In course of this indiscriminate hurling of bombs, Madhumita Mitra, a student of Loreto College who was passing along at that time, sustained severe head injury. She was immediately removed to the Nilratan Sircar Medical College Hospital, where she was admitted in an unconscious state. Apart from her, two others also sustained minor injuries on their person due to bomb blast. The incident took place in broad day-light and was witnessed by several persons.

Over this incident, a case Under Section 307/34 I.P.C. and Section 3 & 5 E.S. Act was registered by the Muchipara P.S. on 11.3.86, and so far the local police have arrested one Mohanlal Das @Mona, Bapi Dev @ Tarak and Kanad Dasgupta–all named in the F.I.R. One Johor Das was also apprehended for having his complicity in this crime. On the 18th March at about 11 P.M. Madhumita Mitra succumbed to her injuries. After this, the charge of the case was amended to Section 302 of the I.P.C. The accused are in jail custody. The investigation of the case has been taken over by the Homicide Squad of the Detective Department.

**Mr. Speaker :** The Minister-in-charge of Home (Police) Department will make a statement on the subject of increase in the number of highway crimes in Birbhum District.

(Attention Called by Dr. Sushovon Banerjee on the 21st March, 1986)

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Dr. Sushovan Banerjee, regarding increase in the humber of Highway crime in the district of Birbhum.

It is true that there has been a spurt of Highway crimes in Birbhum district. During 1986 till 15th March, six incidents of dacoity and four incidents of robbery took place on the roads in Birbhum district. In all these cases, local Police started specific cases and commenced investigation. In all twenty-one persons were arrested and in

two cases properties were recovered.

As regards specific cases referred to by the Hon'ble Member, I wish to state as follows :

(a) There was no such incident at Ranjan Bazar. But at some distance from this place, a dacoity was committed at Panditpur and a specific police case has been started.

(b) No incident was reported from Gopalpur more in 1986. There was an incident of robbery in a bus reported on the 9th June, 1985. A specific case was started, four persons were arrested and part of the looted property was recovered. Charge-sheet has been submitted.

(c) There were two incidents in Illambazar Jungle. As regards the incident on the 14th January, a specific case was started and two suspects were arrested. Investigation is in progress. The other incident took place on the 9th February affecting a bus of the North bengal State Transport Corporation. A specific case was started. Two accused persons were arrested and some property has been recovered.

(d) There was an incdent affecting a private bus in Bolpur Road near Raipur village on the 9th February, 1986, In this case, four accused persons were arrested and investigation is in progress.

(e) There was an incident at Mollarpur, some distance away from Mayureswar on the 11th March, 1986. on a N.B.S.T.C. bus. In this case, three criminals were arrested

(f) No incident was reported on the road from Rampurhat to Murshidabad during 1986.

(g) There was an incident on the 3rd February, 1986 on Ahmedpur-Suri Road at Purandarpur. One accused person was arrested in this case. The case is under investigation.

During 1985, there were nine dacoities and four robberies committed in the vehicles on the roads in the district. Seventy-three criminals were arrested and in four cases looted properties could be recovered.

As regards reference to the report in the Stateman, Calcutta on the 19th March, 1986, it is reported that there was no ambush on the vehicle of the Deputy Commissioner of Police in Kangsa Forest area. The Officer was travelling in a car towards Bolpur on the 8th March

at about 10.30 A.M when some boys of the village in Kangsa village area signalled the car to stop for subscription for Sivaratri. It is reported that there was no extortion and the Officer could proceed without any difficulty.

Nevertheless, special drives have been initiated for arrested of criminals in the different cases. Additional police force has been inducted in the district and buses and transport vehicles are being escorted in conveys in the affected stretches. Highway patrol have been extended and intensified. Movements of tourist buses to places like Bakreswar and Tarapith are being covered. Armed escorts are being provided in N.B.S.T.C. buses for journeys during night. C.I.D. has been asked to oversee the investigation of these cases.

[2-10–2-20 P.M.]

**Mr. Speaker :** All the statements will be circulated.

(Noise)

(Several Members of Congress (I) rose in their seats)

Please take your seats.

I have received one notice of privilege from Shri Amalendra Roy.

(Noise)

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমরা জুডিশিয়াল এনকোয়ারির দাবি করছি।

Please take your seats. Shri Roy, please make your submission.

(Noise)

(Several Members from Congress (I) Bench rose in their seats)

(At this stage the Members of Congress (I) Bench walked out of the Chamber)

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে প্রিভিলেজ নোটিশটা আপনার কাছে দিচ্ছি, সেই সম্বন্ধে আমি বলছি যে আজকে সংবাদপত্রে আমরা দেখলাম গতকাল লোকসভায় পশ্চিমবঙ্গের সেচ এবং জলপথ দপ্তরের প্রকল্প সম্বন্ধে কিছু প্রশ্নোত্তর পর্ব সেখানে ছিল সেখানে পরিকল্পনা মন্ত্রীর জবাবে বিশেষ একটি প্রকল্প পশ্চিমবাংলার মেদিনীপুর জেলার ভগবানপুর নন্দীগ্রাম ড্রেনেজ স্কীম সম্বন্ধে জবাব দিয়েছিলেন। জবাব দিতে গিয়ে তিনি বলেন যে অনেক দিন আগে এই প্রকল্প মঞ্জুর করা হয়েছে। মঞ্জুরিকৃত অর্থ ছিল ২ কোটি ২৬ লক্ষ টাকা। সময়মত প্রকল্প না করার দরুন সেই খরচ ৪ কোটি ২৬ লক্ষ টাকায় এসে দাঁড়িয়েছে। এবং প্রশ্নোত্তর পর্বে এই কথাও বলা হয়েছে যে ভারত সরকার এই অর্থ মঞ্জুর করেছেন। কিন্তু রাজ্য সরকার কাজ সময় মতো করতে না পারার জন্য খেপে খেপে ওরা

এই রকম বাড়িয়েছে। প্রশ্নোত্তরের জবাব দিচ্ছিলেন পরিকল্পনা মন্ত্রী। এই জবাব দেবার পরে আরো দু-একটি প্রশ্নের জবাবে বলেছেন ১৯৮৫-৮৬-র বছরে পশ্চিমবঙ্গ সরকার ৫ লক্ষ টাকা মাত্র দিয়ে প্রকল্পের জন্য মঞ্জুর করেছেন।

তখন হঠাৎ করে প্রধানমন্ত্রী উঠে দাঁড়িয়ে বলতে থাকেন যে ৮৬-৮৭ সালে পশ্চিমবঙ্গ সরকার এই প্রকল্প বাবদ এক পয়সাও মঞ্জুর করেননি। এর থেকে প্রমাণিত হয় পশ্চিমবঙ্গ সরকারের প্রকল্প সম্বন্ধে কোনো আগ্রহ নেই। এ নিয়ে লোকসভায় যে বিতর্ক হয়েছে আমি তার মধ্যে যেতে চাই না। কিন্তু এখানে প্রিভিলেজের প্রশ্ন, এই কারণে উপস্থিত করছি, এটা প্রধানমন্ত্রীর বিরুদ্ধে আর কারুর বিরুদ্ধে নয়। বিধানসভায় বাজেট পাস করা হয়েছে। আপনারা জানেন বিধানসভায় বাজেট যথেষ্ট নয় বাজেট পাস করার 'পর দফাওয়ারী আলোচনা চলছে। একে একে বিভিন্ন দপ্তরের ব্যয় বরাদ্দ আমরা হাউস থেকে মঞ্জুর করে দিচ্ছি। আপনি জানেন যে এখনও পর্যন্ত সেচ ও জলপথ দপ্তরের ব্যয়বরাদ্দ আমরা মঞ্জুর করিনি তখন প্রধানমন্ত্রী কিসের ভিত্তিতে লোকসভায় দাঁড়িয়ে বললেন ৮৬-৮৭ সালে পশ্চিমবঙ্গ সরকারের সেচ ও জলপথ দপ্তর এর জন্য এক পয়সা ব্যয় করেন নি। কিসের ভিত্তিতে বললেন? আমরা যতক্ষণ পর্যন্ত না এই ব্যয় বরাদ্দ মঞ্জুর করি ততক্ষণ পর্যন্ত সেটা ফাইনাল হয়না। ফাইনাল না হতে কি করে তিনি বললেন? কোনো অধিকারে বললেন। দায়িত্বজ্ঞানহীন প্রধানমন্ত্রী পার্লামেন্টে দাঁড়িয়ে এতবড় ছেলে মানুষী উক্তি কি করে করেন? প্রধানমন্ত্রী এই যে বিবৃতি দিয়েছেন এর দ্বারা আমাদের অধিকারে হস্তক্ষেপ করা হয়েছে, এর দ্বারা বিধানসভার স্বাধিকার ভঙ্গ করা হয়েছে। তিনি কোনো অধিকারে বললেন আমরা যখন ব্যয় বরাদ্দ মঞ্জুর করিনি? তিনি কি করে বললেন ৮৬-৮৭ সালে আমরা দিয়েছি কি দিইনি। এটা আমাদের উপর নির্ভর করে। যতক্ষণ পর্যন্ত সেচ ও জলপথ দপ্তরের মঞ্জুরি আমরা না দেব ততক্ষণ পর্যন্ত প্রধানমন্ত্রী কোনো এক্তিয়ারে বললেন? কোনো এক্তিয়ার নেই। যদি কেউ বলেন তা তিনি প্রধানমন্ত্রী হন, আর যে মন্ত্রী হন না কেন তাহলে তিনি আমাদের অধিকারে হস্তক্ষেপ করেছেন, বিধানসভার অধিকারে হস্তক্ষেপ করেছেন এবং বিধানসভার অধিকার ভঙ্গ শুধু হয়েছে তা নয়, বিধানসভাকে অবমাননা করেছেন এবং আমি সেই অধিকার ভঙ্গের অভিযোগ তাঁর বিরুদ্ধে আনছি। টাকা দেওয়া হয়েছে কি না জানতে চাই না, বেশি দেওয়া হয়েছে কি না, কম দেওয়া হয়েছে তাও জানতে চাই না। আমি জানতে চাই আমাদের বিধানসভা যে ব্যয় বরাদ্দ মঞ্জুর করেনি সে বিষয়ে হস্তক্ষেপ করার অধিকার তাঁর আছে কি না? কালকে যদি এই বিধানসভায় এই প্রকল্পের জন্য অর্থ মঞ্জুর করা হয় তাহলে প্রধানমন্ত্রীকে লোকসভায় ফেস করতে হবে। আমরা যদি এখানে ব্যয় বরাদ্দ মঞ্জুরি দেবার সময় সেচ ও জলপথ দপ্তরের ঐ প্রকল্পটি মঞ্জুর করি তাহলে প্রধানমন্ত্রীর বিরুদ্ধে লোকসভায় প্রিভিলেজ মোশন আসবে কি না সেটা স্বতন্ত্র কথা এবং তা নিয়ে লোকসভা মাথা ঘামাবে, আমরা তা নিয়ে মাথা ঘামাতে চাই না।

[2-20–3-00 P.M. including Adjournment]

যে ব্যয় আজকে বিধানসভায় পাস করা হয়নি তার উপর বললেন। ১৯৮৬-৮৭ সালের অর্থ মঞ্জুরি আসেনি, ব্যয়ের একটা খসড়া আমাদের কাছে পেশ করা হয়েছে, সেটা খসড়া মাত্র, সেই খসড়ার উপর দাঁড়িয়ে কখনও বলা চলে না যে এই ব্যয় মঞ্জুর করা হয়ে

গেছে। যে ব্যয় মঞ্জুর করা হল না তার উপর উনি বলে দিলেন কোনো টাকা মঞ্জুর করা হয়নি। অদ্ভুত দেশ অদ্ভুত তার প্রধানমন্ত্রী, এই ধরনের একটা যুক্তিহীন কথা বলে দিলেন। রাজ্য সরকারকে হেয় করার জন্য, রাজ্য সরকারকে হেনস্তা করার জন্য, আমাদের অপদস্থ করার জন্য ইচ্ছাকৃতভাবে এটা করা হয়েছে। সেই কারণে আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রধানমন্ত্রীর বিরুদ্ধে আমাদের এই স্বাধিকার ভঙ্গের অভিযোগ আনছি।

(তুমুল হট্টগোল)

(Several Members from Congress Benches rose in their seats)

(Noise)

**Mr. Speaker :** Please, please. Please take your seats. If the members do not have the patience...

(Noise and interruption)

(Several Members from the Congress benches again rose in their seats)

Please, please take your seats.

(Noise and interruptions.)

আমাকেও বলতে দেবেন না? আমিও বলব না। তবে আমরা সকলে বাড়ি চলে যাই। বসুন বসুন।

The question is that if the members do not have the patience to hear what another member is saying, I say, both the sides can play the same game. I always said in the House, what you have done they can do likewise while you speak. Keep that in mind. What you have just done they can do it when Dr. Zainal Abedin or any of you will speak ; the same thing will repeat. Please be seated.

(Members from the Congress benches again rose in their seats–Noise)

Please, please.

(**Dr. Zainal Abedin :** Sir, you are violating the rules) I know what is what. I can neither violate the law nor can you do that. What you have been doing is the violation of the law. You are not allowing a member to speak.

(Noise)

What is in the rules? Honourable members, why are you all going on in this way?

(**Dr. Zainal Abedin :** Sir, I have a point of order)

**Mr. Speaker :** Dr. Abedin, what is your point of order?

**Dr. Zainal Abedin :** Sir, I am painfully necessitated to draw your attention to the fact that certain things are happening of late in which, the rules, the expressive rules, customs and parliamentary conventions are being violated by no other person than the Chair or the Presiding Officer of this House. Sir, I invite your attention to rule 328. It clearly says that a member while speaking shall not use offensive expressions about the conduct of proceedings of Parliament or of any State Legislature, or reflect on any determination of the House except on a motion for rescinding it, or reflect upon the conduct of any person whose conduct can only be discussed on a substantive motion drawn up in proper terms under the Constitution, or use treasonable, seditious, or defamatory words.

Sir, my submission is that the Prime Minister spoke in Parliament. The proceedings of the Parliament cannot be the subject matter of discussion here. What Shri Amalendra Roy has said is clearly against the custom.

(Noise)

(Members of both sides rose in their seats)

**Mr. Speaker :** Please, please.

(Noise and interruptions)

The House is adjourned till 3 P.M.

**(After adjournment)**

[3-00-3-10 P.M.]

**Dr. Zainal Abedin :** Sir, on a point of order.

**Mr. Speaker :** Dr. Abedin, Please take your seat. There will be no mention or zero hour mention today. Dr. Abedin, what is your point of order?

**Dr. Zainal Abedin :** Mr. Speaker, Sir, under rule 328 'proceedings of the Parliament cannot be discussed or any reflection cannot be made on the proceedings of the Parliament.' Further, Sir, it is stated in the same section that no reflection can be cast upon the conduct of any person whose conduct can only be discussed on a substantive motion drawn up in proper terms under the Constitution. Sir, unworthy words, words of distaste and defamatory words cannot be used. Further, Sir, it is your own ruling in which you have advised the members not to believe in newspaper reports. You have asked them not to quote

from newspapers as that may be false. Even yesterday you have cautioned Shri Anil Mukherjee. But honourable Member, Shri Amalendra Roy is making any complaint or any allegation against any member of this House, notice has to be given to that member. Honourable member, Shri Amalendra Roy is making allegation using defamatory words against the Prime Minister. If whatever Prime Minister has said is true, and I take it for granted that the Prime Minister has spoken in the Parliament, it then becomes the proceedings of the Parliament. Even the proceedings of the Parliament means not only what is spoken in the Parliament or happened in the Parliament, but also the preparation for the Session amounts to proceedings or a part of Parliament. I will invite your attention to Kaul and Shakdher, page 195. it runs as follows :' Proceedings in Parliament.

The term "Proceedings in Parliament' or the words "anythings said in Parliament" have not so far been expressly defined by courts of law. However, as technical term, these words have been widely interpreted to mean any formal action, usually a decision taken by the House in its collective capacity, including the forms of business in which the House takes action, and in the whole process, the principal part of which is debate, by which it reaches a decision. The term thus connotes mere than more speeches and debates.

The term "proceedings in Parliament" covers both the asking of a question and the giving of written notice of such question, motion, Bill or any other matter and includes every thing said or done by a member in the exercise of his functions as a member in a Committee of either House, as well as everything said or done in either House in the transaction of Parliamentary business.

In this connection the Orissa High Court, inter alia, observed :

It seems thus a settled Parliamentary usage that "proceedings in Parliament" are not limited to the proceedings during the actual session of Parliament but also include some preliminary steps such as giving notice of questions or notice of resolutions etc. Presumably, this extended connotation of the said term is based on the idea that when notice of a question is given and the Speaker allows or disallows the same, notionally it should be deemed that the questions were actually asked in the session of Parliament and allowed or disllowed, as the case may be.

Under the Constitution, as already stated, the validity of any 'proceedings in Parliament cannot be called in question on the ground of any alleged irregularity of procedure.'

Sir, what Shri Amal Roy has done is that he has defended his arguments on the proceedings of the Parliament. The premises of his argument is the floor of the Parliament and the proceedings of the Parliament. So it attracts four ways. In a matured democracy established convention and practice are more forceful than the actual statute. Sir, in U.K.–I am referring here U.K. because most part of our democracy is following West Minister type of democracy where there are something half written and something half conventional and the force of convention is even larger than what is written. Sir, my submission is that Shri Amal Roy has clearly violated the rule 328 of the House and sub-sections about which I have already mentioned. He has clearly violated the established norms, customs and practice. In the House of Commons, Sir, you know that the proceedings of the 20th Century the name of Crown or even the name of any dignitary is not brought to debate in the House except on a substantive motion. Sir, he has mentioned about the proceedings of the Parliament but he has not given any record of the proceedings of Parliament. Whatever has been said, he has not been able to adduce. Sir, even you have said, "Don't believe in newspaper information." I do not know under what rule you have allowed Mr. Roy to speak. Further, Sir, your own ruling is that notice has to be given beforehand by a member if he wants to raise any allegation against another member. Sir, they have got their own members in Parliament. I think they have not been so poor to lose any representation in the Parliament. They have got their own representative in Parliament. If they think that the Prime Minister or any other dignitary has violated any rule they have their representatives who can defend it there. If they are so anxious they can bring a substantive motion and discuss the matter. So what Mr. Roy has said must be expunged from the proceedings of the House otherwise it will violate all norms, decency, decorum and the established Parliamentary practice of the whole world except West Bengal–where there is no rule of law and only rule of jungle is prevailing.

[3-10–3-20 P.M.]

**Mr. Speaker :** Dr. Abedin, you have drawn my attention to sub-rule 3 of rule 328 where a warning has been given. It says : "A member while speaking shall not use offensive expression about the conduct or proceedings of Parliament or State Legislature". So, the bar is in using of offensive expressions about the conduct or proceeding of Parliament or any State Legislature. Is there any bar in discussing the proceedings?

**Dr. Zainal Abedin :** Yes, there is.

**Mr. Speaker :** Where, show me that. You are referring to proceedings of Parliament everyday. You are referring, they are referring.

**Dr. Zainal Abedin :** Sir, I am clear whatever Mr. Roy has said is certainly not a compliment.

**Mr. Speaker :** But it is not unparliamentary, it is not defamatory. If he uses unparliamentary or defamatory comments I can expunge that.

**Dr. Zainal Abedin :** Sir, Mr. Roy was not giving any compliment. He was criticising, he was making reflection upon the conduct of a dignitary. It is a gross libellous aspersion on the proceedings of Parliament. It is barred by this. Sir, I oppose in three counts here and I draw your attention to sub-rules 3,5 and 7 of rule 328. Due to shortage of time I do not quote these sub-rules.

**Mr. Speaker :** Dr. Abedin, I want to know specifically from you whether your contention is that whatever is discussed in Lok Sabha or in other State Assemblies or in the Rajya Sabha cannot be a matter of discussion of this House?

**Dr. Zainal Abedin :** Sir, Mr. Ray has made reflection...

**Mr. Speaker :** Leave alone the question of reflection. Leave alone what Mr. Roy has said or discussed. Let us clear point by point. First is whether we can refer to the proceedings of Parliament–yes or no. In my opinion we can. We cannot cast any reflection on it. We cannot make, what is called unparliamentary comments on it. There is a bar. There is definitely a bar. We cannot make upparliamentary comments on it in any case, whether it is in the Lok Sabha or in the State Assembly. If it is so, it has to be expunged. As you are senior member of the House I want to know from you.

**Dr. Zainal Abedin :** Sir, I am only for 25 years. I have the privilege of being elected for seven terms from the same constituency.

**Mr. Speaker :** Yes, you being a young member of twenty five years in this House, I am seeking assistance from you on one point. When a matter is subject to passing by the House in this case the budget matter has not yet been passed by the House. It is subject to passing by the House. First General discussion takes place, then the discussion on Demandwise grant takes place. Before a certain Grant is discussed, if somebody makes certain comments in the Parliament or out of Parliament–what will be the legal position?

**Dr. Zainal Abedin :** Sir, Parliamentary proceedings starts right from the service of notice and any reflection on such procudures is reflection on Parliament.

**Mr. Speaker :** What would happen if the statement is made outside the Parliament?

**Dr. Zainal Abedin :** If Mr. Roy chooses to speak in Maidan I would not object to it. If Mr. Roy chooses to speak in the crematorium would not object.

**Mr. Speaker :** My question is if the statement is attributed to the Prime Minister and if it is made outside the Parliament what would be legal position?

**Dr. Zainal Abedin :** It is upto the public. they can take it to the court. They can sue. There is no bar. Sir, I draw your attention on two points. In a parliamentary democracy, as you maintain the institution, the guardian of the citizen happens to be the court and guardian of the legislatures happens to be Speaker or the Presiding Officer. If the Prime Minister has spoken outside the Parliament, it is upto them, they can carry it to the public. They can go to the court, they can use the Prime Minister. But they cannot discuss it. Not only Prime Minister, they cannot cast a reflection which is a gross libelloue aspersion against the Prime Minister.

**Mr. Speaker :** O.K. I have heard you. Now, Mr Sattar.

**শ্রী আবদুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোয়েশ্চেন অব প্রিভিলেজ উনি নিয়ে এসেছেন। কোয়েশ্চেন অব প্রিভিলেজ যেটা ২২৬-তে বলছে, আমি একথা বলতে চাই যে প্রিভিলেজের ব্যাপারটা যদি প্রথমে দেখা যায় তাহলে দেখা যাবে যে এই প্রিভিলেজ যিনি এনেছেন, তিনি নিশ্চয়ই কোনো ডকুমেন্ট ফ্রম দি হাউস অব দি পার্লামেন্ট নিয়ে আসেন নি। Rule 226 says–a Member wishing to raise a question of privilege shall give notice in writing to the Secretary before the commencement of the sitting on the day on which the question is proposed to be raised. If the questioù proposed to be raised is based on a document the notice shall be accompanied by the document. But here the notice has not been accompanied by the document.

এটা যদি ধরে নেওয়া হয় অন দি বেসিস অব দি পেপার তাহলেও আমি আপনাকে বলব যে আপনি কখনও পেপার রেফার করতে দেন নি হাউসে। সুতরাং অন দি বেসিস অব দি পেপার এই প্রিভিলেজ যেটা নিয়ে এসেছেন দ্যাট ইজ নট মেন্টেনেবল ফ্যাক্ট। সেকেন্ডলি, ৩২৮ যেটা ডাঃ আবেদিন আপনার কাছে বলেছেন, In respect of that book practice and procedure of Parliament written by Shri M. N. Kaul and S. K. Shakdhar.

তিনি উল্লেখ করেছেন। Then I shall quote Rule 328(iii) which says–A member which Speaking shall not use offensive expressions about the conduct or proceedings of Parliament in any state Lagislature.

সুতরাং পার্লামেন্টেই হোক, আর যাই হোক প্রাইম মিনিস্টার স্পোক। That is the proceedings of the Parliament or a State Legislature.

সুতরাং এখানে প্রিভিলেজ হোক, আর যাই হোক দি মেম্বার স্পোক। স্যার, আমি জানি আপনি কি করছেন।

**মিঃ স্পিকার ঃ** আপনি কি আজকাল ভবিষ্যত বাণী করছেন?

**শ্রী আবদুস সাত্তার ঃ** স্যার, আপনি এই রুলকে ওভার রুল করতে পারেন। এই রুলকে দরকার হলে সাসপেন্ড করতে পারেন, ফেলে দিতে পারেন। ইন এ পার্টিকুলার কেস এখানে আপনি ভগবানের চেয়েও বড়। ভগবানও কতকগুলি রুল চেঞ্জ করতে পারেন না কিন্তু আপনি তারও উপরে।

**মিঃ স্পিকার ঃ** যাক, আমাকে আপনি এতবড় ক্ষমতা দিয়েছেন, আমি আনন্দিত হলাম।

**শ্রী আবদুস সাত্তার ঃ** আপনি ইচ্ছা করলে সব মেম্বারকে বের করে দিতে পারেন। এই ক্ষমতা কাদের দেওয়া থাকে? আপনার মতো লোক যারা ওখানে বসে থাকেন তাদের থাকে। আপনি ক্ষমতার অপব্যবহারও করতে পারেন। আপনি যদি সেটা করেন তাহলে কেউ কিছু বলতে পারবে না এবং কোর্টেও যেতে পারবে না। আপনি ইমিউন ফ্রম কাইন্ডস।

**মিঃ স্পিকার ঃ** এটা আল্টিমেটলি জনগণ করবে।

**শ্রী আবদুস সাত্তার ঃ** স্যার, এখানে Rule 328 (iii) says–A member while speaking shall not use offensive expressions about the conduct or proceedings of Parliament or any State Legislature. Next I will quote Rule 328 (V) where it says that–A member while speaking shall not reflect upon the conduct of any person whose conduct can only be discussed on a substantive motion drawn up in proper terms under the Constitution.

আমি জানিনা ঐ ভদ্রলোক কেন প্রিভিলেজ এনেছেন, কিসের ভিত্তিতে প্রিভিলেজ এসেছে। even conduct of the Prime Minister. যদি আলোচনা করতে চান তাহলেও এখানে মোশন-এর প্রশ্ন আসে, আপনি তাও পারেন না। The Prime Minister spoke in the House on the floors of the House.

যদি প্রাইম মিনিস্টার বাইরে কিছু বলে থাকেন, নট অ্যাজ এ প্রাইম মিনিস্টার তাহলেও বলতে পারেন যে একটা মোশন আলাদা ভাবে আসতে পারে। কাজেই এখানে প্রিভিলেজের কোনো প্রশ্ন নেই। বিকজ তিনি যদি কিছু বলে থাকেন ঐ হাউসেই বলেছেন, Not in respect of the proceedings of the House. That can be discussed there, if possible. কাজেই আই থিংক, মিঃ রায় হ্যাজ গট হিজ ফ্রেন্ড দেয়ার, সুতরাং যদি মিঃ

রায় মনে করেন তাহলে তিনি করতে পারেন/সি. পি. এম.-এরও অনেক লোক সেখানে আছেন তারাও করতে পারেন। এখানে মিঃ রায় পার্লামেন্টে যাবার স্বপ্ন দেখছেন কি না আমি জানি না। আজকে রিফ্লেক্ট আপন দি কনডাক্ট অব এনি পারসন—প্রাইম মিনিস্টার নয়, অন্য কোনো মেম্বার নয়। কোনো মেম্বারের ব্যাপারে যখন কেউ কিছু বলতে ওঠে আপনি সঙ্গে সঙ্গে তাকে থামিয়ে দিয়েছেন, বলেছেন যে ফার্স্ট গিভ এ নোটিশ টু মি।

[3-20–3-30 P.M.]

আপনি এখানে খবরের কাগজ পড়তে গেলে You have banned it. কোথাও লেখা নেই খবরের কাগজ পড়া ব্যান করা হবে। কিন্তু ইউ ডিড ইট। সুতরাং এটা Reflect upon thc Conduct of any person whose Conduct can only he discussed on a substantine motion.

কিন্তু এটা On the floor of the House অর্থাৎ on the floor of the Parliament. যদি এই কথা বলা হয়ে থাকে তাহলে cannot discuss it here. No right of this Assembly to discuss it here. সুতরাং এটাকে নিয়ে প্রিভিলেজ মোশন নিয়ে আসা হয়েছে, এটা প্রিভিলেজের কোনো কিছু আছে কি? Does a question of privilegelies in it? He has said anything about Assembly? No How it involves a privileges. How it involves a Priviliges. He is a mad man. He should be sent to the lunatic asylum তিনি বলে থাকতে পারেন ১৯৮৫-৮৬ সালে খরচ হয়নি। না হতে পারে। স্যার, সেদিন গভর্নরের কন্ডাক্ট নিয়েও আপনি আলোচনা করতে দিয়েছেন। আপনি হাউসের কাস্টডিয়ান, আমরা অ্যাটলিস্ট আপনার কাছে আশা করব যে, you may lead a member irrespective of the party.

আমি এইটুকু আশা করব, এতবড় একটা ব্যাপার, পার্লামেন্টের প্রাইম মিনিস্টারকে নিয়ে এখানে আলোচনা করতে—খবরের কাগজে যা বেরিয়েছে এবং এই ব্যাপারে মিঃ রায় যেটা বলেছেন, সেটা প্রিভিলেজে আসতে পারে না। This privilege is redundant. এটা এখানে অ্যাপ্লিকেবল নয়। সুতরাং আমি আপনাকে বলবে, এই প্রিভিলেজ আনার মানে হচেছ, এখানে এটা নিয়ে একটা আলোড়ন সৃষ্টি করা—এই যে প্রয়াস, এই প্রয়াস আশা করি আপনি বন্ধ করবেন, এটাই আমি মনে করি। কারণ এটা not applicable and does not come under the perview, under the privilege, so far this House is concerned.

**Dr. Zainal Abedin :** Mr. Speaker Sir, I would like to invite your attention to page No. 427 of Shri A. R. Mukherjee's book. Sir, if you allow me to read—

**মিঃ স্পিকার ঃ** আমি পড়ে নেব।

**শ্রী অনিল মুখার্জি ঃ** যেটা সাত্তার সাহেব বললেন, he put the cart before the Horse বিরোধী দলের সদস্য এটা বোঝেন না, তিনি ২২৪ পড়লেন, কিন্তু ২২৫টা দেখলেন না। আপনি জানেন ২২৪-এ বলছে he put the cart before the horse 'Any

member may, with the consent of the Speaker, raise a question involving a breach of privilege either of a member or of the House or of any committee thereof.' A member wishing to raise a question of privilege shall give notice in writing to the Secretary before the commencement of the sitting on the day on which the question is proposed to be raised. If the question proposed to be raised is based on a document the notice shall be accompanied by the document.' মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোয়েশ্চেন আওয়ারের পর অমলবাবুকে সেই টাইম দিয়েছে এবং একর্ডিং টু রুল সেটা করেছেন। তিনি নিশ্চয়ই সেই নোটিশ দিয়েছেন। আপনি যদি স্যাটিসফাই হন তাহলে সেই ডিসকাশন করতে পারেন। এখানে রুলসে কোথাও নেই যে পার্লামেন্টের ব্যাপারে ডিসকাশন করা যাবে না। তারপর আপনি স্যাটিসফাই হবেন কি না সেই পাওয়ার ইজ উইথ ইউ। সুতরাং আলোচনা করে ওনার বক্তব্য রাখার অসুবিধা কি? আপনি শুনে যদি স্যাটিসফাই হন, তারপর আপনি প্রিভিলেজ কমিটিতে পাঠাবেন কি পাঠাবেন না, সেটা ডকুমেন্ট এবং তার একজামিনেশনের উপর নির্ভর করে। একজামিনেশনের পরে আপনি যদি স্যাটিসফাই হন তাহলেই প্রিভিলেজ কমিটিতে ম্যাটারটা পাঠাবেন। সুতরাং সেখানে ডিসকাশন করার কোনো বার নেই। স্যার, এটাই আমার সাবমিশন।

**Shri Gyan Singh Sohanpal :** Sir, thank you very much for allowing me to make my submissions on the issue under discussion. Sir, the honourable member, Mr. Roy has brought a privilege motion and has given the notice. Every member has the right to give notice of a privilege motion. There is provision to this effect under the rules. Accordingly he has given the notice. What is the subject, Sir ? The subject is something which has been said on the floor of the Lok Sabha by the Prime Minister or for that matter by anybody else. And what is the basis, Sir ? The basis is the report of a speech published by a newspaper purported to have been given by the Prime Minister on the floor of the House. In other words, the honourable member has given notice of a privilege motion relying on the newspapers reports in regard to proceedings which are not before the House. I am not going into the aspersion, about conduct or the proceedings of the House. That has been abundantly dealt with and referred to by my friend and by the Leader of the Opposition. The question before the House is whether anything said or spoken on the floor of the House and basing what has been said.............

(At this stage the red light was lit)

Sir, give me some more time. Also, Sir, I do not like red light.

**Mr. Speaker :** Oh! you are afraid of red ?

**Shri Gyan Singh Sohanpal :** Sir, the basis is a report published in

the newspapers about the proceedings of what has been said in the floor of the House. My contention is that privilege can never be brought basing on the newspaper report of a speech delivered on the floor of the House. In support of my contention I draw your attention to "Parliamentary Procedure of India" by Shri A.R. Mukherjee—page172.

'Extract from the newspapers or speeches or proceedings in the House'.

Reading of extracts from speeches made in the House or from proceedings of the House, as reported in newspapers, is not allowed.

As Sir Robert Peel put it :

"It was irregular to refer to a report of a speech appearing in a newspaper, and purporting to have been delivered in the House ; for ofcourse honourable members could not be held responsible for anything which they had not themselves formally authorised. Reports appearing in the newspapers of speeches made in the House were undoubtedly matters which could not be referred to as authority."

So, Sir, anything which has just appeared in the newspaper, which has been said on the floor of the House cannot from the basis for framing a privilege motion. That is my submission, Sir.

**Mr. Speaker :** I request Shri Amalendra Roy to give the reply in two minutes.

[3-30—3-40 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার প্রশ্নটা খুবই সিম্পল। আমি যে প্রিভিলেজ মোশনটা এনেছি তাতে আমি মনে করি ওঁরা যে আইন কোট করলেন তার কোনোটাতেই আটকায় না। মাই প্রিভিলেজ মোশন ইজ পারফেক্টলি ইন অর্ডার। ডকুমেনটের কথা হচ্ছে যেটুকু প্রাইমাফেসি একজামিনের ব্যাপারে, এটা এখানে কেউ কনক্লুসিভ করতে আসেনি, সেটা এরকমভাবে হয়, বরাবরই এই হাউসে একাধিকবার হয়ে এসেছে। কাজেই সেদিকে আমি মনে করি, যে ডকুমেন্ট আমি দিয়েছি যে ডকুমেনটের উপর বরাবর প্রাইমাফেসি অ্যাডমিটেড হবে কি হবে না সেটাও দেখতে হবে। মোট পয়েন্ট হচ্ছে এই, ওখানকার কথা এখানে হবে না, এখানকার কথা ওখানে হবে কি করে? এখানকার হাউসের কোনো মেম্বার, কোনো মিনিস্টার যদি প্রিভিলেজ মোশন আনার মতো কোনো কিছু অ্যাট্রাক্ট করেন তাহলে কি সেটা আনা যায় না হাউসে ? দেয়ার ইজ নো বার। কাজে কাজেই ওখানে আমি পয়েন্ট এনেছি, প্রিভিলেজের এই আচরণে হস্তক্ষেপ করলেন কি ভাবে? এই ভাবে করলেন যে বাজেট আমরা এখানে পাস করলাম না সেই বাজেট পাস না হওয়া সত্ত্বেও উনি কি করে লোকসভায়, ভারতবর্ষের লোকসভায় কি বললেন যে ১৯৮৬-৮৭ সালে এক পয়সাও মঞ্জুর হয়নি। কারণ আমি এখন মঞ্জুরি দিই নি, কাজে কাজেই যদি এখন পর্যন্ত মঞ্জুরি না দিই

এ কথা এখানে বলা হয়ে গেল। সেটা বলা মানে মূল অধিকারে হস্তক্ষেপ করা। আমি এখানে প্রিভিলেজ মোশনে যে সব রুল কোট করেছি, প্রিভিলেজ মোশন হচ্ছে, ডু নট ফরগেট দ্যাট প্রিভিলেজ মোশন ইজ এ স্পেশ্যাল টাইপ অব মোশন। এর আলাদা রুল আছে, আলাদা কনভেনশন আছে, সেগুলি দেখে এটা আটকানো যায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার পয়েন্ট পরিষ্কার। প্রাইমাফেসি আছে কি নেই সেটা আপনি দেখবেন। এই কেসে মাননীয় বিরোধীপক্ষের নেতা আমাকে বললেন যে, আমাকে নাকি লুনেটিক অ্যাসাইলামে যেতে হবে, সেটা ওঁর বাড়ির পাশেই আছে, কাজেই ওঁরই লুনেটিক অ্যাসাইলামে যাওয়া দরকার, আমার বাড়ি থেকে সেটা অনেক দূর। উনি যেভাবে ডিফেন্স দিলেন সেই ডিফেন্সে প্রাইম মিনিস্টারের যে ভরাডুবি হবে সে বিষয়ে কোনো সন্দেহ নেই।

**Mr. Speaker :** Honourable Member, Shri Amlendra Roy has given a notice of breach of privilege. The grounds of his notice are a news report appearing in Telegraph of today's date wherein he has alleged that the news item reports that Shri Rajiv Gandhi, Prime Minister of India, who is a Member of the Lok Sabha, has during the question hour, stated in Lok Sabha that for 1986-87 in a certain scheme of the State Irrigation Department nothing had been sanctioned. The contention of the honourable Member, Shri Amalendra Roy is that as the budget for that department has not as yet been passed by this House and the subject-wise budget debates are continuing, the Prime Minister, Shri Rajiv Gandhi has committed a breach of privilege of this House by disclosing something which this House has not yet considered and voted.

Please have patience. Dr. Abedin, I have heard you patiently, in great details. Please have patience and hear me.

**Dr. Zainal Abedin :** Shri Abdus Sattar, the Leader of the Opposition, and Shri Gyan Singh Sohanpal have vehemently opposed the notice of Shri Amalendra Roy. Shri Anil Mukherjee supports the contention of Shri Amalendra Roy. Now, the moot point to be gone is whether the statement made on the floor of the Lok Sabha is a breach of privilege of this House even though that statement apparently might be a breach of privilege if said elsewhere. That is the only question which has to be gone into at this relevent point of time. There is another aspect which has to be considered as to whether any breach of privilege can be based entirely on a newspaper report.

**Shri Gyan Singh Sohanpal :** Newspaper reports about the proceedings.

**Dr. Zainal Abedin :** I have said, 'reflection'.

**Mr. Speaker :** You are so impatient. I find you no patience. You

cannot hear the judgement also.

It has been the past convention, it has been the past experience of this House where a prime facie case made out also on the basis of newspapers report that has been sent to the Privilege Committee even by this House, even by the earlier House and even in the years past. I do not think that point by itself has very strong ground to stand. But the earlier point which states that a statement made on the floor of the House—Lok Sabha or for that matter in any other House whether it can be a breach of privilege and whether a notice of breach of Privilege could lie on such statement made on the floor of the Parliament or of the House of any other State. My attention is drawn to Kaul and Shakdher at Volume-1, page 243. A similar incident has taken place some years back.

"On March 26, 1959, a member drew the attention of the House, i.e. the House of the Lok Sabha–"to a news item appearing in Samaj, an Oriya daily of Bhubaneshwar in its issue of March 18, 1959, wherein the Chief Minister of Orissa was alleged to have cast sweeping and general remarks against members of Parliament. The member said that the Chief Minister of Orissa and the Editor of Samaj might be called to the bar of the House to explain their conduct or, in the alternative, the matter might be referred to the Committee on Privileges for investigation and report." That statement of the Chief Minister of Orissa was made on the floor of the Orissa Legislative Assembly. In that case "while refusing his consent for the reason that each House is supreme as far as its own proceedings are concerned, the Speaker ruled :

"If really the Hon'ble Chief Minister has said, what he is alleged to have said, it is regrettable. If it is really true, this ought not to be continued.

I hope and trust that this wholesome principle will be followed everywhere–no House will cast any aspersion and no member will cast any aspersion on any member of the other House or any House in this way."

Now if a member makes statement outside the House then another situation prevails according to Kaul and Shakdher. Obviously I find that Shri Amalendra Roy's contention is that if the Honourable Minister Shri Rajib Gandhi, Prime Minister of our country made a statement on the floor of the Lok Sabha—if what is reported in the newspaper–is true it is regrettable. It is unfortunate that within the domain of protected territory the Prime Minister of the country seeks to cast aspersion on a matter which is still subject matter of proceedings of the House. It

has not been debated, it has not been discussed and it has not been voted. It will be intemperament for a person of such high office to deal casually with the vested rights, interest and privileges of members of a state Assembly. Where the Prime Minister of a country should protect the protected domains of the Lok Sabha he attempts to encroach and attack. It is unfortunate. I can only say that because of the protection of the floor of the Lok Sabha no breach of privilege as such can be taken note of. But I can only say it is regrettable and unfortunate, and I hope it will not take place in future.

(Noise)

(Congress Members rose in their seats)

**Dr. Zainal Abedin** : No, Sir. We oppose it.

(At this stage the Members from the Congress Benches walked out of the Chamber).

[3-40–3-50 P.M.]

## LEGISLATION

### The West Bengal Land Reforms (Second Amendment) Bill, 1986.

**Shri Benoy Krishna Chowdhury** : Sir, I beg to introduce the West Bengal Land Reforms (Second Amendment) Bill, 1986.

(Secretary then read the Title of the Bill)

**Shri Benoy Krishna Chowdhury** : Sir, I beg to move that the West Bengal Land Reforms (Second Amendment) Bill, 1986, be taken into consideration.

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে এই প্রস্তাব উত্থাপন করছি যে, ১৯৮৬ সালের পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার (দ্বিতীয় সংশোধন) বিধেয়কটি বিবেচনার জন্য গৃহীত হোক।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৫৫ সালের পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইনের ১৪ এফ ধারায় এই মর্মে বিধান আছে যে, তফসিলি উপজাতি সম্প্রদায়ভুক্ত কোনো রায়তের জমি বা তার অংশ বিশেষ বিক্রির জন্য কোনো আদালত কোনো ডিক্রি জারি করতে বা আদেশ দিতে পারবেন না, বা কোনো ডিক্রি বা আদেশ কার্যকর করে এরূপ কোনো জমি বিক্রি করা যাবে না।

বিভিন্ন আদালতের ভিন্ন ভিন্ন ব্যাখ্যা বা মতামতের ফলে আইনের এই রক্ষাকবচটি বাস্তব ক্ষেত্রে ফলপ্রসূ হয়নি। পাটনা হাইকোর্ট এবং উড়িষ্যা হাইকোর্ট এই মর্মে রায় দিয়েছেন যে, কোনো ব্যক্তি কোনো প্রসিডিংসের প্রথম পর্যায়ে অর্থাৎ নিম্ন আদালতে আইনে প্রদত্ত এরূপ সুযোগসুবিধা প্রদানের জন্য প্রার্থনা জানাতে না পারলে পরবর্তী পর্যায়ে অর্থাৎ উচ্চ

আদালতে তিনি এরূপ প্রার্থনা জানাতে পারবেন না।

তফসিলি উপজাতি সম্প্রদায়ভুক্তগণ আইনগত মোকর্দমা পরিচালনার জন্য আইনজীবী নিয়োগ করতে পারেন না। যদি "resjudicata" বিধান আরোপ করে আইনের সুযোগসুবিধাগুলো তপসিলি উপজাতিভুক্ত ব্যক্তিগণকে দেওয়া না যায়, তাহলে জনকল্যাণমূলক আইনগুলির উদ্দেশ্য ব্যর্থ হবে।

বিভিন্ন আদালতের ভিন্ন ভিন্ন ব্যাখ্যা মতামতের প্রতি কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করেছিলেন। ১৯৫৫ সালের পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইনের ১৪ এফ ধারাটির বিধান বিহার সরকারের সংশ্লিষ্ট আইনের প্রায় অনুরূপ। কাজেই, পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইনের ১৪ এফ্ ধারাটি ঈপ্সিত বা প্রয়োজনীয় সুযোগ সুবিধা প্রদানের পক্ষে উপযুক্ত নয়। এই পরিস্থিতির হাত থেকে উদ্ধার পাওয়ার জন্য পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইনটি এমনভাবে সংশোধন করা প্রয়োজন যাতে তফসিলি উপজাতি নয় এরূপ কোনো ব্যক্তির কাছে জমি বিক্রয়ের ক্ষেত্রে কোনো ডিক্রি কার্যকর করে জমি বিক্রয়ের আদেশ রদ করার জন্য তফসিলি উপজাতি সম্প্রদায়ভুক্ত কোনো ব্যক্তি উচ্চতর আদালতের কাছে আবেদন করতে পারেন। আলোচ্য বিধেয়কটিতে ভূমি সংস্কার আইনের এই প্রকার সংশোধনেরই প্রস্তাব করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আশা করি, মাননীয় সদস্যগণ আমার এই প্রস্তাবে সম্মতি দেবেন এবং আমার উত্থাপিত ১৯৮৬ সালের পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার (দ্বিতীয় সংশোধন) বিধেয়কটি বিধানসভা কর্তৃক অনুমোদনের জন্য গৃহীত হবে।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the West Bengal Land Reforms (Second Amendment) Bill, 1986, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 3 and preamble

The question that clauses 1 to 3 and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to move that the West Bengal land Reforms (Second Amendment) Bill, 1986, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## VOTING ON DEMANDS FOR GRANTS

### DEMAND No. 7

Major Heads : 229-Land Revenue and 504-Capital Outlay on other General Econmic Services.

**The Budget Speech of Shri Benoy Krishna Chowdhury is taken as read.**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৭নং দাবি

সংক্রান্ত দুটি মুখ্যখাত "২২৯—ভূমি রাজস্ব" এবং "৫০৪—অন্যান্য অর্থনৈতিক কৃত্যকসমূহের ক্ষেত্রে মূলধনী ব্যয়বরাদ্দ" বাবদ ১৯৮৬-৮৭ আর্থিক বছরে ৩৫,৬৩,৮২,০০০ (পঁয়ত্রিশ কোটি তেষট্টি লক্ষ বিরাশি হাজার) টাকা মঞ্জুর করা হোক। এর মধ্যে ইতিপূর্বে ভোট অন অ্যাকাউন্ট-এ মঞ্জুরিকৃত ৬,৯১,০০,০০০ (ছয় কোটি একানব্বুই লক্ষ) টাকা অন্তর্ভুক্ত আছে।

২। ১৯৮৫-৮৬ আর্থিক বছরে "০২৯-ভূমি রাজস্ব" বাজেট খাতে আনুমানিক ১১৫,২৮,৮৭,০০০ (একশো পনেরো কোটি আটাশ লক্ষ সাতাশি হাজার) টাকা পাওয়া যাবে বলে দেখানো হয়েছিল। প্রাক্কলনে বহিপ্রক্ষিপ্ত অর্থের পরিমাণ হল ১২০,৩৮,০০,০০০ (একশো কুড়ি কোটি আটত্রিশ লক্ষ) টাকা। মূলত কয়লার উপর বর্ধিত সেস ধার্য হওয়ার জন্যই এই বৃদ্ধি ঘটেছে।

৩। ১৯৮৬-৮৭ সালে ব্যয়বরাদ্দের জন্য মোট যে ৩৫,৬৩,৮২,০০০ (পঁয়ত্রিশ কোটি তেষট্টি লক্ষ বিরাশি হাজার) টাকার দাবি উত্থাপন করা হয়েছে তার মধ্যে "২২৯-ভূমি রাজস্ব" খাতে ৩৪,৫৩,৫২,০০০ (চৌত্রিশ কোটি তিপ্পান্ন লক্ষ বাহান্ন হাজার) টাকা এবং "৫০৪-অন্যান্য সাধারণ অর্থনৈতিক কৃত্যকসমূহের ক্ষেত্রে মূলধনী ব্যয়বরাদ্দ" খাতে ১,১০,৩০,০০০ (এক কোটি দশ লক্ষ ত্রিশ হাজার) টাকা ব্যয় হবে বলে অনুমান করা হয়েছে।

৪। প্রথম থেকেই বামফ্রন্ট সরকার ভূমি-সংস্কারকে গুরুত্ব দিয়ে সুসংহত সামগ্রিক গ্রামোন্নয়নের কাজে অগ্রসর হয়েছেন। বলা বাহুল্য, ভূমি-সংস্কার ছাড়া কৃষির ক্ষেত্রে উন্নতিসাধন সম্ভব নয় এবং ১৯৫৩ সালের জমিদারি গ্রহণ আইন এবং ১৯৫৫ সালের ভূমি-সংস্কার আইনেই এর জন্য প্রয়োজনীয় কাঠামোটি রয়েছে। কিন্তু মূল কর্তব্যটি বামফ্রন্ট সরকারের জন্য অপেক্ষমান ছিল। এই সরকার বিগত নয় বছর নিরবচ্ছিন্ন প্রয়াস চালিয়ে ভূমি-সংস্কার সংক্রান্ত আইনকে যথাযথভাবে রূপায়িত করার জন্য প্রশাসন যন্ত্রকে সক্রিয় করে তুলেছেন। কৃষক সংগঠনগুলির সহযোগিতা নিয়ে এবং পঞ্চায়েতসমূহকে বিভিন্নভাবে যুক্ত করে আমরা ভূমি-সংস্কারের সমস্ত কর্মসূচিতে জনসাধারণকে সামিল করতে পেরেছি।

৫। বামফ্রন্ট সরকারের ভূমি-সংস্কারের কাজে যেসব বিষয়ের উপর মূলত জোর দেওয়া হয়েছে সেগুলি হল ঃ (১) ঊর্ধসীমার অতিরিক্ত জমি সরকারে ন্যস্ত করা ; (২) ভূমিহীন মানুষের মধ্যে উদ্বৃত্ত জমি বন্টন ; (৩) ভাগচাষীদের নাম নথিভুক্ত করা ; (৪) ন্যস্ত জমির প্রাপক ও ভাগ চাষীদের মধ্যে প্রাতিষ্ঠানিক অর্থসংস্থানের মাধ্যমে উপকরণ যোগান দেওয়া এবং (৫) গ্রামীণ দরিদ্র মানুষদের কয়েকটি শ্রেণীকে বাস্তুজমি দেওয়া।

৬। যেসব মধ্যস্বত্বভোগি এবং বড় জমির মালিক গোপনে ঊর্ধসীমার অতিরিক্ত জমি ধরে রাখেন তাঁদের অভিসন্ধিকে ব্যর্থ করে দেওয়া এবং ঊর্ধসীমার অতিরিক্ত ঐরূপ উদ্বৃত্ত জমি খুঁজে বের করাই হল বর্তমান সরকারের লক্ষ্য। আমাদের ভূমি-সংস্কার সম্পর্কিত প্রশাসনযন্ত্র পঞ্চায়েতিরাজ প্রতিষ্ঠান সমূহের সক্রিয় সহযোগিতায় নিরলস প্রয়াসের মাধ্যমে ১৯৮৫ সালের ডিসেম্বরের শেষ অবধি প্রায় ১২.৪৩ লক্ষ একর চাষের জমি সরকারে ন্যস্ত করার কাজকে সুনিশ্চিত করতে পেরেছেন।

৭। ন্যস্ত জমি বন্টনের ব্যাপারে সরকারের অনুসৃত নীতি ছিল, যেসব চাষীর জমি নেই

অথবা যাঁদের নামমাত্র জমি আছে, তাঁদের কাছে উদ্বৃত্ত জমি পৌছে দেওয়া। ভূমিসংস্কার কর্মসূচির এই গুরুত্বপূর্ণ অংশে পঞ্চায়েতিরাজ প্রতিষ্ঠানগুলিকে যুক্ত করতে আমরা সক্ষম হয়েছি। ১৯৮৫ সালের শেষ পর্যন্ত ৮.১৩ লক্ষ একর জমিকে প্রায় ১৬.৪০ লক্ষ প্রাপকদের মধ্যে বিতরণ করা হয়েছে। এঁদের মধ্যে ৬.০৫ লক্ষ তফসিলি জাতি ও ৩.১৮ লক্ষ তফসিলি উপজাতির মানুষ রয়েছেন।

৮। যদিও বঙ্গীয় প্রজাস্বত্ব আইন, ১৮৫৫-র সময় থেকে ভূ-বাসন সংক্রান্ত নথিপত্রে ভাগ চাষীদের নাম নিবন্ধীকরণের কাজকে জরিপ ও ভূ-বাসন কৃত্যের একটি অবিচ্ছেদ্য অঙ্গ হিসাবে ধরা হয়েছিল, এই ব্যাপারে কাজের পরিমাণ ছিল খুবই সীমিত। ১৯৭৮ সাল পর্যন্ত কেবলমাত্র ৩.৫ লক্ষের মতো ভাগচাষীর নাম নথিভুক্ত করা হয়েছে। ভাগচাষীদের অধিকার সংরক্ষণ এবং তাঁদের চাষের নিরাপত্তাকে সুনিশ্চিত করার নীতি অনুসারে বামফ্রন্ট সরকার ভাগচাষীদের নাম নথিভুক্ত করার কাজকে উচ্চ অগ্রাধিকার দিয়েছেন। ১৯৮৫ সালের ডিসেম্বর মাসের শেষ পর্যন্ত প্রায় ৮ বছরের কালব্যাপ্তির মধ্যে নথিভুক্ত ভাগচাষীদের সংখ্যা বেড়ে ১৩.৩৯ লক্ষে দাঁড়িয়েছে। সাধারণ জরিপের কাজ এবং অপারেশন বর্গার মাধ্যমে এই কর্মসূচি এখনও অব্যাহত রয়েছে। এই বিশাল কর্মকান্ডে বর্গাদারদরে সুরক্ষা এবং চাষের নিরাপত্তা বিধানের ফলে একদিকে যেমন গ্রামীণ অর্থনীতির অস্থিরতা হ্রাস পেয়েছে তেমনি অন্যদিকে বর্গাদারগণ তাঁদের জমি থেকে আরো অধিক ফসল উৎপাদনে উৎসাহিত হয়েছেন।

৯। বাণিজ্যিক ব্যাঙ্কের মতো প্রতিষ্ঠানিক উৎসের মাধ্যমে ভূমিসংস্কারে উপকৃতদের কাছে চাষের উপকরণ সরবরাহ করার বিষয়টির প্রতি আমাদের সজাগ দৃষ্টি আছে। ন্যস্ত জমির পাট্টাদার ও ভাগচাষীদের জন্য প্রাতিষ্ঠানিক অর্থের একটি কর্মপ্রকল্পকে ১৯৭৯ সালে আমরাই প্রথম বাস্তবায়িত করেছিলাম। এই কর্মপ্রকল্প রূপায়ণের কাজ আজও অব্যাহত রয়েছে। ১৯৭৯ সালে এই কর্মপ্রকল্পের অধীনে ৫৯,০০০ ব্যক্তিকে আনা হয়। ১৯৮৪-৮৫ সালে এটা বেড়ে ৩ লক্ষে পৌছায়। ১৯৮৫-৮৬ সালের জন্য লক্ষ্যমাত্রা ছিল ৫.৭০ লক্ষ। তাছাড়া, আই. আর. ডি. পি. জাতীয় গ্রাম উন্নয়ন প্রকল্পের জন্য উপকারার্থী নির্বাচনের ব্যাপারে ন্যস্ত জমির পাট্টাদার ও ভাগচাষীদের যাতে অগ্রাধিকার দেওয়া যায়, সেই উদ্দেশ্যে একটি নীতি গ্রহণ করা হয়েছে।

১০। পশ্চিমবঙ্গ ক্ষেতমজুর, কারিগর ও মৎসজীবীদের জন্য বাস্তুজমি অধিগ্রহণ আইন ১৯৭৫-এর রূপায়ণে উল্লেখযোগ্য অগ্রগতি ঘটেছে। ১৯৮৫ সালের ডিসেম্বরের শেষ পর্যন্ত প্রায় ২.০৮ লক্ষ ব্যক্তিকে নথিভুক্ত করে তাঁদের প্রত্যেকের জন্য একটি করে বাস্তু নিশ্চিত করা গেছে।

১১। ভূমি ও ভূমিসংস্কার বিভাগের কাজগুলি অন্যতম হচ্ছে ভূমি অধিগ্রহণ। জনসাধারণের পক্ষে উপযোগি বিভিন্ন উন্নয়ন ও জাতিগঠনমূলক প্রকল্পে রাজ্য এবং কেন্দ্রীয় এই উভয় সরকার আরও বেশি করে অংশগ্রহণ করায় এর গুরুত্ব অনেক বেড়ে গেছে। ১৯৮৫ সালের ১লা এপ্রিল থেকে ১৯৮৫ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত সময়ে বিভিন্ন প্রকল্পের জন্য প্রায় ৮,০০০ একর জমি অধিগ্রহণ করা হয়েছে এবং আরো কয়েক হাজার একর জমি অধিগ্রহণের জন্য কাগজপত্র তৈরি করা হচ্ছে।

১২। এই বিভাগের অন্য একটি গুরুত্বপূর্ণ কাজ হল শহরাঞ্চলের জমি (উর্ধসীমা এবং প্রনিয়ন্ত্রণ) আইন, ১৯৭৬-কে রূপায়িত করা। এই আইন বলবৎ হওয়ার পর থেকে (অর্থাৎ ১৯৭৬ সালের ডিসেম্বর থেকে) এই বিভাগ ১১.৪৭ লক্ষ বর্গমিটার জমি সরকারে ন্যস্ত করতে সমর্থ হয়েছেন।

১৩। ১৯৮২ সালের ১৮ই জানুয়ারি থেকে যে কলকাতা ঠিকা প্রজাস্বত্ব (অধিগ্রহণ ও প্রনিয়ন্ত্রণ) আইন, ১৯৮১ বলবৎ করা হয়েছে, তাতে কলকাতা ও হাওড়া শহরের ঠিকা প্রজা ও ভাড়াটিয়াদের অধিকার সুরক্ষিত করা হয়েছে। কলকাতা শহরে ঠিকা প্রজাদের কাছ থেকে ২৪ হাজার এবং জমি মালিকদের কাছ থেকে ৯০০ রিটার্ন পাওয়া গেছে। হাওড়া শহরে জমিমালিক ও ঠিকা প্রজাদের কাছ থেকে পাওয়া এরকম রিটার্নের মোট সংখ্যা হল ৪,৯০০।

১৪। জমির খতিয়ান নবীকরণ করা হল এই বিভাগের কাজকর্মের একটি গুরুত্বপূর্ণ দিক। সারা রাজ্য জুড়ে এই নথিভুক্তির কাজ চলেছে। পুরুলিয়ার এবং পশ্চিম দিনাজপুর জেলার ইসলামপুর মহকুমার উপজাতিভুক্ত জনগণের নাম নথিভুক্ত করার যে বিশেষ কর্মপ্রকল্প কিছুদিন আগে হাতে নেওয়া হয়েছিল, তা ভালোভাবে এগিয়ে চলেছে। গ্রামাঞ্চলে উপজাতিভুক্ত জনগণের প্রজাস্বত্ব সম্বন্ধে দীর্ঘদিনের যে আশঙ্কা রয়েছে তা দূর হবে এই প্রকল্পের কাজ শেষ হলে।

১৫। আমি আমার বিভাগীয় কাজের অপেক্ষাকৃত গুরুত্বপূর্ণ কাজগুলির কথা বললাম। অনেক কিছু যে করা গেছে তাতে সন্দেহ নেই ; কিন্তু করার মতো এখনও অনেক কাজ বাকি রয়ে গেছে। শুধু পরিমাণের কথা বাদ দিলেও বলা যায় যে, বিগত যে ক'বছর বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন রয়েছেন, সেই সময়ের মধ্যে ভূমিসংস্কারের ক্ষেত্রে অনেক সুদূরপ্রসারী পরিবর্তন ঘটে গেছে। বর্তমান ব্যবস্থায় সামাজিক ন্যায় বিচারের নীতি যতটা প্রসারিত করা সম্ভব ভূমিসংস্কারের মাধ্যমে তাই করা হচ্ছে। যে কাজ ইতিমধ্যেই সম্পন্ন করা হয়েছে এবং ভবিষ্যতের জন্য যে কাজ হাতে নেওয়া হবে সেইসব কাজ চালিয়ে যাওয়া ও বজায় রাখার জন্য প্রশাসনিক কাঠামোর পুনর্গঠনের প্রয়োজন আছে বলে মনে হয়েছিল। সেই কারণে গ্রামপঞ্চায়েত স্তর পর্যন্ত পরিচালন ও ভূ-বাসন—এই শাখা দুটিকে একত্রিত করে ভূমিসংস্কার প্রশাসনের একটি সুসংবদ্ধ কাঠামো গঠন করার কথা ভাবা হয়েছিল। দুর্ভাগ্যক্রমে, বর্তমানে আদালতের একটি স্থগিতাদেশের ফলে এ বিষয়ে আর অগ্রসর হওয়া যাচ্ছে না। আমার বিভাগ গ্রামাঞ্চলে বিপুল সংখ্যক মানুষ এবং পঞ্চায়েতরাজ প্রতিষ্ঠানগুলির কাছে কৃতজ্ঞ। তাদের নিরবচ্ছিন্ন সমর্থন ও সহযোগ ভূমিসংস্কার কর্মসূচির পোষকতা ও সহায়তা করেছে।

১৬। এই বিভাগ রাজ্যের গ্রামাঞ্চল ও শহরাঞ্চল এই দুই এলাকার জন্যই একটি ভূমি সদ্ব্যবহার নীতির বিভিন্ন দিকের খুঁটিনাটি ইতিমধ্যে পরীক্ষা করে দেখছেন। ভূমি সদ্ব্যবহার নীতির নির্ধারণ ও তার সযত্ন রূপায়ণ আগামী বছরগুলিতে সুষম অর্থনৈতিক বিকাশ এবং স্থিতিশীল ও শান্তিপূর্ণ অবস্থাকে সুনিশ্চিত করার ব্যাপারে সুদূরপ্রসারী সহায়তা প্রদান করবে।

১৭। ১৯৮১ সালের পশ্চিমবঙ্গ ভূমিসংস্কার (সংশোধনী) বিলটি যেটি ১৯৮১ সালের এপ্রিল মাসে রাজ্য বিধানসভা অনুমোদন করেছিলেন সেটি বামফ্রন্ট সরকারের বিগত পাঁচ বছরের ক্রমাগত প্রচেষ্টায় রাষ্ট্রপতির অনুমোদন লাভ করেছে। এই অনুমোদন দিতে গিয়ে

অবশ্য স্বতন্ত্রভাবে কিছু মন্তব্য এসেছে যার দরুন আইনটির আরও কিছু সংশোধন প্রয়োজন হবে। যাই হোক, এখানে উল্লেখযোগ্য বিষয় এই যে বর্তমান সংশোধনীর ফলে জমির সংজ্ঞা ব্যাপকতর করার ফলে বেশ কিছু উদ্বৃত্ত জমি সরকারে ন্যস্ত হবে এবং ঐ ন্যস্ত জমি যোগ্য ভূমিহীন কৃষকগণের মধ্যে বিলিবন্টন করা যাবে। সংশোধনী আইনের ৩৬ ধারায় স্টেট ল্যান্ড কর্পোরেশন বা রিজিওন্যাল ল্যান্ড কর্পোরেশন নামক নতুন সংস্থা গঠনের প্রস্তাব আছে। উক্ত সংস্থার মাধ্যমে নথিভুক্ত বর্গাদারগণ রায়তগণের নিকট থেকে কৃষি জমি ক্রয় করবার জন্য ঋণ পেতে পারবেন। তাছাড়া ঐ আইনের ৪০ ধারায় কো-অপারেটিভ কমন সার্ভিস সোসাইটি গঠনেরও সংস্থান আছে। এই সোসাইটি স্বল্প জমির মালিক সদস্যগণকে ঋণ এবং অন্যান্য কাজে সহায়তা করবে।

১৮। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বলে, আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যবৃন্দকে আমার বিভাগের কর্মসূচি রূপায়ণ করতে সাহায্য করার জন্য এবং ৭নং দাবির অধীনে ৩৫,৬৩,৮২,০০০ (পঁয়ত্রিশ কোটি তেষট্টি লক্ষ বিরাশি হাজার) টাকা ব্যয়নির্বাহ সম্পর্কে আমার বাজেট প্রস্তাব অনুমোদনের ব্যাপারে তাঁদের সদয় সহায়তার জন্য অনুরোধ করছি।

[3.50–4.00 P.M.]

**Mr. Speaker :** There are 26 cut motions on Demand No. 7. All the cut motion are in order and taken as moved.

## MOTION FOR REDUCTION

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of Demand be reduced to Re.1/-

Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**শ্রী উমাপতি চক্রবর্তি ঃ** মাননীয় স্পিকার স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ এই সভায় রেখেছেন তার প্রতি আমি পূর্ণাঙ্গভাবেই সমর্থন করছি এবং এই প্রসঙ্গে কিছু কথা আমি আপনার সামনে রাখছি। আমাদের দেশে ভূমি সমস্যা হচ্ছে জাতীয় ক্ষেত্রে একটি সর্ববৃহৎ এবং সবচেয়ে বড় গুরুত্বপূর্ণ সমস্যা। আজ ৩৮ বছর হ'ল আমাদের দেশ স্বাধীনতা লাভ করেছে। কিন্তু তা সত্ত্বেও আমাদের দেশের কৃষক সমাজ এখনও জমির মালিক হতে পারেন নি। জমির মালিক এখনও পর্যন্ত অকৃষকরাই আছেন। অধিকাংশ জমি এখনও বড় বড় ভূস্বামীদের কব্জায় রয়েছে। এই ব্যাপারে ভারত সরকারের তরফ থেকে ১৯৮১ সালে প্রকাশিত একটি তথ্য এখানে রাখতে চাই। এই তথ্য অনুযায়ী দেখা যাচ্ছে যে আমাদের ভারতবর্ষে মোট কৃষি জমির পরিমাণ হচ্ছে ৪১।। কোটি একর। এই জমির মধ্যে প্রায় ২১ কোটি একর জমির মালিক হচ্ছেন শতকরা ৪ জন বৃহৎ ভূস্বামী। অর্থাৎ আজও বেশিরভাগ জমির মালিক হচ্ছেন বৃহৎ ভূস্বামীরাই এবং এর প্রমাণ পাওয়া যাচ্ছে ভারত সরকারের দেওয়া এই তথ্য থেকে। এখনও পর্যন্ত প্রকৃত অর্থে যাঁরা কৃষক, তাঁরা জমির মালিকানা পেলেন না। এর মূল কারণ এর মধ্যেই রয়েছে। আমাদের মাননীয় বিরোধী দলের অনেকেই

দেখছি চলে গেছেন, দুএকজন কেবল এখানে বসে আছেন, আশাকরি তারাও আমার সঙ্গে একমত হবেন যে, কংগ্রেস দল থেকে যে সমস্ত প্রতিনিধি এখানে আছেন, তাঁরা হচ্ছেন আসলে মুখোশধারি জনপ্রতিনিধি। তাঁদের একমুখে কথা হচ্ছে যে তাঁরা জনগণের প্রতিনিধি, আর একমুখে তাঁদের ভেতরে যেটা আছে তা হচ্ছে, বৃহৎ ভূস্বামী ও পুঁজিপতিদের স্বার্থে কাজ করার কথাবার্তা বলা। এবং সেই ভাবেই তাঁরা বৃহৎ ভূস্বামী ও পুঁজিপতিদের স্বার্থে কাজ করেন। বিভিন্ন সময়ে, বিভিন্ন রাজ্যে এবং আমাদের এই পশ্চিমবাংলাতে বিভিন্ন সময়ে ভূমিসংস্কার বিল তাঁরা পাস করেছেন। আসলে আইন পাস করে তাঁরা জনসাধারণকে ধাপ্পা দিচ্ছেন ও ভুলিয়ে রাখতে পারছেন। কিন্তু অন্যদিকে আইনের ফাঁক দিয়ে বৃহৎ ভূস্বামীদের আইন মোতাবেক জমি লুকিয়ে রাখার সুযোগ-সুবিধা করে দিচ্ছেন। আমাদের দেশে খাদ্য সমস্যার সমাধান আজও হয়নি। দারিদ্র দুরীকরণ হয়নি। বেকারের সংখ্যা ক্রমাগত বাড়ছে। নিরক্ষরতার ক্ষেত্রে আমাদের দেশ যে পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় নিরক্ষরের দেশ তা বিভিন্ন সময়ে বিভিন্ন তথ্য থেকে জানা গেছে। এখানে বিরাট বিরাট সমস্যাগুলি রয়েছে সেই সমস্যাগুলির মধ্যে রয়েছে ভূমি সংস্কার কার্যকর না হওয়া। এখানে এই ভূমি সংস্কার যাতে কার্যকর না হয় তারজন্য বারে বারে প্রচেষ্টা চালিয়ে যাওয়া হয়েছে সারা ভারতবর্ষে এবং পশ্চিমবঙ্গে। আমরা জানি ভারতবর্ষের যে সংবিধান রয়েছে তাতে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের নিয়ম অনুসারে ক্ষমতা যে সীমাবদ্ধ এই বিষয়ে কোনো সন্দেহ নেই। কিন্তু সেই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থাকা সত্ত্বেও যদি শাসকদলের রাজনৈতিক সদিচ্ছা থাকে তাহলে সেই সীমাবদ্ধ ক্ষেত্রে কিছু করা যায় । অগ্রগতি যে করা যায় তার প্রধান প্রমাণ পশ্চিমবঙ্গ এবং ত্রিপুরা। আমি আপনার সামনে একটা তথ্যচিত্র তুলে ধরব। সেই তথ্যচিত্রের মধ্যে সারা ভারতবর্ষে ভূমি সংস্কারের ক্ষেত্রে কি অগ্রগতি ঘটেছে, কতটা সফলতা লাভ করেছে বা করেনি তার একটা প্রমাণ পাওয়া যাবে। ১৯৮৫ সালের ৬ই নভেম্বর পার্লামেন্টে প্রশ্নোত্তরের সময়ে সংশ্লিষ্ট মন্ত্রী একটি তথ্য দিয়েছিলেন ১৯৮৪ সালের মে থেকে ডিসেম্বর পর্যন্ত। তাতে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে যে পরিমাণ উদ্বৃত্ত জমি সরকারে ন্যস্ত হয়েছিল এবং ঘোষিত হয়েছিল এবং বন্টন হয়েছে তার একটি চিত্র দিয়েছেন। আমি এই চিত্রের সবটি পড়ে শোনাচ্ছি না, কেবল যেগুলি গুরুত্বপূর্ণ বিষয় সেগুলি পড়ে শোনাচ্ছি। পশ্চিমবঙ্গের ঘোষিত উদ্বৃত্ত জমি ১১ লক্ষ ৮৫ হাজার ৬৩১, সরকারে ন্যস্ত হয়েছে ১০ লক্ষ ৮৮ হাজার ২৯৩ আর ভূমিহীনদের মধ্যে বন্টিত হয়েছে ৮০৬, ৭৩৯। অন্ধ্রপ্রদেশে জমি ঘোষিত হয়েছে ১০, ৩৯, ৮৪২, সরকারে ন্যস্ত হয়েছে ৪, ৭০, ৯৮৪ এবং ভূমিহীনদের মধ্যে বন্টন করা হয়েছে ৩, ৪২, ০৫৫। গুজরাটে উদ্বৃত্ত ঘোষিত জমি ২, ২৮, ৪০১, সরকারে ন্যস্ত জমি ১,৫২,৬২০ এবং ভূমিহীনদের মধ্যে বন্টন করা হয়েছে ৯৫, ৬৭২। মধ্যপ্রদেশে এটি একটি গুরুত্বপূর্ণ ঘাঁটি, সেখানে ঘোষিত জমি ৩,০৮,৬২০, সরকারে ন্যস্ত জমি ২,০৫,৩০৫ এবং ভূমিহীনদের মধ্যে বন্টন করা হয়েছে ১,৫৬,৬৩৫। উত্তরপ্রদেশ ঘোষিত উদ্বৃত্ত জমি ৫-০৫, ২১৫, সরকারের ন্যস্ত জমি ৪, ৭৬,৫৫৮ এবং ভূমিহীনদের মধ্যে বন্টন করা হয়েছে ৪,৪৪,২৫২। সরকার যদি একটু রাজনৈতিক সচেতন থাকত তাহলে এই ধরনের অসম চিত্র সারা ভারতবর্ষের ভূমি বন্টনের ক্ষেত্রে ফুটে উঠত না। আমি এবার আমাদের বামফ্রন্ট সরকারের যে দৃষ্টিভঙ্গি গত ৮ বছর ধরে চালিয়েছে সেই দৃষ্টিভঙ্গি আপনাদের সামনে রাখছি। গ্রামীণ জীবনযাপনের জন্য বামফ্রন্ট সরকার ভূমিসংস্কারের ক্ষেত্রে যে উদ্যোগ নিয়েছেন সর্বোচ্চ গুরুত্বপূর্ণ। সরকার ক্ষমতায় আসার পর

থেকে ১৯৭৭ সাল থেকে গ্রামীণ জীবনের উন্নয়নের জন্য একটি সার্বিক সুসংহত কর্মপদ্ধতি চালিয়ে যাচ্ছেন। এটা সর্বজন স্বীকৃত ভূমি সংস্কার ছাড়া গ্রামীণ উন্নয়ন করা সম্ভব নয়। মানুষের অর্থনৈতিক উন্নতি হতে পারে না। ভূমি সংস্কারই হচ্ছে এর সার্বিক উপায়। আমাদের পশ্চিমবঙ্গে ১৯৫৩ সালে একে অধিগ্রহণ করে এর উপর আইন আনেন। এতে ভূমি সংস্কার আইন এনে ভূমিস্বত্ব বিলি, ভূমি সর্বোচ্চ সীমা নির্ধারণ এবং ভূমি বন্টন সিলিং বন্টন এর মধ্যে দিয়ে আনা হল। সরকারি সদিচ্ছায় এই আইনগুলি করা হল। কংগ্রেস সরকার বড় বড় ফাঁক রেখে গেছেন। আর আমাদের আমলে দীর্ঘ ৮ বছর ধরে কি দেখতে পাচ্ছি—১৯৭৭ সাল থেকে ১৯৮০ সাল অবধি ১২.৪০ লক্ষ একর জমি সরকারে ন্যাস্ত হয়েছে তারমধ্যে ৮.১ লক্ষ একর জমি বিলি করা সম্ভব হয়েছে এবং যা বিলি করা হয়েছে তা হচ্ছে ১৬ লক্ষ ২৭ হাজার জমি ২৬৮ জন ভূমিহীনদের মধ্যে। যার মধ্যে ৬ লক্ষ ১ হাজার ৪৮৫ জন তফসিলি সম্প্রদায় ভুক্ত এবং তিন লক্ষ ১৬ হাজার ৫৯৫ জন আদিবাসী সম্প্রদায় ভুক্ত। এদের মধ্যে শতকরা ৫৬ জনের বেশি উপকৃত হয়েছেন তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত ভূমিসংস্কার আইনের মধ্যে দিয়ে। দ্বিতীয় সংশোধনী বিল এই বিধানসভায় পাস হয়েছিল ১৯৮১ সালে। এবং আমরা যা আশা করেছিলাম তা হল ১৫ লক্ষ একর সরকারি ন্যস্ত জমি পাব। কিন্তু ৫ বছর ধরে দীর্ঘ টালবাহানার ফলে কত জমি রয়েছে সেটা মন্ত্রী মহাশয় নিশ্চয় রাখবেন আমাদের জ্ঞাতার্থে। আমি বলতে চাই শুধু জমি বিলিই নয় ১৯৭৫ সালে বাস্তু জমি গ্রহণের আইনের মধ্যে দিয়ে ১০৯৪ লক্ষ ব্যক্তিকে বাস্তু জমির স্বত্ব দেওয়া সম্ভব হয়েছে। অপারেশন বর্গার মধ্যে দিয়ে আমরা প্রায় ১৩ লক্ষের বেশি লোককে জমি দিয়েছি। এই জমি বিলি ব্যাপারে বিভিন্ন কৃষক সংগঠনের সাহায্য পাওয়ায় এই ধরনের কাজ অতি অল্প সময়ের মধ্যে সুষ্ঠুভাবে সম্পন্ন করা হয়েছে। যার জন্যে গ্রামীণ কৃষকদের মধ্যে কাজ সত্বর সঞ্চার হয়েছে। এই জিনিস একমাত্র পশ্চিমবঙ্গ আর ত্রিপুরা ছাড়া সারা ভারতবর্ষের আর কোথাও হয়নি। কারণ তারা যে জমি বিলি করেছে সরকারি প্রশাসন ও কর্মচারিদের মাধ্যমে ১৯৮৪ সালের শেষ পর্যন্ত শহরাঞ্চলে এই সরকার ১০.৯২ লক্ষ বর্গ মিটার জমি এই আমলে ন্যস্ত হয়েছে। ইতিমধ্যে বিভিন্ন সরকারি সংস্থার মধ্যে দিয়ে জমি বন্টন করা সম্ভব হয়েছে। শুধু তাই নয়, ১৯৮৪ সালে ঠিকা প্রজা আইন চালু হয়েছে। এই আইনের মাধ্যমে কলকাতা এবং হাওড়ার শহরাঞ্চলে ভাড়াটিয়া নিরাপত্তা রক্ষিত হয়েছে। আর একটি কথা বলি ভবিষ্যতে ভূমি বন্টনের কাজকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য গ্রামাঞ্চলের কৃষকদের সাহায্য দিয়ে প্রশাসনিক উন্নতির কাজ এই সরকার করছেন। পঞ্চায়েত পর্যন্ত যাতে ভূমি বন্টন করতে পারে তার উদ্যোগ নিয়ে এই সরকার চিন্তাভাবনা করছেন প্রশাসনিক বিভাগের যে সমস্ত সাধারণ কর্মচারিরা আছেন তাদেরকে কর্মচারী বলে গণ্য করা হত না। এরা যত পরিমাণ কর আদায় করতেন সেই পরিমাণের উপর নির্ভর করে ঐসব কর্মচারিদেরকে কমিশন দেওয়া হত। ১-৭-৮৪ তারিখের আগে পশ্চিমবঙ্গে ৩,৩০০ তহশীলদার ও সমসংখ্যক কর্মচারী ছিলেন।

[4.00–4.10 P.M.]

এই সরকারই প্রথম তাদের সরকারি কর্মচারিদের আওতায় নিয়ে এসে বেতন দিচ্ছেন। এর ফলে এ সমস্ত কর্মচারিদের মধ্যে একটা আস্থা ও নিরাপত্তা বোধ জাগ্রত হয়েছে। এদের

মাধ্যমে আগামীদিনে ভূমি-সংস্কার ব্যবস্থা গ্রামাঞ্চলে আরো শক্ত ও মজবুত হবে এবং সরকার ভূমি সংস্কার ব্যবস্থা কার্যকর করতে পারবেন। আমার এলাকায় ৩টি মিউনিসিপ্যালিটি আছে এবং পাশে ঘাটাল এলাকায় আরো ২টি মিউনিসিপ্যালিটি আছে। এর মধ্যে খোড়া, ক্ষিরপাই, চন্দ্রকোনা এবং রামজীবনপুর এই ৪টা পৌরসভা হলেও গ্রামাঞ্চলের অনেক বৈশিষ্ট এখানে আছে। কিন্তু এরা জমির খাজনা ছাড়ের কোনো সুযোগ পায়না। মন্ত্রী মহাশয় বলেছিলেন তারা এর আওতায় পড়বে। অথচ জে. এল. আর. ও অফিস আজও পর্যন্ত কৃষকদের কাছ থেকে খাজনা আদায় করে যাচ্ছেন। এ বিষয়ে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি যে আপনি এ বিষয়টা একটু দেখবেন। যেসব জমি কৃষকরা খায় খোরাকী হিসেবে পেয়েছে তার আপীল করার দায়িত্ব বা অধিকার দেয়া হয়েছে এস.ডি.ওকে। কিন্তু দীর্ঘদিন ধরে হাজার হাজার মামলা আছে। তিনি এ বিষয়ে কিছু করার সময় পাচ্ছেন না, কি কোনো অসৎ ইচ্ছা আছে তা জানিনা। কিন্তু কৃষক হয়রানী হচ্ছে। এ বিষয়ে আপনি একটু দৃষ্টি দেবেন। এবারে বাজেটে উনি কি রেখেছেন তা পড়ার সময় আমি পাইনি। আবার বিরোধী দলের বক্তব্য না শুনে সঠিকভাবে বক্তব্য রাখা যায় না। তাঁরা প্রায়ই বলে থাকেন যে অসৎ লোকেরাই বেশি জমি পেয়েছে, একের জমি অন্য জনকে দেয়া হয়েছে। যে বিরাট কর্মযজ্ঞ চলছে তাতে একটু ভুল হতে পারে। আবার যা জমি ভেস্ট হয়েছে তার চেয়ে বেশি জমি দখল হয়েছে বলে বলা হয়। ত্রুটি কোথাও কোথাও থাকতে পারে। কিন্তু সেটা বড় কথা নয়। আবার তাঁরা বলে থাকেন পঞ্চায়েত অন্যায়ভাবে কাজ করছে। এগুলি সত্য নয় এবং আমি তার প্রতিবাদ করছি। ইতিমধ্যে দ্বিতীয় ভূমি সংস্কার বিল নিয়ে কাগজে বিশেষ করে হলধর পটল অনেক কিছু লিখেছেন। তিনি আগে থাকতে কি বলতে চাচ্ছেন জানি না। এই বিলের দ্বারা কত লক্ষ একর পরিমাণ জমি আসছে, কারুর সঙ্গে দাঙ্গা হচ্ছে কি না এ নিয়ে তিনি এখন থেকে খড়ি পেতে বলে গেছেন। জ্যোতিষীরা তো এই কাজ করেন। সাংবাদিকের চিন্তা তো বৈজ্ঞানিক হবে। এখন দেখছি সাংবাদিকরা অন্য পথ নিয়েছেন। আমরা যে ১৫ লক্ষ একর জমি পাব আশা করেছিলাম সেই জমি যদি কায়েমী স্বার্থের হাত থেকে বের করা না হয় তাহলে গ্রামাঞ্চলের মানুষ ক্ষমা করবে না। ভবিষ্যত বা শেষ কথা বলে শহরাঞ্চলের এবং গ্রামাঞ্চলের অবহেলিত নির্যাতিত পিছিয়ে পড়া মানুষ যারা দেশ ৩৮ বছর স্বাধীন হওয়ার পরে জমি পাওয়া থেকে বঞ্চিত তারা মোকাবিলা করবে। পরিশেষে এই কথা বলব যে এই বামফ্রন্ট সরকার প্রকৃতপক্ষে কৃষকদের প্রতিনিধি বলে ভালো করে বুঝে যে কৃষকদের জমি দিলে তারা চাষ করতে পারবে না, সেজন্য এই সরকার কৃষকদের জমি দিয়ে সন্তুষ্ট থাকেনি, চাষ করার জন্য যে সরঞ্জাম যন্ত্রপাতি প্রয়োজন, সার, মূলধন দরকার তা তাদের নেই, এবং এটা না থাকার দরুন অনেক ক্ষেত্রে তারা জমি চাষ করতে পারে না, সেজন্য এ. আর. ই. পি স্কীম বা অন্যান্য স্কীম চালু করার মধ্য দিয়ে তাদের জন্য একদিকে যেমন ব্যাঙ্কের মধ্য দিয়ে ঋণের ব্যবস্থা করেছে, অনুদানের ব্যবস্থা করেছে তেমনি অন্যদিকে সার, মিনিকিট দিয়ে তাদের চাষ করার কাজে সাহায্য করে চলেছে। সার্বিকভাবে চিন্তা করলে বোঝা যায় যে এই বামফ্রন্ট সরকার প্রকৃতপক্ষে কৃষকদের সরকার, ভূমিহীনদের সরকার, তাই এই বাজেট বরাদ্দ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় আজকে যে বাজেট পেশ করেছেন এই বাজেট সম্পর্কে

আমার প্রতিক্রিয়া জানাতে গিয়ে প্রথমে বলতে চাই যে ভূমি সংস্কারের মূল লক্ষ্য হল অ-কৃষক মালিকের হাতে যে বিপুল পরিমাণ জমি কুক্ষিগত হয়ে আছে সারা দেশের মধ্যে, এই রাজ্যেও, সেই উদ্বৃত্ত জমি লুকানো জমি উদ্ধার করে সরকারে তা ন্যস্ত করা বা খাস জমি হিসাবে নিয়ে আসা এবং সেই জমি যারা ভূমিহীন, দরিদ্র প্রান্তিক চাষী তাদের মধ্যে বিলি বন্টন করা। আমরা জানি যে আমাদের এই রাজ্যে কৃষি জমির ৩৯.৬ শতাংশ এই রাজ্যের মাত্র ৪ শতাংশ মালিকের হাতে কুক্ষিগত হয়ে আছে। অপর দিকে এই রাজ্যে ২০ লক্ষ ভূমিহীন ক্ষেত মজুর পরিবার, ১৫ লক্ষ গরিব চাষী পরিবার, পরিবার পিছু যাদের জমির পরিমাণ ৫ হেক্টরের কম অর্থাৎ ৩৫ লক্ষ ভূমিহীন এবং প্রান্তিক চাষী পরিবার রয়েছে যাদের মধ্যে এই উদ্বৃত্ত জমি বন্টন করে দেওয়ার কাজটা অত্যন্ত জরুরি এবং সেই লক্ষ্যকে সামনে রেখে ভূমিসংস্কার কর্মসূচি এবং তার মূল্যায়ন করা দরকার। এই দিক থেকে মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর ভাষণে বলেছেন বামফ্রন্ট সরকার যেসব কাজের উপর মূলত জোর দিয়েছে, প্যারাগ্রাফ ৫-এ বলেছেন—উর্ধসীমার অতিরিক্ত জমি সরকারে ন্যস্ত করা, ভূমিহীন মানুষের মধ্যে উদ্বৃত্ত জমি বন্টন করা, ভাগচাষীদের নাম নথিভুক্ত করা ইত্যাদি ইত্যাদি।

[4-10–4-20 P.M.]

এর পরবর্তি প্যারাগ্রাফে বলেছেন ১২.৪৩ লক্ষ একর চাষের জমি ডিসেম্বরের শেষ পর্যন্ত সরকারে ন্যস্ত হয়েছে এবং এটা নাকি সরকারে নিরন্তন প্রয়াস এবং পঞ্চায়েতের সহযোগিতার জন্য হয়েছে। এই যে ফিগার দেওয়া হয়েছে তাতে আমার প্রশ্ন, বামফ্রন্ট সরকারের এই ৮-৯ বছরের রাজত্বে উদ্বৃত্ত জমি উদ্ধারের ব্যাপারে তাঁরা কতটুকু করেছেন বা তাঁদের কৃতিত্ব কতটুকু? স্যার, আমি বিনয়বাবুর দেওয়া ১৯৭৭ সালের বাজেট ভাষণ এখানে নিয়ে এসেছি এই বাজেট ভাষণে তিনি বলেছেন উদ্বৃত্ত জমি যেটা ন্যস্ত হয়েছে তার পরিমাণ হচ্ছে ১০.৫৮ লক্ষ একর। অর্থাৎ তাঁরা যখন ক্ষমতায় এসেছিলেন তখন উদ্বৃত জমির পরিমাণ ছিল ১০.৫৮ লক্ষ একর। আজকে তিনি বলছেন ১২.৪৩ লক্ষ একর—তাহলে এই ১২.৪৩ লক্ষ একর থেকে যদি ১০.৫৮ লক্ষ একর বাদ দেয় তাহলে থাকে ১.৭৫ লক্ষ একর জমি। স্যার, আমরা তাহলে কি পাচ্ছি? আমরা পাচ্ছি বামফ্রন্ট সরকার তাঁদের এই ৮-৯ বছরের রাজত্বে মাত্র ১.৭৫ লক্ষ একর উদ্বৃত্ত জমি উদ্ধার করেছে। এই পারফরমেন্স দেখিয়ে কি কখনও বড়াই করা যায়? আমি তো মনে করি এটা চরম ব্যর্থতা। এর পরবর্তী প্যারাগ্রাফ ৭-এ বলা হয়েছে ১৯৮৫ সালের শেষ পর্যন্ত ন্যস্ত জমি খাস জমি যেটা বিলি করা হয়েছে তার পরিমাণ হচ্ছে ৮.১৩ একর। এই মন্ত্রী মহাশয় ১৯৭৭ সালের বাজেট ভাষণে বলেছিলেন ন্যস্ত জমি যেটা বিলি করা হয়েছে তার পরিমাণ হচ্ছে ৬.২৫ লক্ষ একর। তাহলে বামফ্রন্ট সরকার বিলি করল—৮.১৩ মাইনাস ৬.২৫ লক্ষ একর অর্থাৎ ১.৮৮ লক্ষ একর। স্যার, ন্যস্ত জমি বিলি করার ব্যাপারে এই বামফ্রন্ট সরকার তাঁদের ৮-৯ বছরের রাজত্বে এই কৃতিত্ব দেখিয়েছেন। এতো সাংঘাতিক পিকচার। তবে এর চেয়ে আরও সাংঘাতিক পিকচার হল মোট ন্যস্ত জমির পরিমাণ যেখানে ১২.৪৩ লক্ষ একর সেখানে ন্যস্ত জমি বিলি হয়েছে ৮.১৩ লক্ষ একর—তাহলে দেখা যাচ্ছে এ সরকারের হাতে ন্যস্ত জমি পড়ে রয়েছে ৪.৩০ লক্ষ একর। খাস জমি তাদের পড়ে রয়েছে। অথচ আমাদের দেশে আজকে এই রকম লক্ষ লক্ষ—৩৫ লক্ষ ভূমিহীন ক্ষেতমজুর প্রান্তিক চাষী রয়েছে। সরকার হাতে নিয়ে বসে

আছেন ৪.০০ একর ন্যস্ত জমি। অত্যন্ত দুর্ভাগ্যের কথা—এইটাই হল ভূমি সংস্কার দপ্তরের চরম ব্যর্থতা এই তথ্য হাতে নাতে তা প্রমাণ করছে। আজকে বর্গা রেকর্ডের প্রশ্নে বলি, আপনারা এই অপারেশন বর্গার নামে খুব হৈ চৈ করেন। আসলে ভূমি সংস্কার করার যে টারগেট ছিল—আপনারা যেখানে বলেন টারগেট অনুযায়ী কাজ হয়ে গিয়েছে, সেখানে দেখতে পাচ্ছি ১৩.৩৯ লক্ষ একরে দাঁড়িয়েছে। এর ৩.৫ লক্ষ একর ১৯৭৮ সালের আগে রেকর্ডেড হয়েছে। ১০ লক্ষের মতো অপারেশন বর্গার মাধ্যমে নথীভুক্ত হয়েছে। যদিও শুনতে পাই ১৯৭৭ সালের বাজেটে দেখলাম, প্রসিডিংস সেকশনে গিয়ে দেখলাম, দেখলাম সেই সময় পশ্চিমবাংলায় ভাগচাষীর সংখ্যা ছিল ৩৩ লক্ষ—আজকাল বলছেন ২০ লক্ষ। আজকের যেটা রেকর্ড সেই সংখ্যা এমন একটা অ্যাপ্রিসিয়েবল এটা বলা যায় না। আজকে আরও কতকগুলি জিনিস দেখলাম। লাস্ট প্যারাগ্রাফে বলা হয়েছে ভূমি সংস্কার সংশোধনী বিল সম্বন্ধে। আমি আশা করেছিলাম যা তা নয়। এই বাজেট ভাষণে যেটা উদ্বোধন করেছেন যার লিখিত লিপি সদস্যদের আলোচনা করার জন্য দিয়েছেন, যেটা সম্বন্ধে হয়ত রিপ্লাই-এ দেবেন, যে এই ভূমি সংস্কার বিল-এর উপর তাঁর খানিকটা বক্তব্য থাকবে এবং সেটা থাকলে আমাদের পক্ষে সুবিধা হত—তা দেননি। যেটুকু রেখেছেন তাতে দেখতে পাচ্ছি ১৯৮১ সালে যে ভূমি সংস্কার আইন যেটা রাষ্ট্রপতির অনুমোদন, সম্মতি পেয়ে এসেছে। সেখানে একটা মন্তব্য করেই সম্মতি পেয়েছে সেই বিল। সেইজন্য বলা হয়েছে কিছু সংশোধনের প্রয়োজন হবে। আমি জানি না কি বাধ্যবাধকতা আছে যে রাষ্ট্রপতির স্বাক্ষর পাওয়া, অনুমোদন পাওয়া সত্ত্বেও তার কিছু সংশোধনী দরকার। যদি স্বাক্ষর না করেন তাহলে ম্যাসেজ পাঠাতে পারেন যে কিছু সংশোধনী According to that suggestion. দরকার এবং তার জন্য বিলটি আবার সংশোধন করে বিধানসভায় পাস করিয়ে আবার পাঠাতে পারতেন যেটা সংবিধানের ধারায় আছে।

[4-20–4-30 P.M.]

এটা কিন্তু তা নয়, এটাতে রাষ্ট্রপতি স্বাক্ষর করে পাঠিয়েছেন। তা সত্ত্বেও আপনি এখানে বলেছেন, ঐ সাজেশনের ভিত্তিতে কিছু সংশোধন করার প্রয়োজন রয়েছে। গতকাল আপনার সঙ্গে মৌখিক—ইনফরম্যাল কথাবার্তা বলে এবং সংবাদপত্রের মাধ্যমে যেটুকু সংবাদ পেয়েছি—আশা করি আপনি এ বিষয়ে আলোকপাত করবেন—যে রাষ্ট্রপতির সঙ্গে রাজ্য সরকারের কিছু করেসপন্ডেন্স এই বিলের ব্যাপারে হয়। সেখানে কিছু ব্যাপার ক্লারিফাই করতে গিয়ে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে যে সমস্ত রাষ্ট্রপতি এটা নতুন কোনো সাজেশন দেন নি। ইফ দ্যাট বি সো, তাহলে এর দ্বারা এটাই প্রমাণিত হচ্ছে যে বেসিক্যালি যখন বিলটা এখান থেকে পাস হয়েছিল তখন তার কিছু ইনহেরেন্ট ডিফেক্ট ছিল বা ত্রুটি ছিল। সেখানে ক্লারিফাই করতে গিয়ে আজকে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে ক্লারিফিকেশনে এমন কিছু বলা হয়েছে যাতে সেই ক্লারিফিকেশনের ভিত্তিতেই এই সমস্ত সাজেশনস এসেছে এবং তারই ভিত্তিতে কিছু সংশোধন করতে হচ্ছে। সেখানে বেসিক কিছু ত্রুটি ছিল যারজন্য সংশোধন করতে হচ্ছে। স্যার, এই বিলটি যখন এখান থেকে পাস করা হয়েছিল তখন আমরা এই বিলটি সমর্থন করেছিলাম এবং সমর্থন করার সময় কিছু কিছু সাজেশনও দিয়েছিলাম। মাননীয় মন্ত্রী মহাশয়ের বোধহয় স্মরণ আছে যে, সেই সময় আমরা কিছু কিছু

অ্যামেন্ডমেন্টও দিয়েছিলাম এবং তারমধ্যে দিয়ে কিছু কিছু ডিফেক্টও দেখিয়ে দিয়েছিলাম। বেসিক্যালি এই বিল, ইট ইজ অলরাইট তবে এরমধ্যে কিছু কিছু ত্রুটি আছে। যেমন একটি ত্রুটির কথা বলি—যারা একেবারে নিঃসহায়, দুস্থ চাষী, যারা এই জমি কিনেছে, তারা ঐ ঢালোয়া ভাবে সব ভুয়ো ক্রেতা হিসাবে গণ্য হবে। এই বিলটা যেভাবে আছে তাতে এর দ্বারা জেনুইন কেসগুলিও ক্ষতিগ্রস্ত হচ্ছে, তাদের বাঁচানোর গ্যারান্টি থাকা দরকার—এই রকম কিছু কিছু সাজেশন রেখে এই বিলটি আমরা সমর্থন করেছিলাম। আমি জানি না কি সাজেশন এসেছে বা কিসের ভিত্তিতে সংশোধন করতে চান, আশা করি সেটা তিনি বলবেন, তবে প্রিভিয়াসলি এই সমস্ত ত্রুটি বিচ্যুতির কথা আমরা জানিয়েছিলাম। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে এই আইনটা স্বীকৃত হলে এই আইনের বলে সরকারের হাতে যে ক্ষমতা আসবে তাতে বেশ কিছু উদ্বৃত্ত জমি সরকারে ন্যস্ত হবে। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি জিজ্ঞাসা করতে চাই, আপনার দাবিটা আজকে এত নরম হয়ে আসছে কেন? আমার মনে আছে, এই বিলটি যখন এই হাউসে প্লেস করেছিলেন তখন আপনি যে ইস্তাহার দিয়েছিলেন তাতে বলেছিলেন ৩০ থেকে ৩৫ লক্ষ একর জমি সরকারে ন্যস্ত হবে এই আইন কার্যকর হলে। আজকে আপনার সেই সুরটা যেন মনে হচ্ছে খানিকটা নরম হয়ে যাচ্ছে। আপনি যে আশা করেছিলেন সে ব্যাপারে কোনো আশঙ্কা করছেন কি না বুঝতে পারছি না। আমি এগুলি ইফস অ্যান্ড বাটস করেই বলছি, আশা করি মন্ত্রী মহাশয় এর উত্তর দেবেন। আরো কতকগুলি ছোটখাটো বিষয় আছে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন যে ১৯৭১ সালে যে পাট্টা দেওয়া হয়েছিল, ঐ পিরিয়ডে এবং জরুরি অবস্থার সময়েও যা দেওয়া হয়েছিল তার ম্যাক্সিমাম হচ্ছে এই রায়তি পাট্টা। যারা পাট্টা পাবার যোগ্য নয় তাদের মধ্যে এগুলি দেওয়া হয়েছিল। অথচ যারা প্রকৃত দরিদ্র চাষী, যারা এগুলির দখলদার, যারা এগুলিতে চাষবাস করছিল তাদের চাষের সময়ে বারবার ডিস্টার্ব করা হয়। কাজেই এই সম্পর্কে একটা ব্যবস্থা নেওয়া, এবং এর অ্যানালমেন্ট সম্পর্কে আমরা বারে বারে বলেছি এবং আপনি নিশ্চয়ই এই বিষয়ে সচেতন যে এর যে প্রসিডিওর আছে সেটা অত্যন্ত জটিল। কাজেই এটা যাতে সরলীকরণ করা হয়, যাতে তরান্বিত করা হয়, তার জন্য আপনি বিশেষ কোনো ব্যবস্থা নিয়েছেন কি না, এর জন্য আলাদা কোনো সেল, আলাদা কোনো প্রশাসনিক ব্যবস্থা যদি নিয়ে থাকেন তাহলে সেটা আলোকপাত করবেন। তাছাড়া ভাগচাষ কোর্টে যে কেসগুলি হয়, জমি ফেরত আইনে যে কেসগুলি হয় তাতে দেখা গেছে যে মালিকরা অ্যাপিল করছে এবং অ্যাপিলেট হিসাবে যে এস. ডি. ও-কে রেখেছেন, তিনি নানা কাজে বিজি থাকার ফলে একটা বিরাট সংখ্যক কেস পেন্ডিং থেকে যায়। আমার বক্তব্য হচ্ছে, এস. ডি. ও.-র সেম র‍্যাঙ্কের সেপারেট কোনো অ্যাপিলেট অথরিটি করে যাতে এই পেন্ডিং কেসগুলি তাড়াতাড়ি করা যায় সেটা যদি আপনি দেখেন তাহলে অনেকের উপকার হয়। এছাড়া মেছোভেড়ি সম্পর্কে আমরা অনেক চিৎকার চেঁচামেচি করি। আমি সুন্দরবন অঞ্চল সম্পর্কে আপনার কাছে কয়েকটি কথা বলতে চাই। আমি জানি না এই বিষয়ে আপনার নজরে আছে কি না। সুন্দরবন অঞ্চলে মালিকরা এমব্যাংকমেন্ট ভেঙ্গে সমস্ত নোনা জল ঢুকিয়ে দিচ্ছে এবং এর ফলে দেখা যাচ্ছে যে আশেপাশের যারা গরিব চাষী তাদের চাষের জমিতে সেই নোনা জল ঢুকে যাচ্ছে এবং তারা ভীষণ ভাবে এতে ক্ষতিগ্রস্ত হচ্ছে। কাজেই এই জিনিসগুলি যাতে বিশেষ ভাবে দেখা হয় এবং এগুলি প্রতিরোধ করার জন্য কোনো বিশেষ ব্যবস্থা নেওয়া

হয়েছে কি না সেটা আশা করি জানাবেন। আর একটা কথা হচ্ছে, বিভিন্ন সরকারি প্রকল্পে রাস্তা, সেতু ইত্যাদি করতে গিয়ে যে সমস্ত জমি অধিগ্রহণ করা হচ্ছে সেই জমি অধিগ্রহণের ক্ষেত্রে বিশেষ করে যারা গরিব মানুষ তাদের বহু জমি, বাড়ি তাতে পড়ে যাচ্ছে। কিন্তু তাদের সেই কমপেনসেশনের টাকা পেতে প্রচন্ড ভাবে ভুগতে হয়। কাজেই এটা যাতে তাড়াতাড়ি পেতে পারে সে বিষয়ে আপনি কোনো বিশেষ ব্যবস্থা নিয়েছেন কি না সেটাও আশা করি জানাবেন। আমি শেষে একথা বলতে চাই যে ভূমি সংস্কার মূলক পদক্ষেপ আমরা যতই নিই না কেন, এই ব্যাপারে একটা প্রবণতা দেখা যাচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি দীর্ঘদিনের বর্ষীয়ান নেতা, বামপন্থী আন্দোলন, চাষী আন্দোলনের মধ্যে রয়েছেন, আপনার যথেষ্ট অভিজ্ঞতা আছে। এই ভূমি সংস্কার মূলক যে সমস্ত সুযোগসুবিধা রয়েছে, এগুলি খানিকটা পাইয়ে দেবার ভিত্তিতে চলছে, এটা আপনি অস্বীকার করতে পারবেন না। ভূমি সংস্কার মূলক যে আইন আছে তাকে যদি কার্যকর না করা যায়, যদি গণ আন্দোলন, চাষী আন্দোলনকে জোরদার না করা যায় তাহলে সেই গণ আন্দোলন, চাষী আন্দোলন নানা দিক থেকে ক্ষতিগ্রস্ত হয়। এক্ষেত্রেও সেই জিনিস ঘটছে। কংগ্রেস আমলে বিভিন্ন ক্ষেত্রে যে ভাবে হয়েছিল, ঠিক সেই ভাবে নাহলেও চাষী আন্দোলন, বহু ক্ষেত্রে গণ আন্দোলনের উপরে পুলিশি হস্তক্ষেপ হচ্ছে, আক্রমণ চলছে, দমন-পীড়ন হচ্ছে। কাজেই সেই দিক থেকে যাতে এগুলি শক্তিশালী হতে পারে, ভূমি সংস্কারের কাজগুলি যাতে তাড়াতাড়ি হতে পারে সেদিকে নজর দেওয়া দরকার। আর লিগালিস্টিক আউটলুক—যেমন আপনার সঙ্গে আমার যখন কথা হচ্ছিল, আপনি বলেছিলেন ভূমি সংস্কারের প্রশ্নে যেটা যুক্তফ্রন্টের আমলে অনেকটা ব্যর্থ হয়েছিল, এই যে ৬ লক্ষ একর জমি যে ভাবে উদ্ধার করা হয়েছিল, আপনি বলেছিলেন যে তখন এই ভাবে আন্দোলনের মধ্যে দিয়ে দখল করা হয়েছিল—কাজেই শুধু লিগালিস্টিক আউটলুক নয়, লেজিটিম্যাসির প্রশ্নটাও একটা বড় জিনিস। কাজেই শুধু লিগালিস্টিক আউটলুক দিয়ে দেখলে হবে না। অবশ্য আইনকেও একেবারে বাদ দেওয়া চলে না। যেহেতু সাংবিধানিক কাঠামোর মধ্যে দিয়ে চলতে হচ্ছে, কনস্টিটিউশনের সীমাবদ্ধতার মধ্যে দিয়ে চলতে হচ্ছে এবং তার মধ্যে একটা লেফ্ট আউটলুক নিয়ে যারা চলছে, তাদের কাছে লেজিটিমেসির প্রশ্নটাই সব চেয়ে বড় জিনিস। তা নাহলে আপনি জাস্টিফাই করতে পারবেন না। যেমন রিফিউজীরা যখন পশ্চিমবাংলায় এল তখন তারা তো জবরদখল করেছিল এবং সেটা তো বেআইনি ছিল। সেটা বেআইনি হলেও সেটা ছিল লেজিটিমেট, সেটা ন্যায় সংগত ছিল, মানবিক ছিল। কাজেই এই জিনিস যদি শুধু লিগালিস্টিক আউটলুক দিয়ে দেখা হয় তাহলে বহু কাজ আমরা করতে পারব না। কাজেই এখানে শুধু লিগালিস্টিক আউটলুকই নয়, লেজিটিমেসির প্রশ্নটাও বড় জিনিস এবং সেটার উপরে জোর না দিলে আমরা এই সমস্ত সংস্কার মূলক কাজগুলিকে যথাযথভাবে কার্যে রূপায়িত করতে পারব না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-30–4-40 P.M.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, বিরোধী দলের সদস্যরা নেই, তবে দেবপ্রসাদ বাবু তিনি কিছু বক্তব্য এখানে রেখেছেন, সেই বক্তব্যে উনি বামফ্রন্ট সরকারের নীতি নিয়ে কথা বলেছেন। সেই কথা উনি নিজে স্বীকার করেছেন যে বামফ্রন্ট ভূমি সংস্কারের

যে নীতি হওয়া উচিত সেই নীতি মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বাজেট ভাষণের মধ্যে রেখেছেন। তাঁর যে বক্তব্য, সেই বক্তব্য অবশ্য তিনি উল্টো দিক বুঝে স্বীকার করেছেন অন্য ভাবে। কারণ তিনি বললেন যে ভূমি সংস্কার করতে গেলে উদ্বৃত জমি উদ্ধার করতে হয়, সেই জমির পরিমাণ নিয়ে সংশয় প্রকাশ করলেন, কিন্তু পরিমাণ নিয়ে বললেন এত বার করা হয়েছে, এত কম বার করা হয়েছে, এটা ব্যর্থতা। উনি বুঝতে পারলেন না যে ওনার বাস্তব অভিজ্ঞতা নেই। কংগ্রেসি আমলে এই রাজ্যে চিত্রটা কি ছিল—নিজে বামপন্থী বলেন কিন্তু বামপন্থী হিসাবে তিনি পশ্চিমবাংলার চিত্রটা আজকে এই ফ্লোরে দাঁড়িয়ে স্বীকার করলেন না। কংগ্রেস আমলে যে ভূমি সংস্কারের অবস্থাটা ছিল, সেই অবস্থাটার কথা মাননীয় চেয়ারম্যান সাহেব একবারও তিনি উল্লেখ করলেন না এবং উনি কংগ্রেস আমলের আইন ভূমি সংস্কার করতে গেলে দেশে একটা আইন আছে, আইনের মাধ্যমে করতে হবে, কংগ্রেস ভূমি সংস্কারের একটা আইন ছিল। এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট হল, ভূমি-সংস্কার আইন হল, জমিদারি উচ্ছেদ আইন হল, জমিদারি উচ্ছেদের ব্যবস্থা করা হল, কিন্তু জমিদারি আর উচ্ছেদ হল না। আইন হল, কিন্তু আইন কার্যকর হল না। আইনের মধ্যে কংগ্রেস সরকার ইচ্ছাকৃতভাবে ক্রটি রেখে দিয়েছিল। স্বর্গীয় বিধানচন্দ্র রায়ের সময়ে জমিদারি প্রথা উচ্ছেদ করে আইন হয়েছিল, কিন্তু আইনের মধ্যের ক্রটির লিগ্যাল ল্যাকুনা বা লিগ্যাল লুপহোল'এর সুযোগ নিয়ে সারা পশ্চিম বাংলায় জমিদাররা বহাল তবিয়তেই রইলেন। ৭৭ সাল পর্যন্ত পশ্চিম বাংলায় এই অবস্থা ছিল। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার আগে পর্যন্ত ছিল। কংগ্রেসের শেষ রাজত্বকালে '৭২ থেকে '৭৭ সাল পর্যন্তও পশ্চিম বাংলায় এই অবস্থা ছিল। অথচ এ সমস্ত কথা দেবপ্রসাদ বাবু একবারও বললেন না। বামফ্রন্ট ক্ষমতায় আসার পর ১৯৭৮ সালে মাননীয় মন্ত্রী মহাশয়ই প্রথম আইনের সেই ক্রটির সংশোধন করেছেন। মাননীয় চেয়ারম্যান, মহাশয়, বামফ্রন্ট ক্ষমতায় আসার পর ভূমিরাজস্ব এবং ভূমি সংস্কার নীতি ঠিক ভাবে নির্ধারণ করা হয়। তখন প্রথমেই ঠিক হয় যে, সিলিং এর ওপরে যাদের জমি আছে তাদের সেই জমিকে আগে খুঁজে বের করতে হবে। অর্থাৎ সিলিং সারপ্লাস ল্যান্ডকে বের করে পুয়োর ল্যান্ড লেস লেবারদের মধ্যে ডিস্ট্রিবিউট করতে হবে। এটা হচ্ছে এক নম্বর কথা। দু'নম্বর কথা হচ্ছে, যে সমস্ত গরিব মানুষরা জমি চাষ করে, টিলার অব সয়েলদের রাইট অব কালটিভেশন দিতে হবে। অর্থাৎ দুটো নীতি, এক দিকে জমি উদ্ধার করা, আর এক দিকে সেই জমি বিলি করা এবং পাট্টা দান করা। এর সঙ্গে যে সমস্ত চাষীরা দীর্ঘ দিন ধরে জমি চাষ করছে অথচ বর্গাদার হিসাবে রেকর্ডেড হয়নি, আনরেকর্ডেড হয়ে থাকার জন্য যারা হরদম উচ্ছেদ হচ্ছে তাদের সেই উচ্ছেদ বন্ধ করে তাদের রেকর্ডেড করা। বামফ্রন্ট ক্ষমতায় আসার পর থেকেই এই সমস্যার মোকাবিলা করছে। মাননীয় চেয়ারম্যান স্যার, এ ক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে সব চেয়ে বড় সমস্যা হচ্ছে '৭২ সাল থেকে '৭৭ সাল পর্যন্ত কংগ্রেস সারা পশ্চিম বাংলায় জমি সংক্রান্ত বিভিন্ন নথিপত্রকে বিধ্বস্ত করে রেখে গেছে। জেলায় জেলায় যে সমস্ত জমিগুলির বিষয়ে কোর্টে মামলা ছিল সেগুলির নথিপত্র সরিয়ে দিয়ে গেছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে আজকে রিকনসট্রাকশন অব রেকর্ডস করতে সব চেয়ে বেশি অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে। তিনি প্রথম থেকেই এ ক্ষেত্রে বাধা পাচ্ছেন। জমিদার, জোতদাররা কিছু সংখ্যক আমলার সঙ্গে ষড়যন্ত্র করে বিভিন্ন রেকর্ড এবং ফাইল সেটেলমেন্ট ডিপার্টমেন্ট থেকে, জে. এল. আর. ও.'র অফিস থেকে সরিয়ে দিয়েছে। নতুন করে ফলস রেকর্ড জেলায় জেলায়

তৈরি করে রেখে গেছে। আজকে দেবপ্রসাদ বাবু এখানে দাঁড়িয়ে লুকানো জমি উদ্ধার করার দাবি জানালেন। তিনি বাস্তব চিত্রটা কি জানেন না? এ ব্যাপারে আজকে আমাদের মাননীয় মন্ত্রী মহাশয়কে অসাধ্য সাধন করতে হচ্ছে। লুকানো জমি খুঁজে বের করার ক্ষেত্রে বিভিন্ন রকম বাধা আছে, এমন কি আইনেরও বাধা আছে। ভারতবর্ষের সংবিধান আছে, সংবিধানের আওতায় হাই কোর্ট আছে, সুপ্রিম কোর্ট আছে, আরো সব কোর্ট আছে। সুতরাং জমি ধরতে গেলেই কারচুপি করে যে সব ফলস রেকর্ড করে রাখা হয়েছে সে সব ফলস রেকর্ডের সাহায্য নিয়ে ২২৬ করে রাইট জুরিসডিকশন ইনভোক করে ইঞ্জাংশন নেওয়া হচ্ছে। এই রকম হাজার হাজার ঘটনা রয়েছে। এটাই আজকের বাস্তব চিত্র। দেবপ্রসাদ বাবু এটা উপলব্ধি করলেন না। এই সমস্ত বাধা অতিক্রম করে মাননীয় মন্ত্রী মহাশয় যে সমস্ত জমি উদ্ধার করতে পেরেছেন সে সমস্তর কথাও তিনি এখানে উল্লেখ করলেন না। শুধু উনি উচ্চারণ করলেন যে, মাননীয় মন্ত্রী মহাশয় ব্যর্থ হয়েছেন। এই হল দেবপ্রসাদ বাবুদের বামপন্থী চরিত্র। অবশ্য আমরা জানি ওঁরা মুখে বামপন্থার কথা বলেন, আর দরকারের সময়ে কংগ্রেসের ভাষায় কথা বলেন। তবে ওঁরা যতই নিজেদের বামপন্থী বলুন, লোকে ওঁদের বামপন্থী বলে না। সুতরাং আমাদের মনে রাখতে হবে বাস্তব অবস্থাটা কি। এক দিকে রেকর্ডের অভাব, অন্য দিকে আমলাতন্ত্রের একটা অংশ জোতদার জমিদারদের সঙ্গে রয়েছে এবং রেকর্ডকে প্রকৃত অর্থে সংশোধন করার ক্ষেত্রে বাধা দিচ্ছে। সব চেয়ে বড় কথা হচ্ছে কনস্টিটিউশন, হাই কোর্ট এবং সুপ্রিম কোর্টের বাধা রয়েছে।

[4-40–4-50 P.M.]

তারপর এইসব কাজ করা যে কি দুঃসাধ্য ব্যাপার, জমি বার করা এবং সেই জমি বিলি করা এবং মুহূর্তে যে মামলা হচ্ছে, ইঞ্জাংশন হচ্ছে কোর্টে। সেগুলি উনি বুঝলেন না। মাননীয় চেয়ারম্যান মহাশয়, আজকে এই পশ্চিমবঙ্গে যেখানে ম্যাকসিমাম রয়েছে সেখানে উনি ওঁর বক্তব্যে বললেন এত কম জমি ভেস্ট হয়েছে? কিন্তু কত জমি লুকানো আছে সেটাতো উনি বললেন না। সেটা আমরা জানি। উনি তো একটা সংগঠনে আছেন, ওনার যদি জানা থাকে—উনি যে জায়গার এম. এল. এ. সে জায়গার তথ্য উনি এখানে দিন। কত জমি লুকানো আছে, এসব তথ্য তো উনি এখানে দিচ্ছেন না, বা বলছেন না। সুতরাং কংগ্রেস আমলের বিপদ কাটিয়ে পশ্চিমবঙ্গে নতুন করে নতুন চিন্তাকে কেন্দ্র করে মাননীয় মন্ত্রী মহাশয় পঞ্চায়েত এবং জনগণকে সঙ্গে নিয়ে উদ্বৃত্ত জমি উদ্ধার করলেন এবং কংগ্রেসি আমলের আইনের ত্রুটি দূর করে নতুন আইন তৈরি করে নতুন গভর্নমেন্ট অর্ডার ইস্যু করে নতুন ভূমি সংস্কারকে রূপ দিলেন। এর প্রশংসা দেবপ্রসাদবাবু একবারও করলেন না। তারপর যে জমি বিলি করা হল, নিশ্চয় এ কথা বলতে হবে যে আজকে ৮.১৩ লক্ষ একর জমি যেটা ইকোলিং সারপ্লাস ল্যান্ড সেটা রিডিস্ট্রিবিউটেড হয়েছে প্রত্যেক গরিব লোকের মধ্যে। সেখানেও প্রশ্ন ছিল কংগ্রেস আমলে যে বহু লোককে পাট্টা দেওয়া হয়েছে সেগুলি বেআইনি পাট্টা ছিল, উদ্ধার করা হয়েছে। একটা আইডেন্টিফিকেশনের প্রশ্ন তারপর ডিস্ট্রিবিউশনের প্রশ্ন সেখানে স্ট্যাটুটারি প্রভিসন প্রথমে যা করা হল তাতে বললেন যে ল্যান্ড অ্যাডভাইসরি স্ট্যাটুটারি রাইটস আনতে হয়েছে। স্থায়ী কমিটি করে পঞ্চায়েতের হাতে সেই ল্যান্ডগুলি ডিস্ট্রিবিউট করার ব্যবস্থা করা হল। সুতরাং প্রথম প্রথম যে ব্যবস্থা করা হয়েছিল ল্যান্ড

অ্যাডভাইসরি কমিটি এর সেগুলি হাইকোর্টে ইঞ্জাংশান হয়েছিল, পরবর্তীকালে যখন পঞ্চায়েতের মাধ্যমে আইন গত করা হয়েছে এবং গরিব মানুষের মধ্যে এটা দেওয়া হয়েছে এটাই আজকে পশ্চিমবঙ্গে দেখা যাচ্ছে। উনি বর্গা রেকর্ডের কথা বলেছেন, এই বর্গা রেকর্ড মাত্র—আমরা দেখেছি—১৯৭৭ সাল পর্যন্ত সাড়ে তিন লক্ষ কংগ্রেস আমলে নথিভুক্ত হয়েছিল, আর এই কয়েক বছরে এত আইন আদালত, বাধা, বিপত্তি, জমিদার, জোতদারদের ষড়যন্ত্র সত্ত্বেও আজেকে ১০ লক্ষ ভূমিহীনের নামে জমি নথিভুক্ত করা হয়েছে। এখানেই শেষ নয়, পাট্টা বিলি এবং জমি বিলি করবার ক্ষেত্রে পঞ্চায়েতের সাহায্য নিয়ে ৮ লক্ষ ১৩ হাজার উদ্ধার করা জমি ১৯৮৫ সালের ৩১শে মার্চ পর্যন্ত বিলি করা হয়েছে। এই বিলি করা জমির শতকরা ৫৬ ভাগ গরিব শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবসদের মধ্যে বিতরণ করা হয়েছে যাদের আইডেন্টিফিকেশন হল ল্যান্ডলেস লেবারার অর্থাৎ গরিব মানুষ। উদ্ধার করা ঐ ৮ লক্ষ ১৩ হাজার একর জমি ১৬ লক্ষ ৪০ হাজার মানুষের মধ্যে বিলি করা হয়েছে এবং এদের মধ্যে ৬ লক্ষ ৫ হাজার হল শিডিউল্ড কাস্টস এবং ৩ এবং ৩ লক্ষ ১৮ হাজার হল শিডিউল্ড ট্রাইবস। সুতরাং জমি সব গরিব মানুষরাই পেয়েছেন। মাননীয় চেয়ারম্যান স্যার, শুধু জমি বিলি বন্টন করেই আমরা বসে থাকিনি, ঐসব বর্গাদারদের অধিকারকে সুরক্ষিত করে তাঁরা যাতে পশ্চিমবঙ্গে খাদ্য উৎপাদন বৃদ্ধি করতে পারেন তারও ব্যবস্থা করা হয়েছে। ঐসব বর্গাদারদের নাম নথিভুক্ত করবার জন্য আমরা দেখেছি 'অপারেশন বর্গা' এসেছে এবং বর্গা অপারেশনের নামে সরকারি আদেশ বলে এবং হাইকোর্টের সঙ্গে লড়াই করে তাঁদের নাম নথিভুক্ত করা হয়েছে। এটা অত্যন্ত কষ্টসাধ্য ছিল মাননীয় মন্ত্রীর পক্ষে এবং সরকারের পক্ষে, কারণ জোতদার এবং জমিদাররা এর বিরুদ্ধে হাইকোর্টে বার বার মামলা করেছেন এবং সেখান থেকে ইঞ্জাংশন নিয়ে বর্গাদারদের ল্যান্ড থেকে উচ্ছেদ করবার চেষ্টা করেছেন। আজকে আমরা জানি যে, পশ্চিমবঙ্গে ৩৫ লক্ষ বর্গাদার বর্তমানে আছে। এই সংখ্যাটা এত কম হবার কারণ হল হাইকোর্টের ইঞ্জাংশন এবং মামলা। সবচেয়ে গুরুত্বপূর্ণ বিষয় হল, আজকে এইসব বর্গাদারদের ব্যাঙ্কের মাধ্যমে ঋণ দেবার ব্যবস্থা করা হয়েছে। পাট্টাদার এবং বর্গাদারদের কংগ্রেস আমলে কোনোদিন ঋণ দেওয়া হয়নি। কিন্তু আমরা বামফ্রন্টের আমলে গরিব বর্গাদার এবং গরিব চাষীদের কৃষিঋণ এবং অন্যান্য এগ্রিকালচারাল ইকুইপমেন্ট ও সরকারি ঋণ দেবার ব্যবস্থা করেছি। এছাড়া আই. আর. ডি. পি., এন. আর. এল. ই. জি. পি. প্রভৃতি বিভিন্ন সরকারি স্কীমের মাধ্যমে ঐসব গরিব বর্গাদার, গরিব চাষী এবং পাট্টা হোল্ডারদের ঐ ঋণ দিয়ে পশ্চিমবঙ্গে খাদ্য উৎপাদন বৃদ্ধির ব্যবস্থা করা হয়েছে। ১৯৬৯ সালে এই বামপন্থী সরকারই প্রথম ৪৯ হাজার লোককে ঋণ দেন। ১৯৮৪-৮৫ সালে এই সরকার ৩ লক্ষ লোককে এই ঋণ দিয়েছেন। এছাড়া ১৯৭৫ সালে অ্যাকুইজিশন অব হোমস্টেড ল্যান্ড অ্যাক্ট তৈরি হয়েছিল সেই আইনের সাহায্যে ১ লক্ষ ৯৮ হাজার মানুষকে হোমস্টেড রাইট এবং হোল্ডিংস দি পেয়েছিলেন। এছাড়া শহরাঞ্চলে এবং আরবান এরিয়াতে ১০.১২ ল্যাকস স্কোয়ার মিটার যে সারপ্লাস ল্যান্ড সেগুলো ডিস্ট্রিবিউট করা হয়েছিল এবং ১৯৮৬ সালের এখন পর্যন্ত এর পরিমাণ ১১.৪৭ লক্ষতে দাঁড়িয়েছে। বর্তমানে সাবডিভিসন ছাড়াও ল্যান্ড রেকর্ড কারেকশন করবার ব্যবস্থা হয়েছে। এছাড়া উপজাতীদের হোল্ডিং রাইটস দেওয়া হয়েছে। এতদিন পর্যন্ত তফসিলি এবং আদিবাসী পিপলদের চাকরির নিরাপত্তা ছিল না। মাননীয় মন্ত্রী মহাশয় তাদের চাকরির নিরাপত্তা দিয়েছেন, সরকারি কর্মচারী হিসাবে

স্বীকৃতি দিয়েছেন, ল্যান্ড অ্যাসিস্টেন্ট যাঁরা আছেন তাঁদের সরকারি কর্মচারী হিসাবে গ্রহণ করেছেন। সুতরাং স্বাভাবিক ভাবেই কংগ্রেস রাজত্বকালে যে ধরনের অবস্থা তাদের ছিল আজকে তা আর নেই, তাঁরা আজকে নতুন আলোকে প্রবেশ করেছেন। আজকে গরিব মানুষ, সাধারণ মানুষ, প্রান্তিক চাষী, ক্ষুদ্র চাষী এবং গরিব চাষী তাঁরা তাঁদের অধিকার ফিরে পেয়েছে, তাঁরা রাইট কালটিভেশন ফিরে পেয়েছে, তাঁরা মনুষত্ব ফিরে পেয়েছে। পশ্চিমবাংলার এই বামফ্রন্ট সরকার এই অবহেলিত, শোষিত নিরন্ন মানুষের অধিকার ফিরিয়ে দিয়েছে, যারা জমিদারদের দ্বারা শোষিত হ'ত এবং নিপীড়িত মানুষের অধিকার ফিরে পেয়েছে। অথচ এই কথা দেবপ্রসাদবাবুর মুখে একবারও শুনলাম না। আজকে মাননীয় মন্ত্রী মহাশয় ভূমিরাজস্ব খাতে যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গণেশ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলার ভূমিরাজস্ব মন্ত্রী মহাশয় ১৯৮৬-৮৭ সালের জন্য যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন সেই দাবিকে আমি সমর্থন জানাচ্ছি। ভূমি দপ্তরে গত কয়েক বছর ধরে যে কাজকর্ম হয়েছে এবং তার যে বর্তমান নীতি সেটা মন্ত্রী মহাশয়ের বাজেট বক্তব্যের মধ্যে দিয়ে প্রতিফলিত হয়েছে। আমরা দেখেছি পশ্চিমবাংলার বর্তমান ভূমি সংস্কার আইন, যার উপর দাঁড়িয়ে গোটা ভূমি ব্যবস্থা পরিচালিত হচ্ছে সেটা হ'ল ১৯৫৩ সালের জমিদারি উচ্ছেদ আইন এবং ১৯৫০ সালের ভূমি সংস্কার আইন। এই দুটো আইনের মাধ্যমে এইগুলি করা হচ্ছে। এই পর্যন্ত পশ্চিমবাংলায় যে সমস্ত ভূমি সরকারে ন্যস্ত হবার কথা সেটা ন্যস্ত হয়েছে। এইসব চিন্তাধারা যেটা ভূমি সংস্কারের মধ্যে দিয়ে এসেছে সেটাকে কাজে লাগিয়ে ১৯৮১ সালে একটা ভূমি সংস্কার আইন আনা হয়। সেখানে ল্যান্ডের সংখ্যা রদবদল করে কোনো তারিখ থেকে এফেক্ট হবে সেটা বলা হয়েছে। এটা নিয়ে কিছু কিছু বিতর্ক রয়েছে। পশ্চিমবাংলার ভূমিরাজস্ব মন্ত্রী মহাশয় এখানে তাঁর বাজেট বক্তৃতার মধ্যে যে তথ্য দিয়েছেন, যে সংখ্যা দিয়েছেন সেই সংখ্যা নিয়ে তার বাস্তব অবস্থাটা কি সেটা আমরা জানতে পারছি না। সেই সম্পর্কে আমি আশা করব বিস্তারিত তথ্য দেবেন। এখানে বলা হয়েছে ১৯৮৫ সালের ডিসেম্বর অবধি ১২.৪৩ একর জমি সরকারে ন্যস্ত হয়েছে। এই ন্যস্ত জমির মধ্যে কতটা জমি এই পর্যন্ত বিলিবন্টন করা হয়েছে এবং এই বিলিবন্টন করতে গিয়ে বাস্তব অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে সেটা নিশ্চয় ওই দপ্তর জানেন এবং আমরা যাঁরা গ্রামাঞ্চলে জমি সংক্রান্ত ব্যাপারে জড়িত আছি তাঁরাও জানেন। এখন জমি ন্যস্ত হবার পর বিভিন্ন কোর্টে বছরের পর বছর ইঞ্জাংশানের মাধ্যমে এবং বিশেষ করে মহামান্য হাইকোর্টের ২২৬ ধারা অনুযায়ী বহু জমি আটকে থাকছে এবং সেই জমি বন্টন করার পর যারা বর্গাদার, যারা পাট্টাদার তারা কেউ জমিতে যেতে পারছে না। ১৯৬৭ সাল থেকে সমস্ত জমি কোর্টে ইঞ্জাংশন থাকার জন্য পড়ে আছে। সুতরাং ভূমি সংস্কারের ক্ষেত্রে বাস্তব অবস্থা কি সেটা সুপষ্ট হয়ে গেছে। এই বাধাকে কি ভাবে অপসারিত করা যায় সেটা চিন্তা ভাবনা করার সময় এসেছে।

[4-50–5-00 P.M.]

আমরা যদিও জানি এ সম্পর্কে সরকারপক্ষের অনেক আইনজ্ঞ ও উকিলবাবুরা আছে, কিন্তু তা সত্ত্বেও আমরা দেখছি বিভিন্ন ক্ষেত্রে বছরের পর বছর ইঞ্জাংশনগুলো থাকছে অথবা সরকার মোকর্দ্দমায় হেরে যাচ্ছেন। এই ক্ষেত্রে আমরা সরকারের পক্ষ থেকে যদি কোনো

নীতি নির্ধারণ না করি বা সেইভাবে চেষ্টা না করি যে কেন অধিকাংশ ক্ষেত্রে আমাদের ব্যহত হতে হচ্ছে নানা দিক দিয়ে, তাহলে অনেক ক্ষতি হয়ে যাবে। অপর দিকে এই হাউসে এর আগে অনেক আলোচনা হয়েছে যে, ভূমি সংস্কারের ক্ষেত্রে আমাদের আগে যে ল্যান্ড অ্যাডভাইসারি কমিটি ছিল তাদের নাকি কোনো স্ট্যাটুটরি পাওয়ার ছিল না? সেজন্য হাইকোর্টে সব বাতিল হয়ে যায়। পরবর্তীকালে পঞ্চায়েতের স্থায়ী সমিতির যেটা ভূমি সংস্কারের স্থায়ী সমিতির উপর দায়িত্ব অর্পণ করা হয়। তাঁরা তাঁদের দায়িত্ব পালন করতে গিয়ে কাদের নামে জমি আছে, সে সমস্ত ঠিক ভাবে প্রণয়ন করে চাষের সময় গরিব মানুষের কোনো পুলিশি সাহায্য চাই কি না সে সব ঠিক করতেন। সেই ভাবে গরিব মানুষদের চাষের সময়ে পুলিশি সাহায্য দেওয়ার সমস্ত ব্যবস্থা আছে। সুতরাং এই ব্যবস্থার মাধ্যমে গরিব ও দুর্বল শ্রেণীর সমস্ত লোক যাতে সরকারি সাহায্য তথা প্রশাসন যন্ত্রের সাহায্যে অধিকারকে বিস্তৃত করা যায়, তাও সরকার করছেন। অনেক ক্ষেত্রে এটা ফলপ্রসূ হয়েছে। তবে এই ক্ষেত্রে দু'টি অন্তরায় আছে। তা হচ্ছে কারণে ও অকারণে কোর্টের ইঞ্জাংশন। অপরদিকে প্রশাসনিক দিক দিয়ে যে কো-অর্ডিনেশন কমিটি আছে, সেই কমিটির সদস্য হচ্ছেন জে. এল. আর. ও., ও. সি. এবং বি. ডি. ও.। এই কমিটির কনভেনর হচ্ছেন ও. সি.। এটা আমাদের কাছে বেমানান বলে মনে হয়েছে। কারণ স্ট্যাটুটরি বডি হিসাবে স্থায়ী সমিতি যাঁদের সুপারিশ করছেন, বাস্তব ক্ষেত্রে সেখানে দেখা যাচ্ছে, ঐ কো-অর্ডিনেশন কমিটিতে গিয়ে সেগুলো সব অদল বদল হয়ে যাচ্ছে। কারণ সমস্ত ব্যাপারেই ও. সি. হচ্ছেন কনভেনর। বি. ডি. ও. হচ্ছেন একজিকিউটিভ ম্যাজিস্ট্রেট। তিনি যদি কনভেনর হতেন, তাহলে আপত্তি কিছু থাকত না। তা অনেকখানি সামঞ্জস্যপূর্ণ হ'ত বলে আমি মনে করি। এই ব্যাপারে আমি ভূমি রাজস্ব মন্ত্রী এবং তাঁর দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। এটা করতে পারলে ভালো হবে। আশাকরি, এদিকে তাঁরা বিশেষ ভাবে লক্ষ্য দেবেন। শুধুমাত্র জমির ক্যারেকটার বা জমির শ্রেণীগত পরিবর্তন করার ইচ্ছা কোনো রায়ত করলে সে ক্ষেত্রে কি হবে, তা কিন্তু বলা হয়নি। আমরা এখন বাস্তব ক্ষেত্রে দেখছি, দ্বিধা-বিভক্ত হওয়ার পর ২৪ পরগনা (উত্তর) এবং ২৪ পরগনা (দক্ষিণ) এই উভয় ক্ষেত্রেই আমরা দেখছি ভূমি রাজস্ব দপ্তরের কোনো রকম অনুমতি না নিয়ে বা সম্মতি না নিয়ে যথেচ্ছ লোনা জলকর করা হচ্ছে। এখানে আমরা যে সমস্ত ভূমিহীনদের কথা প্রায়ই বলছি, যাদের স্বার্থকে রক্ষা করার জন্য আমরা চেষ্টা করছি, বাস্তব ক্ষেত্রে দেখা যাচ্ছে তাদের স্বার্থই সবচেয়ে বেশি বিঘ্নিত হচ্ছে। বহু অর্থের মালিক এই জলকর মালিকরা। তারা এই সমস্ত গরিব সাধারণ বর্গাদার, ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের টাকার প্রলোভন দেখিয়ে এক বছরের জন্য লিজ নিয়ে জলকর করছে। তারপর সেই জমি আর ছেড়ে দিচ্ছে না, বছরের পর বছর ঐ সমস্ত গরিব মানুষের জমিতে জলকর করছে। একদিকে গরিব মানুষের বর্গাদারের স্বার্থ রক্ষা করা, তফসিলি জাতি বা উপজাতির মানুষের স্বার্থ রক্ষা করা, যাদের স্বার্থ রক্ষা করার কথায় বলুন না কেন, তাদের কেউই ঐ জলকর মালিকদের হাত থেকে রেহাই পাচ্ছেন না। আমি মাননীয় ভূমি ও ভূমিরাজস্ব মন্ত্রীর কাছে আবেদন করছি, জলকর মালিকরা যাতে এই ভাবে যদৃচ্ছা জলকর না করতে পারে, সেজন্য আইনের কঠোর প্রয়োগ কিভাবে করা যায়, সে সম্বন্ধে যেন তিনি বিশেষ ভাবে ভেবে দেখেন। সেই সঙ্গে সঙ্গে এই দূরভিসন্ধির হাত থেকে কি ভাবে ঐ সমস্ত গরিব মানুষদের রক্ষা করা যায়, আশা করি সে সম্বন্ধেও তিনি ভেবে দেখবেন এবং যথাবিহীত ব্যবস্থা গ্রহণের নির্দেশ দেবেন।

[5-00–5-10 P.M.]

আমরা এখানে আরেকটা জিনিস দেখছি যারা দুর্বলতর শ্রেণী বিশেষ করে ক্ষুদ্র এবং প্রান্তিক চাষী, পাট্টাদাররা এদের আর্থিক উন্নয়নের জন্য আর্থিক সহায়তার জন্য এবং মালিক, মহাজনদের হাত থেকে রক্ষা করার জন্য এখানে একটা ব্যবস্থা নেওয়া হয়েছে সেটা হচ্ছে সরকারি অনুদান। ব্যাঙ্কের কাছ থেকে টাকা নিয়ে যাতে করে চাষীরা বেশি ফসল ফলাতে পারে তারজন্য এই ব্যবস্থা নেওয়া হয়েছে। সরকারি সাহায্য এবং ব্যাঙ্কের ঋণের যাতে সুযোগ পেতে পারে তারজন্য এই ব্যবস্থা করা হয়েছে। এই ব্যাপারে তারা যাতে অন্যের সাহায্য না নিয়ে সরকারি সাহায্যে এবং ব্যাঙ্কের ঋণের মাধ্যমে ফসল উৎপন্ন করতে পারে তার ব্যবস্থা করা হয়েছে। এই ব্যাপারে পশ্চিমবঙ্গ সর্বপ্রথম স্থান অধিকার করেছে। এটা খুব সুখের এবং গর্বের কথা যে আমরা সাধারণ মানুষ এবং গরিব মানুষের জন্য এই কাজগুলি করতে পেরেছি। কিন্তু এখন আমরা দেখতে পাচ্ছি বেশ কিছু সংখ্যক ভাগচাষী যারা ব্যাঙ্কের কাছ থেকে লোন নিয়ে চাষ করতে আগ্রহশীল তারা ব্যাঙ্কের কাছে দরখাস্ত করছে কিন্তু লাভ কিছু হচ্ছে না। এইভাবে দেখা যাচ্ছে প্রায় বছরের পর বছর এরা দরখাস্ত করে জমা দিয়ে রেখেছেন, ব্যাঙ্ক এনকোয়ারির নাম করে এমন প্রশ্ন এই গরিব মানুষদের করে যে তারা উত্তর দিতে পারে না এবং এইভাবে ব্যাঙ্ক তাদের দরখাস্ত খারিজ করে দেন। এইভাবে তাদের বঞ্চিত করা হয়েছে এবং নানাভাবে তাদের বিপদের সম্মুখে ফেলছে। সুতরাং এই বাণিজ্যিক ব্যাঙ্কগুলি যাতে যথা সময়ে এই ঋণের ব্যবস্থা করেন এবং সরকারি যে অনুদান সেটা যাতে করে পায় তারজন্য আমি আপনার কাছে আবেদন জানাচ্ছি। এখানে ভূমিরাজস্ব মন্ত্রী তাঁর ব্যয় বরাদ্দের সময়ে বললেন যে বিগত বিলটি ১৯৮১ সালের ভূমিসংস্কার বিল এবং সরকার পরবর্তীকালে এখানে এর উপর একটা সংশোধনী বিল আনবেন। এটা খুব ভালো কথা, সুতরাং আমি সেইদিকে যেতে চাইছি না। কিন্তু এইটুকু বলতে চাই যতটুকু সম্ভব দ্রুত এই আইনের যে ত্রুটিগুলি সংশোধন করে ভূমিসংস্কার বিল আনুন। এটা যত শীঘ্র আনা যায় তত ভালো কারণ এর উপর নির্ভর করে গণ সংগঠন কৃষক সংগঠন এবং পঞ্চায়েত এই ভূমি সংস্কারের কাজ করবে এবং এতে ভূমি উদ্ধার করার চেষ্টা করছে যেটা সেটা আরও তরান্বিত হবে বলে আমার মনে হয় এবং আশা করি এর প্রয়োজন আছে। সেখানে আইনের ৩৬ নং ধারায় ল্যান্ড কর্পোরেশন ১ নং শাখায় বলা আছে ভাগচাষী যারা তারা জমির মালিক হতে পারেন কিন্তু গ্রামের অনেক মানুষ যারা সামান্য জমির মালিক এবং তাদের সেই জমিতে বর্গাদার রয়ে গেছেন সেই জমির মালিকরা ক্রমাগত ভূমিহীন হচ্ছে এরজন্য একটা ব্যবস্থা করা দরকার। তারা যাতে করে সরকারি সাহায্য পেতে পারেন এবং এই কর্পোরেশন থেকে তাদের যাতে ল্যান্ড কিছু দেওয়া যেতে পারে বা সরকার থেকে কিনে দিতে পারেন সেইরকম একটা চিন্তাভাবনা করার জন্য মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীর কাছে আবেদন জানাই। এই সম্পর্কে আমি বলতে চাই যে ৬ একর পর্যন্ত জমি সেচ এলাকায় এবং অসেচ এলাকায় ৪ একর জমির ক্ষেত্রে মকুবটা অনেক চাষীর ক্ষেত্রে ঠিক হয়নি। আমরা জানি সরকার খাজনা মকুবের একটা প্রয়াস নিয়েছেন কিন্তু অনেক ক্ষেত্রে দেখা যাচ্ছে দীর্ঘদিন ধরে খাজনা মকুব করার পরে আবার খাজনা দেওয়ার জন্য বলা হচ্ছে। তাছাড়া শিক্ষা সেস, কর সেস এগুলি দেওয়া হয় না। আজকে বিরাট পরিমাণ অর্থ বিভিন্ন চাষীদের কাছে আছে, এবং কিভাবে সেটা রিয়েলাইজ করা যায় তারজন্য চিন্তাভাবনা করার আবেদন করব মাননীয় মন্ত্রী

মহাশয়কে। আজকে পশ্চিমবঙ্গে ভূমিসংস্কারের যে চেষ্টা হচ্ছে, সেই চেষ্টাকে ফলপ্রসূ করার জন্য আরো সরকারি দপ্তর এবং অন্যান্য প্রশাসনকে আরো বেশি পরিমাণে সক্রিয় হওয়া দরকার হবে বলে আমরা মনে করি। আমরা মনে করি যেভাবে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে এই ভূমি ব্যবস্থাকে কেন্দ্র করে নতুন করে চাষীদের মধ্যে একটা আন্দোলন হচ্ছে, জোয়ার এসেছে সেটাকে কার্যকরভাবে যাতে করে আরও কাজে লাগানো যায় সেই চেষ্টা করতে হবে। বিশেষত আমি আমার নির্বাচনী এলাকা গোসাবা সেখানকার দক্ষিণ রাধানগর মৌজার এক জোতদারের কথা বলেই শেষ করছি। কলকাতার এক জনৈক ভদ্রলোকের ২ হাজার বিঘার ধান জমি রেখেছে, সেই জমির যারা চাষী আছেন তারা সবাই তফসিলি সম্প্রদায়ের লোক। আজ পর্যন্ত সম্পূর্ণ চাষ করেও এই সমস্ত চাষীদের নামে কোনো বর্গা রেকর্ড করা হয়নি। এই বর্গা রেকর্ড করার জন্য আমরা সেটেলমেন্ট অফিসে আবেদন জানিয়েছি, কিন্তু আজ পর্যন্ত এটা করা সম্ভব হয়নি। আমি মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি তিনি যেন এই ব্যাপারে একটু দৃষ্টি দেন, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভূপাল পান্ডা** : মিঃ স্পিকার স্যার, আজকে আমাদের এই ভূমিসংস্কার বিষয়ে মাননীয় মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি উপস্থিত করেছেন আমি তাকে সম্পূর্ণ সমর্থন করে দু'চারটি কথা বলতে চাই। অবশ্য বামফ্রন্ট সরকার যে প্রধানত ৫টি লক্ষ্যে এই ভূমিসংস্কার এর কাজের অগ্রগতিকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করেছেন তাকে পরিপূর্ণ সমর্থন না করার কোনো যুক্তি বিরোধী পক্ষের থাকে না। বিরোধীপক্ষের যে আলোচনায় অংশগ্রহণ করা অত্যাবশ্যক এই বিষয়ে সন্দেহ নেই। মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার কয়েকটি বিষয়ে তার মন্তব্য এখানে উপস্থিত করেছেন। কিন্তু তার এই মন্তব্য উপস্থিত করার আগে একটা জিনিস ভেবে নেওয়া প্রয়োজন ছিল যে বামফ্রন্ট সরকার কোনো পরিস্থিতে এসে সমগ্র গ্রামাঞ্চলে ভূমি গ্রহণ এবং তা দরিদ্র মানুষদের মধ্যে নিজস্ব উদ্যোগ ও আন্দোলন সৃষ্টির দ্বারা কাজের মাধ্যমে সংগঠিত করার যে প্রচেষ্টা নিয়েছেন সেই প্রচেষ্টাকে কোনো সরকারি বা নিজেদেরকে গরিবের পক্ষের পার্টি বলে যারা দাবি করেন তারা আজ নেই। আমার কথা হচ্ছে ইতিমধ্যে আমাদের যে সমস্ত কাজের দিকে অগ্রগতি ঘটেছে তা যথেষ্ট উল্লেখযোগ্য ও উৎসাহব্যঞ্জক হলেও এবং তা সকল গরিব সাধারণের প্রশংসার হলেও আমাদের এই কাজের ভিতর যে সামান্য ত্রুটি থেকে যাচ্ছে সেইগুলিকে যাতে পুনরায় পরিষ্কার করা যায় সেই বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[5-10–5-20 P.M.]

সরকারি জমি ন্যস্ত হওয়া সত্ত্বেও সেই জমির উপর কোর্টের ইঞ্জাংশন বছরের পর বছর আইনের কাঠামোর মধ্যে আটক রাখা হয়েছে বা হবে। একে আমরা দ্রুত নিষ্পত্তির মধ্যে নিয়ে যেতে পারছি না। এর গলদ কোথায় সেদিকে দৃষ্টি দেওয়া উচিত বলে মনে করি। কারণ ২২৬ অনুযায়ী ইঞ্জাংশন দাবি করে তারা বছরের পর বছর সেই জমির ফসল আত্মস্যাত করছে। আবার অনেক ক্ষেত্রে যেসব জমিতে বর্গাদার রেকর্ড ছিল সেইসব জমি থেকে বর্গাদারদের আউট করে দিয়ে তার খাস দখলে নিয়ে আসছে। এদিকে লক্ষ্য দেওয়া দরকার। তারপর সরকারি আইন হচ্ছে কৃষি জমিতে কোনো রূপান্তর ঘটতে গেলে সরকারের অনুমতি প্রয়োজন। কিন্তু এই ধারা আজ পর্যন্ত গ্রামাঞ্চলে প্রযুক্ত হচ্ছে না যার ফলে অনেক

জমির মালিক কৃষি জমির উপর নতুন নতুন গৃহ নির্মাণ করছে। তাদের নামে জমির যা রূপান্তর ঘটেছে তাতে একই পরিবার বিভিন্ন নামে বিভিন্ন বাস্তু জমি করে নিচ্ছে। এছাড়া এই জমিগুলির উপর ইঁট তৈরি করার জন্য যে কারখানাগুলি হচ্ছে তার মধ্যে দিয়ে একটা রূপান্তর ঘটে যাচ্ছে। সেখানে বিভাগীয় অফিসাররা এগুলি ধরছেন না। বেআইনিভাবে ইঁট তৈরি করার জন্য যে কারখানাগুলি হচ্ছে তারজন্য তাদের কাছ থেকে কোনো ক্ষতিপূরণ বা আইনে সোপর্দ্দ করা হচ্ছে না। আবার বড় বড় জমির মালিকরা তাদের জমিগুলি নিয়ে নতুনভাবে মেছো ভেড়ি করছে। এর ফলে মেছো ভেড়ির সংখ্যা যা ছিল তার চেয়ে সংখ্যা এখন অনেক বেড়ে গেছে। এটা আর এক প্রকার জমির রূপান্তর। কেন এ জিনিস ঘটছে? এর প্রতিকারের দিকে লক্ষ্য দেওয়া দরকার। তারপর ভূমি বন্টনের ক্ষেত্রে বা বর্গা চাষীকে অধিকার দেবার ক্ষেত্রে যে অধিকার সম্পন্ন হবে এ বিষয়ে ব্লক লেভেলে ভূমি-বন্টনের যে স্থায়ী কমিটিগুলি তৈরি হয় তাদের কাজের মধ্যে কিছু কিছু ত্রুটি পরিলক্ষিত হচ্ছে। যেমন একজন যে রেকর্ডেড বর্গাদার ছিল, অথচ সে যে জমিতে ছিল সে কোনো কারণের জন্য ২-১ বছর চাষ করার পর মালিক নানাভাবে তাকে উৎখাত করে দিয়েছে। যার ফলে সেই জমি ভেস্ট হয়ে গেল এবং সেই জমি অন্য লোকের ক্ষেত্রে বন্দোবস্ত হয়ে যাচ্ছে। কিন্তু রিয়ালি যে চাষী দীর্ঘদিন ধরে চাষ করে আসছিল এবং এককালে রেকর্ডেড ছিল নতুন সেটেলমেন্টের সময় তার নাম রেকর্ডভুক্ত হয়নি এবং সে বঞ্চিত হচ্ছে। এইসব ছোটখাট ত্রুটির জন্য গরিবদের মধ্যে একটা বিরোধ সৃষ্টি করছে। এদিকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নিচু স্তরে ভূমি বন্টনের মধ্যে দিয়ে যে অ্যানামলি ঘটছে সে বিষয়ে ব্যবস্থা গ্রহণ করা হোক। এছাড়া আর একটা বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব সেটা হচ্ছে আমাদের গ্রামাঞ্চলে বর্তমান সময়ে জমি পাওয়ার আগ্রহীদের সংখ্যার তুলনায় জমির পরিমাণ কম। সে ক্ষেত্রে একজন জমির মালিক, একজন জমির চাষী বা ন্যস্ত জমির মালিক প্রকৃতপক্ষে প্রথম আমন চাষ করার ক্ষেত্রে চাষ করে, কিন্তু দ্বিতীয় হাই ইল্ডিং চাষ করার ক্ষেত্রে যে পরিমাণ ইনপুটস, অন্যান্য সাহায্য যেমন জল, সার ইত্যাদি তাকে পয়সা দিয়ে কিনতে হয় প্র্যাকটিক্যালি পয়সা দিয়ে সে তা কিনতে পারে না বা পারার মতো তার সুযোগ সুবিধা থাকে না। ফলে আর একজন চাষী তার ঐ জমিটাকে নিয়ে যদি হাই ইল্ডিং চাষ করে তাহলে ঐ চাষীকে তার অংশ দিতে হয়, সেই ক্ষেত্রে কিন্তু আইনগত বাধা নিষেধ আছে, তা করা সম্ভব হয় না। আমার মনে হয় আইনগত দিক থেকে বাধা প্রতিবন্ধকতার দিকটা ততটা বুঝি না, তবে এটুকু বলতে চাই যদি সে নিজে না চাষ করতে পারে সে যখন ন্যস্ত জমির মালিক হল, সে যখন সেই জমির প্রজা স্বত্ব পেল তখন কেন সে সাময়িকভাবে অন্য চাষীকে দিয়ে আংশিকভাবে ফসলের ভাগ পেয়ে আয় করতে পারবেন না এই দিকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই বিষয়ে ভাববার জন্য আবেদন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গুণধর মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী বিনয় চৌধুরী যে ৩৫ কোটি ৬৩ লক্ষ ৮২ হাজার টাকার ব্যয় বরাদ্দের দাবি করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শুরু করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন অবিভক্ত বাংলার কৃষক সমাজ সংগঠিত হয়ে জমিদার জোতদারদের বিরুদ্ধে তুমুল বীরত্বের সাথে আন্দোলন করেছে, সেই আন্দোলন দমাতে গিয়ে কাকদ্বীপে ১৩ জন কৃষক

রমণী কংগ্রেসের গুলিতে নিহত হয়েছে, হাজার হাজার ঘরবাড়ি ধ্বংস হয়েছে, তাদের নেতাকে বিনা বিচারে আটক রেখে দমন পীড়ন করেছে, সে কথা আজকে স্মরণ করতে হবে। এত অত্যাচার করেও জমিদার জোতদাররা জিততে পারে নি, তাদের স্বার্থ কংগ্রেস সরকার রক্ষা করতে পারেনি। এই কৃষক সংগঠনের বামফ্রন্ট সরকার জন্ম দিয়েছে। সেই সুরেন মন্ডল, সুধীর গড়াই, নীলকণ্ঠ মন্ডলের কথা স্মরণ করে ভারাক্রান্ত মনে যখন বিধানসভায় প্রবেশ করি তখন সেইসব জোয়ানদের তাজা সুন্দর মুখগুলি চোখের সামনে ভেসে ওঠে। তারা কোনো অপরাধ করে নি, তারা চেয়েছিল বিনা খেসারতে জমিদারি প্রথা উচ্ছেদ করে বিনা মূল্যে কৃষকদের হাতে জমি দিতে হবে, ভাগচাষীদের স্বার্থ স্বীকার করতে হবে, এই দাবি তারা করেছিল। ১৯৮৪ সালের ৩১শে ডিসেম্বর ঐ কংগ্রেস সরকার গুলি করে তাদের নিহত করেছে। আজকে তাদের কথা স্মরণ করতে হবে। আজকে সেই শহীদদের সংগ্রামী কৃষকদের কাছে বামফ্রন্ট সরকারের তরফ থেকে কৃতজ্ঞতা জানিয়েছি এবং তাদের সেবক প্রতিনিধি হিসাবে বামফ্রন্ট সরকার থেকে প্রতিশ্রুতি দিচ্ছি, তোমাদের কথা ভুলিনি, ভুলব না, তোমাদের সেবক হিসাবে আমরা তোমাদের স্বার্থে আইন পাস করছি, আরও করব।

[5-20–5-30 P.M.]

একথা জোরের সঙ্গে বলতে পারি। মাননীয় স্পিকার মহাশয়, ১৯৫৩ সালে যে আইন করা হয়েছিল সেখানে মাথাপিছু ৭৫ বিঘা জমি রাখার ব্যবস্থা করা হয়েছিল কিন্তু বাস্তবে দেখা গেল বেআইনিভাবে হাজার হাজার বিঘা জমি লুকিয়ে রাখা হল। বাগানবাড়ি, মেছোভেড়ি, দেবোত্তরের নাম করে হাজার হাজার বিঘা জমি হাতে রাখতে তখন সক্ষম হয়েছিল। ওঁরা গৃহস্থকে বলে জেগে থাক এবং চোরকে বলে চুরি কর। এই আইন তাঁরাই তৈরি করেছিলেন অথচ তার মধ্যে হাজার হাজার বিঘা জমি বেআইনিভাবে রেখে দেওয়া হয়েছে। এই হচ্ছে কংগ্রেসিদের চরিত্র। তখন কৃষক আন্দোলন চলছে এবং তার চাপে পড়ে প্রথম ভূমিসংস্কার আইন পাস করা হল। কিন্তু তাতেও মূলত কোনো উপকার হল না, হাজার হাজার বিঘা জমি তারা রেখে দিল। তবে একটা কাজ হল এবং সেটা হল ভাগচাষীকে স্বীকৃতি দেওয়া হল। সামন্ততান্ত্রিক প্রথা কিন্তু মূলত বেঁচেই রইল। তারপর বামফ্রন্ট সরকার এসে দ্বিতীয় ভূমিসংস্কার আইন যেটা পাস করল সেটা খুব সুন্দর আইন। আমরা যখন কৃষকদের সংগঠিত করে আন্দোলন করি তখন এঁরা বলেন বিধবাদের কি হবে? মাননীয় স্পিকার মহাশয়, আপনার বাম দিকে যাঁরা বসে আছেন তাঁদের মধ্যে কেউ বিধবা নেই, কিন্তু আমরা তাঁদের মুখে বিধবাদের ক্রন্দন ধ্বনি শুনতে পাই। এঁরা কিন্তু ওই বিধবাদের নাম করে হাজার হাজার বিঘা জমি লুকিয়ে রেখেছেন এবং সেটা খুব কৌশলেই রেখেছেন। কংগ্রেসি আমলে যে ভূমি দখল আইন ছিল তাকে বলা যায় ভূমি ক্রয় আইন। প্রথমে তাঁরা যে আইন পাস করল তার সঙ্গে আপনি দ্বিতীয় আইনটি মিলিয়ে দেখুন। ৭৫ বিঘার জায়গায় করা হল ৫২ বিঘা জমি। এতে কিছু উপকার হয়েছিল বটে, কিন্তু ওই মেছোঘেরির নাম করে আবার হাজার হাজার বিঘা জমি লুকিয়ে রাখা হল। শুধু মেছোভেড়িই নয়, বাগানবাড়ি, দেবোত্তরের নাম করেও হাজার হাজার বিঘা জমি লুকিয়ে রাখা হল। কিন্তু বামফ্রন্ট সরকার এসে বললেন পরিবার প্রতি যে সাড়ে বাহান্ন বিঘা জমি থাকবে তার মধ্যেই মেছোভেড়ি, বাগানবাড়ি, দেবোত্তর প্রভৃতি থাকবে। কাজেই দেখুন ওঁদের আইন এবং আমাদের আইনের মধ্যে কত

আকাশ পাতাল তফাত। এস. ইউ. সি. নেতা দেবপ্রসাদবাবুর বক্তব্য আমি শুনলাম। তিনি বললেন বামফ্রন্ট সরকার তাঁদের ৮-৯ বছরের রাজত্বে মাত্র ১ লক্ষ ৪৫ হাজার একর জমি বিলি করেছে এটা তাঁদের ব্যর্থতা। আমি বলি, জমি কি রবার যে টানলেই বাড়বে? প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল ঠিকই, কিন্তু আমরা কি জানতাম যে ১৯৮১ সালে যে আইন পাস করা হল তাকে নিয়ে ৫ বছর ধরে টালবাহানা করা হবে? ওরা যদি টালবাহানা না করত তাহলে ১৯৮১ সাল থেকে ১৯৮৫ সালের মধ্যে আমরা হাজার হাজার বিঘা জমি বিলি করতে পারতাম। ওরা তো এখন বিধবা হয়ে পড়েছে। কিন্তু এত কেন দেরি হল? তার কারণ হচ্ছে যদি এই সব জমি বিলি হয়ে যায় তাহলে বিধবারা যাবে কোথায়? আর বলব কাকে—ওরা তো সব চলে গেছে। আর একটা জিনিস আপনারা নিশ্চয় লক্ষ্য করেছেন ১৯৫৩ সালে এই আইন পাস হল কিন্তু দীর্ঘ ৫ বছর ধরে তা কার্যকর হল না। গত ৫ তারিখে আমি কয়েকটি কৃষকসভার যৌথ উদ্যোগে দিল্লিতে গিয়েছিলাম সেখানে আমাদের প্রতিনিধিদের কেন্দ্রীয় কৃষি মন্ত্রী বলেছেন যে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিম বাংলায় ভূমি সংস্কার সবচেয়ে ভাল হয়েছে। রাষ্ট্রসংঘে যে সংসদীয় সংগঠন আছে তারা সমীক্ষা করে বলেছে যে পশ্চিমবাংলায় ভূমি সংস্কার যেটা হয়েছে তা অন্যান্য জায়গার তুলনায় অনেক ভালো। আজকে আমাদের সরকার চেষ্টা করছে এই আইনকে কি করে আরও ভালভাবে কার্যকর করা যায়। আজকে এই আইন যদি ঠিক ঠিক মতো কার্যকর হয় তাহলে কৃষক রাজনৈতিক চেতনায় আরও উদ্বুদ্ধ হবে। কেন্দ্রীয় কৃষিমন্ত্রী, আন্তর্জাতিক সংস্থা তারা আজকে এই আইনের প্রশংসা করছে। আজকে ওরা যদি এত বছর ধরে টালবাহানা না করত তাহলে এই আইনের দ্বারা বহু ছোট ছোট সংস্থার আরও উন্নতি করা যেতে পারত। ওদের টালবাহানার মূল কারণ হচ্ছে কৃষক সমাজ আজকে ওদের বলবে এই বামফ্রন্ট সরকার আসার আগে কেন এই রকম আইন পাস করা হয়নি। কিন্তু কৃষক সমাজ ওদের ছাড়বে না। এর জবাবদিহি ওদের করতেই হবে। ওদের পায়ের তলার মাটি সরে গেছে। আজকে যে সমস্ত কংগ্রেস শাসিত রাজ্য আছে, সেখানকার কৃষকেরা বলবে যে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার যদি এত সুন্দর আইন পাস করতে পারে তাহলে অন্যান্য রাজ্য কেন এই রকম আইন পাস করতে পারবে না। এতে কি ওদের পায়ের তলার মাটি ধ্বসে যাবে না? দীর্ঘ দিন টালবাহানার পর আজকে ওরা সম্মতি দিতে বাধ্য হয়েছে। আমরা এর মিটিং করেছি আন্দোলন করেছি। আজকে যখন চারিদিকের কৃষক সমাজ বলতে শুরু করেছে যে কি সুন্দর আইন, তখন তারা ভেবেছে যে একে সম্মতি না দিয়ে আর উপায় নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিনয় চৌধুরী মহাশয়কে অনুরোধ করব যে তিনি সাধ্যমত চেষ্টা করুন যাতে অতি সত্বর এই আইনটাকে কার্যকর করা যায়। এটা কার্যকর হলে বহু ভূমিহীন কৃষক উপকৃত হবে এবং যারা হাজার হাজার বিঘা জমি লুকিয়ে রেখেছে তাদের মুখোস খুলে যাবে।

[5-30–5-40 P.M.]

জনগণ উল্লসিত হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার ধৃষ্টতা মাফ করবেন, আমি আপনার মাধ্যমে মন্ত্রী মন্ডলিকে একটি কথা স্মরণ করিয়ে দিতে চাই। আমরা প্রতিশ্রুতি দিয়েছি যে প্রকৃত ভূমিসংস্কার আমরা করব, ভূমিহীন কৃষকদের হাতে জমি দেব এবং শোষণের বিরুদ্ধে লড়াই করব। এই প্রতিশ্রুতি দিয়েই আমরা এখানে এসেছি কাজেই সেসব কথা

আমাদের ভুললে চলবে না। আমাদের ভুললে চলবে না যে আমাদের জন্মদাতা হচ্ছে ঐ পশ্চিমবাংলার কৃষক সমাজ। তাদের দিকে তাকিয়ে যাতে সত্বর এই ভূমিসংস্কার আইন কার্যকর হয় সে ব্যবস্থা করবেন এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় মাননীয় ভূমি ও ভূমিরাজস্ব মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। স্যার, গ্রামের কৃষকদের বিশেষ করে ভূমিহীন কৃষক এবং ক্ষুদ্র জমির মালিক কৃষকদের কি অসুবিধায় পড়তে হচ্ছে সে সম্বন্ধে কয়েকটি বক্তব্য আমি রাখব। যে সমস্ত দরিদ্র কৃষক জমির পাট্টা পাচ্ছে তাদের সেই পাট্টা পাওয়া রোখবার জন্য জমির মালিকরা হাইকোর্ট এবং নিম্ন কোর্টের আশ্রয় নিচ্ছে ফলে বছরের পর বছর সেটা আটকে থাকছে। এর পরিণতিতে পাট্টা পেয়েও কৃষক সেই জমিতে যেতে পারছে না। কি ভাবে কেসগুলির দ্রুত নিষ্পত্তি করা যায় বা এ ব্যাপারে কোনো একটা সময় সীমা করা যায় কি না বা এ বিষয়ে কোনো আইন করা যায় কি না তা মাননীয় মন্ত্রী মহাশয়কে চিন্তা করে দেখতে অনুরোধ করছি। তারপর জমি ফেরতের যে আইন আছে তাতে ধরুন কোনো ক্ষুদ্র কৃষক সে হয়ত ২০ বছর আগে একটা জমি কিনেছে কিন্তু যেহেতু জমি ফেরতের আইন হয়েছে—সেখানে তাকে যে বিক্রি করেছিল তার অবস্থা হয়ত ভাল—অতএব সেই আইনের আশ্রয় নেবার জন্য সে কোর্টে যাচ্ছে। ফেরত আইনের ব্যাপারেও একটা সময় সীমা রাখা যায় কি না সেটা একটু চিন্তা করে দেখবেন। এটা না হলে যে জমি কিনেছিল সেই দরিদ্র কৃষক কোর্টের রায়ের মাধ্যমে সেই জমি ছেড়ে দিতে বাধ্য হচ্ছে। এতে কৃষকদের মধ্যে একটা হতাশা আসছে—তারা ভাবছে, পাট্টা পেয়েও আমাদের কিছু কাজ হচ্ছে না, আমরা ফলবতি হতে পারছি না। তারপর যে সমস্ত ক্ষুদ্র কৃষকদের ঋণ দেবার ব্যবস্থা করা হয়েছে সেখানে তাদের বলা হচ্ছে ১৯৬২ সালের রেকর্ড ছাড়া ঋণ দেওয়া যাবে না। ১৯৬২ সালের পর যারা জমি কিনেছে সেখানে সেই সমস্ত দলিল নিয়ে গেলেও হচ্ছে না। এমন কি যারা গোমস্তার কাজ করে তারা পর্যন্ত তাদের সার্টিফিকেট দিচ্ছে না। এর ফলে তারা ঋণ থেকে বঞ্চিত হচ্ছে। এটা নিশ্চয় মন্ত্রী মহাশয় দেখবেন, এটা রাখা উচিত নয় বলেই আমি মনে করি। যারা সত্যিকারের ক্ষুদ্র জমির মালিক তারা যাতে ঋণ পেতে পারে তারজন্য যদি কোনো আইন করা দরকার হয় সেটা করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। এর পর আমি দেবোত্তর জমি সম্বন্ধে বলব। অনেকে অনেক জমি দেবতার নামে রেখে দিয়েছে। দেবতার নামে জমি রেখে দেওয়ার ফলে সেই জমিতে হাত দেওয়া যাচ্ছে না বা খাসও হচ্ছে না ফলে কৃষকরা সেই জমি পাচ্ছে না। আমাদের মহিষাদলের জমিদার দেবতার নামে এইরকম অনেক জমি রেখে দিয়েছেন। বছরে একবার রথ বার করেন আর বাড়িতে জনার্দন ঠাকুরের পুজা করেন। সেই হিসাবে অনেক জমি তিনি রেখে দিয়েছেন। সেইসব জমি যাতে সরকারের হাতে আসে তা দেখা দরকার। শুধু মহিষাদলের জমিদারই নন, এরকম অনেক জমিদার আছেন যারা দেবতার নামে এইভাবে জমি রেখে দিয়েছেন। এ বিষয়ে কোনো আইন করা যায় কি না সেটা চিন্তা করে দেখবেন। ভূমিহীন দরিদ্র কৃষকদের ঋণ দেবার ব্যবস্থা করা হয়েছে। আমার চিন্তাধারা থেকে বলছি, এই ঋণ নিয়ে তারা পরিশোধ করতে পারে না। তাদের আর্থিক উন্নতি যদি করতে হয় তাহলে সেখানে অনুদানের একটা

ব্যবস্থা রাখা দরকার। এই অনুদান কি ভাবে দেবেন সেটা চিন্তা করে দেখবেন। অনুদান না হলে আর্থিক দিক দিয়ে তারা সাবলম্বী হতে পারবে না। তারা এ দিকে ওদিকে জন খেটে জীবিকা নির্বাহ করে। সেখানে ঋণ নিয়ে তারা সেই ঋণ পরিশোধ করতে পারছে না কাজেই ঋণ না দিয়ে অনুদান দেবার যদি ব্যবস্থা করেন তাহলে ভালো হয়। ব্যাঙ্কের কাছ থেকে ঋণ নেওয়ার ব্যাপারে ছোট ছোট চাষীরা গেলে বঞ্চিত হচ্ছে। বছরের পর বছর ধরে ব্যাঙ্কে তাদের ঋণের দরখাস্ত পড়ে থাকছে। ব্যাঙ্কের ম্যানেজারদের যারা তোয়াজ করতে পারে তারাই ঋণ পায়—ঐ ছোট ছোট কৃষকরা তাদের তোয়াজ করতে পারে না ফলে তারা ঋণ পায় না। এই ত্রুটি আছে, এটা সংশোধন করে আনো ইত্যাদি নানা অজুহাতে তাদের ব্যাঙ্ক থেকে বঞ্চিত করা হচ্ছে। ব্যাঙ্কের মাধ্যমে ঋণ দেবার যে ব্যবস্থা করেছেন আমার মনে হয় সেটা ব্লকের মাধ্যমে দেবার ব্যবস্থা করলে ভালো হয়। ব্যাঙ্ককে বাদ দিয়ে আগে যে সমস্ত দরিদ্র কৃষকদের গ্রুপ হিসাবে ঋণ দেওয়া হত সেই ভাবে ব্যক্তিগত ঋণ যদি দেওয়া হয় তাহলে তারা চাষবাস করতে পারবে এবং তাদের আর্থিক উন্নতি করতে পারবে। আমাদের রাজ্যে যেমন সিলিং আছে ৭৫ একর, আমি ৭৫ একর জমির সিলিং রাখতে চাইনা। কারণ গুজরাট, অন্ধ্রপ্রদেশ কেরলে গিয়ে দেখেছি যে সেখানে ৫ একর সিলিং করে দেওয়া হয়েছে। কাজেই ৭৫ একরকে বাদ দিয়ে কত সিলিং করা যায় সে সম্পর্কে চিন্তা করা দরকার। এটা যদি করা যায় তাহলে অনেক জমি আসবে এবং সেই জমি যারা ভূমিহীন, যারা দরিদ্র কৃষক তাদের কিছু কিছু করে দিতে পারা যাবে। কাজেই এটা দেখা দরকার আছে বলে আমি মনে করি। আজকে কৃষকরা যে দুরবস্থার মধ্যে আছে, সেই দুরবস্থার কথা আপনার কাছে রেখে এবং আপনার ব্যয় বরাদ্দকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দুর্ভাগ্য যে কংগ্রেস সদস্যারা এই আলোচনায় থাকলেন না। তাদের বক্তব্য শুনতে পারলে আমার কাজের দিক থেকে অনেকখানি সুবিধা হত। যাই হোক, এখানে যে সমস্ত সদস্য বক্তব্য রেখেছেন তাদের কথা আমি মন দিয়ে শুনেছি। আমি প্রথমে দু'একটা বিষয়ে জবাব দিয়ে তারপরে মূল বিষয়ে বুঝিয়ে বলবার চেষ্টা করব। কারণ অনেকেই এই ব্যাপারটা তুলেছেন যে বর্তমানে প্রেসিডেন্টের অ্যাসেন্ট পাবার পরে কি অবস্থা হল, কি পজিশনে রয়েছে, ইত্যাদি জানবার আগ্রহ হয়েছে। প্রথমেই আমি একটা কথা বলতে চাই যে মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয়, তিনি খুবই বুদ্ধিমান এবং বিচক্ষণ ব্যক্তি কিন্তু তিনি ভুলে গেলেন নিজেদেরই পূর্বসুরীকে। বামফ্রন্ট সরকারের আগে যুক্তফ্রন্ট সরকার বলে যে একটা সরকার হয়েছিল এবং ২ বার ছিল সেটা ভুলে গিয়ে তিনি মন্তব্য করলেন যে ১৯৭৭ সালের আগে যা হয়েছে সবই বুঝি কংগ্রেসের। কিন্তু তা মোটেই নয়। এখানে আমি কয়েকটি কথা বলতে চাই। জমি বন্টনের ক্ষেত্রে—কারণ একথা কংগ্রেস থেকে অনেক বার তোলা হয়েছে—জমি বন্টন এক ছটাকও কংগ্রেস সরকার করেনি। ১৯৫৩ সালে আইন এসেছিল, ১৯৫৫ সালে সেটা পাস হয়েছিল। তারপরে ১৯৬৭ সাল পর্যন্ত অর্থাৎ ১২ বছর আমরা খুঁটিয়ে দেখেছি কোথাও কিছু নেই। সরকার যেটা ভেস্ট করে গেছে সেই জমি পুরানো মালিকরা ভোগ করেছেন। প্রথম যুক্তফ্রন্টের আমলে তখন আইনের সময় ছিল না। তারপরে হরেকৃষ্ণ কোঙার যখন এখানকার ভূমি রাজস্ব মন্ত্রী ছিলেন তখন তিনি সমস্ত নথি দেখেন যে এই জমি সরকারে ন্যস্ত হয়ে গেছে এবং সেগুলি জানিয়ে দিলেন কৃষকদের যে এইগুলি ন্যস্ত, তোমরা গিয়ে দখল কর তারপরে দেখা যাবে কি করা

যায়।

[5-40–5-50 P.M]

সেই দখল করা হয়েছিল এবং বেআইনি জমিও দখল করা হল এবং সেইগুলো ১৯৭০ সালে দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকারের পতনের পর কেড়ে নেবার জন্যে সাংঘাতিক প্রচেষ্টা হয়েছিল। কিন্তু সব পারা যায়নি। তারপর সেই যে জমি দখল হয়েছিল প্রায় তখন আমি হিসাব করে দেখেছি ৬ লক্ষ ১৪ হাজার একর জমি ঐ সময় দখল হয়েছিল। তারপর সিদ্ধার্থশংকর রায়, হয়ত তিনি ধ্যান নেত্রে বুঝেছিলেন, বুঝে তিনি ঠিক করেছিলেন যে গান্ধীজীর জন্মদিনে ২রা অক্টোবরের ভেতর দিতে হবে। সুতরাং ৩-৪ মাসের মধ্যে এমন সব করলেন—ঐ যে উল্টোপাল্টা বলছেন, আমি দেখেছি পরে এসে যে দখল খাতা দেখে করে দিলেন। কিন্তু কোথায় আছে জমি, কে যে ভোগ করছে, কিছুই না, এই সব হয়েছে। সেইজন্য এইগুলো একটু জানা দরকার, সেটা মোটেই তা হয়নি। সেইজন্য ঐ যে আগের টাইমে হয়েছে বলছেন, ওটা ঠিক নয়। যা হয়েছে আমাদের আমলেই হয়েছে। দু নং হচ্ছে ভেস্টিং ওটা যে দেখালেন, ভেস্টিং ঠিক ঐ ভাবে ঐ পিরিয়ডে চেষ্টা হয়েছিল এবং পরবর্তীকালে এই যে কেন ভূমি সংস্কার আইনের দ্বিতীয় সংশোধনী বিল আনতে হল, এটা আনতে হল এই কারণে যে আমরা যখন দেখলাম সিরিয়াসলি, লেফ্‌ট ফ্রন্ট সরকার হবার পর, তখন আমরা একটা সার্কুলার বার করলাম, তাতে ছিল টুইন প্রপার্টি, দুটোতে প্রায়রিটি দিচ্ছি। একটা হচ্ছে সরকারে জমি ন্যস্ত করার উপর, যেটা সিলিং সারপ্লাস, অর্থাৎ উদ্বৃত্ত জমিকে সরকারেতে বর্তাবার জন্য একটা প্রায়রিটি দেওয়া হয়েছে, আর হচ্ছে বর্গাদারের নাম রেকর্ড করার দিক থেকে প্রায়রিটি দেওয়া হয়েছিল। সেখানে আমরা অনেক চেষ্টা করে যা দেখলাম ঠিকই প্রায় ২ লক্ষের মতো—কারণ এখন পর্যন্ত গড়ে আমরা বলছি যে ১২।। লক্ষ একর জমি, যে জমি কৃষি জমি, কৃষি জমি ছাড়া অন্য জমি কিছু আছে, কিন্তু কৃষি জমি সরকারে ন্যস্ত হয়েছে। সেই যে ন্যস্ত হয়েছে, ১০।। লক্ষ একর হয়েছে এস্টেট অ্যাকুইজিশনে আর ল্যান্ড রিফর্মস অ্যাক্টে ২ লক্ষ এবং এই এস্টেট অ্যাকুইজিশনে আমাদের স্মরণ আছে কৃষি জমির উপর ছিল ২৫ একর এর সিলিং এবং ফ্যামিলি যদিও ইমপ্লয়েড ছিল। ঐ সময় আমি এবং বঙ্কিম মুখার্জি, আমরা দুজনে ঐ এস্টেট অ্যাকুইজিশন এর সিলেক্ট কমিটিতে ছিলাম সদস্য হিসাবে। সেখানে আমরা তখন যে হিসাব পত্র করে দেখেছি, সেখানে কারোর এটা উদ্দেশ্য ছিল না, আমরা চেয়েছিলাম ফিলিংস মানে ফ্যামিলি ঐখানেই দেওয়া হোক, আমাদের সেই আপিল ছিল। কিন্তু তারা দেন নি। তারা বলেছিলেন ইট ইজ ইমপ্লয়েড এবং সবাই বুঝতে পারে, যে অন্য এক সময় আমি আলাদা করে বলেছিলাম Though in letter but the spirit was যে এটা একটা ফ্যামিলির জন্য হবে। কেউ এটা ভাবতে পারে না যে ২৫ একর করে বাপের নামে, স্ত্রীর নামে, ছেলের নামে, সকলের নামে থাকবে। এটা তো নয়, এটা ইমপ্লয়েড ছিল। কিন্তু ইন সো মেনি লেটার লেখা না থাকার ফলে এটা ভায়লেটেড হয়েছিল। এই হচ্ছে ব্যাপার। কিন্তু পরবর্তীকালে ১৯৭২ সালের পর সেটা ফ্যামিলি হল, ইরিগেটেড এরিয়াতে ফর এ ফ্যামিলি অব ফাইভ ১৭।। হল। কিন্তু দেখা যাচ্ছে জমি আর পাওয়া যাচ্ছে না। ঐ যে আপনি একটা বললেন, সেটাও দেখা দরকার। যখন এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্টে আমরা ছিলাম, সেই সময়ে আমাদের কাছে হিসাব দিয়েছিলেন তারা যে,

৫ একর এগ্রিকালচারাল ল্যান্ডের উপর সিলিং সেই ভিত্তিতে ১২ লক্ষ একর হবে বলে তখন তারা বলেছিলেন। পরবর্তীকালে যখন কমলো, ন্যাচরালি হিসাব করে আমরা ভেবেছিলাম যে ঐ রকম হবে। কিন্তু এটা আমাদের জানা থাকা দরকার প্র্যাক্টিক্যালি আমি অন্তত বুঝেছি এইসব কাজ রপ্তে রপ্তে হয়। যেমন গোড়ার দিকে করেছিল যে জিনিসটা সম্ভব। কিন্তু যত দিন যাবে, তত নানা রকম কমপ্লিশন দেখা দেবে। যেমন কতকগুলো ফিগার দিলে আপনারা বুঝতে পারবেন ১৯৫১ সালের সেনসাস যারা করেছেন, সেখানে ল্যান্ডিং হোল্ডিং ফ্যামিলির সংখ্যা ছিল প্রায় ১৫।। লক্ষ'র কিছু বেশি। রাফলি ১৬ লক্ষ। ১৯৭১ সালে সেটা বেড়ে হয়েছে ৪২ লক্ষ। এখন বর্তমানে ১৯৮১'র পর যে সেনসাস বেরিয়েছে, যে প্রাথমিক রিপোর্ট সংগ্রহ করেছি, তাতে ৫৫ লক্ষ হোল্ডিং হয়েছে। এতদিন দেরি হলে নর্মালি তো ডিভিসন হবে। যত দেরি হবে ততই নর্মাল ডিভিসন বাড়বে। বাবার হাত থেকে ছেলেদের হাতে চলে যাবে। অর্থাৎ যত দিন যাবে তত অবস্থার পরিবর্তন হবে, আইনগত অসুবিধা বাড়বে। বিদেশে এ জিনিস হয় না, এভাবে দেরি হয় না। সুতরাং করতে হলে একদম প্রথমেই করতে হয়, ছেড়ে দিয়ে হয় না। সেই জন্য আমি দুঃখ করে বাইবেলের অরিজিন্যাল সিনের ঐ আপেল ফল খাওয়ার কথা বলেছিলাম। এখানে অরিজিনাল সিন হচ্ছে এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্টের সেকশন '৪'। আইন প্রণেতারা সারকামস্টেনসে পড়ে আইন করে গেছেন, কিন্তু অন্তর থেকে তাঁরা এটা চাননি। তারপর ঐ রিটার্নের ব্যাপার যদি শোনেন, তাহলে অবাক হয়ে যাবেন। "বি" ফর্ম রিটার্নের অনন্তকাল সুযোগ দেওয়া হয়েছে। আমরা আসার পর পর্যন্ত সে জিনিস দেখেছি। তারপর আইন যাঁরা জানেন, তাঁরা জানেন যে, পুরনো জমিদার, দখলদাররা দীর্ঘসূত্রতার সুযোগে ব্যাক-ডেটেড্ চেক দেখিয়ে এবং ফলস কতগুলি একসর্বিটেন্ট রেন্টাল রসিদ কেটে কমপেনসেশন পাবার চেষ্টা করেছেন। দার্জিলিং, কার্শিয়াং প্রভৃতি জায়গায় এসব জিনিস হয়েছে। সেইজন্যই তো আমি বলছি যত দেরি হবে তত অসুবিধা বাড়বে। ১৯৮১ সালে আইনটা হয়েছিল, সে সময়ে যদি এটা চালু করা যেত তাহলে অনেক বেশি সুবিধা হ'ত। '৮১ সাল থেকে '৮৫ সাল পর্যন্ত সময় নষ্ট হয়ে গেছে। ইতিমধ্যে যাদের ক্ষেত্রে এই আইন প্রয়োগ করা হবে তারা এটা দেখেছে এবং এই দীর্ঘ সময় ধরে অনবরত বিভিন্ন লোকের বুদ্ধি নিচ্ছে, ওদের বুদ্ধি দেবার অনেক লোক আছে। সুতরাং আমাদের এসব অসুবিধা আছে। তবুও আমরা ঐকান্তিকভাবে চেষ্টা করছি। আইনটা অনেক আগেই আনতে চেয়েছিলাম, সে সময়ে আনতে পারলে যত জমি এখন পর্যন্ত খাস করতে পেরেছি, তার চেয়ে অনেক বেশি করতে পারতাম। তবুও এখন প্রশ্ন হচ্ছে ভারতবর্ষে ১৪ কোটি হেক্টর—৩৫ কোটি একর জমিতে চাষ হয় এবং তাঁর হিসাব অনুযায়ী তার মধ্যে কমপক্ষে ৪ কোটি একর সরকারে ন্যস্ত হওয়ার কথা। সম্প্রতি ৬-১২-৮৫ তারিখে রাজ্যসভায় মাননীয় সদস্যদের প্রশ্নের উত্তরে আপ টু ডেট হিসাব অনুযায়ী ডিক্লেয়ার্ড সারপ্লাসের পরিমাণ বলা হয়েছে ৭৩ লক্ষ ৫৬ হাজার ৯১৯ একর। তার মধ্যে টেকেন পজেশন অব ৫৮ লক্ষ ৩৭ হাজার ১০৪ একর। আর ডিস্ট্রিবিউটেড হয়েছে ৪৫ লক্ষ ৯২ হাজার ৪৬৬ একর। তার মধ্যে পশ্চিম বাংলাতেই ভেস্টেট হয়েছে ১১ লক্ষ ৮৫ হাজার, প্রায় ১২ লক্ষ'র কাছে। এটা আমরা সরকারে ভেস্ট করেছি। এস. ইউ. সি. দলের মাননীয় সদস্য কেস ইত্যাদির ক্ষেত্রে রয়েছে ৪ লক্ষ একরের মতো বললেন। সেটা ঠিক নয়। ১ লক্ষ ৮২ হাজার একর বিফোর ভেস্টিং অ্যান্ড আফ্‌টার ভেস্টিং হাইকোর্টে ইঞ্জাংটেড হয়ে আছে। ওটা বাদ দিয়ে বাকি জমির আমরা পজেশন

নিয়েছি। তার মধ্যে ৮ লক্ষ ১৩ হাজার একর ডিস্ট্রিবিউটেড হয়েছে। অর্থাৎ বিলি হয়েছে অতএব এটা আমাদের দেখার প্রয়োজন আছে যে, আমাদের চেয়ে প্রায় তিনগুণ বেশি চাষে জমি আছে উত্তর প্রদেশের আমরা হিসাব নিয়ে দেখেছি আমাদের যেখানে ১ কোটি ৩৫ লক্ষ একর চাষের জমি সেখানে উত্তর প্রদেশের প্রায় ৪ কোটি একর চাষের জমি আছে। কি সেখানে ভেস্ট হয়েছে মাত্র ৪ লক্ষ ৪৪ হাজার ২১২ একর। বিহারের আমাদের দু'গুণে মতো চাষের জমি, কিন্তু ভেস্ট হয়েছে কত, না ১ লক্ষ ৯৬ হাজার ৫২৩ একর মাত্র মহারাষ্ট্র ইত্যাদির সমস্ত জায়গায় এই অবস্থা। আমরা সকলের ওপরে আছি। কিন্তু আম আত্মতুষ্টি ভোগ করতে চাই না। এটা অবশ্যই স্বীকৃত যে, আমরা বলছি এটা যথেষ্ট নয়

[5-50–6-00 P.M.]

এই জন্য আমরা দেখেছিলাম যে আইনগুলি সবাই ঠিক জানেন, জেনে যদি না জানা ভান করেন তাহলে সেটা হয় মুশকিলের ব্যাপার। সবাই জানেন যে বহু জায়গায় আইন যাঁ তৈরি করেছিলেন বিশেষ করে কংগ্রেস আমলে, তাঁরা এটা কোনোদিন চাননি যে সত্যি সত্যি ইনপ্লিমেন্টেড হোক। সেজন্য অনেক সময় পয়েন্ট আউট করা সত্ত্বেও ইচ্ছা করে এই ফাঁ রাখা হয়েছে। যাকে বলে লুফল্স ইন দি সিলিং অ্যাক্ট। যার জন্য কাজ করা যাবে ন আবার করার ইচ্ছাও ছিল না। কেসটা একসময় টাস্ক ফোর্সেরা অনুসন্ধান করে বলেন পলিটিক্যাল উইল অব বি গভর্নমেন্ট, এই বলেছিলেন। এই আইনই ছিল, আমাদের আমলে হল, ওঁদের আমলে হল না কেন? এ জিনিসগুলি তো আছে, সেজন্য ক্লাশ কমপোজিশ ইত্যাদির ব্যাপার এতে আমি যাচ্ছি না। সেজন্য মূলত আমাদের তখন অনুসন্ধান করতে হ ফাঁকগুলি কোথায়, এবং সেই ফাঁক আমরা যেটা দেখলাম সেটা হচ্ছে এই যে, এখানে একটা করা হল যে ল্যান্ড রিফর্মসের ক্ষেত্রে—ল্যান্ড মানে সব রকম ল্যান্ড—কিন্তু ল্যান্ড রিফর্মসে ক্ষেত্রে প্রধানত এগ্রিকালচারাল ল্যান্ড, তার ফলে একটা পিকিউলিয়ার পজিশন হল। এ থেকেই বুঝতে পারবেন মানুষকে। গ্রামে যেখানে অধিকাংশ জমি, স্বাভাবিক ভাবেই সেটা চাষের জমি হবে। সেখানে একটা প্রান্তে দেখা গেল যে কি করে নন এগ্রিকালচারাল ল্যান্ড বলে সেটাকে রাখতে পারে। আর ঠিক তেমনি দেখুন শহরে একটা আছে আরবান সিলিং অ্যাক্ট সেখানে সব আমরা এও দেখি আমাদের ডিপার্টমেন্টের সেখানে পিকিউলিয়ারিটি দেখা শহরে প্রধানত আরবানাইজড জমি থাকলেও জমি থাকবে না। আমার ৭৬ বছর বয়স হ আমি ১৯২৮ সালে ক্যালকাটায় যখন কংগ্রেস হয় তখন নিজের চোখে দেখেছি ঐ পা সার্কাসের পাশে আখের জমি ছিল। জমি বুজিয়েই তো শহর হয়, এমন কি গ্রামেতে দেখবেন, তা না হলে গ্রাম গড়বে কি করে? এখানে পিকিউলারলি সমস্ত এগ্রিকালচা ল্যান্ডের, আরবান সিলিংয়ের যে কেস আসছে আমার কাছে যেখানেই অস্বাভাবিক হচ্ছে সেইখানেই ঐ রকম হচ্ছে। সেজন্য আমাদের বাধ্য হতে হল ল্যান্ডের ডেফিনেশন করতে। ত ছাড়া ফাঁক যা ছিল সেখানে ডেলিবারেটলি যখনই ট্যাঙ্ক ফিশারি, অরচারড ইত্যাদি করে ফাঁ দেওয়া হল তখনই দেখুন কি অবস্থা হল। এখানে দেখা যাচ্ছে যে আমি হিসাব নিচ্ছি তা ভিতরে একজন সেটেলমেন্ট অফিসার ছিলেন হীরক ঘোষ, তাতে ১৯৭৩ সালে আমি যেটা পাচ্ছি সেটা হচ্ছে যে বিফোর ১৯৫৩ সেই সময়ে যেটা ভেড়ি বা ট্যাংকফিশারির ডেফিনেশনে আসে সেটা তখন ছিল ১৮৭৩১.৬০ একর, আর সেটা হয়ে গিয়েছিল ৪২৮৯৩ একর মা

প্রায় আড়াইগুণের কাছাকাছি। কতকগগুলি স্পেশিফিক বলছি দেখলে বুঝতে পারবেন। যেমন মথুরা থানা, পি. এস. সন্দেশখালি তাতে দেখা যাচ্ছে আগেকার সি. এস. রেকর্ডে কোনো জায়গায় কিছু নেই, পরের রেকর্ডে হঠাৎ ১০৪ একর হয়ে গেল, সেটা হচ্ছে গোবেরিয়া। সেটায় কোনো সময় ছিল না, হয়ে গেল ২৪৬৯ একর। এটা পুরনো মামলা ছিল। আমরা তাতে যা দেখেছি সেটা হচ্ছে এক জনকে লাট হিসাবে দেওয়া হয়েছিল সেখানে বলা হয়েছিল কন্ডিশন ছিল তিনের চার জমিতে লোক পত্তন করে চাষের ব্যবস্থা করতে হবে। তা না হলে তখন ঐ যে লিজ টার্ম ভায়োলেট করার দরুন ডিটারমাইন্ড করে দেওয়া হল, এই রকম জিনিস হয়েছে। সেজন্য খুবই পরিষ্কার ব্যাপার তখন সেখানে দেখবেন গাছপালা, ইত্যাদি লাগিয়ে অরচার্ড করার চেষ্টা করা হয়েছিল, এও দেখা যায়। সেজন্য এগুলি আমরা করেছি, কিন্তু আনা মানে সমস্তটাকেই একটা বেধড়কভাবে করতে চাইছি না। সমস্ত জিনিসটাকে ভালো করে বুঝতে হবে। সেজন্য আইনটা আনার প্রয়োজন হয়েছিল। আমরা খুঁটিয়ে দেখছি যে কোনো কোনো ফাঁক দিয়ে জিনিসগুলি যাচ্ছে। সেগুলি আমরা দেখি এবং ফাঁকটাকে বন্ধ করবার চেষ্টা করি যাতে সেদিক দিয়ে না যেতে পারে, এই হচ্ছে ব্যাপার। আর একটা ছিল রিলিজিয়াস অ্যান্ড চ্যারিটেবল এর ব্যাপার। সেটাও ভাল করে বোঝা দরকার, কারণ কোনো জায়গায় আমাদের বলা নেই—অনেক সময় রটানো হচ্ছে যে, হয়ত ঐ রামকৃষ্ণ মিশনের জমি নিয়ে নেবে। তা নয়, সেটা হচ্ছে খুব স্পেশিফিক ব্যাপার। মূলত বলা হয়েছে, যেসব ট্রাস্টের রিলিজিয়াস এবং চ্যারিটেবল্ ট্রাস্ট হিসাবে উল্লেখ আছে দলিলে, সেগুলো সেই উদ্দেশ্যে ব্যবহৃত হচ্ছে কি না দেখা। সেইমতো যেগুলো ব্যবহৃত হবে তাদের কিছুই হবে না, কিন্তু এনকোয়ারি করে যদি দেখা যায় যে, ধর্মের নাম করে অন্য উদ্দেশ্যে ট্রাস্টকে ব্যবহার করা হচ্ছে সেক্ষেত্রে সেটা করতে দেওয়া হবে না। ঐসব ক্ষেত্রে সেটা প্রতিরোধ করতে হবে। এটা খুব পরিষ্কারভাবে আমরা বলতে চাইছি, যাঁদের মধ্যে কোনো পাপ নেই তাঁদের এতে ভয় পাওয়ারও কারণ নেই। কিন্তু যাঁরা সত্যি সত্যি অন্য কিছু করছেন তাঁদের ধরার জন্য এটা করা হয়েছে। আমার যথেষ্ট বয়স হয়েছে, আমি এত বোকা নই যে সকলকে শত্রু করে দেবার জন্য এটা এনেছি। আমাদের রায়তের লিস্ট আছে। অতীতে এটা করা হয়েছিল এবং তারপর একে একে আইন হয়েছে। তখন এর পুস্তিকা বেরিয়েছিল। সময়টা ১৯৭১ সাল হবে। ১৯৮১ সালেরটা পাইনি। ৪২ লক্ষ ১৬ হাজারের মধ্যে ৪১ লক্ষ ৭৫ হাজার এর আওতায় আসতে পারে। আমি ভালো করে এনকোয়ারি করে দেখেছি যে, ১৫ থেকে ১৬ হাজারের বেশি আসছেনা এতে। অবশ্য এখন তার চেয়ে বেশি হবে। কারণ আমরা ভালো করে স্টাডি করে দেখেছি যে এটা ক্রমশ নেমে আসছে। যেমন, আগে যারা গরিব কৃষক ছিল তারা ভূমিহীন ক্ষেতমজুরে পরিণত হয়েছে, মাঝারি কৃষক গরিব কৃষকে পরিণত হয়েছে, আরো উপরে যারা ছিল তারাও মাঝের দিকে নেমে আসছে। সেইজন্য এবার অংশটা কম হচ্ছে। সে কারণে এটা খুব ভাল করে স্টাডি করে করতে হবে। যেমন, বর্গাদারের সংখ্যাই ধরুন। আমরা যখন ১৯৭৭ সালে আসি তখন আমাদের দপ্তরে এর কোনো হিসাব ছিল না। এই রকম বছরে একবার এটা ছেপে বের করবার কোনো ব্যবস্থাও তখন হয়নি। এর আগে পাবলিক অ্যাকাউন্টস কমিটি বলে অ্যাসেম্বলির একটি কমিটি শিডিউল্ড কাস্টস সম্বন্ধে তথ্য দিয়ে একটি ফিগার দিয়েছিলেন। আমি সেগুলো ভালো করে পড়ছিলাম। ফ্লাউট কমিশনের রিপোর্টও আমি পড়ে দেখেছি এবং তার থেকে পারশেন্টেজ

কষে দেখেছি। এক একটি সময়ের পার্টিকুলার ফিগার পার্টিকুলার ডেটের সঙ্গে যদি রিলেট করে না দেখেন তাহলে ভুল হবে। পার্টিকুলার ফিগার বর্গাদারদের থাকতে পারে সেখানে। ৩০ থেকে ৩৫-এর মতো এই রকম একটা ফিগার সেখানে থেকে থাকতে পারে। কাজেই মনে রাখতে হবে এবং নিজেদের জীবনের অভিজ্ঞতা থেকেও আপনাদের জানা উচিত এটা বর্গাদার অধ্যুষিত জায়গা। কিন্তু ১৯৫২ থেকে ১৯৬৭—এই ১৫ বছরে কত বর্গাদার উচ্ছেদ হয়েছিল সেটা মনে আছে আপনাদের? সারা ভারতবর্ষে ভূমি সংস্কারের নাম করে এখানে বর্গাদার উচ্ছেদ করা হয়েছে। অন্যান্য রাজ্যে আরো হাজার হাজার বর্গাদার উচ্ছেদ হয়েছে। এই ফ্যাক্ট এভরিহেয়ার ঘটেছে। সেইজন্যই বর্গা রেকর্ড আমাদের করতে হল, কারণ রেকর্ড না করলে তাঁদের আমরা রক্ষা করতে পারব না। আমি উত্তর প্রদেশ, বিহার প্রভৃতি রাজ্য ঘুরে দেখেছি যে সেখানেও বর্গাদার আছে। কিন্তু সেখানে আইনে বর্গাদারদের কোনো লিগ্যাল একজিসটেন্স নেই। এখানে একটা চ্যাপ্টারে তেভাগা আন্দোলন হয়েছিল বলেই শেষ পর্যন্ত কংগ্রেস আমলে ১৯৫০ সালে বর্গাদার আইন হ'ল। এখন ওটারই আমরা ইমপ্রুভ করছি। এক সময় বড় বড় বিপ্লবীরা পরামর্শ দিয়েছিলেন যে, ফ্লাউট কমিশন যখন বলেছে তখন বর্গাদারদের টেনেন্সির অধিকার দিয়ে দাও। ফ্লাউট কমিশন ইংরেজদের একটা কমিশন, কিন্তু তাঁরাও একথা বলেছিলেন।

[6-00–6-10 P.M.]

আমার একটু বয়েস হয়েছে, সেই জন্য একটু বুদ্ধি আছে। আমরা দেখেছি যে সেটা যদি আমরা দিতে যাই, বর্গার নামটা আইনে রেকর্ড করতে গিয়ে বর্গীর হাঙ্গামা করে অমনি গেল গেল রব উঠে গেল। আমরা তখন দিতে গিয়ে দেবার লোক পাচ্ছি না। কেউ ইভ্যাপোরেট হবে—এই জিনিস তো চলতে দেওয়া যেতে পারে না। প্রথমে একটা লিগ্যাল রাইট একজিসটেন্স করে দেওয়া দরকার। তারপর চিন্তা করতে হবে, ভাবতে হবে কি ভাবে কি করা যাবে। সেই জন্য অনেকগুলি কাঠামো আছে। আমি তো সব জায়গায় গেছি, সব ঘাট ঘুরেছি। আমি কাশী মিত্রের ঘাট দেখেছি আবার নিমতলার ঘাট দেখেছি। তারপর মাথার উপর দিল্লি আছে—এই সমস্ত বজায় রেখে খুব ধীরে সুস্থে ওই কাঠামোর দিকে অগ্রসর হতে হবে। সেই জন্য তাড়াহুড়ো করলে কিছু হয় না। আমি যে সমস্ত ফিগার দিয়েছি এখানে তার মানে হচ্ছে সব জায়গায় এটা হয়েছে। সেই জন্য আমি বললাম যে ১৩ লক্ষ হয়েছে, এটা তো কম কথা নয়। আপনারা অন্যগুলো ২ লক্ষ ৩ লক্ষ বলে এই ক্ষেত্রে ১০ লক্ষ দেখে বলতে গিয়ে গলাটা একটু নেবে গেল। এইগুলো তো বুঝতে হবে। কোনো সারকামস্টেন্সে বসে এইগুলো করতে হচ্ছে, সেটাতো আপনারা জানেন। কিন্তু এখানে সেটা অ্যাপ্রিসিয়েটেড হচ্ছে না। আপনারা জানেন যে আই. এল. ও.-র যে সমস্ত এক্সপোর্ট আছেন তাঁরা এখানে এসেছিল এইসব দেখবার জন্য। এখানে এশিয়া, আমেরিকা অ্যান্ড ল্যাটিন আমেরিকার ওরা এক্সপার্ট, ওরা জানে যে সমস্ত কৃষক যদি দারুণ অবস্থায় থাকে, যদি এক্সক্লুসিভ সিচুয়েশন হয়—সম্পূর্ণ কল্যাণ করার জন্য নয়, যাকে বলে বিলো দি বয়েলিং পয়েন্ট—দেখার জন্য এসেছিল। ভুলে যাবেন না মেকার্থা ফিলিপাইন্সের এবং জাপানের তরফ থেকে কিছু কিছু করবার চেষ্টা করেছিলেন। তাঁরা স্টাডি করছে এই ব্যাপারে কি করা যায়। সেইজন্য এইগুলি খুব ধীর ভাবে বোঝার ব্যাপার আছে। এখন যে পরিস্থিতি, আমরা যে আইন করেছিলাম

সেই ব্যাপারে আরো অনেক জিনিস আছে সেই ব্যাপারে বহু লোক আমাকে বলেছিলেন যে বর্গাদার রেকর্ড হয়ে যাবার পর জমির মালিকের যদি মেয়ের বিয়ে থাকে বা দায় বিপদ থাকে তাহলে জমি বিক্রি করার ব্যাপারে ভয়ানক অসুবিধা রয়েছে। আমি দেখলাম সত্যিই এই ব্যাপারে অসুবিধা রয়েছে। আমি আবার তাঁদের সঙ্গে আলোচনা করে বললাম যদি এই রকম একটা করা যায়—এখানে দেখবেন একটা স্টেট ল্যান্ড কর্পোরেশন আছে সেখানে এই সমস্ত জমি বিক্রি করবে। সেচ এলাকায় যদি ১ হেক্টর অর্থাৎ সাড়ে সাত বিঘা জমি থাকে এবং অসেচ এলাকায় যদি দেড় হেক্টর জমি থাকে এবং এই জমিই যদি তার মেইন সোর্স অব ইনকাম হয়—যদি তার কোনো চাকুরি থাকে বা কোনো বড় ব্যবসা থাকে তাহলে হবে না—তাহলে বাজারের দরে ল্যান্ড ব্যাঙ্ক সেটা নেবে। এই জমিতে যে বর্গাদার কাজ করছে তার নামে মর্টগেজ থাকবে। এটাতে সবটাই হয়ে গেল, জমির মালিক তার কাজ করতে পারল বা ক্যাশ হিসাবে রেখে দিল তাতে কোনো অসুবিধা হ'ল না এবং বর্গাদার রয়ে গেল। অনেকে বললেন এটা যদি করেন তাহলে সকলে খুব উপকৃত হবে। আমি বললাম ভালো, এটাই হবে। কারণ আমরা তো কারুর সর্বনাশ করতে আসিনি, সেই জন্য তাদের যাতে কল্যাণ হয় সেটাই করেছি। এই ব্যাপারে অনেকে বলেছেন এবং আমরাও এটা অনুভব করেছি। এখন পর্যন্ত ১ লক্ষ ১৩ হাজার হেক্টরের জমি দিয়েছি সাড়ে ষোলো লক্ষের মতো লোককে, তার মানে গড়ে হাফ বিঘা করে পেয়েছে। আমরা জানি এই জমি দিয়ে চাষ করা যায় না, তাদের যদি কিছু না সাহায্য করা যায় তাহলে কিছু হয় না। সেই জন্য এখানে একমাত্র হতে পারে এক জোড়া বলদ এবং চাষের অন্য জিনিস এই সব দেওয়া দরকার। সেই জন্য একটা কো-অপারেটিভ করা দরকার। জমি ভেস্ট করলে সেই জমি আবার বিলি করতে গেলে অনেক ব্যাপার আছে, এই ব্যাপারে আমার অতীতের অনেক অভিজ্ঞতা আছে। সেই জন্য জমি নিজের নিজের থাকুক আর বলদ কেনার জন্য, চাষের অন্যান্য উপকরণ যেমন সার, বীজ এইগুলি যদি পায় তাহলে ভালভাবে তারা চাষ করতে পারবে। এই জিনিসগুলি করা হয়েছে। সেই জিনিসগুলোই হচ্ছে, ঠিক আগে যেমন ছিল। ট্রাইবালদের জমির ক্ষেত্রে আগে জমিদারদেরই ছিল একমাত্র রাইট অব পজেশনের অধিকার। এখান যে শেয়ারের কথা বলা হয়েছে। অর্থাৎ যে সমস্ত বর্গাদার জমিগুলোতে চাষ করে, সেই সমস্ত জমিতে তাদের অগ্রাধিকার দেওয়া হবে। এই রকম নন কন্ট্রোভার্সিয়াল অনেক জিনিস রয়েছে। আর একটা বড় জিনিস রয়েছে, সেটা আপনারা অনেকেই জানেন, যেটা হুগলিতে আছে। সেখানে জমিতে বালিখাদ, ইটভাটা ইত্যাদি করে জমিগুলো নানা ভাবে নষ্ট করা হচ্ছে। সেইজন্য এমন জিনিস আছে এখানে বলা আছে Every raiyat holding any land shall maintain and preserve such land in such manner that its area is not diminished or its character is not changed or the land is not converted for any purpose other than the purpose for which it was settled or previously held except with the previous order in writing of the Collector under section 4C.

এছাড়া আমরা দেখছি—বহু জায়গা থেকে, যেমন, হুগলি থেকে বা অন্যান্য অঞ্চল থেকে বহু লোক আমাদের কাছে আসে, কিন্তু তাদের কোনো রকম প্রোটেকশন দেওয়া যায় না। মাইনস্ অ্যান্ড মিনারেলস্ হচ্ছে সেন্ট্রাল আইন দ্বারা গাইডেড্। এর মধ্যে জে. এল. আর.

ও. আছেন। এই সবের জন্য ঐ সমস্ত অঞ্চলে ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট ব্যহত হয়ে যায়। যারা এগুলো করে তারা কেন্দ্রের ঐ আইনের প্রোটেকশন নিয়ে ঐ সমস্ত করে এবং তাই হচ্ছে ঐ সমস্ত অঞ্চলে। এই সমস্ত ইন্ডিস্ক্রিমিনেট নীতির জন্য আজকে এমন অবস্থা হচ্ছে। এগুলো আমি বিশেষ ভাবেই দেখতে পাই। কেননা, আমার বাড়ি বর্ধমানে বলে আমাকে প্রায়ই ওখান দিয়ে পাস করতে হয়। জি. টি. রোডের পাশে এই রকম অবস্থা আমি প্রায়ই দেখতে পাই। আসানসোলেও একই অবস্থা। এটা একটা মাইনিং এলাকা। এখানে বিভিন্ন ভাবে ল'ভায়োলেট করা হচ্ছে, যার ফলে এখানকার রেলওয়ে লাইনগুলো পর্যন্ত নষ্ট হয়ে যাচ্ছে। এগুলো ওঁরাও দেখেছেন। ওঁরা দেখেছেন, এই সমস্ত অঞ্চলে কি ভাবে ল'ভায়োলেট করছে ওখানকার কিছু মানুষ? আর সব থেকে আশ্চর্যের ব্যাপার হচ্ছে এই যে, যখনই এই ভায়োলেট করা হয় তা আইনের জন্যই। তাদের ব্যাক্ করছে—আমার বহুদিনের অভিজ্ঞতা থেকে দেখেছি, সেজন্য আমার অভিজ্ঞতা হয়েছে, যেখানে ভেস্টেড ইন্টারেস্ট কনসার্ন আছে, সেখানেই এই সমস্ত জিনিসগুলো হচ্ছে। সেই সমস্ত অঞ্চলে আইনগুলো কেমন যেন দুর্বল হয়ে যায়। সেই সমস্ত অঞ্চলে আইনের মাধ্যমে আমরা যতবারই কিছু করতে গেছি, ততবারেই দেখেছি কিছু করা যায় না। সবকিছু কেমন ভাবে যেন ভেস্তে যায় সেখানে। এই সমস্ত দিক বিবেচনা করে আমি আপনাদের যে কথাটা বলতে চাই তা হচ্ছে যে, আইনটিতে প্রেসিডেন্টস অ্যাসেন্ট পাওয়া গেছে গত ৬ই মার্চ তারিখে। অ্যাসেন্ট কিন্তু কন্ডিশনাল হয় না কখনও। অথচ তিনি অ্যাসেন্ট দিয়ে বলেছেন যে, The State Government are requested to amend the Act. in this respect as early as possible.

যেগুলিতে দীর্ঘদিন ধরে আমাদের কনসেন্ট দিয়েছিলেন, সে সম্বন্ধে দেবপ্রসাদবাবু এখানে বললেন যে, আমাদের বেসিক কিছু ভুল ছিল, আমরা উপরের কর্তাদের কথা শুনেছিলাম এবং তাঁদের কথা অ্যাডমিট করেছিলাম। এটা কিন্তু ঠিক নয়। এটা সম্বন্ধে আপনি একটু শুনলেই বুঝতে পারবেন। যেমন ধরুন, 'পে' বলে যে কথাটা বলেছেন—বর্তমানে চা চাষের যে জমি রয়েছে, সেটা ওখানে কোনো ক্ষেত্রে যাতে না করে সেজন্য আমাদের এখানে ১৪ (জেড্) বলে ক্লজটা আছে। আমাদের তো একটু কান্ডজ্ঞান আছে, সেজন্য আমরা এমন ব্যবস্থাই করছি যাতে দেশের স্বার্থ সত্যিসত্যিই কখনও ক্ষুণ্ণ না হয়। সেদিকে লক্ষ্য রেখেই অ্যামেন্ডমেন্ট বিল এনেছি। তারমধ্যে ২৯ ধারায় বলা হয়েছে—In the case of land comprised in a tea garden mill, factory or workshop or land used for the purpose of livestock breeding, poultry farming or dairy, the raiyat, or where the land is held under a lease, the lease, may be allowed to retain (in excess of the Prescribed ceiling) only so much of land as, in the opinion of the State Government, is required for the purpose of the tea garden, mill, factory, workshop, livestock breeding, poultry farming or dairy, as the case may be. অতীতে আমাদের অভিজ্ঞতা হয়েছে, আমরা দেখেছি এর আগে, বিশেষ করে ব্রিটিশ আমলে ব্রিটিশরা যে চায়ের চাষ করতেন তা তাঁরা দশ হাজার কুড়ি হাজার একর করে জমি নিয়ে হয়ত এক হাজার, দু'হাজার একরে চাষ করতেন, আর বাকিগুলো ক্ষেত-খামার হিসাবে পেতেন। সেজন্য আমরা একটা কমিটি করেছি।

[6-10–6-20 P.M.]

কমিটি তৈরি করে তাতে চাষ হচ্ছে তার একটা রেশিও করি, যদি দেখি হাজার একর চাষ থাকে তাহলে ৫০০ একর ফর ফ্যাক্টরি অ্যান্ড আদার অ্যান্সিলারি এইভাবে করে দেব, এইভাবে দেখে সারপ্লাস করার ব্যবস্থা করা হয়েছে। তারপরে এটাও বলা ছিল এবং সেইভাবে করেও থাকি যে তার এক্সটেনশনের জন্য মুখে বলে নেব তা নয় যদি দেখা যায় সেখানে একটা কমিটি আছে, তারা যদি অ্যাপ্লাই করেন যে আমাদের এই এক্সটেনশন দরকার তাহলে আমরা সেক্ষেত্রে এই প্রোপোজাল দেখে আরো দরকার মতো জমি দেওয়া যায় তাতে কোনো অসুবিধা হয় না। তবে ফরেন এক্সচেঞ্জ আর্ন্ডের ব্যাপারে কিছু অ্যাডিশনাল স্টেপ স্টেট গভর্নমেন্ট রাখতে চেয়েছিলেন। অর্থাৎ যেটা ১ হাজার আছে সেটা ৮০০ করতে হবে চাষের দিক থেকে। আমি ওইসব ছোটখাট ব্যাপারে যাচ্ছি না। এটা অবশ্য কোনো বেসিক প্রিন্সিপ্যালের ব্যাপার নয় তার পরে ২ নং যেটা বলা হয়েছে সেটা আমি পড়ে দিচ্ছি—তাতে বলা হয়েছে For Continuance of the exemption from ceiling provisions for an autharity Constitutid on established under অর্থাৎ সিলিংয়ের ক্ষেত্রে সেন্ট্রাল গভর্নমেন্ট যা করে দেয় তা যদি স্টেট গভর্নমেন্ট, মিউনিসিপ্যালিটি এদের উপর হয় তাহলে ক্ষতি হবে। সেইজন্য এটা চলতে পারে না। সেইজন্য আমাদের কন্টিনিউয়াস লক্ষ্য রাখতে হবে এটার উপর যাতে না পড়ে যায়। তারপরে যেটা আছে সেটা বিবেচনা করা হচ্ছে, মেটেরিয়ালাইজড সেটা বিবেচনা করা হচ্ছে। ল্যান্ডের ক্ষেত্রে যেমন বলা হয়েছে That the vestion of estates and rights or non-agricultural tenants and under tenants in the State (an application of ceiling provisions thereto) will be by a notification effective from a date not earlier than 9.9.1980. এখনো পর্যন্ত যতগুলি হয়েছে সমস্ত জায়গায় বিল যখন ইন্ট্রোডিউজ হয় তখন লোকে জানতে পারেন। সেই ডেটটা হচ্ছে ৮ই আগস্ট ১৯৬৯। তার মানে হচ্ছে এই সময়ে হরেকৃষ্ণ কোঙার ল্যান্ড রেভিনিউ মিনিস্টার ছিলেন, তিনি সেই সময়ে ফ্যামিলি সিলিংয়ের কনসেপ্টটা রেট্রোসপেকটিভ অ্যাফেক্ট দিয়েছিলেন। তার বিরুদ্ধে কেস হয়েছিল এবং সেই কেসের ব্যাপারে সুপ্রিম কোর্ট পর্যন্ত উঠেছিল। সুপ্রিম কোর্ট সেটাকে এফেক্ট দেন ফিফথ মে তারিখে। সেটি ৯-৯-৮০ সালে এখানে ইন্ট্রোডিউজ হয়েছিল। কারণ আগে তো এটা ইন্ট্রোডিউজ ছিল না সেইজন্য এর করোলারি হিসাবে এই আইনটির ৩টি রেট্রোসপেক্টিভ এফেক্ট হয়েছে। কাজেই গোটা আইনের জন্য যেটা বলা হয়েছে এখানে The provission of this Act shall be demand to have come into force on the 7th day ofAugust, 1986. Shiling be damaged to have come into force on the 7th day of August, 1986. জেনারেলভাবে থাকবে যেমন মেনশন থাকে সেটা হবে না। আরেকটা আছে এই অ্যাসেম্বলিতে ইন্ট্রোডিউস হয়েছিল।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** সেটা তো ফিফথ্ মে ১৯৬৫।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** না, সেটা ফিফথ্ মে ১৯৬৩ সাল। সেই সময়ে স্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট অ্যাসেম্বলিতে ইন্ট্রোডিউস হয়েছিল এবং সেই ডেটটা থেকে ১৯৭৫ সাল অবধি বেনামিতে ধরার ক্ষেত্রে এটা করা হয়েছিল। সেটা এখন কিভাবে করতে হবে আপনাদের সঙ্গে বলে আলোচনা করে দেখব। সেইজন্য গোটা বিলটা অন্যভাবে মেনশন করা নেই। সেই জায়গায় গোটা বিলটার রেট্রোসপেক্টিভ এফেক্ট যেই সালে হল সেই সালটি হচ্ছে ৭ই আগস্ট ১৯৬৯। আর এই ক্ষেত্রে যেটা নন-এগ্রিকালচারাল ল্যান্ডে ছিল সেইটা যেহেতু এই

ইন্ট্রোডাকশনের সময়ে এল তার মধ্যেও আইন ছিল। কিন্তু এটার সঙ্গে মিল নেই বলে ঐ মেনশনটা করা হয়েছে। আপনারা ৫ বছর ধরে আইনটাকে আটকে রেখেও শেষ পর্যন্ত আবার আপনারা তার বিরুদ্ধে তেমন কিছু বলতে পারলেন না। আমি এই জন্য আলটিমেটলি অ্যাসেন্ট দিতে বাধ্য হলাম। তা মাইনর কতকগুলি জিনিস রয়েছে তার ফলে পজিশন যেটা হচ্ছে যে অ্যাসেন্ট কখনো কন্ডিশনাল হতে পারে না। অ্যাসেন্ট দেবেন না হলে অ্যাসেম্বলিতে উইথ মেসেজ পাঠাবেন। অ্যাসেন্ট দিয়ে স্টেট গভর্নমেন্টকে রিকোয়েস্ট করেছেন যে তোমরা এই কর। আমি অযথা কনফ্রন্টেশনে যেতে চাইনা। এই কিঞ্চিতে-র জন্য এখন অকিঞ্চিত করে কিছু হবে না। তবে এগুলি বুঝেসুঝেই করা হবে। এখানে যা হয়েছে তাতে সমস্ত পজিশন ক্লিয়ার আছে। আপনাদের আগ্রহ ছিল বলে এতটা বললাম। অ্যাসেন্ট হয়েছে, এবারে গেজেট হলে তারপর নোটিফিকেশন হলে চালু হয়ে যাবে। চালু হলে ন্যাচারালি এইগুলি তো কন্ট্রোভার্সি নেই। যেমন আপনাদের বললাম ল্যান্ড, কো-অপারেটিভ ইত্যাদিতে এইসব জিনিসগুলির কোনো অসুবিধা নেই। আর বাকি যেগুলি এখন অ্যামেন্ড করতে হবে সেইগুলির মেটিরিয়াল এমন কিছুই নেই। সেখানে আমাদের ইমপ্লিমেন্ট করতে গেলেও যেসব ডিফিকালটিজ আছে তার জন্য আমাদের ফ্যাক্টস, ফিগারস ইত্যাদি সংগ্রহ করতে হবে। যেমন আমি ২৪ পরগনার ব্যাপার নিয়ে প্রথমেই বলব সঠিক হিসাব চাই। কারণ ১৯৫৩ সালের আগে কি ছিল এবং আজকে কি ঘটতে চলেছে এবং এ ছাড়া আরো আছে যেমন ৭০ হাজারের উপর প্যাডি-কাম ফিশারি হয়ে গেছে। এই সমস্ত নানা রকম জিনিস আছে। এর মধ্যে অনেক জটিলতাই আছে। এই বিষয়ে আপনাদের অনেক সময়ে বলেছি—এবং আমি নিজেও দেখেছি বাদামভাজা নিয়ে ইডেন গার্ডেনে গ্যালারিতে বসে খেলা দেখতে যান আর ওখান থেকে বসে চুনি গোস্বামীর কি ভাবে কিক মারা উচিত ছিল তাঁর ইনস্ট্রাকশন দেন। কিন্তু মাঠে নামলে খেলা যে কি কঠিন সেটা যে খেলে সেই বোঝে। সেইজন্য বলছি ৮-৯ বছর আমি আছি তাতেও হিমসিম খেয়ে যাচ্ছি। এখন আমি বুঝি যে কত ধানে কত চাল। তাই সমস্ত ব্যাপারগুলো আমার নজরে আছে। এই দেখুন না আইন হল অথচ কিছুই হল না—এর পরেও এমন সব বিবৃতি দিচ্ছেন যেন সব চলে গেল। একজন তো আমাকে বুড়ো বললেন—যাই হোক এখন তো আমি বুড়ো—অবশ্য এর জন্যই বোধহয় ধীরস্থিরভাবে কাজ করতে পারছি। এটা যে করা কি কঠিন সেটা আশা করছি বুঝতে পারছেন। তবে এই কথা ঠিক আমি এখনই কোনো সঠিক ফিগার দিতে পারছি না। একে একে দেব যেমন ভাবে ফিগারগুলি আমার কাছে এসেছে। তবে যখন আমি কিছু করব তখন সমস্ত কিছু তথ্য দিয়ে বুঝিয়েই করব। আমি এই আইনের সুযোগটা যাতে পশ্চিমবাংলার কৃষকদের জন্য ম্যাক্সিমাম আদায় করতে পারি বা সর্বশ্রেণীর কৃষকদের জন্য—এই দিকটা লক্ষ্য রেখেই আমাকে চেষ্টা চালিয়ে যেতে হবে। এইগুলি আপনারা সমস্তই ঠিক ঠিক সময়ে জানতে পারবেন। কিভাবে কি করা হচ্ছে এমনকি সমস্ত নির্দেশগুলি ঠিক ঠিক ভাবেই সকলেই পাবেন। আর একটি কথা বলতে চাই কেন আমি এইগুলি বলছি কোনো রিলিজিয়াস পারপাস দলিল করা হয়—১৯৫৩ সালের আইনে কাজটা এখানে ভালো কাজই করেছে। দেবত্বর। তার আগের ট্রাস্টির নাম্বার যা চ্যারিটেবল ট্রাস্ট তাতে দেবত্বর ভক্তিটা দেখেছি। সেই ভক্তিটা যদি বাম প্রতারণার রূপ না নেয় তাহলে দেবতার নাম নিয়ে বহু পাতিক থেকে উদ্ধার করার জন্য

এখানে আমার কাছে সেই ভগবান আসবেন। এই কথা বলে আমি সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Now, I put all the cut motions of Shri Kashinath Misra under Demand No. 7

All that the amount of Demand be reduced to Re. 1/-. was then put and lost.

I further put the Motion of Shri Kashinath Misra that the amount of Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The Motion of Shri Benoy Krishna Chowdhury that a sum of Rs. 35,63,82,000 be granted for expenditure under Demand No. 7, Major Heads : "229—Land Revenue and 504—Capital Outlay on Other General Economic Services." (This is inclusive of a total sum of Rs. 6,91,00,000 already voted on account in March, 1986.), Was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 6.21 P.M. till 1 P.M. on Friday, the 4th April, 1986 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 4th April, 1986 at 1.00 P.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 6 Ministers, 11 Ministers of State and 133 Members.

[1-00 - 1-10 P.M.]

**OBITUARY REFERENCES**

**Mr. Speaker** : Before I take up the business of the day, I have melancholy duty to perform. It is with regard to the passing away of **Shri Asim Ray**, Special Representative of the Statesman, Calcutta and a well-known Bengali literature.

**Shri Ray** breathed his last on the 3rd April, 1986 in Woodland's Nursing Home at the age of 59.

**Shri Ray** was born at Bhola in Barishal district, now in Bangladesh, on March 15, 1927. He did his M. A. in English literature from Calcutta University in 1948 and soon afterward joined the Calcutta Office of the Statesman as a Reporter. He left in 1951 and returned in 1956 after brief stints with the Amrita Bazar Patrika and Times of India. He also became a Special Representative of the Statesman in 1974 and headed the Calcutta special representative team during the last two years. While at college he was closely associated with the undivided Communist Party of India and was connected with the Teacher's Cell of the Party. He wrote several books including poems, short stories and also play.

At the demise of **Shri Ray**, there has been a void in the field of journalism and literature which is hard to fill.

Now I request the Honourable Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

**(At this stage the members stood in their seats and observed two minute's silence)**

Thank you, Ladies and Gentlemen.

Secretary will send the message of condolence to the family of the deceased.

## Held Over Starred Questions
## (to which oral answers were given)

### শ্রমিকদের সর্বোচ্চ বোনাসের সীমা

*৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৯।) **শ্রী বিভূতিভূষণ দে** : শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৫-৮৬ সালের আর্থিক বছরে শ্রমিকদের সর্বোচ্চ বোনাসের সরকারি ও বেসরকারি হার কত; এবং

(খ) উক্ত সময়ের মধ্যে সর্বনিম্ন বোনাসের হার (%) কত?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক** :

(ক) ও (খ) প্রচলিত আর্থিক বছর হিসাবে বোনাস দেওয়া হয় না। বোনাস দেওয়া হয় হিসাব বর্ষ হিসাবে। ১৯৮৪ সালের যে কোন দিন শুরু হয়েছিল এমন হিসাব বর্ষে বোনাসের সর্বোচ্চ এবং সর্বনিম্ন হার ছিল যথাক্রমে ২০% এবং ৮.৩৩%। পরবর্তী হিসাব বর্ষ সম্পর্কে তথ্য দেওয়া এখন সম্ভব নয়।

**শ্রী হিমাংশু কুঙর** : মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি আজ পর্যন্ত কতজন শ্রমিক বোনাস পেয়েছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক** : সেটা বলা সম্ভব নয়।

**শ্রী সুমন্তকুমার হীরা** : মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ১৯৮৫-৮৬ সালে এই বোনাস পেমেন্ট প্রবলেম নিয়ে কোনও কারখানা বন্ধ হয়েছিল কি না?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক** : ১৯৮৫-৮৬ সালে আমরা খুব কম ডিসপিউট পেয়েছি। একটা কারখানা বন্ধ হয়েছিল সেটা হচ্ছে হুগলির একটা সূতা কল। যদিও তারা বোনাস সম্বন্ধে বলেছিল ডিসপিউট, কিন্তু পরে দেখা গেল অন্য কারণে লক আউট করে বসে আছে।

**শ্রী তারাপদ সাধুখাঁ** : মন্ত্রী মহাশয় জানাবেন কি, সর্বোচ্চ হার টুয়ান্টি পারসেন্ট যেটা ঠিক করা হয়েছে তাতে কারুর যদি বেশি লাভ হয় তাহলে বেশি হারে দেবেন কি না?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক** : আইন যা আছে তাতে টুয়ান্টি পারসেন্টের বেশি দিতে পারবেনা।

**শ্রী তারাপদ সাধুখাঁ** : আমি জানতে চাই যদি কারুর বেশি লাভ হয় তাহলে সে টুয়ান্টি পারসেন্টের বেশি দিতে বাধ্য কি না?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক** : কেন্দ্রীয় সরকারের বোনাস আইন যেটা আছে সেই অনুসারে হবে। অর্থাৎ লাভ হোক বা না হোক ৮.৩৩ পারসেন্ট দিতে হবে এবং ম্যাক্সিমাম হচ্ছে ২০ পারসেন্ট।

**শ্রী সরল দেব ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, যদি কোন সংস্থা লাভজনক সংস্থায় পরিণত হয় তাহলে টুয়ান্টি পারসেন্ট হায়েস্ট সিলিং যেটা আছে তার উপর মালিক এক্সগ্রাসিয়া হিসেবে দিতে পারে কি না?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** তাদের সঙ্গে বার্গেন করে আপনি যত খুশি পেতে পারেন।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, রাজ্যের বিড়ি শ্রমিকরা ১৯৮৫/৮৬ সালে সর্বোচ্চ এবং সর্ব নিম্ন কত বোনাস পেয়েছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এইভাবে বলা যাবে না। যে সমস্ত জায়গায় অর্গানাইজড ইউনিট আছে সেখানে মালিকের সঙ্গে দর কষাকষি করে কিছু বোনাস তারা পেয়েছে।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, ১৯৮৫ সালের আর্থিক বছরে পশ্চিমবাংলায় যে সমস্ত ফ্যাক্টরি বোনাস দিয়ে থাকেন তাতে আপনার কাছে এরকম কোনও সংবাদ আছে কি যে শ্রমিকরা বোনাস পায় নি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** যেখানে লক আউট হয়েছে সেখানে পায় নি। এছাড়া আর কোনও খবর নেই।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** যশোহরের চিরুণী ভারতবর্ষের মধ্যে একমাত্র বনগাঁতে উৎপন্ন হয়, কিন্তু গত ২৭ তারিখ থেকে সেখানে ধর্মঘট এবং লক আউট চলার ফলে হাজার হাজার শ্রমিক মহা বিপদে পড়েছে। মন্ত্রী মহাশয় এই ব্যাপারে কিছু জানেন কি?

**মিঃ স্পিকার ঃ** আপনি নোটিশ দিন, মন্ত্রী মহাশয় উত্তর দেবেন।

### পশ্চিমবঙ্গের হোমিওপ্যাথিক ঔষুধ শিল্পে সঙ্কট

*৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *৭৭৬।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, প্রয়োজনীয় কাঁচা মাল সরবরাহের অভাবে পশ্চিমবাংলার হোমিওপ্যাথিক ঔষুধ শিল্পে সঙ্কট দেখা দিয়েছে;

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, ঔষুধে ব্যবহৃত কাঁচা মাল কি কি এবং তা সরবরাহের সঙ্কটের কারণ কি; এবং

(গ) এর ফলে কত সংখ্যক হোমিওপ্যাথিক ঔষুধের কারখানা সঙ্কটে পড়েছে এবং তাতে কত শ্রমিক যুক্ত?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ**

(ক) হ্যাঁ। সত্য। তবে হোমিওপ্যাথিক ঔষুধ শিল্পে প্রয়োজনীয় কাঁচামালের মধ্যে কেবলমাত্র হোমিও সুরাসার (Ether/Alcoho/Recld. Sprit.) সরবরাহেরই অভাব আছে এবং উক্ত কাঁচামাল ব্যবহারকারী শিল্পগুলির ক্ষেত্রেই কেবলমাত্র সঙ্কট দেখা দিয়েছে।

(খ) হোমিওপ্যাথিক ঔষুধ শিল্পে ব্যবহৃত কাঁচামালগুলি হল হোমিও সুরাসার, ভেষজ উদ্ভিদ, খনিজ পদার্থ ও প্রাণীজ পদার্থ।

হোমিও সুরাসার পশ্চিমবঙ্গে তৈরি হয় না এবং ভারত সরকারের বন্টন নির্দেশ অনুযায়ী উক্ত সুরাসার পুরোপুরি উঃপ্রদেশ, বিহার, মহারাষ্ট্র ইত্যাদি রাজ্য থেকে পশ্চিমবঙ্গে আমদানি করা হয়। ঐ সুরাসার সরবরাহে বর্তমান সঙ্কটের কারণ এই যে ভারত সরকারের নির্দেশমতো ইদানীং ৫২.৬৫ লক্ষ লিটার সুরাসার আমদানি সম্ভব হয় নি। বহু চেষ্টা সত্ত্বেও উত্তর প্রদেশ থেকে এই সুরাসার-এর প্রয়োজনীয় ছাড়পত্র পাওয়া যায় নি।

(গ) হোমিও সুরাসার ব্যবহারকারী ১৮০টি কারখানা সঙ্কটে পড়েছে। বে-সরকারি এই শিল্প প্রতিষ্ঠানগুলিতে কত শ্রমিক নিযুক্ত যে ব্যাপারে কোনো তথ্য এখনও পাওয়া যায় নি।

[1-10 – 1-20 P.M.]

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে অন্য রাজ্য থেকে চেষ্টা করেও ইউনিয়ন সরকারের সিদ্ধান্ত থাকা সত্ত্বেও সুরাসার পাওয়া যায় নি। পশ্চিমবাংলা যেমন একটি অঙ্গ রাজ্য এরাও তেমনি একটি অঙ্গ রাজ্য। ভারত সরকারের এই সিদ্ধান্ত না মানার বিষয়টি রাজ্য সরকার ভারত সরকারের কাছে জানিয়েছেন কি না?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** স্বাস্থ্য দপ্তর পশ্চিমবাংলার আবগারী দপ্তরকে জানিয়েছে এবং আবগারী দপ্তর বিষয়টি ভারত সরকারের সঙ্গে আলোচনা করেছেন এবং এই কয়েক দিন আগে এই বিধানসভায় আপনারা জানেন যে আবগারী মন্ত্রী এ সম্পর্কে একটা স্টেটমেন্ট দিয়েছেন।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি যে বিভিন্ন রাজ্যে বিভিন্ন জিনিস উৎপন্ন হয় এবং তার মধ্যে কোন কোন জিনিস অত্যাবশ্যক যেমন পশ্চিমবাংলায় কয়লা, লোহা, ইস্পাত এগুলি অত্যাবশ্যক জিনিস হিসাবে অন্য রাজ্যে নিয়ে যাওয়া বাধ্যতামূলক। এই সুরাসার যেটা সব রাজ্যে হয় না, পশ্চিমবাংলায়ও হয় না। এই ক্ষেত্রে ভারত সরকার সেই রকম কোনও বিশেষ ব্যবস্থা নিয়েছেন কি না?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** এই ব্যাপারটি দীর্ঘ দিন ধরে চলছে ভারত সরকারের সঙ্গে চলছে। পশ্চিমবাংলার যে সমস্ত কাঁচামাল এবং অন্যান্য শিল্প সামগ্রী আমরা গোটা ভারতবর্ষকে দিই যেগুলি অন্য রাজ্যে হয় না যেমন কয়লা, লোহা, ইস্পাত। স্বভাবত আমাদের এখানে যেগুলি ঘাটতি থাকে সেগুলি আমরা অন্য রাজ্য থেকে চাই। কিন্তু বরাবরই আপনারা জানেন এবং এখানে খাদ্য সরবরাহ মন্ত্রীও আছে, তিনিও জানেন অন্য রাজ্য থেকে যে সমস্ত জিনিস আনা হয় সেগুলি ভারত সরকার আমাদের চাহিদা মতো বরাদ্দ করেন না এবং যেটুকু বরাদ্দ করেন সেটুকুও সরবরাহের দায়িত্ব নেন না। এই হচ্ছে অবস্থা এবং পূর্বাঞ্চলকে বরাবরই তারা প্রতারণা করছে এবং এটা আপনারা জানেন এই ফ্রেট ইকুইলাইজেশন-এর নামে আমরা মার খাচ্ছি। আমাদের সুরাসার সরবরাহের ক্ষেত্রে এখনও পর্যন্ত ভারত সরকার সে রকম সুষ্ঠ নীতি গ্রহণ করেন নি। এই অবিচার চলছে আজকে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি যে হোমিওপ্যাথিক ঔষুধ শিল্পের সঙ্কট নিবারণের জন্য বর্তমানে রাজ্য সরকারের তরফ থেকে কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?.

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** আমরা ভারত সরকারকে জানিয়েছি যে যেসমস্ত রাজ্যগুলি এই সমস্ত দ্রব্য সরবরাহ করেন তাদের দেবার জন্য। বার বার জানানো সত্ত্বেও প্রয়োজনীয় সুরাসার সেখান থেকে পাচ্ছি না।

**শ্রী কামাখ্যা ঘোষ ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি যে কী টেকনিক্যাল অসুবিধা আছে, পশ্চিমবাংলায় সুরাসার তৈরি করার?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** পশ্চিমবাংলায় এটা তৈরি করার কি অসুবিধা সেটা আমি বলতে পারব না।

**শ্রী তারাপদ সাধুখাঁ ঃ** মন্ত্রী মহাশয় বললেন আমাদের রাজ্যে সুরাসার তৈরি হয় না, বাইরের রাজ্য থেকে আনতে হয়। ভারত সরকার আমাদের যতটা পরিমাণ আনবার অনুমতি দেন, সেই পরিমাণ আমরা পাই না। আমার একটা প্রশ্ন এই যে অ্যালটমেন্টটা কি স্ট্যাটুটারী রেশনিং সিস্টেমে অ্যালটমেন্ট হয়? কি নর্রম্যাল ট্রেড চ্যানেলে হয়। পারমিট নিয়ে আমাদের দেশের ব্যবসাদাররা এটা আমদানি করে এবং ব্যবসাদাররা গাফিলতি করে মালটা আনছে না কিনা? এ বিষয়ে তাঁর উত্তরটা জানতে চাই।

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** প্রতি বছর আমাদের রাজ্যে আমাদের মোটামুটি কত সুরাসার প্রয়োজন কতটা ইথাইল অ্যালকোহল প্রয়োজন রেকটিফাইড স্পিরিট কতটা প্রয়োজন সেটা আমরা ভারত সরকারকে জানাই এবং ভারত সরকার আমাদের তার ভিত্তিতে বরাদ্দ করেন এবং বলেন যে আমাদের এই সমস্ত রাজ্য থেকে আমাদের পারচেজ করতে হবে এবং সেই ভিত্তিতে আমরা এটা কিনি।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** আপনি বললেন যে ভারত সরকার টালবাহনা করছে। অথচ কয়েকদিন আগে আবগারী মন্ত্রী বললেন মহারাষ্ট্র গভর্নমেন্ট পাঠাচ্ছে না। আমার প্রশ্ন হচ্ছে এটা স্টেট বাই স্টেট আসে, কি থ্রু ভারত গভর্নমেন্টের মাধ্যমে আসে?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** এটা স্টেট বাই স্টেট আসে — কিন্তু ভারত সরকারের নির্দেশ অনুসারে এটা হয়।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় জানেন যে কেন্দ্রীয় সরকারের ভ্রান্ত বন্টন নীতির জন্য পশ্চিমবাংলার এই হোমিওপ্যাথিক শিল্পের প্রায় ৫০ হাজার শ্রমিক আউট অব এমপ্লয়মেন্ট হয়ে গিয়েছেন। আমার প্রশ্ন, এই শিল্পকে এবং এই শিল্পের সঙ্গে যুক্ত শ্রমিকদের বাঁচানোর জন্য এস. টি. সি. মারফত এটা আমদানি করার কথা মাননীয় মন্ত্রী মহাশয় চিন্তা করছেন কি?

**মিঃ স্পিকার ঃ** উনি ইমপোর্ট করবেন কি করে?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** ইমপোর্ট মানে তো ভারতবর্ষের বাইরে থেকে আনা —

আমরা সে নিয়ে ভাবি নি, মাননীয় সদস্য পরামর্শ দিচ্ছেন, আমরা আবগারী দপ্তরের সঙ্গে পরামর্শ করব।

## Starred Questions
## (to which oral answers were given)

### রেশনে নিম্নমানের চাল ও গম সরবরাহের অভিযোগ

***৪২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬২।) শ্রী দেবপ্রসাদ সরকার :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, এই রাজ্যে রেশনের দোকানে প্রায়ই খাওয়ার অযোগ্য কাঁকর ও ধূলো-বালি মেশানো নিম্নমানের চাল ও গম সরবরাহের অভিযোগ পাওয়া যায়; এবং

(খ) সত্য হ'লে, এই সমস্যার প্রতিবিধানকল্পে রাজ্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :**

(ক) না, সত্য নহে। তবে এই রাজ্যে রেশন দোকানে নিম্নমানের চাল ও গম সরবরাহের কিছু কিছু অভিযোগ পাওয়া যায়।

(খ) উন্নত মানের চাল ও গম সরবরাহ করার অন্য কেন্দ্রীয় সরকার এবং এফ. সি. আই-কে বহুবার অনুরোধ করা হয়েছে।

এ সম্পর্কে কেন্দ্রীয় খাদ্যমন্ত্রী, খাদ্য সচিব ও এফ. সি. আই. এর ম্যানেজিং ডাইরেক্টরের সঙ্গে মিটিংও করা হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় স্বীকার করেছেন যে নিম্নমানের চাল, গম বা রেশন সামগ্রী সম্বন্ধে অভিযোগ আসে। রেশন সামগ্রী যেটা সরবরাহ করা হয় তার মান বা স্ট্যান্ডার্ড হিউম্যান কনজামশনের যোগ্য কিনা সেটা নিরূপণ করার জন্য খাদ্য দপ্তরের কোয়ালিটি কন্ট্রোল ডাইরেক্টরেট আছে এবং সেই ডাইরেক্টরেটের ইন্সপেক্টররা আছেন। এই ইন্সপেক্টররা যদি যথাযথভাবে তাদের কর্তব্য পালন করেন তাহলে এই নিম্ন মানের খাদ্য সামগ্রী সরবরাহ হবার কথা নয়। কোয়ালিটি কন্ট্রোল ডাইরেক্টরেটের ইন্সপেক্টররা থাকা সত্ত্বেও রেশন দোকান মারফত মাঝে মাঝেই হোক বা নিয়মিতই হোক এই নিম্নমানের খাদ্য সামগ্রী সরবরাহ হয় কেন এরজন্য তাদের কাছ থেকে কোনও কৈফিয়ত তলব করেছেন কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** আমাদের খাদ্য দপ্তরের কোয়ালিটি কন্ট্রোল বিভাগ আছে এবং এফ. সি. আই.-এরও আছে। সংযুক্তভাবে প্রয়োজন মতো এটা দেখা হয়। যেখানেই আমরা বুঝতে পেরেছি যে আমাদের কোনও সরকারি কর্মচারীর গাফিলতি আছে সেখানেই আমরা সরকারি স্তরে ব্যবস্থা নিয়েছি যাতে এই ধরনের নিম্ন মানের চাল পশ্চিমবঙ্গে সরবরাহ করতে না পারে। কেন্দ্রীয় সরকারের কাছেও আমরা সেটা জানিয়ে দিয়েছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ধরনের কর্তব্যে অবহেলার দায়ে আজ পর্যন্ত কতজন অফিসারের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** নোটিশ চাই।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টচার্য :** রেশন দোকান মারফত কিছু কিছু জায়গায় এফ. সি. আই.-এর যে খারাপ চাল, গম দেওয়া হচ্ছে এ সম্পর্কে রাজ্য সরকারের পক্ষ থেকে জনগণকে এবং রেশন দোকানের মালিকদের একথা বলা হয়েছে কিনা যে খারাপ চাল হ'লে সেই চাল জনসাধারণের মধ্যে বিলি করবেন না?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** আমরা রেশন দোকানদারদের এবং তাদের অ্যাসোসিয়েশনের প্রতিনিধিদের কাছে বলেছি যে খারাপ বা নিম্নমানের চাল আপনারা গ্রহণ করবেন না বিতরণ করার জন্য।

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, খারাপ চাল সম্পর্কে দোকানদারদের অ্যাসোসিয়েশনের প্রতিনিধিদের এবং সংশ্লিষ্ট ডিলারদের জানিয়ে দেওয়া হয়। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এটা জানিয়ে দেবার পর তা কার্যকর হচ্ছে কিনা সেটা দেখার কি ব্যবস্থা আছে?

[1-20 – 1-30 P.M.]

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** সরকারি স্তরে অফিসাররা দেখাশুনা করেন এবং সেই ভাবে করা হচ্ছে।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে সমস্ত চাল বাইরে থেকে পশ্চিমবঙ্গে আসে সেগুলি সাধারণত দেখা যায় অখাদ্য। সেই অখাদ্য চাল যখন আসে এবং সে সম্পর্কে এফ. সি. আই.-এর ডিস্ট্রিক্ট ম্যানেজার যখন কমপ্লেনটা করেন তখন সেগুলি এখানকার গুদাম থেকে আবার বাইরে ফেরত যায় কিনা এবং সেই রকম কোনও তথ্য আপনার কাছে আছে কি না?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** বর্তমানে এফ. সি. আই.-এর নূতন চেয়ারম্যান হচ্ছেন [***] মহাশয়, তাকে আমরা আমাদের অফিসে ডেকেছি এবং তার সঙ্গে আমাদের কথা হয়েছে। আমরা বলেছি যে নিম্নমানের চাল যদি পশ্চিমবঙ্গে পাঠাবার ব্যবস্থা করা হয় তাহলে সেটা কোনওক্রমে গ্রহণ করা হবে না। তিনি সেটা স্বীকার করেছেন এবং নিম্ন মানের চাল যা এফ. সি. আই.-এর গুদামে আছে সেটা খালি করে এবং ভালো চাল যাতে আসতে পারে সেই প্রতিশ্রুতি আমাদের দিয়েছেন।

**মিঃ স্পিকার :** 'তরুন দত্ত' নামটা বাদ যাবে।

**শ্রী তারাপদ সাধুখাঁ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি যে গম যদি খারাপ হয় তার সঙ্গে প্যারালাল ওয়েতে মিলের তৈরি আটা বিলি করার একটা পদ্ধতি আছে। এই মিলের আটা কম দাম। এই মিলের আটার দাম কেন্দ্রীয় সরকার ১৯৮৪ সালের সেপ্টেম্বর মাসে কমিয়ে দিয়েছিলেন। যখন গম নিম্ন মানের হবে তখন এই মিলের আটা ১৭৬ পয়সায় বিলি করার একটা ব্যবস্থা হয়েছিল মিলের কাছ থেকে নিয়ে। এই বিষয়ে কি আপনি অবহিত আছেন?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** এই প্রশ্নের সঙ্গে অরিজিনাল প্রশ্নের কোনও সম্পর্ক নেই।

---

**Note : [Expunged as order by the chair]

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে রাজ্য সরকারের কোয়ালিটি কন্ট্রোল অফিসার এবং এফ. সি. আই.-এর অফিসাররা এক সঙ্গে বলে খাদ্যের গুণাগুন পরীক্ষা করেন। তাহলে এ সি. আই.-এর গোডাউন থেকে রেশন ডিলার পর্যন্ত পৌছানোর মাঝখানে কোয়ালিটির কোনও পরিবর্তন ঘটে যায়, এই রকম কোনও ব্যবস্থা আছে বলে আপনার জানা আছে কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** এই রকম কোনও ঘটনা আমার জানা নেই।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এফ. সি. আই.-এর চেয়ারম্যান-এর সঙ্গে আপনার যে কথা হয়েছে, এই পরিপ্রেক্ষিতে আপনি নিম্ন মানের কত চাল এবং গম সারা রাজ্য থেকে সিজ করার জন্য এফ. সি. আই.-কে বলেছেন?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** অনেক হাজার মেট্রিক টন চাল হবে। আপনি যদি নির্দ্দিষ্ট করে জানতে চান তাহলে নোটিশ দিলে আমি জানিয়ে দেব।

## পুরুলিয়া জেলায় বেকারদের চাকুরি

*৪৩০। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৫।) **শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় মোট রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা কত;

(খ) ১৯৭৭ সাল থেকে ১৯৮৫ সালের ডিসেম্বর পর্যন্ত এই জেলার কতজন বেকার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর মাধ্যমে চাকুরি পাইয়াছেন; এবং

(গ) কোন্ দপ্তরে কতজন বেকার চাকুরি পাইয়াছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ**

(ক) ১৯৮৫ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত পুরুলিয়া জেলায় রেজিস্ট্রিকৃত মোট বেকারের সংখ্যা প্রায় ১,২৩,৪২২ জন।

**(প্রভিশন্যাল)**

(খ) প্রায় ২,৪০৬ জন।

| (গ) | | | |
|---|---|---|---|
| | কেন্দ্রীয় সরকার | — | ১১৬ জন |
| | রাজ্য সরকার | — | ১৫০০ জন |
| | কেন্দ্রীয় সরকারি সংস্থা | — | ৩১ জন |
| | রাজ্য সরকারি সংস্থা | — | ৪৪২ জন |
| | স্বায়ত্ব শাসিত সংস্থা | — | ২০৩ জন |
| | বে-সরকারি সংস্থা | — | ১১৪ জন |
| | মোট | — | ২৪০৬ জন |

**শ্রী সুধাংশুশেখর মাঝি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আমার প্রশ্ন ছিল কোন্ দপ্তরে কতজন বেকার চাকরি পেয়েছে। আপনি যেটা উত্তর দিলেন সেটা হচ্ছে রাজ্য সরকার, কেন্দ্রীয় সরকার, কেন্দ্রীয় সরকারি সংস্থা, এই সব মিলিয়ে। আমার স্পেশিফিক কোয়েশ্চেন ছিল বিভিন্ন দপ্তরে — কোন্ কোন্ দপ্তরে কতজন চাকরি পেয়েছে।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** কোন্ দপ্তরে কতজন চাকরি পেয়েছে, এটা জোগাড় করতে সময় লাগবে।

**শ্রী সুধাংশুশেখর মাঝি :** এই যে বিভিন্ন ডিপার্টমেন্ট থেকে এমপ্লয়েমেন্ট এক্সচেঞ্জে নাম দেবার জন্য বলে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম দেবার পর, সেই দপ্তরে কত মাস পর্যন্ত ইন্টারভিউ এর জন্য নাম রাখতে পারে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** যে সময় তারা লিখে দেয়, সেই সময়ের মধ্যে নাম পাঠাতে হবে। সেই সময়ের মধ্যে নাম না পাঠালে হবে না।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যারা চাকরি পেয়েছে তার সংখ্যাটা বললেন, তাদের মধ্যে তফশিলি জাতি এবং উপজাতির সংখ্যা কত?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** তফশিলি জাতি, উপজাতি বা অন্য কোনও জাতি, তার কোনও ফিগার নেই। তবে পুরুষ কতজন, স্ত্রী কতজন, তা বলে দিতে পারি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যখন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম পাঠানো হচ্ছে, সেই নাম দীর্ঘকাল পড়ে থাকে দপ্তরে। এই সময় সীমা বেঁধে দেওয়া হবে কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** দপ্তর থেকেই লিখে দেন যে সময়, সেই সময়ের মধ্যে পাঠাতে হবে। তবে টাইমের মধ্যে পাঠায়নি, এই রকম যদি কোনও সংবাদ থাকে তাহলে জানাবেন, দেখব।

## বিড়ি শ্রমিকদের ন্যূনতম মজুরি

***৪৩১। (অনুমোদিত প্রশ্ন নং *২৪০।) শ্রী অনুপকুমার চন্দ্র এবং শ্রী কাশীনাথ মিশ্র :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, সারা রাজ্যের বিড়ি শ্রমিকদের ন্যূনতম মজুরি চালু করার জন্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেছে কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :**

বিড়ি শ্রমিকদের ন্যূনতম মজুরি চালু করিবার জন্য সরকার ব্লক-স্তরে ৩১৩ জন ন্যূনতম মজুরি পরিদর্শক (কৃষি) নিয়োগ করিয়াছে। ১৩ জন ন্যূনতম মজুরি পরিদর্শককে কলিকাতায় মূল অফিসে কলিকাতা ও শহরাঞ্চলের জন্য নিয়োগ করা হইয়াছে। ঐ পরিদর্শকদের কাজের তদারকির জন্য ৪৪ জন সহ-শ্রম-কমিশনার জেলা ও মহকুমাগুলিতে নিয়োগ করা হইয়াছে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে ন্যূনতম মজুরি ধার্য

করার জন্য যে সব কর্মচারী নিয়োগ করেছেন, এদের কি ভিত্তিতে এবং কি কি কাজ করার জন্য এবং কবে নাগাদ এই রিপোর্ট দেবার জন্য নিয়োগ করা হয়েছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** ভিত্তিটা হচ্ছে, সরকারি চাকরির যা ভিত্তি। আর কাজটা হচ্ছে ঠিকমতো মালিকরা মজুরি দিচ্ছে কি না এই সম্পর্কে ইন্সপেকশন করে রিপোর্ট দপ্তরে পাঠানো। যদি কোথাও দেখা যায় মালিক উইলফুলি ভায়লেট করছে, তখন সেইগুলো কোর্ট কেস করা ঐ অফিসারদের কাজ। এই প্রসঙ্গে একটা কথা বলি, যেটা আপনি প্রশ্ন করেন নি। সেটা হচ্ছে এই মিনিমাম ওয়েজ সম্পর্কে হাইকোর্টে একটা কেস হয়েছে এবং ইনজাংশন জারি হয়েছে, তার ফলে কতকগুলো সমস্যা দেখা দিয়েছে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে যারা কাজে নিয়োজিত হয়েছে, তারা সংগঠিত বিড়ি শ্রমিকদের জন্য নিয়োজিত হয়েছে। অসংগঠিত বিড়ি শ্রমিকদের জন্য কোনও ব্যবস্থা করবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** সংগঠিত অসংগঠিত সকলের জন্যই হয়েছে। তবে আমার অভিজ্ঞতা হল, সংগঠিত বিড়ি শ্রমিকরা মিনিমাম ওয়েজ অ্যাডমিনিস্ট্রেশনের কাছ থেকে ঠিক ভাবে আদায় করতে পারে। এই কাজটা তাদের কাছে সহজ হয়েছে। কিন্তু অসংগঠিত বিড়ি শ্রমিকদের ব্যাপারে এটা এত সহজে আদায় হয় না। এই হল ব্যাপার।

[1-30 – 1-40 P.M.]

**শ্রী আবুল হাসনাৎ খান :** মাননীয় মন্ত্রী মহাশয়, আমরা জানি বিড়ি শ্রমিকদের ন্যূনতম মজুরি সব জায়গায় এক নয়, এক এক জোনে এক এক রকম মজুরি চালু আছে। অতএব আপনি কি দয়া করে জানাবেন, কোন্ জোনে কি মজুরি চালু আছে; এবং ন্যূনতম মজুরি আইন প্রয়োগ করার ক্ষেত্রে যে মিনিমাম ওয়েজ অফিসার নিয়োগ করা হয়েছে তারা এখন পর্যন্ত কতগুলি স্পেশিফিক কেস করেছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** মাননীয় সদস্যের দু'টি প্রশ্নের উত্তরের জন্য নোটিশ চাই।

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** মাননীয় মন্ত্রী মহাশয়, আগে যে রিজিওন ভিত্তিক মজুরি হার ছিল তারই পরিপ্রেক্ষিতে আপনি যে কর্মচারিদের নিয়োগ করেছেন তাদের কাছ থেকে যে রিপোর্ট পাচ্ছেন তার পরিপ্রেক্ষিতে দয়া করে জানাবেন কি ন্যূনতম মজুরি না দিয়ে মালিকরা যে শ্রমিকদের শোষণ করছে এই শোষণ কবে শেষ হবে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** সমাজতন্ত্র হবার আগে পর্যন্ত শোষণ চলবে।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** বিড়ি শ্রমিকদের ন্যূনতম মজুরি আইন কার্যকর করার ক্ষেত্রে সংগঠিত বিড়ি শ্রমিকদের সংগঠনের কাছ থেকে আপনি কোনও রিপোর্ট পেয়েছেন কি এবং তাদের সঙ্গে এ ব্যাপারে আলোচনা করেছেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** ওঁরা আমাদের কাছে রিপোর্ট করেন এবং মাঝে মাঝেই ওঁদের সঙ্গে আমাদের আলোচনা হয় এবং এ ব্যাপারে যে অ্যাডভাইসারী কমিটি আছে তাদের সঙ্গেও আলোচনা হয়। আলোচনার পরিপ্রেক্ষিতে কতগুলি বিষয় আমরা কেন্দ্রীয় সরকারকে জানিয়েছি।

**শ্রী নটবর বাগদী :** মাননীয় মন্ত্রী মহাশয়, মালিকরা সরাসরি নির্দিষ্ট বিড়ি শ্রমিকদের দিয়ে কাজ না করিয়ে তাদের এজেন্টের মাধ্যমে দূর গ্রামের শ্রমিকদের দিয়ে কম পয়সায় কাজ করাচ্ছে — ১০ টাকা হাজার যেখানে মজুরি সেখানে ৪ টাকা ৫ টাকা হাজারে মজুরি দিয়ে কাজ করানো হচ্ছে — এ বিষয়ে আপনি কি ইন্সপেক্টরদের হাতে এমন কোনও ক্ষমতা দিয়েছেন যাতে তারা ঐ সমস্ত মালিকদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করতে পারে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** আমি আগেই বলেছি বিড়ি শ্রমিকদের মজুরি ঠিক মতো না দেওয়ার জন্য মালিকরা বিভিন্ন রকম চক্রান্ত করে। এ বিষয়ে অ্যাডমিনিস্ট্রেশনের দিক থেকে কিছু কিছু ব্যবস্থা নেওয়ার চেষ্টা করা হয়, কিছু কিছু মামলা করা হয়, কিন্তু মালিকরা হাইকোর্ট পর্যন্ত গিয়ে কেস করে। এ ক্ষেত্রে আমাদের অভিজ্ঞতা হচ্ছে বিড়ি শ্রমিকরা যেখানে যত বেশি সংগঠিত সেখানে তাদের ওপর শোষণ তত কম এবং ন্যূনতম মজুরি ও অন্যান্য সুযোগ সুবিধা তারা পাচ্ছে। অন্যান্য সুযোগ সুবিধার ক্ষেত্রে বিড়ি শ্রমিকদের আইডেনটিটি কার্ডের ব্যাপার আছে, কিন্তু মালিকরা সহজে তা তাদের দিতে চায় না। কার্ড থাকলে তারা টি. বি.'র চিকিৎসার জন্য হাসপাতালে সুযোগ সুবিধা পায়, হাউস বিল্ডিং লোন পায়, ছেলে-মেয়েদের শিক্ষার জন্য স্কলারশিপ ইত্যাদি পায়। কিন্তু মালিকরা এই সব সুযোগ থেকে তাদের বঞ্চিত করার চেষ্টা করে। যে সমস্ত জায়গায় শ্রমিকরা সংগঠিত নয় সে সমস্ত জায়গায় মালিকরা এই সমস্ত সুযোগ দিতে চায় না। অর্থাৎ যেখানে শ্রমিকরা যত বেশি সংগঠিত হচ্ছে সেখানে তারা তত বেশি সুযোগ সুবিধা পাচ্ছে। যেখানে তারা সংগঠিত নয় সেখানেই তারা বঞ্চিত হচ্ছে। এর ওপরে আবার আমাদের অ্যাডমিনিস্ট্রেশনের যে সমস্ত অফিসাররা আছেন তাদের কর্মকুশলতার ওপরও অনেক কিছু নির্ভর করে। সুতরাং দুটো মিলিয়ে অনেক জায়গায় খুবই অসুবিধা হচ্ছে।

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, ন্যূনতম মজুরি আইন না মানার জন্য এখন পর্যন্ত কতগুলি কেস হয়েছে এবং সেই কেসগুলির যাতে দ্রুত নিষ্পত্তি হয় তার জন্য কি পদক্ষেপ নেওয়া হয়েছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** অনেক কেস হয়েছে এবং হচ্ছে। যেগুলি হচ্ছে সেগুলি সম্বন্ধে আমরা আমাদের আইনজ্ঞদের দ্রুত ব্যবস্থা নিতে বলেছি।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি — এই যে ন্যূনতম মজুরি না দেওয়ার জন্য সারা পশ্চিমবঙ্গে মোট কতগুলি মামলা দায়ের করা আজ পর্যন্ত হয়েছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** এর আগে বোধহয় কেউ আমাকে জিজ্ঞাসা করেছিলেন, আমি বলেছি যে নোটিশ না দিলে সংখ্যাটা বলতে পারব না।

## মৎস্যজীবীদের সুবিধার্থে আইনগত শর্ত

*৪৩২। (অনুমোদিত প্রশ্ন নং *২৯০।) **শ্রী নটবর বাগদী :** মৎস্য বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মৎস্যজীবীদের প্রাকৃতিক নদী, খাল, বিল ইত্যাদিতে বিনা খাজনায় এবং বিন বাধায় মাছ ধরার অধিকার দেওয়ার বিষয়ে সরকার চিন্তা করছেন কি;

(খ) পঞ্চায়েতের পুকুর, খাল পুকুর বা মালিকের পুকুরে যাঁরা মাছ চাষ করেন, সেই প্রকৃত মৎস্যজীবীদের সুবিধার্থে মৎস্যচাষের বিষয়ে আইনগত শর্ত দেওয়ার কোনও পরিকল্পন আছে কিনা; এবং

(গ) থাকলে, এ পর্যন্ত কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী কিরণময় নন্দ :**

(ক) বিষয়টি আপাতত মৎস্য বিভাগের বিবেচনাধীন নেই।

(খ) মালিকানা সত্ব দেওয়ার প্রস্তাব মৎস্য দপ্তরের অধিকারের মধ্যে পড়ে না মালিকানাধীন যে সমস্ত পুকুরে মৎস্য চাষ হয় না, সেগুলি অন্তর্দেশিয় মৎস্য চাষ আইনে মৎস্য চাষের দরকারে গ্রহণ করে মৎস্যজীবীদের দীর্ঘ মেয়াদী লিজে দেওয়ার জন্য ব্যবস্থা করা হচ্ছে।

(গ) এই সমস্ত পুকুরের তালিকা তৈরির নির্দেশ দেওয়া হয়েছে। এইগুলি বিতরণের জন্য জেলা ভিত্তিক কমিটি তৈরি হয়েছে।

**শ্রী নটবর বাগদী :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাইছিলাম যে পঞ্চায়েতে যে সমস্ত পুকুরগুলি সংস্কার করা হয়েছে, তাতে তো গভর্নমেন্টকে লিখিত দিতে হয় যে এই রায়ত সম্পত্তিগুলি ছিল সেই সমস্ত পুকুরগুলিকে যারা মৎস্য চাষ করছে তাদের এই বর্গা রেকর্ডের সত্ব দেওয়ার কথা চিন্তা ভাবনা করছেন কি?

**শ্রী কিরণময় নন্দ :** পঞ্চায়েতের পুকুরগুলিতে করার কিছু নেই। ওগুলো পঞ্চায়েতের ব্যাপার। পঞ্চায়েতকে যে পুকুরগুলি দেওয়া হয়েছে সেগুলো পঞ্চায়েত প্রায় লিজের মৎস্য চাষ করার জন্য দিচ্ছে। আমরা পঞ্চায়েতকে বলেছি যাতে দীর্ঘ মেয়াদী লিজে ঐ সমস্ত পুকুরগুলিতে তাঁরা মৎস্য চাষ করেন। আর যে সমস্ত পুকুরে এমনি ব্যক্তিগতভাবে মৎস্য চাষ করা হচ্ছে, সে সমস্ত পুকুরে বর্গা রেকর্ড করে মৎস্য চাষ করার তো কোনও ব্যাপার নেই।

**শ্রী নটবর বাগদী :** পঞ্চায়েত মৎস্য চাষ করছে এটা ঠিক, তবে যারা মৎস্যজীবী আছে তাদের বঞ্চিত করা হচ্ছে, পঞ্চায়েত মৎস্য চাষটা ঠিক ভাবে করতে পারে না, তাই যে এলাকাগুলিতে মৎস্যজীবীদের কো-অপারেটিভগুলি আছে তারা এটার সাহায্যে যাতে জীবিকা অর্জন করতে পারে তাদের দেবার জন্য কোনও আইনগত চিন্তা ভাবনা আপনার দপ্তর করছেন কিনা?

**শ্রী কিরণময় নন্দ :** আমাদের অন্তর্দেশিয় মৎস্য চাষ আইন আছে। তাতে যে সমস্ত ব্যক্তিগত মালিকানাধীনে পুকুর আছে সেগুলি আমরা অধিগ্রহণ করতে পারি। আর যেগুলি পঞ্চায়েতকে দিয়ে দেওয়া হয়েছে সেগুলি পঞ্চায়েতকেই ব্যবস্থা নিতে হবে। একটা সারকুলার দেওয়া হয়েছে যাতে পঞ্চায়েত সেগুলি দীর্ঘমেয়াদী লিজে দিতে পারেন।

**শ্রী শান্তিরাম মাহাতো :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি — এই জায়গায় একটু জানবার আছে, এন. আর. ই. পি. বা অন্যান্য যে সব স্কীমে আগে ডি. আর. ডি. এ.-র মাধ্যমে গ্রামাঞ্চলে যেসব পুকুরে কাজ হয়েছে সেই সব পুকুর গভর্নমেন্টকে বন্ড দিয়ে করে দিতে হয়, সেই সব পুকুরে মাছ চাষের কোনও ব্যবস্থা করছেন কি?

**শ্রী কিরণময় নন্দ :** যেগুলি মৎস্য দপ্তরের হাতে আছে সেগুলিতে আমরা গ্রুপ তৈরি করে অথবা মৎস্য সমবায় সামিতিকে দীর্ঘ মেয়াদী লিজ দিয়ে ব্যবস্থা করছি। আর যেগুলি অন্য দপ্তরের হাতে আছে — যেগুলি আমরা পাচ্ছি — সেগুলিতেও ব্যবস্থা নেওয়া হয়েছে।

**শ্রী সাত্ত্বিক রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি — আপনি বললেন যে সমস্ত পুকুর মালিকানাধীনে আছে তাতে চেষ্টা করা হচ্ছে, কিন্তু আমার প্রশ্ন হচ্ছে যে সমস্ত পুকুরে বহু অংশীদার সেইসব ক্ষেত্রে দেখা যাচ্ছে যে ধীবররা মৎস্য চাষ করতেই পারছে না। বহু মালিকের যে পুকুর সে সম্বন্ধে আপনারা কি বিবেচনা করছেন?

**শ্রী কিরণময় নন্দ :** এই বিধানসভায় একটা অন্তর্দেশিয় মৎস্য চাষ আইন পাশ হয়েছে এবং সেই আইনের বলে বহু মালিকানা সত্ত্বেও পুকুরগুলিতে মৎস্য চাষ না করে ফেলে রেখে দেওয়া হয়েছে। সেগুলি অধিগ্রহণ করার নির্দেশ দেওয়া হয়েছে এবং তালিকা প্রস্তুতের নির্দেশ দেওয়া হয়েছে এবং এ সম্পর্কে আমরা বলেছি জেলা ভিত্তিক একটা উপদেষ্টা কমিটি তৈরি হয়েছে বন্টনের জন্য।

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে সুন্দরবনের বহু জায়গায় নদীর বাঁধ দিয়ে ধান জমিতে মাছ চাষ শুরু করেছে। এই সম্পর্কে আপনার দপ্তর থেকে ঐ সমস্ত মৎস্য চাষের লাইসেন্স দিচ্ছেন কিনা, যার ফলে কিছু আইন শৃঙ্খলার প্রশ্ন এর সঙ্গে জড়িত হয়ে পড়েছে।

**শ্রী কিরণময় নন্দ :** এখন সমস্ত জায়গায় লাইসেন্স দেওয়া বন্ধ আছে।

**শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি :** যে সমস্ত মালিকরা মৎস্য চাষ করছেন না অনেক অংশীদার, এদের তালিকা তৈরি করার জন্য আপনি নির্দেশ দিয়েছেন, কিন্তু এ সম্পর্কে কি আপনি বলতে পারবেন যে কাজ শুরু হওয়ার কোনও তালিকা আপনি পেয়েছেন কি না?

**শ্রী কিরণময় নন্দ :** কাজ শুরু হয়েছে, তবে তালিকা চাইলে নোটিশ লাগবে।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি — যে সমস্ত মালিকানাধীন পুকুরে মৎস্যজীবীরা চাষ করে তাদের বর্গা করার যে অধিকার আছে তাদের সেই রকম অধিকার দেওয়ার কথা ভাবছেন কি?

[1-40 – 1-50 P.M.]

যে সমস্ত মালিকদের পুকুরে মৎস্যজীবীরা চাষ করেন, বর্গাদাররা জমিতে চাষ করবার যে রকম অধিকার পেয়েছেন সেইরকম ঐসব মৎস্যজীবীদের ক্ষেত্রে ঐ অধিকার দেবার কথা চিন্তা করছেন কি না?

**শ্রী কিরণময় নন্দ :** আইনে দীর্ঘ মেয়াদী লিজ দেবার ব্যবস্থা হয়েছে। ওরাল নির্দেশে যারা চাষ করছেন তাদের ব্যাঙ্কের সাহায্য দেবার ব্যবস্থা করা হয়েছে, কিন্তু আইনে বর্গা দেবার অধিকার দেওয়া নেই।

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** মালদা জেলার গৌড় এবং আরো দুই-একটি স্থানে বড় বড় পুকুর যেগুলো রয়েছে সেগুলো অধিগ্রহণ করবার জন্য ক্যাটাগরিক্যাল কোনও ব্যবস্থা নিয়েছেন কিনা?

**শ্রী কিরণময় নন্দ :** এই আইনটা সারা পশ্চিমবঙ্গের জন্য এবং মালদাও পশ্চিমবঙ্গের মধ্যেই পড়ে।

**শ্রীমতী ছায়া ঘোষ :** মুর্শিদাবাদের বহরমপুরের কৃষ্ণপুর বিলে ভালভাবে চাষ হচ্ছে না, সেটি আগাছার জঙ্গলে পূর্ণ হয়ে গেছে, অথচ লক্ষ লক্ষ টাকা সেখানে দেওয়া হচ্ছে। এ-ব্যাপারে গভর্নমেন্টের পক্ষ থেকে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে কিনা জানাবেন কি?

**শ্রী কিরণময় নন্দ :** আমি জানি বহরমপুর বিল একটা সমবায় সমিতিকে লিজ দেওয়া হয়েছে। তবে এই ব্যাপারে স্পেশিফিক প্রশ্ন করলে উত্তর দেব।

## চোখের ছানি অপারেশন

*৪৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫০।) **শ্রী সুব্রত মুখোপাধ্যায় :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৪-৮৫ সালে কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গে চোখের ছানি অপারেশনের জন্য লক্ষ্যমাত্রা কত ধার্য করেছিলেন; এবং

(খ) রাজ্য সরকারের উদ্যোগে উক্ত সময়ে কত সংখ্যক লোকের চোখের ছানি অপারেশন করা হয়েছে?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :**

(ক) এক লক্ষ।

(খ) ৪৫,৩৭৪ জন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** অত্যন্ত জরুরি একটি কথা বলতে চাই যে, গত জানুয়ারি মাসে একজন ইন্টারন্যাশনালি নোন্ আই সার্জন কলকাতায় এসেছিলেন। তাঁকে নিয়ে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে যাই তাঁর প[illegible] ব্যাপারটা নিয়ে। তিনি সেই সময় যে অপারেশন ক্যাম্প ও সেমিনার করেন তা মাননীয় মুখ্যমন্ত্রী উদ্বোধন করেছিলেন। একটা ভলেন্টারি উদ্দেশ্য নিয়ে দুজন ডাক্তার টে[illegible] নিয়ে কয়েক লক্ষ টাকা খরচ করে এখানে এসেছিলেন ইন্ট্রা-কুলার লেন্স ট্রান্সপ্ল্যান্ট করবার ব্যাপারে স্পেশ্যাল টেকনিক জানাবার জন্য।

তিনি জানাতে চেয়েছিলেন যে একজন ডাক্তার কোন্ টেকনিকের মাধ্যমে দিনে ১০০ জন রোগীর চোখের ছানি অপারেশন করতে পারে। তিনি বলেছিলেন, পশ্চিমবঙ্গে যা রিকয়ারমেন্টস্ তাতে ঐ রকম চারটি ইউনিট থাকলেই এখানকার সমস্ত রোগীর চোখের ছানি অপারেশন করা যাবে। সেই যে ডাক্তার এসেছিলেন তাঁকে রাজ্য সরকারের পক্ষ থেকে কোনওভাবে ইউটিলাইজ করা হয়েছিল কিনা?

মাননীয় মন্ত্রী মহাশয় টার্গেট ফিল আপ করতে পারেন নি দেখলাম। এছাড়া ছানি অপারেশন করতে গিয়ে কতজন মানুষের চোখ নষ্ট হয়ে গেছে তার কোনও রেকর্ড আপনার কাছে আছে কি?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** সুনির্দিষ্টভাবে বলতে পারছি না, তবে হাওড়ায় এই রকম একটা ঘটনা ঘটেছিল। সেখানে একজন কোয়াক ডাক্তার চোখ অপারেশন করে কিছু মানুষের ক্ষতি করেছিল। পরে পুলিশকে তা রিপোর্ট করবার পর ঐ ডাক্তারকে অ্যারেস্ট করা হয়েছিল।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** এই অপারেশন অফিসিয়াল যা হয়, আনঅফিসিয়াল তার থেকে অনেক বেশি হয় এবং আনঅফিসিয়ালি ভলেন্টারি অর্গানাইজেশনগুলি এই অপারেশনের ব্যবস্থা করে থাকে। আমি জানতে চাইছি, এক্ষেত্রে কোনও অফিসিয়াল রেকর্ড আছে কিনা? যেমন ধরুন — মেডিক্যাল কলেজে বা অন্যান্য সরকারি হসপিটালে এই অপারেশনের পর ইনফেকশনের কারণে রোগীর চোখ নষ্ট হয়েছে — সেটাই জানতে চাই।

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** সঠিক সংখ্যা জানা নেই, তবে ক্যালকাটা মেডিক্যাল কলেজে ইনফেকশন এবং অন্যান্য কমপ্লিকেশনস-এর কারণে বোধ হয় চার জনের ক্ষতি হয়েছিল। এই ঘটনা আগে থেকে আমার কিছু জানা নেই, বিস্তারিত তথ্য আমি জেনে বলব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে পশ্চিমবাংলার বিভিন্ন জেলাতে, জেলার শহরে এবং মফস্বল এলাকায় বেসরকারি উদ্যোগে বিভিন্ন ক্লাব এবং প্রতিষ্ঠান ছানি অপারেশনের ক্যাম্প করে। এর ফলে অনেক সময় বিপত্তি ঘটে। আমার জিজ্ঞাস্য হ'ল এই সমস্ত ক্লাব বা প্রতিষ্ঠান যখন ছানি অপারেশন ক্যাম্প করার উদ্যোগ নেয় তখন কি তাঁরা রাজ্য সরকারের অনুমতি নিয়ে করে না নিজস্বভাবে এই ধরনের অপারেশন ক্যাম্প করে?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ন্যাশনাল প্রোগ্রাম ফর প্রিভেনশন অফ ব্লাইন্ডনেস এটা সেন্ট্রালি স্পনসর্ড স্কীম। এতে যে টাকা ধার্য করা হয়ে থাকে সেটা ভলেন্টারি অরগানাইজেশন এদের সাহায্য করে এই কোটা পূরণ করা হয়। গভর্নমেন্ট অফ ইন্ডিয়া যে টাকা দেন সেই টাকা যে সমস্ত ভলেন্টারি অরগানাইজেশন চক্ষু অপারেশন ক্যাম্প করে তাদের দেওয়া হয়। গভর্নমেন্ট অফ ইন্ডিয়া টাকা দেবেন এবং আমাদের ইন্সটিটিউট কাজকর্ম করবে। ভলেন্টারি অরগানাইজেশন নিজেদের উদ্যোগে অপারেশন করে এবং সেটা তারা আমাদের জানিয়ে দেয়। এতে আমাদের হস্তক্ষেপ করার কোনও অধিকার নেই। আমরা

যে টাকা দিই সেই টাকা গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার থেকে পাই। গভর্নমেন্ট অফ ইন্ডিয়া ভলেন্টারি অরগানাইজেশন যারা ক্যাম্প অরগানাইজ করে তাদের মাথা পিছু ৬০ টাকা করে দেয়। আমরা গভর্নমেন্ট অফ ইন্ডিয়াকে বারে বারে জানিয়েছি জিনিসপত্রের দাম বেড়েছে, ঔষুধের দাম বেড়েছে, স্বাভাবিক ভাবে এই ৬০ টাকায় আর হয় না, তারা কাজ করতে পারছে না। আমরা এই টাকার পরিমাণ ১০০ টাকা করতে বলেছি।

**শ্রী সুধাংশুশেখর মাঝি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পশ্চিমবাংলায় চক্ষু ছানি অপারেশনের স্থায়ী ক্যাম্প কোথায় কোথায় আছে?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** আমাদের পশ্চিমবাংলায় ৩টি স্থায়ী ক্যাম্প আছে। একটি হ'ল ইন্সটিটিউশন অফ অফথালমোলজী আর একটা হ'ল ক্যালকাটা মেডিক্যাল কলেজের সঙ্গে যুক্ত অফথালমিক ইউনিট এবং আর একটা হ'ল বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজের সঙ্গে যুক্ত মোবাইল ইউনিট আছে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে চক্ষু ছানি অপারেশন হয়, এই অপারেশনের ব্যাপারে গ্রামাঞ্চলে যে ক্যাম্পগুলি হয় সেই ব্যাপারে পঞ্চায়েতের নজর আছে কিনা? আর একটা প্রশ্ন হ'ল আফটার অপারেশন রোগীকে যে দেখা দরকার সেই ব্যাপারে আপনি তাদের দায়ী করেন কি?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** ভারত সরকারের নিয়ম অনুযায়ী পশ্চিমবাংলার রাজ্য সরকার নিজস্ব উদ্যোগে ক্যাম্প অরগানাইজ করতে পারে না। আমি আগেই বলেছি স্বেচ্ছাসেবক প্রতিষ্ঠান, ক্লাব এই সব ক্যাম্প অরগানাইজ করে। আফটার কেয়ার যা কিছু তারা করে, আমাদের করার কোনও ব্যাপার নেই। এ ছাড়া পঞ্চায়েতকে স্বেচ্ছাসেবক প্রতিষ্ঠান হিসাবে প্রথমে ভারত সরকার গণ্য করেন নি। তারপর আমরা বহু চিঠিপত্র লেখার পর পঞ্চায়েত ক্যাম্প অরগানাইজ করতে পারে, ফ্যামিলি ওয়েল ফেয়ার ক্যাম্প, কন্ট্রোল অফ ব্লাইন্ডনেস এই সব অরগানাইজ করতে পারে বলে জানিয়েছে।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয় প্রথম উত্তরে বললেন যে ১ বছরের জন্য যে টারগেট ছিল সেটা ফুল ফিল করা যায় নি, ৪৫ হাজার করেছেন বললেন। এই টারগেট ফুল ফিল না হওয়ার কারণটা কি বলবেন এবং ফুল ফিল করার জন্য সেই দিক থেকে আপনার কি করণীয় আছে সেটা জানাবেন।

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** স্যার, যে কোটা ধার্য করা হয় সেটা কোনও দিন পশ্চিমবাংলা পূরণ করতে পারবে না বা অন্য কোনও রাজ্য সরকার পূরণ করতে পারবে না। এর জন্য ইনফ্রা-স্ট্রাকচারাল অ্যাসিসটেন্স দরকার। আমরা বারে বারে বলি এই ইনফ্রা-স্ট্রাকচারাল অ্যাসিসটেন্স দিতে পাচ্ছি না। আমরা বলেছি ৬০ টাকা করে যেটা দেওয়া হয় সেটা ১০০ টাকা করতে। এই টাকা না দেওয়ার ফলে স্বেচ্ছাসেবক প্রতিষ্ঠানগুলি এই সমস্ত ক্যাম্প করতে আগ্রহী কম হচ্ছে। তা ছাড়া স্বেচ্ছাসেবক প্রতিষ্ঠানগুলির যারা ক্যাম্প অরগানাইজ করে তারা ঠিক মতো আমাদের কাছে রিপোর্ট পাঠায় না এবং সেই জন্য আমরাও ভারত সরকারের কাছে রিপোর্ট পাঠাতে পারি না। ফলে যোগাযোগের একটা অভাব থেকে যাচ্ছে। ইনফ্রা-স্ট্রাকচারাল অ্যাসিসটেন্স

যেটা ভারত সরকার দেয় সেই টাকা ঠিক ভাবে কভার হচ্ছে না।

[1-50 – 2-00 P.M.]

**শ্রী সুশান্তকুমার ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি ১৯৮৫-৮৬ সালে মোট কতগুলি স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান চক্ষু অপারেশন ক্যাম্প করেছে? সেই রকম বিস্তৃত কোনও রিপোর্ট আপনার কাছে আছে কি?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** না, আমার কাছে বিস্তৃত কোনও রিপোর্ট নেই। তবে যে কোনও স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান ইচ্ছা করলে জেলা মুখ্য স্বাস্থ্য আধিকারিকের সঙ্গে যোগাযোগ করে আমাদের যে তিনটি মোবাইল ইউনিট আছে, তার মাধ্যমে ক্যাম্প করতে পারেন। ১৯৮৫-৮৬ সালে কতগুলো স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান এই ক্যাম্প অর্গানাইজ করেছেন তা বলতে পারব না। নোটিশ দিলে পরে বলতে পারব।

## আই . টি. ডি. পি. মৌজা

*৪৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০৪৭।) **শ্রী রামপদ মান্ডি ঃ** আদিবাসী ও তফশিলি মঙ্গল বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবাংলায় আই. টি. ডি. পি. মৌজা ছাড়াও যেসব মৌজাগুলিতে শতকরা ২০/২৫ ভাগ আদিবাসী বাস করে সেই সেই মৌজাগুলিকে আই. টি. ডি. পি. মৌজা হিসাবে গণ্য করার কোনও পরিকল্পনা আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কতদিন নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবে রূপায়িত হবে বলে আশা করা যায়?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ**

(ক) না; তবে কম পক্ষে ৫০০০ লোকসংখ্যা সমন্বিত যে সব মৌজায় আদিবাসী জনসংখ্যা শতকরা ৫০ বা তদূর্ধ সেগুলিকেও আই. টি. ডি. পি. মৌজা হিসাবে গ্রহণ করার একটি প্রস্তাব ভারত সরকারের নিকট পাঠানো হইয়াছে। এতৎসঙ্গে আই. টি. ডি. পি. এলাকার সংলগ্ন কোনও মৌজা বা মৌজার অংশ যাহার পৃথকভাবে আদিবাসী জনসংখ্যা ঐ মৌজা বা মৌজার অংশের জনসংখ্যার শতকরা ৫০ ভাগের কম অথচ ঐ মৌজা বা মৌজার অংশসহ বিস্তৃত এলাকার আদিবাসী জনসংখ্যা সম্পূর্ণ বিস্তৃত এলাকার জনসংখ্যার শতকরা ৫০ ভাগ বা তদূর্ধ তাহাকে আই. টি. ডি. পি. এর সুযোগের আওতায় আনার প্রস্তাবও ভারত সরকারকে দেওয়া হইয়াছে।

(খ) এখন বলা সম্ভব নয়।

**শ্রী রামপদ মান্ডি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বর্তমানে আই. টি. ডি. পি. মৌজাগুলিতে সরকারি রেশন দেওয়া হয়ে থাকে, কিন্তু এমন অনেক মৌজা আছে যেখানে আদিবাসী মানুষ বাস করেন, অথচ তাঁরা সরকারি রেশনের সুযোগ পাচ্ছেন না — এ ব্যাপারে আপনি কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** না, রেশনের ব্যবস্থা নয়। তবে আমাদের আই. টি. ডি. পি.-এর জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে টাকা পাই তা আমরা পরিবার ভিত্তিক উন্নয়নমূলক কাজের জন্য দিতে পারি, এই রকম নির্দেশ আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পেয়েছি।

**শ্রী [illegible] সরকার ঃ** যে সমস্ত এলাকা বা মৌজা আই. টি. ডি. পি. বলে ঘোষিত নয় অথচ লোক সংখ্যার বেশ একটা অংশ শিডিউল্ড ট্রাইব কমিউনিটি ভুক্ত, তাঁরা সেখানে বাস করেন, সেই সমস্ত এলাকায় আদিবাসী মানুষদের জন্য আই. টি. ডি. পি.-এর এলাকা বলে ঘোষণা করার ব্যাপারে আপনাদের তরফ থেকে কোনও উদ্যোগ বা পরামর্শ গ্রহণ করেছেন কি?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** আমি একটু আগেই এ সম্বন্ধে উত্তর দিয়েছি। আপনি বোধ হয় ভালো করে শোনেন নি। পাঁচ হাজার মানুষের বসবাস আছে এমন একটা মৌজার মধ্যে যদি পঞ্চাশ ভাগের বেশি আদিবাসী মানুষ বসবাস করেন এবং ছুটছাট অংশে যে সমস্ত আদিবাসী মানুষ বাস করেন তাদের এই আওতার মধ্যে আনার ব্যাপারে একটা প্রস্তাব দিল্লিতে পাঠিয়েছি। যে প্রস্তাব আমরা পাঠিয়েছি, আশা করছি আমরা পেয়ে যাব।

**শ্রীমতী রেণুলীনা সুব্বা ঃ** দার্জিলিংয়ের যে সমস্ত এলাকায় আদিবাসী মানুষ বাস করেন, সেই সমস্ত এলাকাকে আই. টি. ডি. পি. প্রোগ্রামে আনার জন্য বিবেচনা করছেন কি?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** ওখানে দার্জিলিং হিল ডেভেলপমেন্ট এর জন্য যে টাকাকড়ি দেওয়া হয়, তা দিয়ে উন্নয়নমূলক কাজ করা যাবে। এই রকম একটা প্রস্তাব আমাদের আছে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** আই. টি. ডি. পি. এলাকা হিসাবে চিহ্নিত মৌজায় যাঁরা বাস করেন, তাঁরা সম্প্রতি নির্দিষ্ট পরিমাণের চাইতেও দু'গুণ রেশন পাচ্ছেন। অথচ যেগুলি আই. টি. ডি. পি. এলাকা নয় কিন্তু অনেক আদিবাসী মানুষ বসবাস করেন, তাঁরা ঐ সুযোগ পাচ্ছেন না। এ নিয়ে তাদের মধ্যে ডিসকনটেন্ট আছে। এ বিষয়ে আপনি কি যথাস্থানে জানিয়েছেন?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** এটা কেন্দ্রীয় সরকারের নির্দেশ তবে এইরকম খুঁত যদি কোথাও থাকে আমাকে লিখে জানাবেন আমি তথ্য দিয়ে দিল্লিতে জানাব।

**শ্রী শান্তিরাম মাহাতো ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই আই. টি. ডি. পি.-র এরিয়া নয় অথচ কোয়েশ্চেনে আছে ২০-২৫ পারসেন্ট কাস্ট/ট্রাইব আছে সেক্ষেত্রে এই রেশনিংয়ের সাবসিডির জন্য পারিবারিক ভিত্তিতে ২৫ পারসেন্ট যেটা আছে তাতে রেশনিং দেওয়ার কোনও ব্যবস্থা করেছেন কিনা?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** রেশনিং ব্যবস্থা আমাদের নয়, কেন্দ্রীয় সরকার এটা দেন। তবে আই. টি. ডি. পি.-র মধ্যে পড়ে না এই যে ২০-২৫ ভাগ তাদের রাজ্য সরকার থেকে উন্নয়নমূলক কাজ করার জন্য ৫৮ লক্ষ টাকা খরচ করেছে।

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি বললেন যে কেন্দ্রীয় সরকারকে প্রস্তাব পাঠিয়েছেন ৫০ ভাগ জনসংখ্যাকে এই আই. টি. ডি. পি.-র মধ্যে আনবার জন্য কিন্তু এর বাইরে যে বিরাট জনসমষ্টি গ্রামে কাজ করছে তাদেরকে এই পরিকল্পনার মাধ্যমে উন্নয়নের চেষ্টা করেছেন কি?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি :** একটা পরিকল্পনা হচ্ছে আই. টি. ডি. পি. আর আই. টি. ডি. পি.-র বাইরে যেগুলি তাদের উন্নয়নের জন্য রাজ্য সরকার আছে এবং তাদের জন্য ৫৮ লক্ষ টাকা খরচ করছে। আই. টি. ডি. পি.-র বাইরে যে ১০-১৫ ভাগ অর্থাৎ ৫ হাজার জনসংখ্যা এবং তাদের মধ্যে আদিবাসী ৫০ ভাগ যে বাস করে তাদের অনুমোদন করার জন্য একটা প্রস্তাব দিয়েছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই আই. টি. ডি. পি.-তে কি শুধু আদিবাসীর আছে না তফশিলি জাতিও আছে?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি :** আই. টি. ডি. পি.-র শুধু আদিবাসীদের জন্য এবং তফশিলিদের জন্য স্পেশ্যাল কমপোনেন্ট প্ল্যান আছে।

## পেট্রোল, ডিজেল ও কেরোসিনের মূল্য বৃদ্ধির ফলে কেরোসিনের সঙ্কট

*৪৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১১৯২।) **শ্রী প্রবোধ পুরকায়েত :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা সত্য যে, সম্প্রতি কেন্দ্রীয় সরকারের ঘোষণা অনুযায়ী পেট্রোল, ডিজেল, কেরোসিন তেল, রান্নার গ্যাস প্রভৃতির দাম বৃদ্ধি হওয়ায় কেরোসিন তেলের সঙ্কট সৃষ্টি হয়েছে এবং চোরা কারবারীর ব্যাপকতা সৃষ্টি হয়েছে; এবং

(খ) এ ব্যাপারে সরকার কী পদক্ষেপ নিয়েছেন?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :**

(ক) সঙ্কট নয়, বিতরণে সাময়িক ব্যাঘাত মাত্র। কিন্তু এর ফলে কোনও চোরাকারবারের খবর সরকারের গোচরে নেই।

(খ) এখন কেরোসিন সরবরাহ স্বাভাবিক।

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বললেন যে সঙ্কট নেই কিন্তু কাগজ-পত্রে এবং আমরা গ্রামে বাস করি দেখেছি যে রেশনশপের মধ্যে দিয়ে কেরোসিন দেওয়ার ব্যবস্থা আছে, তবে পাওয়া যায় না এবং যতটুকু পাওয়া যায় রেশন শপ মারফত তা সরকারি নির্ধারিত দামে দেওয়া হয় না তার বাইরে চড়া দামে দেওয়া হয় এবং পাবলিকের কাছ থেকে এইভাবে যে দাম আদায় করছে সেই সম্পর্কে রিসিট পর্যন্ত দেওয়া হচ্ছে না, এইরকম খবর আপনার নজরে আছে কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** সাধারণত সরকারি দামে রেশন দোকানগুলিতে কেরোসিন দেওয়ার কথা এবং কোথাও কোথাও কেরোসিনের দোকান আলাদা আছে। রসিদ সব জায়গাতেই দেওয়ার কথা, তবে সুনির্দিষ্ট ভাবে কোথাও যদি না দিয়ে থাকে তাহলে অভিযোগ আনবেন সেই সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করব।

[2-00 - 2-10 P.M.]

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** স্যার, দয়া করে জানাবেন কি সঙ্কট যদি না থাকে তাহলে কেন তিন টাকা, সাড়ে তিন টাকা দামে কেরোসিন তেল কলকাতায় বিক্রি হচ্ছে এবং কি ভাবে হচ্ছে এটা?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** আমার জানা নেই, তবে যদি আমাদের কাছে খবর আসে তখন আমরা আমাদের অফিসার পাঠিয়ে প্রয়োজনীয় ব্যবস্থা নিয়ে থাকি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** স্যার, জানাবেন কি আপনি তো বললেন সারা পশ্চিমবাংলায় কেরোসিন পাওয়া যাচ্ছে, কিন্তু সেটা তো সাড়ে তিন টাকার দামে পাওয়া যাচ্ছে। আবার রেশন দোকান থেকেও বিক্রি হচ্ছে এই রকম স্পেশিফিক কমপ্লেন আপনার কাছে পাঠিয়েছি। আপনার কাছে স্পেশিফিক জায়গা এবং নাম দিয়েছি এর পরেও আপনি যদি বলেন জানা নেই তাহলে বলার কিছু নেই। কলকাতা শহরে এবং হাওড়ায় ওপেনলি ব্ল্যাক মার্কেটে বিক্রি হচ্ছে সাড়ে তিন টাকায়। কেরোসিন নেই বলে একটা কারখানায় ডিজেলে কাজ করতে হচ্ছে এটা কি আপনার জানা নেই?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** সরকারি ভাবে আমার জানা নেই।

**শ্রী সরল দেব ঃ** স্যার, আমাদের চাহিদা মোতাবেকে কেন্দ্র কেরোসিন সরবরাহ না করার জন্য সঙ্কট দেখা দিয়েছে। তাছাড়াও খোলাবাজারে যে ব্যাপক চোরাকারবারি হচ্ছে এই ব্যাপারে আপনার দপ্তর থেকে তাদের ধরবার কোনও ব্যবস্থা করেছেন কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** আমাদের ধরার জন্য ব্যবস্থা আছে, তবে কোনও সুনির্দিষ্ট খবর এলে আমরা তা করে থাকি।

**শ্রী সমর মুখার্জি ঃ** মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি আপনি বললেন কেরোসিনের প্রচুর সরবরাহ আছে কিন্তু মহানন্দ টোলার বিলাই বাড়িতে—মালদা জেলায় সেখানে ৮ টাকা লিটারে কেরোসিন বিক্রি হচ্ছে।

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** এটা আমার জানা নেই, মাননীয় সদস্য যদি দেখে থাকেন বা তার উপস্থিতিতে বিক্রি হয়ে থাকে তাহলে কেন যে তিনি তক্ষুনি অবহিত করলেন না আমি বুঝতে পারছি না, এটা তক্ষুনি তার করা উচিত ছিল।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, আপনি বললেন জানা নেই। আমি একটি প্রস্তাব দিচ্ছি,

আমাদের সকলকে নিয়ে একটা সর্বদলীয় প্রতিনিধিদল গঠন করুন যেটা সারপ্রাইজ ভিজিট দিয়ে এই যে বাড়তি দামে কেরোসিন বিক্রি হচ্ছে সেটা জানার জন্য—এই প্রস্তাব আপনি মেনে নেবেন কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** যদি আপনার জানা থাকে তাহলে রিপোর্ট করে দিন তখন ব্যবস্থা নেওয়া হবে। সর্বদলীয় কমিটির কোনও দরকার নেই।

**বিড়ি ও সিগারেট শ্রমিকদের জন্য কল্যাণমূলক ব্যবস্থা**

*৪৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩০০।) **শ্রী অমলেন্দ্র রায় :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) অধিকাংশ বিড়ি ম্যানুফ্যাকচারার/এমপ্লয়ারস্ আইন মোতাবেক তাহাদের ইন্ডাস্ট্রিয়াল প্রেমিসেস-এর জন্য লাইসেন্স গ্রহণ না করার ফলে বিড়ি শ্রমিকদের যে অসুবিধার সামনে পড়তে হয়েছে সরকার তা কিভাবে মোকাবিলা করছেন; এবং

(খ) বিড়ি ও সিগারেট শ্রমিকদের আইনের (১৯৬৬) অন্যান্য কল্যাণমূলক বিধি প্রয়োগের ব্যবস্থা কতটা কার্যকর হয়েছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :**

(ক) বিড়ি ও সিগারেট শ্রমিক (চাকুরির শর্ত) আইনের ধারাগুলি বলবৎ করিবার জন্য অধিকাংশ ব্লকে একজন করিয়া মোট ৩১৩ জন ইন্সপেক্টর ও কলিকাতায় ও অন্যান্য শহরে ১৩ জন ইন্সপেক্টর নিযুক্ত করা হইয়াছে। এছাড়া ৪৪ জন অ্যাসিসটেন্ট লেবার কমিশনারকে জেলা ও মহকুমা শহরে লাইসেন্স দেবার জন্য কমপিটেন্ট অথোরিটি হিসাবে নিযুক্ত করা হইয়াছে। ইন্সপেক্টররা পরিদর্শনকালে দোষী মালিকদের খুঁজিয়া তাহাদিগকে লাইসেন্স লইতে প্রথমে অনুরোধ করেন। তাহাতে কাজ না হলে পরে তাহাদের বিরুদ্ধে মামলা দায়ের করেন।

(খ) ১৯৬৮ সালের পশ্চিমবঙ্গ বিড়ি ও সিগারেট শ্রমিক (চাকুরির শর্তাদি) নিয়মাবলীতে স্বাস্থ্য ও কল্যাণমূলক বিধিগুলি বিস্তারিতভাবে লিপিবদ্ধ হইয়াছে। বিড়ি কারখানাগুলির বর্তমান অবস্থায় ঐগুলি সর্বাংশে বলবৎ করা সম্ভব হইতেছে না। তবে বিড়ি শ্রমিক কল্যাণ নিধি আইনে বিড়ি শ্রমিকদের জন্য বাসস্থান, স্বাস্থ্য কেন্দ্র, ডিসপেন্সারী, মোবাইল-কাম-স্টাটিক মেডিক্যাল ইউনিট ও বিড়ি শ্রমিকদের সন্তান সন্ততিদের জন্য বৃত্তি দেবার ব্যবস্থা করা হইয়াছে।

**Mr. Speaker :** Question hour is over, — no supplementary on this question.

## Starred Questions

## (to which written answers were laid on the table)

### কাঠিয়া ইদ্রাকপুর সহায়ক স্বাস্থ্যকেন্দ্র

*৪৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮২৬।) **ডাঃ মোতাহার হোসেন :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বীরভূম জেলার মুরারই ২ নং উন্নয়ন সংস্থার অধীন কাঠিয়া ইদ্রাকপুর সহায়ক স্বাস্থ্য কেন্দ্রটির নির্মাণকার্য শেষ হয়েছে কি;

(খ) হয়ে থাকলে, উক্ত স্বাস্থ্য কেন্দ্রটি এখনও চালু না হওয়ার কারণ কি; এবং

(গ) কবে নাগাদ উহা চালু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, সম্প্রতি শেষ হয়েছে।

(খ) এবং (গ) স্বাস্থ্য কেন্দ্রটি সত্বর খোলার জন্য ও প্রয়োজনীয় পদ সৃষ্টির এবং অন্যান্য আনুষঙ্গিক ব্যয় মঞ্জুরির প্রস্তাবটি বিবেচনাধীন আছে।

### মৎস্য চাষ সম্প্রসারণ

*৪৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১:৭।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** মৎস্য বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) পশ্চিমবঙ্গে কতগুলি মাছ চাষের খামার আছে;

(খ) এগুলিতে বাৎসরিক কত পরিমাণ মাছ উৎপাদিত হয়; এবং

(গ) মৎস্য চাষ সম্প্রসারণের জন্য এ পর্যন্ত কি কি ব্যবস্থা লওয়া হইয়াছে?

**মৎস্য বিভাগের মন্ত্রী :**

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে ৩২টি খামার সরকারি তত্বাবধানে আছে এবং রাজ্য সরকারের অধীনস্থ সংস্থা রাজ্য মৎস্য উন্নয়ন নিগমের তত্বাবধানে ১৫টি খামার আছে। মৎস্যজীবী সমবায় সমিতি এবং বিভিন্ন মৎস্য উৎপাদন গ্রুপ (ফিশ প্রোডাকশান গ্রুপ) এর অধীনে খামারের সংখ্যা হল যথাক্রমে ৪৬৫ এবং ৩০৫০। বে-সরকারি পর্যায়ে খামারের তথ্য দিতে সময় দরকার।

(খ) দপ্তরের হাতে যে ৩২টি খামার আছে সেগুলিতে ১৯৮৪-৮৫ সালের উৎপাদন নিম্নরূপ :—

| | | | |
|---|---|---|---|
| (১) | ডিমপোনা (স্পাওন) | — | ৮৭৮.২০ লক্ষ (সংখ্যায়) |
| (২) | ধানিপোনা এবং চারাপোনা (ফ্রাই এবং ফিঙ্গারলিং) | — | ১৬০.৮৬ লক্ষ |
| (৩) | মাছ | — | ২৮.৩৬ টন |

(গ) মৎস্য চাষ সম্প্রসারণের জন্য নিম্নলিখিত ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে :—

(১) ব্লকস্তরে মৎস্য চাষ সম্প্রসারণ আধিকারিক নিয়োগ।

(২) সরকারি খামার এবং ব্লকে সাময়িক চারাপোনা উৎপাদন কেন্দ্রে উৎপন্ন ডিমপোনা, ধানিপোনা এবং চারাপোনা মৎস্য চাষীদের মধ্যে ন্যায্যমূল্যে বিতরণ।

(৩) উন্নত প্রথায় ধানিপোনা চারাপোনা এবং খামার উপযুক্ত মাছ উৎপাদনের জন্য চাষীদের পুষ্করিণীতে প্রদর্শনী কেন্দ্র স্থাপন।

(৪) গ্রামে গ্রামে চাষীদের জন্য বৈজ্ঞানিক পদ্ধতিতে মাছ চাষ বিষয়ে ১৫ দিনের প্রশিক্ষণের ব্যবস্থা।

(৫) অগ্রসর চাষীদের জেলা স্তরে ৩৩ দিনের প্রশিক্ষণ ও পরিদর্শনের ব্যবস্থা।

(৬) জেলায় জেলায় মৎস্য চাষী উন্নয়ন সংস্থা স্থাপন এবং বিশ্বব্যাঙ্কের সহায়তায় ইনল্যান্ড ফিশারিজ প্রোজেক্টের মাধ্যমে পুকুর সংস্কার ও মাছ চাষের জন্য ঋণ ও ভর্তুকি হিসাবে প্রয়োজনীয় অর্থ ও দ্রব্যাদির যোগান দেওয়া এবং

(৭) দারিদ্র্য সীমার নিচে অবস্থিত মৎস্য চাষীদের বিনা মূল্যে মিনিকিট বিতরণ।

(৮) মিনিবাঁধ ও বহনযোগ্য হ্যাচারী স্থাপনের জন্য মৎস্য উৎপাদক গোষ্ঠীগুলিকে আর্থিক সহায়তা প্রদান।

এ ছাড়া পশ্চিমবঙ্গ মৎস্য বীজ উন্নয়ন নিগম বিশ্বব্যাঙ্কের সহায়তায় এ রাজ্যে ৩টি (তিন) আধুনিক হ্যাচারী তৈরি করছে। এই হ্যাচারীগুলিতে উৎপন্ন মৎস্য বীজ মৎস্য চাষীদের মধ্যে বিতরণ করা হবে।

## Community Medical Service Course

***439.** (Admitted Question No. *1186.) **Dr. Manas Bhunia :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state that —

(a) Whether the Government of West Bengal has decided to close down the Colleges (6 centres) for the Community Medical Service Course;

(b) If the answer to 'a' in the affirmative the reasons thereof;

(c) If the answer to 'a' in the negative the present condition of these centres for Community Medical Service Course;

(d) What is the policy o^f the Government to utilise the service of the medical persons trained from these centres; and

(e) The amounts of money spent for this course for 6 centres in West Bengal from its begining up till now ?

**Minister of State-in-charge for the Health and Family Welfare Deptt :**

(a) Admission of students to the course has been suspended since die.

(b) & (c) Initially, it was presumed that the Central authorities would recognise the qualification under the Indian Medical Council Act, 1956, But, subsequently, the required recognition was not forth-coming in spite of repeated requests and hence the admission was suspended.

The Institutes of Community Health Service Course will be run until all the students admitted there to pass out.

(d) The students, on their passing out of these institutes are being employed as Community Health Service Officers in Health Centres and other rural health care institution in the districts under the preventive and promotive health care programme.

(e) Rs. 1,29,06,690/-

(upto January, 1986).

**রেশন দোকানের মাধ্যমে কেরোসিন সরবরাহ**

*৪৪০। (অনুমোদিত প্রশ্ন নং *২০০।) **শ্রী বিশ্বনাথ চৌধুরী :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রেশনে কেরোসিন তেল সরবরাহে সৃষ্ট সঙ্কটের কারণ কি; এবং

(খ) রেশন দোকান মারফত প্রয়োজন অনুপাতে কেরোসিন তেল সরবরাহ করা সম্ভব হবে কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী :**

(ক) এটা সঙ্কট নয় সাময়িক বিতরণে ব্যাঘাত। প্রয়োজনের তুলনায় কেন্দ্রীয় সরকারকৃত

বরাদ্দের স্বল্পতা, কেরোসিনের মূল্য বৃদ্ধির সময়ে সরবরাহে সাময়িক অনিশ্চয়তা এবং এক শ্রেণীর ক্রেতার প্রয়োজনের তুলনায় বেশি পরিমাণে কেনা ও মজুত করার প্রবণতাই কেরোসিন বিলি ব্যবস্থায় ব্যাঘাতের কারণ।

(খ) প্রয়োজন অনুপাতে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে বরাদ্দ পেলে ব্যক্তিগত, পারিবারিক কার্ডের মাধ্যমে কেরোসিন বন্টন ব্যবস্থার কথা চিন্তা করা যেতে পারে।

### ই. এস. আই.-এর আওতাভুক্ত সরকারি ও বেসরকারি শিল্পসংস্থা

***৪৪১।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৯০।) **শ্রী অশোক ঘোষ ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) কর্মচারী রাজ্য বিমা প্রকল্পের (ই. এস. আই) আওতায় এই রাজ্যে মোট কয়টি সরকারি ও বেসরকারি শিল্প সংস্থা আছে;

(খ) ই. এস. আই.-এর আওতাভুক্ত সরকারি ও বেসরকারি শিল্প সংস্থায় কর্মচারীর সংখ্যা যথাক্রমে কত; এবং

(গ) (১৯৮৫ সালের ৩১শে ডিসেম্বর অবধি) উক্ত সংস্থাগুলির কাছে মোট কত টাকা বকেয়া আছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১২,০৩১ টি
(বারো হাজার একত্রিশটি)।

(খ) ৩১শে মার্চ ১৯৮৫ পর্যন্ত হিসাব অনুযায়ী সরকারি ও বেসরকারি শিল্প সংস্থায় ই. এস. আই.-এর আওতাভুক্ত কর্মচারীর সংখ্যা পৃথকভাবে এখনই বলা সম্ভব নয় তবে মোট সংখ্যা ১০,৬০,০০০ (দশ লক্ষ ষাট হাজার)।

(গ) ১৮,৫২,১৬,১০৪.৯০ (আঠারো কোটি বাহান্ন লক্ষ ষোলো হাজার একশত চার টাকা নব্বই পয়সা)।

### আই. টি. ডি. পি. গ্রাম

***৪৪২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭০।) **শ্রী সৈয়দ মোয়াজ্জম হোসেন ঃ** তফশিলি জাতি ও উপজাতি কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) সারা রাজ্যে আদিবাসী অধ্যুষিত (আই. টি. ডি. পি.) গ্রামের সংখ্যা কত; এবং

(খ) ১৯৮১ সালের জনগণনার পর, এ রাজ্যে আদিবাসী অধ্যুষিত হিসাবে কতগুলি গ্রাম তালিকাভুক্ত হয়েছে?

**তফশিলি জাতি ও উপজাতি কল্যাণ বিভাগের মন্ত্রী :**

(ক) ৪,৫০৬টি মৌজা।

(খ) এখনও হয়নি।

### লুম্বিনি পার্ক মেন্টাল হাসপাতালে কর্মচারীদের ইনক্রিমেন্ট বন্ধ

*৪৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৪০৯।) **শ্রী অরুণ গোস্বামী :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, ১৯৮০ সাল থেকে লুম্বিনি পার্ক মেন্টাল হাসপাতালে এক শ্রেণীর কর্মচারীর বাৎসরিক ইনক্রিমেন্ট সম্পূর্ণ বন্ধ আছে; এবং

(খ) সত্য হলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না। তবে কিছু সংখ্যক কর্মচারী "লেবার ট্রাইবুন্যালে" মামলা করেছেন এবং ইনক্রিমেন্ট নিচ্ছেন না।

(খ) প্রশ্ন ওঠে না।

### রেশন দোকান মারফত নিত্যপ্রয়োজনীয় দ্রব্য সরবরাহ

*৪৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯০।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বর্তমানে রেশন দোকান মারফত কি কি জিনিস সরবরাহ করা হয়;

(খ) বর্তমানে নূতন কোনও দ্রব্য সরবরাহ করার ইচ্ছা সরকারের আছে কি; এবং

(গ) উক্ত নিত্যপ্রয়োজনীয় দ্রব্য সরবরাহ করার জন্য সরকারকে কোনও ভরতুকি দিতে হয় কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বর্তমানে এই রাজ্যের সর্বত্র রেশন দোকান মারফত চাল, গম, চিনি ও ভোজ্য তেল সরবরাহ করা হয়। ইহা ছাড়াও কয়েকটি নিত্য প্রয়োজনীয় সামগ্রী যথা, লেভিমুক্ত চিনি, লেখার খাতা, দিয়াশলাই, গায়েমাখা সাবান, কাপড়কাচা সাবান, কালোজিরা, হলুদ ও মোমবাতি সরবরাহ করার ব্যবস্থা আছে। বর্তমানে মাঝে মাঝে বিধিবদ্ধ রেশনিং এলাকায় মুশুর ডাল ও ঘি বন্টন করা হচ্ছে।

(খ) বর্তমানে নূতন কোনও দ্রব্য সরবরাহ করার পরিকল্পনা নেই। তবে রাজ্য সরকার ১৪টি অত্যাবশ্যকীয় পণ্যসামগ্রীর সর্বভারতীয় ভিত্তিতে সংগ্রহ এবং রেশন দোকান মারফত রাজ্যের জনসাধারণের মধ্যে ন্যায্য দরে বিক্রয় করার ব্যবস্থা করার জন্য কেন্দ্রীয় সরকারের নিকট বহুদিন যাবৎ দাবি করে আসছেন। কিন্তু এ বিষয়ে কেন্দ্রীয় সরকারের নিকট থেকে কোনও ইতিবাচক সাড়া পাওয়া যায় নাই।

(গ) রাজ্য সরকারকে এর জন্য কোনও ভরতুকি দিতে হয় না।

**অত্যাবশ্যক পণ্য আইনে আটক দ্রব্য**

*৪৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৬।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮৪ থেকে ২৮শে ফেব্রুয়ারি, ১৯৮৬ পর্যন্ত অত্যাবশ্যক পণ্য আইন ভঙ্গের অভিযোগে কি পরিমাণ দ্রব্য আটক করা হয়েছে; এবং

(খ) টাকার অঙ্কে অর্থের পরিমাণ কত?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) উক্ত সময়ে এই রাজ্যে অত্যাবশ্যক পণ্য আইন ভঙ্গের অভিযোগে যে সমস্ত দ্রব্য আটক করা হয়েছে তাহার পরিমাণ নিম্নরূপ :—

| | | |
|---|---|---|
| ১। চাল | — | ১৮ হাজার ৫৩ কুইন্টাল ৮৯ কেজি। |
| ২। গম ও গম জাত দ্রব্য | — | ১২ হাজার ৯ শত ৭২ কুইন্টাল ২৯ কেজি। |
| ৩। ধান | — | ৭ হাজার ৯ শত ৯৬ কুইন্টাল ৬ কেজি। |
| ৪। ভোজ্য তেল | — | ৫ হাজার ৪ শত ৬২ কুইন্টাল ৭৮ কেজি। |
| ৫। চিনি | — | ৪ হাজার ৭ শত ১৭ কুইন্টাল ৩২ কেজি। |
| ৬। ডাল | — | ৪ হাজার ৬ শত ৪৮ কুইন্টাল ৯৬ কেজি। |
| ৭। কয়লা | — | ৪৩ হাজার ৫০ কুইন্টাল ৩৭ কেজি। |
| ৮। সার | — | ১৮ হাজার ৫ শত ৩৯ কুইন্টাল ৪২ কেজি। |
| ৯। সিমেন্ট | — | ১৪ হাজার ৯ শত ৫২ কুইন্টাল ৮৬ কেজি। |
| ১০। কেঃ তেল | — | ৪ লক্ষ ১৭ হাজার ১ শত ২৫ লিটার। |
| ১১। পেট্রোল এবং ডিজেল | — | ৩ লক্ষ ৫৩ হাজার ২ শত ১৩ লিটার। |
| ১২। বেবী ফুড | — | ১৬ হাজার ৬৫টি ফাইল। |

১৩। খাতা — ৫১৬ ডজন।

(খ) টাকার অঙ্কের হিসাব হইল ৫ কোটি ৯০ লক্ষ ২৯ হাজার ৪ শত ২৯।

**Setting up of a Blood Bank at Kharagpur State General Hospital.**

***447.** (Admitted Question No. *1773.) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state that —

(a) Whether the Government have received the inspection report of the Director, Central Blood Bank, Calcutta, wherein he has recommended the setting up of a Blood Bank at the Kharagpur State General Hospital;

(b) If so, whether the Government have accepted the recommendations of the Director, Central Blood Bank, Calcutta;

(c) If not, the reasons thereof;

(d) The financial implications of the proposal;

(e) Whether the proposal has received the administrative approval of the Government; and

(f) The present position of the case ?

**Minister of State-in-charge for the Health and Family Welfare Deptt :**

(a) Yes;

(b), (c), (d), (e) & (f) —

The matter is under consideration of the Govt.

**পশ্চিমবঙ্গে বন্ধ কারখানা**

***৪৫০।** (অনুমোদিত প্রশ্ন নং *১০০৭।) **শ্রী সরল দেব ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৫ সালের ১লা এপ্রিল হইতে ১৯৮৬ সালের ২৮শে ফেব্রুয়ারি পর্যন্ত পশ্চিমবঙ্গে কতগুলি কারখানা বন্ধ হইয়াছে এবং তাহার ফলে কতজন শ্রমিক কর্মচ্যুত হইয়াছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

উক্ত সময়ে ১৬টি কারখানা বন্ধ হইয়াছে এবং তাহার ফলে ৭৫৯ জন শ্রমিক কর্মচ্যুত হইয়াছেন।

## মুর্শিদাবাদ জেলার উপ-স্বাস্থ্যকেন্দ্র

*৪৫১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯০।) **শ্রী শীশ মহম্মদ ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) মুর্শিদাবাদ জেলার মহেসাইল প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের অধীন বিভিন্ন গ্রামে জনসংখ্যার ভিত্তিতে কতগুলি উপ-স্বাস্থ্যকেন্দ্র আছে;

(খ) ঐ উপ-স্বাস্থ্যকেন্দ্রগুলির কাজের জন্য সরকারি গৃহ আছে কি;

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'না' হলে উক্ত উপ-স্বাস্থ্যকেন্দ্রের জন্য ভাড়া বাড়ি ব্যবহার করা হয় কি;

(ঘ) ভাড়া বাড়ি ব্যবহার করা হয়ে থাকলে বাড়ির মালিককে গত ১৯৮৪-৮৫ সালের ভাড়া পুরোপুরি শোধ দেওয়া হয়েছে কি;

(ঙ) না হয়ে থাকলে তার কারণ কি; এবং

(চ) কত দিনের মধ্যে ভাড়া শোধ করা হবে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২টি।

(খ) হ্যাঁ।

(গ), (ঘ), (ঙ) ও (চ) — প্রশ্ন ওঠে না।

## বর্ধমান জেলার যমুনা দীঘি মৎস্য প্রকল্প

*৪৫২। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১৮।) **শ্রী শ্রীধর মালিক ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বর্ধমান জেলার যমুনা দীঘি মৎস্য প্রকল্পটি কবে নাগাদ চালু হইবে; এবং

(খ) এই প্রকল্পটিতে কিভাবে মাছের চাষ করা হইবে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্ধমান জেলার যমুনা দীঘি মৎস্যবীজ উৎপাদন প্রকল্পে গত বছর পরীক্ষামূলকভাবে মৎস্যবীজ উৎপাদন করা হইয়াছে। বর্তমান বছরের জুন মাস নাগাদ ব্যবসায়িক ভিত্তিতে মৎস্যবীজ উৎপাদন করা যাইবে বলিয়া আশা করা যাইতেছে।

(খ) প্রকল্পটি মৎস্য চাষের জন্য নহে। বৈজ্ঞানিক উপায়ে মৎস্যবীজ উৎপাদনের জন্য।

**কৃষি মজুরদের সরকার নির্ধারিত মজুরি**

*৪৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৫।) **শ্রী মনোহর তিরকী ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) কৃষি মজুরদের সরকার নির্ধারিত মজুরি না দেওয়ার বিষয়ে কতগুলো অভিযোগ আছে;

(খ) ঐ সকল অভিযোগের বিষয়ে কোনও তদন্ত হয়েছে কি; এবং

(গ) হয়ে থাকলে, অভিযুক্তদের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) বেশির ভাগ অভিযোগই মৌখিক হওয়ায় মোট অভিযোগের সংখ্যা সরকারের নিকট নাই। প্রত্যেকটি অভিযোগ তদন্তের ভিত্তিতে ১৯৮৫ সালে মোট ৩৯৫টি ক্ষেত্রে ব্যবস্থা গ্রহণ করা সাব্যস্ত হয়।

(গ) ১৯৮৫ সালে ২৩টি ক্লেম কেস ও ৩৭২টি প্রসিকিউশন কেস আদালতে রুজু করা হইয়াছে।

**হাসপাতালে ব্লাড ব্যাঙ্ক**

*৪৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১২৭৮।) **শ্রী গোপাল মন্ডল ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) পশ্চিমবঙ্গে কতগুলি জেলা হাসপাতালে, রাজ্য (স্টেট) হাসপাতালে এবং মহকুমা হাসপাতালে ব্লাড ব্যাঙ্ক আছে;

(খ) এই সমস্ত ব্লাড ব্যাঙ্ক চালানোর জন্য সরকারের নিজস্ব জেনারেটর আছে, না, সমস্ত জেনারেটর ভাড়া করা; এবং

(গ) যে সমস্ত জেলা, রাজ্য এবং মহকুমা হাসপাতালে ব্লাড ব্যাঙ্ক নেই সেগুলিতে ব্লাড ব্যাঙ্ক বসাবার পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪১ টি।

(খ) ব্লাড ব্যাঙ্ক-সংযুক্ত ১৪ (চৌদ্দ) টি হাসপাতালে ভাড়া করা জেনারেটর আছে।

(গ) হ্যাঁ।

## শ্রম দপ্তর কর্তৃক রেজিস্ট্রিকৃত ইউনিয়ন

***৪৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪৯।) **শ্রী শৈলেন চ্যাটার্জি ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৫ সালে কতগুলি ইউনিয়নকে শ্রম দপ্তর মারফত রেজিস্ট্রেশন দেওয়া হইয়াছে; এবং

(খ) উক্ত ইউনিয়নগুলির মোট শ্রমিক সদস্যের সংখ্যা কত?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫০০।

(খ) ৬৬,৮৪৮।

## শ্রমিক পরিবারের ছাত্রছাত্রীদের বৃত্তি প্রদান

***৪৫৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৬৮।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, রাজ্য শ্রম কল্যাণ পর্ষদ শ্রমিক পরিবারের ছাত্রছাত্রীদের জন্য বৃত্তি প্রদান করিয়া থাকেন;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, ১৯৮৫-৮৬ শিক্ষা বর্ষে মোট কতজন ছাত্রছাত্রীকে এই বৃত্তি প্রদান করা হইয়াছে; এবং

(গ) ১৯৮৫-৮৬তে এই বাবদ কত অর্থ বরাদ্দ করা হইয়াছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) মোট ৭২ (বাহাত্তর) জন ছাত্র-ছাত্রীকে এই বৃত্তি প্রদান করা হইয়াছে এবং আরও ৩৩ (তেতত্রিশ) জনকে বৃত্তি প্রদানের ব্যবস্থা হইতেছে।

(গ) ১৯৮৫-৮৬ আর্থিক বৎসরে এই বাবদ দেড় লক্ষ টাকা বরাদ্দ করা হইয়াছে।

## নার্সিং-এ এম. এস. সি. কোর্স

***৪৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫১৪।) **শ্রীমতী ছায়া ঘোষ ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পশ্চিমবঙ্গে নার্সিং বিষয়ে এম. এস. সি কোর্স চালু করার কোনও পরিকল্পনা আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, কবে নাগাদ এবং কোথায় উক্ত কোর্স পড়া
শুরু হইবে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) নির্দিষ্ট ও সঠিক তারিখ বলা সম্ভব নয় তবে যত শীঘ্র সম্ভব শুরু করার চে
করা হবে।

### বিশ্বব্যাঙ্কের সহায়তায় অন্তর্দেশীয় মৎস্য চাষ

*৪৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৭০।) **শ্রী প্রশান্তকুমার প্রধান ঃ** মৎস্য বিভাগে
মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বিশ্বব্যাঙ্কের সহায়তায় কয়টি রাজ্যে অন্তর্দেশিয় মৎস্য চাষ প্রকল্প চলছে; এব

(খ) এ ব্যাপারে পশ্চিমবঙ্গের লক্ষ্যমাত্রা কত এবং ১৯৮৪-৮৫ সাল পর্যন্ত তা কতদূ
কার্যকর হয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গ, বিহার, উড়িষ্যা, মধ্যপ্রদেশ এবং উত্তরপ্রদেশ — এই পাঁচটি রাজ্যে
চলছে।

(খ) প্রকল্পটির অধীনে ১৯৮০-৮১ হইতে ১৯৮৪-৮৫ সময়ের মধ্যে মোট ৩৪,৪০০
হেক্টর জলাশয়ে মৎস্য চাষের জন্য উন্নয়ন, এবং মৎস্যবীজ উৎপাদনের জন্য ৯ (নয়টি
হ্যাচারী নির্মাণের কথা ছিল। পরে হ্যাচারী নির্মাণের সংখ্যাটি ৯ (নয়টি)র জায়গায় ৩
(তিন)টি করা হয়।

১৯৮৪-৮৫ সালের মধ্যে মোট ৩৫,৭১১.৮৫ হেক্টর জলাশয় প্রকল্পটির অধীনে আন
হয়। তিনটি হ্যাচারীর মধ্যে ২টি হ্যাচারীর নির্মাণ কাজ প্রায় সমাপ্ত এবং আরেকটির কাজও
শীঘ্রই সমাপ্ত হইবে।

### বাসন্তী প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে চিকিৎসকের সংখ্যা

*৪৬০। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২৮।) **শ্রী সুভাষ নস্কর ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ
বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বাসন্তী প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে বর্তমানে কয়জন চিকিৎসক আছেন;

(খ) উক্ত চিকিৎসকের দ্বারা চিকিৎসার কাজ পূর্ণাঙ্গভাবে চালানো সম্ভব হইতেছে

ই; এবং

(গ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রে বাড়তি চিকিৎসক নিয়োগ করার কোন সিদ্ধান্ত আছে কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২ জন।

(খ) হ্যাঁ।

(গ) না।

**ইন্ডিয়ান পপুলেশন প্রোজেক্টের অন্তর্ভুক্ত এলাকা**

*৪৬১। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৪১।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রাজ্যের কোন কোন এলাকা ইন্ডিয়ান পপুলেশন প্রোজেক্ট-এর অন্তর্ভুক্ত হইয়াছে?

(খ) ঐ প্রকল্পে এ পর্যন্ত কি কি কাজ হইয়াছে;

(গ) উক্ত প্রকল্প বাবদ ১৯৮৫-৮৬তে কেন্দ্রীয় সহায়তা ও ব্যয়িত অর্থের পরিমাণ কত এবং

(ঘ) উক্ত প্রকল্প সম্প্রসারণের জন্য কি কর্মসূচি গ্রহণ করা হইয়াছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পুরুলিয়া, বাঁকুড়া, বর্ধমান এবং বীরভূম জেলা চারটি এই প্রকল্পের অন্তর্ভুক্ত হইয়াছে।

(খ) (১) ঐ জেলাগুলির নির্বাচিত সহায়ক স্বাস্থ্যকেন্দ্র, প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং গ্রামীণ (রুর‍্যাল) স্বাস্থ্যকেন্দ্রগুলিতে নবরূপদানের কাজের জন্য এবং নূতন উপকেন্দ্র (সাব-সেন্টার) নির্মাণের কাজের জন্য দু'কোটি তেত্রিশ লক্ষ টাকা মঞ্জুর করা হইয়াছে। এই সকল কাজের জন্য টেন্ডার আহ্বান, ওয়ার্ক অর্ডার প্রদান এবং নির্মাণের কাজ চলিতেছে।

(২) চারটি প্রকল্প জেলায় কর্মরত সকল ফার্মাসিস্ট, অক্সিলিয়ারি-নার্স মিডওয়াইফ (এ. এন. এম.), দাই এবং হেলথ গাইডদের প্রশিক্ষণ চলিতেছে।

(৩) ডাক্তার, স্বাস্থ্যকর্মী, পঞ্চায়েত সদস্য ও প্রশাসকদের অংশগ্রহণের মাধ্যমে ঐ চারটি জেলায় চারটি প্রকল্প-কর্মশালা অনুষ্ঠিত হইয়াছে।

(৪) এই রাজ্যের সকল জেলাতে পরিবার কল্যাণের আদর্শে রচিত যাত্রার অনুষ্ঠান হইতেছে।

(৫) এই রাজ্যের সব জেলাতে পরিবার কল্যাণ প্রশিক্ষণ শিবির অনুষ্ঠিত হইতেছে।

(৬) স্বাস্থ্য ও পরিবার কল্যাণের পটভূমিতে ঐ চারটি জেলার জনগণের বর্তমান অবস্থা এবং ঐ চারটি জেলার ডাক্তার ও অন্যান্য স্বাস্থ্যকর্মীদের পরিবার কল্যাণ কার্যসূচি বিষয়ে দক্ষতা ও জ্ঞানের ঘাটতি সম্পর্কে দুটি সার্ভের কাজ চলিতেছে।

(৭) স্বাস্থ্য ও পরিবার কল্যাণ সম্পর্কিত কার্যক্রমগুলির অগ্রগতির মূল্যায়ন ও রিপোর্টিং করার জন্য একটি নূতন পদ্ধতির রূপরেখা তৈয়ারি করা হইয়াছে।

(গ) ১৯৮৫-৮৬ বিত্তবর্ষের জন্য কেন্দ্রীয় সহায়তার পরিমাণ ছিল ৩ কোটি ১৫ লক্ষ টাকা। এই টাকার মধ্যে ২৮ ফেব্রুয়ারি পর্যন্ত মোট ২ কোটি ৮২ লক্ষ ৭০ হাজার ১২৭ টাকা ১৪ পয়সা ব্যয়ের জন্য দেওয়া হইয়াছে।

(ঘ) বিশেষভাবে চারটি জেলায় পরিবার কল্যাণ কর্মসূচিকে দ্রুততর করাই এই প্রকল্পের সুনির্দিষ্ট লক্ষ্য হইলেও সমগ্র প্রদেশের পরিবার কল্যাণ কর্মসূচির অগ্রগতিও এই প্রকল্পের একটি সাধারণ লক্ষ্য। ডাক্তার ও অন্যান্য স্বাস্থ্যকর্মীদের প্রশিক্ষণের কাজ সমগ্র প্রদেশেই অনুষ্ঠিত হইবে। এই প্রকল্পে কলিকাতার উপকণ্ঠে একটি প্রাদেশিক পরিবার কল্যাণ শিক্ষা প্রতিষ্ঠান স্থাপন করা হইবে। ইহা ব্যতিরেকে পরিবার কল্যাণ সম্পর্কে জনশিক্ষা প্রসারণ এবং পরিবার কল্যাণ কার্যক্রমগুলির অগ্রগতির মূল্যায়ণ কর্মসূচি দুটিও প্রদেশের সকল জেলাতেই সম্প্রসারিত করার ব্যবস্থাও করা হইয়াছে।

### রামপুরহাট মহকুমা হাসপাতালের শয্যাসংখ্যা বৃদ্ধি

*৪৬২। (অনুমোদিত প্রশ্ন নং *১৮০৮।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রামপুরহাট মহকুমা হাসপাতালের শয্যাসংখ্যা বৃদ্ধির বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে;

(খ) পি. ডব্লিউ. ডি. হইতে উহার জন্য করণীয় কার্যাবলির নির্দেশ স্বাস্থ্য দপ্তরে প্রেরিত হইয়াছে কি; এবং

(গ) উক্ত কাজ চালু হওয়ার বিষয়ে বিলম্বের কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক), (খ) ও (গ) — বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

## পুরুলিয়া স্বাস্থ্যকেন্দ্রে চিকিৎসকের শূন্যপদ পূরণ

*৪৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৮১।) **শ্রী কমলাকান্ত মাহাতো :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পুরুলিয়া জেলার স্বাস্থ্যকেন্দ্রগুলিতে চিকিৎসকের শূন্যপদগুলি পূরণের কোন পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

শূন্যপদগুলি পূরণের ব্যবস্থা করা হচ্ছে।

## বাঁকুড়ার জগন্নাথপুর ও উত্তরবাড় সাবসিডিয়ারি স্বাস্থ্যকেন্দ্রের শয্যাসংখ্যা

*৪৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *২০৬০।) **শ্রী গুণধর চৌধুরী :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বাঁকুড়া জেলার জগন্নাথপুর ও উত্তরবাড় সাবসিডিয়ারি স্বাস্থ্যকেন্দ্র দুটিতে শয্যাসংখ্যা কত (পৃথকভাবে);

(খ) বর্তমানে উক্ত স্বাস্থ্যকেন্দ্র দুটির প্রত্যেকটিতে নিযুক্ত নার্সের সংখ্যা কত;

(গ) ইহা কি সত্য যে উক্ত স্বাস্থ্যকেন্দ্রদ্বয়ে নার্সের পদ শূন্য রহিয়াছে; এবং

(ঘ) সত্য হইলে, উক্ত পদগুলি পূরণের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

| | | | |
|---|---|---|---|
| (ক) | জগন্নাথপুর | ..... | ৪ |
| | উত্তরবাড় | ..... | ১০ |
| (খ) | জগন্নাথপুর | ..... | ৩ |
| | উত্তরবাড় | ..... | ৩ |

(গ) — না —।

(ঘ) প্রশ্ন ওঠে না।

## উত্তরবঙ্গে পাগলা কুকুরে কামড়ানো রোগীর চিকিৎসা

*৪৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *২১৬৯।) **শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) উত্তরবঙ্গে পাগলা কুকুরে কামড়ানো রোগীর চিকিৎসার জন্য সময়মতো ও প্রয়োজনীয় ঔষুধ সরবরাহের কোনও ব্যবস্থা আছে কি; এবং

(খ) থাকলে, তাহা কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হাসপাতাল এবং স্বাস্থ্য কেন্দ্রের চাহিদামতো 'অ্যান্টি র‍্যাবিজ ভ্যাকসিন' সরবরাহের ব্যবস্থা আছে।

### করণদীঘি থানার শ্রীপুর গ্রামে উপস্বাস্থ্য কেন্দ্র

*৪৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *২২০৫।) **শ্রী সুরেশ সিংহ ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) করণদীঘি থানার শ্রীপুর গ্রামে (পশ্চিম দিনাজপুর) কোনও সরকারি উপ-স্বাস্থ্যকেন্দ্র আছে কি; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে, বর্তমানে উহা চালু আছে কিনা?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### রতুয়া থানার কুমারগঞ্জে জনস্বাস্থ্যকেন্দ্রের ডাক্তার

*৪৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *২২৯৩।) **শ্রী হবিব মোস্তাফা ঃ** স্বাস্থ্য ও পরিবার-পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সরকার কি অবগত আছেন যে রতুয়া থানার কুমারগঞ্জ পাবলিক হেলথ সেন্টারে বহুদিন হইতে ডাক্তার নাই; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, এই বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**স্বাস্থ্য ও পরিবার-পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ডাক্তার আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

## Unstarred Questions

## (to which written answers were laid on the table)

### হুগলি জেলায় প্রাপ্তবয়স্ক শিক্ষাকেন্দ্র

৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৪।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** শিক্ষা (সামাজিক, অপ্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) হুগলি জেলায় কোন কোন ব্লকে ১৯৬৫ সালে প্রাপ্তবয়স্ক শিক্ষাকেন্দ্র চালু ছিল; এবং

(খ) উক্ত শিক্ষাকেন্দ্র কোনও গ্রাম পঞ্চায়েতের অধীনে কোনও গ্রামে অবস্থিত এবং উহাতে ছাত্র/ছাত্রীর সংখ্যা কত?

**শিক্ষা (সামাজিক, অপ্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ও (খ) ১৯৬৫ সালে হুগলি জেলায় নিম্নলিখিত প্রাপ্তবয়স্ক শিক্ষাকেন্দ্র চালু ছিল ঃ—

(১) এক শিক্ষক-বিশিষ্ট পাঠশালা — ৪৫টি;

(২) নৈশ বিদ্যালয় — ৫০টি;

(৩) বয়স্ক শিক্ষাকেন্দ্র —

(ক) সম্পূর্ণ (কমপ্লিট) — ১২;

(খ) সাক্ষরতা (লিটারেসি) — ৩০ — মোট ৪২টি।

প্রয়োজনীয় তথ্যাদি ১৯৬৫ সাল সংক্রান্ত। সেজন্য কোন ব্লকে ও কোন গ্রাম পঞ্চায়েতের অধীনে কোন গ্রামে শিক্ষাকেন্দ্রগুলি অবস্থিত ছিল ও ছাত্র/ছাত্রীর সংখ্যা কত ছিল সে সংক্রান্ত বিশদ তথ্যাদি বয়স্ক শিক্ষাধিকারের বা জেলা সামাজিক শিক্ষা দপ্তরের পক্ষে বর্তমানে সরবরাহ করা সম্ভব হয় নাই।

### এলাহাবাদ থেকে হলদিয়া জলপথ

৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪৬৪।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) এলাহাবাদ থেকে হলদিয়া জলপথ চালু করার পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## কলিকাতায় নূতন বার্ধক্য ভাতা

৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ৬৩৮।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮৫-৮৬ সালে (৩১শে জানুয়ারি) কলকাতায় নূতন করে কাউকে বার্ধক্য ভাতা দেওয়া হয়েছে কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, এর সংখ্যা কত; এবং

(গ) কলকাতার বিধানসভার নির্বাচন ক্ষেত্র (কনস্টিটিউয়েন্সি) ভিত্তিক ঐ সংখ্যার ভাগ কি?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৫১ জন।

(গ) কলকাতার বিধানসভার নির্বাচন ক্ষেত্রের (কনস্টিটিউয়েন্সি) সীমানা সঠিক জানা না থাকায় কলকাতা পোস্টাল জোন হিসাবে সংখ্যা নিম্নে দেখানো হইল ঃ—

| কলিকাতা পোস্টাল জোন | প্রাপকের সংখ্যা | জোন | প্রাপকের সংখ্যা |
|---|---|---|---|
| ২ | ২ | ২৯ | ১ |
| ৩ | ৪ | ৩২ | ৪ |
| ৪ | ৪ | ৩৩ | ২ |
| ৫ | ২ | ৩৪ | ১ |
| ৬ | ১৩ | ৩৬ | ১ |
| ৭ | ১ | ৩৭ | ১০ |
| ৯ | ৭ | ৩৯ | ২ |
| ১০ | ১৪ | ৪০ | ২ |

| | | | |
|---|---|---|---|
| ১১ | ৬ | ৪১ | ৪ |
| ১২ | ২ | ৪২ | ১ |
| ১৪ | ২ | ৪৬ | ৪ |
| ১৫ | ১২ | ৪৭ | ১ |
| ১৬ | ৪ | ৪৮ | ৪ |
| ১৮ | ১ | ৪৯ | ২ |
| ২০ | ১ | ৫০ | ২ |
| ২৩ | ১ | ৫১ | ১ |
| ২৫ | ২ | ৫৪ | ৩ |
| ২৬ | ৬ | ৫৬ | ২ |
| ২৭ | ৪ | ৫৭ | ১ |
| ৬১ | ২ | ৬৭ | ১০ |
| ৭৬ | ১ | ৮৫ | ১ |
| ৮৮ | ১ | | |

মোট — ১৫১ জন

### রাষ্ট্রপতির সম্মতির অপেক্ষায় বিল

৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ৭৩৯।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (পরিষদীয়) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৭৭ সাল থেকে ১৯৮৫ সাল পর্যন্ত রাজ্য বিধানসভায় গৃহীত কতগুলি বিল রাষ্ট্রপতির সম্মতির অপেক্ষায় আছে?

**স্বরাষ্ট্র (পরিষদীয়) বিভাগের মন্ত্রী ঃ**

সাতটি বিল।

### নথিভুক্ত বর্গাদারের সংখ্যা

৫০। (অনুমোদিত প্রশ্ন নং ৮০১।) **শ্রী হিমাংশু কুঙর ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) এ পর্যন্ত পশ্চিমবঙ্গে নথিভুক্ত বর্গাদারের সংখ্যা কত; এবং

(খ) এ পর্যন্ত কতজন বর্গাদার ও জমির পাট্টা প্রাপ্ত কৃষককে প্রাতিষ্ঠানিক ঋণের আওতায় আনা হয়েছে?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী ঃ**

(ক) জানুয়ারি, ১৯৮৬ পর্যন্ত নথিভুক্ত বর্গাদারের সংখ্যা ১৩,৩৯,৩২৫।

(খ) প্রাতিষ্ঠানিক ঋণের আওতায় এ পর্যন্ত আনীত বর্গাদার ও পাট্টাপ্রাপ্ত কৃষকের বছর ওয়ারী হিসাব ঃ—

| বছর | কৃষকদের সংখ্যা<br>লক্ষ |
|---|---|
| ১৯৭৯-৮০ ... ... ... | ০.৫৯ |
| ১৯৮০-৮১ ... ... ... | ০.৭১ |
| ১৯৮১-৮২ ... ... ... | ১.৭৬ |
| ১৯৮২-৮৩ ... ... ... | ৩.৭৫ |
| ১৯৮৩-৮৪ ... ... ... | ৩.০৪ |
| ১৯৮৪-৮৫ ... ... ... | ২.১৪ |
| ১৯৮৫-৮৬ ... ... ... | ১.৫৯* |

* (অসম্পূর্ণ)

## জুনিয়র ও হাই মাদ্রাসার শিক্ষকগণের বেতন

৫১। (অনুমোদিত প্রশ্ন নং ৯১০।) **শ্রী আনিসুর রহমান বিশ্বাস ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাদ্রাসা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৭৭ সালে জুনিয়র ও হাই মাদ্রাসা শিক্ষকদের বেতন কত ছিল; এবং

(খ) বর্তমানে তাঁদের বেতন কত?

**শিক্ষা (প্রাথমিক ও মাদ্রাসা) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) **জুনিয়র হাই মাদ্রাসা ঃ**

প্রধান শিক্ষক/শিক্ষিকা — যোগ্যতা অনুসারে বেতন এবং অতিরিক্ত বেতন ২৫ টাকা। সহ-শিক্ষক/শিক্ষিকা — (টাঃ ৩০০—৭৫০)।

(১) গ্রাজুয়েট — টাঃ ৩০০—৭৫০;

(২) আন্ডার-গ্র্যাজুয়েট — টাঃ ২৩০—৪০০;

(৩) ম্যাট্রিক ও অন্যান্য — টাঃ ২২০—২৭০।

**হাই মাদ্রাসা ঃ**

(১) প্রধান শিক্ষক/শিক্ষিকা — টাঃ ৪৮০—১,১৭০;

(২) সহ-প্রধান শিক্ষক/শিক্ষিকা — টাঃ ৪০০—১,০২০;

(৩) সহ-শিক্ষক — সাম্মানিক/মাস্টার্স — টাঃ ৩৫০—৯২০;

এম এ-দের প্রারম্ভিক বেতন — টাঃ ৩৯০;

(৪) সহ-শিক্ষক — গ্রাজুয়েট — টাঃ ৩০০—৭৫০;

(৫) সহ-শিক্ষক — আন্ডার-গ্র্যাজুয়েট — টাঃ ২৩০—৪০০;

(৬) সহ-শিক্ষক — ম্যাট্রিক ও অন্যান্য — টাঃ ২২০—২৭০।

**(খ) জুনিয়র হাই মাদ্রাসা ঃ**

প্রধান শিক্ষক/শিক্ষিকা — যোগ্যতা অনুসারে বেতন এবং অতিরিক্ত বেতন ৭৫ টাকা।

(১) শিক্ষক — (মাস্টার্স ডিগ্রি) — টাঃ ৫৫০—১,৪৭০;

(২) শিক্ষক — (অনার্স গ্র্যাজুয়েট) — টাঃ ৫০০—১,৩৬০;

(৩) শিক্ষক — (গ্র্যাজুয়েট) — টাঃ ৪৪০—১,১৭০;

(৪) শিক্ষক — (ট্রেন্ড ম্যাট্রিক) — টাঃ ৩০০—৬৮৫;

(৫) শিক্ষক — (আন-ট্রেন্ড ম্যাট্রিক) — টাঃ ২৮০—৬১৭;

(৬) শিক্ষক — (নন্-ম্যাট্রিক) — টাঃ ২৬০—৫৩৭।

**হাই মাদ্রাসা ঃ**

(১) প্রধান শিক্ষক/শিক্ষিকা — টাঃ ৬৬০—১,৬০০;

উচ্চ প্রারম্ভিক — টাঃ ৯৪০;

(২) সহ প্রধান শিক্ষক/শিক্ষিকা — যোগ্যতা অনুসারে বেতন এবং অতিরিক্ত বেতন ৭৫ টাকা;

(৩) শিক্ষক — (মাস্টার্স ডিগ্রি) — টাঃ ৫৫০—১,৪৭০;

(৪) শিক্ষক — (অনার্স গ্র্যাজুয়েট) — টাঃ ৫০০—১,৩৬০;

(৫) শিক্ষক — (গ্র্যাজুয়েট) — টাঃ ৪৪০—১,১৭০;

(৬) শিক্ষক — (ট্রেন্ড ম্যাট্রিক) — টাঃ ৩০০—৬৮৫;

(৭) শিক্ষক — (আন-ট্রেন্ড ম্যাট্রিক) — টাঃ ২৮০—৬১৭;

(৮) শিক্ষক — (নন্-ম্যাট্রিক) — টাঃ ২৬০—৫৩৭।

## নিরপরাধ বন্দিনীর সংখ্যা

৫২। (অনুমোদিত প্রশ্ন নং ৯১৩।) **শ্রী আনিসুর রহমান বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) পশ্চিমবঙ্গের জেলগুলিতে কোনও নিরপরাধ বন্দিনী আছে কিনা;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, এর সংখ্যা কত; এবং

(গ) এই বন্দিনীদের মুক্তির জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) মোট ৩৬৯ জন। তবে ইহাদের মধ্যে বেশির ভাগই আঠারো বৎসরের উর্ধ্বে।

(গ) আদালতের নির্দেশে সমাজকল্যাণ দপ্তরের অধীনস্থ বিভিন্ন 'হোমে' তাহাদের স্থানান্তরিত করা হয় এবং তাহাদের পুনর্বাসিত করারও প্রচেষ্টা করা হয়।

## স্বরূপনগর ব্লকে শস্যবিমা

৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ৯৩২।) **শ্রী আনিসুর রহমান বিশ্বাস ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ২৪ পরগনা (উ) জেলায় স্বরূপনগর ব্লকে কোনও শস্যবিমা চালু করা হয়েছে কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, কোন বছর থেকে চালু হয়েছে; এবং

(গ) এ পর্যন্ত কতজন কৃষক এই শস্যবিমা প্রকল্পে উপকৃত হয়েছেন?

**কৃষি বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৮১-৮২ সাল থেকে চালু হয়েছে।

(গ) ১৯৮১-৮২ সাল থেকে ১৯৮৪-৮৫ সাল পর্যন্ত শস্যবিমা প্রকল্প পরীক্ষামূলকভাবে চালু ছিল। উক্ত বৎসরগুলিতে স্বরূপনগর থানাকে শস্যবিমা প্রকল্পের আওতায় রাখা হইলেও কোনও প্রকার শস্যবিমার প্রস্তাব পাওয়া যায় নাই। ১৯৮৫-৮৬ সাল হইতে এই ব্লকে আমন ধান, বোরো ধান ও গম শস্যের উপরে কেবলমাত্র ব্যাঙ্ক হইতে কৃষিঋণ গ্রহণকারী ব্যক্তিদের ক্ষেত্রে শস্যবিমা প্রকল্প বাধ্যতামূলকভাবে চালু করা হইয়াছে। ১৯৮৫-৮৬ সালে এখন পর্যন্ত

ঐ ব্লকে ২৪৮ জন কৃষককে আমন ধান শস্যবিমা প্রকল্পের আওতায় আনা হইয়াছে।

**আদিবাসী/তফশিলি, এলাকাসহ রাজ্যের বিভিন্ন স্থানে বে-আইনি মদ বিক্রি**

৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ১০৫২।) **শ্রী রামপদ মান্ডি** : আবগারী বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) এ কি সত্য যে, রাজ্যের বিভিন্ন স্থানে, বিশেষ করে আদিবাসী তপসিলি অধ্যুষিত এলাকায় অবৈধভাবে মদ ও পচাই বিক্রি অবাধে চলছে;

(খ) সত্য হ'লে, তা বন্ধ করার জন্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন/নিচ্ছেন; এবং

(গ) মেদিনীপুর, বাঁকুড়া ও পুরুলিয়া জেলায় কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**আবগারী বিভাগের মন্ত্রী** :

(ক) ইহা সত্য নয়। তবে বিক্ষিপ্তভাবে সকল জেলাতেই কিছু কিছু স্থানে অবৈধভাবে মদ ও পচাই তৈরি ও বিক্রি হয় এবং এর বিরুদ্ধে আইন অনুযায়ী ব্যবস্থাও নেওয়া হয়।

(খ) যে সকল ব্যক্তি অবৈধভাবে মদ ও পচাই তৈরি ও বিক্রি করে তাদের বিরুদ্ধে আবগারী দপ্তরের অফিসাররা বঙ্গীয় আবগারী আইন অনুযায়ী ব্যবস্থা নিয়ে থাকেন। এই আইন অনুসারে দোষী ব্যক্তির জেল জরিমানা অথবা উভয়প্রকার শাস্তি হতে পারে।

(গ) মেদিনীপুরে, বাঁকুড়া ও পুরুলিয়া জেলাতেও (খ)-এ বর্ণিত আইন অনুযায়ী ব্যবস্থা নেওয়া হয়েছে।

**Resignation of renowned doctors and teachers of North Bengal Medical College**

**55.** (Admitted Question No. 1181.) **Dr. Manas Bhunia** : Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state that —

(a) Is it a fact that some renowned doctors and teachers of North Bengal Medical College and Hospital have resigned from their posts;

(b) If so, the number of doctors and teachers who have resigned recently;

(c) The reason(s) of their resignation; and

(d) The steps taken by the Department in this regard ?

**Minister-in-charge for the Health and Family Welfa Department :**

(a) No.

(b), (c) and (d) Does not arise.

### পুরুলিয়া জেলায় বিবাহে যৌতুক না দেওয়ার জন্য নারী নির্যাতন

৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ১২১৯।) **শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় :** স্বরাষ্ট্র (পুলি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮২, ১৯৮৩, ১৯৮৪ ও ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত সময়ে পুরুলি জেলায় বিবাহে যৌতুক না দেওয়ার জন্য নারী নির্যাতন ও হত্যার কতগুলি ঘটনা লিপিব হয়েছে; এবং

(খ) তন্মধ্যে কতগুলি ঘটনায় —

(১) মামলা দায়ের করা হয়েছে;

(২) দোষী ব্যক্তিদের কতজনকে শাস্তি দেওয়া হয়েছে; এবং

(৩) তথ্য প্রমাণের অভাবে অভিযুক্ত কতজন ব্যক্তি ছাড়া পেয়েছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী :**

(ক) ১৯৮২ এবং ১৯৮৩-এ কোনও ঘটনা নেই। ১৯৮৪-এ ১টি ঘটনা এবং ১৯৮ এ ২টি ঘটনা।

(খ) (১) একমাত্র ১৯৮৪ সালের ঘটনাটি আদালতের বিচারাধীন। অপর ২টি বিষ পুলিশের অনুসন্ধান চলেছে।

(২) এবং (৩) প্রশ্ন ওঠে না।

### রাজ্য সরকারি চাকুরিতে নিযুক্ত স্বামী-স্ত্রীদের কাছাকাছি চাকুরি করার সুযোগ দান সম্পর্কে আদেশনামা

৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ১২২৪।) **শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় :** অর্থ বিভাগের ম মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রাজ্য সরকারের কর্মচারী স্বামী-স্ত্রীদের কাছাকাছি চাকরি করার সুযোগ দেওয়া কোনও সরকারি আদেশনামা আছে কি;

(খ) থাকিলে, উহা কতটা কার্যকর করা হইয়াছে; এবং

(গ) মোট কতজন দম্পতি উক্ত সুবিধা ভোগ করিতেছেন?

**অর্থ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকার স্বামী-স্ত্রীদের কাছাকাছি চাকরি করার সুযোগ দেবার জন্য সাধারণভাবে কোন আদেশনামা বাহির করেন নাই।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

## Total number of tram cars

**58.** (Admitted Question No. 1308.) **Shri Abdur Rauf Ansari :** Will the Minister-in-charge of the Transport Department be pleased to state that —

(a) Total number of tram cars under the Calcutta Tramways Company on 31-1-86;

(b) Average number of trams plying daily on road;

(c) Average number of trips made daily by one tram; and

(d) Average number of trams lying out of order ?

**Minister-in-charge of the Transport Department :**

(a) 397.

(b) 286.

(c) 6.67.

(d) 95.

## রাজ্যে ওয়াকফ সম্পত্তির পরিমাণ

৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৬৯।) **শ্রী নুরুল ইসলাম চৌধুরী ঃ** বিচার (ওয়াকফ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) এ রাজ্যে ওয়াকফ সম্পত্তির মোট পরিমাণ কত (জেলাওয়ারী হিসাব);

(খ) উক্ত সম্পত্তি হইতে ১৯৮২-৮৩, ১৯৮৩-৮৪ ও ১৯৮৪-৮৫ সালে কত টাকা আয় হইয়াছে; এবং

(গ) ঐ টাকা কোন কোন খাতে (কত টাকা) খরচ হইয়াছে?

**বিচার (ওয়াকফ) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) এ রাজ্যে মোট ৭,২৮১টি তালিকাভুক্ত ওয়াকফ সম্পত্তি আছে জেলাওয়ারী কোনও হিসাব রাখা হয় না।

(খ) উক্ত সম্পত্তি হইতে ওয়াকফ বোর্ড অফিসে —

১৯৮২-৮৩ টাকা ৫,২২,০০৯.৯৪,

১৯৮৩-৮৪ টাকা ৩,৫৪,২১৫.৯৭,

১৯৮৪-৮৫ টাকা ৪,৯০,৯৪১.০৭,

ওয়াকফ এবং এডুকেশন কনট্রিবিউশন হিসাবে জমা হয়েছে।

(গ) ঐ টাকা গরিব মেধাবী ছাত্রদের দান, মসজিদ-মাদ্রাসা প্রভৃতি মেরামত, দাতব্য প্রতিষ্ঠান, এতিমখানা ও ছাত্রী আবাস নির্মাণ প্রভৃতিতে ব্যয় করা হয়। (কোন কোন খাতে কত টাকা খরচ হয়েছে তা দেওয়া এখনই সম্ভব নহে)

**বেলডাঙ্গা ১ নং অধস্তন ভূমিসংস্কার অফিসের অধীনে শত্রুর সম্পত্তির পরিমাণ**

৬০। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৭০।) **শ্রী নুরুল ইসলাম চৌধুরী ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা ১নং অধস্তন ভূমিসংস্কার অফিসের (জে এল আর ও) অধীনে বর্তমানে মোট শত্রুর সম্পত্তির পরিমাণ কত;

(খ) ১৯৮২-৮৩, ১৯৮৩-৮৪ ও ১৯৮৪-৮৫ সালে উক্ত সম্পত্তির মোট আয় কত; এবং

(গ) উক্ত সময়ে ফলকর, জলকর ও কৃষিজ দ্রব্য হইতে সরকারের কত আয় হইয়াছে?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ১০৬.৯৯ একর।

(খ) ও (গ) সম্পত্তি হইতে উল্লিখিত বছরসমূহে বিভিন্ন খাতে আয় নিম্নরূপ ঃ—

| | | | ১৯৮২-৮৩ টাকা | ১৯৮৩-৮৪ টাকা | ১৯৮৪-৮৫ টাকা |
|---|---|---|---|---|---|
| ফলকর | ... | ... | ৩৬২.০০ | ৩৭৮.০০ | ৩০৫.০০ |
| জলকর | ... | ... | ১৯,৩১৮.৬৫ | ২৩,৩৮৮.০০ | ২০,৬১৮.০০ |
| কৃষিজ দ্রব্য | ... | ... | ১২,৭৫৮.৫০ | ১০,৩২৯.৪৭ | ১৩,৫৮০.০৭ |
| বাড়ি ভাড়া | ... | ... | ২,০০৮.০৭ | ৩,১৬৪.৪৯ | ২,৭৯১.০০ |
| মোট টাকা | | ... | ৩৪,৪৪৪.২২ | ৩৭,২৫৯.৯৬ | ৩৭,২৯৪.০৭ |

## মেডিক্যাল কলেজে দুর্ঘটনায় মৃত ব্যক্তিদের জন্য পুলিশ ভ্যান

৬১। (অনুমোদিত প্রশ্ন নং ১৪০২।) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ইহা কি সত্য যে, কলিকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালে অ্যাক্সিডেন্ট কেসে মৃত রোগীদের শবদেহ বহন করিবার জন্য পুলিশ ভ্যান প্রায়ই দেরিতে আসায় বা না আসায় মৃত রোগীর আত্মীয়দের শত শত টাকা খরচ করে উক্ত শবদেহ মেডিক্যাল কলেজ মর্গ হতে পুলিশ মর্গে নিয়ে যেতে হয়?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

এ সম্পর্কে নির্দিষ্ট কোনও অভিযোগ পাওয়া যায় নাই।

## লিলুয়া উদ্ধার আশ্রম

৬২। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৫৭।) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহরায় ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) লিলুয়া উদ্ধার আশ্রমের ব্যাপারে দুর্নীতি কোনও অভিযোগ সরকারের নিকট আসিয়াছে কিনা; এবং

(খ) আসিয়া থাকিলে, সরকার থেকে কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে বা হইবে?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### আলিপুরদুয়ার ১ নং বি ডি ও অফিসে টেলিফোন

৬৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৬৪।) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহরায় :** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার ১ নং বি ডি ও অফিসে টেলিফোনের ব্যবস্থা নাই; এবং

(খ) সত্য হইলে টেলিফোনের ব্যবস্থা করিবার কোন পরিকল্পনা আছে কি?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী :**

(ক) না।

(খ) ব্লক অফিস ইদানিংকালে ভাড়া বাড়ি হইতে সরকারি বাড়িতে উঠিয়া আসিয়াছে এবং পুরানো টেলিফোনটি স্থানান্তরিত করিবার ব্যবস্থা নেওয়া হইয়াছে।

### আলিপুরদুয়ার ১ নং পঞ্চায়েত সমিতি অফিসে বিদ্যুতায়ন

৬৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৬৫।) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহরায় :** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার ১ নং পঞ্চায়েত সমিতি অফিসে বিদ্যুতায়ন হয় নাই; এবং

(খ) সত্য হইলে, ১৯৮৬-৮৭ বৎসরে উক্ত অফিসে বিদ্যুতায়নের কোনও পরিকল্পনা আছে কি?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী :**

(ক) ও (খ) হ্যাঁ

### আলিপুরদুয়ার ব্লক কৃষি অফিস

৬৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৬৭।) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহরায় :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার ১ নং ব্লক অফিসটি নবনির্মিত স্থানে স্থানান্তর হওয়া সত্ত্বেও ব্লক কৃষি অফিসটি আলিপুরদুয়ার শহরে রহিয়াছে; এবং

(খ) সত্য হইলে, কবে নাগাদ অফিসটি স্থানান্তরিত হইবে বলিয়া আশা করা যায়?

**কৃষি বিভাগের মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) বর্তমানে পশ্চিমবঙ্গ সরকারের জেলার ব্লক স্তরের কৃষি অফিসগুলির ব্লক অফিস/পঞ্চায়েত সমিতির অফিসের অন্তর্ভুক্ত নয়। ঐ অফিসে ব্লক কৃষি অফিসের স্থান সঙ্কুলান হয় না। সুতারাং জলপাইগুড়ি জেলায় আলিপুরদুয়ার ১ নং ব্লক অফিস/পঞ্চায়েত সমিতির অফিসটি নবনির্মিত ভবনে স্থানান্তরিত হইলেও ব্লক কৃষি অফিসটি উক্ত ভবনে স্থানান্তরিত করা হয় নাই। ব্লক/পঞ্চায়েত সমিতির অফিসের কাছাকাছি অঞ্চলে ব্লক কৃষি অফিস স্থাপন করার প্রচলিত পদ্ধতি অনুযায়ী বর্তমান নবনির্মিত ব্লক অফিস ভবনের কাছাকাছি অঞ্চলে উপযুক্ত গৃহ ভাড়া পাওয়া গেলেই ব্লক কৃষি অফিস সেখানে স্থানান্তরিত করা হইবে এবং এ ব্যাপারে জেলা কৃষি আধিকারিককে যথাযথ উদ্যোগ গ্রহণ করিতে বলা হইয়াছে।

**রাজ্যে বয়স্কশিক্ষা কেন্দ্র**

**৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫২৮।) **শ্রী শ্রীধর মালিক :** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বর্তমানে রাজ্যের মোট কতগুলো ব্লকে কতগুলো বয়স্কশিক্ষা কেন্দ্র খোলা হয়েছে;

(খ) ইহা কি সত্য যে, ঐ শিক্ষা কেন্দ্রের প্রশিক্ষকদের সাম্মানিক ভাতা খুবই কম;

(গ) সত্য হলে, এর কারণ কি; এবং

(ঘ) এই ভাতা বাড়ানোর কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কিনা?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী :**

(ক) ৩১-১২-১৯৮৫ তারিখ পর্যন্ত এই রাজ্যের ১০৯টি ব্লকে গ্রামীণ ব্যবহারিক সাক্ষরতা অধীনে মোট ১০,৪৭৮টি বয়স্কশিক্ষা কেন্দ্র খোলা হয়েছে।

(খ) ৩১-১২-১৯৮৫ তারিখ পর্যন্ত আংশিক সময়ের জন্য নিযুক্ত প্রশিক্ষকদের মাসিক সাম্মানিক ভাতা ছিল ৫০ টাকা। সম্প্রতি ১-১-১৯৮৬ তারিখ হতে উক্ত ভাতার হার ১০০ টাকা করা হয়েছে।

(গ) কেন্দ্রীয় সরকার দ্বারা ঘোষিত জাতীয় বয়স্কশিক্ষা কর্মসূচি অনুযায়ী প্রশিক্ষকদের মাসিক ভাতার হার ছিল ৫০ টাকা। ১-২-১৯৮৪ হতে কেন্দ্রীয় সরকার ভাতার হার ১০০

টাকায় বর্ধিত করেন। কিন্তু আর্থিক অসচ্ছলতার দরুন রাজ্য সরকার ঐ হারে ভাতা দিতে পারেন নি। কারণ রাজ্য সরকার পরিচালিত প্রকল্পগুলিতে বর্ধিত ভাতার হার চালু করতে না পারলে বৈষম্যের সৃষ্টি হত।

(ঘ) বর্তমানে নাই।

## জেটি নির্মাণ ও জলযান সংগ্রহে ব্যয়িত অর্থ

৬৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৯৭।) **শ্রী নিরঞ্জন মুখার্জি ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) পশ্চিমবঙ্গে ফেরি চলাচলের জন্য জেটি ইত্যাদি নির্মাণের কাজে ও জলযান সংগ্রহের কাজে এ যাবৎ কত অর্থ ব্যয় করা হয়েছে;

(খ) এইসব কাজের সম্প্রসারণের জন্য আগামী আর্থিক (১৯৮৬-৮৭) বছরে ব্যয়বরাদ্দ কত;

(গ) কলিকাতায় ও শহরতলী এলাকায় এ যাবৎ কতগুলি জেটি/প্যাসেঞ্জারস সেন্টার নির্মাণ করা হয়েছে; এবং

(ঘ) এই ধরনের আর কতগুলি পরিকল্পনা নেওয়া হচ্ছে এবং তার জন্য কত ব্যয় হতে পারে?

**পরিবহন বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ৩৬১.১০ লক্ষ টাকা (ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনা কালে)।

(খ) ১৩৫ লক্ষ টাকা আনুমানিক ব্যয় ধরা হয়েছে।

(গ) মোট ৮টি জেটি নির্মাণ করা হয়েছে। হওড়ায় ২টি, আর্মেনিয়ান ঘাটে ১টি, ফেয়ারলি প্লেসে ১টি, বাগবাজারে ১টি, শোভাবাজারে ১টি, কুঠিঘাটে ১টি এবং নাজিরগঞ্জে ১টি।

(ঘ) রতনবাবুঘাট, দইঘাট, নৈহাটি, চুঁচুড়া এবং মেটিয়াবুরুজে জেটি নির্মাণ করার পরিকল্পনা নেওয়া হয়েছে। মোট ব্যয়ের পরিমাণ কত হবে, ঐ ব্যাপারে এস্টিমেট পাওয়ার পর বলা যাবে।

## উদ্বাস্তুদের জন্য নূতন লিজ দলিল

*৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৩৯।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠার পরে উদ্বাস্তুদের জন্যে যে নূতন লিজ দলিল তৈরি হয়েছে তা আজ পর্যন্ত কতসংখ্যক উদ্বাস্তু গ্রহণ করেছেন;

(খ) বিলি করা পুরানো দলিলের সংখ্যা কত; এবং

(গ) পুরানো দলিল গ্রহীতাগণ নূতন দলিল গ্রহণ করতে পারবেন কিনা?

**উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী :**

(ক) ৩৯,৪৪৪ জন।

(খ) ১৩,২০৬।

(গ) পুরানো দলিল গ্রহীতাগণ আবেদন করলে নূতন দলিল পেতে পারবেন।

### সরকারি জমিতে জবরদখল কলোনি

***৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮৪০।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রাজ্য সরকারের জমিতে আজ পর্যন্ত মোট কতগুলি জবরদখল কলোনি প্রতিষ্ঠিত হইয়াছে; এবং

(খ) ঐ সমস্ত কলোনি রাজ্য সরকার অনুমোদন করিয়াছেন কি?

**উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী :**

(ক) এ পর্যন্ত পাওয়া তথ্যানুসারে দেখা যায় যে ৩৪টি জবরদখল কলোনি রাজ্য সরকারের জমিতে প্রতিষ্ঠিত হয়েছে। আরও বিস্তৃত তথ্য সংগ্রহ করা হচ্ছে। পরে জানানো হবে।

(খ) ঐ সমস্ত জবরদখল কলোনি রাজ্য সরকার অনুমোদন করেছেন এবং কোন কোন ক্ষেত্রে লিজ দলিল দেওয়ার কাজ শুরু হয়েছে।

### অনুমোদিত জবরদখল উদ্বাস্তু কলোনির উন্নয়ন কাজ

***৭০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮৪১।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৫০ পরবর্তী সময়ে যে সমস্ত জবরদখলিকৃত উদ্বাস্তু কলোনি অনুমোদিত হয়েছে সেই সমস্ত কলোনির উন্নয়নের কাজ কবে নাগাদ শুরু হবে; এবং

(খ) ঐ সমস্ত কলোনিগুলির জন্য কত টাকা মঞ্জুর হয়েছে?

**উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ১৭৫টি। উক্ত কলোনির জমি অধিগ্রহণের কাজ সম্পন্ন হলেই উন্নয়নের কাজে হাত দেওয়া হবে।

(খ) উন্নয়ন বাবদ এখনও কোনও টাকা মঞ্জুর হয় নি।

[2-10 – 2-20 P.M.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received four notices of Adjournment Motion. The first is from Shri Kashinath Misra on the subject of sporadic incidents of fire in the State. The second is from Shri Shamsuddin Ahmed on the subject of anti-social activities in the State. The third is from Shir Ambica Banerjee on the subject of alleged failure of Calcutta clubs to achieve improvement in the football games and the last is from Shri Asok Ghosh on the subject of acute crisis of kerosene in the State.

The members will get opportunities to raise the matters during discussion and voting on demands for grants of the respective departments. Moreover, the members may call the attention of the Ministers concerned on the subjects through Calling Attention, Question, Mention etc.

I therefore, withhold my consent to the motions. One Member of the party may, however, read out the text of the motion as amended.

**শ্রী অশোক ঘোষ ঃ** স্যার, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ— বন্টন ব্যবস্থার গলদ ও কালোবাজারিদের দৌরাত্ম্যে কোলকাতা, হাওড়া সহ সারা পশ্চিমবঙ্গে কোরোসিনের কৃত্রিম অভাব সৃটি হওয়ায় সাধারণ মানুষের দুর্গতির এক শেষ। এই সরকারের চোখের সামনে খোলাবাজারে হাজার হাজার লিটার কেরোসিন চড়া দামে বিক্রি হচ্ছে।

## Calling Attention To Matters Of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received 6 notices of Calling attention, namely :—

1. Alleged irregularities in the managing Committee of Bhagirathi Co-operative Joint Farming Society. — Shri Gourhari Adak.

2. Chaotic condition in Hospitals due to arrest of Dr. Subrata Chakraborty. — Shri Kashinath Misra.

3. Reported scarcity of Kerosene Oil, Gas and other essential commodities in West Bengal. — Shri Anil Mukherjee.

4. Scarcity of kerosene oil in Howrah. — Shri Ambica Banerjee.

5. Fire in tar factory at Ultadanga on 2.4.86. — Shri Shish Mahammad.

6. Darkness prevailing in the roads of Howrah. — Shri Asok Ghosh.

I have selected the notice of Shri Gourhari Adak on the subject of 'Alleged irregularities in the Managing Committee of Bhagirathi Co-operative Joint Farming Society'.

The Minister-in-charge may please make a statement to-day, if possible; or give a date.

**শ্রী পতিতপাবন পাঠক :** ১০ তারিখে দেব।

## LAYING OF REPORT

### The Annual Report on the working of the West Bengal Financial Corporation for the year 1984-85

**Shri Patit Paban Pathak :** Sir, with your permission, I beg to lay the Annual Report on the working of the West Bengal Financial Corporation for the year 1984-85.

### Statement on Calling Attention

**Mr. Speaker :** Shri Ramnarayan Goswami, Minister of State in-Charge of Health Department will now make a statement.

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** স্যার, আমি প্রথমে বলেছিলাম ৮ তারিখে দেব, কিন্তু জরুরি বলে আজই দিচ্ছি।

পশ্চিমবঙ্গের পক্ষে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং উদ্বেগজনক পরিস্থিতি সম্পর্কে আজ আমি বক্তব্য রাখতে চাইছি। গত পনেরো বছর ধরে কেন্দ্রীয় সরকারের তত্ত্বাবধানে কলকাতায় আমর্হাস্ট স্ট্রিটে সেন্ট্রাল রিসার্চ ইনস্টিটিউট অব হোমিওপ্যাথি প্রতিষ্ঠিত রয়েছে। গত ২৬শে মার্চ আমরা সংবাদপত্র মারফত জানতে পারলাম, দিল্লি থেকে ২১শে মার্চ একটি সার্কুলারে ইনস্টিটিউটটি ৩১শে মার্চ, ১৯৮৬ থেকে বন্ধ করা হবে। সঙ্গে সঙ্গেই আমি কেন্দ্রীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে একটি জরুরি বার্তায় জানতে চাই, খবরটি'র কোনও ভিত্তি আছে কি না এবং কলকাতায় যখন হোমিওপ্যাথি শিক্ষার অধিকতর প্রসারকল্পে ন্যাশনাল ইনস্টিটিউট অব হোমিওপ্যাথির জন্য সল্ট লেকে নূতন বাড়ি ঘর কেন্দ্রীয় সরকারের হাতে তুলে দেওয়া হচ্ছে, সেরূপ অবস্থায় রিসার্চ ইনস্টিটিউট বন্ধ করার যৌক্তিকতা তো নেই-ই বরং এরূপ নির্দেশ অত্যন্ত অসংগতিপূর্ণ। কেন্দ্রীয় স্বাস্থ্যমন্ত্রীকে আমি অনুরোধ করেছি, যে এরূপ কোনও নির্দেশ ভুলক্রমেও যদি কেউ দিয়ে থাকেন, তা যেন অবিলম্বে প্রত্যাহার করা হয়। আজ পর্যন্ত কোনও জবাব পাই নি।

সমগ্র পরিস্থিতি আমাদের কাছে অত্যন্ত অদ্ভুত এবং জনস্বার্থের পরিপন্থী বলে মনে হচ্ছে। অতি সঙ্গত কারণেই কলকাতায় হোমিওপ্যাথি রিসার্চ কেন্দ্র গড়ে উঠেছে — কেন না, পশ্চিমবঙ্গ হোমিওপ্যাথি শিক্ষার প্রবর্তন ও প্রসারে অগ্রণী। ন্যাশনাল ইনস্টিটিউট অব হোমিওপ্যাথি ও কলকাতায় প্রতিষ্ঠিত। এই সংস্থাটিকে আরও প্রসারিত ও উন্নত করার উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকার প্রায় তিন বৎসর আগে আমাদের অনুরোধ জানান, সল্ট লেকে স্টেট হোমিওপ্যাথি কলেজের জন্য নির্মীয়মান বাড়িগুলি উক্ত ইনস্টিটিউট এর জন্য যেন দিয়ে দিই। জাতীয় স্বার্থে আমরা সঙ্গে সঙ্গে আমাদের স্বীকৃতি জানাই। কিছুদিনের মধ্যেই ন্যাশনাল ইনস্টিটিউট অব হোমিওপ্যাথি উক্ত বাড়িগুলিতে স্থানান্তরিত হচ্ছে।

মাননীয় সদস্যবৃন্দের অজানা নেই, ন্যাশনাল ইনস্টিটিউট অব হোমিওপ্যাথির সুষ্ঠু রূপায়ণের জন্য রিসার্চকেন্দ্র একটি অবিচ্ছেদ্য অঙ্গ। তাই বৈজ্ঞানিক কারণে এবং শিক্ষার অগ্রগতির জন্য দুটি প্রতিষ্ঠান পরপর সংলগ্ন। এরূপ অবস্থায়, রিসার্চ ইনস্টিটিউট বন্ধ করে দেবার সিদ্ধান্ত আমাদের হতচকিত করেছে। যে স্বাস্থ্যমন্ত্রকের সঙ্গে আমাদের বিভিন্ন স্তরে প্রায়শই আলাপ-আলোচনা হয়, সেখানে কেন্দ্রীয় সরকারের এরূপ চিন্তা ভাবনার কোনও ইঙ্গিত মিলল না। স্বাস্থ্যমন্ত্রী পদাধিকারবলে আমি ন্যাশনাল ইনস্টিটিউট অব হোমিওপ্যাথির গভর্নিং বডির ভাইস প্রেসিডেন্ট। আমি এখনও পর্যন্ত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে জানতে পারলাম না, কি তাদের সিদ্ধান্ত এবং কেনই বা এরূপ অযৌক্তিক সিদ্ধান্ত। একমাত্র সংবাদপত্রের মাধ্যমে এবং উক্ত সংস্থার কর্মীদের কাছ থেকে জানতে পারছি, ২১শে মার্চের নির্দেশে গত

১শে মার্চ কেন্দ্রটি বন্ধ হয়েছে, প্রায় ৫০ জন কর্মীকে ভারতবর্ষের দূর প্রান্তে বদলি করে দেওয়া হচ্ছে।

ঘটনার আকস্মিক প্রবাহ অনুধাবন করলে অনেকের মনে হওয়া হয়ত অসঙ্গত নয় ব্যাপারটার পিছনে কোনও দুরভিসন্ধি এবং কিছু স্বার্থান্বেষী শ্রেণী সক্রিয়। আমি কোনও মন্তব্য করতে চাই না, কেন না, দুটি জরুরি বার্তায় কেন্দ্রীয় স্বাস্থ্যমন্ত্রীকে আমি সনির্বন্ধ অনুরোধ করেছি, এই ধরনের নির্দেশ অবিলম্বে প্রত্যাহার করতে। তবে অত্যন্ত দুঃখের সঙ্গে আমাকে বলতে হচ্ছে। যেখানে শিক্ষার ভালো-মন্দর প্রশ্ন জড়িত, একটি রাজ্যে সুপ্রতিষ্ঠিত একটি ঐতিহ্যপূর্ণ সংস্থাকে হঠাৎ বন্ধ করে দেওয়ার পূর্বে কেন্দ্রীয় মন্ত্রক সংশ্লিষ্ট রাজ্য সরকারের সঙ্গে অন্তত সৌজন্য ও শিষ্টাচারের খাতিরে ও আলোচনার প্রয়োজনীয়তা বোধ করলেন না। আমি আজ আঞ্চলিক স্বার্থের প্রশ্ন তুলছি না — অন্য কোনও রাজ্য থেকে একটি সংস্থা নিয়ে এসে পশ্চিমবঙ্গে স্থাপন করা হোক, এরূপ দাবিও অযৌক্তিক বলে মনে করি। কিন্তু আমাদের প্রশ্ন অত্যন্ত মৌলিক, কেন্দ্র-রাজ্যের মধ্যে সৌহার্দ্যপূর্ণ সম্পর্ক এবং দেশের বিভিন্ন অঞ্চলের নিজ নিজ স্বকীয়তা, আশা-আকাঙ্খার প্রতি চরম উপেক্ষা এবং ঔদাসিন্য আমাদের আজ কোথায় নিয়ে চলেছে।

তাই, মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে দলমত নির্বিশেষে সকল মাননীয় সদস্যের কাছে আমি বিনীত আবেদন রাখছি, রিসার্চ ইনস্টিটিউট যেন কলকাতা থেকে উঠে না যায়, বরং আরও উন্নতভাবে গড়ে ওঠে, সেজন্য সমবেতভাবে কেন্দ্রীয় সরকারের কাছে যেন দাবি রাখি এবং ভবিষ্যতে এরূপ উপেক্ষার নজির যেন না সৃষ্টি হয় সেজন্য কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করি।

**Mr. Speaker :** The Statement will be circulated.

## MENTION CASES

**Shrimati Renu Leena Subba :** Sir, I would like to draw your kind attention about a very serious problem of the Darjeeling district. There are several tea gardens in the Darjeeling and Jalpaiguri districts such as Rambuk, Pandam Sidar Tea Gardens etc. etc. Sir, since last February, the labourers, contractors and the staff are not getting daily wages, weekly payments and salaries. I want to draw your kind attention to the fact that already four managers have resigned from the Board. The financial condition of the Tea Board is very bad. So I would request the concerned Minister to take action immediately. Sir, you know Darjeeling is famous for Tea, Timber and Tourism. If the Government do not take action immediately the poor tea labourers will

suffer. Yesterday, I met the Hon'ble Chief Minister and also the Commerce and Industry Minister, Shri Nirmal Bose and also Shri T. C. Broka, a Member of the Tea Board and discussed this matter.

Now I would request the Hon'ble Minister Shri Bose to take action immediately, otherwise the public will start agitation in Darjeeling district and Darjeeling will be totally finished.

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ এবং গুরুতর ব্যাপারে মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর সাব-ডিভিসনে মোটর ট্রান্সপোর্ট ইউনিয়নের সম্পাদক শ্রী বালক মুখার্জিকে বাস চাপা দিয়ে খুন করার চেষ্টা করা হয়। ওখানে কিছু অসৎ বাস মালিক এবং শ্রমিকদের মধ্যে গোলমাল চলছিল বকেয়া মাইনে, দ্বিপাক্ষিক চুক্তি কার্যকর করা এবং আরও কিছু কিছু দাবি যা ছিল সেই ব্যাপারে। এই ব্যাপার নিয়ে জঙ্গীপুরের অ্যাডিশনাল লেবার কমিশনার এবং এ. ডি. এম. বহুবার মিটিং ডাকেন, কিন্তু মালিকপক্ষ সেই মিটিং-এ যায় না এবং তারা বলে আমরা মিটিং এ যাব না এবং ওই দ্বিপাক্ষিক চুক্তি মানব না। অথচ এই দ্বিপাক্ষিক চুক্তি ইতিপূর্বে সহি হয়ে গেছে। মালিক পক্ষের নেতা হচ্ছে মিত্র বাস সার্ভিস এবং বাস-এর নম্বর হচ্ছে ডব্লিউ জি কিউ ৯৩৭। গত ২৯.২.৮৬ তারিখে বহিরাগত ড্রাইভার এবং কুখ্যাত কিছু গুন্ডা নিয়ে ফুলতলা গ্যারেজ থেকে বাস নিয়ে পালিয়ে যাবার চেষ্টা করলে শ্রমিকরা তাতে আপত্তি করে। তারা যেভাবে বাস নিয়ে যাচ্ছিল তাতে শ্রমিকরা কোনও রকমে প্রাণে বেঁচে গেলেও বাস-এর ধাক্কায় উক্ত বালক মুখার্জি গুরুতর রূপে আহত হন এবং এখন তিনি মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়ছেন। ডাক্তার বলেছেন তাঁর পাঁজরার কয়েকটা হাড় ভেঙ্গে গেছে। এই ব্যাপারে থানা অত্যন্ত নক্কারজনক ভূমিকা গ্রহণ করেছে এবং তারা এফ আই আর পর্যন্ত নেয় নি। এই ব্যাপারে ওখানে আইন শৃঙ্খলার অবনতি হবার আশঙ্কা আছে, কাজেই আমি মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করছি তিনি যেন অবিলম্বে কড়া ব্যবস্থা অবলম্বন করেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সমগ্র মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি একটি বিষয়ে। আপনি জানেন পশ্চিমবাংলার ঐতিহ্যমন্ডিত শিক্ষা প্রতিষ্ঠান কলকাতা বিশ্ববিদ্যালয়ে অচল অবস্থা সৃষ্টি হয়েছে। এই অচল অবস্থার জন্য উৎকণ্ঠিত হয়ে আমরা বিশ্ববিদ্যালয়ের দুটি বিবাদমান পক্ষের কাছে একটা মীমাংসার সূত্র পেশ করে যাতে এই অচল অবস্থার অবসান হয় সেটা চেয়েছিলাম এবং এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করেছিলাম। গত ২ তারিখে মুখ্যমন্ত্রী একটি বিবৃতি দিয়েছেন। দুঃখের বিষয় জনসাধারণ যেটা চেয়েছিল মুখ্যমন্ত্রীর বিবৃতির মধ্যে সেটা তারা পেল না। তিনি বলেছেন বিশ্ববিদ্যালয়ের উপাচার্য ৯/৬ ধারা প্রয়োগ করে বিশ্ববিদ্যালয় অগণতান্ত্রিক প্রথায় চালাচ্ছেন। এটা একটা গুরুতর ব্যাপার। উপাচার্য ৯/৬ ধারা প্রয়োগ করে এই সমস্ত কাজ করবেন এটা হয় না।

[2-20 – 2-30 P.M.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং আপনি দয়া করে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করুন। স্যার, আপনি জানেন শ্রদ্ধেয় বিধানচন্দ্র রায় থেকে শুরু করে আজ পর্যন্ত পশ্চিমবাংলার বিভিন্ন মুখ্যমন্ত্রী বার বার কেন্দ্রীয় সরকারের কাছে বলেছেন. এবং বিশেষ করে আমাদের বর্তমান মুখ্যমন্ত্রীও বলেছেন যে ফ্রেট ইকুইলাইজেশন করা হোক। আমরা কাগজে পড়লাম যে বার বার কেন্দ্রীয় সরকার প্রতিশ্রুতি দিয়েছিলেন — কিন্তু প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও ভারত সরকার এই মাশুল সমীকরণ পলেসি বাতিল করেছেন কিনা তা বুঝতে পারছি না। আমরা আপাতত কাগজে দেখলাম যে এটা স্থির হয়েছে যে এই নীতি একইভাবে থাকবে। তাতে পশ্চিমবঙ্গ এবং সমগ্র পূর্বাঞ্চলের সমূহ ক্ষতি হবে। এই নীতির যদি পরিবর্তন না হয় তাহলে স্যার পূর্ব ভারতের আসাম উড়িষ্যা বিহার এবং পশ্চিমবাংলার অর্থনৈতিক ক্ষতি হবে এবং এর জন্য কেন্দ্রীয় সরকার দায়ী থাকবেন। এখানে শিল্প মন্ত্রী উপস্থিত আছেন — আমি তাঁকে বলি তিনি যদি এ বিষয়ে আমাদের হাউসকে আলোকপাত করেন তাহলে ভালো হয়। আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে আবার অনুরোধ করছি এটা পুনর্বিবেচনা করা হোক এবং সর্বভারতীয় নীতি গ্রহণ করা হোক।

**শ্রী নির্মল বসু ঃ** স্যার, আপনার অনুমতি নিয়ে মাননীয় সদস্য শ্রী অনিল মুখার্জি যে বিষয়টি উল্লেখ করলেন সেই বিষয় সম্পর্কে আমি দু একটি কথা বলতে চাই। আবার নূতন করে কাগজে বেরোবার ফলে অনেকের দৃষ্টি আকৃষ্ট হয়েছে এবং আমাদের কাছে খোঁজ খবর করছে। ফ্রেট ইকুইলাইজেশন নীতি ১৯৫৬ সালে চালু হয়েছে এবং তাতে পশ্চিমবাংলাসহ পূর্ব ভারতের সব রাজ্যে শিল্পের দারুণ ক্ষতি হয়েছে। কারণ কয়লা লোহা ইস্পাত এই সব ব্যাপারে মাশুল সমীকরণের সাহায্যে সারা ভারতে এক দামে দিতে হবে। তাতে আমাদের অবশ্য কোনও আপত্তি নেই। কিন্তু এর ফলে যদি গুজরাট মহারাষ্ট্র কর্নাটক তামিলনাড়ুর শিল্প যদি গড়ে ওঠে তাতে আমাদের কোনও আপত্তি নেই। কিন্তু আমরা চেয়েছিলাম একই সঙ্গে অন্য যে সব জিনিস যেটা আমাদের এখানে হয় না, যেমন তুলা সুরাসার গ্যাস ইত্যাদি যেসব জিনিস রয়েছে সেগুলিকে এই ফ্রেট ইকুইলাইজেশনের মধ্যে নেওয়া হোক। কিন্তু দীর্ঘ কাল এটা করা হয় নি এবং আজও করা হয় নি। তাই দাবি উঠেছে যে মাশুল সমীকরণ নীতি তুলে দেওয়া হোক। ভারত সরকার কর্তৃক নিযুক্ত কমিটি একাধিকবার সুপারিশ করেছে এবং পান্ডে কমিটিও বলেছেন যে এটা তুলে দেওয়া হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিধানসভা থেকে যে সর্বভারতীয় প্রতিনিধি দল কিছু দিন আগে কেন্দ্রীয় অর্থ মন্ত্রী শ্রী বিশ্বনাথ প্রতাপ সিং-এর সঙ্গে সাক্ষাৎ করেন এবং সেই প্রতিনিধি দলের পক্ষ থেকে — কংগ্রেস দল সহ — আমার বলি যে মাশুল সমীকরণ নীতি অবিলম্বে তুলে দেওয়া হোক। কিন্তু আজ পর্যন্ত তোলা হয় নি। না তোলার কারণ হচ্ছে পশ্চিম ভারত দক্ষিণ ভারতের লোক আপত্তি করছে, বাধা দিচ্ছে চাপ সৃষ্টি করছে। আমাদের পরিষ্কার কথা হচ্ছে অবিলম্বে এই মাশুল সমীকরণ নীতি তুলে দেওয়া হোক কিংবা তাকে পরিবর্তন করা হোক। কয়লা লোহা ইস্পাতের ক্ষেত্রে এটা হবে আর অন্যগুলিতে হবে না। এটা না করে মোট কয়লা লোহা ইস্পাত এই রকম ১৩টি দ্রব্যের ক্ষেত্রে এটা চালু করা হোক।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রিমন্ডলির দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সারা রাজ্যের বিশেষ করে বাঁকুড়া, পুরুলিয়ার খরা-প্রবণ এলাকাগুলির পানীয় জলের সঙ্কট নিয়ে কয়েকটি কথা বলতে চাই। স্যার, বিশেষ করে বাঁকুড়া জেলাতে এখন যা অবস্থা চলছে তাতে সেখানে প্রায় ৬০ ভাগ টিউবওয়েল খারাপ হয়ে পড়ে আছে। পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং দপ্তর থেকে যন্ত্রপাতি দিয়ে সেগুলি মেরামত করা দরকার অথচ সেই কাজ হচ্ছে না ফলে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। এতে সেখানে একটা কৃত্রিম জলের অভাব সৃষ্টি হয়েছে। স্যার, একটা প্রবলেম ভিলেজে একটা মাত্র টিউবওয়েল হয়ে গেলেই সেটা নন-প্রবলেম ভিলেজ হয়ে যায় কিন্তু সেই টিউবওয়েলটিই যদি খারাপ হয়ে যায় তাহলে সেই গ্রামে পানীয় জলের সঙ্কট থেকেই যায়। বাঁকুড়া জেলাতে টিউবওয়েল মেরামতির কাজ বন্ধ হয়ে গিয়েছে, পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং দপ্তর থেকে যদি এই মেরামতির কাজে অবিলম্বে হাত না দেওয়া হয় বা তারজন্য যদি প্রয়োজনীয় ব্যবস্থা না নেওয়া হয় তাহলে অবস্থা আরও ভয়াবহ হয়ে উঠবে। ইতিমধ্যেই সেখানে জলের জন্য হাহাকার উঠেছে কাজেই অবিলম্বে এ ব্যাপারে দৃষ্টি দেওয়া দরকার। স্যার, আপনি আমাদের কাস্টোডিয়ান, আপনাকে অনুরোধ, আপনি এ ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা নিন।

**শ্রী নটবর বাগদী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় যুব কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, পশ্চিমবঙ্গে ইতিমধ্যেই পর্বতারোহনের বিষয়টি নিয়ে যুবক-যুবতীদের মধ্যে অত্যন্ত উৎসাহের সৃষ্টি হয়েছে। বিশেষত বাচেন্দ্রী পাল রাষ্ট্রপতির পুরষ্কার পাওয়ার পর এ সম্পর্কে যুবতীদের মধ্যেও প্রচুর উৎসাহের সঞ্চার হয়েছে। পশ্চিমবঙ্গে অনেক মাউনটেনিয়ারিং ক্লাবও প্রতিষ্ঠিত হয়েছে। স্যার, এই সমস্ত ক্লাবের যুবক যুবতীদের হিমালয়ে গিয়ে মাউনটেনিয়ারিং-এর ট্রেনিং নেওয়া প্রচুর ব্যয় সাধ্য ব্যাপার, তা তাদের পক্ষে সম্ভব না হওয়ায় তাদের অনেকেই পুরুলিয়া জেলার রঘুনাথপুরের জয়চন্ডি পাহাড়ে গিয়ে অস্থায়ীভাবে এই ট্রেনিং নিচ্ছেন। স্যার, বাঁকুড়া, পুরুলিয়া এবং কলকাতার বিভিন্ন ক্লাবের ছেলেরা মৌলালীর যুব কেন্দ্র থেকে আনুষঙ্গিক জিনিসপত্র নিয়ে সেখানে ট্রেনিং নিতে যান। সেখানে কিন্তু তাদের জন্য কোনও পানীয় জলের ব্যবস্থা নেই, বিশ্রামের জায়গা নেই বা তাদের থাকবার কোনও ব্যবস্থা নেই। আমার অনুরোধ, যুবক যুবতীদের এই উৎসাহকে সম্মান ও স্বীকৃতি দেবার জন্য অবিলম্বে সেখানে একটি স্থায়ী পর্বতারোহনের ট্রেনিং সেন্টার চালু করা হোক এবং সেখানে পানীয় জলের ব্যবস্থা করা হোক।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মিউনিসিপ্যাল দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, হাওড়ায় দুটি গুডস টার্মিনাস আছে — একটি হাওড়ায় এবং অপরটি শালিমারে। এখান থেকে প্রতিদিন হাজার হাজার টন মাল যাতায়াত করে। এখান থেকে মাল চলাচলের ক্ষেত্রে হাওড়ার ফোরশোর রোডটি হচ্ছে হার্ট লাইন কিন্তু স্যার, গত ১০ বছর ধরে এই রাস্তাটির কোনও মেরামত হয় নি। এটা পোর্ট ট্রাস্টের রাস্তা। এই রাস্তাটি খারাপ থাকার জন্য সমস্ত ট্রাফিক জি. টি. রোড দিয়ে যাচ্ছে ফলে জি. টি. রোড ধ্বংস হয়ে যাচ্ছে। এর ফলে

আরও যে সমস্যাটি হচ্ছে সেটা হচ্ছে এখানে প্রচন্ড ট্রাফিক জ্যাম হচ্ছে এবং সেই জ্যাম হাওড়া ব্রিজ পর্যন্ত চলে আসছে। এ সম্পর্কে পোর্ট ট্রাস্টের চেয়ারম্যানকে জিজ্ঞাসা করা হ'ল তিনি বলেন, দুশো বছর আগে বৃটিশ টাইমে আমরা এটা নিয়েছি, এখন এটা আর পোর্টের কোনও কাজে লাগে না, ১০ বছর ধরে এ নিয়ে আমরা রাজ্য সরকারের সঙ্গে চিঠিপত্র লেখালেখি করছি, আমরা চাইছি এই রাস্তাটি রাজ্য সরকার নিয়ে নিন। স্যার, এই রাস্তাটি রাজ্য সরকারও নিচ্ছেন না আবার পোর্ট ট্রাস্টও সারাচ্ছেন না। তারা বলছেন, আমরা হাওড়া কর্পোরেশনকে ২২ লক্ষ টাকা দিচ্ছি এটা সারাবার জন্য, এর পর থেকে আমরা আর সারাব না। হাওড়া কর্পোরেশন সেই টাকা পেয়েছেন কিনা জানি না। স্যার, ৪০ ফুট চওড়া, ৪ কিলোমিটার রাস্তাটি দিয়ে এখন যানবাহন ও মাল চলাচল বন্ধ হয়ে গিয়েছে ফলে হাওড়া ও শালিমার থেকে সমস্ত মাল চলাচল জি. টি. রোড দিয়ে হচ্ছে, ফলে জি. টি. রোডটি একেবারে নষ্ট হয়ে যাচ্ছে। তা ছাড়া প্রতিদিন সেখানে এমন ভাবে জ্যাম হচ্ছে যে সেই জ্যাম একেবারে হাওড়া স্টেশন পর্যন্ত চলে আসছে। স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, পোর্ট কমিশনারের সঙ্গে কথাবার্তা বলে ফাইলটা ক্লিয়ার করুন এবং সেখানে হয় পোর্ট কমিশনারকে বাধ্য করুন রাস্তাটি সারাতে নতুবা এই ফোরশোর রোডটি রাজ্য সরকার অধিগ্রহণ করে সারাবার ব্যবস্থা করে হাওড়ার মানুষদের রিলিফ দিন কেন না এর ফলে হাওড়ার সিটি লাইফ প্যারালাইজ হয়ে যাচ্ছে।

[2-30 – 2-40 P.M.]

**শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের প্রতি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলায় ন্যাশনাল হাইওয়ে বা স্টেট হাইওয়ের যে রাস্তাগুলি আছে সেই রাস্তাগুলির অবস্থা অত্যন্ত খারাপ হয়ে গেছে। তার ফলে এই রাস্তার উপর দিয়ে কোনও বাস মালিকরা বাসে যাত্রী নিয়ে যেতে রাজি হচ্ছে না। এই রাস্তাগুলির মধ্যে বিশেষ গুরুত্বপূর্ণ রাস্তা হচ্ছে — হুড়া থেকে বিশপুলিয়া যেটা বাঁকুড়ায় যায় এবং চাকলতোড় থেকে বরা বাজার, মানবাজার থেকে কুইলাপাল ভায়া বান্দোয়ান, বান্দোয়ান থেকে আসনপানী, বান্দোয়ান থেকে বরাকর। এই রাস্তাগুলি অত্যন্ত খারাপ থাকার ফলে সেখানে বাস মালিকরা ঐ রাস্তা দিয়ে যাত্রীদের নিয়ে যেতে অনিহা প্রকাশ করছেন। আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে ঐ রাস্তাগুলি সংস্কার করা হয়। এই রাস্তাগুলির জন্য গত বছর এবং এই বছর টাকা বরাদ্দ করা আছে কিন্তু কোনও কাজ হচ্ছে না। কাজেই এই রাস্তাগুলি যাতে অবিলম্বে সংস্কার করা হয় তার ব্যবস্থা করুন। কারণ এই রাস্তাগুলি অত্যন্ত খারাপ অবস্থায়। এগুলি যদি সংস্কার করা না হয় তাহলে সেখানে যানবাহন একেবারে অচল হয়ে যাবে। হুড়া থেকে বিশপুলিয়া রাস্তাটি বাঁকুড়া হাসপাতালের সঙ্গে যুক্ত। পুরুলিয়া থেকে যদি কোনও এমার্জেন্সি রুগীকে বাঁকুড়া হাসপাতালে নিয়ে যেতে হয় তাহলে এই রাস্তা দিয়ে নিয়ে যেতে হয়। এই রাস্তা দিয়ে না নিয়ে গেলে অনেকটা ঘুর পথে যেতে হয় তাতে অনেক অসুবিধা হয়। বান্দোয়ান-বরাবাজার এই রাস্তাটি সংস্কার করলে অতি সহজেই যাতায়াত করা যাবে এবং বরাবাজার, বলরামপুর এবং কুইলাপাল, এই রাস্তাগুলি দিয়ে খুব অল্প সময়ের

মধ্যে কলকাতা আসা যায়। তাই আমি আপনার মাধ্যমে পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে অবিলম্বে এই রাস্তাগুলি সংস্কার করা হোক।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বেলেঘাটায় কিছুদিন যাবৎ দুই সি. পি. এম. গোষ্ঠীর মারামারি এবং সেখানে একদল সি. পি. এম. গোষ্ঠী সমাজ বিরোধীদের সমর্থন নিয়ে যে দৌরাত্ম শুরু করেছে সেই বিষয়ে আপনার মাধ্যমে এখানে বক্তব্য রাখতে চাচ্ছি। এক সি. পি. এম. দল সেখানে যে সমাজ বিরোধীরা আছে তাদের নিয়ে সি. পি. এম. পার্টি অফিস দখল করুক তাতে আমাদের কিছু আসে যায় না, সেটা ওদের ব্যাপার, ওরা যা খুশি তাই করতে পারে। কিন্তু আমার কথা হচ্ছে, সেখানে সমাজ বিরোধী যারা ছিল, তারা সি. পি. এম.-এর এক দলের আশ্রয় নিচ্ছে এবং তাদের দৌরাত্মের ফলে স্থানীয় জনসাধারণের জীবন বিপন্ন হয়ে যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সব চেয়ে দুঃখের কথা হচ্ছে, সি. পি. এম.-এর যারা বিক্ষুব্ধ বলে পরিচিত তারা সমাজ বিরোধীদের নিয়ে থানায় বসে আছে, দারোগা তাদের ধরতে পারছে না। এদের মধ্যে অজয় বলে একটা লোকের নাম আছে, সে সমাজ বিরোধী তাকে পুলিশ ধরতে পারছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুঃখের বিষয়, সি. পি. এম. মারামারি করুক, কিন্তু বেলেঘাটায় প্রকাশ্য রাজপথে তারা বোমাবাজি করছে। গত দুই দিন ধরে সেখানে বোমাবাজি হচ্ছে পার্টি অফিস দখল নিয়ে। একবার এই দল দখল করছে, আবার আর একদল দখল করছে। কিন্তু আমার কথা হচ্ছে সমাজ বিরোধীরা সেই সুযোগ নিয়ে সেখানে দৌরাত্ম করছে এবং পুলিশ প্রশাসন সম্পূর্ণ ভাবে নিষ্ক্রিয় ভাবে বসে আছে। পুলিশ প্রশাসন কাকে ধরবে ঠিক করতে পারছে না। কারণ একদলে সরকারের সমর্থক আছে। আপনি ভাবতে পারবেন না যে এত প্রভাবশালী লোক আছে, লক্ষপতি, কোটিপতি লোক আছে যারা তাদের সমর্থন করছে। এক সময়ে নামকরা সি. পি. এম.-এর লিডার ছিল তার পুত্রও সেখানে আছে। সেখানে সমাজ বিরোধীদের নিয়ে পার্টি অফিস দখল করছে। গতকাল সন্ধ্যাবেলায় যে সমস্ত পথচারীরা ঐ অফিসের সামনে দিয়ে যাচ্ছিল তাদের মধ্যে ৩ জন জখম হয়েছে ঐ দুই দলের বোমাবাজি এবং মারামারির ফলে এবং সমাজ বিরোধীরা ঐ প্রভাবশালী লোককে নিয়ে থানায় বসে আছে। পুলিশ তাদের ধরতে পারছে না কারণ দুই দলই সি. পি. এম.-এর লোক বলে। ওরা মারামারি করুন, যা খুশি তাই করুক তাতে আমাদের কিছু যায় আসে না। কিন্তু এই বোমাবাজি বন্ধ করুন, মানুষের শান্তি ফিরিয়ে দিন। প্রকাশ্য রাস্তার উপরে বোমাবাজি করে শান্তি শৃঙ্খলা ভঙ্গ করবেন না। আপনারা সরকারি পক্ষের দল, আপনারা যদি এই ভাবে বোমাবাজি করে অফিস দখল করেন সেটা দুর্ভাগ্যের বিষয়। কাজেই আমি আপনার মাধ্যমে এর প্রতিকারের জন্য জানাচ্ছি যে এটা বন্ধ করুন।

**শ্রী বীরেন বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন দার্জিলিং জেলাতে গুর্খা ন্যাশনাল লিবারেশন ফ্রন্ট বলে একটা সংস্থা দীর্ঘ পাঁচ ছয় বছর ধরে পশ্চিমবাংলার বাইরে নৈপাল অধ্যুষিত এলাকা নিয়ে আলাদা একটা গুর্খা ল্যান্ড করার জন্য আন্দোলন চালিয়ে যাচ্ছে। কয়েক বছর তাদের আন্দোলন, দেওয়াল লিখন এবং পোস্টারিং এর মধ্যেই সীমাবদ্ধ ছিল। হঠাৎ গত ৩/৪ মাস যাবৎ তারা অত্যন্ত সক্রিয় হয়েছে এবং

পাহাড়ের বিভিন্ন অঞ্চলে এবং চা বাগান অঞ্চলে মিটিং করছে। অতি সম্প্রতি ২৯শে মার্চ কালিম্পং-এ খোলা কুকরিসহ প্রায় ১।। হাজার লোক মিছিল করে। এটা সন্দেহ করার যথেষ্ট কারণ হচ্ছে দার্জিলিং এর পার্শ্ববর্তী রাষ্ট্র নেপালে ন্যাশনাল লিবারেশন ফ্রন্টের অন্যতম নেতা সুভাষ ঘিসিং এর নেপালে যাতায়াত কিছুকাল খুব বেড়েছে। কারণ নেপালের পূর্বতন গভর্নর সন্তবীর লামার ছেলেরা সুখিয়াপোকরিতে থাকে। তার ছেলেরা ন্যাশনাল লিবারেশন ফ্রন্টের সক্রিয় নেতা এবং তার তাদের সঙ্গে রেগুলার যোগাযোগ আছে এবং বিদেশ থেকে অস্ত্র, টাকা পয়সা আসছে বলে যথেষ্ট সন্দেহ করার কারণ আছে। এটা মারাত্মক ব্যাপার, এটা যদি চলতে থাকে তাহলে জাতীয় সংহতি এবং দেশের ঐক্য বিপন্ন হবে। সুতরাং রাজ্যের শান্তি, ঐক্য রক্ষার জন্য কঠোর ব্যবস্থা অবলম্বন করা হোক।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা দুঃখজনক ঘটনা আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় তথা এই হাউসের সামনে হাজির করছি। আপনি জানেন আবহাওয়া পাল্টাচ্ছে, চতুর্দিকে আগুন লাগছে। আমার এলাকা কালিয়াচক তিন নং ব্লকের রাজনগর গলুই গ্রামে — মালদহ জেলা, প্রায় ২।। শত ঘর পুড়ে ছাই হয়ে গেছে। তাদের যা কিছু ছিল সমস্ত পুড়ে ছাই হয়ে গেছে। আমি নিজে সেখানে দু তারিখে ছিলাম। তখন পর্যন্ত সেখানে কোনও ত্রাণ ব্যবস্থা ছিল না। কোনও খাদ্য ছিল না। তাদের সমস্ত পুড়ে ছাই হয়ে গেছে। আপনার মাধ্যমে তাই সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এই ব্যাপক যে অগ্নিকান্ড হল, তাদের যারা ক্ষতিগ্রস্ত হল, তাদের ত্রাণের জন্য এমন একটা ব্যবস্থা করা হোক যাতে তারা দৈনিক খাবার যা দরকার সেটা তারা পেতে পারে। আমি জেলা সমাহর্তার সঙ্গে দেখা করেছিলাম, তিনি বললেন যে ১০ কুইন্টাল গম পাঠানো হয়েছে। ২৫০টি ঘর পুড়েছে, তাতে মাত্র ১০ কুইন্টাল গম পাঠিয়ে কি হবে। সুতরাং এ ব্যাপারে অবিলম্বে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হোক।

**Mr. Speaker :** Shrimati Nirupama Chatterjee, please take note of what he says.

**শ্রী কুমুদরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের সরকার জানেন যে গ্রামে গ্রামে বিদ্যুৎ প্রকল্পের প্রচলন করে চলেছে। কিন্তু আপনি আশ্চর্য হবেন, আমাদের সুন্দরবন অঞ্চলের বেশ কয়েকটি ব্লকে এখনও পর্যন্ত বিদ্যুৎ পৌছায়নি। বিশেষ করে আমি বলতে চাই দুঃখের বিষয় সন্দেশখালির দুটি ব্লকের একটি গ্রামেও এখনও পর্যন্ত বিদ্যুৎ পৌছায়নি। এই অবস্থা দেখার জন্য বিদ্যুৎ মন্ত্রী সেখানে গিয়েছিলেন এবং চাক্ষুস দেখে এসেছেন। তিনি সেখানে দেখেছেন অনেক গঞ্জ তৈরি হয়েছে, স্কুল কলেজ তৈরি হয়েছে, অনেক শ্যালো তৈরি হয়েছে। তিনি উপদেশ যে ভাবে দিয়েছিলেন পঞ্চায়েতকে সেই অনুসারে সমস্ত পঞ্চায়েত সমিতি বিদ্যুতের কাজও করেছে এবং বিদ্যুৎ যাতে চুরি না হতে পারে তার জন্য ব্যবস্থা অবলম্বন করেছে, কিন্তু এই পর্যন্ত ওখানে কোনও বিদ্যুৎ প্রকল্প পাশ হয় নি। যাতে এই প্রকল্প পাশ হয় তার জন্য আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি।

[2-40 – 2-50 P.M.]

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, আপনি জানেন সারা পশ্চিমবঙ্গে মাত্র দুটি আই. ডি. হসপিটাল আছে। একটি বেলেঘাটা আই. ডি. হাসপাতাল এবং অপরটি হাওড়ার সত্যবালা আই. ডি. হাসপাতাল। স্যার, হাওড়া সত্যবালা আই. ডি. হসপিটাল'টি যদিও ৫২ শয্যার হসপিটাল, কিন্তু বর্তমানে নিয়মিত ভাবে সেখানে ১৫/১৬ জনের বেশি সংক্রামক ব্যাধির রোগীদের চিকিৎসা করা হয় না। বাকি রোগীদের দৈনিক সেখান থেকে ফেরত পাঠিয়ে দেওয়া হয়। এই হাসপাতালটির সব চেয়ে করুন অবস্থা হচ্ছে, বর্তমানে এখানে এক ফোঁটাও জল নেই। আগে একটা পাম্প ছিল, সেটা গত চার বছর আগে চুরি হয়ে গেছে। এ বিষয়ে আমি স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের সঙ্গে দেখা করেছিলাম, কিন্তু আজ পর্যন্ত স্বাস্থ্য বিভাগ থেকে বা পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং বিভাগ থেকে তা আর বসানো হয় নি। এখানে একটা মর্গ তৈরি হয়েছে, কিন্তু সেটা আজ পর্যন্ত পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং স্বাস্থ্য দপ্তরকে হস্তান্তর করে নি। তারপরে সংক্রামক ব্যাধিতে আক্রান্ত রোগীদের আত্মীয়-স্বজনরা হাসপাতালে দৈনিক যাচ্ছেন, কিন্তু তাঁদের সেখানে অপেক্ষা করার জন্য বা দাঁড়াবার জন্য কোনও শেড নেই। আমি স্বাস্থ্য মন্ত্রীকে ওখানে একটা শেড করে দেবার জন্য ইতিপূর্বে অনুরোধ করেছিলাম। কিন্তু আজ পর্যন্ত কোনও প্রতিকার হয় নি। হাসপাতালের সুপারিনটেনডেন্ট সমস্ত কাগজ-পত্রের জেরক্স কপি নিয়ে দিনের পর দিন বালি মিউনিসিপ্যালটি এবং হাওড়া কর্পোরেশনে জলের জন্য ছোটাছুটি করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা কোনও জেনারেল হসপিটল নয়, এটা একটা সংক্রামক ব্যাধির হাসপাতাল। আপনি বেলেঘাটা আই. ডি. হসপিটালের রোগীর চাপের কথা জানেন। অনুরূপভাবে এখানেও রোগীর চাপ রয়েছে। শুধু হাওড়া জেলার রোগী নয়, পার্শ্ববর্তী হুগলি এবং অন্যান্য জেলা থেকেও এখানে প্রতি দিন সংক্রামক ব্যাধির রোগীরা আসে। এ বিষয়ে স্বাস্থ্য মন্ত্রীর কাছে ডেপুটেশন দেওয়া হয়েছে। গত ২ তারিখ আমি পার্সোনালি বলে এসেছি। বিগত ৬ মাস আগে ডেপুটি ডাইরেক্টর অফ হেলথকে মাননীয় মন্ত্রী মহাশয় একটা অর্ডারে বলেছিলেন, 'ওখানে আরও অন্তত ২০'টি বেড চালু করা হোক। কিন্তু ২০'টি দূরের কথা একটিও নূতন বেড চালু করা হয় নি। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে হাওড়া সত্যবালা আই. ডি. হসপিটালটির প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং ওখানকার বিভিন্ন রকম অব্যবস্থার প্রতিকার দাবি করছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা দপ্তরের মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, সমস্ত শ্রেণীর সরকারি এবং আধা-সরকারি কর্মচারিদের মার্চ মাসের বেতন হয়ে গেছে, কিন্তু প্রাথমিক এবং মাধ্যমিক স্কুলের শিক্ষকদের এখনও মাইনে হয় নি। মার্চ মাসের বেতন তাঁরা আজ পর্যন্ত পান নি এবং এপ্রিল মাসের মধ্যে পাবেন কিনা, তাও তাঁরা জানেন না। ডি. আই. অফিস থেকেও এ ব্যাপারে সন্দেহ প্রকাশ করা হয়েছে। এই অবস্থায় আমি

মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি, অবিলম্বে শিক্ষকদের মার্চ মাসের বেতন এবং অতিরিক্ত ডি. এ. দেওয়ার ব্যবস্থা করা হোক।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় স্পিকার, স্যার, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শ্রমমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, শুধু পশ্চিমবাংলার মধ্যে নয়, সারা ভারতবর্ষের মধ্যে যশোরের চিরুনি শিল্প একমাত্র বনগাঁ মহকুমায় অবস্থিত। আজকে সেই চিরুনি শিল্পের ছোট ছোট মালিকরা এই শিল্পের মাধ্যমে কোনও রকমে জীবিকা নির্বাহ করছে। এই শিল্পের সঙ্গে কয়েক হাজার শ্রমিকও সংশ্লিষ্ট আছে। কিন্তু এই শিল্পের অবস্থা আজকে খুবই সঙ্কটময়। গত ২৭ তারিখ থেকে শ্রমিকরা তাদের দাবি দাওয়ার পরিপ্রেক্ষিতে ধর্মঘট করার ফলে মালিকরা লক-আউট ঘোষণা করেছে। এ বিষয়ে ওখানে অ্যাসিসটেন্ট লেবার কমিশনারের দৃষ্টি আকর্ষণ করা হয়েছিল এবং মহকুমা শাসকেরও দৃষ্টি আকর্ষণ করা হয়েছিল। কিন্তু এখন পর্যন্ত কোনও মীমাংসা হয় নি। এমন কি অবস্থা এমন পর্যায়ে পৌঁছেছে যে, ওখানে শ্রমিক মালিক হাতাহাতি পর্যন্ত হয়ে গেছে। ফলে আইন-শৃঙ্খলার অবনতি ঘটেছে। মাননীয় শ্রমমন্ত্রী এখানে উপস্থিত আছে, আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। এই সঙ্গে আমি তাঁকে এ বিষয়ে এই হাউসে একটা বিবৃতি দিতে অনুরোধ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে মুর্শিদাবাদ জেলায় বহু ঐতিহাসিক জিনিস আছে। হাজার দুয়ারী, ইমামবারা, সিরাজের কবর, জাহানকোষা, ইত্যাদি দেখতে এখন দেশ বিদেশ থেকে পর্যটক আসেন। কিন্তু আমি দেখেছি অধিগ্রহণ করার পরও কি কেন্দ্রীয় সরকার, কি রাজ্য সরকার, কারও পক্ষ থেকে কোনও উদ্যোগ নেই। যার ফলে পর্যটকদের দ্রষ্টব্য স্থানগুলি দেখে তাঁদের মনে অত্যন্ত হতাশার সৃষ্টি হয়। আমার বক্তব্য হচ্ছে এই যে আমরা — যাঁরা হাজার দুয়ারী, ইমামবারা ইত্যাদি দেখেছেন তাঁরা জানেন যে তার মাঝখানে অনেকটা জায়গা আছে। অন্যান্য দেশ যেমন তাঁদের ট্যুরিজমের বিকাশের উন্নতির জন্য যে ব্যবস্থা গ্রহণ করেছেন এখানেও সেই রকম ঐ জায়গাতে যদি একটা বড় উদ্যান করতে পারা যায় এবং দিল্লির লাল কেল্লার মতো লাইট অ্যান্ড সাউন্ডের ব্যবস্থা করা যায় তাহলে যেসব হাজার হাজার পর্যটক আসেন তাঁদের ঐতিহাসিক জায়গাগুলি দেখার বাসনা পূর্ণ হতে পারে। মাঝখানে রাজ্য সরকারের এই দপ্তর রবীন্দ্রনাথ এবং সমকালীন বহু মহাত্মার দ্রব্য নিয়ে জোড়াসাঁকোয় লাইট অ্যান্ড সাউন্ডের কার্যসূচী গ্রহণ করেছেন, এটা কেন্দ্রীয় সরকার নয়, রাজ্য সরকারই গ্রহণ করেছেন এবং এ কাজটি খুবই অভিনন্দন যোগ্য। আমি আপনার মাধ্যমে এই উদ্যান এবং ঐ লাইট অ্যান্ড সাউন্ডের ব্যবস্থা যাতে হয় সেজন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি দেখেছেন কিছুদিন আগে সংবাদপত্রে একটি সংবাদ প্রকাশিত হয়েছিল যে আন্তর্জাতিক মেয়ে পাচারকারী একটি চক্র পশ্চিমবঙ্গে কলকাতায় আছে এবং সেটা কিছুদিন আগে ধরা পড়েছে। যাদবপুরের অভিযান ক্লাব এবং আরও অন্যান্য স্থানে এই চক্রের মাধ্যমে মেয়ে পাচার হয়। বাংলাদেশের

সীমান্ত দিয়ে বিশেষ করে ২৪ পরগনা বনগাঁ হরিদাসপুর দিয়ে এখানে মেয়ে আনা হয়। আন্তর্জাতিক মেয়ে পাচার চক্র পশ্চিমবঙ্গে কলকাতার বুকে এবং শিয়ালদহের হোটেলে যে চক্রটি ধরা পড়েছে তারা হচ্ছে বাংলাদেশের নাগরিক, তাদের নাম সাজাহান চৌধুরী, ইউনুস মিঞা, আয়ুব আলি। ১৯ জন মেয়েকে বিভিন্ন স্থান থেকে উদ্ধার করা হয়েছে। কল্পনা পোদ্দার, মাখন মন্ডল, ইউনুস, লোটন ও আয়ুব এদের বাড়ি থেকে ১৯ জন মেয়েকে উদ্ধার করা হয়েছে এবং তারা এখন প্রেসিডেন্সি জেলে আছে। এই আন্তর্জাতিক মেয়ে পাচার চক্র এই মেয়েদের বাংলাদেশ থেকে সৌদি আরবে পাঠাবার ব্যবস্থা করেছিল। স্বরাষ্ট্র দপ্তর এই ব্যাপারে একেবারে নির্বিকার। এই মেয়েগুলির বাংলাদেশের ঢাকা জেলায় বাড়ি। এদের প্রেসিডেন্সি জেল থেকে যাতে বাড়ি পাঠাবার ব্যবস্থা করা হয় এবং দোষীদের কঠোর শাস্তির ব্যবস্থা করা হয় আমি আপনার মাধ্যমে সেই দাবি জানাচ্ছি।

[2-50 – 3-00 P.M.]

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে বেশ কিছু যাত্রী বাহী বাসে ক্যাসেট প্লেয়ার ফিট করা আছে এবং সেই ক্যাসেট প্লেয়ারে প্রায়ই হিন্দী গান বাজানো হয়। সেই হিন্দী গান শুনতে শুনতে বাসের ড্রাইভারও হিন্দী সিনেমার নায়ক হয়ে পড়েন এবং স্টিয়ারিং হাতে নিয়ে অন্যমনস্ক হয়ে যান। এই অবস্থায় গত ২৫.৩.৮৬ তারিখে বাঁকুড়ার কমলপুরে চলন্ত অবস্থায় স্টিয়ারিং ছেড়ে দিয়ে তিনি যখন ক্যাসেট পাল্টাচ্ছিলেন সেই সময় গাড়িটি রাস্তা থেকে নেমে গিয়ে বন বিভাগের একজন কর্মীকে ধাক্কা দেয়, ফলে সঙ্গে সঙ্গে তিনি মারা যান। অনেক ট্যুরিস্ট বাসে এইভাবে ক্যাসেট বাজাবার ফলে অনেক দুর্ঘটনা ঘটছে। সেইজন্য আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীকে অনুরোধ জানাই, চলন্ত বাসে ক্যাসেট বাজানো নিষিদ্ধ করুন।

**শ্রী পুলিন বেরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে কেন্দ্রীয় বিদ্যুৎ মন্ত্রী এবং রাজ্যের বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

আমাদের দেশে মূলত কয়লাকে বিদ্যুৎ উৎপাদনের উপকরণ হিসাবে ব্যবহার করা হয়, এক্ষেত্রে জলকে খুব কমই ব্যবহার করা হয়। আমাদের জলসম্পদ যা আছে তার মাত্র শতকরা ১০ ভাগ বিদ্যুৎ উৎপাদনের কাজে আমরা ব্যবহার করি। কিন্তু এটা একটা বিপদজনক প্রয়াস, কারণ কয়লার ভান্ডার সীমিত। হয়ত ৫০ বা ১০০ বছরের মধ্যে ঐ ভান্ডার শেষ হয়ে যাবে, ফলে অঙ্গার বা কয়লাভিত্তিক অন্যান্য যেসব শিল্প আছে সেগুলো মার খাবে। তাই আমি আবেদন করছি, কয়লাভিত্তিক বিদ্যুৎ কেন্দ্র যেগুলো আছে থাকুক, কিন্তু জরুরি ভিত্তিতে অবিলম্বে স্থায়ী জলসম্পদভিত্তিক বিদ্যুৎ কেন্দ্রের পরিকল্পনা গ্রহণ করা হোক এবং অন্যান্য যেসব উপকরণ থেকে বিদ্যুৎ উৎপাদন সম্ভব সেটা গ্রহণ করা হোক। বিশেষ করে হিমালয়ের পার্বত্য অঞ্চলে অনেক প্রস্রবণ আছে এবং সমুদ্র আছে, সেখান থেকেও বিদ্যুৎ উৎপাদন করা যেতে পারে। সমুদ্রে ডয়টরিয়াম বলে একটা উপাদান আছে এবং অনেকে বলে থাকেন ঐ উপাদান নাকি বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে ব্যবহার করা যেতে পারে। বায়ু-কল থেকেও বিদ্যুৎ উৎপাদন করা যেতে পারে। এসবগুলো বিদ্যুৎ উৎপাদনের কাজে ব্যবহার করবার জন্য স্থায়ী এবং দীর্ঘমেয়াদী ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুবোধ ওরাঁও ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল —

আমাদের জলপাইগুড়ি জেলার হাতিপোতায় ৭ জনকে পাগলা কুকুরে কামড়েছে মার্চ মাসের প্রথম সপ্তাহে। ঘটনার পর দিন রোগীদের আলিপুরদুয়ার হসপিটালে আনা হলে পর ভারপ্রাপ্ত ডাক্তার যিনি ছিলেন তিনি বলেন যে, কুকুরের কামড়ের প্রতিষেধক ঔষুধ নেই, রোগীদের নার্সিং হোমে নিয়ে যান। স্যার, আপনি জানেন যে সাধারণ মানুষের পক্ষে নার্সিং হোমে ভর্তি হবার ক্ষেত্রে অনেক আর্থিক সমস্যা রয়েছে। সেই কারণে রোগীদের বাড়িতে ফিরিয়ে নিয়ে যাওয়া হয় এবং পরে কার্তিকা চা বাগান থেকে কুকুরের কামড়ের প্রতিষেধক ঔষুধ এনে রোগীদের বাঁচানো হয়। আমি আপনার মাধ্যমে এ-বিষয়ে তদন্ত করে সেখানে জলাতঙ্ক রোগের ঔষধের ব্যবস্থা করতে অনুরোধ করছি।

**শ্রী ননীগোপাল মালাকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে নদীয়া জেলার হরিণঘাটা থানার একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হরিণঘাটা থানার উপর দিয়ে যমুনা নদী প্রবাহিত। ঐ নদীর উৎস হল ভাগীরথী এবং ইছামতী। ঐ নদীর উপর একটি পুল আছে। জেলা বোর্ডের পক্ষ থেকে ৫০ বছর আগে ব্রিজটি তৈরি করে দেওয়া হয়েছিল এবং ২০/২৫ বছর হল ঐ রাস্তাটি পাকা করা হয়েছে। ঐ রাস্তা দিয়ে বারাসাত-বনগাঁ বাস চলাচল করে। ঐ রাস্তা হয়ে কাঁচড়াপাড়া এবং নীমতলা পর্যন্ত চালু রাস্তা রয়েছে। সেক্ষেত্রে ঐ সেতুটিই হচ্ছে সেখানকার মানুষের ভরসা।

স্যার, ৬০ বছর আগে এই সেতু তৈরি হয়েছিল, এই সেতু আজকে ভগ্ন অবস্থায় পড়ে আছে। মাঝে মাঝে এই সেতুর উপর দিয়ে পথ বন্ধ হয়ে যায়, চলাফেরা করতে পারা যায় না। তাই আমি আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই যাতে অবিলম্বে এই সেতু তৈরি করা হয় তার জন্য।

**শ্রী অজিত বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি মর্মান্তিক এবং দুঃখজনক ঘটনা উল্লেখ করছি। আমার নির্বাচনী এলাকা নৈহাটির রায়পাড়া গরিফা অঞ্চলে গত ৩১ তারিখে অসামাজিক কাজের প্রতিবাদ করতে গিয়ে সেখানকার মানুষ নির্মম ভাবে সমাজ বিরোধীদের দ্বারা আক্রান্ত হয়েছে। এই আক্রান্ত মানুষেরা যখন থানায় গিয়েছিল সেই থানার একটা অংশ সাধারণ কনসটেবল দ্বারা তাদের উপর আক্রমণ করল এবং সেই আক্রমণে অসিত নন্দী আহত হয় এবং তাকে হাসপাতালে পাঠাতে হয়। আবার যখন তারা থানায় গিয়েছিল সেই সময় সমাজ বিরোধীরা জড়ো হয়ে ঢাঙ্গি নিয়ে রাইফেল নিয়ে এই সমস্ত নিরিহ লোকেদের উপর আক্রমণ চালায় এবং তাদের ঘর বাড়ি ভাঙ্গচুর করে। সেখানে তারা একজন গর্ভবতী মহিলা কল্যাণী চ্যাটার্জির উপর আক্রমণ করে এবং তিনি হলেন আমাদের পার্টির লোক এবং ট্রেড ইউনিয়ন করেন তাঁর স্ত্রী। ওই সমাজ বিরোধীরা গর্ভবতী মহিলার পেট লক্ষ্য করে গুলি করে। এই দুষ্কৃতকারীদের মধ্যে ১ জন ধরা পড়েছে এবং ২ জন ধরা পড়েনি। এই ঘটনার মূলে আছে দুলু ওরফে নির্মলকুমার দে এবং তার সঙ্গে আছে তপন ঘোষ এবং বুড়ো ঘোষ। তাই আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি

আকর্ষণ করছি যাতে এই সম্পর্কে উপযুক্ত ব্যবস্থা নেওয়া হয় এবং এই সমস্ত সমাজ বিরোধীদের গ্রেপ্তার করে ওই অঞ্চলের মানুষকে আশ্বস্ত করেন।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ভূমি সংস্কার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার গ্রামের সেচ এলাকায় ৪ একর এবং অসেচ এলাকায় ৬ জমির খাজনা মুকুব করে দেবার সিদ্ধান্ত গ্রহণ করেছে। কিন্তু সেটা কার্যকর করার ক্ষেত্রে দেখা যাচ্ছে জে. এল. আর. ও. থেকে সেটা কার্যকর হচ্ছে না। কারণ সেটেলমেন্ট না হওয়ার জন্য এটা হচ্ছে না। ফাইনাল পাবলিকেশন না হওয়ার জন্য এই কাজ বন্ধ হয়ে পড়ে আছে। জমির জরিপ না হওয়ার জন্য — অনেকের জমি বাপ-ঠাকুরদার নামে হয়ে আছে — জমির মালিক আলাদা ভাবে হয় নি, আলাদা ভাবে কারোর জমি না দেখাতে পারায় খাজনা দিতে হচ্ছে। শতকরা ৯০ ভাগ ক্ষেত্রে এই জিনিস হয়ে আছে। আবার চৈত্র মাসের লাল নোটিশ দেবার সময় এসে গেছে। এখন ১০ গুণ সুদ এবং খাজনা জারি করা হয়েছে। এর ফলে গ্রামে একটা বিক্ষোভের সৃষ্টি হয়েছে। সেই জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি যাতে এই ৪ একর সেচ এলাকার এবং ৬ একর অসেচ এলাকার জমির খাজনা মুকুব করে দেওয়া হয়।

**শ্রী মহঃ আনসারুদ্দিন** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া থেকে পানপুর প্রায় ৪৫ কিলোমিটার রাস্তার পরিবহনের কোনও সুষ্ঠু ব্যবস্থা নেই। মাত্র ৪টি বেসরকারি বাস এলাকার উপর দিয়ে যাতায়াত করে। এই অঞ্চলের হাজার হাজার যাত্রী এই চারটি বাসের উপর নির্ভরশীল হয়ে আছে। ১৯৮০ সালে প্রাক্তন পরিবহন মন্ত্রী কলকাতা থেকে পানপুর পর্যন্ত দুটি এক্সপ্রেস বাস সারভিস চালু করার সিদ্ধান্ত নেন। সেখানে রাস্তার ধারে স্টপেজ বোর্ড পর্যন্ত লাগানো হয়। কিন্তু আজ পর্যন্ত সেই বাস সার্ভিস চালু হয় নি এবং এই ব্যাপারে বর্তমান মন্ত্রীর কাছে দৃষ্টি আকর্ষণ করছি কিন্তু কোনও সুরাহা হয় নি। তাই আমি আবার মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এখানে এই বাস সার্ভিস চালু হয়।

[2-50 – 3-00 P.M.]

**শ্রী সাধন চট্টোপাধ্যায়** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, কৃষ্ণনগর শহরের মানুষের মৃতদেহ সৎকার সমস্যা নিয়ে এখানে উল্লেখ করতে চাই। কৃষ্ণনগর শহরে জলঙ্গী নদীর ধারে পৌরসভার একটা শ্মশান যেটা ছিল তা আজ নষ্ট হতে চলেছে। স্থানীয় পৌরসভার অবহেলাই এর মূল কারণ। কৃষ্ণনগর শহরে লক্ষাধিক মানুষের বাস। এই সমস্ত মানুষেরা ঐ শ্মশানটি এতদিন ধরে ব্যবহার করে এসেছেন। শহরের গরিব এবং অল্প আয়ের লোকেদের পক্ষে নবদ্বীপে গঙ্গার তীরে অনেক পয়সা খরচ করে যাওয়া সম্ভব নয়। সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীকে অনুরোধ জানাই যে, কৃষ্ণনগরের জলঙ্গী নদীর তীরে ৩৪ নং জাতীয় সড়কের পাশে একটা শ্মশান নির্মাণের ব্যবস্থা যেন তিনি করেন। এই অনুরোধ আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে** ঃ মাননীয় স্পিকার মহোদয়, গত দু'সপ্তাহ ধরে কলকাতা শহরে রেশনের মাধ্যমে যে চিনি দেওয়া হচ্ছে তা গুঁড়া চিনি। এই চিনির মিষ্টত্ব খুব কম, এর ফলে

শহরের লোকেদের খুবই অসুবিধা হচ্ছে। স্যার, আপনি জানেন যে আগামী ১৬ তারিখে মুসলমান সম্প্রদায়ের একটি পর্ব আছে। ঐ পর্বে তাঁরা মিষ্টান্ন ইত্যাদি তৈরি করেন। আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্য মন্ত্রীকে অনুরোধ করছি যে অন্তত এই পর্ব পর্যন্ত সময় গুঁড়া চিনির বদলে মোটাদানা চিনি তিনি যেন রেশনের মাধ্যমে দেওয়ার ব্যবস্থা করেন।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন যে হুগলি জেলায় একটি বাড়িতে গত মাসের শেষের দিকে একটা তুচ্ছ ঘটনাকে কেন্দ্র করে একটা সাম্প্রদায়িক সংঘর্ষের রূপ নিয়েছিল। খুবই সুখের কথা, ওখানকার সমস্ত রাজনৈতিক দল, ট্রেড ইউনিয়নের প্রতিনিধিরা এবং প্রশাসন যুক্তভাবে অংশ নেওয়ার ফলে ঐ সংঘর্ষ বড় আকার ধারণ করতে পারে নি। তাঁরা প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করেছিলেন, সেজন্য স্বাভাবিক অবস্থা ফিরে এসেছিল। ওখানে উভয় সম্প্রদায়ের মানুষ স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনার জন্য চেষ্টা করেছিলেন। কিন্তু দুঃখজনক একটি ব্যাপার হচ্ছে এই যে, বীরু খাঁ (৪৫) নামে একজন, যিনি তাঁর পরিবারের একমাত্র উপার্জনশীল ছিলেন, তিনি মারা গেছেন। আমি আমাদের মহান সরকারের কাছে অনুরোধ করব — আমি আশা করি যে — তাঁর পরিবারের সাহায্য-কল্পে কার্যকর ব্যবস্থা গ্রহণ করবেন। এই সাথে সাথে আর একটি খবরের উল্লেখ এখানে করতে চাই। আমাদের কাছে খবর আছে, আগামী ১৮ই এপ্রিল পর্যন্ত পশ্চিমবঙ্গের সমগ্র অঞ্চলে, শুধুমাত্র হুগলি জেলাতে নয়, সাম্প্রদায়িক সম্প্রীতি অক্ষুন্ন রাখার দিকে সরকার যেন বিশেষ ভাবে সজাগ থাকেন। আমরা এই রকম খবর পেয়েছি, সেজন্য আপনার মাধ্যমে সরকারকে বিশেষ ভাবে সজাগ থাকার জন্য জানাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** নাউ জিরো আওয়ার্স।

## ZERO HOUR MENTION CASES

**শ্রীমতী রেণুলীনা সুব্বা ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উল্লেখ করতে চাই। আমি যে বিষয় সম্বন্ধে এখানে উলেখ করছি, সে সম্বন্ধে আপনি সংবাদপত্রেও দেখেছেন। দার্জিলিং জেলার কার্শিয়াং সাব-ডিভিসনে গত মাসে বিরাট এক অগ্নিকান্ড ঘটে গেছে। এর ফলে ওখানকার ঘর বাড়ি, লাইব্রেরি এবং বিজনেস সেন্টারে দোকানপাট পুড়ে গেছে। ঐ ঘটনার তদন্ত করতে মাননীয় ত্রাণ মন্ত্রী দার্জিলিং গিয়েছিলেন। এছাড়া হিল মিনিস্টার, দুজন এম. পি. লোকাল এম. এল. এ. এবং এস. পি. গিয়ে সমস্ত কিছু ভালো ভাবে দেখেছেন। ঐ অগ্নিকান্ড হঠাৎ কেন ঘটল, কি কারণে ঘটল সবকিছু তদন্ত করে দেখা দরকার। ওখানে কাছাকাছি ফায়ার ব্রিগেড থাকা সত্ত্বেও ঠিক সময়ে কেন গিয়ে পৌঁছায় নি, ঐ অগ্নিকান্ড ঘটার পিছনে কোনও সাবটেজ আছে কিনা তা তদন্ত করে দেখা হোক এবং ওখানে একটা সুপার মার্কেট করা হোক। ওখানে যত বাড়ি পুড়ে গেছে সেই সমস্ত ক্ষতিগ্রস্থ লোকেদের পুনর্বাসনের ব্যবস্থা করা একান্ত আবশ্যক। এই সমস্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি মাননীয়া ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** নিরুপমা দেবী, এটা আপনার ব্যাপার। কার্শিয়াংয়ে অনেক দোকান ঘর, বাড়ি, পুড়ে গেছে, এগুলো আপনি দেখুন।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। পশ্চিমবঙ্গে বিশেষ করে কলকাতা শহরে

গ্যাস সাপ্লাই ঠিকমতো হচ্ছে না। গ্যাস ঠিকমতো বাজারে পাওয়া যায় না। অধিকাংশ সময়ে দেখা যায় যে দেড় মাস আড়াই মাস অবধি গ্যাস পাওয়া যাচ্ছে না। হাওড়াতে পুলিশ একটি ইঞ্জিনিয়ারিং থেকে গ্যাস সিলিন্ডার বার করেছেন। দোকানে জিজ্ঞাসা করতে গেলেই বলেন যে সিলিন্ডার নেই। সুতরাং কোনটা সত্য আর অসত্য আমরা বুঝতে পারছি না। অধিকাংশ সময়ে এই গ্যাস চোরাকারবারীদের হাতে চলে যায়। সুতরাং আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি সংশ্লিষ্ট মন্ত্রী এই ব্যাপারে একটা এনফোর্সমেন্ট ব্রাঞ্চ খুলুন কারণ একে কেরোসিন নেই তারও পর যদি গ্যাসের এই অবস্থা হয় তাহলে অবস্থা আরও খারাপ হবে। সেইজন্য এই ব্যাপারে একটা উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। এই সভার সদস্য ছিলেন এবং প্রয়াত প্রাক্তন মন্ত্রী এবং স্বাধীনতা সংগ্রামী কমলকান্ত হেমব্রম মারা যাবার পরে তাঁর স্ত্রী এবং একমাত্র কন্যা আজকে গৃহহীন হয়ে যাবেন। বর্তমানে তারা যে গৃহে থাকেন সেটি সরকারি আবাসন দপ্তরের অধীনে লাবণী স্টেটে একটি ঘর নিয়ে আছেন। সেই ঘরটির ইনস্টলমেন্ট তারা দিতে পারছেন না এবং আজকে সেই ঘরটি তাদের যাবার মুখে বসেছে। আমি এই ব্যাপার নিয়ে মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বলেছিলাম। এই ব্যাপারে আপনারা যদি একটু দয়া করেন, মুখ্যমন্ত্রী এবং আমাদের আবাসন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যদি এই বিষয়ে ব্যবস্থা গ্রহণ করেন তাহলে খুব ভালো হয়। এই প্রয়াত মন্ত্রী দীর্ঘদিন ধরে সদস্য ছিলেন, ১৯৫২ সাল থেকে সদস্য ছিলেন। তার ফ্যামিলি আজকে এই অবস্থা এবং তিনি ট্রাইবাল অর্থাৎ আদিবাসী সম্প্রদায়ভুক্ত। সুতরাং এই বিষয়টি জরুরি ব্যবস্থা করুন।

**মিঃ স্পিকার ঃ** পতিত বাবু কাশী বাবু যা বলছেন ভালো করে শুনুন।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** তারা আজকে গৃহহীন হতে চলেছে টাকার অভাবে। তাদের আবাসন দপ্তরের ঠিকানা আমার কাছে আছে — জি-২/১, লাবণী স্টেট, সল্ট লেক, ক্যালকাটা-৬৪। এই ফ্যামিলি আজকে বিপদের মুখে, তারা আদিবাসী সম্প্রদায় এবং এই যে ভয়াবহ অবস্থা চলছে এর থেকে এদের উদ্ধার করার ব্যবস্থা করুন।

**মিঃ স্পিকার ঃ** কাশী বাবু আপনি আরেকবার মুখ্যমন্ত্রীর সঙ্গে এই ব্যাপারে কথা বলুন।

[3-00 – 3-45 P.M.] (Including Adjournment)

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র সবং এবং ময়নার মাঝখানে একটি গুরুত্বপূর্ণ সেচখাল প্রবাহিত, তার নাম হচ্ছে দেবী খাল। এর আড়াই বছর ধরে সংস্কারের জন্য টাকা মঞ্জুর করা হয়ে রয়েছে কিন্তু পশ্চিমবঙ্গ সরকারের জলসেচ দপ্তরের অবহেলা এবং একটা বিশেষ ধরনের মানুষের বাধা দানের ফলে খালের সংস্কার করা যাচ্ছে না। এর ফলে ৬০০-৭০০ টাকা দামের ধান প্রতি বছর নষ্ট হয়ে যাচ্ছে। আপনারা

পঞ্চায়েতের মাধ্যমে এবং জেলা প্রশাসনকে কিছু অন্তত টাকা দিন যাতে এই খালের সংস্কার হয় কারণ তা না হলে সমস্ত ধান আর বাঁচানো যাবে না। এর জন্য যে মঞ্জুরিকৃত টাকা পড়ে আছে তা দিয়ে এই খালের অনতিবিলম্বে সংস্কারের ব্যবস্থা করুন কারণ এখানকার মানুষ, গরিব মানুষ ভীষণভাবে এরজন্য ক্ষতিগ্রস্থ হচ্ছে।

**শ্রী আব্দুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে গত সোমবারের ঘটনার কথা ঘোষণা করেছিলাম। ঘটনা হচ্ছে ৩০-৩-৮৬ তারিখে পাথর-প্রতিমার কুয়েমারি গ্রামে আমাদের সদস্য শ্রী সত্য বাপুলী এবং পার্লামেন্টের সদস্য শ্রী মনোরঞ্জন হালদারকে এবং আরও কয়েকজন লোককে ঘেরাও করেছিল। তাদের ৬.৩০ থেকে ৯.৩০ পর্যন্ত আটকে রাখা হয়েছিল এবং তাদের মারধোর পর্যন্ত করা হয়েছিল আমরা সেইদিনই এই ব্যাপারে আর. টি. ম্যাসেজ পাঠিয়েছিলাম পুলিশকে। তাতে আউট অফ ফিফটিন ৮ জনের নাম আমি বলে দিতে পারি। সেদিন পতিত বাবু একটি নির্দেশ দিলেন যে চিফ মিনিস্টার এই ব্যাপারে একটা স্টেটমেন্ট দেবেন। আমরা সেদিন এই হাউসে জানিয়েছিলাম যে একজন মেম্বারের এই ঘটনা ঘটেছে। এই ব্যাপারে যখন চিফ মিনিস্টার সঙ্গে সঙ্গে টেক আপ করলেন তখন তিনি একটা স্টেটমেন্ট করুন। স্যার, সোমবার থেকে শুক্রবার আজ পর্যন্ত কেউ গ্রেপ্তার হলেন কিনা বা কাউকে ধরা হয়েছে কিনা তাও জানান নি। আজকে আপনার নির্দেশ দেওয়া সত্ত্বেও কোনও কিছু করা হল না। পতিত বাবু সেদিন রাইটার্স বিল্ডিংয়ে গেলেন এবং বললেন এটা দেখবেন। আজকে যিনি আমাদের মুখ্যমন্ত্রী তিনি হাউসের লিডার, তিনি যে কেবল সি. পি. এম.-এর লিডার তা নয়, যে কোনও মেম্বারের বিষয়গুলি — এটা তাঁর দেখা উচিৎ। আপনার দৃষ্টি আকর্ষণ করার পরেও যদি এটা না করা হয়, তাহলে বলব আপনার কথার কোনও মানে নেই। প্রয়োজনে আমরা আপনার ঘরের সামনে ধর্ণা দেব। তাঁরা এমন কি লাট সাহেব হয়ে গেছেন, যে তারা একটা স্টেটমেন্ট দেন না। আপনাকে বলছি উইদিন টোয়েন্টি ফোর আওয়ার্স-র মধ্যে যদি এটা না করা হয় তাহলে আমরা আপনার ঘরের সামনে ধর্ণা দেব।

**শ্রী পতিতপাবন পাঠক :** বিরোধী পক্ষের নেতা জনাব আব্দুস সাত্তার সাহেব যা বললেন তার পরিপ্রেক্ষিতে আমি বলছি মুখ্যমন্ত্রী এই ব্যাপারে ১০ তারিখে তাঁর বিবৃতি দেবেন।

**Mr. Speaker :** Mr. Pathak, the question relating to the assault and intimidation to any Member of the House is very important. It should be checked into for the remedy it deserves.

আপনি চেষ্টা করুন সোমবার স্টেটমেন্টটা দিতে, চিফ মিনিস্টার না থাকলে আপনিও দিতে পারেন, ওনার উপস্থিতির দরকার নেই। গিভ ইট অন মানডে।

**(At this stage the House was adjourned till 3-45 P. M.)**

[3-45 – 3-55 P.M.] (After Adjournment)

## LEGISLATION

### The West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1986.

**Shri Sibendra Narayan Chowdhury :** Sir, I beg to introduce the West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1986.

(Secretary then read the Title of the Bill)

**Shri Sibendra Narayan Chowdhury :** Sir, I beg to move that the West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1986, be taken into consideration.

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** স্যার, মন্ত্রী মহাশয় অ্যামেন্ডিং বিল নিয়ে এসেছেন তাতে আমার প্রস্তাব হল এই বিলটি প্রেসিডেন্টের কাছে সই করার জন্য আছে। সেখানে এতদিন যদি অপেক্ষা না করা যায় তাহলে আমি ব্যক্তিগতভাবে মনে করি এই ধরনের বিল যদি আসে তাহলে আমাদের পক্ষে সুবিধা হবে। যে সমস্ত ন্যাশনাল পারমিট হোলডার্স যারা বাইরে থেকে মোটর ভেহিকেল পশ্চিমবাংলায় নিয়ে আসে, এখান থেকে রোজগার করে, রাস্তা ব্যবহার করে, স্টেটের ফেসিলিটিজ ব্যবহার করে সেখানে স্বাভাবিকভাবে পশ্চিমবাংলার প্রাপ্য পয়সা দিতে হবে। কিন্তু দেখতে পাই মাঝে মাঝে তাদের তরফ থেকে আইন ভঙ্গ করা হচ্ছে। অর্থাৎ আমাদের প্রাপ্য ফাঁকি দেওয়া হচ্ছে। সুতরাং যে বিল এসেছে তাতে আমার মরাল সাপোর্ট নিশ্চয় আছে। কিন্তু আমার মনে হয় অন্যান্য স্টেটে কি রকম ব্যবস্থা আছে সেটা জেনে বা প্রেসিডেন্টের সম্মতি পাবার পর এটা আনলে ভালো হত। এই সব মোটর ভেহিকেলস ন্যাশনাল পারমিট হোলডার্স যারা আছে তারা কর ফাঁকি দিচ্ছে। অন্যান্য স্টেট যারা পারমিট দিচ্ছে তাদের মাধ্যমে পয়সা আদায় করার অসুবিধা আছে। যেসব লরি বা ট্রান্সপোর্ট যারা আইন ভঙ্গ করে স্টেটের ভেতরে থাকার সময় তাদের কাছ থেকে পয়সা আদায় করুন, দরকার হলে ভেহিকেল বাজেয়াপ্ত করে টাকা আদায় করতে পারা যাবে। আইনে এই সুযোগ থাকা ভালো। এই বিষয়ে আমাদের কোনও অসম্মতি নেই, কিন্তু আরও অনেক কিছু চিন্তা করার আছে। এই ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের যে সমস্ত গলদ আছে সেগুলির জন্য যদি কোনও সংশোধনী প্রস্তাব আনতেন তাহলে সেটা সরকারের পক্ষে মঙ্গলজনক হত। মন্ত্রী মহাশয় নিজেও জানেন — ইফ ইউ জাস্ট টাচ ইওর হার্ট ইউ ক্যান নট ডিনাই ইট যে পশ্চিমবঙ্গ সরকারের যতগুলি সংস্থা আছে তার মধ্যে ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট এমন একটা সংস্থা যা নিয়ে সরকারের কোটি কোটি টাকা ব্যয় হয়ে যাচ্ছে এবং সেই সঙ্গে সঙ্গে যাদের

সুবিধার্থে এই ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট হয়েছে তারা কোনও সুযোগ-সুবিধা পাচ্ছে না। আপনার ডিপার্টমেন্টের হাজার হাজার বাসের ভেতর ওয়ান ফোর্থ বাস রাস্তায় বেরোয় না, রাস্তায় দেখা যায় বাস খারাপ হয়ে পড়ে আছে। আপনার ডিপার্টমেন্টের যা করাপশন তা পুলিশ ডিপার্টমেন্টকেও ছাড়িয়ে গেছে এটা সমস্ত পশ্চিমবঙ্গের মানুষ জানে। কন্ট্রাক্ট দেওয়া, বাসের বডি তৈরি করা, স্পেয়ার পার্টস কেনা থেকে আরম্ভ করে সমস্ত জায়গায় দুর্নীতি। যেখান থেকে পার্চেজ করছেন সেখান থেকে দুর্নীতি শুরু হয়েছে, যেখানে লাগাচ্ছে স্পেয়ার পার্টস সেখানেও দুর্নীতি চলছে। এক একটা ডিপোয় যান দেখবেন হাজার হাজার বাস। ছোটখাট হাওড়ায় যে ডিপো রয়েছে সেখানে দেখবেন কত বাস অকেজো হয়ে পড়ে আছে। অথচ বেসরকারি সংস্থায় যেসব বাস চলছে তাদের একটা বাস থেকে এক একটা ফ্যামিলি চলছে। আর পশ্চিমবঙ্গ সরকার হাজার হাজার বাস চালিয়ে কত কোটি টাকা বছরের পর বছর লোকসান দিচ্ছে এবং সেই লোকসানের হার ক্রমে ক্রমে বেড়ে যাচ্ছে। সমস্ত বিধায়করা কমপ্লেন করেছেন মন্ত্রী মহাশয়ের কাছে যে বাস রাস্তায় বেরুচ্ছে না। আজকে পলিউশনের কথা বলা হচ্ছে, অথচ এই পলিউশনটা একটা হাস্যকর ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। কলকাতা শহরে সবচেয়ে বেশি পলিউশন ক্রিয়েট করছে স্টেট বাস। আমরা সদস্যরা কমপ্লেন করছি যে ধোঁয়া ছেড়ে স্টেট বাস পলিউশন ক্রিয়েট করছে, তা কন্ট্রোল করার কোনও ব্যবস্থা হচ্ছে না। বেসরকারি জায়গায় সরকার কন্ট্রোল করবার চেষ্টা করছেন কিন্তু নিজের কন্ট্রোলে যে সংস্থা আছে সেখানে কন্ট্রোল করবার ব্যবস্থা করছেন না। এই সঙ্গে আমি আর একটা কথা বলতে চাই কলকাতা শহরে রাস্তার উন্নতি নেই, রাস্তা ভাঙ্গা অবস্থায় থাকার ফলে বাস ব্রেকডাউন হয়ে যাচ্ছে। যেখানে আমাদের রাস্তা বাড়ে নি, বাস যাওয়ার জায়গা নেই, সেখানে রিভার ট্রান্সপোর্টকে যদি ডেভেলপ করতেন তা হলে যাতায়াতের সুবিধা হত। রিভার ট্রান্সপোর্ট একটা জায়গায় হয়েছে, আমরা ওটা করে গিয়েছিলাম কিন্তু শেষ করতে পারি নি। কিন্তু প্রলয় বাবু শেষ করেছেন এবং তাঁর সাঙ্গপাঙ্গরা যারা খুব ডেডিকেটেড ছিলেন তাঁরা এই রিভার ট্রান্সপোর্টকে কো-অপারেটিভ বেসিসে শুরু করেন। এই রিভার ট্রান্সপোর্ট ওপারে হাওড়া থেকে চাঁদপাল, শোভাবাজার, ফেয়ারলি ইত্যাদি দূর দূর জায়গায় যাচ্ছে। ফলে এতে আমাদের কিছু সুবিধা হয়েছে। এই রিভার ট্রান্সপোর্টকে যাতে আরও ডেভেলপ করতে পারা যায় সেই দিকে সরকার নজর দিচ্ছেন না। একটা কো-অপারেটিভ বেসিসে যেটা চলছিল এতদিন ধরে এবং যেখানে একটামাত্র ইউনিয়ন ছিল সিটু এবং সেই সিটু ইউনিয়নের ভেতর ১৪৮ জন লোক ছিল, সেই ১৪৮ জন লোক নিজেদের ভেতর গন্ডগোল শুরু করেছে।

[3-55 – 4-05 P.M.]

কিছুদিন আগে আমরা দেখেছি এবং আপনারাও দেখেছেন এই লঞ্চ নিয়ে গঙ্গার উপর রক্ত গঙ্গা বয়ে গেল — অর্থাৎ এক পক্ষ আর এক পক্ষকে মারল। এই ঘটনার ফলে লঞ্চ বন্ধ হয়ে গেল এবং যাত্রীদের চরম দুর্দশা হল। এক পক্ষ আর এক পক্ষকে মারধোর করল অথচ তারা সকলেই এক ইউনিয়ন ভুক্ত। যে ঘটনা ঘটেছে তাতে ওঁদের ভাষায় বলা যায় হাইজ্যাক করেছে। তারপর পুলিশ এলো কিন্তু লঞ্চ চলল না — শালা ভগ্নিপতির ব্যাপার। হাওড়া ব্রিজ অনেক সময় জ্যাম থাকে এবং এদিকে লঞ্চও চলছে না, ফলে জনসাধারণের অশেষ দুর্গতি হল। কাজেই আপনারা এই ট্রান্সপোর্টটিকে একটু খতিয়ে দেখুন এবং সেখানকার

শ্রমিকদের ইউনিয়নের মধ্যে কেন গোলমাল হচ্ছে তার কারণ অনুসন্ধান করুন এবং সমাধানের চেষ্টা করুন জনসাধারণের দিকে তাকিয়ে। স্যার, আমার কাছে এই কো-অপারেটিভ সম্বন্ধে রিপোর্ট আছে, ইন্সপেক্টরের রিপোর্ট আছে। প্রথম যে রিপোর্ট দেওয়া হয় তাতে দেখবেন এই কো-অপারেটিভ সম্পূর্ণ বে-আইনি এবং ডিরেক্টর-রাও সম্পূর্ণ বে-আইনিভাবে বসে আছেন। অথচ সেই রিপোর্ট মন্ত্রী মহাশয় পাবলিশ করলেন না। আমি এখন অনুরোধ করছি, সাধারণ মানুষ এবং এমপ্লয়ীজদের কথা চিন্তা করে অবিলম্বে আপনারা একটা মধ্যস্থতা করে এই সমস্যার সমাধান করুন কারণ এই ট্রান্সপোর্টটি সাধারণ মানুষের বিরাট উপকার করে। আর একটা অনুরোধ হচ্ছে, এই ট্রান্সপোর্টের টাইমটা একটু বাড়াবার চেষ্টা করুন। এখানে আর একটা যে প্রাইভেট লঞ্চ চলছে সেখানেও দেখছি ধর্মঘটের আশঙ্কা রয়েছে। আমাদের চরিত্রের একটা বড় দোষ হল বড় রকমের একটা গোলমাল না হলে আমরা তেমন নজর দিই না। ওখানে যে ধর্মঘটের গন্ধ পাচ্ছি সেই ধর্মঘট যদি হয় তাহলে শিবপুর, বাঁধাঘাট এবং বাগবাজার অঞ্চলে যে বেসরকারি লঞ্চ চলছে সেখানকার সাধারণ মানুষের অসুবিধা হবে। এই ধর্মঘটকে কেন্দ্র করে যে সমস্ত প্রবলেম এবং ক্যাওস সৃষ্টি হয়েছে সেগুলো সল্‌ভ করুন এবং যে র‍্যাটিফিকেশন আছে সেটা মেনে নিলে সাধারণ মানুষের উপকার হবে।

[4-05 – 4-15 P.M.]

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরী :** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় সদস্য অম্বিকা বাবু যা বললেন তাতে দেখলাম আমার যে সংশোধনী আছে তার স্বপক্ষেই তিনি বললেন, বিরোধিতা করেন নি। তারপর যে সব কথা বলেছেন সেগুলো বিলের বহির্ভূত ব্যাপার। বিলটায় ১৯৭৯ সালে আমরা যে সংশোধনী এনেছিলাম তাতে রাষ্ট্রপতি অনুমোদন দিয়েছেন। তবে তাঁরা একটা সাজেশন দিয়ে বলেছিলেন ট্যাক্স করবার ক্ষেত্রে ফিক্সড কথাটা তুলে দিলে ভালো হয়।

পরবর্তীকালে এই সংশোধনীটা এনেছি, ফিক্স কথাটা তুলে দিচ্ছি। দ্বিতীয়ত যে সমস্ত গাড়ি রেজিস্ট্রেশন হয় বিভিন্ন জায়গায় — ধরুন হাওড়ার গাড়ি রেজিস্টারিং অথরিটি হচ্ছে হাওড়ার আর. টি. এ. সেই গাড়ি শিলিগুড়িতে ধরা পড়ল যে তার ট্যাক্স ক্লিয়ার হয় নি, তাহলে শিলিগুড়িতে গাড়ি সিজ হ'ল। এখন নিয়ম হচ্ছে, পেনালটি যদি ক্লিয়ার না করে নির্দিষ্ট সময়ের মধ্যে তাহলে সেই গাড়ি নিলাম হবে। এখানে আইন যেটা আছে সেটা হচ্ছে, রেজিস্টারিং অথরিটি, তিনি নিলাম করতে পারেন, সিজ যিনি করেন তিনি পারেন না। এ ক্ষেত্রে আমরা বলেছি, যিনি সিজ করবেন তাকে ক্ষমতা দেওয়া হোক যে তিনি নিলাম করতে পারবেন। কাজেই সুবিধার জন্য এই দুটি সংশোধনী আমরা এনেছি, এটা আপনাদের ভালোভাবে বোঝা দরকার। পরবর্তীকালে যে সমস্ত বক্তব্য রেখেছেন সেটা ট্রান্সপোর্ট এবং অন্যান্য বিষয় সম্পর্কে। ট্রান্সপোর্টের বাজেট যখন আসবে তখন এসব নিয়ে আলোচনা করা যাবে। এগুলি এই বিলের সঙ্গে সংশ্লিষ্ট নয়। এই বলে এই বিলটি পাশ করার জন্য অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

The motion of Shri Sibendra Narayan Chowdhury that the West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1986, be taken into consideration, was then put and agreed to.

## Clauses 1 to 3 and preamble

The question that clauses 1 to 3 and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Sibendra Narayan Chowdhury :** Sir, I beg to move that the West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1986, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## Voting on Demands for Grants

**Mr. Speaker :** Demands No. 4 and 8 will be taken together.

## Demand No. 4

## Major Head : 214 — Administration of Justice

**Shri Syed Abul Mansur Habibullah :** Sir, on the recomendation of the Governor, a Sum of Rs. 13,00,79,000 be granted for expenditure under Demand No. 4, **Major Head : "214 — Administration of Justice".**

(This is inclusive of a total sum of Rs. 3,30,00,000 already voted on account in March, 1986).

The Printed Budget speech of Shri Syed Abul Mansur Habibullah is taken here read

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৪ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২১৪ — বিচার-সংক্রান্ত প্রশাসন" বাবদ ব্যয় মেটাবার জন্য ১৩ কোটি ৭৯ হাজার টাকা মঞ্জুর করা হোক। (এই টাকার মধ্যে বর্তমান বছরে ভোট অন অ্যাকাউন্ট বাজেটে অনুমোদিত ৩ কোটি ৩০ লক্ষ টাকাও ধরা আছে)।

২। জেলাস্তর থেকে ব্লকস্তর পর্যন্ত সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষদের বিনা ব্যয়ে আইনগত সাহায্য দানের উদ্দেশ্যে রাজ্য সরকার ইতিপূর্বেই "পশ্চিমবঙ্গ রাজ্য আইনগত সাহায্য ও উপদেশ দান প্রকল্প, ১৯৮০" নামে একটি প্রকল্প চালু করেছেন। ঐ প্রকল্প চালু করার আগে "১৯৭৪ সালের দরিদ্র ব্যক্তিদের আইনগত সাহায্য দানের নিয়মাবলী" অনুযায়ী দরিদ্র ব্যক্তিদের সাহায্য দেওয়া হত। বর্তমানে ১৯৮০ সালের প্রকল্পটি রাজ্যের সমস্ত জেলা ও মহকুমাগুলিতে চালু করা হয়েছে।

৩। প্রথম দিকে ঐ প্রকল্প অনুযায়ী এই রাজ্যের যে-সকল অধিবাসীর বার্ষিক আয় অনধিক ২৪০০ টাকা ছিল কেবলমাত্র তাঁরাই আইনগত সাহায্য পেতে পারেন। পরে ঐ প্রকল্পের আওতার মধ্যে আরও অধিক সংখ্যক দুর্বলতর শ্রেণীর লোকেদের আনার জন্য বার্ষিক আয়ের সীমা বাড়িয়ে গ্রামাঞ্চলের অধিবাসীদের ক্ষেত্রে ৫০০০ টাকা এবং শহরাঞ্চলে অধিবাসীদের ক্ষেত্রে ৭০০০ টাকা করা হয়েছে। উক্ত পরিকল্পনাটি সম্বন্ধে জনসাধারণকে সচেতন করার উদ্দেশ্যে তাঁদের বিভিন্ন আইনগত অধিকার সম্পর্কিত নির্দেশগুলি ছোট ছোট পুস্তিকায় সংকলিত করে তাঁদের মধ্যে প্রচারের বন্দোবস্ত করা হয়েছে।

৪। সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষদের আইনগত সাহায্য দানের উদ্দেশ্যে ১৯৮৬-৮৭ সালের বাজেটে সংশ্লিষ্ট খাতে ৯৫ লক্ষ ৫০ হাজার টাকার সংস্থান করা হয়েছে।

৫। কয়েক বৎসর ধরে রাজ্য সরকার ওয়াকফ কমিশনারের অফিসের কর্মীদের বেতন ও ভাতা ইত্যাদি বাবদ সমস্ত খরচ বহন করছেন এবং ১৯৮৬-৮৭ সালের বাজেটে এ বাবদ ৯ লক্ষ ২৫ হাজার টাকার সংস্থান করা হয়েছে। এর ফলে ওয়াকফ বোর্ডের পক্ষে ওয়াকফ তহবিলের উদ্বৃত্ত অর্থ সংখ্যালঘু সম্প্রদায়ের কল্যাণের জন্য ব্যয় করা সম্ভব হবে।

৬। কলিকাতার ৪৩ নং দিলখুসা স্ট্রিটে পশ্চিমবঙ্গ ওয়াকফ বোর্ডের অধীনে মুসলমান ছাত্রীদের জন্য একটি আবাস নির্মাণের উদ্দেশ্যে সরকার ৫ লক্ষ টাকা বরাদ্দ করেছেন। বাড়ি তৈরির কাজ বেশ কিছুদূর এগিয়েছে।

৭। মামলাকারি জনসাধারণের সুবিধার্থে বোলপুরে ২৫-৬-৮৫ তারিখ থেকে একটি স্থায়ী বিচার বিভাগীয় মহকুমা বিচারকের আদালত স্থাপন করা হয়েছে। মেদিনীপুর জেলার গড়বেতায় একটি বিচার বিভাগীয় আদালত স্থাপনের জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে।

৮। বিভিন্ন মহল থেকে উত্তরবঙ্গে কলিকাতা হাইকোর্টের একটি সার্কিট বেঞ্চ স্থাপনের প্রস্তাব পাওয়ার পর সরকার ঐ উদ্দেশ্যে জলপাইগুড়ির ''নবাববাড়ি''তে জায়গার সংস্থান করে রেখেছেন। প্রয়োজনীয় মেরামতির শেষে ঐ জায়গা ব্যবহার করা যাবে।

৯। কলিকাতা হাইকোর্টে বিচারপতির সংখ্যা বাড়িয়ে ৫০ জন করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। আশা করা যাচ্ছে যে জায়গার সঙ্কুলান হলে নূতন আদালতগুলি যথাশীঘ্র সম্ভব চালু হবে। বর্তমানে ঐ হাইকোর্টে স্থায়ী বিচারপতির সংখ্যা ৪১ জন।

১০। ১লা জানুয়ারি, ১৯৮৫ থেকে পশ্চিমবঙ্গ হাইয়ার জুডিশিয়াল সার্ভিসের সদস্যগণ আই. এ. এস.-এর সদস্যগণের অনুরূপ ছুটিতে থাকাকালীন ভ্রমণ-ভাতা পাচ্ছেন।

১১। মুর্শিদাবাদ এস্টেট (ট্রাস্ট) আইন, ১৯৬৩ অনুযায়ী হাজারদুয়ারী প্রাসাদ সমেত সমগ্র মুর্শিদাবাদ এস্টেট পশ্চিমবঙ্গের অফিসিয়াল ট্রাস্টির নিয়ন্ত্রণাধীন ছিল। উক্ত এস্টেটের

সুষ্ঠুতর নিয়ন্ত্রণের জন্য রাজ্যের আইনসভা ১৯৮০ সালের মুর্শিদাবাদ এস্টেট (ম্যানেজমেন্ট অফ প্রপারটিজ) অ্যান্ড সিলেনিয়াস প্রভিন্স আইনটি অনুমোদন করায় গত ১লা আগস্ট, ১৯৮৫ থেকে রাজ্য সরকার হাজারদুয়ারী সমেত সমগ্র মুর্শিদাবাদ এস্টেট অধিগ্রহণ করেছেন।

১২। ইতিমধ্যে কেন্দ্রীয় সরকার হাজারদুয়ারী প্রাসাদ ও ইমামবারায় রক্ষিত বিবিধ শিল্পকর্ম, পুস্তকাদি, পাণ্ডুলিপি, দলিলসমূহ, তৈলচিত্রাদি এবং ঐ ধরনের গুরুত্বপূর্ণ বস্তুগুলিকে গুরুত্বপূর্ণ জাতীয় সম্পত্তি হিসাবে ঘোষণা করেছেন এবং সেই অনুযায়ী মুর্শিদাবাদস্থিত ঐতিহাসিক হাজারদুয়ারী প্রাসাদ এবং ইমামবারাকে আর্কিওলজিক্যাল সার্ভে অফ ইন্ডিয়ার কাছে উক্ত বস্তু ও দলিল সমূহের যথাযথ রক্ষণাবেক্ষণ এবং প্রদর্শনীর উদ্দেশ্যে ১৭ই আগস্ট, ১৯৮৫ থেকে হস্তান্তর করা হয়েছে। রাজ্য সরকার কর্তৃক নিযুক্ত এস্টেট ম্যানেজার, মুর্শিদাবাদ এস্টেটের বাকি সম্পত্তিসমূহের দেখাশোনা করছেন।

১৩। রাজ্য সরকার কর্তৃক মুর্শিদাবাদ এস্টেট অধিগ্রহণের পরে ভ্রমণকারীদের সুবিধার্থে বিভিন্ন ব্যবস্থা নেওয়া হয়েছে। তার মধ্যে নিম্নলিখিত ব্যবস্থাগুলি আছে ঃ—

(ক) বাগানে পানীয়জল সরবরাহের ব্যবস্থা করা হয়েছে। সেখানে পুরুষ ভ্রমণকারীদের জন্য প্রস্রাবাগার ও শৌচাগারের ব্যবস্থা করা হয়েছে। মহিলাদের জন্যও অনুরূপ ব্যবস্থা করা হয়েছে। বাগান প্রতিদিন পরিষ্কার করা হচ্ছে।

(খ) ৩৫০ জন ভ্রমণকারীর উপযোগী তিনটি ডরমিটরির ব্যবস্থা হয়েছে। এই ডরমিটরিগুলিতে সংলগ্ন স্নানাগার ও শৌচাগার রয়েছে।

(গ) ওয়াসিফ মঞ্জিল প্রাসাদের দোতলায় একটি থাকবার জায়গা করা হয়েছে।

(ঘ) ভ্রমণকারীদের দর্শনীয় স্থানগুলিতে আইন-শৃঙ্খলা রক্ষার যথাযথ ব্যবস্থা করা হয়েছে।

(ঙ) নৌকাচালক সমবায় সমিতির সহযোগিতার ন্যায্য ভাড়ায় নদী বক্ষে ভ্রমণের ব্যবস্থা করা হয়েছে।

এছাড়াও এস্টেটের কর্মচারিদের গড় বেতন মাসিক ৬০ টাকা থেকে বাড়িয়ে ৩৫০ টাকা করা হয়েছে।

১৪। ১৯৮৫-৮৬ সালের খসড়া বার্ষিক যোজনা বরাদ্দে এই বিভাগের জন্য প্রাথমিকভাবে ৮৩ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল। পরবর্তীকালে রাজ্যের বার্ষিক যোজনা বরাদ্দ কমে যাওয়ার দরুন এবং ৮ম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী প্রশাসনের উন্নতির জন্য অর্থ বরাদ্দ করতে হওয়ায় এই বিভাগের ১৯৮৫-৮৬ সালের বার্ষিক যোজনার পরিমাণ প্রশাসনিক উন্নতি-সংক্রান্ত পরিকল্পনাগুলির জন্য বরাদ্দীকৃত ৯০ লক্ষ টাকা সমেত মোট ৯৯ লক্ষ টাকা ধার্য করা হয়েছিল।

১৫। কলিকাতা হাইকোর্ট ১৯৮৫-৮৬ সালে চন্দননগর, উলুবেড়িয়া, ব্যারাকপুর এবং দুর্গাপুরে একটি করে আদালত গৃহ নির্মাণ করার সুপারিশ করেছেন। অষ্টম অর্থ কমিশন এই ধরনের প্রত্যেকটি বাড়ির জন্য ৪ লক্ষ টাকা খরচের সুপারিশ করেছেন। সুতরাং আশা করা যাচ্ছে যে এই সুবাদে ১৬ লক্ষ টাকা খরচ করা যাবে। এছাড়াও হাইকোর্ট ১৫টি আদালতে মামলাকারী জনসাধারণের বিভিন্ন সুখ-সুবিধার ব্যবস্থা এবং বিভিন্ন জায়গায় বিচারকদের জন্য ২২টি বাসগৃহ তৈরি করার সুপারিশ করেছেন। এ বাবদ যথাক্রমে ১৫ লক্ষ এবং ১৫ লক্ষ ৪০ হাজার টাকা ব্যয় করা হবে বলে আশা করা যাচ্ছে। সব মিলিয়ে ১৯৮৫-৮৬ সালে বিচার-সংক্রান্ত প্রশাসনের মান উন্নয়নের বিভিন্ন পরিকল্পনার জন্য ৫৫ লক্ষ ৪০ হাজার টাকা এবং অন্যান্য পরিকল্পনার জন্য ৯ লক্ষ টাকা খরচ হবে বলে আশা করা যাচ্ছে।

১৬। ১৯৮৬-৮৭ সালের জন্য পরিকল্পনা অন্তর্গত খাতে বিচার বিভাগের জন্য ১ কোটি ৩ লক্ষ টাকা প্রাথমিকভাবে বরাদ্দ করা হয়েছে। ঐ বরাদ্দের মধ্যে বিচারকদের জন্য ৫১টি বাসগৃহ তৈরির উদ্দেশ্যে ৩২ লক্ষ টাকা এবং ৮টি আদালতগৃহ তৈরির জন্য ৩২ লক্ষ টাকা ধরা হয়েছে। এছাড়াও ৩৪টি বিভিন্ন আদালতে মামলাকারী জনসাধারণের সুখ-সুবিধার জন্য ৩৪ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। এর থেকে দেখা যাচ্ছে যে বিচার-সংক্রান্ত প্রশাসনের মানোন্নয়নের পরিকল্পনা বাবদে মোট ৯৮ লক্ষ টাকা খরচ হবে এবং কয়েকটি অতি জরুরি প্রকল্পের জন্য মাত্র ৫ লক্ষ টাকা পাওয়া যাবে। সুতরাং চালু প্রকল্পগুলির জন্য এবং বিচার-সংক্রান্ত মানোন্নয়নের বহির্ভুত প্রকল্পগুলির জন্য কিছু খরচ করা সম্ভব হবে না।

মহাশয়, এই কথা বলে আমি আমার প্রস্তাব সভার অনুমোদনের জন্য পেশ করছি।

## Demand No. 8

### Major Head : 230 — Stamps and Registration

**Shri Syed Abul Mansur Habibullah :** Sir, on the recommendation of the Governor, a Sum of Rs. 6,48,93,000 be granted for expenditure under Demand No. 8, **Major Head : "230 — Stamps and Registration".**

(This is inclusive of a total sum of Rs. 1,62,25,000 already voted on account in March, 1986).

The Printed speech of Shri Syed Abul Mansur Habibullah is taken here read

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে ৮ নং অনুদানের অধীনে মুখ্যখাত "২৩০ — স্ট্যাম্পস এবং রেজিস্ট্রেশন" বাবদ ব্যয় নির্বাহার্থে ৬ কোটি ৪৮ লক্ষ ৯৩ হাজার টাকা মঞ্জুর করা হোক। (এই টাকার মধ্যে বর্তমান বছরে ভোট অন অ্যাকাউন্ট বাজেটে অনুমোদিত ১ কোটি ৬২ লক্ষ ২৫ হাজার টাকাও ধরা আছে)।

২। এই রাজ্যে ১৮৯৯ সালে 'ইন্ডিয়ান স্ট্যাম্প অ্যাক্ট" এবং ১৯০৮ সালের "রেজিস্ট্রেশন অ্যাক্ট" প্রশাসন বাবদ যে ব্যয় হয় তা "২৩০ — স্ট্যাম্পস এবং রেজিস্ট্রেশন" মুখ্যখাতের অন্তর্ভুক্ত।

৩। এই রাজ্যে ২১৪টি রেজিস্ট্রেশন অফিসের মধ্যে ৪৫টি পূর্ত বিভাগের সরকারি বাড়িতে রয়েছে এবং অবশিষ্ট রেজিস্ট্রেশন অফিসগুলি ভাড়া করা বাড়িতে আছে। জনসাধারণ ও রেজিস্ট্রি অফিসের কর্মচারিদের সুবিধার্থে কিছু সাব-রেজিস্ট্রি অফিস পুরানো ও জীর্ণদশাগ্রস্ত বাড়ি থেকে নূতন বাড়িতে স্থানান্তরিত করা হয়েছে। সমস্ত সাব-রেজিস্ট্রি অফিসের জন্য বিভাগীয় নিজস্ব বাড়ি এবং সাব-রেজিস্ট্রার ও কর্মচারিদের জন্য সরকারি বাড়ি তৈরির পরিকল্পনা রাজ্যের বার্ষিক যোজনাগুলিতে গ্রহণ করা হয়েছে। কলকাতা অথবা তার পার্শ্ববর্তী কোনও জায়গায় একটি কেন্দ্রীয় রেকর্ডরুম তৈরি করার এবং জেলার রেকর্ডরুমগুলি বাড়াবার প্রস্তাবও বার্ষিক যোজনাগুলিতে গ্রহণ করা হয়েছে। এই ধরনের অনেকগুলি নির্মাণকার্য চলছে। পরিকল্পনাটি সম্পূর্ণভাবে কাজে পরিণত হ'লে এই বিষয়ে বাড়ি ভাড়া বাবদ পৌনপুনিক ব্যয়ের প্রয়োজন হবে না।

৪। বর্তমানে সাব-রেজিস্ট্রি অফিসগুলিতে কাজের চাপ অত্যন্ত বেশি এবং দ্রুতভাবে ও সুষ্ঠুভাবে কাজ চালানোর জন্য ঐ অফিসগুলি বিকেন্দ্রীকরণের প্রয়োজন আছে। এই সম্বন্ধে ২৪-পরগনা, মেদিনীপুর এবং বর্ধমানকে ছয়টি রেজিস্ট্রেশন জেলায় বিভক্ত করার এবং বর্তমান যুগ্ম-সাব-রেজিস্ট্রি অফিসগুলিকে স্বয়ংসম্পূর্ণ সাব-রেজিস্ট্রি অফিসে পরিণত করার প্রস্তাব সরকার বিবেচনা করেছেন। অবশ্য, ২৪-পরগনা জেলাকে ১লা মার্চ, ১৯৮৬ থেকে দুটি জেলায় ভাগ করা হয়েছে। জনসাধারণের সুবিধার্থে এবং সুষ্ঠু প্রশাসনের উদ্দেশ্যে উত্তর ২৪-পরগনা জেলার ন্যাজাটে, নদীয়া জেলার কালিয়াগঞ্জে এবং বীরভূম জেলার ইলামবাজারে ৩টি নূতন সাব-রেজিস্ট্রি অফিস খোলার জন্য চেষ্টা চলছে।

৫। রেজিস্ট্রি অফিসগুলিতে অফিসারের স্বল্পতার সমস্যা দূর করার জন্য সরকার নিম্নস্তরের অফিসারদের পদগুলি উন্নীত করে ৭টি ডিস্ট্রিক্ট রেজিস্ট্রার ও ৬৫টি ডিস্ট্রিক্ট সাব-রেজিস্ট্রারের পদ সৃষ্টি করেছেন। পশ্চিমবঙ্গ পাবলিক সার্ভিস কমিশন মারফত ২৩ জন সাব-রেজিস্ট্রার নিয়োগের কাজও চালু আছে।

দ্রুত রেজিস্ট্রিকরণ ও জনসাধারণকে রেজিস্ট্রিকৃত দলিল ফেরত দেওয়ার কাজ ত্বরান্বিত করার জন্য "ফাইলিং সিস্টেম" নামে একটি নূতন রেজিস্ট্রিকরণ পদ্ধতি ২৪-পরগনা, হাওড়া, বাঁকুড়া, জলপাইগুড়ি ও কোচবিহার জেলায় ও কলিকাতার রেজিস্ট্রার অফ অ্যাসিওরেন্সের অফিসে সাফল্যের সঙ্গে চালু করা হয়েছে। অন্যান্য জেলাতেও ঐ পদ্ধতি শীঘ্রই চালু করা যাবে বলে আশা করা যাচ্ছে। জমে থাকা প্রচুর বকেয়া দলিলগুলি ফেরত দেওয়ার ব্যাপারে এই রাজ্যের দার্জিলিং ব্যতীত সমস্ত জেলার রেজিস্ট্রেশন অফিসগুলিতে দলিল সমূহের 'ইলেকট্রোস্ট্যাটিক প্রিন্টিং" (ফটো কপি) পদ্ধতি চালু করা হয়েছে। এর ফলে দক্ষিণ ২৪-পরগনা জেলা ও হাওড়া জেলার রেজিস্ট্রি অফিসগুলিতে এবং কলিকাতার রেজিস্ট্রার অফ

অ্যাসিওরেন্সের অফিসে "ফাইলিং সিস্টেম" চালু হওয়ার আগে রেজিস্ট্রিকৃত দলিলগুলি নকল তৈরির কাজ প্রায় সম্পূর্ণ হয়েছে। অন্যান্য জেলাগুলিতে এই কাজ ফলপ্রসু হয়েছে।

অবমূল্যায়ন ও বিভিন্ন প্রকারে স্ট্যাম্প ডিউটি ফাঁকি দেওয়া রোধ করার জন্য বিভিন্ন ব্যবস্থার কথা সরকার ভাবছেন। এই উদ্দেশ্যে স্ট্যাম্প অ্যাক্টের প্রয়োজনীয় সংশোধন করে সাব-রেজিস্ট্রারদের ক্ষমতা দেওয়া হয়েছে যাতে তাঁরা এই ধরনের অবমূল্যায়নের দৃষ্টান্তগুলি সরকারের নজরে আনতে পারেন। এই ব্যবস্থার ফলে উক্ত খাতে আয় অনেকাংশে বৃদ্ধি পাবে।

পর পর তিন বৎসরের রেজিস্ট্রেশনের সংখ্যা নিচে দেওয়া হ'ল ঃ—

| | | |
|---|---|---|
| ১৯৮২ | — | ১৬,০৮,০০ |
| ১৯৮৩ | — | ১৫,৩৩,০০০ |
| ১৯৮৪ | — | ১৫,০০,০০০ |

তিনটি আর্থিক বৎসরে রেজিস্ট্রেশন ফি বাবদ অর্থ আদায়ের পরিমাণ নিচে দেওয়া হ'ল ঃ—

| | | |
|---|---|---|
| ১৯৮২-৮৩ | — | ৪,৫৫,০৯,৩৫৮ টাকা |
| ১৯৮৩-৮৪ | — | ৪,৮৭,৪৪,০৯৩ টাকা |
| ১৯৮৪-৮৫ | — | ৫,৬১,১৯,৫৮৪ টাকা |

আশা করা যাচ্ছে ১৯৮৫-৮৬ সালে রেজিস্ট্রেশন ফি বাবদ আনুমানিক ৬ কোটি ১১ লক্ষ টাকা আদায় হবে।

মহাশয়, এই বক্তব্য রেখে আমি আমার প্রস্তাব সভার অনুমোদনের জন্য পেশ করছি।

## MOTION FOR REDUCTION

### Demand No. 4

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of demand be reduced by Rs.100/-.

### Demand No. 8

**Shri Kashinath Mishra :** Sir, I beg to move that the amount of demand be reduced to Re.1/-. Sir, I also beg to move that the amount of demand be reduced by Rs.100/-

**Shri Abanti Mishra :** Sir, I beg to move that the amount of demand be reduced to Re.1/-

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিচার বিভাগের মন্ত্রীর সমালোচনা আমি খুব একটা করতে চাই না। আমি সামান্য কয়েকটা কথা বলব এবং প্রথমেই যেটা বলব সেটা হল — বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে। মন্ত্রী মহাশয়কে দেখে আমার খুব দুঃখ হচ্ছে। আমি ভেবেছিলাম উনি এই বিধানসভায় এই বিভাগের বাজেট আর হয়ত পেশ করবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দেখেছেন কয়েকদিন আগে এক বিচারকের রায় নিয়ে যে আচরণ করা হয়েছে তা থেকেই বোঝা যায় এই বিচার বিভাগের উপর সরকারের

কঠিন প্রশাসন যন্ত্র কিভাবে কাজ করছে। বিচার যে আর নিরপেক্ষ বা ইমপার্সিয়াল নেই সেটা পরিষ্কার বোঝা যাচ্ছে। আমি ভেবেছিলাম এটা প্রমাণ পাবার পর হবিবুল্লা সাহেব বোধ হয় পদত্যাগ করবেন। স্যার, আপনি জানেন আইন-শৃঙ্খলার বেশির ভাগ নির্ভর করে বিচার বিভাগের উপর। আইন-শৃঙ্খলাকে ধরে রাখতে হলে নির্ভিক বিচার বিভাগ থাকা দরকার না হলে শুধু গণতন্ত্রই নয়, আইন-শৃঙ্খলা দারুণভাবে বিঘ্নিত হয়। আইনকে কার্যকর করবার জন্য বিচারকদের স্বাধীনতা খুবই প্রয়োজন। কিন্তু আমরা দেখছি এই বামফ্রন্ট সরকার যেদিন থেকে ক্ষমতায় এসেছেন সেদিন থেকেই বিচার বিভাগকে সম্পূর্ণ কুক্ষিগত করা হয়েছে, কণ্ঠরোধ করা হয়েছে। আজকে দেশ থেকে বিচার মুছে গেছে এবং পরিবর্তে দেখছি বামফ্রন্ট সরকার নিজেদের দলীয় কাজে বিচার বিভাগকে কুক্ষিগত করে রেখেছে। গত কয়েকদিন আগে লোকসভার সি. পি. এম. সদস্য দেখেছেন রাত ১২টার সময় কোর্ট বসেছে। হাইকোর্টের সার্কুলার অর্ডার অনুযায়ী রাত ১২টায় কখনও কোর্ট বসতে পারে না। কিন্তু আমরা দেখলাম তীর, ধনুক নিয়ে রাত ১২টার সময় একজন বিচারককে তাঁর রায় পাল্টাতে বাধ্য করা হল। পশ্চিমবাংলায় এরকম ঘটনা আর কখনও ঘটেছে কিনা আমি জানি না। আজকে বিচারকরা নির্ভিকভাবে কলম ধরতে পারবেন কিনা সেটা ভাববার বিষয়। আজকে বিচারকরা তাঁদের আত্মমর্যাদা বিসর্জন দিতে বসেছেন। আমরা জানি এবং মন্ত্রী মহাশয়ও জানেন পশ্চিমবাংলার মানুষ বিচার পাবার আশায় আদালতে যায়। কিন্তু কয়েকদিন আগে আরামবাগে একটা মামলার রায়কে কেন্দ্র করে রাত ১২টার সময় যে ঘটনা ঘটল তাতে দেখছি একজন নির্ভিক বিচারক রাজনৈতিক শিকার হয়েছেন। এতেই বোঝা যায় বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে। বিচারকরা যে স্বাধীনভাবে কাজ করতে পারছেন না এর চেয়ে লজ্জার বিষয় আর কি হতে পারে। স্যার, মন্ত্রী মহাশয় জানেন, কিছুদিন আগে একজন কংগ্রেস কর্মী খুন হলে তার বাবা আবেদন করে বলেছিল সত্য বাপুলিকে স্পেশ্যাল পাবলিক প্রসিকিউটর করুন। এখানে কংগ্রেসের লোককে সি. পি. এম.-এর লোকেরা খুন করেছিল। এই ব্যাপারে আমাকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হল এবং বলা হল, গভর্নর ইজ প্লিজড টু অ্যাপয়েন্ট শ্রী সত্যরঞ্জন বাপুলি টু অ্যাক্ট স্পেশ্যাল পাবলিক প্রসিকিউটর। শুনলে অবাক হবেন ৭ দিন পর যে চিঠি পুনরায় পেলাম তাতে লেখা আছে, গভর্নর ইজ প্লিজড টু ক্যানসেল ইওর অ্যাপয়েন্টমেন্ট অ্যাজ স্পেশ্যাল পাবলিক প্রসিকিউটর। কারণ স্বরূপ জানা গেল, ২৪ পরগনার পাবলিক প্রসিকিউটর এসে বললেন কংগ্রেসের লোক খুন হয়েছে কাজেই এক্ষেত্রে কংগ্রেসের লোককে পাবলিক প্রসিকিউটর করলে সি. পি. এম.-এর লোক বিচার পাবে না। ৭ দিন পর আমার অ্যাপয়েন্টমেন্ট ক্যানসেল হয়ে গেল। শুধু এই একটি নয়, দুটি ক্ষেত্রে মন্ত্রী মহাশয় বলেছেন, আমি পারছি না, চাপের কাছে আমাকে নতি স্বীকার করতে হচ্ছে। অস্বীকার করতে পারবেন না উনি। শুধু বিচার বিভাগ কোথায় দাঁড়িয়েছে —

He was cowed down. He could not control the cardres. He could not act properly. He could not act impertially because of his naked partisan attitude. Sir, impartial justice cannot be expected from this Left Fornt Government.

মিঃ স্পিকার স্যার, ব্যাপারটা দুঃখজনক। ২৪ পরগনার পাবলিক প্রসিকিউটর অ্যাডিশনাল পাবলিক প্রসিকিউটার, দুজনের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ ছিল, দুজনকে তাড়িয়ে দিলেন,

কিন্তু একজন অ্যাডিশনাল পাবলিক প্রসিকিউটার তাকে আবার বসিয়ে দিলেন সেখানে, কারণ তিনি আমাদের ট্রান্সপোর্ট মিনিস্টারের আত্মীয় হন। এই ভাবে ধরে ধরে দুর্নীতিগ্রস্ত লোক সেখানে বসিয়ে দিয়েছেন। কোনটা বলবেন বলুন, সাঁই বাড়ির ঘটনার মামলার বিচার হচ্ছিল। এখানে নাম বলা যাবে না, তবুও বলি, তাঁকে বারবার বলা হয় মামলাটা উইথড্র করুন, জীতেশ ভট্টাচার্য তাকে ডিস্ট্রিক্ট জাজ চারবার রিকোয়েস্ট করেছিলেন কেস উইথড্র করার জন্য —

**মিঃ স্পিকার ঃ** তখন আমি মন্ত্রী ছিলাম, আমি ফ্যাক্টটা জানি, ওনাকে কেন সরিয়ে দেওয়া হল — ওটা কেন্দ্রীয় সরকারের রিকোয়েস্টে করা হয়েছে, কেন্দ্রীয় সরকার তাঁকে কেন্দ্রীয় ট্রাইবুন্যালে নিয়ে গেলেন।

**Shri Satya Ranjan Bapuli :** Sir, if you interrupt me in this way, how can I speak ? I know the reason of it and I am saying it on the floor of the House.

আপনি যদি বলেন, আপনি তখন মন্ত্রী ছিলেন, আপনি স্পিকার হয়ে আজকে এই সব কথা বলতে পারেন?

**মিঃ স্পিকার ঃ** আমার নলেজে হলে আমি বলতে পারব না?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** ঐ চেয়ারে বসে বলা যায় না আমার ধারণা।

Then you were the Minister and now you are the speaker and as a speaker you cannot say this.

**মিঃ স্পিকার ঃ** কেন্দ্রীয় সরকার কোন অফিসারকে নিয়ে যাবেন, আর রাজ্য সরকার বলবে, না, এখন মামলা চলছে ছাড়ব না?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্পিকার যদি আমার সঙ্গে তর্ক করেন তাহলে আমি বক্তৃতা করব কি করে, তাহলে বসে পড়ি?

**মিঃ স্পিকার ঃ** বলুন, বলুন।

**Shri Satya Ranjan Bapuli :** If you always interrupt in this way, I am helpless.

দুঃখের বিষয় মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধু একটা কেস নয়, আমরা দিনের পর দিন দেখছি, সি. পি. এম.-এর প্যানেল থেকে পাবলিক প্রসিকিউটার নেওয়া হয়েছে যে প্যানেলে সি. পি. এম. ক্যাডার আছে, তাদের ঢোকানো হচ্ছে। যারা সত্যিই স্ট্যাচুটারি পিরিয়ড সেই বছর কভার করেছে, তাদের নিয়োগ করা হচ্ছে, সেই লিস্ট আমি দিতে পারি। স্ট্যান্ডিং কাউন্সিল, জুনিয়ার স্ট্যান্ডিং কাউন্সিল করা হচ্ছে। আপনারা এক একটা কেসে চার পাঁচ জন প্রসিকিউটার দিয়েছেন, দিয়ে কি করেছেন কোটি কোটি টাকা নয় ছয় করে দিয়েছেন। স্ট্যান্ডিং কাউন্সিল, জুনিয়ার স্ট্যান্ডিং কাউন্সিল এর বিল মেটাতে কোটি কোটি টাকা চলে যাচ্ছে।

পশ্চিমবাংলার মানুষের টাকা নিয়ে উকিলদের পেট ভরাচ্ছেন। যেখানে একদিকে বিচারকদের বসবার জায়গা নেই, টালির ঘরে বসছে, আর জীবন বিপন্ন করে একই ট্রাম বাসে চড়ে চোর ডাকাতদের সঙ্গে কোর্টে যাচ্ছে দিনের পর দিন। তাদের যাতায়াতের কোনও ব্যবস্থা নেই, থাকার কোন ব্যবস্থা নেই। অথচ আপনারা উকিলের পেট ভরাবার জন্য কলকাতার জন্য একজন পাবলিক প্রসিকিউটার এবং একজন করে অ্যাডিশনাল পাবলিক প্রসিকিউটার বসিয়ে দিয়েছেন।

[4-15 – 4-25 P.M.]

আপনার প্যানেলে উকিলের সংখ্যা কেসের চেয়ে বেশি হয়ে যাচ্ছে। আপনি প্রত্যেকটি কেসে ৩ জন করে পাবলিক প্রসিকিউটর অ্যাপয়েন্ট করেছেন। আপনি বলতে পারেন ইজ দ্যাট ফেয়ার ফর দি পারপাস অব জাস্টিস অব টু মেনটেন ইওর ক্যাডার ফ্রম দি পাবলিক এক্সচেকার — আপনি অস্বীকার করতে পারেন? আজকে পশ্চিমবাংলার বুকে এটা নূতন নয় যে পাবলিক প্রসিকিউটর যদি সি. পি. এম.-এর হয়, আর আসামির পক্ষে যিনি কেস করছেন তিনি যদি ল'ইয়ার হন তাহলে পাবলিক প্রসিকিউটরকে বলে দেওয়া হয় যে অমুককে দাও সাহায্য করে দেব, কেস ডায়েরি তৈরি করে দিয়ে দেওয়া হয়। আমি নাম বলব না, এমন কেসও হয়েছে যেখানে ৫০ জন করে সি. পি. এম.-এর ক্যাডার দরজার কাছে বসে রয়েছে, সাক্ষীরা নির্ভয়ে যাতে সাক্ষী দিতে না পারে। আরামবাগের ঘটনার পরে আপনি কি বলতে পারেন যে আর কোনও জজের, আর কোনও ম্যাজিস্ট্রেটের বুকের পাটা থাকবে নির্বিচারে কাজ করার? আমি সে জন্য বলেছিলাম যে আপনি যদি বিবেকবান হন তাহলে আপনার পদত্যাগ করা উচিত ছিল। লালবাহাদুর শাস্ত্রী ট্রেন অ্যাকসিডেন্ট হয়েছিল বলে পদত্যাগ করেছিলেন। আমি সে জন্য বলেছিলাম যে আপনারও পদত্যাগ করা উচিত ছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা কি দেখছি? আমরা দেখছি যে পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলার অবনতি ঘটেছে। আজকে বিচারকদের যদি বামফ্রন্ট সরকারের সি. পি. এম.-এর ক্যাডাররা কন্ট্রোল করে তাহলে সহজেই বোঝা যায় যে অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে। আমরা দেখেছি অনেক ক্ষুদে এম. এল. এ. যারা এখানে বসে আছেন তাঁরা এবং আমরাও অনেক জুডিসিয়াল ম্যাজিস্ট্রেটের ঘরে গিয়ে বসি। একজন জুডিসিয়াল ম্যাজিস্ট্রেট আমাকে একটা চিঠি দেখিয়ে বললেন যে একজন এম. এল. এ. আমাকে চিঠি লিখেছে যে অমুক আসামিকে অনুগ্রহ করে দেখবেন। তিনি আমাকে বললেন, দেখুন সত্য বাবু, এটা দিয়ে কনটেম্পট করা যায় কিনা। এটা অত্যন্ত দুর্ভাগ্যের বিষয়। **(ট্রেজারি বেঞ্চের একজন সদস্য বলতে উঠে দাঁড়ান)** আমি জানি আপনি কি বলতে চান। আপনি [***] যখন আসামিকে ছাড়াতে আদালতে যেতে পারেন তখন আপনার সঙ্গে কথা বলার মানসিকতা আমার নেই। আপনি কোথায় থাকেন আমার জানা আছে।

**মিঃ স্পিকার ঃ** ব্লু ফিল্ম দেখার জন্য যা বলা হয়েছে সেটা এক্সপাঞ্জ হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পশ্চিমবাংলার বুকে যেদিন থেকে বামফ্রন্ট সরকার এসেছে,

***Note [Expunged as order by the chair]

সেদিন থেকে প্রতিটি জায়গা কুক্ষিগত করা হয়েছে। আমি জানি কয়েক কোটি টাকা ফেরত যাবে। কেন্দ্রীয় সরকারের দেওয়া টাকা এই অপদার্থ, ব্যর্থ পশ্চিমবঙ্গ সরকার খরচ করতে পারেন নি। যদিও মন্ত্রীটি ভালো, তাঁর কাজ করার চেষ্টা থাকলেও তিনি সেটা খরচ করতে পারেন নি। আমি শুনেছি যে প্রতি বছরই নাকি এই রকম ভাবে ফেরত যায়। এই যে টাকা ফিরে যাচ্ছে তার কারণ টাকা খরচ করার মতো ক্ষমতা আপনাদের নেই। আপনারা বলেছেন যে কোর্টে জায়গা পাওয়া যায় না। কিন্তু আপনাদের পার্টি অফিসের জন্য তো ঘর পাওয়া যায়? আর জজের জন্য, ম্যাজিস্ট্রেটের জন্য জায়গা পাওয়া যায় না। ম্যাজিস্ট্রেটকে, জজকে চাপ দিয়ে রায় দেবার জন্য বাধ্য করাতে পারেন, আর এটা করতে পারেন না? জুডিসিয়ারি যেটা মানুষের সবচেয়ে শ্রেষ্ঠ স্থান, আমরা বিধানসভায় যে আইন করি তার বিচার হবে সেখানে কিন্তু বিচারকরা সেখানে কি অবস্থায় আছে? আজকে তারা তৃতীয় শ্রেণীর নাগরিকদের অবস্থায় এসে দাঁড়িয়েছেন। এই বামফ্রন্ট সরকারের আমলে কয়েকবার বিচারকরা তাদের বিভিন্ন দাবি-দাওয়া নিয়ে রাস্তায় মিছিল করেছেন। বিচারকদের সম্পর্কে আপনাদের ধ্যান ধারণা খুবই ভালো। বিচারপতিদের সম্পর্কে আপনারা যে রায় দিয়েছেন, আমরা জানি তাদের আপনারা কোথায় রেখেছেন। জামতারার মার্ডার কেস আমরা জানি এফ. আই. আর.-এ যেহেতু সি. পি. এম.-এর লোক জড়িত তার জন্য পাবলিক প্রসিকিউটর দাঁড়িয়ে বলছে যে আই হ্যাভ নো অবজেকশন, পুলিশ খুন হয়েছে। গঙ্গাধর বাবুর মার্ডার কেসের যে এফ. আই. আর. হয়েছে সেখানেও পাবলিক প্রসিকিউটর বলছে যে আই হ্যাভ নো অবজেকশন, যেহেতু সি. পি. এম.-এর লোক আসামি হয়ে আছে। এটা অত্যন্ত দুর্ভাগ্যের বিষয়। আরও দুর্ভাগ্যের বিষয় যেদিন দেখলাম একটা পুলিশ অফিসারের খুনের ব্যাপারে জড়িত একটি নায়ক মুখ্যমন্ত্রী পাশে বসে আছে এবং একই সঙ্গে প্রেস কনফারেন্স করছে। আজকে কোথায় বিচার? কে করবে বিচার? কার সাহস আছে যে সি. পি. এম.-এর বিচার করে? আজকে সি. পি. এম.-এর একটা লোক যদি কোনও কেসের আসামি হয় সেই লোক লোকাল কমিটিতে গিয়ে ধর্ণা দেয় এবং বিচারপতি যাতে নির্ভয়ে বিচার করতে না পারে তার ব্যবস্থা করা হয়। আজকে পশ্চিমবাংলায় আপনারা সন্ত্রাসের রাজত্ব সৃষ্টি করেছেন। আপনারা বিচার বিভাগকে নিজেদের দলীয় কাজে ব্যবহার করে সর্বশ্রেষ্ঠ যে গণতান্ত্রিক মন্দির সেখানেও আঘাত করেছেন। এটা আপনারা অস্বীকার করতে পারবেন না। আমরা জানি আপনাদের হাত এক সময়ে বিচারপতিদের রক্তে লাল হয়ে গিয়েছিল। সুতরাং বিচারপতিদের হাত করতে না পারলে আসামিদের ছাড়া যাবে না। মাঝে মাঝে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আমাদের বলেন যে অমুক কেসে আমাদের এত লোকের জেল হয়েছে। আজকে মুখ্যমন্ত্রী বোধ হয় জানেন না, আমি এমন একটা জায়গায় থাকি যেখানে দিনের পর দিন দেখছি যে নির্ভিক ভাবে সাক্ষ্য পর্যন্ত দেবার ক্ষমতা নেই। কয়েকটি জায়গায় এমন অবস্থা হয়ে দাঁড়িয়েছে যে যদি কোনও কেস হয়, সেখানে সাক্ষী দিতে এলে কোর্টের দরজায় লোক দাঁড়িয়ে থাকে যাতে লোকে ভয়ে সাক্ষ্য না দিতে আসে। ট্রাকে করে এসে সব দাঁড়িয়ে থাকে যাতে কেউ সাক্ষী দিতে না পারে। শুধু কি সাক্ষীকে ভয় দেখানো হচ্ছে, জোর করে ভয় দেখিয়ে বিচারককে দিয়ে রায় দেওয়ানো হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সিদ্ধার্থ শংকর রায় যখন এখানে অপোজিশন লিডার ছিলেন তখন আমরা সংবাদপত্রে দেখেছি, তিনি বলেছিলেন, "এস. ডি. ও. হোল্ডস কোর্ট অ্যাট নাইট"। তখন একজিকিউটিভ আর জুডিসিয়াল ভাগ হয় নি, তখন এস. ডি. ও. কিছু কিছু

ম্যাজিস্ট্রেটের কাজ করতেন। সে সময়ে এস. ডি. ও. কে রাতে ডেকে এনে রায় পাল্টানো হয়েছিল। তাই সিদ্ধার্থ শংকর রায় বলেছিলেন, "এস. ডি. ও. হোল্ডস কোর্ট অ্যাট নাইট"। এস. ডি. ও. রাত্রিবেলা কোর্ট করে রেপ কেসের আসামিকে ছেড়ে দিয়েছিলেন। যে আসামির বেল কিছুক্ষণ আগেও রিজেক্ট হয়েছিল এবং আসামি হাজতে ছিল, তাকে রাতের-বেলা ছেড়ে দেওয়া হয়েছিল। এই যদি বিচার ব্যবস্থা হয় তাহলে গণতন্ত্রে বাঁচার যে শ্রেষ্ঠ স্থান সেই আদালতকে যদি কুক্ষিগত করা হয় তাহলে কি গণতন্ত্র বাঁচতে পারে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হয়ে যাবেন — অবশ্য আপনি কিছু কিছু জানেন, কিন্তু ঐ চেয়ারে যখন বসে আছেন তখন কিছু বলতে পারবেন না — আলিপুর সেশন জজের কোর্টে গতকাল একটা বিচার চলছিল এবং একজন বিধান সভার সদস্য দরজার কাছে বসে ছিলেন যাতে সাক্ষীরা আসতে না পারে তার জন্য এমন ঘটনাও আমি জানি, একজন তার স্ত্রীকে হত্যা করেছিল সে সি. পি. এম. দলের একজন এম. এল. এ.-র সার্টিফিকেট দেখিয়ে ছাড়া পেয়েছিল। এম. এল. এ. সার্টিফিকেট দিয়েছে, "সে দিন ও আমার বাড়িতে কাজ করছিল, ও ওখানে ছিল না"। লজ্জা করে না আপনাদের, আপনারা প্রশাসন যন্ত্রকে, বিচার ব্যবস্থাকে হাত করে কি ভাবে রাজ্য চালাচ্ছেন? এই ভাবে ৯ বছর পশ্চিমবাংলার বুকে রাজত্ব চালাচ্ছেন। গণতন্ত্রের শ্রেষ্ঠ স্থান বিচার ব্যবস্থাকে ফ্যাসিস্ট কায়দায় দখল করবার চেষ্টা করছেন। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর থেকে এই জিনিস চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাঁকুড়ার এবং নদীয়ার ঘটনা কিছু দিন আগে এখানে উল্লেখ করা হয়েছে। আদালত রায় দেবে, সেখানে হাজার হাজার জনতাকে নিয়ে গিয়ে দাঁড় করিয়ে দেওয়া হয়েছিল। তারা মাইক নিয়ে স্লোগান দিচ্ছিল। আমি নিজে সেখানে গিয়ে এই জিনিস দেখেছি। কিছু দিন আগেই মেদিনীপুরে মাইক নিয়ে স্লোগান দেওয়া হয়েছে, "আসামির মুক্তি চাই, জামিন দিতে হবে, দিতে হবে"। আদালতের বাইরে মাইক নিয়ে ৫০০০ মানুষ স্লোগান দিচ্ছে জামিন দিতে হবে, দিতে হবে। এর পরেও আপনারা দাবি করবেন স্বাভাবিক ভাবেই বিচার ব্যবস্থা চলছে! আদালত প্রাঙ্গণে দাঁড়িয়ে স্লোগান দেওয়ার মধ্যে দিয়ে কি আইন ভাঙ্গা হচ্ছে না? কোর্টকে ডিসটার্ব করা হচ্ছে না? এই কিছু দিন আগে আদালত প্রাঙ্গণে এম. পি. বক্তৃতা দিলেন, মন্ত্রী বক্তৃতা দিলেন। এই যদি অবস্থা হয় তাহলে আমরা কোথায় দাঁড়িয়ে আছি! মাননীয় মন্ত্রী মহাশয় আরও জজ দেবেন, কি না দেবেন, সেটা প্রধান বিষয় নয়। বিচার যন্ত্রকে যারা এগিয়ে নিয়ে যাবে সেই পাবলিক প্রসিকিউটর থেকে শুরু করে হাইকোর্টের স্ট্যান্ডিং কাউন্সিল পর্যন্ত প্রতিটি নিয়োগের ক্ষেত্রে দলবাজি করছেন। তারা সরকারি টাকা নয়-ছয় করছে। এক বছরের মধ্যে এদের পেছনে হাইকোর্ট, সুপ্রিমকোর্ট ইত্যাদি মিলিয়ে পাবলিক এক্সচেকার থেকে কত টাকা খরচ করা হয়েছে এবং তার বদলে কি পাওয়া গিয়েছে, সেটা কি একটু মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন? কতগুলি মার্ডার কেসের আসামি ছাড়া পেয়েছে, সেটাও কি একটু বলবেন? আমরা দেখছি খুনের কেসের আসামি প্রকাশ্য দিবালোকে ঘুরে বেড়াচ্ছে। ফলে আজকে মানুষের মনে আর আইনের প্রতি আস্থা নেই। ফলে মানুষ দিনের পর দিন আইন নিজেদের হাতে তুলে নিচ্ছে এবং মানুষ মানুষকে খুন করছে। কারণ মানুষ আইনের প্রতি শ্রদ্ধা হারিয়ে ফেলেছে। আইনের প্রতি যখন মানুষ শ্রদ্ধা হারিয়ে ফেলে তখন একজন মানুষ আর একজন মানুষকে মারে, খুন করে। অতীতে আইনের প্রতি মানুষের যে শ্রদ্ধা ছিল তা এই বামফ্রন্ট ক্ষমতায় আসার পর হারিয়ে ফেলেছে। বামফ্রন্ট পশ্চিমবাংলায় আইনকে এমন

জায়গায় নিয়ে গেছে যে, মানুষ নিরাপত্তার অভাব বোধ করছে। আগে ভালো বিচার বলতে বোঝা যেত গুড মেন, গুড ল'ইয়ার অ্যান্ড গুড জাজমেন্ট। আর এখন বিচার পেতে হলে চাই গুড মানি, গুড সি. পি. এম. ক্যাডারস, গুড তদবির বাই মিনিস্টারস অ্যান্ড আদার অফিসারস।

[4-25 – 4-35 P.M.]

তাই আমি আপনাকে বলছি যে আপনি যে বাজেট পেশ করতে চলেছেন তা করবেন না। পশ্চিমবঙ্গের মানুষ যদি নির্ভিক ভাবে কথা বলতে না পারে তো এর চেয়ে দুঃখের কথা আর কি আছে? এইবার লোকে বলবে যে পশ্চিমবঙ্গ থেকে বিচার বিভাগ তুলে দিন, বিচার বিভাগের দরকার নেই। জঙ্গলের রাজত্ব কায়েম হোক, মানুষ জঙ্গলে বাস করুক। এটা খুবই পরিতাপের বিষয়। আমি সমালোচনা করছি না, একটা ঘটনার উদাহরণ দিলাম। এর মাধ্যমে আপনার শিক্ষা গ্রহণ হবে কিনা জানি না। আমরা জানি পশ্চিমবঙ্গের মানুষ দিনের পর দিন অবহেলিত জর্জরিত হচ্ছে। আমি আমার শেষ কথা বলছি যে, "বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে" আপনি ঐ চেয়ারে বসে যে পাপ করে চলেছেন তার প্রায়শ্চিত্ত আপনাকে করতে হবে রাস্তায় দাঁড়িয়ে। আমি এই বাজেটের বিরোধীতা করছি, আর আপনাকে বলছি যে আপনি এই বাজেট পেশ করবেন না। আপনি ভালো মানুষ পদত্যাগ করে বাড়িতে চলে যান, পশ্চিমবঙ্গের মানুষের কাছে গিয়ে বলুন যে অবিচারের কাছে আমি কিছু করতে পারলাম না। হার স্বীকার করে ফিরে এসেছি। এই কথা বলে বাজেটের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শচীন সেন ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার।

**মিঃ স্পিকার ঃ** ইয়েস, মিঃ শচীন সেন, হোয়াটস দি ম্যাটার?

**শ্রী শচীন সেন ঃ** রুল ৩৩১ এর প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** আপনি আবার রুল ধরলেন কবে থেকে?

**শ্রী শচীন সেন ঃ** ইররিলেভ্যান্স যদি হয়,

'The Speaker, after having called the attention of the House to the conduct of a number who persists in irrelevance or in tedious repetition either of his own arguments or of the arguments used by other member in debate, may direct him to discontinue his speech'.

মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলি মহাশয় আগাগোড়া যা বলে গেলেন, মাঝখানে আপনি একটু ইন্টারাপশন করলেন যেহেতু আপনি ঘটনাটা জানেন। কাজেই সবই অসত্যে ভর্তি। আপনি সেটুকু ডিসকন্টিনিউ করে দেবেন। আমার মনে হয় এক্সপাঞ্জ করা হোক কেন না পুরো বক্তব্য অসত্যৈ ভর্তি।

**মিঃ স্পিকার ঃ** এটাই তো বলার জায়গা, এখানে না হলে বলবে কোথায়?

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিচার বিভাগের মন্ত্রী মহাশয় যে

বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করে দু-একটা কথা বলব। মাননীয় সত্য বাপুলি মহাশয় বোধ হয় ভুলে গেছেন যে যখন ক্ষমতায় ছিলেন কেমন করে সেই ক্ষমতার অপব্যবহার করেছেন। 'বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে' এই উক্তি তিনি আজ করছেন। সেদিন গ্রাম বাংলার গ্রামে ঘরে সকলেরই চোখের জল পড়েছিল বলেই ওঁরা আজ ট্রেজারি বেঞ্চ থেকে ওধারে গিয়ে বসেছেন। পুলিশের সাহায্যে সাজানো মামলা করে গ্রামের লোককে ধরে নিয়ে যাওয়া হত, সাক্ষীদের মিসার ভয় দেখিয়ে মিথ্যা কথা বলানো হত। মিথ্যা সাজা গ্রহণ করতে হত। সেই সব ক্ষেত্রে জনগণের মধ্যে সবাই গ্রামের মানুষ ছিল। গ্রামের মানুষদের মধ্যে মুখিয়াদের সাহায্যে যারা অপরাধের সঙ্গে জড়িত নয় তাদের আদালতের হুকুমে ধরে নিয়ে গিয়ে নির্দেশ দিয়ে বলা হত ঐ লোককে জেলে দিতে হবে। সেটা বুঝি আদালতের উপর ডিকটেটরশিপ করা হয় নি? এখন এই কথা বলছেন। ভুলে গেছেন সেই সময়ে ক্ষমতার কি রকম অপব্যবহার করেছেন? বিচারে সাধারণ মানুষের সত্য কথা বলবার অধিকার ছিল না। আদালতে সত্য কথা বললে পুলিশের মিসা, আর তা না হলে যুব কংগ্রেস এবং ঐ ছাত্র পরিষদের ঠ্যাঙ্গাড়ে বাহিনীদের দিয়ে পেটানো হত। তাদের বিরুদ্ধে কোনও অভিযোগ লেখা হত না। যখন ১১০০ লোক খুন হয়েছিল তখন একটা অপরাধীকে কি ধরা হয়েছিল, একটা লোকেরও কি বিচার হয়েছিল, আজকে বিচার দেখাচ্ছেন? আদালতের মেরুদন্ড ওরা ভেঙ্গে দিয়েছিল। সেই ভাঙ্গা মেরুদন্ডকে এই বামফ্রন্ট সরকার সোজা করেছেন এবং সেখানে যথাযথভাবে বিচার করছেন। আজকে সারা পশ্চিমবঙ্গে, যে কোনও দলের লোক হোক না কেন, অপরাধ করলে যার বিরুদ্ধে আদালতে অভিযোগ আসবে তার বিচার হবে। এখানে বিচারের বাণী নিভৃতে কাঁদে না, এখানে ন্যায় বিচার হয়, সাধারণ মানুষ বিচার পায়। আজকে, যে পার্টিরই হোক না কেন, অপরাধ করলে তার বিরুদ্ধে জেনারেল প্রসিডিংস হয়, বিচার হয় এবং তাকে আদালতে গিয়ে দাঁড়াতে হয়। তবে এই কথা বলব — এই বিচার ব্যবস্থার জন্য যে অর্থ প্রয়োজন, সেই অর্থ যাতে দিল্লি থেকে দেন সেটা আপনারা লক্ষ্য রাখুন। আপনারা এখানে ৩০ বছর রাজত্ব করেছিলেন, কিন্তু চুঁচড়া কোর্ট ভেঙ্গে পড়ছিল। ৯ মাস ধরে সেখানে কোনও বিচারকার্য হয় নি। মাননীয় বিচারমন্ত্রী এবং আমাদের সরকার ঐ আদালতগৃহ অতি কষ্টে নির্মাণ করেছেন। সরকারের টাকা কম বলে আমরা গাউনের পয়সা দিতে পারি না বলে জজ সাহেবদের জন্য দুঃখ হয়। আমাদের পাওনা ৩২৫ কোটি টাকা যে দিল্লি আমাদের দিলেন না — সেটা আপনাদের বলবার দরকার নেই? কিন্তু পশ্চিমবাংলার মানুষ জানেন এটা। আজকে আরামবাগ, আরামবাগ বলে আপনারা চেঁচাচ্ছেন। কিন্তু কি হয়েছে সেখানে যে আরামবাগ বলে চিৎকার করছেন? মুসলিম মহিলাদের যে গণতান্ত্রিক অধিকার ১২৫ ধারায় ভারতের সকল নারীর সমান অধিকার রয়েছে, সেই অধিকারকে আপনারা কেড়ে নিচ্ছেন। এইভাবে মহিলাদের আপনারা নির্যাতন করছেন। সাধারণ মানুষ আইন জানে না, সেখানে ঐ রকম একটি অপরাধের ঘটনা — যার ঠিকমতো বিচার হল না — সেখানে বিক্ষোভ হতেই পারে। তার জন্য জজ সাহেবের বাড়ি ঘেরাও হয়েছে বলেছেন। জজ সাহেব থাকেন চুঁচুড়ায় এবং এস. ডি. জে. এম. থাকেন আরামবাগে। কাগজওয়ালারা একটা কথা কাগজে লিখে দিলেন, আর আপনারা তা পড়ে চেঁচাতে লাগলেন। সেখানে উকিল বাবু যিনি ছিলেন, তিনি আদালতে দরখাস্ত মুভ করে সেখান থেকে নিয়ে গেছেন। আপনাদেরই একজন এম. পি. চেষ্টা করেছিলেন যাতে মামলা করে পঞ্চায়েত

নির্বাচন বন্ধ করে দেওয়া যায়। আবার সেই এম. পি. নির্বাচনের পর জনগণের সামনে সরকারকে হেয় করবার চেষ্টা করেছিলেন। সেইজন্য এই রকম নরকের ঘটনায় আমাদের জড়াতে চেয়েছিলেন। যে লোক চোলাই খায়, তাকে যদি সন্দেশ খেতে দেওয়া যায় — সে খুশি হয় না। আপনাদেরও লক্ষ্য নরকের দিকে, সে দিকেই আপনারা যাবেন। এত জিনিস থাকতে তাই নরকের জিনিস ঘাঁটাঘাঁটি করছেন। আপনাদের নিজেদের চরিত্র সংশোধন করুন, সমাজের কল্যাণের কথা ভাবুন এবং সাধারণ মানুষ, বঞ্চিত ও দুর্বল নারী জাতির পক্ষে দাঁড়িয়ে তাঁদের সাহায্য করুন। এক্ষেত্রে আমাদের যেমন দায়িত্ব রয়েছে, আজকে কংগ্রেস পক্ষেরও সেই একই দায়িত্ব রয়েছে, যেহেতু সারা ভারতবর্ষ যখন তাঁদের দায়িত্বে রয়েছে। আশা করি সেই দায়িত্ব আপনারা পালন করবেন। বিচার-বিভাগের এই বাজেট বইটা বোধ হয় আপনারা পড়ে দেখেন নি। আমাদের ক্ষমতা সীমিত, আর্থিক ক্ষমতাও কম। কিন্তু এই অর্থের অল্পতার মধ্যেও আমরা আদালতগৃহ সংস্কার করেছি এবং নূতন নূতন আদালত স্থাপন করেছি।

[4-35 – 4-45 P.M.]

তারপর সেই সমস্ত জায়গাগুলোর কথা আপনারা একবারও ভাবলেন না। আমরা আরও একটা প্রপোজাল দিয়েছি আরামবাগের ব্যাপারে। আমরা বারে বারে বলেছি আরামবাগে একটা সাবডিভিশনাল কোর্ট হোক। গোঘাট থেকে ২০০ কিলোমিটার দূরে যেতে হয় চুঁচুড়া কোর্টে মোকর্দমা করতে। গোঘাটের মানুষগুলোকে একটা মামলার জন্য ৮-১০-১৫ দিন ধরে চুঁচুড়ায় থাকতে হয়। এখানে এসে তাদের মাথা গোঁজবার কোনও জায়গা থাকে না, বাধ্য হয়ে তারা কোর্টের বারন্দায় রাত্রে শুয়ে থাকতে হয়। তাও আবার এই কোর্টের বারান্দায় থাকার জন্য পুলিশকে নজর এনে না দিলে হয় না। এই অবস্থা কংগ্রেসি রাজত্বে ৩০ বছর ধরে চলেছে, কোনও পরিবর্তন করার চেষ্টা করা হয় নি। এই বামফ্রন্ট সরকার আসার পর সাধারণ মানুষের জন্য এই ব্যাপারে চিন্তা করছেন। হাজার হাজার মানুষকে অভিযুক্ত হয়েই হোক আর না হয়েই হোক বিচারের জন্য ২০০ কিলোমিটার পথ অতিক্রম করে চুঁচুড়ায় আসতে এবং ১০-১৫ দিন তাদের সেখানে থাকতে হয়। সেই জন্য যাতে এখানে একটা আলাদা সেশন কোর্ট করা যায় তার চেষ্টা করা হচ্ছে। আইন পাশ করা হয়েছে আলাদা ভাবে করার জন্য এবং রাজ্য সরকার বলেছি সাবজেক্ট টু কনফারমেশন বাই দি হাইকোর্ট। এখন হাইকোর্ট যদি হ্যাঁ করে তাহলে এই মানুষগুলো একটু বিচার পায়। আমাদের অর্থের অভাব রয়েছে। আমি তাই বলতে চাই আসুন, এই ব্যাপারে আমরা একমত হই। মাননীয় মন্ত্রী মহাশয় সুন্দর ভাবে পশ্চিমবাংলায় কাজ করবার চেষ্টা করছেন। কিন্তু অর্থ কম, সব কিছু করার উপায় নেই। বহু বই নষ্ট হয়ে যাচ্ছে, বহু রেকর্ড নষ্ট হয়ে যাচ্ছে, সাব রেজিস্টার অফিসে রেকর্ডগুলি রাখার জায়গা নেই। কিছু পয়সা যাতে পাওয়া যায়, এখানে যাতে বিচার বিভাগকে ভালো করা যায়, যাতে কিছু ঘর বাড়ানো যায়, লিটিগেন্ট পাবলিকদের জন্য যাতে ল্যাট্রিন এবং তাদের জন্য খাবার জলের ব্যবস্থা করতে পারা যায় তার জন্য আপনারা সহযোগিতা করুন। আমি আশা করব মাননীয় বিচারমন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেই ব্যাপারে আপনারা তাঁকে সাহায্য করবেন এবং আগামী দিনে সারা পশ্চিমবাংলায় সুষ্ঠু বিচার ব্যবস্থার জন্য আপনারা সকলে হাত প্রসারিত করবেন। এই কথা বলে আমি এই বাজেটকে

সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় তাঁর দপ্তরের ব্যয় বরাদ্দের যে দাবি উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি। আজকে যেটা বিচার্যের বিষয় সেটা হ'ল বিচারের পরিকাঠামো নিয়ে বিচারকের বিচার নিয়ে নয়। কিন্তু আজকে আমরা দেখলাম বিচারকের বিচার নিয়েই বেশি আলোচনা হ'ল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি এবং মাঝে মাঝে শুনেছি যে বিচারকের বিচার জনতার মনঃপুত না হলে জনতা আধলা ইট দিয়ে তার প্রতিবাদ জানায়। এই ব্যাপারটা কতখানি শোভনীয়, কতখানি যুক্তি সংগত এবং কতখানি আইন সংগত সেই প্রশ্নে আমি যাচ্ছি না। তবে আইনগত তার একটা প্রতিকার আছে, অন্য পথে গেলে আইনে তার প্রতিবিধান আছে। সেই সমস্ত কাজের জন্য কোর্টে মামলা হবে এবং আদালতে সেই সমস্ত মামলা চলতে পারে। আমরা দেখতে পাচ্ছি যে বিভিন্ন ক্ষেত্রে এমন সমস্ত ঘটনা ঘটছে যে এই বিচার ব্যবস্থার প্রতি মানুষের আস্থা দিনের পর দিন হ্রাস পাচ্ছে। এর কারণ অনুসন্ধান করা দরকার। কেন এটা হচ্ছে এটা দেখে যাতে এই অবস্থার সৃষ্টি না হয়, বিচারের উপর মানুষের যাতে আস্থা ফিরে আসে সেই প্রস্তাব নেবার আজকে দিন এসেছে। তাই আমি এই সব প্রশ্নে যেতে চাই না। আমি শুধু এইটুকু বলতে চাই মাননীয় বিচারমন্ত্রী মহাশয় হাউসে দরিদ্রদের আইনগত সহায়তা দানের কর্মসূচী বিলি করেছেন। এই কর্মসূচীর মধ্যে তিনি বলেছিলেন কতখানি সুযোগ-সুবিধা এবং কি ভাবে উপকৃত হবে দরিদ্র মানুষেরা এই কর্মসূচীর মাধ্যমে। আমরা আশা করেছিলাম অনেক দরিদ্র মানুষ যারা বিভিন্ন কারণে বিচারের সুযোগ পাচ্ছে না তারা এই সব সুযোগ নিতে এগিয়ে আসবে। কিন্তু বাস্তবে দেখা গেছে যে মানুষ অভিপ্রেত সেই ধারাগুলির সুযোগ নিতে পারেন না। আমার কাছে যা মনে হয়েছে — এর প্রধান কারণ হল প্রচারের অভাব। আজকে মাননীয় মন্ত্রীমহাশয় তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন, আইনগত সাহায্য কর্মসূচীর বিস্তৃত ব্যাখ্যা করে পুস্তক ছাপানো হয়েছে এবং বিতরণ করা হয়েছে। কিন্তু তা কোনও স্তর পর্যন্ত গিয়ে পৌঁছেছে তা আমার জানা নেই। গ্রামাঞ্চলে যাঁরা চাষবাসের সঙ্গে যুক্ত আছেন, তাঁদের কাছে এই সহায়তা কতটুকু গিয়ে পৌঁছুবে, কি ভাবে সেটা প্রয়োগ হবে ইত্যাদি বাস্তব ধারণা তাঁদের অনেকেরই নেই। তাঁরা এই আইনগত সহায়তা দান প্রকল্পের সম্বন্ধে কিছুই জানেন না। গ্রামাঞ্চলের বিভিন্ন স্থানে তাঁরা নানা ভাবে অত্যাচারিত হচ্ছেন, কি ভাবে তার প্রতিকার পাওয়া যেতে পারে, কাদের কাছে গেলে প্রতিকার পাওয়া যাবে এই সমস্ত কিছুই তাঁরা জানেন না। গ্রামাঞ্চলে আজকের দিনের বিশেষ যে অবস্থা, বিবাহ বিচ্ছেদগ্রস্থ যে সমস্ত মহিলা আছেন, তাঁরা এই আইনগত সাহায্য দানের কর্মসূচী থেকে কতখানি সাহায্য পেতে পারেন, কতখানি তা ফলপ্রসূ হতে পারে, সে সম্বন্ধে তাঁরা ওয়াকিবহাল নন। তাঁদের ক্ষেত্রে এখন পর্যন্ত সংবিধান প্রদত্ত আইনের কতখানি সাহায্য পাওয়ার কথা বা প্রতিকার পাওয়ার কথা, সে সম্বন্ধে তাঁরা এখনও জানেন না যে কি ভাবে সেই সহায়তা তাঁদের পেতে হবে, কোন পথে গেলে আইনের সহায়তা তাঁরা পেতে পারেন তাও তাঁরা জানেন না। আমি সেজন্য আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে প্রস্তাব রাখছি, এ বিষয়ে পঞ্চায়েত এলাকাগুলিতে একটি বিশেষ ধরনের সেমিনার করে আলোচনা চক্রের মাধ্যমে দরিদ্র ও অসহায় মানুষের নিজেদের অধিকার সম্বন্ধে সচেতন করা যেতে

পারে। তাঁরা যাতে এ বিষয়ে প্রতিকার পেতে পারেন, আইনের সুযোগ বিশেষ ভাবে পেতে পারেন এবং তারজন্য এগিয়ে আসতে পারেন তার ব্যবস্থা করা দরকার। গ্রামের সমস্ত দরিদ্র অসহায় মানুষ যাতে এই কর্মসূচীর সহায়তা পেতে পারেন এবং সাহায্য গ্রহণ করতে এগিয়ে আসেন তারজন্য এই ব্যবস্থা করা যেতে পারে। তাঁরা যখন এই কর্মসূচীর সাহায্য নিতে এগিয়ে আসবেন, কেবলমাত্র তখনই এই সহায়তা-দান প্রকল্প প্রকৃতপক্ষে সফলতা লাভ করতে পেরেছে বলে তাঁদের কাছে প্রতিপন্ন হবে। তাছাড়া, এটা কেবলমাত্র কাগজে-কলমেই সীমাবদ্ধ থেকে যাবে। এই কর্মসূচীকে কি ভাবে প্রকৃতপক্ষে বাস্তবায়িত করা যায়, গরিব মানুষকে আরও ভালো ভাবে এই সাহায্য প্রদান করা যায়, সাহায্য দানের ক্ষেত্রে কি কি অন্তরায় আছে, সবকিছু আরও ভালো ভাবে দেখা দরকার। সরকারের এই প্রকল্পকে সাধারণ গরিব অসহায় মানুষ আজ অভিনন্দন জানাচ্ছেন। তাঁরা অন্তরের সঙ্গে এই প্রকল্পকে ওয়েলকাম করবেন। এই প্রকল্পের সুফল গ্রামের প্রত্যন্ত অঞ্চলে পৌঁছে দেবার জন্য আমি বিশেষ ভাবে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাই। এই সাথে সাথে তাঁর আনীত এই বাজেট বক্তব্যের প্রতি আমার সমর্থন জ্ঞাপন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হাজারী বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিচার ও আইন মন্ত্রী মহাশয় তাঁর দপ্তরের যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন, আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। স্যার, আপনি জানেন যে, বিগত কংগ্রেস সরকারের আমলে পশ্চিমবাংলায় বিচার এবং আইন ব্যবস্থার কি প্রহসন চলেছিল? বিচারের প্রশ্নে সাধারণ মানুষ আবেদন জানাতে গিয়ে কি ভাবে হয়রান হয়েছেন, লুণ্ঠিত হয়েছেন, সে সব আপনি জানেন। বর্তমান বামফ্রন্ট সরকার সাধারণ গরিব মানুষের সাহায্যে আইনের যে ব্যবস্থা করেছেন তা অত্যন্ত প্রশংসনীয়। বামফ্রন্টের আগে বিগত দিনের কংগ্রেস সরকার দরিদ্রতম মানুষের সাহায্যের প্রশ্নে যে ব্যবস্থা করেছিলেন তা পর্যাপ্ত ছিল না। আইনগত সাহায্যের ক্ষেত্রে ১৯৭৪ সালে দেখা যায় যে, যে সমস্ত গরিব মানুষের বাৎসরিক আয় ২৪০০ টাকা, তাঁদেরই একমাত্র আইনের সাহায্য বা সুযোগ দেওয়া হত। অথচ তাঁদের চাইতে ভীষণ ভাবে যে সমস্ত গরিব মানুষ ছিলেন, তাঁরা সেই সুযোগ পেতেন না। বর্তমানে বামফ্রন্ট সরকার একটা প্রকল্প করেছেন গ্রামাঞ্চলের এবং শহরাঞ্চলের যে সমস্ত মানুষের বাৎসরিক আয় ৫০০০ হাজার টাকা তাঁরাও এই আইনের সুযোগ-সুবিধা পাবেন। এর ফলে গ্রাম ও শহরাঞ্চলের বহু মানুষ আজ উপকৃত হচ্ছেন। শুধু তাই নয়, সাধারণ মানুষের স্বার্থে, কি তাঁদের অধিকার, কি তাঁদের বক্তব্য, কি সুযোগ তাঁরা ভোগ করছেন এবং কি তাঁরা পেতে পারেন, সমস্ত কিছু ওয়াকিবহাল করার ব্যবস্থা করেছেন। এই দপ্তর থেকে পুস্তক প্রকাশ করে গ্রামেগঞ্জের মানুষের মধ্যে বিতরণ করা হচ্ছে। এই প্রকল্পের সুযোগ জেলাস্তরে শুধু নয়, ব্লক স্তর পর্যন্ত সমস্ত মানুষের মধ্যে দেওয়ার জন্য বিশেষ ব্যবস্থা গ্রহণ করেছেন এবং ঐ সমস্ত জায়গায় কমিটিও করেছেন।

[4-45 – 4-55 P.M.]

এই কমিটির মাধ্যমে ব্লক স্তরে সেমিনার হয়েছে। সেই সেমিনারগুলিতে পঞ্চায়েতের মাধ্যমে সাধারণ মানুষকে ডেকে এর কি উদ্দেশ্য, কি কার্যক্রম হতে পারে সেগুলি এই সরকার তাদের ওয়াকিবহাল করেছে। তারজন্য বামফ্রন্ট সরকার জনগণের অসংখ্য ধন্যবাদ

পেয়েছে। এর উদ্দেশ্য সফল করার প্রশ্নে মানুষের মধ্যে প্রচার করার জন্য এই দপ্তর এই আইনটা যাতে আরও বাস্তবিক রূপ পায় তার জন্য সেমিনারের মধ্যে দিয়ে যাতে করে এই বিস্তৃতি লাভ হয় আগামী দিনে তার ব্যবস্থা নেওয়া প্রয়োজন। তার জন্য এই সরকার এবং এই দপ্তর এগোচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি বলতে চাই বিগত দিনে এই আইনকে কুক্ষিগত করে এবং কেন্দ্রীভূত করে ছিল। বামফ্রন্ট এসে একে বিকেন্দ্রীকরণ করেছে যাতে গরিব মানুষ এবং গ্রামাঞ্চলের মানুষ বিচার ব্যবস্থার এই সুযোগ গ্রহণ করতে পারে। তার জন্য বামফ্রন্ট সরকারের বিচার এবং আইন দপ্তর সাব-জাজকোর্ট গ্রামাঞ্চলে করার প্রয়োজন হয়ে পড়েছে। আমাদের জেলায় একটা সাব-জাজকোর্ট আছে। এছাড়া জঙ্গীপুর এবং কাঁদিতে করার চেষ্টা করা হচ্ছে। এর ফলে মানুষকে আর শহরে আসতে হবে না। সাব ডিভিশানে এর সুযোগ-সুবিধা নিতে পারবে। এখানে বিদ্যুতের ব্যবস্থা করতে হবে। বাসগৃহ করার বিশেষ প্রয়োজন, এখানে যে কোর্টের অফিসার এবং হাকিমরা এবং জাজেরা থাকেন তাদের জন্য বাসগৃহের দরকার। এরা ভাড়া বাড়িতে থাকে ফলে এদের খুব অসুবিধা হয়। তবে এটা আনন্দের খবর যে বামফ্রন্ট সরকারের পক্ষে থেকে কোর্টের ভেতরে ২২-২৩টি বাড়ি করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। যে সমস্ত লিটিগ্যান্ট আছে তাতে পাবলিক অফিসার নিয়োগ করে তাদের সুযোগ-সুবিধা গ্রহণ করার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের আরেকটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি সেটা হচ্ছে ইলেট্রিফিকেশনের প্রশ্নে। বিগত দিনের সরকার আদালতের ব্যাপারে কোনও চিন্তা-ভাবনা করেন নি। বিগত দিনের সরকার শুধু সাবোটেজ করে গেছেন। এই বিচার-বিভাগগুলির অফিসে যাতে জেনারেটর ব্যবস্থা থাকে তার জন্য আবেদন করব। কারা—এই দপ্তর অতি গুরুত্বপূর্ণ বিভাগ, এখানে জেনারেটের থাকা বিশেষ দরকার। কারণ এখানে যারা কাজ করেন তাদের অত্যন্ত মাথা ঠান্ডা রেখে কাজ করতে হয়। সুতরাং কোর্টগুলিতে যাতে জেনারেটের ব্যবস্থা করা হয় তার জন্য আবেদন করব। আরেকটি কথা বলতে চাই তা হল বহরমপুরে এবং মুর্শিদাবাদ জেলার সাব-ডিভিশনে কোর্টের লিটিগ্যান্টের জন্য পাবলিকের কোনও উইটনেস শেড নেই। এই উইটনেস শেড না থাকার জন্য যেসব লোক যায় তারা খুব অসুবিধা ভোগ করে। এবং এর ফলে তারা নিষ্ক্রিয় হয়ে যেতে পারে। আমার কাছে খবর আছে যে মুর্শিদাবাদ ল'ইয়ারস অ্যাসোসিয়েশনের জন্য এক লক্ষ টাকা এই দপ্তর থেকে স্যাংশন হয়েছিল কিন্তু পি. ডব্লি. ডি. এখনও পর্যন্ত ওখানে কাজকর্ম শুরু করেনি। আমি আবেদন করব এই কাজ তরান্বিত করার একটা আপনি নির্দেশ দিন। তাছাড়া আমি আরেকটি কথা বলতে চাই সেটা হচ্ছে উত্তরবঙ্গে বিভিন্ন সময়ে একটা দাবি ছিল যে কলিকাতা হাইকোর্টের একটা সারকিট বেঞ্চ সেখানে করা হোক এবং সেই ব্যাপারে আপনার দপ্তর সিদ্ধান্ত পর্যন্ত নিয়েছে। আগামী দিনে সেখানে যাতে কলিকাতা হাইকোর্টের একটা সার্কিট বেঞ্চ করা হয়। আপনি কয়েকটি সাব-ডিভিশনাল কোর্ট করার সিদ্ধান্ত নিয়েছেন। মেদিনীপুর, গড়বেতা এবং বোলপুরে এই কোর্ট করার সিদ্ধান্ত গ্রহণ করেছেন শুনেছি এবং এই ব্যাপারে সরকারের এই দপ্তর যে অগ্রণী ভূমিকা নিয়েছে তা আমরা জানি। আরেকটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমরা জানি পশ্চিমবঙ্গে মুর্শিদাবাদ জেলা একটি ঐতিহাসিক স্থান। মুর্শিদাবাদের নবাব স্টেট হাজারদুয়ারীকে এই সরকার ১৯৮৫ সালে অধিগ্রহণ করেন এবং এর যে গুরুত্বপূর্ণ তৈলচিত্র, মূল্যবান জিনিসপত্র তার প্রতি কেন্দ্রীয় সরকার গুরুত্ব দিয়েছিলেন এবং এই সংস্থাটিকে কেন্দ্রীয়

সরকার গ্রহণ করতে চান এবং সেই হিসাবে ১৯৮৫ সালে কেন্দ্রীয় সরকারকে হস্তান্তর করা হয়েছে। এর বাকি যে অংশ সেটা রাজ্য সরকারের অধীনে আছে। এখানে অফিসার নিযুক্ত রয়েছে তারাই দেখাশোনা করত এবং বিগত দিনে ওই কর্মচারিদের মাহিনা ছিল মাত্র ৬০ টাকা। সেখানে বামফ্রন্ট সরকার আসার পর ৬০ টাকার বেতনটাকে বাড়িয়ে এখন ৩৫০ টাকায় ব্যবস্থা করেছেন। এই নবাব স্টেটে যারা বেড়াতে আসেন এবং বাগানে ঘুরতে আসেন তারা আগে নানা অসুবিধায় পড়ত এবং সেই সমস্ত মানুষের এখন পানীয় জলের ব্যবস্থা করা হয়েছে। পুরুষ এবং মহিলাদের ল্যাট্রিনের ব্যবস্থা করা হয়েছে, নৌকা ভ্রমণ যাতে করতে পারে তার ব্যবস্থা করা হয়েছে। তাছাড়া থাকবার জন্য ডরমেটারীর ব্যবস্থা করা হয়েছে এবং তাতে ৩৫০টি বেডের ব্যবস্থা করা হয়েছে। তা ছাড়া প্যালেসে যাতে নির্বিঘ্নে ঘুরতে পারে তার জন্য গার্ডের ব্যবস্থা করা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগামী দিনের যে সমস্ত পরিকল্পনা মাননীয় মন্ত্রী মহাশয় এখানে রেখেছেন সেইগুলিকে সুষ্ঠুভাবে রূপায়ণ করতে গেলে এবং মানুষকে সুষ্ঠুভাবে বাঁচাতে গেলে আইনের প্রয়োগ দরকার। সত্য বাপুলি মহাশয় বলেছেন আইনের কিছু পরিবর্তন হওয়া দরকার। সেন্ট্রাল গভর্নমেন্ট চাইছেন যাতে সমস্ত মামলাগুলি অতি দ্রুত নিষ্পত্তি হয়ে যায়। সি. আর. পি. সি. বা ক্রিমিনাল প্রসিডিওর কোড এই আইনটা পাল্টানো দরকার, এটার পাল্টানোর অধিকারী একমাত্র সেন্ট্রাল গভর্নমেন্ট। শুধুমাত্র জজ, ম্যাজিস্ট্রেট বাড়ালেই হবে না তার সাথে সাথে আইনের যে দৃষ্টিভঙ্গি আছে সেটারও পরিবর্তন হওয়া দরকার। আমি কংগ্রেসি বন্ধুদের কাছে আবেদন করছি সাধারণ মানুষের স্বার্থে যদি দেখতে হয় তাহলে আইনের সংশোধন করে এবং বিচারপতিরা যাতে উপকৃত হতে পারে সেই দিকটা দেখেই তা করা উচিত। বর্তমানে অবশ্য রেজিস্ট্রেশনের দলিল-র কপি পেতে খুব একটা অসুবিধা হয় না, দ্রুত পাওয়া যায়। এই সবের জন্য অফিসার নিয়োগ করা হয়েছে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লাহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে আমাদের বিরোধী পক্ষের যে কাট মোশন আনা হয়েছে তার সম্পর্কে দু-চারটি কথা বলে আমার ব্যয়-বরাদ্দকে সমর্থন করার জন্য হাউসের কাছে অনুরোধ করব। শ্রী বাপুলি একজন খুব বড় রাজনৈতিক নেতা, তিনি রাজনৈতিক বক্তব্য রেখেছেন। আমি তাকে কতকগুলি কথা বলতে চাই। উনি যে পার্টিতে আছেন, সেই পার্টির আইন মন্ত্রী একদা ঘোষণা করেছিলেন এবং এখনও যেটা তুলে নেওয়া হয় নি — তাতে ওরা বলেছিলেন আমরা চাই কমিটেড জুডিসিয়ারি — এটা হয়ত শ্রী বাপুলির স্মরণ থাকবে। আপনারা পি. পি., এ. পি.-র সঙ্গে বলেছেন। আপনাদেরকে দৃঢ়তার সঙ্গে বলছি আমরা কোনওদিন কমিটেড জুডিসিয়ারি চাই নি, আমরা চাইব কমিটেড ল'ইয়ার। কারণ এটা না হলে আমাদের অনেক অসুবিধা হবে। এটা আমাদের নৈতিক প্রশ্ন। আমি মনে করি না এই নীতিতে কেউ কোনও রকম আপত্তি করতে পারে। আমি বলছি ওদের নীতি হচ্ছে কমিটেড জুডিসিয়ারি, এই নীতির দ্বারা যথেষ্ট প্রমাণ পাওয়া যায় তাদের মনোভাবের। আপনাদের একজন ছাত্র পরিষদের নেতা আজ হচ্ছে সেটা তো আপনাদের জানা আছে এটা তো আপনারাই করেছিলেন, একজনকে জুডিসিয়াল মিনিস্টার

করেছিলেন তাকেই আবার চিফ জাস্টিস করলেন। এটা যে পার্টি করেছে সেই পার্টির মুখেই আবার অন্য রকম শুনছি। ওদের আমলে কে. এম. রায় নামে একজন জাজ ছিলেন, তাকে ওরা হত্য করলেন, মার্ডার করলেন, ওদের আমলেই মার্ডার হয়েছিল। আর একজনের নাম করছি টি. পি. মুখার্জি ওদের আমলেই হয়েছিল — যিনি সাঁইবাড়ির অনুসন্ধান কমিশনের প্রধান ছিলেন। যখন দেখা গেল টি. পি. মুখার্জি নিরপেক্ষভাবে চলছেন সেই সময়ে তিনি যখন একদিন কলকাতায় ভ্রমণ করছিলেন সকাল বেলায় লোক, তখন তার উপর ছুরিকাঘাত করা হয়েছিল।

[4-55 – 5-05 P.M.]

এইভাবে ওরা নিরপেক্ষ বিচারের ব্যবস্থা করেছিলেন। আমি আর এইসব বিষয়ে কথা বলব না, তবে এরকম অনেক ঘটনা বলা যায়। অ্যাসিড বাল্বও ছোড়া হয়েছে। হাইকোর্টের জজ নিয়োগ করেন কেন্দ্রীয় সরকার। উদাহরণ দিয়ে বলতে পারেন এই নিয়োগের ব্যাপারে ৮/৯ বছরে এই সরকার এমন কোনও লোককে নিয়োগ করেছেন যেখানে তিনি আমাদের লোক। তাঁদের লজ্জার কোনও বালাই নেই বলে এইসব কথা বলছেন। আর ২/১টি কথা বলে আমি শেষ করছি। আমরা আমাদের সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে যে বিচারের ব্যবস্থা করেছি সে কথাই বলছি। টাকা কেন ফেরত যাচ্ছে সেসব আলোচনা করে লাভ নেই। তাঁরা কি শর্তে টাকা দেন সেসব আপনারা জানেন। পশ্চিমবঙ্গে ওদের আমলে কটা নূতন কোর্ট হয়েছে তা আপনারা জানেন। নূতন জেলা, সাবডিভিশনে কোর্ট করা হচ্ছে। দাঁতন, গড়বেতায় নূতন কোর্ট করা হচ্ছে। এই রকম ছোট ছোট জায়গায় করতে হবে বিচারকে মানুষের কাছে নিয়ে যাবার জন্য। আবার হাইকোর্টে নূতন জজের ব্যবস্থা করা হচ্ছে যার জন্য ২৫ থেকে ৩০ লক্ষ টাকা ব্যয় করা হবে। ঘর বাড়ি নূতনভাবে করছি। কৃষ্ণনগর, রানাঘাটে নূতন বাড়ি হচ্ছে। আমাদের সীমিত ক্ষমতার মধ্যে এইসব আমরা করছি। আপনারা তুলনামূলকভাবে বাজেট রেশিও দেখলে দেখবেন যেখানে আমরা এক টাকার কাছাকাছি খরচ করছি সেখানে কেন্দ্রীয় সরকার ১০ পয়সার বেশি খরচ করেন না। বাপুলি বাবু যদি আমাদের আরও বেশি টাকার ব্যবস্থা করেন তাহলে আমরা আরও বেশি মানুষের কাছে বিচারের ব্যবস্থা নিয়ে যাব। আমাদের নীতি হচ্ছে গ্রামে বিচার ব্যবস্থাকে নিয়ে যাওয়া এবং সেদিক থেকে আমাদের বাজেট প্রণয়ন করা হয়েছে। আর একটি কথা বলে আমি শেষ করব। লিগ্যাল এড ওরা আরম্ভ করেছিলেন। কিন্তু আপনাদের কি রেকর্ড তা আপনারা জানেন। ৫ বছরে ওদের আমলে সারা পশ্চিমবাংলায় ৫০টি কেসেও ওরা সাহায্য দিতে পারেন নি। আমি মনে করি না আমরা যা করেছি তা খুব কার্যকর। আমাদের অনেক দুর্বলতা আছে। কাজও খুব প্রশংসনীয় নয়। কিন্তু আমরা শুরু করেছি এবং আগামী দিনে সকলের সমর্থন পেলে লিগ্যাল এডে আরও অনেক বেশি কাজ দেখাতে পারব। এই আশা প্রকাশ করে আমার বাজেটের প্রতি সকলের সমর্থন দাবি করে, কাট মোশনের বিরোধীতা করে আমি শেষ করছি।

**Demand No. 4**

The motion of **Shri Kashinath Misra** that the amount of demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of **Shri Syed Abul Mansur Habibullah** that a sum of Rs. 13,00,79,000 be granted for expenditure under Demand No. 4, **Major Head : "214 — Administration of Justice".**

(This is inclusive of a total sum of Rs. 3,30,00,000 already voted on account in March, 1986) was then put and agreed to.

The motion of **Shri Kashinath Misra** and **Shri Abanti Misra** that the amount of demand be reduced to Re. 1/-, were then put and lost.

The motion of **Shri Kashinath Misra** that the amount of demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of **Shri Syed Abul Mansur Habibullah** that a sum of Rs. 6,48,93,000 be granted for expenditure under Demand No. 8, **Major Head : "230 — Stamps and Registration".**

(This is inclusive of a total sum of Rs. 1,62,25,000 already voted on account in March, 1986), was then put and agreed to.

**Demand No. 41**

**Major Head : 285 — Information and Publicity, 485 — Capital Outlay on Information and Publicity and 685 — Loans for Information and Publicity.**

**Shri Probhas Chandra Phodikar :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a Sum of Rs. 7,05,39,000 be granted for expenditure under Demand No. 41, **Major Head : "285 — Information and Publicity, 485 — Capital Outlay on Information and Publicity and 685 — Loans for Information and Publicity".**

(This is inclusive of a total sum of Rs. 1,76,40,000 already voted on account in March, 1986).

**(Printed Budget Speech of Shri Prabhas Ch. Phodikar circulated to the members may be taken as read)**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বাজেট বক্তৃতার মধ্যে কিছু প্রিন্টিং মিসটেক আছে — ২ নং পৃষ্ঠার ৬ নং অনুচ্ছেদের দ্বিতীয় পর্যায়ে ৩,৮৯০ আছে, এটা হবে ৩,৬৯০ এবং শেষ পৃষ্ঠাতে ৪৪ নং অনুচ্ছেদে শব্দটা আছে 'সুগম' ওটা হবে 'সুষম'। ইংরাজী তর্জমা যেটা আছে সেখানে পৃষ্ঠা নম্বর ৬, যেখানে আছে ২৪ ফিচার ফিল্ম সেখানে ২৪ ডকুমেন্টারি ফিল্ম। ২ নং পৃষ্ঠার ৬ নং অনুচ্ছেদের দ্বিতীয় পর্যায়ে ৩,৮৯০ এর জায়গায় ৩,৬৯০ হবে। স্যার, বাজেটের উপর আলোচনা হওয়ার পর আমি আমার জবাবি ভাষণের সময় বিস্তারিত বক্তব্য রাখব।

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৮৬-৮৭ সালে ৪১ নং অনুদানের অধীন মুখ্যখাত "২৮৫ — তথ্য ও প্রচার" খাতে ৬,৫৩,২৭,০০০ (ছয় কোটি তিপান্ন লক্ষ সাতাশ হাজার) টাকা, "৪৮৫ — তথ্য ও প্রচারের জন্য মূলধনী বিনিয়োগ" খাতে ৩০,১২,০০০ (ত্রিশ লক্ষ বারো হাজার) টাকা এবং "৬৮৫ — তথ্য ও প্রচারের জন্য ঋণ" খাতে ২২,০০,০০০ (বাইশ লক্ষ) টাকা, সর্বমোট ৭,০৫,৩৯,০০০ (সাত কোটি পাঁচ লক্ষ উনচল্লিশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। এই অর্থ ইতিপূর্বে ভোট-অন-অ্যাকাউন্ট বাজেটে মঞ্জুরিকৃত মোট ১,৭৬,৪০,০০০ (এক কোটি ছিয়াত্তর লক্ষ চল্লিশ হাজার) টাকা সমেত।

২। সরকার ও জনসাধারণের মধ্যে ঘনিষ্ঠ সংযোগ রক্ষার দায়িত্ব তথ্য ও সংস্কৃতি বিভাগের উপর ন্যস্ত। এই বিভাগের মুখ্য কাজ সরকারের সামগ্রিক নীতি, গৃহীত কর্মসূচী এবং বিভিন্ন বিভাগের কার্যাবলী সংক্রান্ত তথ্যাদি জনগণের কাছে বিভিন্ন প্রচার মাধ্যম দ্বারা পৌঁছে দেওয়া এবং জনসাধারণের প্রতিক্রিয়া ও মতামতেব সঠিক মূল্যায়নের সাহায্যে তাঁদের আস্থা ও সক্রিয় সহযোগিতা অর্জন করে সরকারি কর্মসূচী রূপায়ণে সহায়তা করা। প্রশাসনে বাংলাসহ আঞ্চলিক ভাষা সমূহের প্রচলন, পুরা সম্পদ সংরক্ষণ ও প্রত্ন বস্তুর আবিষ্কার এবং সংস্কৃতির ব্যাপক অঙ্গনে উন্নয়নমূলক কর্মকান্ড অব্যাহত রাখাও এই দপ্তরের দায়িত্ব।

৩। তথ্য ও সংস্কৃতি বিভাগের সামগ্রিক কাজকর্ম বর্তমানে মুখ্যত পাঁচটি শাখায় বিভক্ত। যেমন, তথ্য, সংস্কৃতি, চলচ্চিত্র, প্রত্নতত্ব ও ভাষা।

**তথ্য শাখা :**

জনগণের স্বতস্ফূর্ত এবং ব্যাপক সমর্থনপুষ্ট বামফ্রন্ট সরকার শাসন ক্ষমতায় আসার পর থেকে রাজ্যের মধ্যে বাইরের সকল অংশের মানুষের মধ্যে সরকারের বক্তব্য, কর্মনীতি এবং কর্মসূচী পৌঁছে দেবার উদ্দেশ্যে সাংগঠনিক কাঠামোর সম্প্রসারণের উপর বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে। এই সম্প্রসারণের কাজে আমাদের সুযোগ একান্তই সীমিত। কারণ সবচাইতে শক্তিশালী ও ফলপ্রসূ দুটি গণমাধ্যম, দূরদর্শন ও আকাশবাণী কেন্দ্রীয় সরকারের

আয়ত্বাধীনে পরিচালিত। আমাদের দুঃখজনক অভিজ্ঞতা হচ্ছে যে এই দুটি গণমাধ্যমে সংবাদ সম্প্রচারের ক্ষেত্রে এই রাজ্য সংক্রান্ত উল্লেখযোগ্য ও গুরুত্বপূর্ণ বিভিন্ন বিষয় ও ঘটনা সর্বভারতীয় ও স্থানীয় সূচীতে সামান্যই স্থান পায় বা পায় না। সরকারি বক্তব্যের স্থান না হলেও সরকার-বিরোধী বক্তব্য কিন্তু সাড়ম্বর প্রচার করা হয়। কার্যত এই রাজ্যের বিশেষত সরকারি কাজকর্ম সম্পর্কিত, তথ্য ও সংবাদ পরিবেশনের কাজে এই দুটি মাধ্যমের প্রয়োজনীয় সহায়তা থেকে আমরা বঞ্চিত। বক্তব্য দীর্ঘায়িত না করে উদাহরণস্বরূপ এই প্রসঙ্গে আমি মাত্র একটি ঘটনার উল্লেখ করছি। রাজধানী দিল্লির পরই সম্ভবত কলকাতায় প্রজাতন্ত্র দিবসে সবচেয়ে বর্ণাঢ্য অনুষ্ঠান ও বড় আকারের কুচকাওয়াজ আয়োজিত হয়ে থাকে, যেখানে স্থল, নৌ ও বিমান বাহিনীর পূর্বাঞ্চলের শাখাগুলি অংশগ্রহণ করে থাকে। পরিতাপের সঙ্গে আমরা লক্ষ্য করেছি যে এই অনুষ্ঠানটিও প্রজাতন্ত্র দিবসে দূরদর্শনের সর্বভারতীয় বিষয়সূচীতে স্থান পায় নি।

৪। এই প্রসঙ্গে আরও বলতে চাই যে, কলকাতা কেন্দ্র ছাড়া দূরদর্শনের অন্য যে ক'টি 'রিলে সেন্টার' পশ্চিমবঙ্গে আছে সেই কেন্দ্রগুলি থেকে শুধুমাত্র দিল্লি কেন্দ্র থেকে সম্প্রচারিত অনুষ্ঠানসূচী দেখা যায়। অবশ্য আসানসোল রিলে সেন্টার থেকে মাঝে মাঝে কিছু সময়ের জন্য কলকাতার অনুষ্ঠান দেখতে পাওয়া যায়। আমি এই বিষয়ের উল্লেখ এই জন্যে করছি যে, রাজ্যের মানুষ রাজ্যের নানা জরুরি ও গুরুত্বপূর্ণ তথ্য এই মাধ্যমটির সাহায্যে পান না। এ বিষয়ে মুখ্যমন্ত্রী নিজে এবং আমরা বিভাগীয়ভাবে কেন্দ্রীয় মন্ত্রী ও মন্ত্রণালয়ের বারবার দৃষ্টি আকর্ষণ করেছি। কিন্তু আস্থা অপরিবর্তিতই আছে। এ সব বাধা সত্ত্বেও আমাদের সরকার রাজ্য সরকারের কর্মসূচী ইত্যাদি ব্যাপক মানুষের কাছে পৌঁছে দিতে দায়বদ্ধ। তাই পল্লী তথ্য শাখার কাঠামোগত বিস্তার ঘটিয়ে প্রদর্শনী, বিজ্ঞাপন, দলিলচিত্র, কাহিনীচিত্র, পুস্তক-পুস্তিকা, সিনেমা স্লাইড, হোর্ডিং, ব্যানার, ফেস্টুন, আলোচনাচক্র, শিল্পকলা এবং সাংস্কৃতিক অনুষ্ঠানের মধ্য দিয়ে জনসংযোগের কাজ আরও নিবিড় করা হয়েছে।

৫। ষষ্ঠ পরিকল্পনায় জেলা ও মহকুমা পর্যায়ে তথ্যকেন্দ্র স্থাপনের কাজ সম্পূর্ণ হয়েছে। সপ্তম পরিকল্পনায় ব্লক স্তরে তথ্যকেন্দ্র স্থাপনের প্রস্তাব গৃহীত হয়েছে। ইতিমধ্যে হলদিয়া তথ্য-কেন্দ্রের উদ্বোধন হয়েছে। এ ছাড়া কল্যাণী, বোলপুর ও সুন্দরবন এলাকায় একটি করে মহকুমা তথ্যকেন্দ্র স্থাপনের বিষয় বিবেচনাধীন আছে।

শিলিগুড়িতে প্রেক্ষাগৃহসহ তথ্যকেন্দ্রের জন্য গৃহনির্মাণের কাজ সমাপ্তির পথে। শিলিগুড়ি তথ্যকেন্দ্রের কাজ এই নবনির্মিত গৃহের একাংশে ইতিমধ্যে চালু হয়েছে। আশা করা যায় এ বছরের ভেতরেই কেন্দ্রটি নির্মাণের কাজ সম্পূর্ণ করা যাবে।

৬। বর্তমানে জেলাগুলিতে ১০৪টি শ্রুতিদর্শন ইউনিট চালু আছে। প্রয়োজনীয় ক্ষেত্রে পুরাতন যন্ত্রপাতির পরিবর্তন করার সঙ্গে সঙ্গে এই ইউনিটগুলির মেরামতি ও রক্ষণাবেক্ষণের কাজ সুষ্ঠুভাবে পরিচালনার জন্য বিভাগীয় ভিত্তিতে স্থাপিত তিনটি ভান্ডার-কেন্দ্র শক্তিশালী করে তোলা হচ্ছে। বর্তমানে গাড়ির অভাব দূর করে নির্দিষ্ট স্থানে অবস্থিত (ফিক্সড পয়েন্ট) শ্রুতিদর্শন ইউনিটগুলিকে ভ্রাম্যমাণ ইউনিটে পরিণত করার চেষ্টা হচ্ছে।

জেলায় জেলায় বেতার-যন্ত্র বিতরণ কর্মসূচী অনুযায়ী এই রাজ্যে এ পর্যন্ত ৩,৬৯০টি বেতার-যন্ত্র দেওয়া হয়েছে এবং সমবেত শ্রুতিদর্শনের জন্য ৩১৫টি দূরদর্শন-যন্ত্র ইতিমধ্যে স্থাপিত হয়েছে এবং আরও ৩২টি যন্ত্র স্থাপিত হচ্ছে। আগামী বছরে এই প্রকল্পে আরও ৩০০টি রেডিও সেট এবং ৫০টি টি. ভি. সেট বিতরণের প্রস্তাব আছে। গ্রামাঞ্চলে সমবেত শ্রুতিদর্শনের জন্য টি. ভি. সেট সরবরাহের আর্থিক দায়িত্ব বহনে রাজ্য সরকারের প্রস্তাবে কেন্দ্রীয় সরকার এখনও কোনও সাড়া দেয় নি।

৭। প্রদর্শনী শাখা গত আর্থিক বছরে রাজ্যের বাইরে ১২টি প্রদর্শনীসহ ৯২টি প্রদর্শনীর আয়োজন করেছে। এ ছাড়া এই শাখার সহায়তায় জেলা ও মহকুমা তথ্য-আধিকারিকদের ব্যবস্থাপনায় ১০২টি ছোট প্রদর্শনী ও অসংখ্য পোস্টার-সেট প্রদর্শনী হয়েছে। রবীন্দ্রনাথের বিজ্ঞান চেতনা, নজরুল-জীবন ও কর্ম, উন্নয়নের পথে পশ্চিমবঙ্গ এবং বাংলা চলচ্চিত্রের ক্রমবিকাশ শীর্ষক প্যানেল প্রদর্শনী সেট এবং বিজ্ঞানের জয়যাত্রা, জনকল্যাণে বামফ্রন্ট সরকার ও মানুষের জয়যাত্রা (নূতন সংস্করণ) শীর্ষক পোস্টার-সেট বিগত আর্থিক বছরে তৈরি করা হয়েছে।

৮। নূতন দিল্লির প্রগতি ময়দানে একটি স্থায়ী মণ্ডপ গড়ে তোলার প্রথম পর্যায়ের কাজ শেষ হয়েছে এবং বর্তমান বছরে বাকি অংশ শেষ হবে। কলকাতা যুবকেন্দ্রে অবস্থিত স্বাধীনতা আন্দোলনের ইতিহাস শীর্ষক স্থায়ী প্রদর্শনীটি দর্শকদের কাছে বিশেষ জনপ্রিয় হয়েছে। প্রদর্শনী. শাখাকে আরও শক্তিশালী করে তোলার জন্য একটি প্রকল্প বিবেচনাধীন আছে। একটি রঙীন ফটো ল্যাবরেটরি গড়ে তোলার প্রস্তাব রয়েছে।

রাজ্যের অভ্যন্তরে মহকুমা স্তর পর্যন্ত সর্বত্র এবং রাজ্যের বাইরে তামিলনাড়ু, হায়দ্রাবাদ, বাঙ্গালোর, ভুবনেশ্বর ও আন্দামানে বামফ্রন্ট সরকারের অষ্টম বর্ষপূর্তি উপলক্ষ্যে প্রদর্শনী ও অনুষ্ঠান আয়োজিত হয়েছে। বহিঃরাজ্যে অনুষ্ঠানের উদ্দেশ্য পশ্চিমবঙ্গ সম্পর্কে অবহিত করা এবং বিভিন্ন রাজ্যের মানুষের মধ্যে ভাবের আদান-প্রদান এবং সেইসঙ্গে জাতীয় ঐক্য ও সংহতি দৃঢ় করে তোলা। এই সব অনুষ্ঠানে প্রদর্শনীর মাধ্যমে রাজ্য সরকারের নানান জনকল্যাণমূলক কর্মপ্রয়াস তুলে ধরা হয়। পাশাপাশি দেশের বর্তমান রাজনৈতিক পরিস্থিতির পরিপ্রেক্ষিতে অত্যন্ত জরুরি ও তাৎপর্যপূর্ণ বিষয় জাতীয় সংহতি সম্পর্কে আলোচনাচক্রের আয়োজন করা হয়। এই সমস্ত আলোচনাচক্রে বিভিন্ন রাজ্যের শিক্ষাবিদ, বুদ্ধিজীবী, রাজনীতিবিদ ও সাংবাদিকরা অংশগ্রহণ করেছেন। সঙ্গে এ রাজ্যের সাংস্কৃতিক অনুষ্ঠান, চলচ্চিত্র প্রদর্শিত হয়েছে। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের উদ্যোগে প্রতিবেশি রাজ্যে এই ধরনের অনুষ্ঠান বিশেষ করে জাতীয় সংহতি চেতনার প্রসারে সহায়ক বলে সর্বস্তরের মানুষের দ্বারা বিপুলভাবে অভিনন্দিত হয়েছে। আমি এই প্রসঙ্গে খুব বিনয়ের সঙ্গে মাননীয় সদস্যগণের কাছে নিবেদন করতে চাই যে, এই ধরনের উদ্যোগ একমাত্র পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে বিভিন্ন রাজ্য নেওয়া হয়েছে।

৯। সরকারি নীতি, কর্মসূচী ও কার্যাবলী রূপায়ণের তথ্যাদি সম্প্রচারের ক্ষেত্রে একটি

গুরুত্বপূর্ণ মাধ্যম বিজ্ঞাপন। আমাদের বিজ্ঞাপন নীতি নিরপেক্ষ ও গণতান্ত্রিক আদর্শে পরিচালিত হয়। তথ্যানুসন্ধান কমিটির সুপারিশ বিবেচনা করে বৃহৎ, মাঝারি এবং ক্ষুদ্র সংবাদপত্রের মধ্যে রাজ্য সরকারের বিজ্ঞাপন বন্টনের নীতি নির্ধারিত হয়েছে। সরকারের এই বিজ্ঞাপন নীতি নিঃসন্দেহে ক্ষুদ্র সংবাদপত্রগুলির পৃষ্ঠপোষকতায় সহায়ক হয়েছে। ক্ষুদ্র ও মাঝারি সংবাদপত্র তথ্যানুসন্ধান কমিটির রিপোর্টে ক্ষুদ্র সংবাদপত্রগুলির সুবিধার্থে যে সকল সুপারিশ করা হয়েছিল তার অধিকাংশই রাজ্য সরকার মেনে নিয়েছে এবং কার্যকর করছে। এর ফলে জেলার পত্রিকাগুলির বিজ্ঞাপন প্রাপ্তির পরিমাণ বৃদ্ধি পেয়েছে এবং এদের জন্য বিজ্ঞাপনের মোট বরাদ্দ আগের চাইতে অনেক বাড়ানো হয়েছে। বিজ্ঞাপন পাবার নিয়মকানুন ক্ষুদ্র পত্রিকাগুলির অনুকূলে সংশোধন করা হয়েছে। জেলার পত্রিকাগুলির সাংবাদিকদের পরিচয়জ্ঞাপক-পত্র জেলা থেকেই দেবার ব্যবস্থা হয়েছে। নিউজপ্রিন্ট পাবার ব্যাপারে রাজ্য সরকারের ভূমিকা সহায়কের। খবর সংগ্রহের ব্যাপারেও ক্ষুদ্র পত্রিকাগুলি যাতে সমান সুযোগ পায় তার জন্যও সম্ভাব্য সকল ব্যবস্থা নেওয়া হয়েছে। এই সব সংবাদপত্রে সুষ্ঠুভাবে সংবাদ সরবরাহের জন্য টেলিপ্রিন্টারের সাহায্যে কয়েকটি জেলার সঙ্গে কলকাতা তথ্য বিভাগের সরাসরি সংযোগ সাধনের প্রস্তাব আছে।

১০। এই বিভাগ থেকে মোট ছয়টি ভাষায় রাজ্য সরকারের মুখপত্র প্রকাশিত হয়। এ ছাড়া 'পঞ্চায়েতীরাজ'ও এই বিভাগ থেকে সম্পাদিত ও প্রকাশিত হয়। ১৯৮৫-৮৬ আর্থিক বছরে বিভিন্ন ভাষায় মোট ৩৮ খানি প্রচার-পুস্তিকার ১৮,২৭,৩০০ কপি প্রকাশিত ও প্রচারিত হয়েছে। এ ছাড়া সাময়িক মুখপত্রগুলির মোট ২৭,৩১,৫০০ কপি প্রকাশিত হয়েছে। ভারতের বিভিন্ন রাজ্যে এবং ভারতে বাইরেও ক্রমবর্ধমান চাহিদা মেটাতে পত্র-পত্রিকাদির মুদ্রণ সংখ্যা বাড়ানো হয়েছে। মুখপত্রগুলির বিভিন্ন সময়ে প্রকাশিত বিশেষ সংখ্যা সমূহ বিপুল সমাদর লাভ করেছে। অষ্টম বর্ষ-পূর্তি উপলক্ষে বিভিন্ন ভাষায় প্রচারিত পুস্তিকা এই প্রসঙ্গে বিশেষ উল্লেখযোগ্য বিশিষ্ট বুদ্ধিজীবী, ঐতিহাসিক ও স্বাধীনতা সংগ্রামীদের দ্বারা প্রস্তুত আমাদের স্বাধীনতা সংগ্রামের স্মরণীয় ঘটনা সমূহের তথ্যাদি সমন্বিত একটি সচিত্র অ্যালবাম বাংলা ও ইংরেজী ভাষায় জনসাধারণের মধ্যে সুলভ মূল্যে বিতরণের ব্যবস্থা করা হয়েছে এই বিভাগ থেকে।

১১। বসুমতী কর্পোরেশনকে যেখানে ১৯৮৪-৮৫ সালে ঋণ দেওয়া হয়েছিল ৮,৯০,০০০ টাকা সেখানে কর্পোরেশনের আর্থিক অবস্থার কিছুটা উন্নতির পরিপ্রেক্ষিতে ১৯৮৫-৮৬ সালে ৮,০০,০০০ টাকা ঋণ মঞ্জুর করা হয়েছে। আশা করা যায় ১৯৮৬-৮৭ সালে আর্থিক অবস্থার আরও উন্নতি হবে।

১২। এ বছর ঐতিহাসিক মে-দিবসের শতবার্ষিকী পালিত হবে। শ্রম বিভাগের সঙ্গে যৌথভাবে এই বিভাগ বিভিন্ন অনুষ্ঠান, প্রদর্শনী, পোস্টার-সেট প্রস্তুত ইত্যাদির মাধ্যমে উপযুক্ত মর্যাদার সঙ্গে পালন করবে।

**ভাষা :**

১৩। এই বিভাগের ভাষা শাখার কাজ মূলত ত্রিমুখী — সরকারি কাজে বাংলা ও নেপালী ভাষার প্রচলন এবং উর্দু ভাষার অধিকতর ব্যবহার।

সরকারি কাজে বাংলা ভাষার দ্রুত প্রচলনের উদ্দেশ্যে এই রাজ্যের জেলাস্থিত প্রতিটি ব্লক অফিসে পর্যায়ক্রমে অন্ততপক্ষে একটি করে বাংলা মুদ্রলেখন-যন্ত্র সরবরাহের সিদ্ধান্ত ইতিপূর্বেই গৃহীত হয়েছে। এই উদ্দেশ্যে এ পর্যন্ত বিভিন্ন ব্লক অফিসে ১৩১টি বাংলা মুদ্রণলেখন-যন্ত্র সরবরাহ করা হয়েছে এবং আরও ২৪টি যন্ত্র ঐ সকল অফিসে সরবরাহের ব্যবস্থা হচ্ছে। এ ছাড়া ইতিপূর্বে এই বিভাগ থেকে অন্যান্য সরকারি দপ্তরে (কলিকাতাসহ) ২০০টি বাংলা মুদ্রলেখন-যন্ত্র সরবরাহ করা হয়েছে।

১৪। ছয় খন্ড পরিভাষা পুস্তকের পুনর্মুদ্রণের (একসঙ্গে বাঁধাই) কাজ এখন চূড়ান্ত পর্যায়ে আশা করা যায় শীঘ্রই এ কাজ সমাপ্ত হবে।

১৫। ইংরাজী মুদ্রলেখকদের বাংলা মুদ্রলেখন প্রশিক্ষণ কর্মসূচী এখনও অব্যাহত আছে। এই বিভাগ কর্তৃক পরিচালিত দুইটি বাংলা মুদ্রলেখন প্রশিক্ষণ কেন্দ্রের মাধ্যমে এ পর্যন্ত ৩৩০ জন ইংরাজী মুদ্রলেখক সাফল্যের সঙ্গে উক্ত প্রশিক্ষণ সমাপ্ত করেছেন। আগের বছর এই সংখ্যা ছিল ২৮০।

১৬। বাংলা মুদ্রলেখনে উৎসাহদানের জন্য জেলা অফিসগুলিতে (কলিকাতা বাদে) কর্মরত ইংরাজী মুদ্রলেখক এবং অরব বর্গীয় করণিক তথা মুদ্রলেখকদের (ইংরাজী) বাংলা ও ইংরাজী উভয় প্রকার মুদ্রলেখক হিসাবে কাজ করার সাপেক্ষে দুটি অগ্রিম বেতন বৃদ্ধি মঞ্জুরের ব্যবস্থা চালু আছে।

১৭। দার্জিলিং জেলার দার্জিলিং, কার্শিয়াং ও কালিম্পঙ — এই তিনটি পার্বত্য মহকুমা অঞ্চলে সরকারি কাজে নেপালী ভাষার প্রচলনের উদ্দেশ্যে ঐ জেলার জেলা-শাসকের অধীনে একটি "নেপালী সেল" স্থাপিত হয়েছে। ঐ সেলের দায়িত্ব একজন বিশেষ আধিকারিকের উপর ন্যস্ত আছে। তা ছাড়া দার্জিলিং, কার্শিয়াং ও কালিম্পঙ মহকুমাস্থিত নেপালী ভাষা শিক্ষণ কেন্দ্র তিনটিতে অ-নেপালী ভাষাভাষী আধিকারিকদের নেপালী ভাষা শিক্ষণ অব্যাহত আছে। এ ছাড়া দার্জিলিং-এর নেপালী-মুদ্রলেখন প্রশিক্ষণ কেন্দ্রে ইংরাজী মুদ্রলেখকদের নেপালী মুদ্রলেখন প্রশিক্ষণও চলছে।

১৮। এ রাজ্যের যে সকল এলাকায় উর্দু ভাষাভাষী লোকসংখ্যা বেশি, সেই সকল অঞ্চলের জন্য সরকারি কাজে উর্দু ভাষার ক্রমবর্ধমান ব্যবহারের উদ্দেশ্যে এই বিভাগের অধীনে তিনটি "উর্দু পত্র-লেখনমন্ডলী" স্থাপন করা হয়েছে। এই সেলগুলি আসানসোল ও ইসলামপুর মহকুমা শাসকের দপ্তরে এবং এই বিভাগের সদর দপ্তর কলকাতায় স্থাপিত। উক্ত সেলগুলির মাধ্যমে উর্দুতে লেখা পত্রের উত্তর দেওয়ার ব্যবস্থা করা হয়েছে।

**চলচ্চিত্র ঃ**

১৯। পশ্চিমবঙ্গের চলচ্চিত্র শিল্পের সঙ্কট নিরসন ও উন্নতি সাধনের উদ্দেশ্যে রাজ্য সরকার দীর্ঘদিন প্রয়াস চালিয়ে যাচ্ছেন। নিজস্ব প্রযোজনায় চলচ্চিত্র নির্মাণ, বেসরকারি পর্যায়ে

নির্মিত চলচ্চিত্রের জন্য অনুদান, সিনেমা হল তৈরির জন্য অর্থ সাহায্য, রঙীন চলচ্চিত্র পরিস্ফুটনাগার নির্মাণ, পশ্চিমবঙ্গ চলচ্চিত্র কেন্দ্র স্থাপন ইত্যাদি এই প্রচেষ্টার অন্তর্গত। ১৯৮৬-৮৭ সালেও এই সব পরিকল্পনার জন্য অর্থ-বরাদ্দের ব্যবস্থা করা হয়েছে।

২০। এ রাজ্যের চলচ্চিত্র শিল্পে অর্থলগ্নির অভাব রয়েছে যদিও অতি সম্প্রতি টালিগঞ্জের স্টুডিও-পাড়ায় কিছুটা কর্মচাঞ্চল্য দেখা দিয়েছে। অধিক সংখ্যায় সুস্থ চলচ্চিত্র নির্মাণে উৎসাহ দেবার উদ্দেশ্যে সরকার তা অনুদান প্রকল্প সংশোধন করে পশ্চিমবঙ্গে নির্মিত সম্পূর্ণ ও সেন্সর হওয়া কাহিনীচিত্রের জন্য মানের ভিত্তিতে অর্থ সাহায্যের কর্মসূচী গ্রহণ করেছে।

২১। পশ্চিমবঙ্গ সরকারের নিজস্ব কাহিনী চলচ্চিত্র প্রযোজনার প্রকল্পটি সারা দেশে অন্যান্য। এই প্রয়াস একদিকে সুস্থ শিল্পগুণান্বিত ছবি তৈরি করে ভারতের চলচ্চিত্র-শিল্পে উজ্জ্বল দৃষ্টান্ত স্থাপন করেছে, অন্য দিকে নবীন ও সম্ভাবনাময় চলচ্চিত্রকারদের আবির্ভাবে সহায়তা করেছে। ১৯৮৫ সালে রাজ্য সরকার প্রযোজিত কাহিনীচিত্র 'কোনি' জাতীয় চলচ্চিত্র উৎসবে ভারতের শ্রেষ্ঠ সামাজিক তাৎপর্যপূর্ণ ও সুস্থ মনোরঞ্জক কাহিনীচিত্র হিসাবে রাষ্ট্রপতির স্বর্ণকমল বিজয়ী হয়েছে। ইতিমধ্যে নিজস্ব প্রযোজনার সব ক'টি কাহিনীচিত্রের নির্মাণ সম্পূর্ণ হয়েছে এবং কতকগুলি মুক্তি পেয়েছে, বাকি কয়েকটি মুক্তি প্রতীক্ষায় রয়েছে। নিজস্ব সরকারি সংস্থা "পশ্চিমবঙ্গ চলচ্চিত্র উন্নয়ন নিগম" এ পর্যন্ত ছ'টি নূতন কাহিনীচিত্র বাণিজ্যিক ভিত্তিতে প্রদর্শনের ব্যবস্থা করেছে। ইতিপূর্বে যে ২৪টি তথ্যচিত্র নির্মাণের প্রস্তাব গৃহীত হয়েছিল তার অধিকাংশই সমাপ্তির পথে। বিগত বছরে ১১টি সংবাদচিত্র নির্মিত হয়েছে, ৯টি শিশুচিত্রের মধ্যে ৭টি সম্পূর্ণ হয়েছে। এ ছাড়া দুটি তথ্যচিত্রও সরকার ক্রয় করেছে।

১৯৮৫-৮৬ সালে রাজ্য সরকার ভারত সরকারের সহযোগিতায় বিভিন্ন ভাষায় নির্মিত চলচ্চিত্র উৎসবের আয়োজন করেছে এবং নিজস্ব ব্যবস্থাপনায় সরকার প্রযোজিত কাহিনী চিত্রের একটি উৎসব সাফল্যের সঙ্গে অনুষ্ঠিত হয়েছে। এ ছাড়া বিগত বছরে বিভিন্ন জেলায় সরকার প্রযোজিত ছবির উৎসব সম্পন্ন হয়েছে। আলোচ্য বছরে রবীন্দ্রনাথের ১২৫তম জন্ম-বার্ষিকী উদযাপন উপলক্ষে রবীন্দ্রনাথের কাহিনীর উপর নির্মিত চলচ্চিত্রের উৎসবের পরিকল্পনা রয়েছে।

২২। পশ্চিমবঙ্গ তথা সমগ্র পূর্ব ভারতের চলচ্চিত্র শিল্পের স্বার্থে কলকাতার সল্ট লেকে রঙীন চলচ্চিত্র পরিস্ফুটনাগার স্থাপন রাজ্য সরকারের অন্যতম উল্লেখযোগ্য প্রকল্প। ৫ কোটি ২৭ লক্ষ টাকা ব্যয়ে চলচ্চিত্র উন্নয়ন নিগমের অধীনে নির্মীয়মান এই প্রকল্পের কাজ সমাপ্তির পর্যায়ে। অনিবার্য কারণে গত বছর এটি চালু করা সম্ভব হয় নি, তবে ১৯৮৬-৮৭ আর্থিক বছরে প্রকল্পটির কাজ শুরু হবার উজ্জ্বল সম্ভাবনা রয়েছে।

২৩। দু কোটি বারো লক্ষ টাকায় নির্মিত দৃষ্টিনন্দন ও চলচ্চিত্র সংস্কৃতির প্রতিষ্ঠান পশ্চিমবঙ্গ চলচ্চিত্র কেন্দ্র নন্দন-এর আনুষ্ঠানিক উদ্বোধন বিগত বছরের অন্যতম উল্লেখ্য ঘটনা। এই উপলক্ষে এই কেন্দ্রে আয়োজিত চলচ্চিত্র উৎসব, আলোচনা সভা এবং প্রদর্শনী সারা ভারতে বিপুল উৎসাহ ও উদ্দীপনার সৃষ্টি করে। এই কেন্দ্রের প্রস্তাবিত কর্মসূচীর মধ্যে

রয়েছে চলচ্চিত্র সম্পর্কে আলোচনা, গবেষণা, সংরক্ষণাগার স্থাপন, গ্রন্থাগার নির্মাণ ও প্রদর্শনীর ব্যবস্থা। এ ছাড়া রয়েছে তিনটি প্রেক্ষাগৃহে চলচ্চিত্র প্রদর্শনের সুচারু ব্যবস্থা। সুস্থ চলচ্চিত্র ভাবনা সৃষ্টি ও প্রসারে পরিকল্পিত এই কেন্দ্রে ইতিমধ্যেই বিভিন্ন বেসরকারি সংস্থা ও প্রতিষ্ঠান অনুষ্ঠানের আয়োজন করে নগরের সাংস্কৃতিক পরিমন্ডলে নূতন মাত্রা যোগ করেছেন। নন্দনের পরিচালনার জন্য ৩৯ সদস্য বিশিষ্ট একটি উপদেষ্টা মন্ডলী ও ১৭ সদস্য বিশিষ্ট একটি কার্যনির্বাহী কমিটি গঠন করা হয়েছে। শ্রী সত্যজিৎ রায়ের সভাপতিত্বে গঠিত এই দুটি কমিটিতে চলচ্চিত্র শিল্পের সঙ্গে সংশ্লিষ্ট বিশিষ্ট ব্যক্তিদের মনোনীত করা হয়েছে।

২৪। ১৯৮৬-৮৭ সালে স্টুডিও আধুনিকীকরণ ও যন্ত্রপাতি ক্রয়ের উদ্দেশ্যে প্রয়োজনীয় ব্যয়ের প্রস্তাব রয়েছে। সরকার অধিকৃত টেকনিসিয়ান্স স্টুডিও-র পরিচালনভার পশ্চিমবঙ্গ চলচ্চিত্র উন্নয়ন নিগমের উপর অর্পণের উদ্দেশ্যে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। জনস্বার্থে এই স্টুডিও-র একাংশ মেট্রোরেলকে হস্তান্তর করা হয়েছে এবং এর ফলে সাময়িকভাবে স্টুডিও-র আংশিক কাজ পূর্বতন নিউ থিয়েটার্স ২ নম্বর স্টুডিওতে স্থানান্তরিত হয়েছে। এর জন্য রাজ্য সরকারকে বিগত বছর অতিরিক্ত চার লক্ষ টাকা ব্যয় নির্বাহ করতে হয়েছে।

২৫। রাজ্য সরকার দুঃস্থ চলচ্চিত্র কলাকুশলীদের আর্থিক সহায়তার জন্য তহবিল গঠন করেছে। ১৯৮৫-৮৬ সালে এই তহবিলে ২৫,০০০ টাকার অনুদান দেওয়া হয়েছে। এ বছরও অর্থ বরাদ্দের প্রস্তাব রয়েছে।

২৬। পশ্চিমবঙ্গে উপযুক্ত সংখ্যক সিনেমা হলের অভাবের কথা বিবেচনা করে ইতিমধ্যে রাজ্য বাজেটে সিনেমা হল নির্মাণে আগ্রহী ব্যক্তিরা এর দ্বারা যথেষ্ট উৎসাহিত হবেন। এখানে উল্লেখ্য, ইতিমধ্যে রাজ্য সরকার জেলায় তিনটি সিনেমা হল নির্মাণে অর্থ সাহায্য দিয়েছে।

**সংস্কৃতি ঃ**

২৭। জীবন-জীবিকার মানোন্নয়নের সঙ্গে মানুষের সাংস্কৃতিক বিকাশের বিষয়টি ঘনিষ্ঠভাবে জড়িত। তাই এই বিভাগের অধীনে পৃথক একটি সংস্কৃতি শাখার মাধ্যমে এই রাজ্যের জাতি-উপজাতি-ভাষা নির্বিশেষে সর্বস্তরের জনগণের ঐতিহ্যবাহী সংস্কৃতির সুরক্ষা ও বিকাশের ক্ষেত্রে বহুমুখী কর্মসূচী নিরবচ্ছিন্নভাবে রূপায়ণ করা হচ্ছে, যা নজিরবিহীন। বাংলা, হিন্দী, উর্দু, সাঁওতালী, নেপালী সমস্ত ভাষাগোষ্ঠীর জনগণই যাতে নিজ নিজ সংস্কৃতি চর্চার ক্ষেত্রে অগ্রসর হতে পারেন এবং সুস্থতা বজায় রেখে সৃজনশীলতা অব্যাহত রাখতে পারেন এই বিভাগ সে দিকে সদা সতর্ক। এই ব্যাপক ও বৈশিষ্ট্যপূর্ণ কর্মকান্ড শুধু সরকারি কাঠামোয় সুষ্ঠুভাবে সম্পন্ন হওয়া সম্ভব নয় বলে সংস্কৃতির বিভিন্ন অঙ্গনে বিশিষ্ট ব্যক্তিদের উপদেশ, পরামর্শ ও সক্রিয় সহযোগিতা নিয়ে আমরা সংস্কৃতির ক্ষেত্রে গৃহীত নীতি ও প্রকল্পগুলি কার্যকর করে চলেছি।

২৮। নিত্য নূতন সৃজনশীলতায় বাংলার গৌরব দীর্ঘ দিনের। কিন্তু আধুনিককালে সংস্কৃতির জগতে বৃহৎ পুঁজির অনুপ্রবেশ বহুমুখী সৃষ্টি প্রক্রিয়াকে গ্রাস করতে উদ্যত, ফলে রুচির সুস্থতা বজায় রাখার ক্ষেত্রে সঙ্কট দেখা দিয়েছে। তাই সৃষ্টির বিপুলতা, বৈচিত্র্য ও

সুস্থতা অব্যাহত রাখা ও বিকাশ সাধনের লক্ষ্য নিয়ে 'শতফুল প্রস্ফুটিত হোক' এই নীতি গ্রহণ করে নাটক, যাত্রা, সঙ্গীত, নৃত্য, লোকসংস্কৃতি, চিত্রকলা ও ভাস্কর্য প্রভৃতি ক্ষেত্রে সক্রিয় সংগঠনগুলিকে আর্থিক অনুদানসহ নানাভাবে উৎসাহ দান করা হচ্ছে। অর্থনৈতিক নিরাপত্তার অভাবে পাদপ্রদীপের সামনে লোকপ্রিয়তার শীর্ষে যে শিল্পীরা যৌবনে অবস্থান করেন তাঁরাই বার্ধক্যে বা প্রতিকূল অবস্থায় আর্থিকভাবে দুঃস্থতার শিকার হয়ে পড়েন, তাই এই বিভাগ থেকে দুঃস্থ শিল্পীদের বাৎসরিক আর্থিক সাহায্য দেওয়া হয় — এই তালিকায়. চলচ্চিত্র-নাট্য-সঙ্গীত জগতের প্রথম সারির শিল্পীদের পাশে গ্রামের ক্ষেতমজুর বৃদ্ধ লোকশিল্পীর নামও সসম্মানে স্থান পেয়েছে। পশ্চিমবঙ্গের জেলায় জেলায় বহু মেলা অনুষ্ঠিত হয়ে থাকে, এগুলির বেশির ভাগই সুদীর্ঘকালব্যাপী বঙ্গ সংস্কৃতির চর্চা ও প্রসারের কেন্দ্র শুধু তাই নয়, সর্বস্তরের মানুষের সংহতি-ভূমিও বটে। এই সব মেলার সঙ্গে বিজড়িত হয়ে আছে সংস্কৃতি ক্ষেত্রে প্রাতঃস্মরণীয় বহু মনীষীর নাম ও স্মৃতি। তাই এই বিভাগ থেকে আর্থিক অনুদান ও কোনও কোনও ক্ষেত্রে পরিচালনায় সক্রিয় সহযোগিতা দিয়ে মেলাগুলিকে সফল করে তোলা হয়। যেমন, জলপাইগুড়ির জল্পেশ মেলা, বীরভূমের কেন্দুলি মেলা, শান্তিনিকেতনের পৌষ মেলা ও কৃষি মেলা, বর্ধমানের চুরুলিয়ায় নজরুল মেলা, নদীয়ার কৃত্তিবাস মেলা, হাওড়ার ভারতচন্দ্র মেলা, পানিত্রাসের শরৎ মেলা প্রভৃতি।

২৯। বাংলা সাহিত্যের জগৎ সৃষ্টির উন্নত মানে ও বিপুলতায় আজ বিশ্বের গৌরব। কিন্তু বহু লেখক প্রকাশকের আনুকূল্যের অভাবে স্বীয় মৌলিক রচনা প্রকাশ করতে পারেন না। ব্যবসায়িক সাফল্যের নিশ্চয়তা ও প্রকাশকের রুচি সাহিত্যের জগতে চূড়ান্ত নিয়ন্তা হওয়া উচিত নয়। তাই এই বিভাগ বিগত ছয় বছর যাবৎ দলমতনির্বিশেষে কবি-সাহিত্যিক-নাট্যকার-গবেষকদের গ্রন্থ প্রকাশে আর্থিক অনুদান দিয়ে বহু গ্রন্থ প্রকাশে সহায়তা করেছে। এই প্রকল্পের সার্থক রূপায়ণে শুধু নবীন প্রবীণ সৃজনশীল লেখকরা উপকৃত হয়েছে তাই নয় পাঠক সমাজও স্বল্প দামে উন্নতমানের গ্রন্থ পাঠের সুযোগ পেয়েছেন। অনুদান প্রাপকদের তালিকায় রয়েছেন প্রভাতকুমার মুখোপাধ্যায়, প্রবোধচন্দ্র সেন, মন্মথ রায়, দীনেশ দাশ, বিমলচন্দ্র ঘোষ, নবেন্দু ঘোষ, কুমারেশ ঘোষ, মণীন্দ্র রায়, উমা রায়, বিমলাপ্রসাদ মুখোপাধ্যায়, দিগিন্দ্রচন্দ্র বন্দ্যোপাধ্যায়, দীনেশ গঙ্গোপাধ্যায়, সুশীল জানা প্রমুখ। এছাড়া ধূর্জটিপ্রসাদ মুখোপাধ্যায়, সঞ্জয় ভট্টাচার্য, ত্রৈলোক্য মুখোপাধ্যায়, যদুগোপাল মুখোপাধ্যায়, শচীন্দ্রনাথ সেনগুপ্ত, তুলসী লাহিড়ী প্রমুখ প্রয়াত লেখকদের রচনার প্রকাশেও অনুদান দেওয়া হয়েছে।

মুন্সী প্রেমচন্দ্রের নির্বাচিত রচনাবলীর (বাংলা অনুবাদ) প্রথম খন্ড এই আর্থিক বছরে পাঠকদের দেওয়া হবে। পূর্ব বছরের প্রতিশ্রুতিমতো বাংলা ভাষা, বানান, লিপি-সংস্কার বিষয়ে একটি ছয়দিনব্যাপী আলোচনাচক্র বিশিষ্ট বুদ্ধিজীবী ও বিশেষজ্ঞদের নিয়ে অনুষ্ঠিত হয়েছে। সর্বসাধারণে প্রচারের উদ্দেশ্যে এই আলোচনাচক্রের প্রবন্ধগুলি গ্রন্থাকারে প্রকাশ করা হচ্ছে।

৩০। বর্তমান আর্থিক বছরে এই রাজ্যে বাংলা আকাদেমি গঠন ও রবীন্দ্র-জয়ন্তী উপলক্ষে তা উদ্বোধন করা হবে। প্রধানত বাংলা ভাষাভাষী এই রাজ্যে এতকাল বাংলা ভাষা চর্চা, গবেষণা ও উন্নয়নের জন্য কোনও আকাদেমি ছিল না, এখন সেই অভাব ও লজ্জা দূর হবে।

৩১। খ্যাতনামা শিল্পীদের চিত্র সংগ্রহের কাজ অব্যাহত রয়েছে। যামিনী রায় সংগ্রহশাল বিজ্ঞান সম্মতভাবে সংরক্ষণ করা হচ্ছে এবং আলোচ্য বছরে জনসাধারণের জন্য উন্মুক্ত করা হবে। কলকাতা তথ্যকেন্দ্রে চিত্র সংগ্রহশালা নির্মাণের সামান্য বাকি কাজ সমাপ্ত করে শীঘ্রই তা উদ্বোধন করা হবে। নবীন শিল্পীদের নিয়ে চিত্র ও ভাস্কর্যের প্রতিযোগিতা, প্রদর্শনী ও শিক্ষামূলক কর্ম-শিবির করা হয়েছে যা শিল্পীদের মধ্যে বিপুল সাড়া জাগিয়েছে।

৩২। সঙ্গীত ও নৃত্য চর্চার জন্য গঠিত রাজ্য সঙ্গীত আকাদেমি বহুমুখী কর্মসূচী রূপায়ণ করে চলেছে। সারা বাংলা সঙ্গীত, নৃত্য প্রতিযোগিতা, পুরস্কার প্রদান ছাড়াও গবেষণা প্রকল্প পরিচালনা, স্থায়ী সংগ্রহশালা ও গ্রন্থাগার স্থাপন, স্টুডিও গঠন ইত্যাদি উন্নয়নমূলক কাজ এগিয়ে চলেছে। সংগ্রহশালার জন্য ভি ডি ও ক্যাসেটে বিশিষ্ট শিল্পীদের কণ্ঠ, গায়কী বৈশিষ্ট্য ও সঙ্গীত বিষয়ক বক্তব্য সাক্ষাৎকারের মাধ্যমে ধরে রাখার প্রকল্প গ্রহণ করা হয়েছে। 'সঙ্গীতবার্তা' নামে একটি সংকলন মাঝে মাঝে প্রকাশিত হচ্ছে।

৩৩। লোকসংস্কৃতির অবহেলিত ক্ষেত্রে প্রাণ সঞ্চার করা ও সৃষ্টির জোয়ার আনার ক্ষেত্রে এই বিভাগের সাফল্য আজ সর্বজন স্বীকৃত। এ যাবৎ জেলা, বিভাগ ও রাজ্য স্তরে মোট ৩৮টি উৎসব হয়েছে। বিগত জানুয়ারি মাসে রাজ্যস্তরে পদযাত্রা ও দ্বিতীয় লোকসংস্কৃতি উৎসব এবং লোকনাট্য বিষয়ে আলোচনাচক্র বিপুল শিল্পী ও দর্শক সমাবেশে অনুষ্ঠিত হয়েছে। আসানসোলের খনি অঞ্চলে লোকসংস্কৃতির প্রথম উৎসব এবং ওয়ার্কশপ এবার অনুষ্ঠিত হয়েছে। এই উৎসবে খনি অঞ্চলে বসবাসকারী বাঙালি, পাঞ্জাবী, ছত্রিশগড়ী, ভোজপুরী, গুজরাটি ভাষাভাষী ও উত্তরপ্রদেশের লোকশিল্পীরা অংশ নিয়েছিলেন। এঁদের মধ্যে শ্রমিকদের সংখ্যাই অধিক ছিল। এই উৎসবে ত্রিপুরা এবং হিমাচল প্রদেশ থেকে আগত শিল্পীদলও যোগ দিয়েছিলেন। বেহালায় একটি লোকসংস্কৃতি কেন্দ্র স্থাপন করে লোকসংস্কৃতির পরিচয়বাহী প্রদর্শনসমূহ সংগ্রহ করে এবং লোকসাহিত্য ও সংস্কৃতি বিষয়ে একটি গ্রন্থাগার প্রতিষ্ঠা করে জনসাধারণের জন্য উন্মুক্ত করা হয়েছে। 'লোকশ্রুতি' নামে একটি মুখপত্রও প্রকাশ করা হচ্ছে। অনুরূপভাবে আদিবাসী সংস্কৃতি চর্চায় উৎসাহদানের জন্য পূর্বের ঝাড়গ্রাম, সিউড়ি কেন্দ্রের সঙ্গে আলিপুরদুয়ার ও পুরুলিয়ায় আরও দুটি উপজাতি সংস্কৃতিচর্চা কেন্দ্র স্থাপন করা হয়েছে।

৩৪। সঙ্গীত, নাটক এবং চিত্রকলা ও ভাস্কর্যের ক্ষেত্রে দীর্ঘকালব্যাপী বিশিষ্ট অবদানের স্বীকৃতিস্বরূপ প্রতিটি দশ হাজার টাকা মূল্যের যথাক্রমে আলাউদ্দিন, দীনবন্ধু ও অবনীন্দ্র পুরস্কার প্রদান করা হচ্ছে। এছাড়া প্রতি বছর নাটক ও যাত্রার প্রযোজনার ভিত্তিতে অনেকগুলি পুরস্কার দেওয়া হচ্ছে, উদ্দেশ্য এই শিল্পমাধ্যমের সৃজনশীলতায় উৎসাহ দান করা।

৩৫। নাটক-যাত্রা চর্চা ক্ষেত্রে সংগঠনগুলিকে অনুদান, দুঃস্থ শিল্পীদের আর্থিক সাহায্য, পুরস্কার প্রদান ছাড়াও ২২ দিন ব্যাপী বিরাট যাত্রা উৎসব ও প্রদর্শনী ও ৩৫ দিন ব্যাপী নাট্যোৎসব, আলোচনাচক্র ও নাট্যবিষয়ে প্রদর্শনী সংগঠিত করে সৃষ্টির একটি সামগ্রিক রূপ জনসমক্ষে তুলে ধরার দায়িত্বও এই বিভাগ বহন করেছে। নাট্যদলগুলিকে পৌরকরে ছাড়সহ

মঞ্চ ব্যবহারে সুবিধাজনক হারে ভাড়াও দেওয়া হয়ে থাকে। এইসব প্রকল্পের উদ্দেশ্য আর্থিক সামর্থ্য সামান্য হলেও যাতে দলগুলি নাট্যচর্চার ক্ষেত্রে অগ্রসর হতে পারে, ব্যবসায়িক প্রতিযোগিতায় কোণঠাসা না হয়ে যা সেদিকে লক্ষ্য রাখা। এ বছর বঙ্গবাসীর আকাঙ্ক্ষিত জাতীয় নাট্যশালা বা নাট্যচর্চার কেন্দ্র স্থাপন করা হবে বলে ভাবা হয়েছে। কলিকাতায় নির্মীয়মান মঞ্চ দুটির মধ্যে গিরিশ মঞ্চের নির্মাণ কাজকে অগ্রাধিকার দিয়ে এ বছর সমাপ্ত করে উদ্বোধন করা হবে। অধিগৃহীত রবীন্দ্র ভাবনগুলির উন্নয়ন কাজও অব্যাহত রয়েছে। জেলায় জেলায় অনেকগুলি পাবলিক হল নির্মাণে আর্থিক সহায়তা দেওয়া হয়েছে।

৩৬। দার্জিলিং পার্বত্য অঞ্চলে 'নেপালী আকাদেমি' পূর্ণোদ্যমে কাজ করে চলেছে। এই আকাদেমি থেকে নিয়মিত নেপালী ভাষায় গ্রন্থাদি ও মুখপত্র প্রকাশিত হচ্ছে। বাংলা ভাষা থেকেও বেশ কিছু গল্প, উপন্যাস নেপালী ভাষায় অনুবাদ করে প্রকাশ করা হয়েছে। জাতীয় সংহতির এ এক সুন্দর দৃষ্টান্ত। নেপালী ভাষার অগ্রগণ্য কবি ভানুভক্তের নামে এবং 'নেপালী আকাদেমি'র পক্ষে অনেকগুলি পুরস্কার সাহিত্য, নাটক, সঙ্গীত, চিত্রকলা ইত্যাদি ক্ষেত্রে দেওয়া হচ্ছে। নেপালী প্রেসে মুদ্রণের কাজ চলছে।

৩৭। এ বছর বিশ্ববরেণ্য রবীন্দ্রনাথ ঠাকুরের ১২৫তম জন্মবর্ষ। এই রাজ্যের মানুষের কাছে এ এক শুভলগ্ন। যথাযোগ্য মর্যাদা ও বিপুল উৎসাহ-উদ্দীপনায় যাতে এই জাতীয় অনুষ্ঠানটি প্রতিপালিত হতে পারে সেজন্য মাননীয় মুখ্যমন্ত্রীর সভাপতিত্বে এ রাজ্যের সর্বজনমান্য শিল্পী, সাহিত্যিক ও বুদ্ধিজীবীদের একটি উদযাপন কমিটি গঠিত হয়েছে। বিশেষজ্ঞদের পরামর্শ নিয়ে সমগ্র বৎসরব্যাপী আলোচনা, প্রদর্শনী, অনুষ্ঠান, মেলা, গ্রন্থ প্রকাশনা ইত্যাদির মাধ্যমে কলকাতা ও জেলায় জেলায় রবীন্দ্রচর্চার জোয়ার সৃষ্টি করার লক্ষ্য নিয়ে সরকার অগ্রসর হয়ে চলেছে। এই উৎসবে অন্যান্য রাজ্য এবং বহির্ভারত থেকেও কয়েকজন রবীন্দ্র-বিশেষজ্ঞ ও ভারত-বিশেষজ্ঞ যোগদান করবেন।

৩৮। অপসংস্কৃতির বিরুদ্ধে বিকল্প সুস্থ সংস্কৃতি চর্চায় উৎসাহ দান ও জনসাধারণের মধ্যে তার পরিবেশনের মাধ্যমেই সংস্কৃতির জগতে প্রকৃত দায়িত্ব পালন হয়। তাই এই বিভাগ সংস্কৃতির সমস্ত মাধ্যমে উৎসাহ দান ছাড়াও নিজস্ব লোকরঞ্জন শাখাগুলির বিস্তার ঘটিয়েছে। কলকাতা কেন্দ্রে সঙ্গীত, নাটক, নৃত্যনাট্য, যাত্রা ও তরজার ৭টি উপশাখা চালু রয়েছে। শিলিগুড়িতে উত্তরবঙ্গের মানুষদের জন্য গঠিত একটি লোকরঞ্জন শাখা বিগত কয়েক বছর কাজ করে চলেছে। এইসব শাখার মাধ্যমে গ্রামেগঞ্জে রবীন্দ্রনাথ, জ্যোতিরিন্দ্রনাথ, ম্যাকসিম গোর্কী, প্রেমচন্দ্র, দ্বিজেন্দ্রলাল, অতুলপ্রসাদ, রজনীকান্ত, দীনবন্ধু, নজরুল, শরৎচন্দ্র, মন্মথ রায়, মানিক বন্দ্যোপাধ্যায়, সুকান্ত ভট্টাচার্য, নারায়ণ গঙ্গোপাধ্যায়, বীরু মুখোপাধ্যায় প্রমুখ খ্যাতনামা লেখকদের সৃষ্টি ভিত্তিক নাটক, নৃত্যনাট্য, সঙ্গীত ইত্যাদি পরিবেশন করা হয়। রামমোহন প্রমুখ মনীষীদের জীবনীভিত্তিক নাটকও নিয়মিত অভিনয় করা হয়। তরজা, পাঁচালী, লোকগীতি, দেশাত্মবোধক সঙ্গীত ইত্যাদি ঐতিহ্যবাহী সঙ্গীত পরিবেশন জনমনে গভীর আকর্ষণ সৃষ্টি করেছে। লোকরঞ্জন শাখার জনপ্রিয়তা রাজ্যের মধ্যে ও বহিরাজ্যে এত বেশি বৃদ্ধি পেয়েছে যে সীমাবদ্ধ আর্থিক সঙ্গতির জন্য চাহিদা সম্পূর্ণ মেটানো অসম্ভব হয়ে উঠেছে। দার্জিলিং

পার্বত্য অঞ্চলের 'সঙ্গীত ও নাটক শাখা' নেপালী ভাষায় নাটক, সঙ্গীত ও নৃত্য প্রচার করে থাকে। ঝাড়গ্রামের 'আদিবাসী লোকরঞ্জন শাখা' শুধু উপজাতি অঞ্চলে নয় অন্যান্য জনগোষ্ঠীর মধ্যেও সাড়া জাগিয়েছে। রবীন্দ্রনাথের ১২৫তম জন্মজয়ন্তী উদযাপন উপলক্ষ্যে লোকরঞ্জন শাখা কয়েকটি নূতন প্রযোজনার প্রস্তুতি করছে।

৩৯। বিগত আর্থিক বছরে আন্তরাজ্য সাংস্কৃতিক বিনিময় প্রকল্প অনুসারে গুজরাট ও হিমাচল প্রদেশের দুটি শিল্পীদল সরকারি ভাবে এই রাজ্যে সফরে এসেছিলেন। কলকাতা ছাড়াও জেলায় জেলায় তাঁরা অনুষ্ঠান পরিবেশন করেছেন। অনুরূপভাবে এই রাজ্যের একটি শিল্পীদল ত্রিপুরা রাজ্য ভ্রমণ করেছেন।

**প্রত্নতত্ব ঃ**

৪০। তথ্য ও সংস্কৃতি বিভাগের অধীনস্থ প্রত্নতত্ব অধিকার গত বৎসর বর্ধমান জেলায় পান্ডুরাজার ঢিবিতে প্রত্নতাত্বিক উৎখনন করেছে। এ ছাড়া প্রত্ন সম্ভাবনাময় কংসাবতী উপত্যকায় এবং শুশুনিয়া পাহাড় অঞ্চলে প্রত্নতাত্বিক অনুসন্ধান কার্য চালানো হয়। এর ফলে বাংলার প্রাচীন ইতিহাস সম্পর্কিত বহু উপাদান সংগ্রহ করা সম্ভব হয়েছে।

৪১। বাংলা দেশের পুরাকীর্তি সম্পর্কে প্রামাণ্য গ্রন্থ রচনার গুরুত্ব উপলব্ধি করে এই দপ্তর জেলাভিত্তিক পুরাকীর্তির ইতিহাস রচনার কাজে হাত দিয়েছে। ইতিপূর্বে ৫টি জেলার পুরাকীর্তি সম্পর্কিত পুস্তক প্রকাশিত হয়েছে। বর্তমানে আরেকটি জেলার পুরাকীর্তি সম্পর্কিত পুস্তক মুদ্রণের ব্যবস্থা নেওয়া হয়েছে। এটির কাজ এখন সমাপ্ত প্রায়। আশা করা যায় বর্তমান আর্থিক বৎসরেই এটি প্রকাশিত হবে।

৪২। গৌড় এবং পান্ডুয়ার পুরাকীর্তি সম্পর্কে তদানীন্তন বাংলা সরকার কর্তৃক প্রকাশিত অতি মূল্যবান একটি পুস্তক পুনর্মুদ্রণের ব্যবস্থা নেওয়া হয়েছে। এতে সংযোজিত হবে দুজন বিশেষজ্ঞের ভূমিকা — যার আকর্ষণ পাঠকের নিকট অপরিসীম হবে বলে আমাদের বিশ্বাস।

৪৩। পুরাকীর্তি রক্ষা সম্পর্কে জনমত তৈরি করার জন্য এ বছরই একটি নূতন কর্মসূচী নেওয়া হয়েছে। 'প্রত্নতত্ব সুরক্ষা অভিযান' শীর্ষক এক ব্যাপক প্রকল্পের মাধ্যমে পশ্চিমবঙ্গের সাতটি জেলায় প্রত্নতত্ব বিষয়ে আলোচনাচক্র এবং প্রদর্শনীর আয়োজন করা হয়েছে। এরই শেষ পর্যায়ে কলকাতায় তিনদিনব্যাপী একটি আলোচনাচক্র ও প্রদর্শনী আয়োজিত হয় কলকাতার নন্দন প্রেক্ষাগৃহে। বিদগ্ধ ইতিহাসবেত্তা ও পুরাতত্ববিদগণ এতে অংশগ্রহণ করেছেন। আলোচ্য আর্থিক বছরে পুরাতত্ব বিষয়ে আরেকটি সর্বভারতীয় আলোচনাচক্র অনুষ্ঠিত হবে। অংশগ্রহণ করবেন সারা ভারতের বিশিষ্ট পুরাতত্ববিদ ও ইতিহাসবেত্তাগণ।

বেসরকারি মিউজিয়ামের কয়েকটিকে এবারও যথারীতি আর্থিক সাহায্য দেওয়া হয়েছে।

সংরক্ষিত বলে ঘোষিত পুরাকীর্তিগুলির মধ্যে কয়েকটি সংরক্ষণের ব্যবস্থাও এ বৎসর নেওয়া হয়েছে।

৪৪। আপনারা সকলেই নিশ্চয়ই লক্ষ্য করেছেন, বিগত আট বছরে বর্তমান সরকারের আমলে তথ্য ও সংস্কৃতি বিভাগের বাজেট বরাদ্দ কয়েক গুণ বৃদ্ধি পেয়েছে, তাই নয় কর্মকান্ডের ব্যাপকতায় ও রূপায়ণের সাফল্যে অন্যান্য নজির সৃষ্টি করেছে। তথ্য সম্প্রচার সর্বস্তরের জনগণের সঙ্গে নিবিড় ঘনিষ্ঠতা অর্জন, সামগ্রিক সাংস্কৃতিক নীতি গ্রহণ ও রূপায়ণ পুরাসম্পদ সংরক্ষণ প্রভৃতি বিষয়ে এই বিভাগের সাফল্য আজ তর্কাতীত। পশ্চিমবঙ্গের সামগ্রিক অগ্রগতির চিত্র আজ ভারতের অন্যান্য রাজ্যেও আগ্রহ ও আকর্ষণ সৃষ্টি করেছে রাজ্য সরকার নির্মিত চলচ্চিত্রসমূহ কেন্দ্রীয় সরকার ও সারা বিশ্বের প্রথম শ্রেণীর উৎসবগুলিতে বারবার পুরস্কৃত হয়ে এ রাজ্যের গৌরব বৃদ্ধি করেছে। শুধু তাই নয় সারা বিশ্বের চালচিত্রে পশ্চিমবঙ্গের সাংস্কৃতিক পরিচয় স্বর্ণাক্ষরে বিধৃত হয়েছে স্থায়ীভাবে। ভারতের অন্যান্য প্রান্তে বিচ্ছিন্নতা, বৈষম্য ও অসংহতিমূলক অশান্তির বিপরীতে দাঁড়িয়ে এ রাজ্যে সর্বস্তরে জনগণের মধ্যে সংহতি, স্বীয় ভাষা ও সংস্কৃতির সুষম বিকাশের এমন নীতি এই বিভাগ গ্রহণ করেছে যা সারা ভারতে শ্রদ্ধেয় দৃষ্টান্তরূপে গৃহীত হয়েছে। রঙীন চলচ্চিত্র স্ফুটনাগার, বাংলা আকাদেমি, জাতীয় নাট্যচর্চা কেন্দ্র প্রভৃতি স্থাপন ও উদ্বোধন ইত্যাদি আলোচ্য আর্থিক বছরে সুসম্পন্ন হলে পশ্চিমবঙ্গের গৌরব আরও বৃদ্ধি পাবে। বর্তমান আর্থিক সামাজিক সমাজ ব্যবস্থা যেমন সাধারণ মানুষের জীবন-জীবিকার ক্ষেত্রে, তেমন সাংস্কৃতিক জীবনের ক্ষেত্রেও সঙ্কট তীব্র করে তুলেছে। আমরা আশা রাখি, সীমাবদ্ধ আর্থিক ক্ষমতা সত্ত্বেও এই সঙ্কটের মধ্যে মানুষকে সুস্থ চেতনা ও স্বাভাবিক বিকাশের পথে অগ্রসর হতে কার্যকর ভাবে সহায়তা করতে পারব।

**Mr. Speaker :** There are six cut motions by Shri Kashinath Misra. All the cut motions are in order and are taken as moved.

MOTION FOR REDUCTION

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100.

[5-05 – 5-15 P.M.]

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোশয়, মাননীয় তথ্য মন্ত্রী মহাশয় যে বাজেট ১৯৮৬-৮৭ সালের জন্য পেশ করেছেন, যে আয়-ব্যয়ের ভাষণ এই ভাষণের আমি বিরোধীতা করে দু'একটা কথা বলতে চাই। এই দপ্তরের বহু টাকা কিভাবে নয় ছয় হচ্ছে বিগত কয়েক বছর ধরে, এই দপ্তরের যিনি মন্ত্রী সেই মন্ত্রীর কর্তৃত্বাধীনে কতকগুলি পেটোয়া অফিসারকে পুষে এই দপ্তরকে যিনি জলাঞ্জলি দিচ্ছেন তাঁর বাজেটকে কোনও মতেই সমর্থন করা যায় না।

স্যার, এঁরা ১৯৭৭ সালে ক্ষমতায় আসার পর থেকে আজ ১৯৮৬ সাল পর্যন্ত দেখছি এঁরা প্রতি বছর বর্ষ পূর্তি উৎসব উপলক্ষে একটা বই বার করেন। আমি একে বর্ষ পূর্তি

উৎসব বলব না, এটা বর্ষ স্ফূর্তি উৎসব এঁরা লক্ষ লক্ষ টাকা খরচ করে ৮ম বর্ষ পূর্তি উৎসব উপলক্ষে একটা বই বার করলেন এবং লক্ষ লক্ষ বই ছাপা হল। এই বই জনগণ কখানা পেল দয়া করে সেটা বলবেন। এঁদের দলীয় ক্যাডাররা বই পেয়েছেন এবং বাকিটা স্তূপীকৃত হয়ে পড়ে রয়েছে। এই টাকাগুলো কাদের মন্ত্রী মহাশয় বলবেন কি? আমি জিজ্ঞেসা করছি জনসাধারণের টাকা এইভাবে নয়-ছয় করার অধিকার মন্ত্রী মহাশয়ের আছে কি? আমি মনে করি এই ঘটনা পাবলিক অ্যাকাউন্টস কমিটির নোটিশে আনা উচিত। এই শাখার উপরে যিনি মুকটমণি হয়ে বসে আছেন অর্থাৎ তথ্য অধিকর্তা — নাম করতে পারছি না কারণ এক্সপাঞ্জ হবে — তিনি দফায় দফায় রাজ্যের বাইরে যান স্ফূর্তি করতে এবং তাঁর পেছনে যে টাকা খরচ হয় তার হিসেব দেখলে আপনারা অবাক হবেন। এই বিভাগের দক্ষ দক্ষ অফিসারদের সরিয়ে দেওয়া হয়েছে কারণ তাঁরা মন্ত্রী মহাশয়ের পছন্দ মতো লোক নন। এদের সরিয়ে দিয়ে আলিমুদ্দিন স্ট্রিটের নির্দেশে কিছু দলীয় ক্যাডার আছে যারা রাজত্ব পাল্টাবার পর মোসায়েবগিরি করছে তাদের প্রোমোশন দেবার নাম করে এই দপ্তরকে একটা দলীয় আখড়ায় পরিণত করেছে। মহাকরণ থেকে দক্ষ অফিসারদের অন্যত্র সরিয়ে দিয়ে এদের প্রোভাইড করা হয়েছে। তারপর, আমাদের তথ্য মন্ত্রী অনেক ঢাক ঢোল পিটিয়ে "নন্দন"-এর উদ্ঘাটন করলেন। কাকে এটা দেখাশুনা করতে দেওয়া হল? বর্তমানে এটা দেখাশুনা করছেন তথ্য আধিকারিক। মন্ত্রী মহাশয় অবশ্য বলেছেন জয়েন্ট ডাইরেক্টর — অর্থাৎ যুগ্ম অধিকর্তা। এই "নন্দন"-এর উদ্দেশ্য সম্বন্ধে পশ্চিমবাংলার মানুষকে ঢাক ঢোল পিটিয়ে যা বলা হয়েছিল তাতে আমি জিজ্ঞেস করছি, এখানে চলচ্চিত্র বিষয়ক অভিজ্ঞ লোককে কেন রাখা হল না? যাঁদের চলচ্চিত্র সম্বন্ধে অভিজ্ঞতা আছে সেই সমস্ত লোককে কেন এই সুযোগ দেওয়া হল না? আমি জানি না মন্ত্রী মহাশয় আমার এই প্রশ্নের কি জবাব দেবেন। মহাকরণ থেকে যুগ্ম অধিকর্তাকে সরাতে হবে না হলে উনি কাজ করতে পারছেন না, তাই চাপ দিয়ে যুগ্ম অধিকর্তাকে সরানো হল। মিঃ কে. এন. সান্যাল নামে একজন জুনিয়র অধিকর্তা আছেন তাঁর কাজ হল গ্রামীণ তথ্য দেখাশুনা করা। আমি জানি মিঃ সান্যালের চেয়ে কয়েক বছরের বেশি অভিজ্ঞতা আছে এবং সিনিয়র তাঁকে বাদ দিয়ে একে দেওয়া হয়েছে গ্রামীণ তথ্য দেখাশুনা করবার জন্য। মন্ত্রী মহাশয় গ্রামের প্রতিনিধি গ্রাম থেকেই নির্বাচিত হয়েছেন। গ্রামের এই কাজ দেখাশুনা করবার জন্য যে ধরনের অভিজ্ঞ এবং সিনিয়র লোকের প্রয়োজন সেটা তিনি সান্যালের কাছে কি করে পেলেন? একজন মুখ্য সচিবের কাজ কি স্বরাষ্ট্র সচিব করতে পারেন? এই কাজ করবার জন্য যে অভিজ্ঞতার প্রয়োজন হয় সেই অভিজ্ঞতা এই অফিসারের আছে কিনা আমার সন্দেহ হয়। স্যার, আমাদের তথ্য দপ্তর শ্রীযুক্ত ফাদিকার চালাচ্ছে না, এটা চালাচ্ছেন ওই তথ্য আধিকারিক। সমস্ত ঘটনার মূল নায়ক হলেন তিনি, প্রভাস বাবু শুধু পেছনে থাকেন।

স্যার, আমরা দেখেছি, এই বর্ষ পূর্তি উপলক্ষে ভারতবর্ষের বিভিন্ন জায়গায় উনি প্লেনে করে ঘুরে বেড়ালেন — এই তথ্য আধিকারিক। এক লক্ষ টাকার উপর তার ভ্রমণভাতা হয়েছে। কি কাজে লাগল এটা জনসাধারণের? কতটা উপকার হল দেশের? কেন তাকে

প্লেনে করে এই সমস্ত জায়গায় ঘুরে বেড়াতে হল? সরকারি টাকা এইভাবে নয়-ছয় করার কোনও অধিকার তার আছে কিনা সেটা আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জিজ্ঞসা করছি। আমি তাঁর কাছে আরও জানতে চাই — এই বর্ষ পূর্তির কি দরকার? কতটা উপকার হয় এতে জনসাধারণের? স্যার, পশ্চিমবঙ্গের মানুষ গত ৮ বছর ধরে হাড়ে হাড়ে টের পাচ্ছেন যে এরা কি কাজ করছেন, সেখানে ঢাক ঢোল পিটিয়ে আলোক মালায় সাজিয়ে জনসাধারণের লক্ষ লক্ষ টাকা ব্যয় করে বর্ষ পূর্তি উৎসব করার কোনও প্রয়োজন নেই। এই সমস্ত খাতে যে সমস্ত খরচ হচ্ছে তা পাবলিক অ্যাকাউন্টস কমিটির কাছে আসা উচিত। বিগত ৩০ বছর ধরে কংগ্রেস এই রাজ্যে সরকারে ছিলেন, কত লক্ষ টাকা খরচ করে ঢাক ঢোল পিটিয়ে এই বর্ষ পূর্তি উৎসব আমরা করেছি সেটা কি ওরা দেখাতে পারেন? স্যার, এইভাবে টাকা নয়-ছয় করা হচ্ছে এবং দিনের পর দিন পাবলিকের টাকা দিয়ে বর্ষ পূর্তি উৎসবের নাম করে দলীয় ক্যাডারদের পোষা হচ্ছে এবং পার্টি বাজি করে পশ্চিমবাংলার অর্থনীতিকে বিপর্যস্ত করে তোলা হচ্ছে। যে বইটা বার করা হয়েছে তাতে কি আছে? যদি দেখতাম বর্ষ পূর্তির মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রী পশ্চিমবঙ্গ যে আলোয় ঝলমল করছে তা দেখাতে পেরেছেন তাহলে তার মানে বুঝতাম, যদি দেখতাম শিল্প মন্ত্রী অন্যান্য প্রদেশের তুলনায় পশ্চিমবঙ্গ শিল্পের ক্ষেত্রে কতটা এগিয়ে গিয়েছে সেটা দেখাতে পেরেছেন তাহলে এই বর্ষ পূর্তির মানে বুঝতাম, যদি দেখতাম আইন-শৃঙ্খলার প্রশ্নে জ্যোতি বাবু ভারতবর্ষের অন্যান্য স্টেটের সঙ্গে তুলনা করে দেখাতে পেরেছেন যে এখানকার আইন-শৃঙ্খলার অনেক বেশি উন্নতি করতে পেরেছেন তাহলে বর্ষ পূর্তির নামে এই ঢক্কানিনাদে প্রচারের মানে বুঝতাম, যদি দেখতাম স্বাস্থ্য মন্ত্রীরা সত্যিকারের হাসপাতালে রোগীরা সেবা পাচ্ছে এটা দেখাতে পেরেছেন তাহলে এর মানে বুঝতাম কিন্তু তা আমরা পাই নি। যেখানে বাচ্ছা শিশুকে কুকুরে ভক্ষণ করছে সেখানে ঢক্কানিনাদের প্রচার চালাচ্ছেন মন্ত্রীরা — এদের লজ্জা করা উচিত। স্যার, এই বর্ষ পূর্তিতে আমরা কি দেখছি — শুধু কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বিষোদ্গার। ১৯৭৭ সালের পর থেকে প্রতিদিন এরা শুধু কেন্দ্রের বিরুদ্ধে বিষোদ্গার চালিয়ে যাচ্ছেন — কেন্দ্র এই করেছে, কেন্দ্র তাই করেছে, কেন্দ্র দিচ্ছে না, সীমিত ক্ষমতায় পারছি না ইত্যাদি। বর্ষ পূর্তিতেও এ ছাড়া আর কিছু দেখিনি। যদি তাই হয় — কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে যদি বিষোদ্গার করতে হয় তাহলে এই মন্ত্রীর বা রাজ্য সরকারের উচিত জনসাধারণের টাকায় বর্ষ পূর্তির নামে এইসব বই না ছাপিয়ে আলিমুদ্দিন স্ট্রিটের টাকায় বর্ষ পূর্তির বই ছাপিয়ে তা জনসাধারণের মধ্যে বিলি করা। স্যার, পশ্চিমবঙ্গ মন্ডপ তৈরি হবে দিল্লির বাণিজ্য মেলা গ্রাউন্ডে। এটা তৈরি করার ভার একজনের উপর ন্যস্ত হয়েছে। আমি শুনেছি তিনি গুণীলোক। ন্যস্ত হয়েছে ঠিক আছে কিন্তু আমার আপত্তি হচ্ছে এর পদ্ধতির বিরুদ্ধে। আমি জানি না মন্ত্রী মহাশয় তাঁর জবাবি ভাষণের সময় এটা এড়িয়ে যাবেন কিনা। এই মন্ডপ নির্মাণে এক কোটি টাকার উপর খরচ হবে। এরজন্য কোনও টেন্ডার ডাকা হয়েছে কিনা, কি পদ্ধতিতে কার উপর এই দায়িত্ব ন্যস্ত হয়েছে সেটা আমরা জানতে চাই। এই সংক্রান্ত ফাইলের গতিবিধি সম্পর্কে — এই বিভাগ সম্পর্কে যতটুকু খবর রাখি — আমি শুনেছি মন্ত্রী নিজেই জানতেন না।

[5-15 – 5-25 P.M.]

মন্ত্রী মহাশয় নিজেই জানেন না তার দপ্তরের ফাইলের গতিবিধি। এই এক কোটি টাকার উপরে যেটা দিয়ে দিল্লির বাণিজ্য মেলায় মন্ডপ নির্মাণ হবে সেই বিষয়ে মন্ত্রীর কাছে কোনওও খবর নেই। খবর কি ভাবে এল? স্যার, আমি আগেই বলেছি যে এই বিভাগের যিনি কলকাঠি নাড়েন, নাটের গুরু তত্ত্বাধিকারী, তিনি সরাসরি গোটা ফাইলটি মুখ্যমন্ত্রীর কাছে পাঠিয়ে দিলেন। মুখ্যমন্ত্রীর কাছে ফাইল চলে গেল কিন্তু বিভাগীয় মন্ত্রী জানলেন না। মুখ্যমন্ত্রী ফাইলে সই করে পাঠিয়ে দিলেন এবং বললেন যে ঠিক আছে। আমরা দেখছি যে সই হয়ে যাবার পরে বিভাগীয় মন্ত্রীর আর কিছু করার উপায় নেই। তিনি তখন তাতে সম্মতি জানালেন। কারণ সম্মতি না জানিয়ে তার কোনওও উপায় ছিল না। কেন না, প্রতিবাদ করতে গেলে এই মন্ত্রীর চেয়ার টলমল হয়ে যাবে। আমরা দেখলাম যে একটা বিভাগীয় মন্ত্রীর ফাইল মুখ্যমন্ত্রীর কাছে সরাসরি চলে গেল অথচ তিনি জানলেন না। মুখ্যমন্ত্রীর কাছ থেকে ফাইল সই হয়ে চলে গেল ডিপার্টমেন্টের মন্ত্রীর কাছে। কোটি টাকার কাজের ব্যাপারে এই যে টেন্ডার ছাড়া বে-আইনি কাজ করা হল, এই বে-আইনি কাজের উত্তর মাননীয় মন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণে দেবেন বলে আশা করব। স্যার, আমি যেকথা আগে বলেছিলাম যে সম্পূর্ণ দলীয় কবজায়, দলীয় কাজে এই ডিপার্টমেন্টকে ব্যবহার করা হচ্ছে। স্যার, বিজ্ঞাপন দেবার একটা নিয়ম আছে। বিভিন্ন পত্র-পত্রিকা বিজ্ঞাপন আশা করে। আমি আগেই বলেছি যে গ্রামের ছোট ছোট পত্রিকাগুলি তারা বিজ্ঞাপন আশা করে। সেটা তো দিচ্ছেনই না, কলকাতায়ও বহু ছোটখাট পত্রিকা আছে যারা এদের থেকে কোনওও বিজ্ঞাপন চেয়েও পাচ্ছে না। কেননা, তাদের গায়ে তথ্য মন্ত্রী কার্ল মার্কস-এর গন্ধ খুঁজে পাচ্ছেন না। জ্যোতি বাবু থেকে রাম চ্যাটার্জি পর্যন্ত তাদের সম্মান জানাতে পারছে না এবং সে জন্য এই সমস্ত ছোট ছোট পত্রিকাগুলি বিজ্ঞাপন থেকে বঞ্চিত হচ্ছে। আমি জানি উনি উত্তরে বলবেন যে এটাতে আমাদের কিছু করার নেই কারণ আমরা তো জেলায় জেলায় বিজ্ঞাপন কমিটি করে দিয়েছি। এটা ঠিকই যে বিজ্ঞাপন উপদেষ্টা কমিটি করা হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন যে সেই বিজ্ঞাপন উপদেষ্টা কমিটি আপনি কাদের নিয়ে করেছেন? সব দলের উর্ধে থেকে আপনার দলের প্রতি যাদের বিশ্বাস নেই সেই রকম মতাদর্শের কোনও মানুষ এই বিজ্ঞাপন কমিটিতে আছে কি না? আপনাদের যারা বিরোধী তাদের এই কমিটিতে রাখা হয়েছে কি না? তা যদি হত তাহলে এই বিজ্ঞপন উপদেষ্টা কমিটি আপনাদের হাতের পুতুল থাকবে না, আপনাদের অঙ্গুলী হেলনে চলবে না। তাই, বিজ্ঞাপন উপদেষ্টা কমিটি এমন ভাবে করা হয়েছে যারা আপনার কথা অনুযায়ী চলবে, যারা আপনার দলের নির্দেশে চলবে। সেই রকম ভাবে লোক দেখানো একটা বিজ্ঞাপন কমিটি করা হয়েছে। এবারে আমি চলচ্চিত্র সম্পর্কে আসছি। চলচ্চিত্রের ব্যাপারে একটা সাব-কমিটি আছে। এরা চলচ্চিত্র প্রয়োজন সাব-কমিটি করেছেন। এই সাব-কমিটি কি অদ্ভুত ভাবে কাজ করছে সেটা একটু দেখুন। এই সাব কমিটি ২৩টি তথ্যচিত্র নির্মাণ করেছেন। ২৩টি তথ্যচিত্র নির্মাণ করার জন্য ২৩ জনকে বাছা হল একটা বই থেকে। একটা মিটিং হল, সেই মিটিংয়ে ঠিক হল ২৩টি চলচ্চিত্র তৈরি হবে ২৩ জনকে বেছে বেছে। আমি বুঝতে পারলাম না যে একটা মিটিংয়ে ২৩টি চলচ্চিত্র ২৩ জনকে বেছে বেছে কি করে সম্ভব যদি না টেবিলের তলায় কোনও গোপন লেনদেনের ব্যবস্থা

না থাকে। স্যার, বিষয়বস্তু কি হবে সেটা তারা ঠিক করে। জনস্বার্থের খাতিরে সেই বিষয়বস্তু কতটা প্রয়োজন আছে, মানুষের কাজে কতটা লাগবে সেটা জানবার প্রয়োজন আছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে অন্তত জনস্বার্থের খাতিরে তিনি বলবেন যে এই সদস্য কারা ছিলেন এবং এই বিশেষ বৈঠকে কাদের স্বার্থে তথ্যচিত্র নির্মাণ করা হয়েছে? আমি শুনেছি যে অনেক অভিজ্ঞতা সম্পন্ন চলচ্চিত্রের মানুষ সেদিনের বৈঠকে উপস্থিত ছিলেন না। স্যার, অনিল চ্যাটার্জির মতো চলচ্চিত্রে লব্ধ প্রতিষ্ঠিত একজন শিল্পী এবং আরো অনেকে এই মিটিংয়ে গরহাজির ছিলেন। তা সত্ত্বেও রাতারাতি যোগ্যতা ছাড়াই কি ভাবে এটা পাশ করা হল সেটা আমি বুঝতে পাচ্ছি না। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আর একটি জিনিস আমি জানতে চাই। এই খাতে কত টাকা আপনি সারান্ডার করেছেন সেটা দয়া করে বলবেন। এই তথ্যচিত্র যারা তৈরি করছেন, তারা কি রেকমেন্ডেশন করেছেন এবং কি কি ধরনের তথ্যচিত্র তৈরি করা হচ্ছে, সে বিষয়ে আমরা আশা করব আপনি বলবেন। এর আগে এই ডিপার্টমেন্ট থেকে দুটি তথ্যচিত্র নির্মাণ করার দায়িত্ব নিয়েছিল। সে দুটো কি কি? স্যার, একটা হল, কলকাতায় অনুষ্ঠিত নেহেরু ফুটবল। আর একটা হচ্ছে, রঁদার ভাস্কর্য শিল্পের উপরে কলকাতায় প্রদর্শনী। ৩ বছর আগে এই ডিপার্টমেন্ট দায়িত্ব নিয়েছিল। তারা বলেছিল, আমরা দায়িত্ব নিচ্ছি বাংলার মানুষকে কলকাতায় নেহেরু ফুটবল দেখাব, আর দেখাব রঁদার ভাস্কর্য শিল্প। দু দিন বাদে নেহেরু জন্মশত বার্ষিকী এসে গেল। আমি জানি না মন্ত্রী মহাশয় তাঁর জবাবি ভাষণে বলবেন যে এই ব্যাপারের তথ্যচিত্র কোনও পর্যায়ে আছে। উনি প্রতিশ্রুতি দিয়েছিলেন। এই ব্যাপারে কত টাকা খরচ করেছেন; এই দুটি জিনিস আমি জানতে চাই এবং এটা সাধারণ মানুষেরও জানার দরকার আছে। তারপর আন্তরাজ্য সাংস্কৃতিক বিনিময় কর্মসূচীতে যে সমস্ত শিল্পী নেওয়া হল সেখানেও সেই তাঁদেরই দলীয় মতাবলম্বী ছাড়া অন্য কাউকে নেওয়া হল না। এই সংস্থা দিল্লি এবং অন্যান্য রাজ্যে পাঠানো হয়েছে। আমার জিজ্ঞাসা হচ্ছে এতে পশ্চিমবাংলার সাংস্কৃতির প্রতিফলন ঘটেছে। আর একটি কথা জিজ্ঞাসা করে আমার বক্তব্য শেষ করতে চাচ্ছি — সেটা হল ২৭/৩/৮৬ থেকে ১/৪/৮৬ পর্যন্ত মন্ত্রী মহাশয় স্বপারিষদ আন্দামান ঘুরে এলেন। সেখানে মহকুমা তথ্য আধিকারিক থেকে আরম্ভ করে ছোট বড় সব নিয়ে তিনি এত টাকা খরচ করে এলেন এবং এর মধ্যে এমন একজন গিয়েছিলেন যার নাম আমি বলছি যার এর সঙ্গে যাওয়ার কোনও প্রয়োজন ছিল না। তিনি একজন তথ্য আধিকারিক তাঁর নাম হচ্ছে দিলীপ রুদ্র। তাঁর যাবার কারণ হচ্ছে সেখানে সরকারি গাড়ি ছাড়া আরও অনেক গাড়ির প্রয়োজন ছিল। তিনি ঐ বেনামীতে অন্য গাড়ি নিয়ে হাজার হাজার টাকা খরচ এই দপ্তর থেকে ব্যয় করলেন। এটা তদন্ত করে জানাবেন কার থেকে কিভাবে গাড়ি নেওয়া হয়েছে। আমি আশা করব মন্ত্রী মহাশয় তাঁর বিবৃতিতে এই ব্যাপারে একটু আলোকপাত করবেন। আর একটা কথা বলি বাচ্ছা ছেলেদের জন্ম বার্ষিকীর মতো প্রতি বছর এই জন্ম বার্ষিকী করবেন না। তারপর শিলিগুড়িতে তথ্য কেন্দ্র হবে এই কথা প্রাক্তন তথ্য মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য বলে গিয়েছিলেন। সেটা কোনও অবস্থায় আছে। এখানে জনগণের দরজা খুলে দেওয়া হবে এই কথা বলা হয়েছিল। চন্দননগরেও তথ্য কেন্দ্র হবে এই প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল — সেটাও কোনও পর্যায়ে আছে জানাবেন। আর একটা ঘটনার কথা বলছি। এই কথা পশ্চিমবাংলার জনগণ জেনে গিয়েছে। এই সরকারের একজন মোসাহেব যিনি বম্বে এবং পশ্চিমবাংলার চলচ্চিত্র জগতের একজন [**] তিনি এই দপ্তরের প্রধান হয়ে দাঁড়িয়েছেন।

[5-25 – 5-35 P.M.]

এই [**] স্যার আমরা দেখেছি দিনের পর দিন এই সমস্ত ধান্দাবাজরা সকাল বেলা যাদের গণশক্তি পত্রিকা বেরোয়, সেই গণশক্তি পত্রিকার জন্য বহু সাহায্য করেছে তারা। একটি ঘুম ভাঙার গান এরা রচনা করেছিলেন, চলচ্চিত্র তৈরি করেছিলেন, এই ঘুম ভাঙার গান তৈরি করার পর তাদের সহ শিল্পীদের টাকা না দিয়ে দু জনের টাকা মেরে দিল এই ঘুম ভাঙার গানের যিনি প্রধান। সেই দু জনের টাকা মেরে দেবার পর আমরা দেখলাম এন. এফ. টি. সি. তাদের টালিগঞ্জের বাড়ি ক্রোক করে নিল। সেই [**] যে নায়ক বম্বে এবং বাংলায় [**] করেন, সেই নয়ক এখন এদের সবচেয়ে বড় বুদ্ধিজীবী, তার বাড়ি ক্রোক করা হল এক লক্ষ টাকায়। সেই এক কোটি টাকার জন্য তার স্ত্রী ছুটে এলেন মুখ্যমন্ত্রীর কাছে। দয়ালু মুখ্যমন্ত্রী সর্বহারার জন্য দরজা খুলে দিলেন। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলে দিলেন ওটা কিনে নাও, ঘুম ভাঙার গান। দেখলেন না, প্রিন্টটা আছে কি না, দেখলেন না যে ল্যাবরেটারি যে প্রিন্টটা তৈরি হয়েছিল, সেটা কি অবস্থায় আছে। এই অবস্থায় সরকারের টাকা নয়-ছয় করা হচ্ছে সুতরাং কোনও মতেই এই মন্ত্রীর বাজেটকে সমর্থন করা যায় না। মন্ত্রী উত্তর দেবেন দয়া করে যে এই ঘুম ভাঙার গান যিনি করেছিলেন, এন. এফ. টি. সি.-র এক কোটি টাকা যিনি চুরি করেছিলেন, যার জন্য তার বাড়ি ক্রোক হয়েছিল, সেই টাকা কেন নয়-ছয় হল, কেন সরকার বইটা কিনল এবং বই কিনল কিনল, এই তথ্য জানবার সম্পূর্ণ অধিকার আছে মানুষের যে আপনারা প্রিন্টটা দেখাতে পারবেন কি না, আপনারা কি দেখে সেটা কিনেছেন। আমি আশা করব মন্ত্রী মহাশয় তাঁর জবাবি ভাষণে ঐ উত্তরগুলো রাখবেন। আমি স্যার মন্ত্রী মহাশয়ের এই বাজেটকে সম্পূর্ণ রূপে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য তাঁর বক্তব্যের মধ্যে অনেক আপত্তিকর কথা বলেছেন। আমি একটি আপত্তিকর কথার উল্লেখ করব। সেটা হচ্ছে লেনদেন এর একটা কথা বক্তৃতার মধ্যে তিনি ঢুকিয়ে দিলেন, এটা যাতে রেকর্ডেড না হয়, কারণ উনি সাবস্ট্যানশিয়েট করতে পারেন নি তাঁর বক্তব্যে যে কি লেনদেন হয়েছে এই তথ্যচিত্রের ব্যাপারে। আমি বলব এটা আপত্তিকর, এটা রেকর্ডে থাকা উচিত নয়।

**শ্রী হেমেন মজুমদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা এতক্ষণ ভারতের বৃহত্তম রাজনৈতিক দলের যে ব্যাঙ্কাপ্তি প্রতিদিন রাজনীতিতে প্রমাণিত হচ্ছে তাদের সাংস্কৃতিক ব্যাঙ্কাপ্তিটা এখানে দেখতে পেলাম। আমার মনে পড়ছে, গত কয়েকদিন আগে একটি কাগজে খবর বেরিয়েছিল, খবরটা হচ্ছে এই, স্পেনের এবং পর্তুগ্যালের বর্ডারে একটা বোয়েদাদ বলে মিউনিসিপ্যালিটি আছে সেই মিউনিসিপ্যালিটিতে ১১ বছর বয়স্ক একটি মেয়েকে মেয়র করা হল। এই মেয়রকে যখন জিজ্ঞাসা করা হল যে আপনার প্রথম কাজ কি করতে চান? সেই মেয়র সাহেব ১১ বছরের, তিনি কি উত্তর দিয়েছিলেন, জানেন? তিনি উত্তর দিয়েছিলেন কুকুরদের গায়ের এঁটুলি তিনি দূর করতে চান। অর্থাৎ কুকুরের গায়ের এঁটুলি দূর করা এই রকম ধরনের মেয়রের যে কাজ, এই রকম ধরনের প্রধান রাজনৈতিক দলের সংস্কৃতি সম্পর্কে আলোচনা, এই রকম বক্তব্য, সেটাই প্রমাণিত হল। ভারতবর্ষের শোচনীয় পরিস্থিতি, আমাদের

Note : **Expunged as order by the Chair.

সাতটি ধর্ম এবং তিন হাজার ডায়ালেক্ট এই ডায়ালেক্টগুলোর প্রতিদিন বিরোধ সৃষ্টি করা হচ্ছে। সংস্কৃতিই পারে এই বিরোধকে একটা সুস্থ ঐক্য বোধের মধ্যে নিয়ে যেতে। সেদিকে এগিয়ে দিতে। এই নিয়ে দুর্ভাবনা কারোর নেই। আমাদের ঐতিহ্য যে ধ্বংস হয়ে যাচ্ছে প্রতিদিন, সেই ঐতিহ্য যে রক্ষা করা প্রয়োজন, তার জন্য কি হচ্ছে, কি করা দরকার, এই নিয়ে কোনও আলোচনা নেই। আলোচনার বিষয় কি? না, অফিসার এরোপ্লেন চড়েছে কেন, আর অফিসার যিনি গেছেন মন্ত্রীর সঙ্গে, তিনি জাহাজে গেছেন কেন, এটাই আলোচনার বিষয়? এটা হচ্ছে ব্যাঙ্কাঙ্গি। এই ব্যাঙ্কাঙ্গি নিয়ে আপনারা নিজেরা ধ্বংস করছেন এবং আগামী দিনে ধ্বংসের জন্য প্রস্তুত থাকুন। ভারতবর্ষের সংস্কৃতির যে অগ্রগতি ঘটবে, আপনাদের সেখানে কোনও অবদান থাকবে না। শুধু তাই নয়, ছত্রভঙ্গতা যা সৃষ্টি হয়েছে তাতে আপনাদের নূতন নূতন অবদান সৃষ্টি করতেই পারবেন। এখানেও আপনাদের বৈশিষ্ট থাকবে। আমাদের ভারতবর্ষে, পশ্চিমবাংলা যার একটা ছোট্ট উদাহরণ, যেখানে নানা সংস্কৃতি, নানা ভাষায় একটা ঐক্য গড়ে উঠেছে, ঐক্যের মধ্যে মানুষ শান্তিতে বাস করছে, সংস্কৃতির বিভিন্ন লেনদেন যেখানে চলছে, মানুষের একটা স্বস্তি এবং সুস্থ জীবন বোধ সেখানে গড়ে উঠেছে, এই রকম একটা রাজ্যে একটা বামফ্রন্ট সরকার, তাদের সীমাবদ্ধ শুধু নয়, অতি সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে কাজ করার চেষ্টা করছে। ভারতবর্ষের অন্য রাজ্যগুলোর সঙ্গে তো একটু তুলনা করবেন? ঐক্যের মধ্যে মানুষ শান্তিতে বাস করছে সুস্থ সংস্কৃতির লেনদেনের মধ্যে দিয়ে সুস্থ জীবন-যাত্রা গড়ে উঠছে ভারতবর্ষের একটা অঙ্গ রাজ্যের মধ্যে একটা বামফ্রন্ট সরকার তাদের সীমাবদ্ধ শুধু সীমাবদ্ধই নয়, অতি-সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে যেখানে কাজ করার চেষ্টা করছে, সেখানে এর চেয়ে বেশি আর কি করতে পারে! আমাদের রাজ্য সরকারের কাজকর্মের সঙ্গে যদি কেন্দ্রীয় সরকারের কাজকর্মের একটু তুলনা করি, তাহলে কি দেখব? আমাদের রাজ্য সরকারের কাজকর্মের মধ্যে একটা গতিশীল নীতি আছে যা এই রাজ্যকে সংস্কৃতির ক্ষেত্রে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছে। আর কেন্দ্রীয় সরকারের নীতির মধ্যে দিয়ে পশ্চাদগামী প্যারোকিয়াল চিন্তা-ধারা প্রকাশ পাচ্ছে। সেই চিন্তা-ধারা নিয়েই ওঁরা টি. ভি. প্রচার করছেন। এমন কি ওঁরা নিজেরাই কয়েক দিন আগেই এ বিষয়ে চিৎকার শুরু করে দিয়েছিলেন। ওঁরা নিজেরাই টি. ভি. কিনে তা আর দেখতে পাচ্ছেন না, টি. ভি. বন্ধ করে দিতে বাধ্য হচ্ছেন, কারণ মেয়ে এবং বাবা এক সঙ্গে বসে টি. ভি.-র ছবি দেখা সম্ভব নয়। এই তো হচ্ছে ওঁদের সংস্কৃতি! সংস্কৃতির নামে ওঁরা তান্ডব নৃত্য করছেন। ওঁরা চাইছেন আমেরিকান কালচার এখানে প্রভাবিত হোক। কিন্তু আমরা তার বিরুদ্ধে, আমরা তা বন্ধ করতে চাই। সেই জন্যই তো আমরা নূতন দৃষ্টিভঙ্গি গ্রহণ করেছি। সেই জন্য আমরা রাজা রামমোহন রায়ের মূর্তি বসিয়েছি, মাইকেল মধুসূদন দত্তর মূর্তি বসিয়েছি। যা ওঁরা অতীতে করেন নি। তাই তো আজকে ওঁরা বড় গলা করে কথা বলতে ভয় পাচ্ছেন। অবশ্য ওঁদের গলা তো পাচারি আর বাজারিদের গলা। কারণ ওঁরা বাজারি মন নিয়ে এখানে এসেছেন, তাই ঐ লেনদেনের কথা তুলছেন। কিন্তু এ সব কথা তোলবার ওঁদের কোনও অধিকার নেই। আমরা বার বার এটা বলছি যে, সুস্থ সংস্কৃতির জন্য যে আন্দোলন, যে সংগ্রাম তাকে পরিচালিত করার জন্য বামফ্রন্ট সরকারের নিশ্চয়ই প্রতি বছর জনগণের কাছে জবাবদিহি করার দায়িত্ব আছে। আমরা ওঁদের মতো নই যে, পাঁচ বছর অন্তর নির্বাচন করলাম, তারপর আর জনগণের সঙ্গে কোনও যোগাযোগ রাখলাম না বা কোনও রাস্তার প্রতিশ্রুতি দিলাম,

কোনও রাস্তার শিলান্যাস করলাম, তারপর জবাবদিহি করার কোনওও প্রয়োজন মনে করলাম না, ভোটের সময়ে গিয়ে হাজির হলাম। আমরা তা করতে চাই না। প্রতি বছর আমরা আমাদের কাজকর্মের জন্য জনগণের কাছে জবাবদিহি করতে চাই এবং সেই জন্য প্রতি বছর উৎসব করতে হয়, মানুষকে জড় করে বলতে হয় — এতটুকু করেছি, এতটুকু করতে পারি নি, এই এই করতে চাই এবং এই ভাবে করতে চাই। এটা পাবলিক কন্ট্যাক্ট, মানুষের কাছে জবাবদিহি করা আমাদের কর্তব্য। এটা করতে আমরা বাধ্য। বিরোধী দলের মাননীয় সদস্য ভয়াল মূর্তি নিয়ে ধূর্তের মতো 'পূর্তি না ফূর্তি' বলে ব্যাঙ্গ করলেন। আমি তাঁকে জিজ্ঞাসা করি, ধূর্তামির সাহায্যে কি আসল কথাকে এড়িয়ে যাওয়া যাবে? নিশ্চয়ই যাবে না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ওঁদের আসল চেহারাটা কি? আমরা দেখছি নিজেদের দলের মধ্যেই মারামারি কাটাকাটি চলছে এবং তা প্রতি দিন সংবাদপত্রে প্রকাশিত হচ্ছে। এই তো ওঁদের কালচার!

This is the Congress Culture you are having.

সেই জন্য আজকে ওঁরা এখানে এসে ধূর্তের চেহারা নিয়ে আমাদের সামনে এসে উপস্থিত হচ্ছেন। এই আলোচনার প্রসঙ্গে আমি একটা কথা এখানে রাখতে চাই। অক্সফোর্ড ইউনিভার্সিটি থেকে বোর্ডের প্রফেসর রিচার্ড গমব্রিস্ট এসেছিলেন এবং ন্যাশনাল লাইব্রেরিতে একটা বক্তৃতা করেছিলেন। প্রফেসর রিচার্ড গমব্রিস্ট ভারতবর্ষের বিভিন্ন তথ্যের এবং ইতিহাসের উপাদান কিভাবে নষ্ট হচ্ছে, সে প্রসঙ্গে বলেছিলেন,—

Manuscripts are being cremated, buried, sold as waste or wrapping papers.

এই হল ওঁদের সংস্কৃতি! আমাদের দেশের সংস্কৃতির যা ধারক-বাহক এবং ঐতিহাসিক সম্পদ তা বিক্রি হয়ে যাচ্ছে, ধ্বংস হয়ে যাচ্ছে। আজকে ওঁরা এশিয়াটিক সোসাইটিতে গিয়ে লুঠপাট করছে, ভাগাভাগি করছে, এক দল গিয়ে নালিশ করছে আর এক দলের নামে যে, 'অমুক লুঠ করছে একটা ব্যবস্থা নিন'। এই হল ওঁদের প্রকৃত চেহারা। গমব্রিস্ট সাহেব বলেছেন যে,—

Many manuscripts catalogued a century or so ago in Indian libraries can no longer be traced.

আজকে আর সেগুলি দেখতে পাওয়া যায় না। ওঁরা ৪০ বছর ধরে এই জিনিস করেছেন। ওঁরা জমিদারি প্রথা উচ্ছেদ করেছিলেন, কিন্তু জমিদারি প্রথা উচ্ছেদের সঙ্গে সঙ্গে এক দিকে যেমন জমি বার করতে পারেন নি, তেমনি অপর দিকে জমিদারদের হাতে ইতিহাসের যে উপাদানগুলি ছিল সেই উপাদানগুলিকে তিন আনা কে. জি. দরে বিক্রি করার চেষ্টা করেছেন, দখল করে সংরক্ষণ করার চেষ্টা করেন নি। আমাদের দেশের বহু ঐতিহাসিক উপাদান বিগত ৪০ বছর ধরে সংগৃহীত হতে পারত। কিন্তু তা সংগ্রহ করার ওঁরা কোনও বন্দোবস্ত করেন নি। কাজেই বিরোধী দলের যে মাননীয় সদস্য বড় গলা করে কতগুলি এলোমেলো কথা বলে গেলেন তাঁর অবগতির জন্য আমি দুঃখের সঙ্গে এই কথাগুলি জানালাম। আমাদের পশ্চিমবাংলায় বিভিন্ন সংস্কৃতির মানুষের, বিভিন্ন ভাষাভাষী মানুষের বাস।

এই বিভিন্নতার মধ্যেও বামফ্রন্ট সরকার সুস্থ সাংস্কৃতিক জগতে প্রবেশের একটা সম্ভাবনা সৃষ্টি করেছে।

[5-35 – 5-45 P.M.]

বাংলার গবেষণা এবং বিভিন্ন আলাপ আলোচনার জন্য যে বিকাশের ধারা যে বিকাশের প্রস্তাব রয়েছে তার কথা তো কেউ বললেন না? এটা যে একটা ভালো কাজ হচ্ছে সেটা তো কেউ বললেন না, বললেন না তো যে নেপালী অ্যাকাডেমী তৈরি করে একটা নূতন জাতির একটা বিকাশের ধারা তৈরি করবার চেষ্টা করা হচ্ছে, সেই রকম ভালচিকি হরফ তৈরি করে সাঁওতালদের শিক্ষার নূতন দিগন্ত উনমোচিত হচ্ছে উর্দু অ্যাকাডেমী তৈরি করে মুসলিমদের শিক্ষার নূতন একটা বিকাশের ধারা সৃষ্টি করা হয়েছে, এসব আপনাদের চোখে লাগে না। আপনারা শুধু লেনদেন বোঝেন। মনে পড়ে দপ্তরের সুভেনিয়ারের বিজ্ঞাপন কি ছিল? আমরা একটা নূতন বিজ্ঞাপন নীতির চেষ্টা করছি এবং শুধু চেষ্টা নয় এই নীতি সৃষ্টি করে পরিচালনা করছি। আমরা শ্যামলাল কমিটির রিপোর্টে যে নির্দেশ আছে সেটা মেনে চলি। সমস্ত ধরনের পত্র পত্রিকায় বিজ্ঞাপন দেবার বন্দোবস্ত করছি। আপনারা দেখেছিলেন অধিকাংশ পত্র পত্রিকাতেই দেখা যাবে যে একটা নীতির ভিত্তিতে আজকে পশ্চিমবঙ্গে বিজ্ঞাপন দেওয়া হচ্ছে। আপনাদের আমলে কিছুই হয় নি। আজ আমাদের লোক সংস্কৃতিকে নূতন একটা ধারায় নিয়ে যাওয়া হচ্ছে, কারণ গ্রাম বাংলার যে সংস্কৃতি, গরিব লোক, কৃষকের যে সংস্কৃতি আছে আগে তা নানাভাবে অবহেলিত হয়েছে যুগ যুগ ধরে। আজকে তাকে স্বীকৃতি দেবার চেষ্টা হচ্ছে। লোক সংস্কৃতির সংগ্রহশালা গড়বার জন্য ব্যাপক আন্দোলন গড়ে তোলার চেষ্টা হচ্ছে। আপনারা তা ভারতবর্ষের কোথাও দেখেন নি। উনি তো ওখানে বসে আছেনও হাওড়ার লোক মনে পড়ে, হাওড়ায় লরি ধরা পড়েছিল। মেদিনীপুরের একটি মন্দিরের সমস্ত প্লেটগুলি চলে আসছিল হাওড়ার উপর দিয়ে। সেই লরিটি পুলিশ আটকায়, ধরা পড়ার পর দেখা যায় তাতে মন্দিরের সমস্ত প্লেট চলে আসছিল বিক্রি করার জন্য। একে রক্ষা করার কি পদ্ধতি আছে। একে রক্ষা করার একটি মাত্রই পদ্ধতি হচ্ছে মানুষকে সচেতন করে তোলা। সেই উদ্দেশ্য নিয়ে পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় ৪২ জন ব্যক্তি প্রায় আড়াই হাজারের বেশি মানুষকে শিক্ষিত করা হয়েছে তাদের নিজের দেশের যে ঐতিহ্য সেই ঐতিহ্যকে রক্ষা করার জন্য। আপনাদের মনে পড়বে মন্দির, মসজিদগুলি ধ্বংস হয়ে যাচ্ছে সেখানে পশ্চিমবঙ্গে একটা সাইট মিউজিয়াম করা হোক, এটা অন্যান্য রাজ্যে আছে। আপনারা কেন্দ্রীয় সরকারকে একটু বলুন না, ওখানে গিয়ে একটু ল্যাজ নাড়া দিন না, একটু সাহস করুন না। এখানে আস্ফালন করে বলবেন। আপনাদের তো একটু নীতিবোধ আছে। আপনাদের যে ব্যাঙ্কাক্সি সেই ব্যাঙ্কাক্সিকে প্রমাণ করবেন এই সরকার। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন তাঁর বক্তব্যের মধ্যে দিয়ে তাঁর নেতৃত্বে পশ্চিমবঙ্গের সংস্কৃতির কতখানি অগ্রগতি হয়েছে বিভিন্ন ক্ষেত্রে আমি সে সম্বন্ধে দু-একটি কথা বলছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সংস্কৃতি দপ্তরের মন্ত্রী মহাশয় আমার জেলার মানুষ। ব্যক্তিগত

জীবনে তিনি একজন সংস্কৃতের অধ্যাপক। খুব স্বাভাবিক কারণেই আমরা আশা করেছিলাম এবং আশা রাখি যে, তাঁর নেতৃত্বে পশ্চিমবঙ্গে একটা নূতন ধরনের সাংস্কৃতিক চেতনার বিকাশ ঘটবে। কিন্তু এ ব্যাপারে আমরা খুব হতাশ হয়েছি। মাননীয় সদস্য অশোক বাবু তাঁর বক্তব্যের মধ্যে দিয়ে বিভাগীয় যেসব ক্রটি-বিচ্যুতি তুলে ধরলেন, আমি তার পুনরাবৃত্তি করতে চাই না। কিন্তু একটি মূল কথা, যেটা আমার মনে সব সময় জাগে, সেটা হল — একটি রাজনৈতিক দল যখন সংখ্যা গরিষ্ঠতার মধ্যে দিয়ে কোনও সরকার গড়ে, তখন কাজের মধ্যে দিয়ে তাঁদের রাজনৈতিক চিন্তা-ভাবনা প্রতিফলিত হয়। এক্ষেত্রে তথ্য ও সংস্কৃতি দপ্তরের ক্ষেত্রেও সেটা ঘটবে এটা স্বাভাবিক কথা। একটি দল, যাঁরা গণতান্ত্রিক আদর্শ বিশ্বাস করে না, গণতান্ত্রিক কাঠামো বিশ্বাস করে না, যে দল পৃথিবীর প্রতিটি দেশে এবং সমাজে সাম্যবাদী নীতি অনুসরণ করতে গিয়ে একটা জগাখিচুড়ীর অবস্থার মধ্যে গিয়ে পড়ে এবং স্বাভাবিক কারণেই তাঁদের রাজনীতির সমালোচনা করা হয়। পৃথিবীর সাম্যবাদী রাষ্ট্রগুলিতে আগে রাজনৈতিক বিপ্লব সমাধা হয়েছে এবং তারপর তাঁরা সাংস্কৃতিক বিপ্লব করেছেন। কিন্তু আমাদের ভারতবর্ষে পশ্চিমবঙ্গ নামক একটি রাজ্যে গণতান্ত্রিক পদ্ধতিতে অবিশ্বাসী রাজনৈতিক দল গণতন্ত্রের সুযোগ নিয়ে জনগণতান্ত্রিক বিপ্লবের কথা বলে বিধানসভায় এসেছেন। ঠিক স্বাভাবিক কারণেই সংস্কৃতির প্রাণকেন্দ্র যে পশ্চিমবঙ্গ, সংস্কৃতির মূল স্রোত যেখান থেকে প্রবাহিত হচ্ছে, সেখানে আজ সংস্কৃতির মান কোথায় গিয়ে দাঁড়িয়েছে? ফিশ আউট অফ ওয়াটার, সংস্কৃতির ক্ষেত্রে একটা অস্বস্তিকর অবস্থা চলছে। বর্ষপূর্তি উৎসবের খবর পুস্তকের মধ্যে দিয়ে বের করতে হবে, 'পশ্চিমবঙ্গ' নামক পত্রিকায় তা ছাপতে হবে, যুব দপ্তরের 'যুবমানসে' সেই সংবাদ ছেপে বের করতে হবে। এইভাবে রাজনীতির এবং সংস্কৃতির দ্বন্দ্বমূলক চিন্তা ধারার একটা অদ্ভুত বহিঃপ্রকাশ ঘটেছে সারা পশ্চিমবঙ্গের সংস্কৃতির ক্ষেত্রে। তাই সংস্কৃতির নাম করে একটা চরম বিশৃঙ্খল অপসংস্কৃতির আমদানি করেছেন মাননীয় মন্ত্রীর নেতৃত্বে, যার নজির আর কোথাও নেই। আমি স্বাভাবিক কারণেই সরকারি দলের সদস্যগণের বক্তৃতা শুনছিলাম। তাঁদের কাছ থেকে সংস্কৃতি, অপসংস্কৃতির নানা কথা শুনছিলাম। টেলিভিশনের পক্ষ থেকে যেসব ছবি দেখানো হয় তার কথাও তাঁরা বলছিলেন। বলছিলেন, টি. ভি. তে যে ছবি দেখানো হয় তা মেয়ে এবং বাবা একসঙ্গে বসে দেখা যায় না। ভালো কথাই তাঁরা বলেছেন। কিন্তু আজকে কি হচ্ছে পশ্চিমবঙ্গে? মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে, আপনি এবং আমি একই জেলার লোক। যেখানে বিদ্যুৎ যায় নি সেখানে পর্যন্ত জেনারেটর ভাড়া করে ভি. ডি. ও. সেটা পৌঁছে গেছে। সিনেমা বিহীন গ্রামগুলিতে প্রায় সর্বত্র আজকে ভি. ডি. ও. শো চলছে। ইদানিং কালের আলাদা সংস্কৃতির সঙ্গে যুক্ত হতে হবে বিনোদনের জন্য এবং সেই সংস্কৃতির নাম করে আজকে একটা অপসংস্কৃতি সর্বত্র ছড়িয়ে দিয়েছেন এই তথ্য আপনি জানেন?

[5-45 – 5-55 P.M.]

কি চলছে সেখানে? সেখানে প্রকাশ্য দিবালোকে থানার ও. সি.-কে দারোয়ান হিসাবে দাঁড় করিয়ে সরকারি অফিসাররা ব্লু ফিল্ম টেস্ট করছে এবং তার সঙ্গে রাত্রে বসে খানাপিনাও হচ্ছে। সেখানে রাজনৈতিক দলের কর্তা-ব্যক্তিরা এসে ঠিক করে দিচ্ছে — না, বাজারে এটা চলতে পারে, ছেড়ে দাও। পশ্চিমবাংলার যুবকরা পশ্চিমবাংলার ক্লাস এইট, নাইন, টেনের

ছাত্ররা যুগলবন্দী হয়ে বাড়ি থেকে বেরিয়ে এসে ভি. ডি. ও.-তে নগ্ন দৃশ্য দেখছে। তারই মদত দিচ্ছে পশ্চিমবাংলার তথ্যমন্ত্রী এবং তাঁর নেতৃত্বে সারা পশ্চিমবাংলায় আজকে অপসংস্কৃতির বন্যা বইছে। মাঝে মাঝে আমরা বিধানসভায় চিৎকার চেঁচামেচি করলে পুলিশের বড় কর্তারা কিছু সিজ করে নিয়ে চলে আসেন, তারপর আবার যাকে তাই হয়ে যায়। এই জিনিস চলছে পশ্চিমবাংলায়। তবু আপনারা বলবেন সংস্কৃতির বন্যা বয়ে যাচ্ছে পশ্চিমবাংলায় চলচ্চিত্র নিয়ে কথা বলেছেন মাননীয় সদস্য আশোক বাবু, বিশেষ করে তিনি বলেছেন কেন চলচ্চিত্র বার হচ্ছে না। আমি একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই আপনার নির্দেশে চলচ্চিত্রের জন্য যে কমিটি তৈরি করা হয়েছে, যদি সত্যিকারের এটাকে ভাল করার প্রয়াস থাকত, যদি মনে করতেন পশ্চিমবাংলার সংস্কৃতিকে তার সঠিক জায়গায় রাখত, যদি বিকৃত রুচির পরিচয় না দিতেন, যদি রাজনৈতিক হীনমন্যতার পরিচয় না দিতেন তাহলে সরকারি উদ্যোগে এই কমিটির দ্বারা যে যে চলচ্চিত্র তৈরি হচ্ছে সেইগুলো এই ভাবে তৈরি হত না। চলচ্চিত্র জগতে যে সমস্ত লব্ধ প্রতিষ্ঠিত পুরুষ আছে তাঁরা সবাই কংগ্রেসের লোক নয়, তাঁরা সবাই ভারতীয় জাতীয় কংগ্রেসের সদস্য নন। যাঁরা পশ্চিমবাংলার তথা সারা ভারতবর্ষের চলচ্চিত্রের ধারক এবং বাহক, যাঁরা প্রোথিতযশা, সেই মানুষগুলোর কাজকর্ম, তাঁদের চিন্তাধারা — তাঁদের চিন্তার যে সমস্ত প্রতিফলন ঘটেছে তাঁদের কাজকর্মের মধ্যে দিয়ে, তাঁদের সাহায্য নিয়ে, তাঁদের সহযোগিতা নিয়ে কিছু করে যদি আমাদের সামনে উপস্থিত করতেন তাহলে আমরা মেনে নিতাম। যে সমস্ত চলচ্চিত্রকার এবং শিল্পী রয়েছে তাঁদের না নিয়ে আপনারা করলেন উল্টোটা। আপনারা এই ভাবে হীনমন্যতার পরিচয় দিলেন, ভ্রষ্টাচার করলেন।

এবার আসি পশ্চিমবাংলার যাত্রা সম্পর্কে। যাত্রা পশ্চিমবাংলার সংস্কৃতিতে পুরানো ঐতিহ্যকে ধরে রেখেছে। গ্রামাঞ্চলের মানুষ শহরে এসে সিনেমা দেখতে পারে না, যাত্রাই হল গ্রামের মানুষের চিত্তবিনোদনের একমাত্র পথ। এই যাত্রার উপর সরকারি ফতোয়া জারি করে ট্যাক্স বসিয়ে দিয়েছেন। তারপর এই যাত্রা করার জন্য এস. ডি. ও.-র কাছে পারমিশন আনতে গিয়ে গ্রামের বেকার যুবকদের পায়ের জুতোর সুকতলা খইয়ে ফেলতে হয়। তার উপর আজকে ২-৩ হাজার টাকা ঘুস দিয়ে সেই পারমিশন আনতে হয়। এই জিনিস সেখানে চলছে। এস. ডি. ও. অফিসগুলোতে একটা ভয়ঙ্কর অরাজকতা চলছে এবং সেখানে একটা দুর্নীতির আখড়া তৈরি হয়েছে। আমি দায়িত্ব নিয়ে এই কথা বলছি, মন্ত্রী মহাশয় একটু খোঁজ নিয়ে দেখবেন। আজকে যাত্রা শিল্পকে আরও গণমুখী করা দরকার। নামি-দামি শিল্পী আজকে যাত্রার সঙ্গে জড়িত আছে এবং হচ্ছে। গ্রামের মানুষকে তাঁরা তাঁদের কলাকুশলী দেখিয়ে যেমন উৎসাহ পান সেই সঙ্গে গ্রামের মানুষের চিত্তবিনোদনে একটা বিরাট ক্ষেত্র হয়ে ওঠে। সেটাকে আপনারা ধ্বংস করে দিতে চান, এটা অত্যন্ত দুর্ভাগ্যের বিষয়। জানি না আপনারা কি করে ভাবলেন যাঁরা যাত্রা করেন তাঁরা সকলেই কংগ্রেসের লোক। এটা ভালো কথা নয়। শিল্পের জাত নেই, শিল্পীর জাত নেই, শিল্প এবং শিল্পীদের মধ্যে রাজনৈতিক কোনও রং নেই। মাননীয় মন্ত্রী মহাশয় যে অপসংস্কৃতির আমদানি করছেন, যে রাজনীতি চাপিয়ে দিচ্ছেন এটা পশ্চিমবাংলার মানুষ দুর্ভাগ্যের ব্যাপার বলে মনে করে, যে কোনও রুচিপূর্ণ মানুষ এটাকে এই ভাবে চিহ্নিত করবেন।

রবীন্দ্রনাথের ১২৫তম বর্ষে এক জায়গায় তাঁর সম্বন্ধে উল্লেখ করেছেন। তাঁর জন্মবার্ষিকী

পালনের জন্য আপনারা উদ্যোগ নিয়েছেন। খুব ভালো কথা। কিন্তু এই রাজনৈতিক দলই দু'বছর তিন'বছর আগে, এমন কি ছ'মাস আগে — আমি কিছুদিন আগে বীরভূমে গিয়েছিলাম, সেখানে দেখেছি — সিউড়ির দেওয়ালে দেওয়ালে, শান্তিনিকেতনের আনাচে-কানাচে বিপ্লবী স্লোগান লিখতে দেখেছি — 'বুর্জোয়া কবি রবীন্দ্রনাথ'। এই সেই দল। এঁরা বিশ্বাস করেন রবীন্দ্রনাকে। তাহলে কেন — যদিও আপনাদের কাছে এটা আমার প্রশ্ন নয় রবীন্দ্রনাথের সহজপাঠকে শিক্ষা থেকে বাদ দেওয়া হয়েছে ইচ্ছাকৃত ভাবে? অদ্ভুদ ঘটনা? রবীন্দ্রনাথ 'কুমোর পাড়ার গরুর গাড়ি, বোঝাই করা কলসী হাঁড়ি .....' এই কথাটা লেখার জন্য শ্রেণী শত্রু হয়ে গেলেন। কুমোর পাড়ার গরুর গাড়ির মধ্যে 'কুমোর' কথাটা লেখার জন্য তিনি হয়ে গেলেন শ্রেণী শত্রু? বুর্জোয়া কবি? আবার আমরা এও দেখছি, আমাদের মাননীয় সংস্কৃতি দপ্তরের মন্ত্রী মহাশয় সংবিধানের সুবিধা নিয়ে এই বিধানসভার মধ্যে ঢুকে পড়েছেন। আমরা আবার দেখব, মঞ্চ সাজানো হবে লাল শালুতে, মন্ত্রী মহাশয় সেখানে যাবেন, গিয়ে বলবেন, 'বিপ্লবী কবি, মজদুরের কবি রবীন্দ্রনাথ'। কী রঙ, কী রূপ। হ্যাঁ, যদি সত্যি সত্যিই আপনার চেতনাবোধ থাকে, বিবেক বলে কিছু থাকে — সামগ্রিক ভাবে যে রাজনৈতিক দল এক বিশেষ চিন্তাধারায় বিশ্বাসী এবং যে কার্যধারা তার রয়েছে — তাহলে আপনি ওখান থেকে, আপনার দপ্তর থেকে পদত্যাগ করে বেরিয়ে আসবেন। কিন্তু আমরা জানি, তা হবে না। আপনি তা পারবেন না। কারণ, এমন একটা কাঠামোর ভেতরে আপনি থাকেন যেখানে ব্যক্তি সত্বা এবং ব্যক্তিগত মতামতের কোনও মূল্য নেই। গণতান্ত্রিক মূল্যবোধ যে রাজনৈতিক দলের থাকে না, সেই দলের সাংস্কৃতিক চেতনাবোধের মধ্যে গণতান্ত্রিক চেতনাবোধ বিশেষ মূল্য পাবে একথা আমরা কখনই চিন্তা করতে পারি না। তাই হতাশা-ব্যাঞ্জক ব্যবস্থার মধ্যে আমাকে এই বক্তব্য রাখতে হচ্ছে। আমাকে বিধানসভা কক্ষের মধ্যে এই বক্তব্য রাখতে হচ্ছে। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন, মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যের এক জায়গায় লিখছেন, গ্রামে গ্রামে নাকি রেডিও সেট পাঠানো হয়েছে? গ্রামে গ্রামে টেলিভিশন দেওয়া হচ্ছে। কোথায় দেওয়া হচ্ছে? কোনও কোনও সংস্থায় দেওয়া হচ্ছে? কোথায় দেওয়া হবে তা নির্ধারণের জন্য একটা কমিটি নিযুক্ত আছে — সেটা কোনও কমিটি? তার সদস্য কারা? মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সমস্ত সদস্য তাঁরা। ব-কলমে 'ক' 'খ' নাম দিয়ে ক্লাবে দেওয়া হচ্ছে বলে এল. সি. অথবা পার্টি অফিসে চলে যাচ্ছে টি. ভি. সেট। অদ্ভুত ব্যাপার। এই ভাবে সাধারণ মানুষের পবিত্র এই বিধানসভাকে কুক্ষিগত করে ব্যবহার করা হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে 'নন্দনের' ব্যাপারে মাননীয় সদস্য অশোক ঘোষ মহাশয় এখানে বক্তব্য রেখেছেন। এই ব্যাপারে আমার একটি প্রস্তাব মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রাখতে চাই। নন্দন যে উদ্দেশ্য নিয়ে তৈরি হয়েছে, শিল্পীদের মনের কথা, চলচ্চিত্র শিল্পীদের যে অসঙ্গতি, পশ্চিমবঙ্গে চলচ্চিত্র শিল্পকে এই যে অধোগতির মধ্যে দিয়ে কালাতিপাত করতে হচ্ছে, সেই অবস্থা থেকে বেরিয়ে আসার জন্য প্রাণোন্মাদনা ঘটিয়ে বিশ্বের দুয়ারে বাংলার চলচ্চিত্র শিল্পের প্রাণের স্পন্দন ঘটানো হবে। সত্যিই যদি ভারতবর্ষের প্রেক্ষাপটে ও পরিপ্রেক্ষিতে বিশ্বের কাছে পশ্চিমবঙ্গের মুখ উজ্জ্বল করার চিন্তা ধারা থাকে, তাহলে এমন দৃষ্টিভঙ্গি গ্রহণ করা দরকার যাতে সর্বস্তরের মানুষ সেখানে বিভিন্ন অনুষ্ঠানে অংশ নিতে পারেন, তার ব্যবস্থা করা দরকার। অনুষ্ঠানসূচী সেই ভাবেই প্রণয়ন করা দরকার যাতে তা কখনই রাজনৈতিক দোষে দুষ্ট না হয়। তা যেন কখনই রাজনৈতিক হীনমন্যতার পরিচয় প্রকাশ না পায়। এগুলো

যাতে না ঘটে, আশা করি, তা মাননীয় মন্ত্রী মহাশয় দেখবেন।

[5-55 – 6-05 P.M.]

তথ্য আধিকারিকের বিরুদ্ধে ব্যক্তিগত আমার কোনও কটাক্ষ নেই। কারণ আমি মনে করি তিনি এই টোটাল সিস্টেমের পার্টনার, কোনও উপায় নেই তার। এখানে কর্তার ইচ্ছায় কর্ম এবং আমি মনে করি না যে মুখ্যমন্ত্রী থেকে শুরু করে আপনি অবধি যারা কর্তা তাদের অজ্ঞাতসারে, তাদের অজ্ঞাতে কোনও কাজ আধিকারিক অচিরে করে যাচ্ছেন। এটা হতে পারে না, তাই যদি হয় তাহলে যিনি এই বেয়াদপ অফিসার তাকে আপনার দপ্তর থেকে সরিয়ে দিন। যদি অশোক ঘোষ যে তথ্য বক্তব্য রাখলেন এবং প্রতিক্ষায় বসে রয়েছি সেই অনুসন্ধান যদি সত্য প্রমাণিত হয় তাহলে এই বেয়াদপ অফিসারকে বরখাস্ত করতে হবে। অনেক ঘোরতর দুর্নীতির অভিযোগ আপনার সামনে উপস্থাপিত করেছি। অনেক বেকার যুবক যারা চলচ্চিত্র শিল্পের সঙ্গে কিছু কিছু যুক্ত রয়েছেন তারা মাঝে মাঝে আমার কাছে আসেন। আমি তাদের বলি যান প্রভাস বাবুর কাছে যান, উনি সংস্কৃতিতে রুচিবান মানুষ তক্ষুনি ওই যুবকরা চমকে উঠে বলেন আপনি কি বলেছেন মন্ত্রী মহাশয়ের ঘরে ঢুকলে বলেন যে আপনি আগে কমিটির কাছে যান। কমিটির সদস্যদের পেছনে পেছনে ঘুরে বহুদিন পরে আবার মন্ত্রীর কাছে গেলে প্রথমেই মন্ত্রী জিজ্ঞাসা করবেন বসুন কি করা হয় অর্থাৎ তিনি জিজ্ঞাসা করেন কোনও দলের লোক। সুতরাং এই চিন্তা ধারাকে ভি. ডি. ও. করে চলচ্চিত্র বাঁচানো যায় না। গোটা চলচ্চিত্র শিল্প বেঁচে থাকতে পারে না। আমরা জানি গোটা যুবক শ্রেণী সারা পৃথিবীতে, ভারতবর্ষে এবং পশ্চিমবঙ্গে আজকে ড্রাগ অ্যাডিকশনে ভুগছে, মাদক দ্রব্য প্রবণতা আজকে যুবক, ছাত্রদের ভীষণভাবে দেখা দিয়েছে। এই ব্যাপারে সংস্কৃতির পক্ষ থেকে এর বিরুদ্ধে একটা সুপরিকল্পিতভাবে পদ্ধতি চালু করতে পারে না। কলকাতা কলেজগুলি থেকে শুরু করে সেন্ট জোসেফ স্কুল এবং সুদুর গ্রামাঞ্চলে পর্যন্ত আজকে মাদক দ্রব্যের স্বীকার হয়ে পড়েছে। স্বরাষ্ট্র এবং আবগারি দপ্তর কিছুই করছে না। কিছু দিন আগে স্বরাষ্ট্র দপ্তরে এই ব্যাপারে একটা ন্যারোকেটিক সেল তৈরি করেছে। তারা কিছুই করছে না, কেবল অকাজ কুকাজ করে বসে রয়েছে। এই ব্যাপারে আপনার দপ্তরও কাজ না করে রাজনৈতিক কাজ বেশি করে করছে। মানুষের কাছে আপনারা আপনাদের কমিটমেন্ট ফুলফিল না করে পার্টির কমিটমেন্ট ফুলফিল করছেন। এই ব্যাপারে আপনারা নজর দিন, মাদক দ্রব্যের বিরুদ্ধে প্রচার দরকার। আমি অবিলম্বে তথ্য পশ্চিমবঙ্গ সরকারের কাছে দাবি রাখছি এর বিরুদ্ধে একটা তথ্যচিত্র করে শহর থেকে গ্রাম অবধি ব্যাপক প্রচার চালান এবং এই ব্যাপারে ছাত্র সমাজকে সজাগ করে তুলুন। ইদানীংকালে সংস্কৃতির ব্যাপারে জেলাগুলিতে যে সমস্ত তথ্যকেন্দ্রগুলি খোলা হয়েছে সেখানে মন্ত্রী মহাশয় একটু জেলাগুলিতে গেছেন কিনা আমার জানা নেই, তবে যতটুকু জানি যে তিনি কলকাতায় থেকে তার দপ্তরের অফিসারকে দিয়ে খবরাখবর নেন। আমি অনুরোধ করব তিনি যদি দয়া করে একটু জেলা দপ্তরগুলিতে যান, সেখানে কাজ-কর্ম চলছে কিনা দেখেন তাহলে খুব ভালো হয়। এই ব্যাপারে প্রতিটি জেলার একটা ঐতিহ্য আছে, সেখানে জেলার সংস্কৃতি, লোকগীতি, পুরাতত্ব দপ্তরগুলির ইতিহাস আলাদা আলাদা ভাবে রয়েছে। জেলার তথ্য দপ্তরগুলি সেই সমস্ত কাজে অবহেলা করছে, তার প্রতিফলন হিসাবে আজকে গ্রামবাংলায় সংস্কৃতির কি অবস্থা দেখুন। শেষে একটি কথা

বলে শেষ করব, বসুমতী আপনাদের এবং আমাদের, এটি সরকারি প্রতিষ্ঠানের একটি কাগজ। এই পত্রিকা যারা চালাচ্ছেন বা যে ভাবে চলছে তাতে চলার কথা নয়। এখানে ৫০০ জন কর্মচারী আছে। আমি গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করেছি যে এখানে জানুয়ারি থেকে এপ্রিল পর্যন্ত কোনও সরকারি অর্ডার ছাপা হচ্ছে না, বেসরকারি উদ্যোগও নেওয়া হচ্ছে না। ফলে এখানে একটা টালবাহনা চলছে। আমার কাছে খবর আছে যে গণশক্তির পক্ষ থেকে নাকি চেষ্টা করছে যাতে সমস্ত অর্ডার গণশক্তি পায়। এই সবের জন্য কর্মচারিরা খুব অসুবিধায় পড়েছেন। এই পরিপ্রেক্ষিতে যে দৃষ্টিভঙ্গির প্রতিফলিত হয়েছে এখানে এবং যে অপসংস্কৃতির আমদানি হয়েছে তার জন্য এই বাজেটকে সমর্থন করতে পারছি না। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে, স্যার, আমার পয়েন্ট অফ অর্ডার হল মাননীয় সদস্য মানস ভুঁইয়া রবীন্দ্রনাথ সম্পর্কে বামফ্রন্টের বিরুদ্ধে যে বিষোদগার করেছেন আমার তার বিরুদ্ধে কিছু কথা আছে। রবীন্দ্রনাথ সম্পর্কে কোনও বক্তব্য ওদের মুখে অন্তত শোভা পায় না। ১৯৭৫ সালে কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে রবীন্দ্রনাথের মূর্তি নামিয়ে যে ব্যভিচার করেছিলেন সেটা কি মনে নেই? রবীন্দ্রনাথের যে কবিতাটি আর্জেন্টিনার পত্রিকায় ছাপা হয়েছিল তখন আপনারা যে কান্ডটি করেছিলেন সেটা কি মনে নেই।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনার এটা পয়েন্ট অফ অর্ডার হয় না, আই হ্যাভ ডিসঅ্যালাউড ইট। নাউ, শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ।

**শ্রী হেমেন মজুমদার ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** কি বলছেন বলুন।

**শ্রী হেমেন মজুমদার ঃ** স্যার, মাননীয় সদস্য অশোক ঘোষ মহাশয় বক্তৃতা করার সময় বলেছেন যে এই বছরে রবীন্দ্রনাথের শতবর্ষ অনুষ্ঠান পালিত হতে চলেছে। আমি বলব উনি বোধহয় ২৫ বছর পেরিয়ে যাচ্ছেন। উনি যেন এটাকে সংশোধন করে নেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** দেয়ার ইজ নো পয়েন্ট ইন ইয়োর পয়েন্ট অফ অর্ডার। নাউ ডাঃ মানস ভুঁইয়া।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** স্যার, অশোক বাবুর সম্বন্ধে উনি যা বললেন তার পরিপ্রেক্ষিতে বলি উনি কি সুস্থির ছিলেন, না জ্ঞানত ছিলেন না, সেটা জেনে আপনি তার পর ঐ ব্যাপারটা এক্সপাঞ্জ করার নির্দেশ দিন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ইট ইজ নট এ পয়েন্ট অফ অর্ডার। ইট ইজ অনলি ওয়েস্টিং অফ টাইম অফ দি হাউস। নাউ, শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** স্যার, পশ্চিমবঙ্গের তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে বাজেট পেশ করলেন এবং তার উত্তরে আমাদের শ্রদ্ধেয় সদস্যগণ যেসব কথা বললেন সেগুলি শুনলাম। আমি আশা করেছিলাম বিরোধী পক্ষের সদস্যরা তথ্য ও সংস্কৃতি বিভাগের

সম্পর্কে কতকগুলি কনস্ট্রাকটিভ সাজেশন দেবেন। কিন্তু দুঃখের বিষয় তাদের সেই বক্তৃতার মধ্যে সেই সাজেশন কিছু পাওয়া গেল না।

[6-05 – 6-15 P.M.]

বিরোধী পক্ষের সদস্য অশোক বাবু ডিপার্টমেন্টের ভুলত্রুটি কিংবা দুর্নীতি সম্পর্কে বললেন এবং মানস বাবু সংস্কৃতি, অপসংস্কৃতি সম্বন্ধে বলতে গিয়ে ডায়ালিস্ট পর্যন্ত এনে ফেললেন। আমার মনে হয় তথ্য এবং সংস্কৃতি সম্বন্ধে বলতে গিয়ে অনর্থকভাবে আক্রমণ করলেন। এটা এভাবে করা ঠিক হয় নি পাবলিসিটি বা ইনফরমেশনের যে কনসেপ্ট সে সম্পর্কে ২।১টি কথা বলতে চাই। আজকের যুগে পাবলিসিটি এবং ইনফরমেশনের একটা গুরুত্বপূর্ণ ভূমিকা আছে পশ্চিমবঙ্গ সরকার একটা অঙ্গ রাজ্য। তাকে সীমিত অর্থ ও রাজনৈতিক ক্ষমতা নিয়ে কাজ করতে হচ্ছে। সরকারের যে প্রচার ব্যবস্থা আছে তার মূল কথা হচ্ছে সরকারের কার্যকলাপ, নীতি, কর্মসূচী সমস্ত মানুষের কাছে পৌঁছে দেওয়া। আমাদের সরকার সরকারের সমস্ত কিছু বক্তব্য গ্রাম থেকে গ্রামান্তরে ছড়িয়ে দিতে পেরেছেন এবং পাবলিসিটি ডিপার্টমেন্টের সাফল্য এবং স্বার্থকতা সেখানে হয়েছে বলে মনে হয়। ষষ্ঠ পরিকল্পনা পর্যন্ত পাবলিসিটি ডিপার্টমেন্ট জেলা এবং মহকুমা শহরের মধ্যে তার কাজ ছড়িয়ে দেয়। সপ্তম পরিকল্পনায় সরকারি নীতি হচ্ছে সংস্কৃতি এবং তথ্য বিভাগকে ব্লক লেভেল পর্যন্ত নিয়ে যাওয়া। ষষ্ঠ পরিকল্পনায় এরজন্য তাঁরা প্রায় ৯০ জন কর্মীকে নিয়োগ করেছেন। আশা করব আমাদের যে কার্যসূচী তা সাধারণ মানুষের মধ্যে আমরা ছড়িয়ে দিতে পারব। এই জায়গায় আমাদের দৃষ্টিভঙ্গির সঙ্গে বিরোধী পক্ষের তফাত আছে। আমরা মনে করি আজকে সোশ্যাল অর্ডারের পরিবর্তনের প্রয়োজন আছে এবং এ যে প্রসেসে হবে তার সঙ্গে বিরোধী পক্ষ ডিফার করতে পারেন। আজ বামফ্রন্ট সরকার তাঁর কার্যকলাপ গ্রামের মধ্যে ছড়িয়ে দিতে পেরেছেন। সেজন্য এই তথ্য বিভাগ ক্লাব, লাইব্রেরিতে রেডিও, টি. ভি সেট দিচ্ছেন। ১৯৭৪ সালে সেন্ট্রাল গভর্নমেন্টের থেকে ১১৪টি টি. ভি সেট পেয়েছিলাম। কিন্তু তারপর লেখালেখি করে আর এ জিনিস পাওয়া গেল না। গ্রামের ক্লাব, লাইব্রেরিতে টি. ভি. সেট দিয়ে আমরা আমাদের কার্যসূচী তাদের জানাতে পারব। কিন্তু এ যে হচ্ছে না এরজন্য দায়ী কেন্দ্রীয় সরকার। একজিবিশন একটা ইম্পর্টেন্ট জিনিস এবং এই একজিবিশনের মধ্য দিয়ে আমাদের সরকারের কর্মসূচীকে বিভিন্ন মানুষের মধ্যে ছড়িয়ে দিতে পারা যায়। সম্প্রতি আমি ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টের ২।৩টি একজিবিশন দেখেছি এবং তা দেখে আমি ব্যক্তিগতভাবে খুশি হয়েছি। আমি বিহার রাজস্থান কেরল এই সব বিভিন্ন সরকারের একজিবিশনও দেখেছি। আমাদের পশ্চিমবঙ্গ সরকারের একজিবিশন কমপারেটিভলি অনেক ভালো বলে মনে হয়েছে। পশ্চিমবঙ্গ সরকার সমস্ত জুনিয়ার আর্টিস্টদের নিয়ে যেভাবে বিভিন্ন ধরনের চিন্তা ধারার প্রকাশ তার মধ্যে ঘটিয়েছেন সেটা দেখে আমার ভালই মনে হয়েছে। আমি দেখেছি সত্যিকারের এই পাবলিসিটি ডিপার্টমেন্ট যদি এইভাবে কাজ করতে পারে তাহলে নিশ্চয় মানুষের মধ্যে একটা চেতনা আসবে। এই কালচার কথাটি হচ্ছে অরিজিনালি ল্যাটিন কথা। রবীন্দ্রনাথ একে কৃষ্টি বলেছেন। আজকে অত্যন্ত বেদনার সঙ্গে বলতে হচ্ছে যে সারা দেশে এই সংস্কৃতির মান অত্যন্ত নিচে নেমে যাচ্ছে। একে বাঁচানোর দায়িত্ব শুধু সরকার পক্ষের নয়, সরকার পক্ষ এবং বিরোধী পক্ষ সকলকেই এগিয়ে আসতে হবে। এই সংস্কৃতির মান আবার যদি তুলে ধরতে

হয় সারা ভারতবর্ষের মধ্যে এবং সারা ভারতবর্ষের মধ্যে যাতে আবার এই সংস্কৃতির মান উচ্চ আসনে গিয়ে দাঁড়াতে পারে তার জন্য সকলকেই চেষ্টা করতে হবে। যা হোক আমি এই বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তথ্য ও সংস্কৃতি বিভাগের মাননীয় মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন করছি। প্রথমেই বলে রাখা ভালো তথ্য এবং সংস্কৃতি দপ্তরের যে বাজেট এতে সংস্কৃতির যে সঙ্কট এখানে চলেছে তার প্রেক্ষাপটে অত্যন্ত কম টাকা বরাদ্দ করা হয়েছে, মাত্র ৭ কোটি টাকার কিছু বেশি। মন্ত্রী মহাশয়কে এই কম টাকায় কাজ করতে হচ্ছে। সেদিক থেকেই আমি আমার বক্তব্য এখানে রাখব। মন্ত্রী মহাশয় যেভাবে কাজকর্ম করেছেন এই বাজেট বিবৃতির মধ্যে তা উল্লেখ করেছেন। আমি তার আর পুনরুল্লেখ করতে চাই না। আমাদের সরকার পক্ষের বিভিন্ন সদস্য সেগুলি উল্লেখ করেছেন। আমি মন্ত্রী মহাশয়কে যে প্রসঙ্গে অভিনন্দন জানাতে চাই তা হচ্ছে বর্তমান মে দিবস উদযাপন উপলক্ষে তিনি বলিষ্ঠভাবে কর্মসূচী গ্রহণ করেছেন এই সীমিত সংস্থানের মধ্যে থেকেও। এতে শ্রমজীবী মানুষের চেতনার উন্মেষের সহায়ক হবে। এই সঙ্গে আমি রবীন্দ্রনাথের ১২৫ তম জন্মবার্ষিকী সম্বন্ধে কিছু বলতে চাই। রবীন্দ্রনাথ যেভাবে এই অবক্ষয়ী সমাজ ব্যবস্থার মধ্যে থেকে যে সমস্ত গান, কবিতা, নাটক ইত্যাদি লিখে গেছেন তা সমস্ত মানুষকে উদ্বুদ্ধ করেছে। এই ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থায় তার ভূমিকার যৌক্তিকতা রয়েছে। আজকে সেই ভূমিকা সাধারণ মানুষের মধ্যে ছড়িয়ে দিতে হবে। সঙ্গে সঙ্গে একথাও বলি এই রবীন্দ্রনাথের ১২৫ তম জন্মবার্ষিকী পূর্তি হতে চলেছে। নানা কারণে যাতে এটা ব্যর্থ না হয় তার দিকে তিনি যেন নজর দেন।

[6-15 – 6-25 P.M.]

সমবায় আন্দোলন সম্পর্কে রবীন্দ্রনাথের অনেক লেখা আছে, রবীন্দ্রনাথের সমবায় ভাবনা যদি আমরা গ্রহণ করতে পারি এবং রবীন্দ্রনাথের সমবায় চিন্তা যদি সাধারণ মানুষের মধ্যে ছড়িয়ে দিতে পারি তাহলে আমার মনে হয় সমবায় আন্দোলনের মধ্যে একটা নূতন গতিবেগ সঞ্চার করতে পারব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি রবীন্দ্রনাথ তাঁর বিশাল কর্মকান্ডে আরও অনেক কর্ম গাথায় পল্লীর কথাও ভেবেছিলেন এবং রবীন্দ্রনাথের পল্লী প্রকৃতি যে লেখা সেগুলি আজকে সাধারণ মানুষের মধ্যে ছড়িয়ে দিতে হবে। বামফ্রন্টের ৮ বছরের মধ্যে গণমুখী কল্যাণমূলক কাজের জন্য জনগণের মধ্যে জাগরণ ঘটেছে, এরই সঙ্গে রবীন্দ্রনাথের পল্লী ভাবনা সাধারণ মানুষের মধ্যে ছড়িয়ে দিতে হবে। কালান্তরের মধ্যে রবীন্দ্রনাথ যেসব চিন্তা করেছিলেন সেইসব কর্মসূচীর মধ্যে অঙ্গীভূত হওয়া উচিত। কারণ, চিরাচরিত যে রবীন্দ্রনাথ — যা কিছু ভাঙ্গা থেকে শুরু করে বিভিন্ন সঙ্গীতানুষ্ঠানে যেভাবে রবীন্দ্রনাথকে দেখি — 'তুমি কোনও গগনের চাঁদ; তোমরা যে বলো ভালবাসা ভালবাসা, সখি, ভালবাসা কারে কয়' এই জাতীয় গান দিয়ে রবীন্দ্রনাথের বর্ষ পূর্তি যদি হয় তা হলে ব্যর্থ হয়ে যাবে। সেজন্য অন্যভাবে রবীন্দ্রনাথকে সাধারণ মানুষের মধ্যে যাতে ঘনিষ্ঠ পরিচয় করিয়ে দেওয়া যায় তার জন্য কর্মসূচী প্রণয়ন করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিবেশনা হচ্ছে বাংলা চলচ্চিত্রের একটা সঙ্কট, সেই চলচ্চিত্র সঙ্কটের প্রশ্নে যে কথা বলেছেন আজকে হিন্দি বই,

অপ-সংস্কৃতি ইত্যাদি যেভাবে প্রচন্ডভাবে ছড়িয়ে যাচ্ছে, গোটা সমাজ যেভাবে তার পিছন পিছন ছুটে চলেছে তার প্রমাণ হচ্ছে এলাহাবাদ নির্বাচন কেন্দ্রে নির্বাচিত হলেন জনগণ-মন-অধিনায়ক যিনি সেক্স ভায়োলেন্স ইত্যাদিকে কেন্দ্র করে যে সমস্ত বই তার নায়ক তিন, তিনি সাধারণ মানুষের মন জয় করে ফেললেন। তার বিরুদ্ধে আমাদের লড়াই করতে হবে। তার সঙ্গে সঙ্গে এই কথা বলি রাজ্য সরকারের উদ্যোগে প্রযোজনায় যেসব বই নির্মিত হচ্ছে সেগুলির পরিবেশনার জায়গা নেই, সেক্ষেত্রে অনেক বাধা আছে। সেজন্য রাজ্য সরকারের নিজস্ব প্রেক্ষাগৃহ নির্মাণের জন্য কর্মসূচী নিতে হবে এবং সেখানে সাধারণ মানুষের মধ্যে চেতনার উন্মেষ ঘটাবার জন্য প্রাগঐতিহাসিক ইত্যাদি যেসব ভালো বই হয়েছে সেগুলি সাধারণ মানুষের মধ্যে যাতে ছড়িয়ে দিতে পারি এই সব বিষয়ে চিন্তা-ভাবনা করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা বিষয় খুব দুঃখজনক হলেও বলা দরকার যে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর বার বার বলা হয়েছে যে সরকারি কাজ-কর্মের ক্ষেত্রে বাংলা ভাষাকে ছড়িয়ে দিতে হবে, এই কথাগুলি প্রতি বছর ঘোষণা করা হয় কিন্তু এখন পর্যন্ত ব্লক স্তরে বাংলা ভাষাকে ছড়িয়ে দেওয়া যায় নি। ইংরাজী সম্পর্কে আমাদের যে মোহগ্রস্ততা সেটা থেকে গেছে, সেখানে আমলাতন্ত্রের বাধা। পশ্চিমবঙ্গে বাংলা ভাষা প্রচলনের জন্য সরকারি প্রয়াস যতটা প্রয়োগ ততটা নয়। গ্রামের চাষীর কাছে ইংরাজীতে যদি একটা চিঠি চলে যায় তাহলে তার পাঠোদ্ধারের জন্য লোক খুঁজে বেড়াতে হয়। কারণ, শতকরা ৩৬ ভাগ মানুষ শিক্ষার আলো পেয়েছে। সেখানে ঘোষণার সঙ্গে প্রয়োগের সমন্বয় ঘটানো যায় নি। এই বিষয়ে মন্ত্রী মহাশয়কে দেখতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তথ্য ও সংস্কৃতি দপ্তরের নেতৃত্বে লন্ডনের মতো মঞ্চ তৈরি হয়েছে। আজকে ধনবাদী সমাজ ব্যবস্থায় এবং শ্রেণী বিভক্ত সমাজ ব্যবস্থায় সংস্কৃতির যে ভাগ আছে তার একটা হচ্ছে উচ্চ বিত্ত মানুষের যে সংস্কৃতি এবং আর একটা হচ্ছে মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত মানুষের যে সংস্কৃতি, সেই সংস্কৃতি পরিবেশনাকে বাস্তবায়িত করার জন্য যে ধরনের প্রচেষ্টা কর্মসূচীর কথা বলেছেন, সাধারণ মানুষ, শ্রমজীবী মানুষ, কৃষিজীবী মানুষের সংস্কৃতিকে শত ফুলে বিকশিত করার যে কথা বলেছেন সেই ক্ষেত্রে গ্রাম বাংলার লোক সংস্কৃতি প্রচারের জন্য কর্মসূচী নেওয়া প্রয়োজন। আশুতোষ ভট্টাচার্য মহাশয়ের ছৌ নৃত্য আন্তর্জাতিক খ্যাতি লাভ করেছে। পশ্চিমবাংলার মালদার গম্ভীরা গান, মুর্শিদাবাদের বোলান আলকাফ এই আরও অনেক বিশিষ্ট ধরনের সংস্কৃতি আমাদের দেশে আছে যেগুলি একটু পৃষ্ঠপোষকতা পেলে এগুলিও আন্তর্জাতিক খ্যাতি লাভ করতে পারে। সরকার আজকে দেশের সংস্কৃতির উন্নতি করতে চান। কিন্তু এই সব জিনিস আজকে দেশের শতকরা ৯০ ভাগ মানুষ এগুলির সঙ্গে পরিচিত। আশা করি সরকার এ দিকে একটু নজর দেবেন। পরিশেষে আমি আর একটি কথা বলতে চাই। সেটা বসুমতী প্রসঙ্গে — এই পত্রিকা জনগণের কাছে একদিন খুবই খ্যাতি লাভ করেছিল। কিন্তু এর মান অনেক নেমে গেছে। এই পত্রিকা আজকে সাধারণ মানুষের পত্রিকা হতে পারছে না। এর সংবাদ পরিবেশন থেকে আরম্ভ করে বিষয়বস্তু সমস্ত কিছু সাধারণ মানুষ ঠিকমতো গ্রহণ করতে পারছে না। এই পত্রিকাকে আজকে জনগণের পত্রিকা করতে হবে। এই দিকে সরকারের বিশেষ নজর দেওয়া দরকার। আর একটি কথা বলতে চাই সেটা হচ্ছে ৮ম বর্ষ পূর্তি উৎসব পালন করতে হবে এবং এর একটা বিশেষ প্রয়োজনীয়তা আছে। অন্য রাজ্যে এই বামফন্ট সরকারের কৃষ্টি তার উদ্দেশ্য কি এই সমস্ত কিছু যাতে সেখানকার মানুষকে

উদ্বুদ্ধ করে তার জন্য ব্যবস্থা নেবার খুবই প্রয়োজনীয়তা আছে। এর জন্য বিশেষ প্রচারের প্রয়োজন আছে এর ব্যাপকতা আরও বৃদ্ধি করতে হবে। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীল দে :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে তথ্য ও সাংস্কৃতিক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট প্রস্তাব এখানে রেখেছেন, একে পূর্ণ সমর্থন করে আমি দু একটি কথা বলতে চাই। স্যার, আপনি জানেন মানুষের জীবন যাত্রার সঙ্গে সংস্কৃতির বিকাশের একটা নিবিড় সম্পর্ক আছে। সেই কারণে ১৯৭৭ সালে এই বামফ্রন্ট সরকার আসার পর এই পশ্চিমবাংলার ঐতিহ্যকে বিকাশের জন্য নানা রকম কর্মসূচী গ্রহণ করেছেন। এই কর্মসূচীকে বাস্তবায়িত করার জন্য সরকার পক্ষ থেকে পশ্চিমবাংলার বিশিষ্ট ব্যক্তিদের উপদেশ পরামর্শ এবং তাঁদের সক্রিয় সহযোগিতা নিয়ে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। এই পুঁজিবাদী সমাজ ব্যবস্থায় সুস্থ সংস্কৃতির একটা বিশেষ সঙ্কটের মধ্যে পড়েছে। এই সঙ্কটের হাত থেকে বাঁচাবার জন্য বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে আমরা প্রতিটি ক্ষেত্রে যেমন নাটক যাত্রা গান ভাস্কর্য সাহিত্য ইত্যাদি ক্ষেত্রে শিল্পীদের আমরা আর্থিক সাহায্য দিয়ে তাঁদের উৎসাহিত করে আসছি। আমরা লক্ষ্য করেছি যে ১৯৭৭ সালের আগে বিশেষ করে চলচ্চিত্রের ক্ষেত্রে একটা তীব্র সঙ্কট দেখা দিয়েছে। আমরা আসার পর এখানে যে ২৪ জন প্রযোজককে আমরা যে টাকা ঋণ হিসাবে দিয়েছিলাম তার থেকে মাত্র দু জন সুদ সমেত ফেরত দিয়েছে। ৩৩ লক্ষ ৩৪ হাজার যে দেওয়া হয়েছিল তার মধ্যে ১০টি বই এখনও মুক্তি পায় নি।

[6-25 – 6-35 P.M.]

এটা অত্যন্ত দুর্ভাগ্যজনক ব্যাপার যে তার মধ্যে ১০টি বই মুক্তি পায় নি। কিন্তু ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার সঙ্গে সঙ্গে চলচ্চিত্র শিল্পীদের কথা, প্রযোজকদের কথা চিন্তা ভাবনা করে এবং বাংলার চলচ্চিত্রের মান উন্নয়ন করার কথা ভেবে তাদের ঋণ দেবার পরিবর্তে অনুদান দেবার কথা চিন্তা ভাবনা করলেন। সঙ্গে সঙ্গে দুস্থ শিল্পীদের কথাও এই সরকার চিন্তা করলেন। তা ছাড়া প্রযোজকরা যাতে সঠিক সময়ে তাদের চলচ্চিত্রের প্রকাশ ঘটাতে পারেন সে ব্যাপারে উদ্যোগ গ্রহণ করলেন। স্যার, আমরা লক্ষ্য করেছি, ২৭টি চলচ্চিত্র এবং ৯টি শিশু চিত্রের তারা মুক্তি ঘটাতে পেরেছেন। শুধু তাই নয়, বিগত ১৯৭৯ সাল থেকে ১৯৮৪ সাল পর্যন্ত প্রতি বছর যে সমস্ত চলচ্চিত্র প্রযোজনায় পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার উদ্যোগ গ্রহণ করেছিলেন বা বেসরকারি প্রতিষ্ঠানকে এ ব্যাপারে সাহায্য দিয়েছেন সেই সমস্ত চলচ্চিত্র ধারাবাহিকভাবে দেশে বিদেশে অভিনন্দিত হয়েছে, নানান পুরস্কার লাভ করেছে। চলচ্চিত্র শিল্পের উন্নয়নের জন্য পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার কেবলমাত্র আর্থিক সাহায্য বা অনুদান দিয়েই ক্ষান্ত হন নি যাতে এই শিল্পের সর্বাঙ্গীন বিকাশ ঘটে তারও প্রয়াস নিয়েছেন। এ ব্যাপারে একটি দৃষ্টান্ত দিই। স্যার, এটা শুধু পশ্চিমবঙ্গের গর্বের বিষয় নয়, এটা সারা ভারতবর্ষের গর্বের বিষয় — পশ্চিমবঙ্গে যে ফিল্ম সেন্টারটি করা হল গত ২রা সেপ্টেম্বর ১৯৮৫ সালে সেটির উদ্বোধন করলেন বিশ্ববিখ্যাত চিত্র পরিচালক শ্রী সত্যজিত রায় মহাশয় এবং তিনি এটার নামকরণ করলেন 'নন্দন'। এই নন্দনের তিনটি প্রেক্ষাগৃহ আছে — একটি বড় এবং দুটি ছোট। এতে লাইব্রেরি এবং সিনেমা হলের ব্যবস্থা

আছে। আমি বুঝতে পারলাম না 'নন্দন'কে নিয়ে বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা কটাক্ষ করলেন কেন? এই 'নন্দনে' সিনেমা বিষয়ক যাবতীয় পড়াশুনার ব্যবস্থা রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। স্যার, বামফ্রন্ট সরকারকে আর একটি কারণে আমি অভিনন্দন জানাচ্ছি যে গ্রামাঞ্চলে যে লোক সংস্কৃতি ছড়িয়ে ছিটিয়ে আছে তার পুনরুদ্ধারের জন্য একটি অভিনব প্রয়াস তথ্য ও সংস্কৃতি দপ্তর গ্রহণ করেছেন। সেই সমস্ত লোক-সংস্কৃতিগুলি প্রকাশ করার জন্য 'লোকশ্রুতি' বলে একটি মুখপত্র এই দপ্তর বার করেছেন। স্যার, গ্রামাঞ্চলে লোকের মুখে মুখে যে সমস্ত গাথা এবং ছড়া শুনতে পাওয়া যায় সেগুলি যদি এই লোকশ্রুতিতে স্থান পায় এবং সেগুলি যদি পশ্চিমবাংলার মানুষের মধ্যে প্রচার করা হয় তাহলে সাধারণ মানুষ উপকৃত হবে। স্যার, আমরা দেখেছি ১৯৭৭ সালের পর পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় লোক-সংস্কৃতির চর্চাকেন্দ্র খোলা হয়েছে। বিশেষ করে ঝাড়গ্রাম মহকুমায় আদিবাসী লোক-সংস্কৃতি চর্চাকেন্দ্র সাধারণ মানুষের মনে নূতন উৎসাহ এবং অনুপ্রেরণার সৃষ্টি করেছে। সিউড়িতেও এই চর্চাকেন্দ্র খোলা হয়েছে। তা ছাড়া আলিপুরদুয়ার ও পুরুলিয়ায় এই চর্চাকেন্দ্র খোলা হয়েছে। স্যার, পরিশেষে আমি বলব, শুধু চলচ্চিত্রের ব্যাপারই নয়, সমস্ত দিক দিয়ে যদি আমরা বিচার করি তাহলে একথাই বলতে হয় যে সুস্থ সংস্কৃতি বজায় রাখা একা শুধু সরকারের পক্ষে সম্ভব নয়, এতে সমস্ত মানুষের সক্রিয় সহযোগিতা প্রয়োজন। এই কথা বলে এই ব্যয়-বরাদ্দের প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অফ অর্ডার, স্যার, মাননীয় বিরোধী দলের দুই জন সদস্য তাদের বক্তব্য রাখবার সময়ে কয়েকজন অফিসারের নাম করে তাদের বিরুদ্ধে এখানে আক্রমণ করেছেন। সেই সম্পর্কে আমার বক্তব্য হচ্ছে, এটা পার্লামেন্টারি প্রসিডিওর লঙ্ঘন করে করা হয়েছে। সে জন্য আমি আপনার কাছে বা মাননীয় স্পিকার মহাশয়ের কাছে এই বিষয়ে রুলিং চাইছি। আমি এই বিষয়ে আপনার কাছে নজির হাজির করছি। হাউস অফ পিপল-এর ডিবেটে ৮।৪।১৯৫৪ সালের যে নজির আছে, সেখানে এই বিষয়ে আলোকপাত করা হয়েছে।

Practice and procedure of parliament, Kaul and Shekdher.

The principle that persons who are not in a position to defend themselves should not be subjected to attack, has been laid down repeatedly in Lok Sabha with reference to officers of the Government as well as others. The speaker has observed : I have said many times that it is wrong and it is not fair that any member of this House should refer to names of individuals who are not present in the House and who have no opportunity, therefore, of either explaining the facts to the House of replying to the charge made. Whatever defects were found or were believed to exist by the member who spoke, he could criticize the Minister without mentioning the names. It is the Minister who is responsible to this House and the officers who are acting under him must not come into the purview of the discussion in the House. There

is also a rule on this question. Sometimes in the heat of debate allegations are made. I would like to appeal to members not to refer to any names — he who violates it will not be able to catch the speaker's eye ...

A member while criticizing the policy of the Government is entitled to give out his views and make the allegations he thinks are well founded. The mistake lies in mentioning names of particular officers and associating them with the allegations. That should not be done.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ভাবে আমরা চাই যে হাউসে একটা হেলদি প্র্যাকটিস এস্ট্যাবলিশ হোক। কাজেই আপনি অথবা মাননীয় অধ্যক্ষ মহাশয় এই ব্যাপারে একটা রুলিং দিন এবং যারা এখানে সেই ভাবে ট্রেনিং পান নি যে হাউসে কি ভাবে কথা বলতে হয় তাদের সম্পর্কে একটা ব্যবস্থা যাতে করা হয়।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই কথা বলতে চাই, উনি যে কথা বলেছেন এবং একটা প্রশ্ন তুলেছেন। এখন কথা হচ্ছে, এই ডিপার্টমেন্ট সম্পর্কে আলোচনা করার সময়ে ডিপার্টমেন্টের যদি কোনও করাপশন থাকে তাহলে নিশ্চয়ই হি ক্যান রেইজ দ্যাট। এখানে উইলফুলি ঐ ভদ্রলোককে খেলো করার প্রশ্ন নেই। যদি কিছু থাকে মিনিস্টার এখানে আছেন, তিনি উত্তর দেবেন। তিনি বলেছেন যে মিনিস্টার এই জিনিসটি দেখবেন। হি ওয়ানটেড টু নো ফ্রম দি মিনিস্টার কনসার্ন। এখানে একটা এলিগেশন আছে। গতকালও — প্রিভিলেজ মোশন আনা যায় না রিগার্ডিং দি লোকসভা, — হি নেমড রাজীব গান্ধী অন দি বেসিস অব দি রিপোর্ট .....

**Mr. Deputy Speaker :** Please do not refer the matter of Yesterday. There can refer only the matter which is before you.

**শ্রী আব্দুস সাত্তার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কথা হচ্ছে, যখন ওদিক থেকে বলবে তখন বলবেন হবে, আর যখন এদিক থেকে বলবে তখন বলবেন হবে না। এটা হতে পারে না। এখানে যখন কোনও নাম করবে, আমি বলছি না যে এটা ইচ্ছাকৃত ভাবে করা হয়েছে। এটা সম্পর্কে তিনি কিছু খবর জেনেছেন বলে মিনিস্টারকে বলা হয়েছে যে এই ব্যাপারে মন্ত্রী মহাশয় উত্তর দেবেন, অমুক আন্দামানে গিয়েছিলেন আপনার সঙ্গে ফর নো পারপাস অফ হিজ ওন।

[6-35 - 6-45 P.M.]

**Mr. Deputy Speaker :** I have understood the point of order raised by Shri Amalendra Roy.

আমি বুঝেছি অমল বাবু যেটা বলেছেন এবং আপনি যা বলেছেন, সেটাও বুঝেছি।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** এখানে এক্সপাঞ্জ করার কোনও প্রশ্ন নেই।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** শুনুন, পার্লামেন্টারি প্রসিডিয়োর ইন ইন্ডিয়া তাতে লিখেছে,

If allegations are made against officials of the Government, the Minister concerned may make a statement if he desires.

এটা ঠিক আছে। আমি রেকর্ডটা একজামিন করব, একজামিন করার পর যদি আমি মনে করি যে নাম উল্লেখ কোনও মেম্বার করতে পারে না, তাহলে নিশ্চয়ই ওটা এক্সপাঞ্জ হবে। কিন্তু—

before examining the record.

আমি এখন কিছু বলতে পারছি না আমি একজামিন করার পর কোনও নির্দেশ দিতে পারব।

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দীর্ঘ সময় ধরে বিরোধী পক্ষের সদস্যরা এবং সরকারি পক্ষের সদস্যরা যে বক্তব্য রেখেছেন, আমি মানসিক ক্লান্তি না রেখেই হৃষ্টচিত্তে সেইগুলো শুনেছি এবং একটার পর একটা প্রথমেই সেইগুলো উত্তর দিতে প্রয়াসী হচ্ছি। তারপর আমাদের যে বক্তব্য আমি তা বলব। মাননীয় সদস্য অশোক ঘোষ, তিনি যে বক্তব্য রেখেছেন আমি পরপর বলছি তার উত্তরে। তার আগে একটা অনুরোধ করব, দয়া করে কোনও খবর যদি জানেন আধখানা জানাবেন না। জানালে দয়া করে পুরোটা জানাবেন। আধখানা জানালে সম্পত্তি হানি হওয়ার সম্ভাবনা থাকে। একটা ছোট্ট উদাহরণ দিচ্ছি, হাওড়ায় যেমন গলি আছে অনেক, এটাও তেমন একটি গলি, তার মধ্যে দু পাশে দুটি বাড়ি ওদিকে এবং এদিকে। মাঝে মাঝে দুপুরবেলা জানালাগুলো খুলে যায়, গিন্নিতে গিন্নিতে কথাবার্তা হয়। একজন জিজ্ঞাসা করছেন, ও দিদি, আপনার যে কুকুরটার অসুখ করেছিল, তাকে কি খাইয়েছিলেন? তিনি বললেন, আলকাতরা খাইয়েছিলাম। জানালা বন্ধ হয়ে গেল। যিনি জিজ্ঞাসা করেছিলেন তার কুকুর এর অসুখ করেছে, উনিও আলকাতরা খাওয়ালেন, কুকুরটা মারা গেল। পরের দিন যখন আবার জানলা খুলেছে, তখন সে বলল, দিদি আমার কুকুরটা যে মরে গেল, আগের দিদি তখন বললেন আমারটাও মারা গিয়ে ছিল। এ থেকে এইটুকুই শিক্ষা হয়, যদি পুরোটা শুনতেন যে কুকুরটা আলকাতরা খাওয়ানোর পর মারা যাবে এবং মারা গেছেও তাহলে উনি ওর কুকুরকে খাওয়াতেন না। পুরোটা শুনলেই ভালো, আধখানা শুনবেন না। এক নং কথা বলেছেন যে টাকা নয়-ছয় হয়েছে, দপ্তরের পেটোয়া লোকেরা খাচ্ছে, বর্ষপূর্তি উৎসবের নামে বর্ষ স্ফূর্তি হচ্ছে, লক্ষ লক্ষ টাকার বই ছাপা হয়েছে এবং স্তূপীকৃত হয়ে পড়ে রয়েছে। আমি শুধু একটা কথা বলব, দপ্তরে যারা কাজ করছেন, তারা ১৯৭৭ সালের আগে থেকেই কাজ করছেন এবং তখনও তারা দপ্তরেই বিধি বিধাতার মতোই কাজ করেছেন, এখনও তারা বিধি বিধাতার মতো কাজ করছেন। পেটোয়া নামে লেভেল দিলে মাঝে মাঝে কাউকে একটু বশংবদ করে কাজ পাওয়া যেতে পারে, আসল ব্যাপারে কাজ উদ্ধার হবে না। আমি এইটুকু শুধু নিবেদন করতে চাই, আমাদের বিভাগের যারা আধিকারি, তারা পূর্বে যেমন বিধি বিধাতার মতো কাজ করতেন, এখনও সেই বিধি বিধাতার মতো কাজ করছেন। তার বাইরে যাবার কোনও মানসিকতা তাদের নেই। আর বর্ষ পূর্তি উৎসবের প্রয়োজনীয়তা আছে কি না এটা আমরা যাঁরা সরকার পরিচালনা করি, এটা আমরা চিন্তা করি, আমাদের বামফ্রন্ট সরকারের তাৎপর্য এবং তার যে অ্যাচিভমেন্ট, এটা শুধু পশ্চিমবাংলার বিভিন্ন প্রান্তে নয়, ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের মানুষের কাছে পৌঁছে দেওয়া

আমাদের বিভাগের দায়িত্ব এবং কর্তব্য। যে বিভাগের আগে নাম ছিল 'তথ্য ও প্রচার' সে বিভাগের তথ্য শাখার কাজ হচ্ছে সরকারি নীতি এবং কর্মসূচীকে মানুষের কাছে পৌছে দেওয়া এবং মানুষের প্রতিক্রিয়া সরকারের কাছে ফিরিয়ে নিয়ে আসা। এই ভাবে পারস্পরিক ভাব বিনিময়ের মধ্যে দিয়ে অভিজ্ঞতা সঞ্চয় করে পরবর্তী কার্যসূচী ঠিক করা। আমাদের বিভাগের দায়িত্ব সরকারি কাজ প্রচার করা। অতএব বর্ষ শেষে সারা বৎসর সরকার কি কাজ করেছে তা বলব না? এটা বলবই। অবশ্য এতে কারো কারো কষ্ট হতে পারে, কিন্তু আমাদের বলতেই হবে। এ বিষয়ে আমাদের অভিজ্ঞতা হচ্ছে, সারা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের মানুষ — কংগ্রেস শাসিত রাজ্যের মানুষ, অকংগ্রেসি শাসিত রাজ্যের মানুষ — আসছে, আমাদের বক্তব্য শুনছে, প্রদর্শনী দেখছে। বিভিন্ন জায়গায় বিভিন্ন আলোচনা চক্র হচ্ছে। বিশেষ করে আজকে ভারতবর্ষের যেটা জ্বলন্ত প্রশ্ন — জাতীয় সংহতির এবং ঐক্যের প্রশ্ন — সে প্রশ্নের বিষয়ে মানুষ অংশগ্রহণ করছে, আমাদের বক্তব্য শুনছে এবং আমরা এ বিষয়ে অনেক সাফল্য লাভ করেছি। আমরা পশ্চিম বাংলায় বর্ষ পূর্তি অনুষ্ঠান রাজ্য স্তরে সীমাবদ্ধ না রেখে জেলা এবং মহকুমা স্তরেও প্রসারিত করেছি। ফলে কারো যদি গাত্র-কন্ডয়ন শুরু হয় তাহলে তাতে আমাদের কিছু বলার নেই। মানুষ আমাদের আশীর্বাদ করছে। তাদের আমরা সমস্ত কিছু বলছি বলে তারা আমাদের আশীর্বাদ করছে। অতএব এটা স্ফূর্তি উৎসব নয়। পুরনো দিনের অভিজ্ঞতা যাঁদের আছে, তাঁরা অতীতে স্ফূর্তি উৎসব টুৎসব করে থাকতে পারেন। আমরা আমাদের দায়িত্ব ও কর্তব্য নির্দিষ্ট ভাবে পালন করছি মাত্র। বর্ষ পূর্তি অনুষ্ঠান'টা আমাদের রুটিন কাজ। বর্ষ পূর্তি উৎসব হোক, আর না হোক আমাদের প্রতি বছরের কাজের ধারাবাহিকতা প্রকাশিত হয়। আমরা তা পুস্তক আকারে প্রকাশ করছি। প্রতি বছরই করি এবং এ বছরও করছি। সেই পুস্তকগুলি কোথাও স্তুপাকার হয়ে পড়ে নেই। ৫০,০০০ ইংরাজী বই ছাপানো হয়েছে, ৪৯,৭০০ ডিস্ট্রিবিউট করেছি, ৩০০ স্টকে রেখে দিয়েছি, প্রয়োজনে বিভিন্ন কাজে লাগাতে পারব। বাংলা ভাষায় "পশ্চিমবঙ্গ" ছাপানো হয়েছে ১ লক্ষ, ১ লক্ষই পেয়েছি, ৯৫ হাজার ডিস্ট্রিবিউশন করা হয়েছে, ৫ হাজার স্টকে রেখেছি। হিন্দী বই ২০ হাজার ছাপতে বলা হয়েছিল, ২০ হাজারই ছেপে পেয়েছি, সেগুলি ধারাবাহিকভাবে ভারতবর্ষের বিভিন্ন প্রান্তে আমরা পৌছে দিচ্ছি। এই হল প্রথম কথা।

দ্বিতীয় কথা হচ্ছে, আমাদের তথ্য অধিকর্তা সম্পর্কে বিরোধী দলের মাননীয় সদস্য কিছু উষ্মা প্রকাশ করেছেন। আমি তাঁকে স্মরণ করিয়ে দিচ্ছি, এই তথ্য অধিকর্তা — আজকে যিনি আছেন — ১৯৭৭ সালের আগে যিনি পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী ছিলেন তাঁর খুব কাছাকাছি থাকতেন এবং দায়িত্ব নিষ্ঠা সহকারে পালন করতেন। যে সমস্ত সরকারি কর্মচারী বন্ধুরা নিজেদের দায়িত্ব সম্পর্কে সচেতন থাকেন, তাঁদের কাছে কোনও রাজনৈতিক দল ক্ষমতায় এল, না এল সেটা বড় কথা নয়। তাঁদের ওপরে ন্যস্ত দায়িত্ব তাঁরা পালন করছেন, কি করছেন না, সেটাই বড় কথা। বর্তমান তথ্য অধিকর্তার ক্ষেত্রে আমাদের অভিজ্ঞতা হচ্ছে, '৭৭ সালের আগে তিনি যেমন ভাবে তাঁর কর্তব্য পালন করতেন, এখন ঠিক তেমন ভাবেই তিনি তাঁর কর্তব্য পালন করছেন। দলের লোক ইত্যাদি বলে তাঁকে স্ট্যাম্প দিলে যদি কোনও দিন ঐ মাননীয় সদস্যরা এখানে ক্ষমতায় এসে যান, তাহলে ভদ্রলোক প্রচন্ড বিপদে পড়ে যাবেন।

তৃতীয় কথা হচ্ছে, এখানে বলা হল, দক্ষ অফিসারদের মহাকরণের বাইরে রাজ্যের বিভিন্ন জায়গায় পাঠিয়ে দেওয়া হচ্ছে। এ প্রসঙ্গে আমি শুধু বলতে চাই, পশ্চিমবাংলাকে তিনটি বিভাগে ভাগ করা আছে। তিনটি বিভাগের একটা বর্ধমান বিভাগ, একটা কলকাতার প্রেসিডেন্সি বিভাগ এবং আর একটা উত্তরবঙ্গের জলপাইগুড়ি ডিভিসন। আমাদের এই তিন জায়গায় তিন জন ডেপুটি ডাইরেক্টর দরকার। তাহলে তাঁরা কি সেখানে যাবেন না? সিনিয়র মানুষরা যাবেন না? এতে গাত্র-দাহের কিছু নেই। সকলেই মহাকরণে কাজ করবেন আর মহাকারণী হয়ে যাবেন? আমরা কাউকে অকারণ সুযোগ দিতে চাই না। যাঁর ওপর যেমন দায়িত্ব ভার পড়বে তাঁকে সেই ভাবে কাজ করতে হবে। দক্ষ অফিসাররা গ্রামে যাবেন না, দক্ষ অফিসাররা বর্ধমানে যাবেন না, দক্ষ অফিসাররা উত্তরবঙ্গে যাবেন না? প্রতিটি মহকুমায় মহকুমায় বিভিন্ন রকমের কাজ হচ্ছে সেগুলির সমন্বয় করবার জন্য দক্ষ অফিসারদের যাওয়া দরকার। তাতে অসুবিধার কি আছে? কেউ যদি ব্যক্তিগত ভাবে মাননীয় সদস্যর কাছে অভিযোগ করে থাকেন তাহলে তিনি তাঁর মক্কেলের হয়ে পরে আমার সঙ্গে যোগাযোগ করবেন, আমি ভেবে দেখব।

চতুর্থ প্রশ্ন রাখা হয়েছে, 'নন্দন' জয়েন্ট ডাইরেক্টর পরিচালনা করছেন কেন?

[6-45 – 6-55 P.M.]

নন্দন এশিয়ার বিস্ময়, নন্দন ভারতবর্ষের বিস্ময়। নন্দন যেদিন — ২রা সেপ্টেম্বর — উদ্বোধন হল সারা ভারতবর্ষের বিভিন্ন প্রান্ত থেকে চলচ্চিত্রের বিশিষ্ট মানুষ যাঁরা, তাঁরা উপস্থিত হয়েছিলেন। তাঁদেরই কথা, আমার কথা নয়। এঁদের কে আমন্ত্রণ জানিয়েছিলাম, আপনি জানেন আবার গিয়ে দেখে আসবেন। যিনি এখানে সামগ্রিকভাবে পরিচালন ভার গ্রহণ করেছেন তিনি দক্ষিণ শাখার এক অফিসার। চলচ্চিত্র বিষয়ে তাঁর অনেক অভিজ্ঞতা আছে। অনেক ফিল্ম ফেসটিভ্যালে অংশ গ্রহণ করেছেন। দিল্লিতে থাকার সময়ে চলচ্চিত্র পরিচালনার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার সহযোগিতা করেছিলেন আমি জানি না, কোনও জায়গা থেকে খবর পেলেন জয়েন্ট ডাইরেক্টারকে দেওয়া হল না কেন? আধিকারিক রয়েছেন, আমরা মনে করি আমাদের বিভাগের যাঁরা অধিকর্তা রয়েছেন তাঁদের মধ্যে অন্যতম উপযুক্ত লোক, চলচ্চিত্র বিষয়ে অভিজ্ঞ তাঁকেই দায়িত্ব সঠিকভাবে দেওয়া হয়েছে। পরে বলেছেন চলচ্চিত্রে অভিজ্ঞ লোক কমিটিতে নেই কেন? ৩৭ জন মানুষকে নিয়ে আমাদের উপদেষ্টা মন্ডলী, ১৭ জন মানুষকে নিয়ে আমাদের কার্যকর কমিটি, পশ্চিমবঙ্গের চলচ্চিত্র কেন্দ্রকে আমরা সরকারের মুষ্টির মধ্যে রাখতে চাই না। বর্তমানে সরকারি নিয়ন্ত্রণে কাজ করছে, কিন্তু বর্তমানে তাঁর যে ফাংশনাল অটোনমি আছে তাতে আমরা নিশ্চিত করেছি যে তার উপদেষ্টা মন্ডলী কার্যকর কমিটি গঠন করে তাঁদের পরামর্শ নিয়ে আমরা কাজ করি, এবং কারা সেখানে আছেন, মাননীয় সত্যজিত রায়, সেখানকার চেয়ারম্যান, মৃণাল সেন, তপন সিংহ, তরুণ মজুমদার, হার্ভার্ট ক্যাটেন গ্রোভার। কতজনের নাম বলব? আজকের পশ্চিমবাংলায় চলচ্চিত্র জগতের যাঁরা বিশিষ্ট পরিচালক, যাঁরা শিল্পী, যাঁরা কলাকুশলী তাঁদের প্রত্যেকেই প্রায় সেখানে আছেন। এই বিষয়ে কেউ যদি বলেন যে তাঁরা অভিজ্ঞ নন, আমরা নিরুপায়। এঁদের বাইরে যদি কেউ অভিজ্ঞ থেকে থাকেন দয়া করে নামটা দেবেন আমরা চলচ্চিত্র জগতের মানুষদের কাছে পৌঁছে দেব। কেউ কেউ বলছেন অভিজ্ঞ লোক রাখা হয় নি, আমরা অবশ্য সেকথা মনে

করি না। এঁদের অনেক বিষয়ে অভিজ্ঞতা আছে দেখেই আমরা এঁদের কমিটির মধ্যে নিয়ে এসেছি। তারপরে বলা হয়েছে মিঃ সান্যালকে কেন রুর‍্যালে রাখা হয়েছে, গ্রামের অভিজ্ঞতা তাঁর কি আছে? আমি শুধু বলি যে, যে অফিসারের কথা বলা হচ্ছে তিনি তাঁর কর্মজীবনে মহকুমা স্তর থেকে কাজ করেছেন। মাননীয় সদস্য মানস বাবুর কাছ থেকে জেনে নেবেন অশোক বাবু, যে তিনি যখন তমলুকে ছিলেন অনেক ভালো ভূমিকায় তিনি কাজ করেছিলেন। গ্রামীণ পদে কাজ করতে করতে তিনি এখানে আসেন, এবং তাঁর কর্মকুশলতার জন্যই তাঁকে বিশেষ দায়িত্ব দেওয়া হয়েছে। গ্রামীণ তথ্য শাখার দায়িত্ব, এবং আমার বিশ্বাস তিনি ভালো ভাবেই কাজটা করেছেন। সুতরাং আমরা চিন্তা করে দেখব কোনও অফিসারকে কোনও শাখায়, কোনও প্রশাখায় দিলে সবচেয়ে বেশি কাজ হবে, ভালো কাজ হবে। এটা আমাদের বিবেচনা। এ নিয়ে যদি আপনার বিশেষ চিন্তা থাকে, আবার বলুন কবে সাক্ষাৎ করবেন। ৪ নম্বরে বলেছেন তথ্য আধিকারিকের লক্ষ লক্ষ টাকা ভ্রমণ ভাতা। উনি একটু বিস্মরণের নেপথ্যে চলে গেছেন, তথ্য অধিকর্তা বলতে গিয়ে আধিকারিক বলেছেন। আমাদের বিভাগে স্টেট সেরিমনি হসপিটালিটি বলে একটা শাখা আছে। রাজ্য সরকারি পর্যায়ে যে অনুষ্ঠানগুলি হয় সেই অনুষ্ঠানগুলিকে পরিচালনা করার দায়িত্ব যাদের উপর থাকে তারা অংশ গ্রহণ করে। এই স্টেট সেরিমনি পরিচালনা করার জন্য সে ক্ষেত্রে সেই তথ্য শাখার উপর স্টেট সেরিমনি পরিচালনা করতে হয়, তাতে যেতে হবে না? যে রাজ্যে করব সেই রাজ্যের সঙ্গে যোগাযোগ করে কোনও হলে করব, কোনও বক্তা পাব, এবং প্রতিটি ক্ষেত্রে যে রাজ্যে যাচ্ছি সেই রাজ্যের মুখ্যমন্ত্রী আমাদের আমন্ত্রণ জানাচ্ছেন, অন্য যাঁরা আছেন তাঁরা আমাদের অনুষ্ঠানের উদ্বোধন করুন, কেউ কেউ আসছেন, কেউ কেউ প্রতিনিধি পাঠাচ্ছেন, তাঁরা তাঁদের পূর্ব অভিজ্ঞতা কমিটির কাছে জানাচ্ছেন, আমাদেরকে ধন্যবাদ জানিয়ে যাচ্ছেন। অতএব তাঁরা তো যাবেনই। বললেন বর্ষ পূর্তির কোনও প্রয়োজন হয় না, এটা তো চিন্তা ধারার পার্থক্য, ওঁদের মতে বর্ষ পূর্তির প্রয়োজন হয় না, আমাদের মতে বর্ষ পূর্তির প্রয়োজন আছে, এ বিষয়ে উত্তর দেবার কিছু আছে বলে তো মনে হয় না। আমাদের বিভাগের যে কাজ, কাজের সঙ্গে মানুষকে পরিচিত করে দেওয়া, সেই দায়িত্ব সঠিকভাবে পালন করার জন্যই আমরা বর্ষ পূর্তি অনুষ্ঠান করি, এবং শুধু মহকুমা স্তর নয়, প্রয়োজন হলে ব্লক এমন কি পঞ্চায়েত স্তরে পর্যন্ত আমরা এই অনুষ্ঠানকে পৌঁছে দিতে চাই। পরবর্তী কথা বলা হয়েছে, 'বই ছাপা হয়েছে কেন'? আমরা বর্ষ পূর্তি অনুষ্ঠান করব, বই ছাপব কেন! তাহলে ছাপবটা কোথায়? সেটার তো রেকর্ড থাকবে? প্রতি বছর তো আর অনুষ্ঠান করব না? দরকার যা হবে ছাপাবার তা ছাপব। সারা বছর যা কাজ করলাম সেটা কমপাইল করে তা ছাপব। পরে বলেছেন — 'প্রগতি ময়দানে রাজ্যের মন্ডপ শিল্প সম্মত হয় নি'। এই প্রসঙ্গে একটি কথা বলতে চাই, প্রগতি মেলায় পশ্চিমবঙ্গ দিবসের দিন আমি উপস্থিত ছিলাম। ঐ আন্তর্জাতিক মেলার ভারপ্রাপ্ত মন্ত্রী যিনি ছিলেন তিনি আমার সঙ্গে কথা প্রসঙ্গে বলে গেলেন যে, প্রগতি ময়দানে যতগুলি প্যাভেলিয়ন হয়েছে তারমধ্যে পশ্চিমবঙ্গের প্যাভেলিয়নকে সত্যি কারের প্যাভেলিয়ন বলব, অন্যগুলো — প্যাভেলিয়ন এবং বাড়ির সঙ্গে একাকার হয়ে গেছে। এই জিনিসটা স্থায়ীভাবে তৈরি করতে গিয়ে যাঁর উপর সেটা তৈরির দায়িত্ব দিয়েছি তিনি এ বিষয়ে বুঝদার লোক। ক্রিয়েটিভ আর্ট সম্বন্ধে সৃজনশীল মহীমা যাঁর মধ্যে আছে তাঁর সম্বন্ধে বাজারে টেন্ডার দিয়ে বিচার-বিবেচনা করা হয় নি। একটি প্যাভেলিয়ন কি রকম হবে সেটা সৃজনশীল বিচার ধারায়

বিবেচনা করা হয়। এক্ষেত্রে যার উপর দায়িত্ব দেওয়া হয়েছিল, মুখ্যমন্ত্রী মহাশয়ের সঙ্গে পরামর্শ করেই সেটা দেওয়া হয়েছিল। অভিযোগ করা হল — 'তথ্য অধিকর্তা বিভাগীয় মন্ত্রীকে না দিয়ে সরাসরি মুখ্যমন্ত্রীকে দিয়ে ফাইল সই করিয়েছেন'। বিভাগীয় অধিকর্তা তথ্য বিভাগের কর্তা। তাঁর উপর সচিব আছেন, সচিব এটা জানবেন না? বরাবর ফাইল সচিবের পর মন্ত্রী এবং তারপর মুখ্যমন্ত্রীর কাছে যায়। এখানেও বিধি-বিধান যথাযথ পালন করেই সেটা করা হয়েছে, কোনও রকম ব্যত্যয় করা হয় নি। সৃষ্টিশীল কাজে এটাই বিধেয় বলে অনেক বিধায়কেরা বলে থাকেন। এখানে অনেকে বলেছেন — ছোট ছোট পত্র-পত্রিকায় আমরা বিজ্ঞাপন দিচ্ছি। আপনাদের সময় নয়, আমাদের সময়ে সান্যাল কমিটি তৈরি হয়েছিল। তাঁরা বলেছিলেন — 'পত্রিকাকে বৃহৎ, মাঝারী এবং ছোট — এই তিন ভাগে বিভাজন করতে হবে'। এই কথা বলে তাঁরা কাকে কি রকম বিজ্ঞাপন দিতে হবে সেটা উল্লেখ করেছিলেন। সেই কথা উল্লেখ করতে গিয়ে তাঁরা ৪৪টি যা রেকমেনডেশন করেছিলেন তার মধ্যে ২২টি আমরা পুরোপুরি কার্যকর করেছি। আর ৭টি কিছু মোডিফাই করে কার্যকর করেছি। ৮টি রিভিউ করছি। তার মধ্যে বেশির ভাগ অংশই কেন্দ্রীয় সরকারের বিধির মধ্যে পড়ে। কিছু কিছু স্মল নিউজ পেপার করণীয় অধিকারের মধ্যে পড়ে। যে ২২টি রেকমেনডেশন পুরোপুরি কার্যকর করেছি সেখানে ক্ষুদ্র পত্র-পত্রিকাকে কিছু সাহায্য আমরা দিয়েছি। টোটাল বিজ্ঞাপন-বাজেট যা হবে, তার ১৫ ভাগ দিতে হবে ছোট পত্র-পত্রিকাকে। গত বছর ১৬.৫ ভাগ দিয়েছি এবং এই বছর জানুয়ারি মাস পর্যন্ত ১৬ ভাগ আমরা তাঁদের দিয়েছি। গ্রামীণ ক্ষুদ্র পত্র-পত্রিকার বিকাশ ঘটুক এটা আমরা চাই। এই সিদ্ধান্ত নিয়ে আরবিট্রারী কোনও সিদ্ধান্ত আমরা নিই নি। এর জন্য প্রতিটি জেলা-পর্যায়ে কমিটি হয় এবং সেই কমিটি করবার সময় সরকারি প্রতিনিধি এবং সংবাদ জগতের সঙ্গে যাঁরা যুক্ত তাঁরা থাকবেন ঠিক হয়। তার মধ্যে যদি কেউ প্রগতিশীল হয় তাহলে তাঁকে বাদ দিয়ে বিশেষ মানুষকে গ্রহণ করব — এটা চিন্তা করতে গেলে বেশি চিন্তা হয়ে যায়। সেইজন্য আমরা গ্রামীণ পত্র-পত্রিকার জন্য যা খরচ করছি, সেখানে কিন্তু সঠিকভাবে আমাদের যা সিদ্ধান্ত তার বেশি দিচ্ছি। যদি কোনও জায়গায় অ্যাডভাইসরি কমিটির সদস্যের বিরুদ্ধে অভিযোগ থাকে, তাঁর বিরুদ্ধে খোঁজ-খবর নিশ্চয়ই নেব। পরে বলেছেন — 'চলচ্চিত্র সাব-কমিটির মিটিংয়ে ২৩ জনকে ২৩টি ছবি করতে নেওয়া হল এবং টেবিলের তলায় লেনদেন হল'। কথাটা মাথা উঁচু করে না নিচু করে বলেছেন — সেটা ভাবতে হবে। যাদৃশি ভাবনার্যস্যঃ সিদ্ধির্ভবতি তাদৃশি।

[6-55 – 7-05 P.M.]

যাঁরা যে রকম ভাবেন তাঁরা সেই রকম পৃথিবীকে দেখেন। চোখে যদি ন্যাবা হয় তখন তাঁরা হলদে দেখেন, চশমার কাঁচের রং যে রকম সেই রকম তাঁরা পৃথিবীতে দেখেন। টেবিলের তলায় ওনারা লেনদেনের ব্যাপার আশা করেন। ওনারা বলছেন ২৩টি ছবি দেওয়ার জন্য ২৩টি মিটিং করা উচিত ছিল। তাহলে তো ২৩ বার লেনদেনের কাজ চলতে পারত। আমরা মনে করি লেনদেনের ব্যাপারে নেই। সিদ্ধান্ত নিতে গেলে এক সঙ্গে নেওয়াই ভালো। আমরা একই উদ্দেশ্য সিদ্ধ করার জন্য যখন বসে আছি তখন নিশ্চয়ই আমরা সেই কাজ করতে পারব। আমরা বিষয়বস্তু নির্দিষ্ট করে সেই বিষয়বস্তু সুনির্দিষ্ট ভাবে নির্দেশ করেছি। কোটি কোটি টাকার বাজেট একদিন ২ ঘন্টা আলোচনা করে পাশ হয়ে যাচ্ছে আর ২৩টি

সিদ্ধান্ত নিতে ২৩টি সিটিং-এর দরকার হবে কেন? যে বিষয়সূচীগুলি আমরা করতে যাচ্ছি সেই বিষয়সূচীগুলি আমি একটু উল্লেখ করতে চাচ্ছি কারণ ওনারা ওটা জানতে চেয়েছেন। বিষয়সূচীগুলি হ'ল, — বয়স্ক শিক্ষা, পশ্চিমবাংলার বিদ্যুৎ পরিস্থিতি, পণ প্রথা, জীবনানন্দ দাস, নিবারণ পন্ডিত, তিমির বরণ — যিনি আলাউদ্দিন পুরস্কার পেয়েছেন — হোমিওপ্যাথি শিক্ষা, ভবঘুরে, হে মোর দুর্ভাগা দেশ, শান্তির জন্য সংগ্রাম, প্রমোথেশ বড়ুয়া, হলদিয়া, কুচবিহার জেলা, পুরুলিয়া জেলা, পশ্চিমদিনাজপুর জেলা, দার্জিলিং জেলা, পশ্চিমবঙ্গ প্রস্তুত্তর, অসামরিক প্রতিরক্ষা, চটকল, বাঁকুড়া জেলা, মুর্শিদাবাদ জেলা এবং পরিবেশ দূষণ। আমরা বিষয় বস্তুকে রাজনৈতিক দৃষ্টিকোণে সীমাবদ্ধ করি নি। প্রয়োজনীয়তা নিরিখে আমরা বিচার করে দেখেছি যার সাথে বিভিন্ন দিক আমরা এর সঙ্গে সংযুক্ত করেছি। এর সঙ্গে আর একটা কথা আপনারা উল্লেখ করেছিলেন যে ২টি তথ্য চিত্র তৈরি করতে আমরা অকারণ দেরি করছি কেন। দেরি কিছুটা হয়েছে, তার কারণ নেহেরু ফুটবল কাপ যে খেলাটা হয়েছিল সেই ব্যাপারে আমরা ভেবেছিলাম কিছুটা দেখাব পরবর্তীকালে আমাদের কাছে কিছু কিছু পরামর্শ আসে সবটা দেখাবার জন্য। নেহেরু ফুটবল কাপ-এর প্রথম যে খেলাটি আমাদের এখানে হয়েছিল সেই খেলাটি আপামর মানুষকে দেখাতে হলে অনেক পরিমাণ খেলা যুক্ত করতে হবে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এই বিলের জন্য যে শিডিউল টাইম ছিল সেটা ৭-০০টায় শেষ হয়ে যাচ্ছে। আমি মনে করি আরও কিছু সময়ের প্রয়োজন হবে। আমি আরও আধ ঘন্টা সময় বাড়াবার জন্য এই হাউসের অনুমতি চাইছি। আশা করি হাউস এর অনুমতি দেবে।

( এ ভয়েস ঃ — হ্যাঁ)

আধ ঘন্টা সময় বাড়ানো হল।

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি সময় দীর্ঘতর করার জন্য। নেহেরু ফুটবল কাপ যেটা আমাদের এখানে হয়েছিল সেটা অনেক বেশি মানুষের কাছে পুরোপুরি পৌঁছে দেবার জন্য দৈর্ঘটা বাড়াতে হচ্ছে, সুতরাং একটু সময় লাগবে। একটু একটু করে এগোচ্ছে, চিন্তা করার কোনও কারণ নেই। পরে আপনারা বলেছেন রোঁদার কথা। রোঁদা যে জিনিসটা যেটা চিন্তামণি কর যিনি এবারে পুরস্কার পেয়েছেন তাঁকে সেখানে .....

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে।

**Mr. Deputy Speaker :** I never allowed any member to raise any point of order when the Minister is on his legs. Please take your seat. It is not the convention of the House.

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** রোঁদার উপর যে তথ্য চিত্রটা হচ্ছে ডঃ চিন্তামণি কর যিনি একজন বিশিষ্ট মানুষ, যিনি এবারে অরবিন্দ পুরস্কার তাঁর মতামতের জন্য আমাদের কিছুটা দেরি হয়েছিল। আমরা আশা করব এটা খুব তাড়াতাড়ি শেষ হয়ে যাবে। পরে কথা হচ্ছে অন্তরাজ্য ছবি বিনিময়। শিল্পীরা দলীয় হয়ে যাচ্ছে। শিল্পীরা দলীয় হবে কেন? শিল্পীর জাত

থাকে না। শিল্পী কাকে বলে, শিল্পী মানসিকতা কিসের থেকে হয় সেটা নিশ্চয়ই আপনারা চিন্তা করেন না। শ্রেণী বিভক্ত সমাজ ব্যবস্থায় শ্রেণী ভিত্তিকই হয় তার বাইরে যেতে পারে না, এটা জানা দরকার। এখানে শি বিনিময়ের ক্ষেত্রে আমরা সমস্ত পর্যায়ে শিল্প সম্প্রদায়ের কাছ থেকে গ্রহণ করছি। পরের কথা হচ্ছে আন্দামান সম্পর্কে। আন্দামানে আমরা গিয়েছিলাম বর্ষ পূর্তি অনুষ্ঠানে সেখানে কারা সঙ্গে ছিলেন এবং সেখানে বেসরকারি গাড়ি ভাড়া করে গাড়ি চড়ার জন্য। গাড়ি চড়া যদি উদ্দেশ্য হত তাহলে আন্দামানে গিয়ে গাড়ি চড়তে হবে কেন? গাড়ি চড়তে চাইলে তো এখানেই অনেক গাড়ি ভাড়া পাওয়া যায়, এখানেই তো তাঁরা গাড়ি চড়তে পারতেন? আমাদের স্টেট সেরিমনি শাখার যাঁরা ভারপ্রাপ্ত তাঁরাই গিয়েছিলেন সেখানে। আমাদের প্রদর্শনী শাখার যাঁরা ভারপ্রাপ্ত তাঁরাই গিয়েছিলেন সেখানে। আর মন্ত্রীদের ভাড়া করার দরকার হয় না। তাঁরা কোনও রাজ্যে গেলে স্টেট গেস্ট হন এবং সেখানকার প্রতিনিধিরা তাঁদের সমস্ত আপ্যায়ন ও পরিবহনের ব্যবস্থা করেন। স্টেট গেস্টদের ভাড়া করা গাড়ি চড়ার মতো এতখানি দৌর্বল্য আসে নি, এমন কি সেটা যদি কংগ্রেস বা অন্য কোনও দল দ্বারা শাসিত রাজ্যও হয়, সেখানেও এমন অবস্থা হয় না। বিভাগীয় কাজের জন্য মন্ত্রীদের গাড়ি থাকবে। বিভাগীয় কাজের জন্য সেই সরকার গাড়ি দেয় না। পরবর্তী কথা যেটা উনি জানতে চেয়েছেন — শিলিগুড়ি তথ্য কেন্দ্রের কি অবস্থা? আমি এটুকুই বলি, রাজ্য পর্যায়ের একটি তথ্যকেন্দ্র শিলিগুড়িতে শুরু হওয়ার কথা। তার পাশে একটা অডিটোরিয়াম হবে। শিলিগুড়ি তথ্যকেন্দ্রের কাজ আংশিক ভাবে আমরা শুরু করে দিয়েছি এবং তার পাশের যে কাজ — ল্যাবোরেটরির কাজটা — শুরু হয়ে গিয়েছে। পাশের অডিটোরিয়ামের কাজ এই আর্থিক বছরের মধ্যে আরম্ভ করতে পারব বলে আশা রাখছি। অশোক বাবু যে কথাটা বলেছেন — ঘুম ভাঙানোর গান এবং তার পরিচালক যিনি ছিলেন তাঁকে ভাঁড় বলে উল্লেখ করেছেন — এ সম্বন্ধে আমি শুধু স্মরণ করিয়ে দিতে চাই, তাঁকে দিল্লিতে নিয়ে গিয়ে দিল্লির যাঁরা মহাময়ী বিধায়ক, তাঁরাই পুরস্কৃত করেছেন। তাঁরাও ডাকেন ভাঁড়কে। সেই ভাঁড়ের কথা যদি জীবনের কথা হয়, সেই ভাঁড়কে তাঁরাও সম্মান দেন। আপনারাও সম্মান দেবেন পরবর্তী পর্যায়ে, এই বিশ্বাস রাখি। ঘুম ভাঙানোর গান যখন তৈরি হল, সে বিষয়ের বিষয় নিয়ে ঐ চলচ্চিত্র, শ্রমিকের জীবনের বিষয়ীভূত যে অঙ্গ, সেই আঙ্গিকে সেই বইটা সাধারণ মানুষের কাছে পৌঁছে দেওয়া সম্ভব হয় নি এখনও। আজকে সুযোগ এসেছে। আমরা সেই বইটার সত্ব নিয়েছি। এই সত্ব নিয়ে আরও অনেক মানুষের কাছে আমরা পৌঁছে দেব 'মে' দিবসের শতবার্ষিকীতে। শ্রমিক আন্দোলনের পটভূমিকা ও শ্রমিক আন্দোলনের অগ্রগতির পটভূমিকায় ঘুম ভাঙানোর গান খুবই উপযুক্ত বই হবে। পরবর্তী কথা ডাঃ মানস ভুঁইয়ার। তিনি বলেছেন — সংস্কৃতির বিষয় তিনি বিশেষ চিন্তিত। আমাদের সৌভাগ্য, সংস্কৃতি সম্বন্ধে তিনি একটু চিন্তা-ভাবনা করছেন। সংস্কৃতির কথা বলতে গিয়ে আমাদের সরকার পক্ষের এক সদস্য বন্ধু যে কৃষ্টি এবং সংস্কৃতির কথা বলেছেন, সে সম্বন্ধে আমি শুধু একটা কথাই বলি, মাঠে কাজ করে যারা, যারা কর্ষণের কাজ করে, তাদের জীবনের কথাই হচ্ছে কৃষ্টি। আপনার মতো কিছু মানুষের, কিছু উচ্চবিত্ত পরিবারের মানুষ, যিনি বৈঠকখানার মধ্যে আবদ্ধ থাকেন, তিনি বিষয় চিন্তায় বিশেষ ব্যস্ত। আমরা চিন্তা করি কর্ষণের কাজের সঙ্গে যাঁরা যুক্ত, তাঁদের সঙ্গে কাজ করার জন্য আমরা লোক-সংস্কৃতির উৎসব করি। এ পর্যন্ত ৩৯টি লোক-সংস্কৃতির উৎসব হয়েছে, আট হাজার শিল্পী সেখানে অংশগ্রহণ করেছেন এবং যে ওয়ার্কশপ হয়েছে

তাতে শতকরা ৪৪ ভাগ শিল্পী যাঁরা অংশ নিয়েছিলেন, তাঁরা ক্ষেত মজুরের কাজ করেন। তাই আসল সংস্কৃতির কাজ আমরাই করছি। একটু দ্বিধায় পড়ে যাচ্ছেন, কাদের আমরা জাগাচ্ছি, সেই চিন্তায় বিশেষ ভাবে চিন্তিত আপনারা। ঐ মানুষগুলো আমাদের কৃষ্টি নিয়ে জাগুক। তারা মুখ ফুটে কথা বলবে, প্রতিবাদী ভূমিকা গ্রহণ করবে, প্রতিরোধের বেড়াজাল তৈরি করবে। এরই সাথে সাথে আপনারা একটু বেশি বেশি করে অস্বস্তিতে পড়বেন। তাই এই দুশ্চিন্তা আপনাদের। আমি একটা কথা বলতে চাই — উনি বলেছেন যে, উনি হতাশ হয়ে গেছেন। গণতন্ত্রে অবিশ্বাসী দল আমরা হঠাৎ কেন পার্লামেন্টারি ডেমোক্রেসির মধ্যে এসে গেছি? তাই দু'দিক সামলাতে পারছেন না বলে এই অবস্থায় এসে গেছেন। আমি বলি, হাতির শুঁড়টা যদি দেখতে চান, শুঁড়টাই দেখবেন; লেজটা যদি দেখতে চান, তাহলে তাই-ই দেখবেন। শুঁড় আর লেজের মধ্যে বিভ্রান্তির সৃষ্টি করে মানুষকে উল্টোপাল্টা বোঝাবেন না। এইটুকু বলছি, গণতান্ত্রিক আন্দোলনের মধ্যে দিয়েই বামফ্রন্ট সরকারের জন্য হয়েছে, কোনও ল্যাবোরেটরি বা সুন্দর গবেষণাগারের মধ্যে দিয়ে হয় নি। কোনও বিশিষ্ট লোকের দয়া-দাক্ষিণ্যে তার জন্য হয় নি। গণতান্ত্রিক আন্দোলনে পশ্চিমবঙ্গের যে ঐতিহ্য, তার মধ্যে দিয়েই বামফ্রন্ট সরকার এখানে এসেছে। সংগ্রামী ভূমিকা গ্রহণ করে এই পদ্ধতির মধ্যে যতটুকু করা যায়, যতটুকু করা সম্ভব তা তারা করবে। সাংবিধানিক কাঠামোর মধ্যে থেকে যতটুকু করা যায় তা তারা করবে।

[7-05 – 7-15 P.M.]

এর মধ্যে থেকে অপসংস্কৃতির আমদানি করেছে আর কথা পরে বলব। এই প্রসঙ্গে একটি কথা বলতে চাই ভি. ডি. ও. গ্রামে গ্রামে চলে গেছে। কেন্দ্রীয় সরকারের আইন আছে — সিনেমা অটোগ্রাফিক অ্যাক্ট, সেই অ্যাক্টের মাধ্যমে ভি. ডি. ও. দেখাতে হলে এর লাইসেন্স করার দরকার। লাইসেন্স দেবার মালিক হচ্ছেন গ্রামে জেলা সমহোর্তা আর কলিকাতার ক্ষেত্রে পুলিশ কমিশনার তাদের উপর দায়িত্ব আছে। আপনারা কিছু কিছু মানুষ যারা আপনারা বন্ধু সমান রঙ্গের বন্ধু, সমান প্রিয় বন্ধু তারা এই ব্যাপারে বেশি বেশি করে উন্মত্ত হয়ে পড়েছেন। আপনার সঙ্গে যদি যোগাযোগ হয়ে থাকে তাহলে দয়া করে ওদের স্মরণ করিয়ে দেবেন লাইসেন্স নিয়ে যেন এগুলি করেন। লাইসেন্সের একটি ক্ষেত্রে বলা হয়েছে যে রুলস বলে এটি প্রযোজ্য হবে সেই রুলস চেঞ্জ হওয়া পর্যন্ত মহামান্য আদালত থেকে কিছু বাধা দেওয়া হয়েছে সেইজন্য এই রুলসের চেঞ্জ করা দরকার হয়ে পড়েছে। কিন্তু যদি কোনও জায়গায় এইরকম অস্বাভাবিকভাবে ভি. ডি. ও. চলে আপনি তো জেলা কেন্দ্রে যান, সভা-সমিতি করেন সেখানে জেলা সমহোর্তার সঙ্গে এই নিয়ে আলোচনা করবেন যে এই এই জায়গায় হবে আর এই এই ক্ষেত্রে হবে না। ব্যুরো অফ ইনভেস্টিগেশন আছে যাদের দায়িত্ব হচ্ছে চেক করা, ইন্সপেক্ট করা এবং সিজ করা। এই কাজ তারা করে যাচ্ছেন এবং এতেই মনে হয় আঘাতটা বড় লেগেছে। এই ব্যুরো অফ ইনভেস্টিগেশন যত ছড়িয়ে পড়ছে তত বেশি আপনাদের আছে। সেই কথা ভেবেই আপনারা আপনাদের বন্ধুদের আবার কম্বলের তলা থেকে বার করে একটু দেখা সাক্ষাৎ করতে চাইছেন। আপনারা বলেছেন চলচ্চিত্র কমিটিতে কোনও প্রাজ্ঞ লোক নেই। এর উত্তরে আমি আগেই বলেছি নন্দন কমিটিতে কারা আছেন। ওদের বলেছি প্রাজ্ঞ শব্দের অর্থ যদি প্রকৃষ্ট অজ্ঞ হয় এই তালিকা যদি জানা থাকে

তাহলে সেটা আমাকে জানাবেন। প্রাজ্ঞ মানে বিশিষ্ট মানুষ যারা অভিজ্ঞতায় সমৃদ্ধ, তাদেরকে আমরা আমন্ত্রণ করেছি। তাদের কে আমরা এনেছি। আপনাদের ধারণায় প্রাজ্ঞ ব্যক্তির তালিকা দেবেন। পরে বলেছেন যে যাত্রায় কি চলেছে। আপনাদের সময়ে সংস্কৃতি কোথায় ছিল? দুর্গাপূজার সময়ে সারা রাত ধরে বিভাগীয় অফিসার বন্ধুদের গাড়ি ভাড়া করে দিয়ে ঠাকুর দেখাতে নিয়ে গেছেন। কারণ কি — কোনও ঠাকুরের মুখ সব থেকে ভালো হবে পুরস্কার দিতে হবে। আমরা এখানে কি করেছি — আমরা যাত্রা উৎসব করেছি, মঞ্চ তৈরি করে দিয়েছি, প্রচারের সুবিধা করে দিয়েছি। এবারে তৃতীয় পর্যায়ে ২২ দিন ব্যাপী ২৬টি পালার উৎসব হয়েছে। পশ্চিমবঙ্গের বিখ্যাত যাত্রা দল এতে অংশগ্রহণ করেছেন। যাত্রা জগতের যারা বিশিষ্ট অবদান রেখে গেছেন তাদের কে সম্মানিত করে পুরস্কৃত করেছি। ২ তারিখেও যাত্রা জগতের বিশিষ্ট অভিনেতা, অভিনেত্রী পুরস্কার গ্রহণ করেছেন। কিছু সরকারও পুরষ্কার গ্রহণ করেছেন। বিশিষ্ট প্রযোজনাকেও পুরষ্কার দেওয়া হয়েছে। সুতরাং আপনারা একটু সংবাদ-টংবাদ রাখবেন, যাত্রায় কি করেছি একটু জানা দরকার। পারমিশন আনতে তো জুতোর শুকতলা অবধি খসে যায়। পারমিশন আনতে যদি কাউকে অস্বস্তিতে পড়তে হয় তাহলে আমাদের নিশ্চয় জানাবেন, আমাদের সঙ্গে যোগাযোগ করলেই হবে। আপনার পারমিশন তো জেলা সমহোর্তা থেকে আসে, সেখানে যোগাযোগ করবেন। পারমিশন যাতে যথাসময়ে হয় এর জন্য অনেক আগে থেকে যোগাযোগ করে যাতে এটা তড়িৎ-গতিতে হয় সেটা দেখবেন। যাত্রা শিল্পের পরে বলছি — কবি রবীন্দ্রনাথকে আমরা শ্রদ্ধার সঙ্গে স্মরণ করি। প্রতি বছর যখন রবীন্দ্র স্মরণ উৎসব করি তাতে রবীন্দ্রনাথের জীবনী এবং অবদানের বিভিন্ন দিক রেখে কী রবীন্দ্রনাথের সঠিক মূল্যায়ন মানুষের কাছে পৌছে দিতে চাই। বিশিষ্ট সমালোচক বন্ধুরা রবীন্দ্রনাথকে মূল্যায়ন করতে গিয়ে রবীন্দ্রনাথকে নিছক কৈবল্য ভাবের কবি মধুসূদন হিসাবে রেখে গেছেন। আপনার জেলা হিজলীতে বন্দী ছিলেন তিনি এবং সেখান থেকে বেরিয়ে বিশ্ব কবি যখন শহীদ মিনারের সামনে মানবতা বোধের স্বপক্ষে এবং সাম্রাজ্যবাদের বিরুদ্ধে বক্তৃতা করছিলেন সেই সময়ে আমরা তাঁকে শ্রদ্ধার সঙ্গে স্মরণ করেছিলাম আপনারা কিন্তু করেন নি। সাম্রাজ্যবাদের বিরুদ্ধে যতগুলি অনুষ্ঠান আমরা দায়িত্বের সঙ্গে তাতে অংশ গ্রহণ করেছি। আপনারা করেন নি। সুতরাং রবীন্দ্রনাথের মূল্যায়ন করতে গিয়ে যদি একদিকে একক চিন্তা করে কলা কৈবল্যর কবি ভাবেন তাহলে একদেশ দর্শিতার স্বীকার হয়ে পড়বেন। সুতরাং সব দিক খুলে চলতে হয়। এইবার ১২৫তম বার্ষিকী আসছে, একে পালন করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বে একটি কমিটি করেছি, উদযাপন কমিটি। সেই কমিটিতে পশ্চিমবঙ্গের বিশিষ্ট রবীন্দ্র অনুরাগীরা আছেন, তাদের সঙ্গে পরামর্শ করে কাজ চালাব এবং আমাদের সরকারের বিভিন্ন দপ্তর তার সঙ্গে সংশ্লিষ্ট আছেন। গণতান্ত্রিক মূল্যবোধ নিয়ে এই কথার উত্তর আর কি দেব — অনেক আগেই দেওয়া হয়েছে। রেডিও, টিভি কাদের টিভি এখন? টিভি আপনারা কি জানেন না কাদের দেওয়া হয়েছে? আপনাদের সময়েও দেওয়া হত, এখন দেওয়া হয়। একটু শুধু বিরোধীকরণভাবে বলি আগে মহাকরণ থেকে খেয়াল খুশি মতো দেওয়া হত, এখন আর সেখান থেকে দেওয়া হয় না। জেলা পর্যায়ে যে কমিটি করা হয়েছে — জেলা সমাহর্তা, জেলা সভাধিপতি, শিক্ষা সহায়ক কমিটি, কর্মাধ্যক্ষ নিয়ে এই ৪ জনের অফিসারের মধ্যে ২ জনকে নিয়ে যে কমিটি করা হয়েছে সেই কমিটি আছে। নন্দনের সুস্থ মানুষ সম্বন্ধে আগেই উত্তর দিয়েছি। আর একটি কথা বলেছেন বেয়াদপ

অফিসারকে সরাতে হবে — এই বিষয়ে আর কিছু বললাম না। আপনাকে যদি কেউ কিছু খবর দিয়ে থাকে বেয়ার্দপির নমুনার সম্বন্ধে আপনি আমাকে তক্ষুনি বলবেন। আমি একটু শান্ত মানুষ আমি আলাচনা করে দেখব — তবে কাউকে কোনও চিহ্নিত করতে গিয়ে অযথা অসত্যের আশ্রয় নেওয়াটা বোধ হয় সমিচিন হবে না। চলচ্চিত্র কমিটির প্রধান যারা আছেন সেখানে বিশিষ্ট মানুষরা আছেন। আমার নামগুলো সব উল্লেখ করা সঠিক হবে না বলে করছি না। তথ্যচিত্র নির্মাণের পক্ষে উপযুক্ত ব্যক্তি হরিসাধন দাশগুপ্ত সবচেয়ে বড় তিনি আছেন এবং থাকবেন। আপনাদের নির্দিষ্ট চিন্তা এগিয়ে যাবে না — অনিল চট্টোপাধ্যায় আছে, দিলীপ রায় আছেন, অনেক বিখ্যাত মানুষরাই আছেন। মাদকদ্রব্য বিরোধী অভিযান শুরু করা দরকার। আমরা নিশ্চয় শুরু করব, এটা খুবই ভালো প্রস্তাব। তবে যারা জেনে শুনে করে আপনাদের বন্ধুরা, সাঙ্গপাঙ্গরা, পদানুসরণকারী তাদের সাবধান করলে আমাদের দায়িত্ব অনেক সহজ হয়ে উঠবে। তবে আমরা পুরামান্ডির কথা যার শিরোনামে আমরা আকাশবাণীতে একটা প্রচার অভিযান চালিয়েছি। সুনির্দিষ্ট তার বই বেরিয়েছে বিভিন্ন জায়গায় ছড়িয়েও দিয়েছি। পুরামান্ডির কথার উপর একটি তথ্য নির্মাণের প্রস্তাব আমাদের আগেই গৃহীত হয়েছে। যদিও অনেক চিন্তার মধ্যে দিয়ে একটা সাধু কথা বলেছেন তার জন্য সাধুবাদ জানাচ্ছি। জেলা তথ্য কেন্দ্রে এবং অন্য জায়গায় কাজ হচ্ছে না — একটু খোঁজ নেওয়া দরকার। আমরা খোঁজ নিয়েছি এই বিষয়ে কিছুদিন আগে। আমরা সম্প্রতি অভিযান শুরু করেছিলাম আমরা এগুলি আপনাদের জানালাম। বর্ষ পূর্তি অনুষ্ঠানে আমাদের কমিটি সাধারণভাবে সহযোগিতা সেখানে পাচ্ছে না। আমরা এটুকু শুধু বলি — বিভিন্ন সময়ে বিভিন্ন কাজে আমরা ঠিক যথা সময়ে যথা জায়গায় যাই। এই কয়েকটি কথার প্রশ্ন ওরা রেখেছিলেন। এই কথাগুলি আমি নিবেদন করলাম — একের পর এক বললাম। এবারে আমি আর একটু সময় নিয়ে বলছি সংস্কৃতির কথা বলতে চাইছেন — সাংস্কৃতির নামে। আমরা অপসংস্কৃতি করি নি। আমি বিনয় ভাবেই বলতে চাই প্রকাশনা এনেছেন যখন, তখন যে সমস্ত সম্ভাবনাময় লেখক, যারা ব্যবসার দৃষ্টিকোণের প্রকাশক খুঁজে পাচ্ছেন না, না পেলে সম্ভাবনার কি হবে? বিচার করার সুযোগ থাকে না, ফলে প্রকাশন খুঁজে পাচ্ছেন না, তাদের কথা যদি মনে করেন — প্রভাত মুখোপাধ্যায় বামফ্রন্টের লোক তাহলে আমরা কৃতার্থ হব। যদি মনে করেন প্রবোধ সেন বামফ্রন্টের সমর্থক ও তাদের বই ছেপেছেন তাহলে আমরা অনেক কৃতার্থ হব। বামপন্থীর লোক হলে আমরা কৃতার্থ হব — যদি মন্মথ রায় বামপন্থীর হন। এই মন্মথ রায়-এর হাতেই আপনারা দায়িত্ব দিয়েছিলেন লোকরঞ্জন শাখা গড়ে তোলার প্রথম পর্যায়ে দীনেশ দাশ, মণীন্দ্র রায়, নবেন্দু ঘোষ, সীতা দেবী, হীরেন গঙ্গোপাধ্যায়, বিমলচন্দ্র ঘোষ এরা সকলেই যদি বামপন্থীর লোক হতে পারতেন তাহলে মনে প্রাণে আমরা কৃতার্থ হতাম। যে সমস্ত প্রখ্যাত প্রকাশনা ছিল যে সমস্ত লেখকরা মারা গিয়েছেন তাদের লেখাকে আমরা অনেক মানুষের কাছে পৌছে দিতে চাই। তাদের লেখাকে আমরা বিনয় প্রকাশ করছি। ধূর্জটি মুখোপাধ্যায়, সঞ্জয় ভট্টাচার্য, তুলসী লাহিড়ী, শচীন সেনগুপ্ত, কালিদাস রায়, সোমেন চন্দ্র, প্রেমাঙ্কুর আর্থি এদের লেখাকে পাইয়ে দিতে চাই বলে আমরা শুধু করেছি, এই ক্ষেত্রে যদি আমরা নাটক, যাত্রা, সংস্কৃতি, নৃত্য, ভাস্কর্য, লোকসংস্কৃতি বিভিন্ন ক্ষেত্রে যারা সৃষ্টিশীল যারা অবদান রেখেছেন অথচ আর্থিক অবক্ষয়ের মধ্যে পঙ্গু অবস্থায় পড়েছেন তাদের কাছে যথা সামান্য আর্থিক সহযোগিতা পাইয়ে দিতে চাই। এইজন্য গ্রাম

পর্যায়ের মানুষকে বেশি করে আর্থিক জ্ঞান বলে পায়ের তলার মাটি যাদের আলগা হয়ে যাচ্ছে তাদের আমার কিছু বলার নেই।

[7-15 – 7-22 P.M.]

নাটক যাত্রা সংস্থার শিল্পীরা নাট্যোৎসব করছেন। ৩৫ দিন ব্যাপী ৫২টি দল নাট্যোৎসবে অংশ গ্রহণ করেছেন। দ্বিতীয় পর্যায়ে জেলা স্তরে এ জিনিস হবে এবং আমরা করব। জীবন ভিত্তিক নাটক, যাত্রা আমরা করব। জীবন বিমুখ ব্যাপারে ওরা পৃষ্ঠপোষকতা করে আমরা করি না। কোনওটা সংস্কৃতি কোনওটা অপসংস্কৃতি এ বিচার বিবেচনার অধিকারী আপনারা নন। একটা কথা বলব শ্রেণী বিভক্ত সমাজে আপনারা অপসংস্কৃতির পসরা নিয়ে বসে আছেন। মানুষের সংস্কৃতিকে আপনারা পণ্য হিসাবে ব্যবহার করেন। আমরা এই রকম পণ্য ব্যবসায়ীদের সহযোগিতা করব না। আর যারা এইভাবে অন্ধকার সৃষ্টি করছে তাঁদের সম্বন্ধে আমরা মানুষকে হুসিয়ারি করার জন্য যারা জীবন মুখী সৃষ্টি করেন তাঁদের আমরা পৃষ্ঠপোষকতা করি। এ জন্য আমাদের সংস্কৃতি কাজকর্ম সংস্কৃতির অঙ্গনে বহুমুখী কাজ করে যাচ্ছে। আমরা একটি মাত্র উদ্দেশ্য নিয়ে এগিয়ে যাচ্ছি সেটা হচ্ছে শত ফুল বিকশিত হোক। সেজন্য সঙ্গীতের ক্ষেত্রে আবদানের জন্য আমরা আলাউদ্দিন পুরস্কার দিচ্ছি, নাটকের ক্ষেত্রে দীনবন্ধু পুরস্কার, কলা ও ভাস্কর্যের ক্ষেত্রে অবনীন্দ্রনাথ পুরস্কার দিচ্ছি। শিক্ষা বিভাগ থেকে সাহিত্যে অবদানের জন্য বিদ্যাসাগর পুরস্কার দেব। সঙ্গীতে এবার আমরা প্রতিযোগিতার ব্যবস্থা করেছি — যা আগে ছিল না। বললেন যাত্রা উৎসব আগেও ছিল। ছিল, কিন্তু তা সমস্ত বন্ধ হয়ে গিয়েছিল — সেসব আপনারাই করেছেন। আমরা যাত্রা শিল্পীদের নিয়ে যাত্রা করছি। ১৯৮৪ সালে ৭টি বিষয়ে ৫৪৩ জন নূতন প্রতিভা অংশ গ্রহণ করেছে, ১৯৮৩ সালে ৮টি বিষয়ে ১৭৪২ জন, ১৯৮৫ সালে ১৭টি বিষয়ে ৮৪৭ জন অংশ গ্রহণ করেছে। এই কাজগুলি কিসের জন্য? কাদের জন্য? অপসংস্কৃতির জন্য? অপসংস্কৃতি কাকে বলে সে বিষয়ে একটু ব্যাকরণ দেখা দরকার। অপ কাকে বলে এই উপসর্গে যদি অপজাত করে অর্থ করেন তাহলে বলার কিছুই নেই। এর ব্যুৎপত্তি গত অর্থ নিয়ে এগিয়ে আসা ভালো। রবীন্দ্রসদনের কথা বলেন। এটা ১৯৬১ সালে শুরু হয়েছিল বেসরকারি উদ্যোগে কেন্দ্রীয় এবং রাজ্য সরকারের দেয় যেটুকু অংশ তা দেওয়া হয়েছে। কিন্তু এখনও অনেক কাজ বাকি থেকে গেছে। আমরা লোকসংস্কৃতির সংগ্রহশালা করেছি। গ্রন্থাগার করেছি, সঙ্গীত বার্তা বলে বুলেটিন তৈরি করেছি। এই কাজগুলি অপসংস্কৃতির অঙ্গনে সংস্কৃতির ফুল ফোটাবে। এই কাজে আমরা সকলের সহযোগিতা করি, এবং সকলের সহযোগিতা আশা করি। চলচ্চিত্রের কথা আগেই বলেছি। প্রত্নতত্ত্ববিদ্যার অগ্রণী ভূমিকা আমরা পালন করছি। যারা ভারতবর্ষের ভারতবিত্ত মানুষের প্রত্নতত্ত্বের নামে আলোচনা চক্র করেছি। বাংলা অ্যাকাডেমির কাজ শুরু করেছি। জাতীয় নাট্যশালা যে কারণে বন্ধ হয়ে গেছে সেটা জানাতে চাই। যে জায়গায় জাতীয় নাট্যশালা করব বলে — সোসাইটি ফর কালচার অ্যান্ড আর্ট — ঠিক করেছিলাম সেই জায়গা নিয়ে একটা মামলা চলছে। অর্থাৎ সেটা আদালতে বিচারাধীন বলে আমরা এগিয়ে যেতে পারছি না। গিরিশ নাট্য শালার কাজ আরম্ভ করেছি। আমরা যামিনী রায় সংগ্রহশালা করব। প্রয়াত শিল্পীর কাজ মানুষের কাছে পৌছে দেবার ব্যবস্থা করছি। তার যে সমস্ত শিল্প সম্ভার রয়েছে তা আমরা কিনছি। নেপালী ভাষার ভানুভক্ত পুরস্কার — যা আগে ছিল না

— দেবার সিদ্ধান্ত নিয়েছে। এই কাজগুলি কি অপসংস্কৃতির পরিচয়। সেজন্য বলছি যে, মস্তিষ্কের ভারসাম্য ঠিক মতো সঠিক ভাবে আছে কিনা সেটা গুরুতর ভাবে দেখার সময় এসেছে। সাঁওতালী অলচিকি ভাষাকে স্বীকৃতি দেওয়া হয়েছে। প্রেমের মধ্য দিয়েই আকারে ছাপা হচ্ছে। এর উপর গভীর গুরুত্ব দেওয়া হয়েছে। পূর্বাঞ্চল একটা সংস্কৃতির কেন্দ্র। পূর্ব ভারতের ৭টি রাজ্য যদি আজ সংস্কৃতির ক্ষেত্রে সংযুক্ত হন, তাহলে পূর্ব ভারতের সংস্কৃতিকে আমরা ছড়িয়ে দিতে পারি। সেখানে একমাত্র লক্ষ্য প্রত্যকটি জাতি সত্বা নিজ নিজ স্বকীয়, বৈশিষ্ট, স্বকীয় সত্বা নিয়ে বিকশিত হয়ে উঠুক। আমাদের দেশের যিনি কর্ণধার তাঁর সঙ্গে অল্প সময়ের জন্য শান্তিনিকেতনে মিলিত হবার সুযোগ আমার হয়েছিল। তখন তিনি বলেছিলেন পশ্চিমবাংলায় যে সম্পদ আছে, সাংস্কৃতিক সম্পদ আছে, তাঁর ভাষায়,—

Bengal has got the brightest chair in the cultural arena.

এই সার্টিফিকেট নিয়ে আমি বসে আছি। ডাঃ ভুঁইয়া যদি মনে করেন অপারেশন করে এই সার্টিফিকেট কেটে দেবেন তাহলে বলব যে, তাঁদের অস্তিত্ব সম্বন্ধে সন্দিহান। কারণ তিনি এই সার্টিফিকেট আমাদের দিয়ে গেছেন সংস্কৃতির নামে আমরা অপসংস্কৃতি করছি না। সর্বশেষে প্রত্যেকটি ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বাজেট গ্রহণ করার জন্য অনুরোধ জানিয়ে শেষ করছি।

The motion of Shri Kashinath Misra that the amount of demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Prabhas Chandra Phodikar that a sum of Rs. 7,05,39,000 be granted for expenditure under Demand No. 41, **Major Heads : " 285 — Information and Publicity, 485 — Capital Outlay on Information and Publicity and 685 — Loans for Information and Publicity".**

(This is inclusive of a total sum of Rs. 1,76,40,000 already voted on account in March, 1986), was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 7.22 P.M. till 1 P.M. on Friday, the 7th March, 1980 at the Assembly House, Calcutta.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
## (Official Report)

Vol : 85-No-II, (Eighty Fifth Session) (from March-May, 1986)

(The 19th, 20th, 21st, 24th, 31st March & 1st, 2nd, 3rd, 4th April 1986)

**Bills**

The Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Bill, 1986. PP-555-559

The Calcutta Hackney-Carriage (Amendment) Bill 1986. PP-549-554

The Lowis Jubilee Sanitarium (Acquisition) Bill, 1986. PP-353-359

The Rabindra Bharati (Amendment) Bill, 1986 PP-687-692

The West Bengal Appropriation Bill, 1986. PP-360-371

The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1986. PP-359-360

The West Bengal Land Reforms (Second Amendment) Bill, 1986. PP-785-786

The West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1986. PP-890-892

The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1986. PP-371-391

**Calling Attention**

**Statement regarding shifting of site for General Hospital for Bidi Workers from Dhulian to Aurgangabad in Murshidabad district.**

By-Shri Santi Ranjan Ghatak PP-128-129

**Voting on Demands for grants-**

Voting on Demands for grants—Demand Nos. 1, 3, 4, 5, 7, 8, 9, 10,

13, 18, 19, 21, 22, 24, 25, 26, 27, 28, 31, 34, 37, 39, 40, 41, 42, 44, 45, 46, 47, 48, 51, 52, 54, 56, 57, 59, 60, 61, 62, 64, 66, 67, 68, 70, 71, 74, 76, 77, 78, 81, 82, 84, 86 PP-250-304

Voting on Demands for Grants

Demand Nos. 4, 8 PP-893-912

Voting on Demands for Grants

Demand No. 7 PP-786-819

Voting on Demands for Grants

Demand Nos. 31, 34, 35, PP-454-459

Voting on Demands for Grants

Demand No. 41 PP-912-955

Voting on Demand for Grants

Demand No. 58 PP-560-577

Voting on Demands for Grants

Demand No. 59 & 60 PP-694-736

**Discussion on the voting on Demands for Grants Demands Nos. 59 & 60**

by-Shri Abanti Mishra PP-712-713

by-Shri Ananda Gopal Das PP-726-727

by-Shri Benoy Krishna Chowdhury PP-694-700, 729-736

by-Shri Bhupal Ch. Panda PP-716-717

by-Shri Bhupendra Nath Seth PP-727-729

by-Shri Debiprasad Basu PP-719-721

by-Shri Gour Hari Adak PP-710-712

by-Shri Jogendra Nath Singha Ray PP-723-724

by-Shri Jokhilal Mondal PP-717-719

by-Shri Kamala Kanta Mahato PP-703-706

by-Dr. Manas Bhunia PP-706-709

by-Shri Nabakumar Ray PP-700-703

by-Shri Probodh Purakait PP-722-723

by-Shri Satyapada Bhattacharya PP-713-716

by-Shri Sisir Adhikary PP-724-726

**Discussion on Demands for Grants—**

**Demand Nos. 31, 34 & 35**

by-Shri Abani Bhusan Sathpathy PP-507-509

by-Shri Amarendranath Bhattacharya PP-497-500

by-Shri Bhakti Bhusan Mondal PP-500-502

by-Shri Birendra Narayan Roy P-517

by-Smt. Chhaya Bera PP-517-520

by-Shri Debaprasad Sarkar PP-493-497

by-Shri Kamakhya Charan Ghose PP-505-507

by-Shri Kanti Biswas PP-522-527

by-Shri Kashinath Mishra PP-509-511

by-Dr. Kiran Chowdhuri PP-471-475

by-Dr. Manas Bhunia PP-513-517

by-Shri Mohammed Abdul Bari PP-520-522

by-Shri Nani Kar PP-488-493

by-Shri Neil Aloysius O' Brieu PP-475-478

by-Shri Sambhu Charan Ghosh PP-527-530, 458-470

by-Shri Shish Mohammed PP-511-513

by-Shri Subrata Mukherjee PP-478-487

by-Dr. Zainal Abedin PP-502-505

**Discussion on Demand for Grants Demand Nos. 4 & 8.**

by-Shri Syed Abul Mansur Habibullah PP-910-911, 893-896

by-Shri Debnarayan Chakraborti PP-904-907

by-Shri Hazari Biswas PP-908-910

by-Shri Satya Ranjan Bapuli PP-898-904

by-Shri Subhas Goswami PP-907-908

**Discussion on Demand for Grants—Demand No. 41**

by-Shri Abdus Sattar PP-943-944

by-Shri Amalendra Roy PP-942-943

by-Shri Ashok Ghose PP-924-929

by-Shri Hemen Majumder PP-929-932

by-Shri Jayanta Kumar Biswas PP-939-941

by-Dr. Manas Bhunia PP-932-937

by-Shri Prabhas Chandra Phodikar PP-944-955 912-924

by-Shri Rabindranath Mondal P-937

by-Shri Satyendra Nath Ghose PP-937-939

by-Shri Sunil Dey PP-941-942

**Discussion on voting on Demands for Grants—Demand No. 7**

by-Shri Anil Mukherjee PP-797-801

by-Shri Bankim Behari Maity PP-808-809

by-Shri Benoy Krishna Chowdhury PP-786-790, 809-819

by-Shri Bhupal Panda PP-804-805

by-Shri Debaprasad Sarkar PP-793-797

by-Shri Ganesh Mondal PP-801-804

by-Shri Gunadhar Maity PP-805-808

by-Shri Umapati Chakrabarty PP-790-793

**Discussion on Voting on Demands for Grants Demand No. 58**

by-Shri Achinta Krishna Ray PP-574-577, 560-566

by-Shri Dhrubeswar Chattapaddhya PP-571-572

by-Shri Kashinath Mishra PP-566-568

by-Shri Khara Soren P-574

by-Dr., Manas Bhunia PP-569-571

by-Shri Punai Orao PP-568-569

by-Dr., Zainal Abedin PP-572-574

**Discussion on Demands for Grants**

Demand Nos. 1, 3, 4, 5, 7, 8, 9, 10, 13, 18, 19, 21, 22, 24, 25, 27, 28, 31, 34, 37, 39, 40, 41, 42, 44, 45, 46, 47, 48, 51, 52, 54, 56, 57, 59, 60, 61, 62, 64, 66, 67, 68, 70, 71, 74, 76, 77, 78, 81, 82, 84, 86.

by-Shri Amalendra Roy PP-276-279

by-Shri Anil Mukherjee PP-275-276

by-Shri Jagadish Chandra Das PP-270-272

by-Shri Jyoti Basu PP-284-286

by-Shri Kashinath Mishra PP-272-275

by-Shri Manindra Nath Jana PP-279-281

by-Shri Suniti Chattoraj PP-281-284

by-Dr. Zainal Abedin PP-264-270

**Discussion on Voting on Demands for Grants—Demand No. 72**

by-Shri Sukhendu Khan PP-584-585

by-Shri Satya Ranjan Bapuli PP-585-588

by-Shri Achinta Krishna Roy PP-591-593

by-Smt. Aparajita Goppi PP-588-590

by-Shri Subash Goswami PP-590-591

by-Dr. Zainal Abedin PP-581-584

**Discussion on the West Bengal Appropriation Bill, 1986**

by-Shri Amarendranath Bhatta

by-Shri Bijoy Paul PP-362-364

**Discussion on the West Bengal Appropriation Bill, 1986.**

by-Shri Jyoti Basu PP-369-371, 360-361

by-Shri Kashinath Mishra PP-364-365

by-Shri Subhas Goswami PP-368-369

by-Shri Suniti Chattaraj PP-366-368

by-Shri Suresh Sinha PP-365-366

**Discussion on the Calcutta Hackney Carriage (Amendment) Bill 1986.**

by-Shri Abdul Mannan PP-551-552

by-Shri Kashinath Mishra PP-553-559

by-Shri Sibendra Narayan Chowdhury PP-549-550, P-553

by-Shri Sumanta Kr. Hira P-552

**Discussion on the Lowis Jubilee Sanitarium (Acquisition) Bill, 1986**

by-Shri Achinta Krishna Roy PP-353-354, 358-359

by-Shri Kashinath Mishra PP-354-356

by-Dr. Sushobhon Banerjee PP-357-358

by-Shri Upen Kisku PP-356-357

**Discussion on the West Bengal Land Reforms (Second Amendment) Bill, 1986.**

by-Shri Benoy Krishna Chowdhury PP-785-786

**Discussion on the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1986.**

by-Shri Jyoti Basu PP-359-360

**Discussion on the West Bengal Taxation (Amendment) Bill, 1986.**

by-Shri Anil Mukherjee PP-380-382

by-Shri Bibhuti Bhusan Dey PP-378-380

by-Shri Jayanta Kumar Biswas PP-383-384

by-Shri Jyoti Basu PP-390-391, 385-388, 371-374

by-Shri Subrata Mukherjee PP-389-390, 374-378

by-Shri Sumanta Kumar Hira PP-384-385

**Discussion on the Rabindra Bharati (Amendment) Bill, 1986.**

by-Shri Kashinath Mishra PP-689-690

by-Shri Nirmal Kumar Bose PP-687-689, 690-691

by-Shri Sumanta Kr. Hira P-690

**Discussion on two separate Motions under rule 185-regarding taking over of management of The Peerless General Finance and Investment Company Limited moved by Shri Sumanta Kumar Hira & Dr. Manas Bhunia.**

by-Shri Abdul Mannan PP-614-617

by-Shri Debaprasad Sarkar PP-625-627

by-Shri Jyoti Basu PP-619-625

by-Shri Kamakhya Ghosh P-631

by-Shri Kashinath Mishra PP-628-629

by-Dr. Manas Bhunia P-601

by-Shri Matish Ray PP-629-630

by-Shri Saral Deb PP-627-628

by-Shri Shyamal Chakraborty PP-611-614

by-Shri Subrata Mukherjee PP-631-632, 601-608

by-Shri Sumanta Kumar Hira PP-599-601, 632-635

**Discussion on the Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Bill, 1986.**

by-Shri Kashinath Mishra PP-556-558, P-559

by-Shri Kamal Kanti Guha PP-558-559, PP-555-556

**General Discussion on Budget**

by-Shri Abdur Rauf Ansari PP-80-84

by-Shri Ambica Banerjee PP-86-89

by-Shri Ananda Mohan Biswas PP-71-75

by-Smt. Anju Kar PP-84-86

by-Shri Anil Mukherjee PP-159-162

by-Shri Anup Kumar Chandra PP-97-99

by-Smt. Aparajita Goppi PP-69-71

by-Shri Bimalananda Mukherjee PP-78-80

by-Shri Debiprasad Basu PP-89-92

by-Shri Debranjan Sen PP-99-101

by-Shri Hrishikesh Maity PP-154-157

by-Shri Jyoti Basu PP-166-175

by-Shri Kamal Sarker PP-60-65

by-Dr. Kiran Chowdhury PP-65-69

by-Shri Neil Aloysius O'Brien PP-152-154

by-Shri Probodh Chandra Purkait PP-157-159

by-Shri Probodh Chandra Singha PP-94-97

by-Shri Sattick Kumar Ray PP-164-166

by-Shri Satya Ranjan Bapuli PP-54-60

by-Shri Shantiram Mahato PP-92-94

by-Shri Subhash Naskar PP-75-78

by-Shri Tarak Bandhu Ray PP-162-164

**Half an Hour Discussion**

by-Shri Anil Mukherjee PP-537-538

by-Shri Kamal Kanti Guha PP-539-543

by-Shri Nirmal Kr. Basu PP-668-672

by-Shri Subrata Mukherjee PP-665-668

**Laying of Report**

The Report of the Bhattachariya Commission of Inquiry PP-248-249

The Report of the Business Advisary Committee PP-327-331

Seventy-eight Report of the Business Advisary Committee

PP-439-442

Annual Report and Accounts of the West Bengal Electronics Industry Development Corporation Limited for the year 1883-84.

P-451

Seventy-third Report of the Business Advisory Committee

PP-593-599

76th Report of the Business Advisory Committee. PP-151-152

Presentation of the Thirtieth Report of the Committee on Estimates, 1985-86 P-132

The Annual Report on the working of the West Bengal Financial Corporation for the year 1984-85 P-873

The Members of West Bengal Legislative Assembly (Disqualification on Ground of Defection) Rules 1986. P-47

**Mention Cases**

PP-332-352, 443-450, 875-887, 674-687, 133-151, 37-47, 49-52, 238-248

**Motion for Vote on Account**

of-Shri Jyoti Basu PP-175-195

**Obituary References**

by-Shri Asim Ray P-821

**Presentation of the Supplementary Estimate for the year 1985-86**

by-Shri Jyoti Basu PP-48-49

**Questions**

**Annual Report of the Public Service Commission**

by-Shri Gyan Singh Sohanpal PP-111-115

**Community Medical Service Course**

by-Dr. Manas Bhunia PP-843-844

**Incident of Forcibly dismantling the Puja Pandals at Barasat**

by-Shri Gyan Singh Sohanpal P-754

**Procurement and requirement of Milk of the Haringhata Milk Diary**

by-Shri Anil Mukherjee PP-321-323

**Resignation of renowned doctors and teachers of North Bengal Medical College**

by-Dr. Manas Bhunia PP-863-864

**Setting up of a Blood Bank at Kharagpur State General Hospital**

by-Shri Gyan Singh Sohanpal P-848

**Tahashildars and Tahashil Peons**

by-Shri Anil Mukherjee P-658

**Total number of tram cars**

—Shri Abdul Rauf Ansari P-865

**Treatment of Tuberculosis**

—Dr. Manas Bhunia PP-216-217

অত্যাবশ্যক পণ্য আইনে আটক দ্রব্য

—শ্রী জয়ন্তকুমার বিশ্বাস PP-847-848

অনাবাসী ভারতীয়দের এরাজ্যে শিল্পে লগ্নী

—শ্রী জয়ন্তকুমার বিশ্বাস P-660

অনুমোদিত জবরদখল উদ্বাস্তু কলোনির উন্নয়ন কাজ

—শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য PP- 871-872

অসাধু চিত্র পরিবেশক ফিল্ম ডিস্ট্রিবিউটার কর্তৃক প্রতা

—শ্রী নিরঞ্জন মুখার্জি PP- 756-758

আই.টি.ডি.পি মৌজা

—শ্রী রামপদ মান্ডি PP-837-839

আই.টি.ডি.পি. গ্রাম

—শ্রী সৈয়দ মোয়াজ্জম হোসেন PP- 845-846

আজিমগঞ্জের এ.জি স্বাস্থ্যকেন্দ্রে দশ শয্যাবিশিষ্ট মাতৃসদন স্থাপন

—শ্রী আতাহার রহমান, শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় এবং শ্রী আব্দুল হাসনাৎ খান P—226

আদিবাসী এলাকায় অগ্রাধিকারের ভিত্তিতে কলেজ স্থাপন

—শ্রী রামপদ মান্ডি PP- 326-327

আদিবাসী/তফসিলি এলাকাসহ রাজ্যের বিভিন্ন স্থানে বে-আইনি মদ বিক্রি

—শ্রী রামপদ মান্ডি P- 863

আন্তর্জাতিক যুব বর্ষ

—শ্রী নটবর বাগদী PP- 423-424

আপার কংসবতী পরিকল্পনা

—শ্রী কাশীনাথ মিশ্র PP- 643-644

আপার দ্বারকেশ্বর ও গন্ধেশ্বরী পরিকল্পনা

—শ্রী কাশীনাথ মিশ্র P-3

আবাদা শাঁকরাইলে রেলওয়ে গুডস টারমিনাস নির্মাণে জমি অধিগ্রহণ

—শ্রী হারান হাজরা PP-660-661

আমেদপুর চিনি কল

—শ্রী অমলেন্দ্র রায় PP-641-643

আরামবাগে শান্তিপূর্ণ আইন অমান্যকারীদের উপর পুলিশের লাঠিচার্জ

—শ্রী শিবপ্রসাদ মালিক P-762

আলিপুরদুয়ার ১নং বিডিও অফিসে টেলিফোন

—শ্রী যোগেন্দ্রনাথ সিংহরায় P-868

আলিপুরদুয়ার ১নং পঞ্চায়েত সমিতি অফিসে বিদ্যুতায়ন

—শ্রী যোগেন্দ্রনাথ সিংহরায় P-868

আলিপুরদুয়ার ব্লক কৃষি অফিস

—শ্রী যোগেন্দ্রনাথ সিংহরায় PP-868-869

আলিপুরদুয়ারের ব্লক পশু চিকিৎসা কেন্দ্র

—শ্রী যোগেন্দ্রনাথ সিংহরায় PP-411-412

আলিপুর মহকুমার ঘটিহারানিয়া জুনিয়র হাইস্কুল

—শ্রী প্রবোধ পুরকায়েত PP-318-319

আলিপুর মহকুমার ঘটিহারানিয়া জুনিয়র হাইস্কুল

—শ্রী প্রবোধ পুরকায়েত PP-311-312

আলিপুরদুয়ার ১নং বিডিও অফিস

—শ্রী যোগেন্দ্রনাথ সিংহরায় P-434

আসানসোল মহকুমায় পশুচিকিৎসাকেন্দ্র

—শ্রী বামাপদ মুখার্জি PP-417-418

ই.এস.আই.-এর আওতাভুক্ত সরকারি ও বেসরকারি শিল্পসংস্থা

—শ্রী অশোক ঘোষ P-845

ইন্ডিয়ান পপুলেশন প্রোজেক্টের অন্তর্ভুক্ত এলাকা

—শ্রী সুভাষ গোস্বামী PP-853-854

উচ্চ মাধ্যমিক ছাত্র-ভর্তি সমস্যা

—শ্রী জয়ন্তকুমার বিশ্বাস PP-313-315

উদ্বাস্তুদের জন্য নতুন লিজ দলিল

—শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য P-870-871

উত্তরবঙ্গে পাগলা কুকুরে কামড়ানো রোগীর চিকিৎসা

—শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া PP-855-856

১৯৮৫-৮৬ সালে প্রাথমিক স্কুলগৃহ নির্মাণ

—শ্রী শ্রীধর মালিক P-417

একলক্ষী বালুরঘাট রেলওয়ে নির্মাণ প্রকল্পে জমি অধিগ্রহণ

—শ্রী বিশ্বনাথ চৌধুরি PP-645-647

একাধিক জে এল আর ও বিশিষ্ট ব্লকের সংখ্যা

—শ্রী হিমাংশু কুণ্ডর P-18

এলাহাবাদ থেকে হলদিয়া জলপথ

—শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ PP-857-858

করণদীঘি থানার শ্রীপুর গ্রামে উপস্বাস্থ্যকেন্দ্র

—শ্রী সুরেশ সিংহ P-856

কলিকাতায় নূতন বার্ধক্য ভাতা

—শ্রী লক্ষ্মীকান্ত দে PP-858-859

কংসাবতী পরিকল্পনার মাধ্যমে বাঁকুড়া জেলায় সেচ ব্যবস্থা

—ডাঃ মানস ভুঁইয়া , শ্রী অনুপকুমার চন্দ্র, এবং শ্রী কাশীনাথ মিশ্র PP-4-6

করিমপুর ১নং ব্লকের অন্তর্গত নবাবদাঁড়া খাল সংস্কার

—শ্রী মাধবেন্দু মোহান্ত P-30

কনসাইনমেন্ট ট্যাক্স

—শ্রী হিমাংশু কুণ্ডর P-427

কলিকাতায় অত্যাধুনিক মেডিক্যাল ইনস্টিটিউট স্থাপন

—শ্রী যোগেন্দ্রনাথ সিংহরায় P-434

কলিকাতায় নথিভুক্ত সমবায় সমিতি

—শ্রী লক্ষ্মীকান্ত দে P-121

কলিকাতা বিশ্ববিদ্যালয়ে অধ্যাপকের শূন্যপদ

—শ্রী বিভূতিভূষণ দে P-324

কলকাতার স্কুলে ভর্তি সমস্যা

—শ্রী শীশ মহম্মদ PP-324-325

কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ডিপ্লোমা প্রদান

—শ্রী বিশ্বনাথ চৌধুরি P-316

কলিকাতায় সরকারি লাইব্রেরি

—শ্রী লক্ষ্মীকান্ত দে P-404

কলিকাতা বিশ্ববিদ্যালয়ের অচলাবস্থা দূরীকরণ

—শ্রী সুব্রত মুখার্জি এবং শ্রী কাশীনাথ মিশ্র PP-309-311

কলিকাতা বিশ্ববিদ্যালয়ের বরখাস্ত কর্মচারী

—শ্রী লক্ষ্মীকান্ত দে PP-315-316

কলকাতার বিদ্যাসাগর হাসপাতালে পরামর্শদাতা কমিটি

—শ্রী নিরঞ্জন মুখার্জি PP-231-233

কলকাতা মেডিক্যাল কলেজে শিশু মৃত্যুর সংখ্যা

—শ্রী বিশ্বনাথ চৌধুরি PP-212-214

কলকাতা হাসপাতালের ইমার্জেন্সী বিভাগে রোগীর চাপ হ্রাসের ব্যবস্থা

—শ্রী লক্ষ্মীকান্ত দে PP-221-222

কামারপুকুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে রূপান্তরকরণ

—শ্রী শিবপ্রসাদ মালিক PP-220-221

কাঁকড়াঝোরকে আকর্ষণীয় করার পরিকল্পনা

—শ্রী সৈয়দ মোয়াজ্জাম হোসেন P-662

ডঃ কানাইলাল ভট্টাচার্য কলেজে কর্মী নিয়োগ

—শ্রী অশোক ঘোষ P-321

কামারপুকুর ট্যুরিস্ট লজ স্থাপন

—শ্রী শিবপ্রসাদ মালিক PP-659-660

কাঠিয়া ইন্দ্রাকপুর সহায়ক স্বাস্থ্যকেন্দ্র

—ডাঃ মোতাহার হোসেন P-842

কাস্ট সার্টিফিকেট দেওয়ার পদ্ধতি

—শ্রী নটবর বাগদী PP-201-204

কুচবিহার জেলায় উড়ালপুল নির্মাণের প্রাথমিক কাজ

—শ্রী জয়ন্তকুমার বিশ্বাস P-760

কুটির ও ক্ষুদ্রায়তন শিল্পে ব্যয়িত অর্থ

—শ্রী শ্রীধর মালিক P-29

কোলাঘাটের নিকট রূপনারায়ণ নদীর পলি অপসারণ

—শ্রী গোপাল মণ্ডল P-28

কোলিয়া-মাথাপাড়া পর্যন্ত রাস্তা মেরামত নির্মাণে অর্থ মঞ্জুর

—শ্রী রবীন্দ্র ঘোষ P-762

কেরোসিন তেলের কালোবাজারি

—শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা PP-219-220

কোচবিহার জেলায় প্রাথমিক বিদ্যালয়ে সরকারি বই বিলি

—শ্রী বিমলকান্তি বসু P-418

কৃষ্ণনগর গভর্নমেন্ট জুনিয়র বেসিক ট্রেনিং ইনস্টিটিউট

—শ্রী সাধন চট্টোপাধ্যায় P-325

কৃষি মজুরদের ন্যূনতম মজুরি

—শ্রী দেবপ্রসাদ সরকার P-422

কৃষি মজুরদের সরকার নির্ধারিত মজুরি

►—শ্রী মনোহর তিরকী P-850

গঙ্গার ভাঙনে বাস্তুচ্যুত পরিবারবর্গকে গৃহনির্মাণ ঋণ প্রদান

—শ্রী আবুল হাসনাৎ খান P-759

গ্রামাঞ্চলের হাসপাতালগুলিতে ডাক্তারের অভাবে অচলাবস্থা

—শ্রী প্রবোধ পুরকায়েত P-221

গ্রামাঞ্চলের স্বাস্থ্যকেন্দ্রে চিকিৎসকের অভাব

—শ্রী অম্বিকা ব্যানার্জি P-220

গ্রামাঞ্চলে ব্যাঙ্ক সম্প্রসারণ

—শ্রী সাধন চট্টোপাধ্যায় PP-428-429

গ্রামীণ ব্যাঙ্কের শাখা স্থাপনে রিজার্ভ ব্যাঙ্কের অনুমোদন

—শ্রী কাশীনাথ মিশ্র এবং ডাঃ মানস ভুঁইয়া P-747

চররূপে জেগে ওঠা জমিতে নদীয়া জেলার সান্যালচরের অধিবাসীদের শর্ত প্রদান

—শ্রী সুভাষ বসু P-662

২৪ পরগনা জেলার মৌখালী ক্লোজার এর কাজ

—শ্রী সুভাষ নস্কর P-656

২৪ পরগনা জেলার মুনি নদীর উপর সেতু নির্মাণ

—শ্রী প্রবোধ পুরকায়েত PP-17-18

২৪ পরগনা জেলা শিল্পকেন্দ্র কলিকাতা হইতে বারাসতে স্থানান্তর

—শ্রী সরল দেব P-27

২৪ পরগনা জেলা বিভাজন

—শ্রী নীরোদ রায়চৌধুরি PP-123-124

২৪-পরগনা জেলা স্কুল বোর্ডের অধীন প্রাথমিক শিক্ষকগণের সার্ভিস বুক

—শ্রী মনোহর তিরকী P-412

চব্বিশ পরগনা জেলায় মঞ্জুরিকৃত জুনিয়র ও মাধ্যমিক স্কুল

—শ্রী সরল দেব PP-325-326

চোখের ছানি অপারেশন

—শ্রী সুব্রত মুখার্জি PP-834-837

চাতরা গাজিগ্রাম সড়ক নির্মাণ

—শ্রী মোতাহার হোসেন PP-737-738

ছাত্রাবাসের রান্না-কর্মী

—শ্রী রামপদ মান্ডি P-430

জলপাইগুড়ি জেলার বীরপাড়া ও ময়নাগুড়িতে কলেজ স্থাপন

—শ্রী তারকবন্ধু রায় P-415

জলবিদ্যুৎ উৎপাদনের জন্য তথ্য অনুসন্ধান ও গবেষণা

—শ্রী অনুপকুমার চন্দ্র এবং শ্রী কাশীনাথ মিশ্র PP-103-104

জলাশায় যক্ষা রোগীদের জন্য বহির্বিভাগ চালুকরণ

—ডাঃ মোতাহার হোসেন PP-215-216

জঙ্গল সংলগ্ন বসবাস কারীদের বিনামূল্যে কাঠ সরবরাহ

—শ্রী রামপদ মান্ডি P-24

জয়নগর জামতলা জালাবেড়িয়া রাস্তা প্রসার

—শ্রী প্রবোধ পুরকায়েত P-750

জয়চন্ডী পাহাড়ে পর্বত আরোহীদের ট্রেনিং ক্যাম্প

—শ্রী নটবর বাগদী P-397

জলপাইগুড়ি জেলার বিভিন্ন অঞ্চলে স্বাস্থ্যকেন্দ্র স্থাপন

—শ্রী তারকবন্ধু রায় PP-230-231

জাতীয় বস্ত্রনিগম কর্তৃক সস্তাদরে কাপড় বিক্রয়

—শ্রী সুমন্তকুমার হীরা PP-663-664

জুনিয়র ও হাই-মাদ্রাসার শিক্ষকগণের বেতন

—শ্রী আনিসুর রহমান বিশ্বাস PP-860-862

জেটি নির্মাণ ও জলযান সংগ্রহে ব্যয়িত অর্থ

—শ্রী নিরঞ্জন মুখার্জি P-870

ট্রাম চলাচলকারী রাস্তার যানজট প্রশমন

—শ্রী লক্ষ্মীকান্ত দে P-761

টৌটকো ক্যানেলের কাজ

—শ্রী সুধাংশুশেখর মাঝি PP-2-3

ডানলপ ব্রিজের পশ্চিম পার্শ্বে ফুটপাত নির্মাণ

—শ্রী অরুণকুমার গোস্বামী P-755

তফসিলি জাতি ও উপজাতি প্রাথমিক স্কুল ছাত্রদের জন্য আশ্রম হোস্টেল নির্মাণ

—শ্রী শ্রীধর মালিক P-227

তফসিলি বহির্ভুক্ত জাতিকে তফসিলিভুক্তকরণ

—শ্রী গোপাল মণ্ডল P-216

তারাপদ লাহিড়ী কমিশন

—শ্রী বিশ্বনাথ চৌধুরি PP-422-423

তারাপীঠে ট্যুরিস্ট লজ স্থাপন

—শ্রী শশাঙ্কশেখর মণ্ডল P-661

তিস্তা সেচ প্রকল্প

—শ্রী অনিল মুখার্জি PP-7-9

দণ্ডকারণ্য উন্নয়ন কর্তৃপক্ষকে সরানো

—শ্রী অমলেন্দ্র রায় PP-418-419

দণ্ডপুলিয়া ভায়া আইনখালী রাস্তা পাকাকরণ

—শ্রী সতীশচন্দ্র বিশ্বাস P-425

দামোদর দ্বারকেশ্বর রূপনারায়ণ নদের দূষণরোধ

—শ্রী অনুপ কুমার চন্দ্র এবং শ্রী কাশীনাথ মিশ্র PP-743-745

দ্বারকেশ্বর নদী সেচ প্রকল্প

—শ্রী অনিল মুখার্জি PP-3-4

দুঃস্থ লেখকদের জন্য অনুদান

—শ্রী নীরোদ রায়চৌধুরি PP-424-425

নষ্ট শ্রমদিবসের সংখ্যা

—শ্রী শৈলেন চ্যাটার্জি PP-226-227

নদীয়া জেলায় প্রাথমিক ও মাধ্যমিক স্তরে বিনামূল্যে বই বিতরণ

—শ্রী সাধন চট্টোপাধ্যায় PP-427-428

নদীয়া জেলার বগুলাহাটের খাজনা

—শ্রী সতীশচন্দ্র বিশ্বাস PP-425-426

নদীয়া জেলার আড়ংঘাটায় চূর্ণী নদীর উপর ব্রিজ নির্মাণ

—শ্রী সতীশচন্দ্র বিশ্বাস P-425

নদীয়া জেলার সান্যালচর অটলবিহারী বিদ্যাপীঠ

—শ্রী সুভাষ বসু P-394

নদীয়া জেলার গোরা-গাঙ্গনী স্টুয়ার্ট ক্যানেল স্কীম

—শ্রী সতীশচন্দ্র বিশ্বাস P-10

নদীয়া জেলায় শিল্প স্থাপন ঋণ দান

—শ্রী সাধন চট্টোপাধ্যায় PP-24-26

নন্দীগ্রাম থানা এলাকায় গ্রামীণ বৈদ্যুতিকরণ

—শ্রী বঙ্কিমবিহারী মাইতি P-756

নন্দীগ্রামের ১ ও ২নং ব্লকে স্বাস্থ্যকেন্দ্র ও উপস্বাস্থ্যকেন্দ্র নির্মাণ

—শ্রী ভূপাল পান্ডা P-229

নথিভুক্ত বেকার

—শ্রী অমলেন্দ্র রায় P-206

নথিভুক্ত বর্গাদারের সংখ্যা

—শ্রী হিমাংশু কুঙর PP-859-৪৬0

নার্সিং-এ এম. এস. সি. কোর্স

—শ্রীমতী ছায়া ঘোষ PP-851-852

নিরপরাধ বন্দিনীর সংখ্যা

—শ্রী আনিসুর রহমান বিশ্বাস P-862

নিম্ন বুনিয়াদী শিক্ষা শিক্ষণে মহিলা কলেজ

—শ্রী দীনবন্ধু মন্ডল P-419

নেপাল ও বাংলাদেশ সীমান্ত দিয়ে রাজ্যে চোরাকারবার

—শ্রী মনোহর তিরকী P-759

পর্যটক বিনিময়ের পরিকল্পনা

—শ্রী নীরোদ রায়চৌধুরী P-661

পশ্চিমবঙ্গে আইনগত সাহায্যপ্রাপ্ত পুরুষ/মহিলা

—শ্রী প্রবোধ চন্দ্র সিনহা PP-747-750

পশ্চিমবঙ্গে গৃহবধু হত্যা

—শ্রী বিশ্বনাথ চৌধুরী PP-115-117

পশ্চিমবঙ্গে বন্ধ কারখানা

—শ্রী সরল দেব P-848

পশ্চিমবঙ্গের হোমিওপ্যাথিক ঔষধ শিল্পে সঙ্কট

—শ্রী সাধন চট্টোপাধ্যায় PP-823-826

পশ্চিমবঙ্গে বিদ্যুৎ উৎপাদনের লক্ষ্যমাত্রা

—শ্রী নীরোদ রায়চৌধুরী PP-754-755

পথ দুর্ঘটনায় হতাহত ব্যক্তির পরিসংখ্যান

—শ্রী অম্বিকা ব্যানার্জি P-753

পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় নেহেরু যুবকেন্দ্র স্থাপন

—শ্রী সাধন চট্টোপাধ্যায় PP-404-407

পশ্চিমবঙ্গে প্রাথমিক মৎস্য সমবায় সমিতির সংখ্যা

—শ্রী বিমলকান্তি বসু P-226

পশ্চিমবঙ্গে মাথাপিছু মাছের যোগান

—শ্রী অশোক ঘোষ PP-210-212

পাটের ন্যায্যমূল্যের দাবিতে আইন অমান্য

—শ্রী সুরেশ সিংহ P-764

পাট ও পাটজাত দ্রব্যের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের প্রতিক্রিয়া

—শ্রী সাধন চট্টোপাধ্যায় PP-662-663

পাঞ্চেৎ ড্যামের পাড়ের উচ্চতা বৃদ্ধি

—শ্রী নটবর বাগদী PP-6-7

পানিপারুল-কুলটিক্রী পর্যন্ত বৈদ্যুতিক খুঁটি চুরির ঘটনা

—শ্রী প্রবোধ চন্দ্র সিনহা P-122

প্রাথমিক বিদ্যালয়ের জন্য পরিদর্শক টিম গঠন

—শ্রী রামপদ মান্ডি P-416

প্রাথমিক স্তরের ছাত্রছাত্রীদের বিদ্যালয় পরিত্যাগ

—শ্রী বিভূতিভূষণ দে PP-414-415

প্রাথমিক শিক্ষকদের প্রভিডেন্ট ফাণ্ডের টাকা জমা না দেওয়া

—শ্রী বিশ্বনাথ চৌধুরি PP-401-402

পুরুলিয়া জেলায় গ্রামীণ বৈদ্যুতিকরণ

—শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় PP-753-754

পুরুলিয়া জেলায় গো-উন্নয়ন

—শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় PP-431-432

পুরুলিয়া-ঝালদা ভায়া বেগুনকোদার রাস্তা সংস্কার

—শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় PP-430-431

পুরুলিয়া জেলার মধুকুণ্ডা এলাকায় উৎকৃষ্টমানের কয়লা

—শ্রী নটবর বাগদী P-424

পুরুলিয়া জেলার পায়রাচালি-বুদপুর ঘাট পর্যন্ত রাস্তা নির্মাণ

—শ্রী সুধাংসুশেখর মাঝি P-758

পুরুলিয়া জেলায় বেকারদের চাকুরি

—শ্রী শুধাংশুশেখর মাঝি PP-828-829

পুরুলিয়া জেলার বনসৃজন

—শ্রী কমলাকান্ত মাহাতো P-663

পুরুলিয়া বাঁকুড়া রোডের উপর বাঁকা পুল সংস্কার

—শ্রী নটবর বাগদী PP-738-739

পুরুলিয়া স্বাস্থ্যকেন্দ্রে চিকিৎসকের শূন্যপদ পূরণ

—শ্রী কমলাকান্ত মাহাতো P-855

পুরুলিয়া জেলায় বিবাহে যৌতুক না দেওয়ার জন্য নারী নির্যাতন

—শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় P-864

পুরুলিয়া জেলায় ছড়রা গ্রামে হত্যাকাণ্ডের ঘটনা

—শ্রী নটবর বাগদী PP-122-123

পুরুলিয়া জেলায় বিচারাধীন বন্দী

—শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় P-126

পুরুলিয়া জেলার সিমেন্ট স্যানিটরি ওয়্যার ও চায়না ক্লের কারখানা

—শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় PP-27-28

পুরুলিয়া জেলায় ব্লকওয়ারী অননুমোদিত হাস্কির মিলের সংখ্যা

—শ্রী সুধাংশুশেখর মাঝি PP-197-198

পেট্রোল, ডিজেল ও কেরোসিনের দাম বৃদ্ধি

—শ্রী জয়ন্তকুমার বিশ্বাস P-217

পেট্রোল, ডিজেল ও কেরোসিনের মূল্য বৃদ্ধির ফলে কেরোসিনের সঙ্কট

—শ্রী প্রবোধ পুরকায়েত PP-839-841

পেনশন, মেডিক্যাল ভাতা ও ট্রেনে যাতায়াতের সুবিধাপ্রাপ্ত স্বাধীনতা সংগ্রামী

—শ্রী কাশীনাথ মিশ্র PP-420-421

পেরুরা গোপালপুরের প্রস্তাবিত হ্যাচারী প্রকল্প

—শ্রী সাত্ত্বিককুমার রায় P-223

পৌরসভায় প্রশাসক নিয়োগ

—শ্রী গোপাল মণ্ডল PP-432-433

ফারাক্কা তাপ বিদ্যুৎ কেন্দ্রে বিদ্যুৎ উৎপাদন

—শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস P-125

ফারাক্কা ভায়া হলদিয়া জাতীয় সড়ক নির্মাণ

—শ্রী গোপাল মণ্ডল PP-763-764

বন্ধ কারখানা খোলার জন্য উদ্যোগ

—শ্রী সুব্রত মুখার্জি

—শ্রী কাশীনাথ মিশ্র এবং

—শ্রী অনুপকুমার চন্দ্র PP-21-22

বর্ধমান জেলায় উদ্বৃত্ত জমির উপর স্থগিতাদেশ

—শ্রী শ্রীধর মালিক P-659

বর্ধমান জেলার যমুনা দীঘি মৎস্য প্রকল্প

—শ্রী শ্রীধর মালিক P-849

বগুলা পূর্বপাড়া হাই স্কুল

—শ্রী সতীশচন্দ্র বিশ্বাস PP-312-313

বহরমপুরে ছাত্র যুব উৎসব

—শ্রী জয়ন্তকুমার বিশ্বাস PP-399-400

বারাসাত থানার অধীনে খুন ডাকাতি

—শ্রী সরল দেব PP-124-125

বাঁকুড়া জেলায় কেঞ্জাকুড়া অঞ্চলে গোপালপুর মৌজায় বৈদ্যুতিকরণ

—শ্রী সমর মুখার্জি ও

—শ্রী কাশীনাথ মিশ্র PP-739-740

বাঁকুড়ায় আইনগত সাহায্য দান

—শ্রী রামপদ মাণ্ডি P-753

বাঁকুড়া ও পুরুলিয়ায় ম্যালেরিয়া রোগ

—শ্রী সমর মুখার্জি এবং শ্রী কাশিনাথ মিশ্র PP-218-219

বাঁকুড়া মেডিক্যাল কলেজে স্পেশ্যাল গ্রেন্ড ক্রয়ের জন্য অধ্যক্ষের বিরুদ্ধে অভিযোগ

—শ্রী সাধন পান্ডে এবং শ্রী কাশিনাথ মিশ্র P-222

বাঁকুড়া পৌর এলাকায় রূপান্তরিত স্কুল

—শ্রী কাশিনাথ মিশ্র PP-306-308

